থেকে লাগু হবে এই কথা সেখানে আছে। এটি যাতে সর্বসম্মতিক্রমে আমরা গ্রহণ করতে পারি তারজন্য বিরোধী পক্ষের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে 'দি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল '৯৪ এনেছেন। আমার প্রথমে যে কথাটা মনে হয়েছে যে, উনি একসঙ্গে অনেকগুলো আইনের পরিবর্তন সাধন করতে চাইছেন—বেঙ্গল ফিনান্স বিল, ১৯৪১, ১৯৫৪, সেলস ট্যাক্স আইন, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আইন ইত্যাদি অনেকগুলো আইনের পরিবর্তন উনি করতে চাইছেন। প্রথমে আমার যে কথা মনে হয়েছে, আমি মাননীয় অর্থমন্ত্রীকে যেটি জিজ্ঞাসা করতে চাই তা হচ্ছে, আপনি জানেন, সদস্যরাও জানেন, ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স আইনগুলোকে—৪টি আইন আছে, ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স ১৯৪১, ১৯৫৪ এবং জুটের উপরে যেটি আছে, মোটর স্পিরিটের উপর যেটা আছে, এই চারটিকে একসঙ্গে এনে করা হচ্ছে, এরজন্য সিলেক্ট কমিটি করা হয়েছে। সিলেক্ট কমিটিতে তা আলোচনাধীন আছে এই বিলটি। সিলেক্ট কমিটি আলোচনা শেষ করেনি। তারমধ্যে আমরা দেখছি এই ফিনান্স বিল। ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল, ১৯৪১ এবং ১৯৫৪ ইত্যাদি অনেকগুলো ধারার পরিবর্তন করতে চাইছেন। এটি আমি বুঝতে পারছি না। আজকে যদি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল গৃহীত হয়, আপনাদের যথেষ্ট মেজরিটি আছে, সুতরাং এটি গৃহীত হবে বলে আমাদের মনে হয়, তাহলে সেলস্ ট্যাক্স আইনগুলো সম্বন্ধে আলোচনার জন্য যে সিলেক্ট কমিটিতে গেছে সেখানে আলোচনা করার কোন মানে থাকবে বলে আমার মনে হয় না। আজকে এগুলো যদি গৃহীত হয় তাহলে পরবর্তীকালে সেলস ট্যাক্স আইন, যেটি সিলেক্ট কমিটিতে আলোচনাধীন আছে, তার কোনও গুরুত্ব থাকবে কিনা, আলোচনা করে লাভ হবে কিনা তা পরিষ্কার করে মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি। একদিন আলোচনা হয়েছে, সিলেক্ট কমিটিতে আমিও আছি, সেখানে অনেক প্রশ্ন করার পর একটি জিনিস জানতে পেরেছি—বিভিন্ন ধারাগুলো যা পরিবর্তন করা হচ্ছে, বিভিন্ন রেটের যে পরিবর্তনগুলো করা হচ্ছে তা জানতে পেরেছি। একটু আগে অমিয় পাত্র মহাশয় যা উল্লেখ করেছেন তাতে দেখা যাচ্ছে কিছু কিছু জায়গায় কমছে, আবার কিছু কিছু জায়গায় বাড়ছে। আমি সিলেক্ট কমিটির মিটিংয়ে পরিষ্কার করে জানতে চেয়েছিলাম, যেগুলো কমছে এবং যেগুলো বাড়ছে তার নেট রেজাল্ট কি দাঁড়াচ্ছে—টোটাল যে সেলস ট্যাক্স আদায় হয় তা বাড়বে কিনা?

[2-00 — 2-10 p.m.]

আমরা জানতাম কমাবার জন্য কেউ নূতন করে আইন আনে না, আমরা ধরে নিচ্ছি এই আইনের ফলে মাননীয় অর্থমন্ত্রী যে আইন আনছেন,তার ফলে সেলস ট্যাক্স আদায় অনেক বেড়ে যাবে। এটা কতখানি বাড়বে সেটার একটু ধারণা মাননীয় অর্থমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি। এখানে কিছু কিছু গুডস এর উপর ফাইভ পারসেন্ট এবং ফিফটিন পারসেন্ট আছে সেইগুলির ডেসক্রিপশন সিডিউল ফোর এবং সিডিউল ফাইভে দেওয়া আছে। নূতন সেলস ট্যাক্স আদায় করবার জন্য যেটা প্রস্তুত করা হয়েছে সেটা সিলেক্ট কমিটির বিচার্য। তাদের মতামত আসার আগেই যদি এই ফিনান্স বিল আইনে রূপান্তরিত হয়ে যায় তাহলে পরে সংশোধিত অ্যাক্ট বা সংশোধনী আনতে হতে পারে। সুতরাং ২টি যাতে পরস্পর বিরোধী

না হয় সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন, অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের কথা, এটার যে স্ল্যাব ছিল ৩ হাজার টাকা, সেটা বেড়ে ১০ হাজার টাকা হয়েছে। কিন্তু সাধারণ ইনকাম ট্যাক্সের যে সীমা ৩৫ হাজার টাকা তার চেয়েও অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের স্ল্যাব এখনও অনেক কম। আমি মনে করি এটা বাড়ানো উচিত। তার কারণ সমস্ত জিনিসের দাম বেড়েছে, ধান চালের দাম বেড়েছে। সুতরাং অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সে যে ১০ হাজার টাকার স্ল্যাব আছে সেটার পরিবর্তন করার দরকার বলে আমি মনে করি। এখানে যেটা এসেছে এটা পারসোনাল অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স, এই ডোমেস্টিক কোম্পানি বিশেষ করে টি কোম্পানির উপর আরোপিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বিশেষভাবে অনুরোধ করব, এখানে ট্যাক্স এত বেশি করা হয়েছে, বলা হয়েছে—The provisions for payment of advance tax are sought to be streamlined. In the rate Schedule affecting the domestic companies, etc. the rate of agricultural income-tax, where the total agricultural income does not exceed one lakh rupees, is sought to be fixed at 65 paise in the rupee, and where the total agricultural income exceeds one lakh rupees, 70 paise in the rupee অর্থাৎ কোনও চা কোম্পানির যদি আয় ১ লক্ষ টাকার নিচে হয় তাহলে তাকে ৬৫ শতাংশ রেটে ট্যাক্স দিতে হবে, ১ লক্ষ টাকার উপরে হলে ৭০ শতাংশ রেটে ট্যাক্স দিতে হবে। ট্যাক্স এত বেশি এখানে, সত্যিকারের আয় তারা দেখাবে না। কারণ এইভাবে যদি আপনারা ট্যাক্স করেন ৬৫ শতাংশ, ৭০ শতাংশ তাহলে ইভেশন অফ ট্যাক্স হবেই, আপনারা যদি চা কোম্পানি গুলির উপর থেকে এই ভাবে ট্যাক্স আদায়ের চেষ্টা করেন। আমি মনে করি এটা অত্যন্ত বেশি। এইজন্য বলছি আপনারা রেটটাকে একটু রিজিনিবিল স্লাবে নিয়ে আসুন ৪০।৫০ শতাংশ ট্যাকসেশন হোক। কেননা ৬৫।৭০ শতাংশ যে অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স এর রেট, এটা অত্যন্ত বেশি। এখানে আপনারা বলেছেন প্রিজামটিভ ট্যাক্স, যে কোনও ব্যবসায় হলে ৪ হাজার টাকা দিতে হবে। কেন্দ্রীয় সরকারের প্রিজামটিভ ট্যাক্স আদায় করবার জন্য গত বছরে আইন করেছিলেন, কিন্তু আমরা দেখছি প্রিজামটিভ ট্যাক্স এর জন্য যা আদায় হবে বলে আশা করা গিয়েছিল সেটা আদায় হয়নি।

আপনি যদি এখানে আশা করেন চার হাজার টাকা দিলে কোনও আন-রেজিস্টার্ড ডিলারকে আর কোনও ঝামেলা পোহাতে হবে না, এই কথা ভেবে তারা সব ধরা দেবে এটা ঠিক না। এই ব্যাপারে আমার যথেষ্ট সন্দেহ আছে। কারণ সে যদি ধরা দেয় তাহলেই বোঝা যাবে তার ব্যবসা আছে এবং তার ব্যবসাটা ভাল এবং আপনার নিশ্চয় অভিজ্ঞতা আছে কোনও আন-রেজিস্টার্ড ডিলার সেটা করবেন না। আপনি যতই বলুন না কেন তার বিরুদ্ধে কোনও তদন্ত হবে না। আপনি এখানে বললেন প্রতি রাস্তায় গিয়ে কে কে ডিলার আছে, তার কত টাকা ব্যবসা আছে সেটা এনকোয়ারি করবেন, সেই ব্যবস্থাটা আপনি যদি চালু করতে পারেন তাহলে আমার মনে হয় ভাল। তাহলে এই আন-রেজিস্টার্ড ডিলারদের রেজিস্ট্রেশন নিতে আপনি বাধ্য করতে পারবেন এবং তারা ট্যাক্স দিতে বাধ্য হবে। আমি আরেকটা কথা আপনাকে বলছি, মাল্টি স্টোরিড বিল্ডিং ট্যাক্স সম্বন্ধে। উচ্চ মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত লোকদের মাল্টি স্টোরিড বিল্ডিঙে একটা ফ্ল্যাট নেওয়া ছাড়া আর কোনও

উপায় নেই। কারণ কলকাতায় জমির দাম প্রায় আকাশ ছোঁয়া। কিন্তু তাদেরকে এই মাল্টি স্টোরিড বিল্ডিং ট্যাক্সের আওতায় আসতে হচ্ছে এবং যে রেট আপনি ধার্য করেছেন সেই রেটে তাদের ট্যাক্স দিতে হবে। যাদের কলকাতায় বসবাস করবার কোনও জায়গা নেই তারা কলকাতায় ৫০০ স্কোয়ার ফিট বা ৭০০ স্কোয়ার ফিটের একটা ফ্লাট কোনও রকমে কিনছেন, কিন্তু আপনি তাদের উপর ট্যাক্স ধার্য করে তাদেরকে বিপদের মধ্যে ঠেলে দিচ্ছেন। একজন মধ্যবিত্ত মানুষ যিনি তার সারা জীবনের আয় জমিয়ে একটা ফ্লাট কলকাতয় কিনতে চাইছেন পাঁচতলা বা ছয়তলা একটা বাড়িতে তাকেও আপনার এই মাল্টি স্টোরিড বিল্ডিং ট্যাক্সের মধ্যে আসতে হল। এদেরকে এই ট্যাক্সের আওতা থেকে বাদ দেওয়া যায় কিনা সেটা আপনি একটু ভেবে দেখবেন। আমি এটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এবং হাউসের মাননীয় সদস্যদেরও এটা ভেবে দেখতে অনুরোধ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল, ১৯৯৪ যেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। আমরা সকলেই জানি একটা দেশ যখন এগিয়ে চলতে চায় তখন তার রিসোর্সকে বাড়াতে হয় এবং আমরা দেখেছি সমাজতান্ত্রিক ব্যবস্থায় যে সমস্ত দেশ গড়ে উঠছে সেখানে এই দৃষ্টিভঙ্গিতে সেখানে রাষ্ট্র ব্যবস্থা পরিচালিত হচ্ছে। সেখানে যারা রোজগার বেশি করেন যাদের আর্থিক স্বচ্ছলতা বেশি আছে সেখানে তাদের ট্যাক্স বেশি দিতে হয়। আমরা দেখেছি আজকে কিন্তু অবস্থাটা সেই জায়গায় নেই। আগে সাধারণ মানুষের যে সমস্ত প্রয়োজনীয় সামগ্রী ছিল সেগুলোর উপর কোনও ট্যাক্স তাদের দিতে হত না এবং স্বল্প মূল্যে তারা সেগুলো পেতেন।

[2-10 — 2-20 p.m.]

এখানেও আমরা লক্ষ্য করেছি যে আমাদের বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত চেষ্টা করেছেন যারা উচ্চবিত্ত, যাদের রোজগার বেশি তাদের যেসব বিচরণক্ষেত্র সেখান থেকে ট্যাক্স আদায় বেশি করে করতে। এইভাবেই তিনি এখানে উন্নয়নের ধারাকে বজায় রেখে চলেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে বলব, এই যে অ্যাগ্রিকালচারাল ট্যাক্স যেটা সম্বন্ধে বলা হচ্ছে তাতে উত্তরবঙ্গে তুলনামূলকভাবে জমির উপর বা ভূমির উপর ট্যাক্সটা বেশি। তার কারণ দক্ষিণবঙ্গের জেলাগুলিতে সেচ সেবিত এলাকায় যেভাবে উৎপাদন হয় এবং তারা এক্ষেত্রে যে ধরনের সুযোগ সুবিধা পান উত্তরবঙ্গের জেলাগুলি তা থেকে বঞ্চিত বিশেষ করে সম্প্রতি উত্তরবঙ্গের বন্যার পর সেখানকার অবস্থা আরও খারাপ হয়ে পড়েছে। দক্ষিণবঙ্গের জেলাগুলির তুলনায় ওখানে প্রডাকশন অনেক কম, বলা যেতে পারে ওয়ানটেন্থ। কাজেই এই সেচ সেবিত এবং অসেচ এলাকার জন্য যে ট্যাক্স করেছেন আপনাকে অনুরোধ, সেটা আপনি বিবেচনা করবেন। তা না হলে প্রকৃতপক্ষে তার যে উদ্দেশ্য সেটা খেল হয়ে যাবে। তা ছাড়া এটা একটা যন্ত্রণার কারণ হয়ে দাঁড়াবে। আমরা জানি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় চান যে তিনি যে ট্যাক্স বসিয়েছেন তা যথাযথভাবে আদায় হোক। কাজেই সেচ সেবিত এবং অসেচ এলাকার জন্য যে ট্যাক্স করেছেন সেটা বিবেচনা করে অসেচ এলাকার জন্য কম করুন। তারপর এখানে চা বাগানের কথা বলা হয়েছে। অতীশবাবুর গলায় কার গান শুনলাম জানি না। চা বাগানগুলির আধুনিকিরণ হচ্ছে এবং

সেখানে আজ থেকে ১০ বছর আগে যা উৎপাদন হ'ত তার থেকে দু/তিন গুণ বেশি উৎপাদন হচ্ছে। এ ক্ষেত্রে আরও সুযোগ আছে। কাজেই তারা এর উন্নয়নের ক্ষেত্রে এবং আধুনিকিকরণের ক্ষেত্রে আরও বেশি করে অংশ গ্রহণ করবেন না কেন? তা ছাড়া তারা যথাযথভাবে ট্যাক্স দেবেন না কেন? এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে একটি আশঙ্কার কথা আমি জানাচ্ছি। আপনার অর্থ দপ্তরের এক শ্রেণীর কর্মচারী, তারা সংখ্যায় কম হলেও তাদের সঙ্গে একটা অশুভ আঁতাত এই চা বাগানের মালিকদের গড়ে উঠেছে। তাদের ম্যানেজ করে এই চা বাগানের মালিকরা অনেক কিছু করে। কাজেই আপনি যে ট্যাক্স বসানোর বিল এনেছেন এ ক্ষেত্রে এই ট্যাক্স আদায়ের নিশ্চিত ব্যবস্থা করতে হবে। তারপর ওয়েট অ্যান্ড মেজারের ব্যাপারে আমাদের যে ডিপার্টমেন্ট আছে তাদের সম্বন্ধেও গুরুতর অভিযোগ আছে। অ্যাজ পার অ্যাক্ট যেমন মানুষের কাছ থেকে ট্যাক্স আদায় করা হবে তেমন আমরা চাইব এই ট্যাক্স আদায়ের মেশিনারি সঠিকভাবে কাজ করুক। তারপর যে সব ক্ষেত্রগুলিকে ট্যাক্স থেকে বাদ দেওয়া হয়েছে সেগুলি অভিনন্দনযোগ্য। মাননীয় অর্থমন্ত্রী যুব ছাত্রদের অনেক বেশি করে খেলাধুলায় আকৃষ্ট করতে চেয়ে ট্যাক্স বাদ দিয়েছেন খেলার সরঞ্জাম থেকে, এটা অভিনন্দনযোগ্য। সেটাকে প্রতিহত করুন, যারা উপভোগ করেন তাদের দিকে হাত বাড়ান সেটা সমর্থন করছি। কিন্তু পাশাপাশি ঐ সমস্ত যুবক যারা আগামী দিনের প্রজন্ম, দেশের ভবিষ্যত তাদের মাঠে নিয়ে যাবার চেষ্টা করুন। তাদেরকে ইনগেজ করার জন্য যে সমস্ত ক্রীড়া উপকরণ আছে সেইগুলো যাতে তারা স্বল্প মূল্যে পায় এবং তাদের যাতে দেওয়া হয় সেই ব্যবস্থা করুন। তা যদি হয় তাহলে প্রকৃতপক্ষে যেভাবে ট্যাক্সের পুনর্বিন্যাস সরলিকরণ করার চেষ্টা করেছেন সেটা সঠিক হবে। তবে কেন্দ্রীয় সরকার যে ৬ হাজার কোটি টাকা পশ্চিমবঙ্গ থেকে নিয়ে চলে যায়, আগে যেমন বর্গীরা, ব্রিটিশরা লুঠ করে নিয়ে যেত, তেমনি ভাবে স্বাধীনতার পর থেকে গত ৪৭ বছর ধরে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ থেকে লুঠ করে নিয়ে যাচ্ছে, সেই ট্রাডিশন সমানে চলছে। যেহেতু সেটা বাধা দেবার কোনও উপায় নেই, সেই জন্য তেঁতো হলেও আমাদের কিছু ট্যাক্স বাড়াতে হচ্ছে, আমি অনুরোধ করব চা বাগানের মালিকদের কাছ থেকে ট্যাক্স বসাবার কথা বলছেন, কিন্তু তারা এডুকেশন সেস বলে যে টাকাটা চা শ্রমিকদের কাছ থেকে কেটে রাখেন, সেই রকমভাবে এডুকেশন এক্সপ্যানশন করার কোনও পদক্ষেপ তারা নেন না। আমরা জানি চা বাগিচা এলাকা পঞ্চায়েত এলাকার বাইরে। আমাদের রাজ্যে ২।। লক্ষ চা বাগানের শ্রমিক আছে, তার পাশাপাশি আরও তিন লক্ষ লোক এর সঙ্গে যুক্ত সেখানকার জল সরবরাহ ব্যবস্থা, বাসস্থান, স্বাস্থ্য, রাস্তাঘাট এই সব উন্নয়নের জন্য তাদের কথা একটু মনে রেখে যে ট্যাক্স আদায় হবে তার একটা অংশ চা বাগানের উন্নয়নের জন্য, সেখানকার স্বাস্থ্য, পরিসেবার উন্নতির জন্য খরচ করবেন এবং পাশাপাশি আবেদন জানানো আজকে যে সমস্ত ফাঁকিবাজ লোকেরা বিভিন্ন জায়গায় ভি. ডি. ও. ইত্যাদি করেছেন, যেখানে খুবই নিম্ন মানের ছবি দেখানো হয়, কোনও কোনও জায়গায় পর্ণগ্রাফির বই পর্যন্ত দেখানো হয়, আগামী দিনে যেমন আপনি তাদের কাছ থেকে ট্যাক্স আদায় করবেন, তেমনি পাশাপাশি আবেদন করব তাদের সঙ্গে প্রশাসনকে যুক্ত করে, তারা যাতে খারাপ বই দেখাতে না পারে, উল্টো পাল্টা বই যাতে না দেখানো হয়, এটা সুনিশ্চিতভাবে ব্যবস্থা করতে হবে। কারণ এতে এখানকার জনসাধারণের মোরেল নষ্ট হয়ে যাচ্ছে। তাছাড়া যে সমস্ত ট্যাক্সের ক্ষেত্রগুলো চিহ্নিত করেছেন, সেইগুলো সকলে সমর্থন করব। এখানে আমি

অ্যান্ড অ্যামুনেশনের উপর ট্যাক্স বসিয়েছেন, এটা সঠিক কাজই করেছেন, ওয়েল টু ডু ম্যানরা এই সব ব্যবহার করে তাদের নিরাপত্তার জন্য, অথচ তারা ট্যাক্স দেবেন না এটা হতে পারে না। সুতরাং এই জায়গায় ট্যাক্স বসিয়ে ঠিকই করেছেন। অ্যামিউজমেন্ট যারা করবে তাদের অ্যামিউজমেন্ট ট্যাক্স দিতে হবে। আমরা যেখানে দেখছি শতকরা ৫০ ভাগ মানুষকে যদি পরিসেবার মধ্যে রাখতে হয়, তাদের সমস্ত রকম সুযোগসুবিধা যদি দিতে হয় তাহলে ১৫ থেকে ২০ পার্সেন্ট মানুষের কাছ থেকে ট্যাক্স নিতে হবে যারা বিত্তশালী, তাদের কাছ থেকে ট্যাক্স নিতে হবে। শতকরা ৮০/৮৫ ভাগ মানুষ যারা বঞ্চিত তাদের জীবনের গ্যারান্টি সৃষ্টি করার যে উদ্যোগ নিয়েছেন সেটা প্রশংসনীয়।

আমরা দশম অর্থ কমিশনের কাছে যে বক্তব্য রেখেছি তাকে আমাদের বিরোধীরাও সমর্থন করেছেন। তথাপি আমরা জানি সেদিকে তাকিয়ে থাকলে হবে না, নিজেদেরই অর্থ সংগ্রহের চেষ্টা করতে হবে। সেই উদ্দেশ্য নিয়েই আজকে এখানে এই ট্যাক্স প্রস্তাব পেশ করা হয়েছে। আমি এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে, তিনি ট্যাক্স ফাঁকির দিকে একটু সজাগ দৃষ্টি দেবেন। অ্যাগ্রিকালচারাল লোনের বিষয়ে এবং চা ব্যবসায়িদের সম্বন্ধে আমি যে কথা গুলো বললাম আশা করব সেগুলো সম্বন্ধে তিনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। এই আশা রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার বক্তব্য শুরু করতে হচ্ছে একটা অপ্রাসঙ্গিক কথার সূত্র ধরে। আর. এস. পি. আমাকে মাল্টি-ন্যাশনালদের প্রতিনিধি বলছে। গত কয়েক দিন ধরে এখানে যে সমস্ত আলোচনা হচ্ছে তাতে আমরা লক্ষ্য করছি যে, আমাদের দেশি পুঁজিপতিদের বা দেশীয় বুর্জোয়াদের সব চেয়ে বড় স্পোক্সম্যান হচ্ছে জ্যোতি বসুর নেতৃত্বে বাম-পন্থীরা। ভারতবর্ষের দেশীয় পুঁজিপতিদের স্বার্থের প্রধান বক্তা আজকে কে? বামপন্থীরা লেড বাই শ্রী জ্যোতি বসু। যখন বিশ্বনাথ প্রতাপ সিং হিন্দুজা এবং আম্বানিদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার কথা বলেছিলেন তখন লণ্ডনে গিয়ে জ্যোতি বসু বলেছিলেন, 'এখন ওদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার দরকার নেই।' পরবর্তীকালে সেই আম্বানিরা শুনলাম পশ্চিম বাংলায় নাকি টাকা ইনভেষ্ট করতে আসবেন।

আমি মূলত ট্যাক্সের ব্যাপারে বলব। তবে আমাদের যে সরকার মাল্টি-ন্যাশনালদের প্রতিনিধি বলছে তারাই সিমেন্স এর মতো মাল্টি-ন্যাশনালের কাছে, ওয়েবল টেলিম্যাটিক্স-এর কাছে পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত শেয়ার বেচে দেয় এবং সেই সরকারের নেতা হচ্ছে শ্রী জ্যোতি বসু। জয়েন্ট সেক্টর কন্সেপ্ট ছেড়ে দিয়ে শুধু প্রাইভেট সেক্টরের হাতে সব ছেড়ে দেয় যে সরকার তার অর্থমন্ত্রী হচ্ছেন ডঃ অসীম দাশগুপ্ত। টাটা'র সঙ্গে হলদিয়ায় পেট্রো-কেমিক্যালস হবে না জেনে নিয়ে আমেরিকার মাল্টি-ন্যাশনালদের কাছে গিয়ে ধর্ণা দেয় এবং বিশিষ্ট্য মাল্টি-ন্যাশনাল সোর্সে-এর সাহায্যে হলদিয়ায় উদ্ধার পাবেন বলে আশা করেন যে সরকার, সেই সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। বক্রেশ্বরে সোভিয়েত ঋণ পাওয়া যাবে না জেনে প্রথমে জাপান এবং পরের ইউনিট গুলোর জন্য জার্মানির সঙ্গে আলোচনা করে যে সরকার সেই সরকারের প্রধান হচ্ছেন শ্রী জ্যোতি বসু। এরপরেও ওরা ডাঙ্কেল নিয়ে

বিরোধিতা করছেন। আমরা জানি ভারতবর্ষে খোলা-বাজার হলে কারা অসুবিধায় পড়বে। যারা ভারতবর্ষে বাজে কোয়ালিটির জিনিস তৈরি করে বেশি দামে বিক্রি করে তারা অসুবিধায় পড়বে। ওরা ওদের খুশি মতো ভারতবর্ষের প্রোডাক্টিভ মার্কেটে ভারতবর্ষের মানুষের উপর দাম চাপিয়ে দিচ্ছে। ঐ সমস্ত একচেটিয়া পুঁজিপতিরা প্রতিযোগিতায় ক্ষতিগ্রস্ত হবে। এবং তাদের নিয়ে সব চেয়ে বেশি চিৎকার করছে কে জানেন? তাদের বক্তব্য তুলে ধরার দায়িত্ব নিয়েছে বামফ্রন্ট। শুধু বামফ্রন্ট একাই নয়, ওদের আরও বন্ধু আছে। ওদের সব চেয়ে বড় বন্ধু—সে ডাঙ্কেল বিরোধী লড়াই-এর প্রস্তাব নিয়েছে। ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে নিজের দলের ক্যাডারদের আন্দোলন করার নির্দেশ দিয়েছেন কে জানেন, রাজেন্দ্র সিং, রাজ্জু ভাইয়া আর. এস. এস.-এর। আর. এস. এস. বি. জে. পি., সি. পি. এম. আজকে এক হয়ে গেছে। সুতরাং আর. এস. পি.-র নির্মলবাবুর কাছে আমরা ঐ কথা শুনতে চাই না যে, কে মাল্টি-ন্যাশনালদের প্রতিনিধি।

নিরেজর মাথা বিক্রি হয়ে গিয়েছে, সরকার দেউলিয়া হয়ে গিয়েছে। আপনারা বুর্জুয়া একচেটিয়া পুঁজিপতিদের প্রবক্তা হয়ে দাঁড়াতে চান তাতে আমাদের কোনও আপত্তি নেই। আজকে যখন আর কিছু হচ্ছে না তখন আপনারা সংবাদপত্রে পেছনে লেগেছেন, সংবাদপত্রকে সি. আই. এ-র এজেন্ট বলে আক্রমণ করছেন, ভবিষ্যতে বন্ধ করে দেওয়া হবে সংবাদপত্র পোড়াচ্ছেন। আপনাদের মানসিকতা এই জায়গায় গিয়েছে। নির্মলবাবু ডিসটার্ভ করছিলেন বলে আমাকে এই সব কথা বলতে হল। আমি এবার আসল কথায় আসতে চাই। ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল '৯৪ সাধারণভাবে সরকার নিয়ে আসে। কিছু নূতন ট্যাক্স নূতন ট্যাক্স রেভিনিউ সেগুলিকে পাশ করাবর জন্য নিয়ে এসেছেন। এবারে দেখছি অর্থমন্ত্রী মনমোহন সিং যে রাস্তা দিয়ে হেঁটেছেন সেই রাস্তা দিয়ে হাঁটা সঠিকভাবে হাঁটা সেটা অসীমবাবু বুঝেছেন। সেই জন্য অসীমবাবু ন্যাশনালাইজেশন করে ছাড় দিয়েছেন। সংবাদপত্র লিখেছে মনমোহন সিং যে পথে হাঁটছেন অসীমবাবু সেই পথে হাঁটছেন। মনমোহন সিং দেখেছেন ট্যাক্সের রেট বাড়ালে বেশি কালেকশন হয় না। যদি ইন্ডাস্ট্রিকে রিলিফ দিতে হয়, যদি তাকে জোর দিতে হয় তাহলে ট্যাক্স ছাড় দেওয়া হবে ডেমোক্রাটিক ছাড় দেওয়া। অসীমবাবু সেই রাস্তা দিয়ে সঠিকভাবে হেঁটেছেন। সি. পি. এম.-এর পার্টি অফিসে না পড়ে আমেরিকার ইকনমিস্ট ম্যাসাচুয়েনের হিসাব অনুযায়ী যা শিখেছেন সেটা কাজে লাগিয়েছেন। এই জন্য অসীমবাবুকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা যেটা বার বার বলছি যে অর্থমন্ত্রী ভাল কিন্তু তাকে ভাল হতে দিচ্ছে না। তার পেছন থেকে জগদ্দল পাথরের মতো জামা টেনে রেখে দিয়েছে। তাই তার চেষ্টা ভাল হতে পারছে না। তাই আপনার ছাড়গুলো দে গো ফার বাট নট ফার এনাফ। মনমোহন সিং বলেছেন যে এক্সাসাইজ ডিউটি পুরো রাসানালাইজ করে কি হবে। কিন্তু শেষ পর্যন্ত এক্সাসাইজ ডিউটি থেকে ২ হাজার কোটি টাকা ছাড় দিয়েছেন এবং ২,১৮০ কোটি টাকা নূতন ইনকাম হবে। অসীমবাবু সঠিকভাবে ১৬ কোটি টাকা ছাড় দিয়েছেন সেলস ট্যাক্স থেকে এবং অন্য থেকে ৯৮ কোটি টাকা নূতনভাবে ধার্য করেছেন। আমি বলতে চাই এটা ভুল হবে। অসীমবাবু ৯৮ কোটি টাকা সেলস ট্যাক্স থেকে তুলছেন না, সেই টাকা তোলার চেষ্টা করছেন সিগারেট থেকে। এই ব্যাপারে তিনি যা বলছেন সেই ব্যাপারে ওনার এক্সপ্লানেশন স্যাটিসফ্যাক্টরি নয়। আমি বুঝতে পারছি না কি করে সুপ্রিম কোর্টের রায় অনুযায়ী পান মসলা কি করে ইনক্লুড

হয়। উনি কয়েকটি সরকারকে মডেল হিসাবে দেখিয়েছেন। সিগারেট লাগজারি এটা বলা নেই। আমি মনে করছি সিগারেটের উপর যদি লাগজারি ট্যাক্স বসানো হয় তাহলে এই সিগারেট স্মাগলিং হবে। বাংলার হকাররা ক্ষতিগ্রস্ত হবে। এবারে চলে আসি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল '৯৪ সম্বন্ধে অসীমবাবুর ব্যাখ্যা অনুযায়ী ট্যাক্স স্টাকচার র‍্যাশানালাইজ করেছেন এই দি সেল্স অফ সেলস ট্যাক্স। আগে ১৬টি ডিফারেন্ট ট্যাক্স রেট ছিল সেটা ৭টি রেট করেছেন। তাতে অধিকাংশ ক্ষেত্রে ট্যাক্স কমে যাবে। কিছু কিছু ক্ষেত্রে ট্যাক্স বাড়বে। তার মধ্যে কিছু ট্যাক্স বাড়ার আমি বিরোধী। পজেটিভ অ্যাকশন সিমেন্টের উপর ট্যাক্স ৯.৩ পারসেন্ট থেকে বেড়ে ১০ পারসেন্ট করা হবে। বেঙ্গলে ইন্ডাস্ট্রিয়াল একটিভিটিজ কিছু নেই, অ্যাক্টিভিটিজ যদি আমাদের রাজ্যে থাকে তা হচ্ছে বিল্ডিং অ্যাক্টিভিটিজ। আমি অসীমবাবুকে বলব আজকে যে মানুষ বাড়ি তৈরি করে থাকতে চাই তার কাছে সিমেন্ট হচ্ছে অ্যাসেন্সিয়াল কমিউডিটি। সুতরাং আপনি সিমেন্টের উপর যে বাড়তি ট্যাক্স চাপাচ্ছেন সেটা কমিয়ে দিন। আপনি ট্যাক্সের স্লাবগুলির সংখ্যা কমিয়ে কম করে দিচ্ছেন, এবং যে পারসেন্টেজগুলি ডেসিম্যাল পয়েন্টে ট্যাক্স ছিল সেটা হোল নাম্বারে করে দিচ্ছেন। এত দিন পরে এই বোধ-বুদ্ধি হল কেন বুঝতে পারছি না। সঠিক করেছেন, এতে ক্যালকুলেশনে ভুল হবে না। সেলস ট্যাক্স আদায় ভাল হবে। দ্বিতীয় যে কথা বলতে চাই তা হল উনি যে প্রিজেমটিভ ট্যাক্স করেছেন, আমি মনে করি এটা ভাল কাজ করেছেন। ৫ লক্ষ টাকা কম যাদের টার্ন ওভার ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে, বছরে ১,৪০০ টাকা দিয়ে দিলে রিটার্ন দাখিল করতে হয় না। তেমনি সেলস ট্যাক্সের ক্ষেত্রে ৫ লক্ষ টাকার কম টার্ন ওভার হলেও এক কালীন ৪ হাজার টাকা দিয়ে দিলে রিটার্ন দিতে হবে না। গতকাল বলেছি, আজকেও বলছি ভাল পদক্ষেপ। এটা এত দিন বাদে বুঝেছেন? এতে ট্যাক্স আদায় বেশি হবে। সাধারণ মানুষ যেটা ভয় পায় ট্যাক্সের হিসাব কসা সেটা কমবে।

[2-30 — 2-40 p.m.]

সেলস ট্যাক্সের ব্যাপারে জয়নাল আবেদিন সাহেব বলেছেন, আমি আবার রিপিট করে বলছি। সেন্ট্রাল গভর্নমেন্ট প্রথমে ছাতার উপরে এক্সাইজ বসিয়েছেন। অবশ্য ওরা বলেছেন ৩০ লক্ষ টাকার উপরে যাদের টার্ন ওভার তাদের উপরে এটি প্রযোজ্য হবে। আমি ছাতার যারা ব্যবসা কবে তাদের বলেছিলাম, আপনাদের তো ৩০ লক্ষ টাকার বেশি টার্ন ওভার নয়। সারা ভারতবর্ষে ৮/১০ জন ব্যবসায়ী আছে যাদের টার্নওভার ৩০ লক্ষ টাকা বা তার বেশি, সুতরাং আপনারা ভয় পাচ্ছেন কেন? ওরা বললেন, একবার ট্যাক্সের মধ্যে এসে গেলে ট্যাক্স দিয়ে যেতে হবে এবং আমাদের ট্যাক্স ইন্সপেক্টরদের খপ্পরে পড়ে যেতে হবে। এক্সাইজ ইন্সপেক্টররা যেমন বাজারে ঢুকলে পয়সা না নিয়ে বেরোয় না, তেমনি সেলস ট্যাক্স ইন্সপেক্টররা বাজারে ঢুকলে পয়সা না নিয়ে বেরোয় না। এতে আপনি কত টাকা পাবেন? মহারাষ্ট্রে ছাতার উপরে কোনও ট্যাক্স নেই। কৃষকরা মাথায় ছাতা ব্যবহার করে কাজ করে। শ্রমিকরা, রাজমিস্ত্রিরা ছাতা মাথায় দিয়ে কাজ করে। এদের জন্য আপনার যদি বিন্দুমাত্র সিমপ্যাথি থাকে, তাহলে আমাদের রোদ জলে মরশুম, সুতরাং আপনি ছাতার উপর থেকে সেলস ট্যাক্সটা সম্পূর্ণ তুলে নিন। আপনি পেপারের উপরে ফাইভ পার্সেন্ট কম করেছেন। কিন্তু এর আগে কি ছিল? কাগজের উপরে আপনি ট্যাক্স যেটা কমিয়েছেন, সেখানে আগে পেপার

বোর্ডের উপরে ট্যাক্স ওয়ান পার্সেন্ট কম ছিল। অধিকাংশ ম্যানুফ্যাকচারার পেপারকে বোর্ডে কনভার্ট করত, তাতে তাদের ওয়ান পার্সেন্ট ট্যাক্স কম দিতে হোত, তারা কম দিয়ে চলে যেত। এখন যেটা করলেন, তাতে পেপার রেটটা এসে গেল। কিন্তু একচুয়্যাল রিলিফ তাদের হল না। আমার বক্তব্য হচ্ছে, যারা লেখাপড়া করে তাদের যদি সত্যিই উৎসাহ দিতে চান—নব সাক্ষরদের প্রতি আপনার সহানুভূতি আছে—তাহলে তাদের জন্য আপনি ওয়ান পার্সেন্ট আরও ছাড় দিন। ভোটের জন্য হোক বা যে কোনও কারণেই হোক সেলস ট্যাক্স বাড়ানোর জন্য আপনি একটা ভাল কাজ করেছেন। ওরা খুব ইনফ্লুয়েন্সিয়াল বলে আপনাকে দিয়ে একটা কাজ করিয়ে নিয়েছে। আন-অকুপায়েড রুমের উপরে ট্যাক্স হবে না। Twenty five percent of the daily charges realised or realisable for an occupied সেই জায়গায় আপনি করে দিয়েছেন "twenty-five per cent of the daily charges realised or realisable, as the may be, for an occupied room" shall be substituted and shall be deemed to have been substituted with effect from the 1st day of April, 1985. আমি আপনাকে বলছি, আপনি যে আন-অকুপায়েড রুমের উপর থেকে ট্যাক্স তুলে দিয়েছেন, আমি সমর্থন করি। এতে তাজ বেঙ্গল, ফাইভ স্টারের শুধু সুবিধা হবে তাই নয়, ছোট হোটেলগুলোর ক্ষেত্রে কিন্তু হঠাৎ করে ১লা এপ্রিল, '৮৯ থেকে তুলে দিলেন, এটা কেন করলেন, দয়া করে হাউসে তা ব্যাখ্যা করবেন। নতুবা আপনাদের এই পদক্ষেপকে অন্য ব্যাখ্যা দেবে। মনমোহন সিং হোটেলের উপর ইনকামের উপরে রিলিফ দেবার জন্য ট্যাক্স কমিয়েছেন। আমরা আশা করেছিলাম হোটেল ইন্ডাস্ট্রির রিলিপের জন্য আপনি আর একটু ট্যাক্স কমাবেন এবং রেট্রোস্পেকটিভ এফেক্ট দেবেন। আপনি ইন্ডাস্ট্রিকে একটু রিলিফ দিয়েছেন। কিন্তু প্রকৃতপক্ষে ট্যুরিজম ইন্ডাস্ট্রিকে রিলিফ দেন নি, অথচ ট্যুরিজম এমন একটা ইন্ডাস্ট্রি, পশ্চিমবাংলায় যেটার পোটেনশিয়ালিটি আছে এবং অ্যামপ্লয়মেন্ট জেনারেশন আছে।

আমি আপনাকে এটা ভেবে দেখতে বলব ট্যুরিজম ইন্ডাস্ট্রির জন্য কোনও ট্যাক্স রিলিফ আপনি কন্সিডার করতে পারেন কিনা। আপনি এই প্রথম এই বারে একটা ভাল কাজ করেছেন। আপনি ভিডিও হলের উপর একটা কড়া ট্যাক্স বসিয়েছেন। ১০০ জনের বেশি যদি ভিডিও হলে বসার জায়গা হয় তাহলে ৯০০ টাকা পার উইক কলকাতায় তাদের ট্যাক্স দিতে হবে ; আর কলকাতার বাইরে ৬০০ টাকা পার উইক দিতে হবে। আপনি বলেছেন, আপনারা মনে করছেন, নূতন টেকনোলজি এসেছে, আমি আপনাকে জানাই, আমেরিকায় যেটা সরাসরি সেটের মাধ্যমে দেওয়ালে প্রোজেক্ট করে দেখায় অর্থাৎ সেটে একটা ম্যাগনিফায়ার থাকে সেটা এখনও এখানে আসেনি; এখানে খুব জোর একটা ভিডিও হলে চওড়া সেটে ছবি দেখানো হয়। সেজন্য আমার মনে হয় যেটা করার দরকার ছিল সেটা হচ্ছে কড়া পুলিশি ব্যবস্থা। আমার মনে হয় এই রেট খুব হাই এবং প্রহিবিটেড, অবশ্য ভিডিও হল বন্ধ হলে আমার আপত্তি নেই। কারণ সিনেমা ইন্ডাস্ট্রি এমনিতেই মার খাচ্ছে, অধিকাংশ হল বন্ধ হওয়ার মুখে। লোকের এন্টারটেইনমেন্ট দরকার, সেইজন্য ভিডিও হলে যাচ্ছে। সেইজন্য আমার মনে হয়, এই ট্যাক্স রেট খুব হাইরেট এর ফলে কিছু ভিডিও হল বন্ধ হয়ে যাবে। এক্ষেত্রে আপনাদের পুলিশি ব্যবস্থা দরকার যাতে এই সমস্ত জায়গায় পর্ণগ্রাফি ছবি প্রদর্শন

বন্ধ হয়। আপনারা কেবিল টিভি অপারেশনের উপর ট্যাক্স বসিয়েছেন। একটা লোক মাসে দেড়শত টাকা চার্জ দিচ্ছে, যারা ডিস অ্যান্টেনা করেছে হি শ্যাল বি লায়াবিল টু পে ট্যাক্স নট এক্সিডিং রুপিস ১,৫০০ পার উইক। সুতরাং এটা যে খুব বেশি ট্যাক্স নয় ৬ হাজার টাকা একটা লোককে ট্যাক্স দিতে হবে যার ১০০ জন কাস্টমার আছে তার ১৫ হাজার টাকা ইনকাম হয়, তাহলে ৬ হাজার টাকা নেবেন। কিন্তু আপনার এখন পর্যন্ত কতজন ইন্সপেক্টার আছে যারা বিভিন্ন জায়গায় গিয়ে কখন কেবল টিভি. দেখাচ্ছে, কি রেট নিচ্ছে, কি ছবি দেখাচ্ছে, তার উপর কোনও রেস্ট্রিকশন, কোনও কন্ট্রোল, কোনও চেক আপনি এখন পর্যন্ত করতে পেরেছেন কিনা বলবেন। কেবল টিভির যে মিনিমাম আইন চালু করেছেন সেটার প্রপার ফিগার নেই। কলকাতা শহরে কত কেবল টিভির অপারেটার থাকতে পারে কত লোক কেবল টিভি দেখে তার লিস্ট আপনার কাছে নেই। এবং কেবল টিভির সিনেমা থেকে কত জন বেনিফিটেড হয় আমার মনে হয় না আপনার ডিপার্টমেন্টে সেই রকম কোনও অ্যাসেসমেন্ট আছে। আমার মনে হয় পুলিশিং অফ দি হোল কেবল টিভি নিয়ন্ত্রণ দরকার। এখানে অ্যাডিশনাল সেলস ট্যাক্স তুলে আনাটা আমার সঠিক স্টেপ বলে মনে হয়। এখানেও আপনারা মনমোহন সিং এর রাস্তায় হেঁটেছেন। বাজেট ডেফিসিট আই. এম. এফ.-এর নির্দেশ অনুযায়ী ৫ শতাংশের মধ্যে রাখতে হবে বলা হয়েছিল, সেটা মনমোহন সিংও পারেননি, তার ফিসকাল ডেফিসিট হয়েছিল ৭.৩ পারসেন্ট। সেখানে আপনি প্রেস কনফারেন্স করে বলেছেন আমার বাজেট ডেফিসিট ৩.৪ পারসেন্টের মধ্যে রেখেছি ; আই. এম. এফ. এর শর্ত অনুযায়ী বাজেট ডেফিসিট রয়েছে, সেখানে আপনি একজন মোস্ট ওবিডিয়েন্ট স্টুডেন্ট। আরও কিছু কিছু ক্ষেত্রে যে হায়ার রেট অফ ট্যাক্স রয়েছে যেমন ফিফটিন পারসেন্ট, এটা আপনাকে একটু রিভিউ করতে বলব। কোনগুলি লাক্সারি আইটেম নয় সেটা একটু বিচার করা দরকার। যেমন ফুট ওয়ারের উপর ফিফটিন পারসেন্ট সেলস ট্যাক্স আপনি বসিয়েছেন, বলুন তো কোন জুতোটা আজকে ২০০ টাকার নিচে পাওয়া যায়?

আপনি যেটা জুতো কিনছেন সেটা কি দুশো টাকার কম। এমনকি চর্মজেও দুশো টাকার কমে কোনও জুতো পাওয়া যায় না। গরিব লোকরা বেশি টাকার জুতো পরে না, কিন্তু দুশো টাকার কমে কোনও জুতো পাওয়া যায় না। বাটার ভাল জুতোর কথা আমি বলছি না। এখন টাইপ রাইটার সাধারণ মানুষের ব্যবহার্য জিনিসের মধ্যে পড়ে। অনেক বেকার ছেলে একটা টাইপ রাইটার নিয়ে রাস্তার পাশে কোনও একটা জায়গায় বসে আছেন এবং সেখান থেকে কিছু ইনকাম করছেন। কিন্তু আপনি তার উপরে ১৫ পারসেন্ট সেলস ট্যাক্স বসিয়েছেন। আমি আপনাকে আগেও বলেছি আমব্রেলার উপর থেকে আপনি ৫ পারসেন্ট সেলস ট্যাকসটা তুলে নিন। আপনাকে আরও একটা আমি বলব সস্তার স্পেক্টকলস-এর উপর থেকে আপনি সেলস ট্যাক্স তুলে নিন। অ্যাগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স বেশি হয়েছে এটা কমান আমি বলছি—কারণ আমার জমি নেই—আমি শুধু আপনাকে বলছি আপনি সেলস ট্যাক্সটা একটু কমান।

[2-40 — 2-50 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফিনান্স বিল ১৯৯৪-এর উপর আলোচনায় অংশগ্রহণ করতে উঠে আমি প্রথমেই মাননীয় বিরোধী দলের সদস্যদের বিশেষ

করে বিরোধী দলের নেতাকে ধন্যবাদ জানাচ্ছি, যে মূলত এই গুলো ওরা সমর্থন করেছে একটু উল্টো বুঝলি রামের মতো। ওরা ভেবেছেন মনমোহন সিং-এর মতোন আমি করেছি বলে ওরা এটাকে সমর্থন করেছেন। আমি ওনাদের বলতে চাই আমরা বামপন্থী নীতি মেনেই এটা করেছি। মূলত যে উদ্দেশ্য নিয়ে আমরা এই প্রস্তাবগুলো এনেছি সেই উদ্দেশ্যগুলো আমার বাজেট বক্তৃতায় আছে। দেশের মধ্যে সমান প্রতিযোগিতায় যাবার চেষ্টা করা। যদিও সমান প্রতিযোগিতায় যাবার অবস্থা নেই, কিন্তু যাবার চেষ্টা করা। অর্থাৎ ছোট ব্যবসায়ী, ছোট শিল্পপতিদের একটু রেহাই দেওয়া। এটার জন্যই মূলত আইনগুলোকে সরলিকরণ করা প্রয়োজন তবে ঢালাওভাবে নয়। যেখানে যেখানে জটিলতা আছে, যেখানে যেখানে অন্য কারোর সাহায্য নিতে হয়, বা হয়রানি হয় সেগুলোকে লাঘব করা। কেন্দ্রীয় বাজেটে ডঃ মনমোহন সিং যেসব জায়গায় আঘাত এনেছেন সেখানে কিছুটা করে লাঘব করে প্রশমন করা। ছোট শিল্পের সমর্থনে কোনও কথা কেন্দ্রীয় বাজেটে নেই। ছোট শিল্পকে নির্দিষ্ট করে সাহায্যের প্রস্তাব দেওয়া, আইডেন্টিটি করা। তিনটি উদ্দেশ্য নিয়েই এই কাজগুলো করার চেষ্টা করেছি। মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় যেটা বলেছেন যে চারটে বিক্রয়কর আইন আছে তাদের সরলিকৃতভাবে একটা আইনে নিয়ে আসা। এটা কিন্তু ধাপে ধাপে আমরা করছি, এটা কিন্তু বিলে নেই এটাকে আগে প্রস্তাব আকারে আমরা সিলেক্ট কমিটিতে নিয়ে গেছি। কারণ চারটি কর আইন থাকলে চারবার রিটার্ন দাখিল করতে হবে, চারবার এসেসমেন্ট করতে হবে।

মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় বলেছেন, আপনি যে অ্যামেন্ডমেন্টগুলি আনছেন আর সিলেক্ট কমিটিতে আমরা যে ইউনিফাই করছি, এটা আমরা আলোচনা করছি, এর মধ্যে স্ববিরোধিতা আছে কি না? না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রী সিনহাকে আশ্বস্ত করছি এই বলে যে এরমধ্যে কোনও স্ববিরোধিতা নেই। তার কারণ, একটা ট্রানজিশ্যনাল প্রভিসন ওখানে দেওয়া আছে। ধরুন এই সিলেক্ট কমিটি তার পরামর্শ দিলেন, আমরা হাউসে আনলাম, হাউসে সেটা গৃহীত হ'ল এবং তারপর মাননীয় রাষ্ট্রপতির সম্মতি আনতে ৪ মাসের মতোন সময় লাগবে। সেই সময় কি হবে? সেই সময় এই যে আইনগুলি আছে সেগুলি বলবৎ থাকবে। যদি আপনারা আজকে যে করের প্রস্তাবগুলি এনেছি সে ব্যাপারে আমাকে সুযোগ দেন তাহলে সেই করগুলির মাধ্যমেই থাকবে। এই প্রস্তাবগুলি কিন্তু কর হারের হেরফেরের প্রস্তাব। এটা মূল কাঠামোর ক্ষেত্রে নয় সেটা বলে রাখছি। এই সুযোগে আর একটা কথা বলছি, আরও একটা বড় সরলিকরণ আমরা আনতে চলেছি, যেহেতু বাজেট পেশ করার মধ্যে আনতে পারি নি তাই বলি নি, সেটা হচ্ছে রিটার্ন ফরমগুলিকে সিমপ্লিফাই করা। এগুলি খুব কমপ্লিকেটেড থাকে। একজন সাধারণ ব্যবসায়ী যাতে দেখে একটা রিটার্ন ফরম ফিল আপ করতে পারেন এবং তারজন্য তাকে আর কোনও বিশেষজ্ঞের কাছে যাতে যেতে না হয় সেটা আমরা করব। এবারে যে ধাপগুলি আছে, এই কর আইনে যেটা আছে সেখানে ক্লজগুলি আমি রেফার করতে করতে যাচ্ছি। হয়ত প্রয়োজন নেই কারণ মাননীয় সদস্যরা অনেকগুলি ক্ষেত্রেই সহমত হয়েছেন, কতকগুলি খুব গুরুত্বপূর্ণ প্রশ্নও তুলেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। ছোট ব্যবসায়িদের ক্ষেত্রের যাদের ঐ গ্রস টার্ন ওভার বছরে অনুর্দ্ধ ৫ লক্ষ টাকা তাদের ক্ষেত্রে যে নিয়মটা এনেছি সেটা এই ট্যাক্সেশন বিলের ৫ নং পাতায় ক্লজ দুই, সাব ক্লজ ৭-এ আছে। তারপর আরও ৩টে আছে

দেখবেন এর কন্ফিকোয়েন্সিয়াল। এর মূল কথাটা হ'ল, এই ধরনের ছোট ব্যবসায়িদের কাছেও সরকারের দিক থেকে কারুর যাবার দরকার নেই, এদেরও কিন্তু সেলস ট্যাক্স অফিসে যাবার দরকার নেই। এরা শুধু ব্যাঙ্কে গিয়ে ৪ হাজার টাকার একটা চালান জমা দিন। সেই চালানের একটা কপি রেজিস্টার্ড পোস্টে পাঠিয়ে দিলেই হবে। তার পরিবর্তে তিনি একটা নম্বর পাবেন এবং সেটা ব্যবহার করে সামনের বছর থেকে দিতে পারবেন। মাননীয় অতীশ সিনহা বলেছেন যে এটা কেন্দ্রীয় সরকার শুরু করে কিন্তু সফল হ'তে পারেন নি। স্যার, এটা ঘটনা। ওরা করেছেন তো উৎপাদন শুল্কের। এটা কেন্দ্রীয় আইন। উৎপাদন শুল্কের কিন্তু ডিটেল কোনও রাজ্যের মধ্যে পরিকাঠামো থাকে না। কোনও রাজ্যেই থাকে না। এটা হয়ত সম্ভব নয়। কিন্তু বিক্রয় করের ব্যাপারে একটা সুবিধা আছে যাতে করে আমরা এতে সফল হ'তে পারি। আমরা আশা করছি, এতে সফল হ'ব। আমরা কিন্তু সত্যি সত্যি রাস্তা ধরে ধরে প্রত্যেকটি ইউনিটের নাম কম্পিউটারাইজড করে ফেলছি এবং মূল কাজটা হয়ে গিয়েছে। তাদের কাছে গিয়ে তাদের একটু এনকারেজ করা যে, 'আপনাকে আসতে হবে না'—ক্যাম্পেন যেটাকে বলে সেটা দরকার। এই ক্যাম্পেনের ক্ষেত্রে একটি জায়গায় জয়নাল সাহেব সঠিকভাবেই বলেছেন ঐ প্রফেশনাল ট্যাক্সের ক্ষেত্রে। প্রফেশন্যাল ট্যাক্সের ক্ষেত্রে এই ক্যাম্পেনের ব্যাপারে কিন্তু আমরা স্থানীয়ভাবে বিধায়কদের, পঞ্চায়েত, পৌরসভাগুলির সাহায্য চাইব। এ ছাড়া ঐ ব্যাপারেও সবাই বলুন যে বেলেঘাটার অফিসে যাবার দরকার নেই। এটার ব্যাপারে আপনাদের সহযোগিতা চাইছি। একটু সরলীকরণ করার ব্যাপারটা রূপায়ণ করতে গেলে একটু হাওয়া তোলা দরকার তৃণমূল স্তরে এটা আমি বলে রাখলাম। বৃত্তি করের ব্যাপারটা আমরা খুব সরল করে দিয়েছি। একটা স্যামারি অ্যাসেসমেন্ট, মানে রিটার্ন যা দাখিল করবেন তার ভিত্তিতেই দিয়ে দিন। আমরা তারমধ্যেই করব। এর পর স্যাম্পেল চেক করব। এটা ক্লজ সেভেনে আছে। এর পরের পয়েন্ট হচ্ছে, যেটা সৌগতবাবু বলেছেন, অতিরিক্ত বিক্রয় কর। এই রাজ্যে ছিল ১৫ শতাংশ, সেটা আমি শূন্য শতাংশ করলাম। অতিরিক্ত বিক্রয় কর একেবারেই আমি তুলে দিলাম। এটা ক্লজ দুই, সাব ক্লজ ৪-এ আছে। এর পর যেটা সৌগতবাবু বলেছেন যে ৬টি করের হার ছিল। এই কাজটা অবশ্য মনমোহন সিং ক্ষমতায় আসার আগেই আমরা শুরু করেছিলাম, আই. এম. এফের ঋণ নেবার আগেই শুরু করেছিলাম, আমাদের ৪ বছর লেগেছে, আপনার কিন্তু রেটগুলি সিমপ্লিফাই করতে পারেন নি, আমরা করলাম। আমরা ১৬টা রেট-কে ৭টা রেটে আনলাম। স্যার, আগে এই রেটগুলি ভগ্নাংশ দশমিক হয়ে ছিল, আমি ১/২/৩/৪/৫/১০/১৫—এটাই করলাম। এটা করতে গিয়ে মূল জায়গায় কিন্তু করের হার কমেছে কিন্তু কোনও কোনও জায়গায় বেড়েছে। এশেন্সিয়াল আইটেম একটা জায়গায় শুধু বেড়েছে, ৯.২ পার্সেন্ট থেকে ১০ শতাংশ করা হয়েছে, এটা আমি বাজেট বক্তৃতায় বলেছি। হাফ পার্সেন্ট বেড়েছে। এখন কিছু করতে পারছি না আমাকে এর মধ্যে একটু কর আদায় করতে হবে। বাড়ি করার জন্য সিমেন্টের দাম ছাড়া সমস্ত জিনিসের দাম কমেছে, রঙের ক্ষেত্রেও লাভ হবে। আমি এখানে বলে রাখি এটা ২৩ শতাংশ হার ছিল করের সেটা কমিয়ে ১৫ শতাংশ করা হচ্ছে। যেটা ১৭.২৫ শতাংশ যেটা ছিল সেটা ১৫ শতাংশ করা হয়েছে। যেটা ১২.৬৫ শতাংশ ছিল সাধারণভাবে সেটাকে ১০ শতাংশ করা হয়েছে কয়েকটা আইটেম বাদে, সেটা সম্পর্কে পরে আসছি। ২৩ শতাংশ, ১৭ শতাংশ এবং ১২ শতাংশ যেগুলো ছিল, ২৩, ১৭, ১২, সেইগুলোকে ১৫ এবং ২০

শতাংশে কমানো হল। সবচেয়ে বড় হল তিনটি হার ছিল ৮.০০ শতাংশ, ৬.৯ শতাংশ, ৭ শতাংশ এইগুলো সব কমিয়ে পাঁচ শতাংশ করা হল। আর ২.৩ শতাংশ যেটা করা হয়েছে তার মধ্যে এসেন্সিয়্যাল আইটেম নেই। জয়নাল সাহেব দেখবেন ইউটেন্সিলে কমিয়েছি, সেখানে দেখবেন আদার দ্যান ইউটেন্সিল লেখা আছে। শুধু তাই নয়, ইউটেন্সিল একটা আইটেম যেটা রাজ্যের ছোট ছোট সংস্থা করে, শুধু সেখানেই কমেনি তারা শতকরা ৯০ ভাগ ট্যাক্স ফেরৎ পাবেন, এটা একটা বিগ রিলিফ। জয়নাল সাহেব স্যানিটারি ফিটিং সম্পর্কে বলেছেন। সেটা আসলে দেখে বোঝা যাচ্ছে না ১৭.২৫ শতাংশ কমিয়ে ১৫ শতাংশ হল। একইভাবে বালিশ ইত্যাদি গুলো এইগুলো কমিয়ে ১৭.২৫ ছিল, তার থেকে কমিয়ে ১৫ শতাংশ হল। চশমা সম্পর্কে বলি, চশমা সম্পর্কে পরিষ্কারভাবে বলা যায়নি বিলে। চশমায় আমাদের দুটো হার ছিল। একটা হচ্ছে ১০০ টাকার নিচে যেটা ৪.২৬ শতাংশ আর ১০০ টাকার বেশি যেটা ৮ শতাংশ। এই দুটোকে এক সঙ্গে করে কমিয়ে পাঁচ শতাংশ করা হয়েছে। সুতরাং এতে চশমার দাম কমবে। ডায়মন্ডটায় আমরা বাড়িয়েছি। ১২ পার্সেন্ট ছিল ১৫ পার্সেন্ট করেছি। গহনায় কমেছে, স্বর্ণ শিল্পিরা এটাই চেয়েছিলেন সাধারণভাবে হারটা ছিল ৩ শতাংশ আর যে কোনও গহনা তাতে যদি একটা পাথর লাগানো হয়, তাতে ছিল ১১ পার্সেন্ট সেটা কমিয়ে ৫ পার্সেন্ট করা হয়েছে। কাগজে পাঁচ শতাংশ করেছিলাম, আগের বছর ৮ শতাংশ ছিল, এবারে ৫ শতাংশ করলাম।

[2-50 — 3-00 p.m.]

এরপর আর একটা মেজর রিলিফ আইটেমকে মাল্টিপল্ পয়েন্ট থেকে সিঙ্গল পয়েন্টে নিয়ে আসছি। এক সঙ্গে সবগুলো আইটেমকে করা গেল না, তবে অনেকগুলো আইটেমকেই করলাম। ১৯৫৪-র অ্যাক্টের নোটিফিকেশন আছে, কিন্তু এখন উল্লেখ নেই। যাতে হৈচৈ না হয় সে জন্য বলেছি। এডিবল অয়েল, রঙ, বার্ণিশ, প্ল্যাস্টিক গ্রানুলাস, ফ্যাক্স মেশিনস, ওয়্যার-লেস সেট ইত্যাদি সমস্ত এখন এর মধ্যে এল। আর একটা সুখবর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি জানাতে চাই—মাননীয় সত্য বাপুলি থাকলে ভাল হ'ত, উনি একটা প্রশ্ন করেছিলেন, স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে আমরা বাজার মূল্যের ভিত্তিতে গেলাম কেন? আমি আগেও বলেছি, আবারও বলছি, এক একটা জায়গায়, বালিগঞ্জ সার্কুলার রোডের মতো জায়গায় কাঠা প্রতি এক হাজার টাকার কম মূল্য দেখান হচ্ছিল। এটা বন্ধ করার জন্য এবং একই সঙ্গে কিছু রিলিফ দেওয়ার জন্য আমরা বাজার মূল্যে গেলাম। এই কথাটা কাগজে বেরলে একটু ভাল হয়, কেননা মানুষের কাছে এসব কথা পৌছয় না। স্ট্যাম্প ডিউটির হার ২০ শতাংশ ছিল, কমিয়ে ১০ শতাংশ করা হ'ল। (**কংগ্রেস বেঞ্চ থেকে একটি ধ্বনি : দিল্লিতে কত?**) দয়া করে দিল্লির সঙ্গে তুলনা করবেন না। দিল্লি সেন্ট্রাল বাজেট থেকে প্রচুর টাকা পায়। এটা মহারাষ্ট্র এবং অন্যান্য রাজ্য থেকে অনেক কম হ'ল। দিল্লি ইউনিয়ন টেরিটোরি—তাদের নিজেদের কোনও কর তোলার প্রয়োজন নেই, এত টাকা পায়। যাই হোক আমাদের স্ট্যাম্প ডিউটির হার কমল। এটা আনন্দের খবর এবং ডিড রাইটারর্স-রা তাদের স্ট্রাইক তুলে নিয়েছেন। ভালই করেছেন। আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। এখন স্ট্যাম্প ডিউটি আদায়ের ক্ষেত্রে লোকসান ছাপিয়ে লাভে আসছে, তাই নয়, আমরা স্ট্যাম্প ডিউটি আদায়ের রেঞ্জ ১৮০ কোটি টাকা ধার্য করেছিলাম, কিন্তু গত ৭ দিনে যা বৃদ্ধি পেয়েছে, আমার মনে

হচ্ছে সামনের বছর আমাদের এ-ক্ষেত্রে আদায় ৩০০ কোটি টাকাকে অতিক্রম করে যাবে। কয়েকটা বছর সময় দিলে এটাকে ১ হাজার কোটি টাকায় তুলে ছাড়ব। এটা আমাদের কালো টাকা ধরার একটা অভিযানও। এর পরের তিনটে আইনে পাবেন না, কারণ তা '৫৪ অ্যাক্টের নোটিফিকেশনে হয়। কিট-নাশকের মূল্য কেন্দ্রীয় সরকারের বাজেটে বেড়েছিল, আমরা অনেকটা কমালাম, ৮.৫ শতাংশ থেকে ৩ শতাংশে কমালাম। সারে আরও কমিয়ে ৩ শতাংশ করা হ'ল। ওষুধে সামগ্রিকভাবে ৪ শতাংশ ছিল, কমিয়ে সামগ্রিকভাবে ৩ শতাংশ করা হ'ল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা বলছি—ডাঙ্কেল প্রস্তাব সই হয়নি, ১৪ তারিখ হবে, আলোচনা চলছে। আমরা বারংবার বলছি, আমাদেরও আলোচনায় বসা উচিত, আমাদের ক্ষতি হতে চলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলি, যদি এরপরেও সই হয়—সাধারণ মানুষের স্বার্থ বিরোধী চুক্তি সই হয়—সেই সই-এর যে জায়গাগুলো রাজ্য তালিকাভুক্ত সেই জায়গা গুলো আমাদের রাজ্যে আমরা অগ্রাহ্য করব।

ওরা সই করে যদি বলেন যে, ডাঙ্কেল প্রস্তাব মানতে হবে তাহলেও অমরা অগ্রাহ্য করব রাজ্য তালিকার ক্ষেত্রগুলো এবং আমাদের পরবর্তী পদক্ষেপ হবে ডাঙ্কেল প্রস্তাবের জন্য ওষুধের দাম বাড়লে আমরা সেলস ট্যাক্স কমাব। ওষুধের কমাব, সারের কমাব, কিটনাশকের কমাব। ডাঙ্কেল প্রস্তাব নিয়ে শুধু দিল্লি অভিযানই নয়, রাজ্য স্তরে রাজ্য তালিকার ক্ষেত্রে ডাঙ্কেল প্রস্তাব আমরা অগ্রাহ্য করলাম। তাতে ওরা যা করেন করুন। সাবসিডি দিতে হয়, আমরা দেব। আমরা কেয়ার করি না আর ডাঙ্কেল প্রস্তাবকে। আমাদের অর্থ, সম্পদ, সামর্থ্য সীমিত, কিন্তু একবার মনে করুন তো সেই সীমিত সামর্থ্য নিয়ে যদি ২৫-টা রাজ্য বলে উঠে,—যে চুক্তিতে সই করছ, সেই চুক্তির রাজ্য তালিকাভুক্ত বিষয়ে সই করার তোমার কোনও সাংবিধানিক অধিকার নেই। যদি ২৫-টা রাজ্য রাজনীতির ঊর্দ্ধে উঠে বলে,—সাধারণ মানুষের স্বার্থ বিরোধী এটা আমরা মানছি না। তাহলে ওরা সই করলেও কিছুই হবে না। এই হচ্ছে আমাদের মূল বক্তব্য।

[3-00 — 3-10 p.m.]

এর পর যেটা চোখে পড়ে যায়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নিজেদের লেনিন মনে করি না, আমরা সাধারণ মানুষের মতো বাঁচার প্রয়োজনে বলছি, আমি একজন বিধায়ক, একটা মন্ত্রকের দায়িত্বে আছি, আমি সাধারণ মানুষের কথা বলছি, সকলের কথা বলছি। আপনারা যদি নিজেদের বুকের মধ্যে হাত দেন তাহলে আপনাদের পার্টির মধ্যে বিভাজন হবে। আপনাদের পার্টির মধ্যে বিভাজন হবে সাধারণ মানুষের স্বার্থে। তারপর যেটাতে আসছি সেটা হল ইলেকট্রনিক সফট ওয়ার শূন্য করা হয়েছে। ক্লজ (২) সাব ক্লজ (১২)-এ পাবেন টেবিল টেনিশ, ফুটবল থেকে খুব বেশি কিছু পেতাম না, সেই জন্য বাদ দেওয়া হয়েছে। এটা যদি বলেন বলতে পারি দৃষ্টিভঙ্গি। আমাদের একটি ছেলে এবং একটি মেয়ে জিতেছে। ফুটবলে অনেক বছর পরে আমরা জিতেছি। তাদের পাশাপাশি আমরা দাঁড়াতে চাই, সেই জন্য ট্যাক্স কমানো হয়েছে। চা শিল্পের ক্ষেত্রে সাধারণ বাজেট আলোচনায় সময় সরকার পক্ষ বলেছেন বিরোধী পক্ষ বলেছেন ট্যাক্স কমানোর ব্যাপারে। আমি মনে করি যতটা আপনারা বলেছেন ততটা পারব না, কিছুটা হয়ত কমাতে পারি উপরের দিকে। কৃষি করের উপর গুরুত্বপূর্ণ প্রস্তাব জয়নাল আবেদিন সাহেব রেখেছেন, আমাকে সুযোগ দিন, আমি পরীক্ষা করে

দেখি, যদি এর থেকে পথ বার করতে পারি তাহলে এই বিলে হয়ত পারব না আমি আবার ফিরে আসব অ্যাসেম্বলিতে। কর আদায়ের ক্ষেত্রে যা বলেছেন, আদায়ের যে গুলি প্রসিডিওরাল পয়েন্ট সেটা নোট করেছি, অফিসাররা নোট করেছেন। আর একটা কথা বলা দরকার। ভি. ডি. ও.-র ক্ষেত্রে আমরা করটা বাড়িয়ে দিলাম, এখন যেটা হয়েছে সেটা শুধু পুলিশিং-এর ব্যাপার নয়, শুধু সিনেমা শিল্পে আসে তা নয়, একসঙ্গে বেশি লোক দেখতে পারে, ৩টি স্লাব করা হয়েছে ৯০০, ১২০০, ১৫০০। আগে ছিল ৬০০, ৯০০০, ১২৫০। সংস্কৃতির ব্যাপারটা আইন করে কিছু করা যায় না, সাধারম মানুষকে এর মধ্যে আনতে হবে। বলে রাখি পরিসেবার ক্ষেত্রে ডাঙ্কেল প্রস্তাব একটা শর্ত। অনিলবাবু উপস্থিত আছেন, উনি ভাল করে জানেন। এটা কোনও বিচ্ছিন্ন ব্যাপার নয়। এটা সুর মিলিয়ে এত ঘুরিয়ে না করে পরিসেবার ক্ষেত্রে ডাঙ্কেল প্রস্তাবের যে শর্ত তার বিরুদ্ধে বলেছেন। একটা জায়গায় পরিসেবা আসছে। মাননীয় সদস্য সৌগতবাবু বললেন আমি বিদেশে গিয়েছিলাম, সেখানকার অর্থনীতি শিখে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে স্টাডি লিভ নিয়ে বিদেশে গিয়েছিলাম, ম্যাসাচুয়েট ইউনিভার্সিটিতে আমি পি. এইচ. ডি. করি। এম. আই. টি. স্কুল এবং কেনসেন্ট ইকনমি স্কুল, আই. এম. এফ. যেটা করেছেন, শিকাগোতে যে স্কুল আছে এদের মধ্যে অহি-নকুল সম্পর্ক। যদি অর্থনীতির দিক থেকে বলেন—বলেছেন ভালই করেছেন—আপনি যদি মূল জায়গাটা লক্ষ্য করেন, সেটা যদি অসম প্রতিযোগিতার ভিত্তিতে করেন, যদিন কোনও উদার নীতি হয় সেটা কিন্তু মনোপলি পাওয়ার দাঁড়ায় এবং আন্তর্জাতিক ক্ষেত্রে আরও জোরদার করে তবে সেটা পুঁজিবাদী বর্জুয়া ইকনমিস্টদের তথ্য অনুযায়ী সেটা ক্ষতিকারক।

আমরা যেটি বলছি, সমান প্রতিযোগিতাার দিকে যাওয়ার কথা, এটি মার্ক্সীয় দর্শনের উপরে দাঁড়িয়ে বলছি। আপনাদের যদি সেই ভাষাতে অসুবিধা থাকে, আমি বুরোক্রাট ইকনোমিক্সের ল্যাঙ্গোয়েজে ট্রানস্লেট করে বলতে পারি, সমান প্রতিদ্বন্দ্বিতা। আপনাদের যতই বিরক্ত লাগুক, কৃষকদের কাছে, ছোট শিল্পপতিদের কাছে আমরা যেতে চাই। আমরা চাই পঞ্চায়েতের মাধ্যমে বিকেন্দ্রীকরণ। এটা জানবেন, আমরা যেটা বলছি তা আপনাদের বিকল্প। সময় কম ছিল বলে কালকে একটি কথা বলতে পারিনি, সেটি বলে শেষ করছি। শুধু এটি বলে শেষ করছি। আমি যখন বলব তখন আপনারা বাধা দেবেন জানি, তবু শুনুন। ভূমি সংস্কারকে ভিত্তি করে কৃষির দিকে গিয়ে আমরা কিন্তু কৃষি উৎপাদন বৃদ্ধির হার আস্তে আস্তে এই দূরপাল্লার দৌড়, একে ডিঙোতে ডিঙোতে গিয়েছি। শিল্পের ক্ষেত্রে আমরা কিন্তু প্রথম ছিলাম। আমাদের কতকগুলো ক্ষেত্রে সুবিধা হরণ করে নিয়ে যাওয়া হয়। সেখানে দাঁড়িয়ে আমরা, কালকে শুধু এইটুকু বলেছি দূরপাল্লার দৌড়ে কৃষির দিকে এগিয়েছি, এবারে যে সম্ভাবনাগুলো আছে তা বলছি। শিল্পের সম্ভাবনা আছে। এটি দাঁড়িয়ে আছে স্থানীয় সম্পদের উপরে, দাঁড়িয়ে আছে পরিকাঠামোর উপরে, দাঁড়িয়ে থাকব। আমি মনে করি, এই সাধারণভাবে কর ব্যবস্থা ইত্যাদি ক্ষেত্রে ইনসেনটিভ আমরা কি দিতে পারি, এর উপরে দাঁড়িয়ে, দক্ষ শ্রমিকের উপরে দাঁড়িয়ে থাকব, ম্যানেজমেন্টের উপরে দাঁড়িয়ে থাকব। স্থানীয় সম্পদের ক্ষেত্রে কিন্তু ফ্রেট ইকুয়ালাইজেশনের উপরে আমাদের ক্ষতি করা হয়েছিল। লোহা, কয়লা ইত্যাদি ক্ষেত্রে আমাদের ক্ষতি করা হয়েছিল। সেটি তুলে নেওয়ার ফলে গোটা পূর্বাঞ্চল ফিরে

এসেছে। মহারাষ্ট্রের কথায় আপনারা হাততালি দেন, তারা এই সুবিধাগুলো নিয়ে বড় হয়েছে। এর পরে পরিকাঠামোর ক্ষেত্রে, বিদ্যুতের ব্যাপারে আমরা একটা জায়গায় গিয়েছি। সব জায়গায় আমরা এখনও যেতে পারিনি। আমি তথ্য দিতে পারি, তবে সেই তথ্যের খেলায় আমি যাচ্ছি না। সর্ব ভারতীয় যেখানে ১০০, সেখানে মহারাষ্ট্র হচ্ছে ১১১ এবং আমাদের স্থান হচ্ছে ১১৫। বিদ্যুৎ, সেচ সমস্ত কিছুর উপরে আমরা আছি, অবশ্য তাতে আমরা সন্তুষ্ট নই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা চিন্তা করছি, এই বিষয়ে যোজনা কমিশনের সঙ্গে আলোচনা হয়েছে এবং রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গেও আলোচনা করেছি। আমরা একটি ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন করব। স্পেশ্যাল বন্ডের ব্যাপারে যোজনা কমিশন আমাদের অনুমতি দিয়েছেন। আমরা ৭০ কোটি টাকা বেশি ধরে রেখেছি এবং আমরা তা ব্যবহার করতে চাইছি। আর এই পরিকাঠামো, রাস্তা, শুধু কলকাতা নয়, মেগাসিটি যেটা হবে, জেলার রাস্তা, সংযোগকারি রাস্তা আর একটু কভার করবে। টেলি কমিউনিকেশন আছে, ইলেকট্রনিক্স সিস্টেমটা গুরুত্ব পাবে।

আর একটি কথা আমি এখানে বলি, ব্যাঙ্কের ক্ষেত্রে কিন্তু ফ্রেইট ইকোয়ালাইজেশনের ফলে আমরা সুযোগ পাচ্ছি না। এখনও ক্রেডিট ডিপোজিট রেশিও ফিফটি পারসেন্ট আছে, এইজন্য সমবায় ব্যাঙ্কের কথা বলছি, যেখানে ৮৫ শতাংশ অর্থ ইনভেস্টেড হবে, এতে ছোট ইন্ডাস্ট্রি বাঁচবে। আগামী দিনে দক্ষ শ্রমিক এখানে আসবে। ছোট শিল্পের সমাহারে বড় শিল্পকে কেন্দ্র করে—যাদের হাতে এখন শিল্প আছে, তারা ইন্ডাস্ট্রিয়লিস্ট নয়, তারা ট্রেডার্স, তাদের সরিয়ে দিয়ে নূতন শিল্পপতিদের জন্য দরজা খুলতে হবে জানবেন। তারা কিন্তু বঙ্গবাসীর মধ্যবিত্ত বাড়ি থেকে উঠে আসবে। Gone are the days of dinosaur industries. মধ্যবিত্তর বাড়ি থেকে যারা উঠে আসবে তারাই হবে এন্টারপ্রেনার্স, তারা কিন্তু প্রতিযোগিতার দায়িত্বে থাকবে। যে ভাবে ভূমি সংস্কারকে ভিত্তি করে কৃষিতে এগিয়েছি, এখানেও জানবেন, মাঝারি শিল্পকে ভিত্তি করে দূরপাল্লার দৌড়ে যেমন শুরু করেছিলাম, তেমনি এটাতেও জিতব। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Finance Bill, 1994, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Speaker :** There is amendment to clause 1 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 1. The amendment is in order. Shri Dey may now move his amendment.

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্যার, এতে সময়টা বাড়ানোর কথা বলা হয়েছে, যেহেতু ১ তারিখের মধ্যে এটা কার্যকর করা যাবে না। স্যার আমি অ্যামেন্ডমেন্ট নম্বর ওয়ান মুভ করছি।

Sir, I beg to move that in clause 1, in Sub-clause (2) for the letters and word "1st day" the figures letters and word "11th day" be substituted.

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** এই সুযোগে আর একটা কথা বলে নিই, উত্তরটা দিতে ভুলে গিয়েছিলাম, এটার কারণ হচ্ছে, আমাদের সত্যি যে ঘরগুলি ব্যবহৃত হয়নি, সেখানে কর এনেছি, ডিমান্ড পাঠিয়েছি। তবে ঐদিন থেকে লাগু হয়েছিল, নাহলে ওদের ঐ ট্যাক্স দিতে হবে, তারই জন্য, আর কিছু নয়।

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 1, in sub-clause (2), for the figure, letters and word "1st day", the figures, letters and word "11th day" be substituted, was then put and agreed to.

The question that clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** There is amendment to clause 2 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 2. The amendment is in order and Shri Dey may now move his amendment.

[3-10 — 3-20 p.m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্যার, অ্যামেন্ডমেন্ট নম্বর ২ আমি মুভ করছি। এটা হচ্ছে মদের উপর ট্যাক্স ধরার জন্য। যারা অন্তঃশুল্ক দেয় তাদের জন্য এটা করা হয়েছে।

Sir, I beg to move that in clause 2, –

(1) in sub-clause (3), in item (b), in sub-item (i), in lines 4-13, for the letters, figures, words and brackets beginning with "(B) after sub-clause (ve)" and ending with "a registered dealer", the following letters, figures, words and brackets be substituted :–

'(B)' after sub-clause (ve), the following sub-clauses shall be added :–

"(vf) sales of foreign liquor, whether made in India or not, including brandy, whisky, vodka, gin, rum, liqueur, cordials, bitters and wines or a mixture containing any of these, as also beer, porter, cider, sherry and other similar potable fermented liquors, purchases whereof made on or after the 11th day of April, 1994, are shown to the satisfaction of the commissioner to have been made by him in West Bengal from a registered dealer other than a registered dealer who has liability to make payment of excise duty as required by the Bengal Excise Act, 1909 but has not made payment of such excise duty payable by him in respect of such goods ;

(vg) Sales of foreign liquor, whether made in India or not, including brandy, whisky, vodka, gin, rum, liqueur, cordials, bitters and wines or a mixture containing any of these, as also beer, ale, porter, cider, sherry and other similar potable fermented liquors, when the registered dealer selling such goods has liability to make payment of excise duty as required by the Bengal Excise Act, 1909 but has not made payment of such excise duty payable by him in respect of such goods.

**Explanation** — For the removal doubt, it is hereby declared that no turnover representing sales of goods referred to in sub-clause (vf) or sub-clause (vg) by a registered dealer shall be deducted under that clause where the registered dealer selling such goods makes payment of excise duty in respect of such goods under the Bengal Excise Act, 1909 ;"

(2) in sub-clause (5), in item (a), —

'(a)' in sub-item (ii), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures, letters and word "11th day" be substituted ;

(b) in sub-item (iii), for the figures, letters and word "1st day" in the two places where they occur, the figures, letters and word "11th day" be substituted ;

(3) in sub-clause (6),—

'(a)' in item (a), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures, letters and word "11th day" be substituted ;

(b) in item (b), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures, letters and word "11th day" be substituted ;

(4) after sub-clause, (9), the following sub-clauses be inserted :

9(A) in this **Explanation** to section 10F, the words, figures and letter "or section 10G" shall be omitted ;

9(B) in section 10G, in sub-section (1), for the second proviso, the following proviso shall be substituted :—

"Provided further that notwithstanding anything contained in the foregoing provisions of this sub-section or the rues made thereunder, a registered dealer, who has established a new industrial unit on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1990, or has expanded on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1990, his existing industrial unit established before the 1st day of April, 1989, shall be entitled to the remission of tax payable under this Act in respect of any period commencing on or after the 1st day of April, 1989, and ending on or before the 31st day of March, 1992, and all other provisions of this section and the rules made thereunder shall apply to such dealer;"

মিঃ ডেপুটি স্পিকার ঃ এটা আপনি গ্রহণ করেছেন?

ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ হ্যাঁ, এটা আমি গ্রহণ করছি।

The motion of Shri Lakshmikanta Dey that—

(1) in sub-clause (3), in item (b), in sub-item (i), in lines 4-13, for the letters, figures, words and brackets beginning with "(B) after sub-clause (ve)" and ending with "a registered dealer", the followingletters, figures, words and brackets be substituted :–

'(B)' after sub-clause (ve), the following sub-clauses shall be added :–

"(vf) sales of foreign liquor, whether made in India or not, including brandy, whisky, vodka, gin, rum, liqueur, cordials, bitters and wines or a mixture containing any of these, as also beer, ale, porter, cider, sherry and other similar potable fermented liquors, purchases whereof made on or after the 11th day of April, 1994, are shown to the satisfaction of the commissioner to have been made by him in West Bengal from a registered dealer other than a registered dealer who has liability to make payment of excise duty as required by the Bengal Excise Act, 1909 but has not made payment of such excise duty payable by him in respect of such goods;

(vg) Sales of foreign liquor, whether made in India or not, including brandy, whisky, vodka, gin, rum, liqueur, cordials, bitters and wines or a mixture containing any of these, as also beer, ale, porter, cider, sherry and other similar potable fermented liquors, when the registered dealer selling such goods has liability to make payment of excise duty as required by the Bengal Excise Act, 1909 but has not made payment of such excise duty payable by him in respect of such goods.

**Explanation** — For the removal doubt, it is hereby declared that no turnover representing sales of goods referred to in sub-clause (vf) or sub-clause (vg) by a registered dealer shall be deducted under that clause where the registered dealer selling such goods makes payment of excise duty in respect of such goods under the Bengal Excise Act, 1999;"

(2) in sub-clause (5), in item (a), —

'(a)' in sub-item (ii), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures letters and word "11th day" be substituted;

(b) in sub-item (iii), for the figures, letters and word "1 day" in the two places where they occur, the figure letters and word "11th day" be substituted;

(3) in sub-clause (6),—

'(a)' in item (a), for the figure, letters and word "1st day" i the two places where they occur, the figures, letters an word "11th day" be substituted;

(b) in item (b), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures, letter and word "11th day" be substituted;

(4) after sub-clause, (9), the following sub-clauses be inserted:

9(A) in this **Explanation** to section 10F, the words, figure and letter "or section 10G" shall be omitted;

9(B) in section 10G, in sub-section (1), for the second proviso the following proviso shall be substituted:—

"Provided further that notwithstanding anything contained in the foregoing provisions of this sub-

section or the rues made thereunder, a registered dealer, who has established a new industrial unit on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1990, or has expanded on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1990, his existing industrial unit established before the 1st day of April, 1989, shall be entitled to the remission of tax payable under this Act in respect of any period commencing on or after the 1st day of April, 1989, and ending on or before the 31st day of March, 1992, and all other provisions of this section and the rules made thereunder shall apply to such dealer;'' was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause – 3**

**Mr. Dy. Speaker :** There is amendment to Clause by Shri Lakshmi Kanta Dey being amendment No. 3. The amendment is in order. Shri Dey may please move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 3, in sub-clause (4), after the words ''shall be substituted'', the words, figures and letters ''and shall be deemed to have been substituted with effect from the 1st day of April, 1994'' be inserted.

**Mr. Dy. Speaker :** Do you accept the amendment?

**Dr. Asim Kumar Dasgupta :** Yes, I accept it.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment no. 3) was then put and agreed to.

The question that Clause-3, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 4**

**Mr. Dy. Speaker :** There is amendment by Shri Lakshmi Kanta Dey being to amendment no.-4. The amendments is in order. Shri Dey may please move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that (a) in sub-clause (3), in item (a),–

(i) in sub-item (1), for the figure, letters and word ''1st day'' in the two places where they occur, the figures, letters and word ''11th day'' be substituted;

(ii) in sub-item (ii), for the figure, letters and word "1st day" in the two places where they occur, the figures, letters and word "11th day" be substituted;

(b), after sub-clause (5), the following sub-clauses be inserted;

'(5A) in the **Explanation** to Section 8th, the words,

figure and letters "or section 8I" shall be omitted;

(5B) in section 8H, in sub-section (1), for the second proviso, the following proviso shall be substituted:

"Provided further that notwithstanding anything contained in the foregoing provisions of this sub-section or the rules made thereunder, a registered dealer, who has established a new industrial unit on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1980, or has expanded on or after the 1st day of April, 1989, and not later than the 31st day of May, 1990, his existing industrial unit established before the 1st day or April, 1989, shall be entitled to the remission of tax payable under this Act in respect of any period commencing on or after the 1st day of April, 1989, and ending on or before the 31st day of March, 1992, and all other provisions of this section and the rules made thereunder shall apply to such dealer;"

**Mr. Dy. Speaker:** Do you accept the amendment?

**Dr. Asim Kumar Dasgupta:** Yes.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment nos. 4 (a)(i), (ii), (b) was then put and agreed to.

The question that Clause-4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 5**

The question that Clause-5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 6**

There is amendment to Clause-6 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 5. The amendment is in order. Shri Dey may please move his amendment.

**Shri Lakshmi Kanta Dey:** Sir, I beg to move that in Clause-6, after the words "shall be substituted", the words, figures and letters "and shall be deemed to have been substituted with effect from the 1st day of April, 1994" be inserted.

**Mr. Dy. Speaker :** Do you accept the amendment ?

**Dr. Asim Kumar Dasgupta :** Yes.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment no. 5) was then put and agreed to.

The question that Clause-6, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 7**

**Mr. Speaker :** There is amendment to Clause-7 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 6. The amendment is in order. Shri Dey may move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause-7, in sub-clause (1), in item (b), in the proposed sub-section (6), for the figure, letters and word "1st day", the figures, letters and word "11th day" be substituted.

**Mr. Speaker :** Do you accept the amendment ?

**Dr. Asim Kumar Dasgupta :** Yes.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment no. 6) was then put and agreed to.

The question that Clause-7, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 8**

There are amendments to clause - 8 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 6, 7(a), (b), (c). The amendments are in order. Shri Dey may please move his amendments.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause-8,

(a) in sub-cluase (a), after the words "shall be substituted", the words, figures and letters" and shall be deemed to have been substituted with effect from the 1st day of April, 1984" be inserted ;

(b) in sub-clause (b), after the words "shall be omitted" the words, figures and letters "and shall be deemed to have been omitted with effect from the 1st day of April, 1994" be inserted ;

(c) in sub-clause (c), after the words "shall be substituted", the words, figures and letters" and shall be deemed to have been substituted with effect from the 1st day of April, 1994" be inserted.

**Mr. Speaker :** Do you accept the amendments ?

**Dr. Asim Kumar Dasgupta :** Yes.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment no. 6. 7(a), (b), & (c) was then put and agreed to.

The question that clause - 8, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 9 and Preamble**

The question that Clause 9 and preamble do stand part of the Bill was then put and agreed to.

[3-20 — 3-30 p.m.]

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Finance Bill, 1994, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অসীমবাবু তার বক্তৃতায় কয়েকটি অপ্রাসঙ্গিক বিষয়ের অবতারনা করেছেন, তার জবাব দেওয়া দরকার তাই কয়েকটি কথা বলছি। অসীমবাবু তার বক্তৃতায় ডাংকেল প্রস্তাব নিয়ে এলেন, তিনি এর উত্তর দেবেন কি যে, উরুগুয়ে রাউন্ডের কথাবার্তা শুরু হয়েছে ৮৬ সাল থেকে, মাঝে আপনাদের বন্ধু সরকার ছিল কেন্দ্র এবং সেই সরকারকে বি.জে.পি.ও সাপোর্ট করেছিল, এখন বি.জে.পি. যে কথা বলছে আপনারাও সেই একই কথা বলছেন এটা কি কো-ইনসিডেন্স নাকি? আপনারা ওদের সমর্থন করছেন, না ওরা আপনাদের সমর্থন করছেন সেটা একটু বলবেন। আমরা দেখছি ডাংকেলের আউটরাইট বিরোধিতায় চলে গিয়েছে বি.জে.পি. এবং আপনারাও তাই করছেন—ওরা আপনাদের সঙ্গে হাত মিলিয়েছেন, না কি আপনারা ওদের সঙ্গে হাত মিলিয়েছেন? আমাদের ভয় হয় দুটি শক্তি এক হলে আবার বাবরির মতন ঘটনা না ঘটে যায়। আর এই ডাঙ্কেলের ব্যাপারটা আপনারা এতদিন বাদে বুঝলেন কেন? এতে আগে আপত্তি করেন নি কেন? এটা কি ঠিক যে ডাঙ্কেল শুরু হ'ল তখনই যখন সোভিয়েত ইউনিয়ন ভেস্তে গেল? আজকে সোভিয়েত ইউনিয়ানে পেরেস্ত্রৈকা, গ্লাসতনভস্ত, গর্বাচভের মুখবন্ধ, চীনের মুখবন্ধ অর্থনৈতিক সংস্কারের জন্য—এ সবই কি একই সুরে? এর কি কৈফিয়ত দেবেন? এখানে ১২ মার্চ ডিসকাসান হয়ে গেল ডাঙ্কেল প্রস্তাবের উপর, আপনি তো পার্টিসিপেট করলেন না? সেই সময় আমরা এ সম্পর্কে আপনার মতামতটাও জানতে পারলাম না। আপনি তো কনভিন্স করতে পারলেন না আপনার বক্তব্য দিয়ে। অবশ্য আমরা জানি আপনারা লালকে লাল দেখেন না, কালো দেখেন। আপনাকে বারবার বলা সত্ত্বেও সেদিন এই ডাঙ্কেল নিয়ে আপনি একটি কথাও বললেন না। আজকে আপনি বললেন, কেন্দ্রীয় সরকার করেন করুন, আপনারা এটা ইগনোর করবেন। এটা কি ভুলে গিয়েছেন যে যাদের ভোটে জিতে আপনি এখানে এসেছেন সেই ভারতবর্ষের মানুষের ভোটে জিতেই পি. ভি. নরসিমা রাও প্রধানমন্ত্রী হয়েছেন। না কি আপনাদের মতে তিনি কি সোভিয়েত ইউনিয়ন বা আমেরিকার মানুষের ভোটে জিতে এসেছেন? এখানে সেম সেট অব পিপল ইলেকটেড দেম। আপনারা যদি

গণতন্ত্রের প্রতি এবং পিপলস ওপিনিয়ানের উপর মিনিমাম শ্রদ্ধা থাকে তাহলে জানবেন Some set of people who have elected you here, they have elected them there also. পি. ভি. নরসিমা রাও আকাশ থেকে পড়েন নি। আপনারা এখনও পর্যন্ত সারা ভারতবর্ষে গ্রহণীয় হলেন না because of your dubious nature. আমি ইংরেজিতে পণ্ডিত নই, টেব অব টু সিটিস, ফরাসি বিপ্লবের পর চার্লস ডিকেন্স একটা বই লিখেছিলেন, তাতে প্রথমে বলেছেন, It was the best of time.

It was the worst of time.

It was the age of wisdom.

It was the age of foolishness.

It was the epoch of life.

It was the epoch of darkness.

It was the spring hopes.

It was the winter of despair. ভারত সরকার যে মিনিমাম সংস্কার করার পথে যাবার চেষ্টা করছেন, মর্ডানাইজসানের জন্য স্ট্যাণ্ড নিয়েছেন It is granted all over the world. জাপান যদি বিল্ড আপ করতে পারে, কোরিয়া ভাগ হবার পর যদি বিল্ড আপ করতে পারে....

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্যগণ, এর উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল দেখা যাচ্ছে তারমধ্যে এটা শেষ করা যাচ্ছে না। আমি তাই আপনাদের সম্মতি নিয়ে এর উপর সময় আরো ২০ মিনিট বাড়াতে চাইছি। আশা করি এতে আপনাদের সম্মতি আছে।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেন।)

সময় আরো ২০ মিনিট বাড়লো।

**ডাঃ জয়নাল আবেদিন :** আজকে গোটা বিশ্ব বোকা আর আপনারাই শুধু চালাক? চীন তো রেল লাইন পর্যন্ত প্রাইভেটাইজ করছে—একবারও তারজন্য বাধা দিয়ে বলেছেন যে চীন ভুল কাজ করছে? আর আমরা এখানে যখন একটু অগ্রগতির পথে যাই আপনারা অনৈতিকভাবে বাধা দেন। বি. জে. পি.-র সঙ্গে তো আপনাদের থাকার কথা নয়। আপনারা তো টাটা, বিড়লাদের বিরুদ্ধে বলে ক্ষমতায় এসেছেন। এখন আমরা নাকি দালাল, আপনারা সব ভাল মানুষ।

এখন তো দেখছি যত দালালি আপনারাই করছেন, আমাদের ভাগ কিছু নেই, করার ইচ্ছাও নেই। আজকে এই অবস্থার মধ্যে অপ্রাসঙ্গি কথা বারবার আনছেন কেন? আপনি ভূমি সংস্কারের কথা বলেছেন, আইনটা তো আমাদের, আপনারা করেন নি। স্টেট অ্যাকুইজিশন আইনটা তো আমাদের, আপনারা করেন নি। আমাকে একটা কথার জবাব দিন, পশ্চিমবাংলায় যে ফার্টিলাইজার কনজাম্পশন, দাম তো কোনওটা ৯ গুণ বেড়ে গেছে, কনজাম্পশন কমেছে কি, কমেনি, বেড়েছে। আপনি কি মনে করেন এখানে ৭১ এর অ্যাগ্রিকালচারাল প্রাইস যা

ছিল এবং কেমিক্যাল ফার্টিলাইজারের যা প্রাইস ছিল, ট্যাকাভিলোন, মানে শর্ট টার্ম লোনের জন্য অ্যাট দি প্রাইস লেভেল অব ৭১, রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট ৩০০ কোটি টাকার দরকার, এখন আমাদের মিনিমাম দু হাজার কোটি টাকার দরকার, আপনি দিয়েছেন ১ কোটি ৭০ লক্ষ টাকা। দিতে পারেননি। এই মানুষগুলো কোথা থেকে পাচ্ছে টাকা? ফার্টিলাইজার কনজাম্পশন কমল না কি করে? একটাই পথ, আপনারা যেটা চোখ দিয়ে দেখেন না, অন প্রিমিয়াম যে জমিগুলো পাট্টা হোল্ডাররা পেয়েছে, এরা, যাদের হাতে ওয়েলথ আছে তাকে দিয়ে দিচ্ছে। প্রডাকশনটা সেই করছে, এরা করছে না। আমি এটা আর একবার বলেছি, আপনাদের উত্তর নেই। লব্ধ জমি দু বিঘা, চার বিঘা করে যা দিয়েছেন, আমরা দিয়েছি মেনলি, আপনারা দেননি কিছুই, ১০ হাজার একরের বেশি দেন নি বছরে, এটা একটা প্রিমিয়াম কিংবা ইয়জার্স ফ্যাকুচুয়্যালি মর্টগেজ বলে, খাই খালাসি, এর বদলে একটা বিত্তশালিকে দিয়ে দিচ্ছে। এর ফলে চাষীরা কিন্তু চাষ করছেন না অনেক জায়গায়। নট এভরি হয়্যার, মেজর জায়গায় এই জিনিস হচ্ছে। ফার্টিলাইজার কনজাম্পশন ইনপুটস দেখে এবং ট্যাকাভেলোন আপনি দিতে পারছেন না, তা সত্ত্বেও আবার পড়েনেই কোথাও। এটা বিকজ ফাইনান্সিয়্যাল স্ট্রং আপনারা যতই বলুন, Because of your wrong policy losses have been again consolidated in the hands of people. এটার তো উত্তর আপনি দেবেন আমাদের? কেন এটাতে চেক হচ্ছে না? যদি করতে চান, আপনাদের রেজিস্ট্রেশনে যে লিজের প্রভিশন আছে, আপনি পাট্টা জমির লিজ কোনও রকমে ট্রান্সফারেবল নয়, কেন লিজের রেজিস্ট্রেশন করেন, আপনারা কটা অফিসারকে প্রসিকিউট করবেন, গুড আই প্রডিউস সাম ডকুমেন্টস, আমি নিজে দিতে বাধ্য হয়েছি, অন্য লোক চলে যায়। আমি যেতে পারি নাকি? কিন্তু মানুষগুলোকে বাঁচাবার জন্য, বিকজ আমরাই তো দিয়েছি? আইনটা আমাদের, জমি আমাদের, লোকগুলোকে দিয়েছি, আপনাদের তাঁবেদার নয়। আজকে লিজটা কেন বাদ দিচ্ছে না যে Any officer abandoning the paddy land shall be prosecuted. আপনি মনে করেন, আপনি জানেন না এটা? আপনাদের মধ্যবর্তী যে অপারেট চিক্স, যে নেতাগুলো আছে, এরা গ্রামাঞ্চলে কি হচ্ছে জানে না? আর আপনি বারবার এই কথা বলেন আমরা আতঙ্কিত নই, আমাদের আইন, আপনারা নকল করছেন, তার জন্য অর্ধেক সাধুবাদ দিচ্ছি আর অর্ধেকটা ভিতর থেকে বাঞ্চাল করছেন বলে, এদিকে প্রিমিয়াম দিয়ে জমিগুলোকে দিয়ে দিচ্ছেন, এটার জন্য আপত্তি করছি। এটা তোআমাদের আইন, অতীশবাবুর বাবা প্রণয়ন করেছিলেন এই সব আইন। সবগুলোই অল প্রগ্রেসিভ থিংকিং আমাদের, আপনাদের নয়। আপনারা তো আরও আছেন অন্য জায়গায়, কেন ভারতবর্ষে, আপনাদের গ্রহণযোগ্য হল না। এতদিন ধরে সংগ্রাম করছেন, ভারতে কোথাও যেতে পারলেন না কেন? এখন আবার ভুল পথ ধরে বি. জে. পি.-র সঙ্গে যেতে চাইছেন। কবে বি. জে. পি.-র সঙ্গে চুক্তি করবেন সেটাও বলে দিন। আমরা একটু সতর্ক হব। কারণ একবার বাররি ভেঙেছেন, এখন নাখোদা কত আছে ভাঙবেন। এটাও আমাদের বলে দেবেন। আপনি কতকগুলো আইটেমে ৯.২ থেকে টেন পার্সেন্ট ট্যাক্সটা করেছেন রাউন্ড অ্যাবাউট করার জন্য। এতে কি আমাদের দৈনন্দিন জীবনের বেশির ভাগ আইটেম পড়ে, যারদাম বেড়ে যাবে? আপনার এই ট্যাক্স প্রপোজালের ফলে দৈনন্দিন জীবনে, আমাদের বেঁচে থাকার জন্য ওভার অল আমাদের জীবনের উপর, এক একটা ফ্যামিলির উপর, করের বোঝা চাপবে না কমবে সেটা আমাদের বুঝিয়ে দেবেন। কারণ

আমরা আতঙ্কিত, আপনি কি সব বললেন গয়নার উপর ট্যাক্স বসাচ্ছেন, এই সব বুঝতে পারছি না। আমাদের ওভার অল এই ট্যাক্স মেজারের পর whether we are relieved of the burden or we are overburdened বোঝার উপর শাকের আঁটি চাপালেন কি না, এটা আমাদের একটু বলে দেবেন।

[3-30 — 3-40 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে একেবারে সর্বশেষে যেটা বললেন, সেটা সবচেয়ে সত্যি বেশি প্রাসঙ্গিক যে এর জন্য কোথাও কোনও দাম বাড়বে কি না কোন জিনিসের। ১৪টা এসেন্সিয়্যাল আইটেম যা বলা হয়, তার মধ্যে একমাত্র সিমেন্ট ছাড়া যেটা .৮ শতাংশ বৃদ্ধি, আর প্রত্যেকটা জায়গায় কমবে এটা একেবারে উল্টো ঘটনা ঘটবে। (২) কারণ মনে রাখবেন যে সি. এস. টি.-টা সর্বত্র তুলে নেওয়া হয়েছে ১৫ শতাংশ। কোথাও আরও বেশি কমবে, কোথাও কম কমবে। আমি কিন্তু আর একবার বলি ইউটেন্সিলস এ কমবে পরিষ্কারভাবে বললাম। চশমায় কমবে, সোনার গহনাটায় কমবে, এইগুলো আপনার মূল প্রশ্ন ছিল। আপনি বলেছেন স্যানিটারির ব্যাপারে, সেটাও কমবে। এবার আপনি ডাঙ্কেল প্রস্তাব নিয়ে যেগুলো বললেন, একটু মাথা ঠান্ডা করে সেইগুলোর উত্তর দিচ্ছি। প্রথম আপনার প্রশ্ন ছিল সেটা ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা ততটা নয়, সেটা বি. জে. পি.-র বিরোধিতা করছেন আর আমরা বিরোধিতা করছি, এটা কোইন্সিডেন্স না কি কোনও সম্পর্ক? আমি খুব পরিষ্কারভাবে বলছি, আমরা বিরোধিতা করছি, আমাদের মতো করে, আর কোনও দল কি করছে, সেটা আমাদের কাছে কোনও লক্ষ্যণীয় ব্যাপারই নয়, খুব পরিষ্কারভাবে বলে দিলাম। তারা কি করছে, কি করছে না, তাদের ব্যাপার, কোনও স্তরে করছে তাদের ব্যাপার। আমরা আমাদের ভিত্তিতে দাঁড়িয়ে বামপন্থী গণতান্ত্রিক ভিত্তিতে দাঁড়িয়ে করছি, এটার উত্তর এক।

দুই, আপনি একটা প্রাসঙ্গিক কথা, বোধ হয় ঠিক কথাই বলেছেন যে, ডাঙ্কেল প্রস্তাব তো আজকেই আসে নি। হ্যাঁ, ডাঙ্কেল প্রস্তাবের আজকের রূপটা '৯১ সাল থেকে নিয়েছে। '৮৬ সালের উরুগুয়ে রাউন্ডের পরেও '৯১ সাল পর্যন্ত এত দাপাদাপি কেউ করতে পারে নি! মনে রাখবেন তখন ইউ. এস. এস. আর. এই ভাবে ভেঙ্গে যায় নি, তখন পর্যন্ত অভিভাবকত্বের মেরুকরণ হয়নি। আমরা মনে করি ইউ. এস. এস. আর. ভেঙে যাওয়ার ফলেই এই অবস্থার সৃষ্টি হয়েছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** ইউ. এস. এস. আর. ভেঙে গেল কেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** নাসিরুদ্দিন সাহেব, আজকে আর মস্কোর পথে ইয়েলেৎসিন নেই, লাল পতাকা উড়ছে। শেষ কথা কে বলবে, আমি নই, আপনিও নন, শেষ কথা সাধারণ মানুষ বলবে। স্যার, আমি যে কথা বলছিলাম, আজকে ওরা তৃতীয় বিশ্বকে অগ্রাহ্য করার সাহস পেল কেন? মেধা স্বত্ত্বের ক্ষেত্রে, পরিসেবায় বিনিয়োগের ক্ষেত্রে ওরা ঐসব কথা বলার সাহস পেল কি করে? আমরা মনে করি সোভিয়েত ইউনিয়ন ভেঙে যাওয়ার ফলেই ওরা সাহস পেয়েছে। তৃতীয় বিশ্বের দেশগুলোকে শোষণ করবার সাহস দেখাচ্ছে। আমরা মনে করি এশিয়া, আফ্রিকা, ল্যাটিন আমেরিকা সহ তৃতীয় বিশ্বের দেশগুলির মাথা তুলে দাঁড়িয়ে বলা উচিত যেগুলো তাদের দেশের স্বার্থ বিরোধী সেগুলো তারা মানবেন না। তাদের বলা

উচিত—আমরা আমাদের কৃষিতে, জনস্বাস্থ্যে, ফার্টিলাইজারে সাবসিডি দেব, কি দেব না তা তোমরা বলার কে? মালয়েশিয়া ইতিমধ্যেই এই সাহস দেখিয়েছে। এতৎ সত্ত্বেও যদি সই হয় আমরা আমাদের রাজ্যে—যে গুলো স্টেট লিস্টের বিষয় সে গুলোর ক্ষেত্রে উই উইল ডিফাই ইট। আমরা শুধু রাস্তায় প্রতিবাদ করব না, আমরা ডিফাই করব। আর একটা কথা এখানে বলা হয়েছে—নরসিমা রাও-এর সরকার, দেশের মানুষের সরকার। এটা আমার কাছে খুব খটকা লাগল। যখন নির্বাচন হয়েছিল তখন নরসিমা রাও-এর সরকার সংখ্যালঘু ছিল, তারপরে আর নির্বাচন হয়নি, সংখ্যা গরিষ্ঠ হ'ল কি করে? কি পদ্ধতিতে হয়েছে, এটার একটু উত্তর আপনারা দেবেন। আমি আমার মূল বক্তব্যর সমর্থনে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Finance Bill, 1994, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## WEST BENGAL APPROPRIATION (VOTE ON ACCOUNT) BILL 1994

**Mr. Speaker** : Now, we have the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1994. This will be voted without debate. Then, we will take up the West Bengal Appropriation Bill, 1994. That will be debated.

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1994.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1994, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble :**

**Mr. Speaker** : There are no amendments to Clauses 1 to 3, Schedule and Preamble.

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Das Gupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation Bill 1994**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1994 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with the law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (2) Act, 1993 authorised the payment and appropriation of certain sums from and out of this consolidated fund of the state of West Bengal towards the defraying the several charges which came and will come in the course of payment during the financial year 93-94.

During the present session ; the Assembly voted certain further grants for the purposes of the year 1993-94 under the provisions of Article 203 read with Article 205 of the Constituion of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the appropriation out of the consolidated fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the consolidated fund of the state in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the consolidated fund of the state.

The details of the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words,. I command my motion for acceptance by the House.

(Secretary then read the title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1994 be taken into consideration.

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপিয়েশন বিল এনেছেন আমাদের সামনে আমি তার তীব্র বিরোধিতা করছি। মনে হয় গত কাল আপনার সাপ্লিমেন্টারি বিল সম্বন্ধে কিছু আলোচনা হয়েছে এবং ৪২২ কোটি টাকার যে অ্যাপ্রোপিয়েশন চেয়েছেন সেই চাওয়ার আমি তীব্র বিরোধিতা করছি। তার প্রথম কারণ আমরা দেখতে পাচ্ছি পুলিশ খাতে আরও এক্সট্রা প্রায় ৪০ কোটি ২২ লক্ষ ৭৮ হাজার টাকা ব্যায় হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কয়েক দিন আগে যে ঘটনাগুলি আমাদের পশ্চিমবাংলায় ঘটেছে তাতে পুলিশের নক্কারজনক ভূমিকা লক্ষ্য করেছি এবং পশ্চিমবাংলায় এই জিনিস উত্তর উত্তর বৃদ্ধি পাচ্ছে। তা দেখে মনে হয় না যে এই খাতে একটা পয়সাও সরকারকে গ্রান্ট করা উচিত। গত কয়েক দিন আগে আমার নিজের কেন্দ্রে কান্দির রাজ কলেজের ইলেকশনকে কেন্দ্র করে ছাত্র পরিষদ এবং এ. আই. এস. এফ. সংগঠনের মধ্যে মারপিট হয়। প্রথমে এ. আই. এস. এফ.-র ছাত্ররা আমাদের ছাত্র পরিষদের ছেলেদের মারধোর করে। সঙ্গে সঙ্গে সেখানে পুলিশ আসে এবং এসে দু রাউন্ড গুলি চালায়। আমাদের ছাত্র পরিষদের অফিস পুলিশের উপস্থিতিতে এ. আই. এস. এফ.-এর ছাত্ররা। ভাঙচুর করে, সাইকেল ভাঙচুর করে নিশ্চিন্ন করে দেয়। সেই সময় এই বিধানসভায় হাউস চলছিল, এই ঘটনা আমি ফোনের মাধ্যমে জানতে পারলাম এবং সঙ্গে সঙ্গে সেখানে চলে যায় এবং গিয়ে দেখি ছাত্র পরিষদের ছাত্ররা এত ভীত সন্ত্রস্ত যে ২০ তারিখের মধ্যে ইলেকশন করা যাবে বলে মনে হল না। এরপর আমি প্রিন্সিপ্যালের সঙ্গে যোগাযোগ করি, প্রিন্সিপ্যাল বললেন যে আপনার সঙ্গে আমি একমত যে এই অবস্থার মধ্যে ছাত্র সংসদের নির্বাচন করা সম্ভব নয়।

নির্বাচন বাতিল হল। আমরা পুলিশকে বললাম যে আপনারা একটা সাধারণ ছাত্র সংসদের নির্বাচনে গুলি চালালেন কেন? অতীতে কোনওদিন সেখানে ছাত্র সংসদের নির্বাচনকে কেন্দ্র করে এই ধরনের মারপিঠ হয়নি বা গুলি চালেনি। কোনওদিন এই রকম ঘটনা ঘটেনি। আমার কেন্দ্রে পাতেন্ডা বলে একটি জায়গা আছে। সেখানে গিয়ে শুনলাম জমি নিয়ে গন্ডগোল, এক পক্ষ আমাদের আর এক পক্ষ সি. পি. আই.। সি. পি. আই.-এর প্ররোচনায় সেখানে পুলিশ যায়, রাতের অন্ধকারে কাউকে দেখতে না পেয়ে তারা পুলিশকে টর্চ মারে, কারা এসেছে তা দেখতে তারা টর্চ মারে। তারপরে পুলিশ ৪০ রাউন্ড গুলি ছোঁড়ে। তাতে একজন মহিলাসহ কয়েকজন গুরুতরভাবে আহত হয়। একজন হাসপাতালে ভর্তি আছে। সে এখন মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। গতকাল বহরমপুর অঞ্চলের এম. এল. এ., মায়ারাণী পাল অভিযোগ করেছেন, হরিদাসমাটিতে আমাদের গ্রাম পঞ্চায়েত সদস্য বাবলু, তাকে গুলি করে হত্যা করা হয়েছে। এইভাবে দিনের পর দিন আমরা দেখছি একটির পর একটি ঘটনা পুলিশ ঘটিয়ে চলেছে। ট্রিগার হ্যাপি পুলিশ যে কোনও ভাবে প্ররোচিত হয়ে কংগ্রেসের লোকদের, ছাত্র পরিষদের লোকদের যে ভাবে নির্যাতন করছে, যে ভাবে নারী নির্যাতন চালাচ্ছে, তাতে পুলিশ খাতে একটি টাকাও দেওয়া উচিত কিনা তা আপনারা ভেবে দেখবেন। গতকাল অমিয় পাত্র মহাশয় বলছিলেন পুলিশকে রেশনে খাওয়াতে হচ্ছে, সেজন্য তাদের এই টাকা দেওয়া উচিত। পুলিশকে সস্তায় রেশনে মাল দেবেন—সাধারণ মানুষকে হত্যা করা এবং

নারীদের উপরে নির্যাতন করাই হচ্ছে তাদের কাজ। সাধারণ মানুষকে তারা যদি রক্ষা করতে না পারে, তাহলে সস্তায় তাদের রেশনে জিনিস দেবার জন্য কেন অতিরিক্ত টাকা বরাদ্দ করব? এটা আমাদের ভেবে দেখতে হবে। আমরা আশা করব, '৭৭ সালের নির্বাচনের আগে যখন জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হননি, তখন জনসাধারণের কাছে বলেছিলেন যে, 'আমরা যদি ক্ষমতায় আসি তাহলে আমরা নিরপেক্ষ প্রশাসন উপহার দেব, সেই নিরপেক্ষ প্রশাসন আমরা আশা করেছিলাম। কিন্তু আমরা আজকে কি দেখছি? প্রশাসন কি নিরপেক্ষ? সরকারি দলভুক্ত না হলে কোনও কাজ হয় না। কোনও কাজ আদায় করতে হলে হয় তাকে সি. পি. এম. দলভুক্ত হতে হবে বা বামপন্থী, যারা সংশ্লিষ্ট এলাকায় শক্তিশালী সেই দলের সদস্য হতে হবে। বন্দুকের লাইসেন্স থেকে আরম্ভ করে সাধারণ কাজে সরকারি অফিসে গেলে আপনাকে জিজ্ঞাসা করা হবে, আপনি কোনও দল করেন? এটা কি নিরপেক্ষ প্রশাসনের নমুনা? আপনার যেটা ন্যায্য পাওয়ার অধিকার সেটা পাবার ব্যাপারে সরকারি দলভুক্ত হতে হবে কেন? এই ব্যাপারে আজকে প্রতিটি মানুষ ক্ষুব্ধ। একটির পর একটি নির্বাচনে যখন জিতছেন তখন বলছেন নির্বাচনে যখন জিতছেন তখন বলছেন নির্বাচনে জিতে এসেছেন, এতগুলো পঞ্চায়েত আমাদের হাতে আছে। কিন্তু পুলিশ ছাড়া নিরপেক্ষ প্রশাসন দিয়ে যদি নির্বাচন করেন তাহলে দেখবেন, কি পঞ্চায়েতে, কি মিউনিসিপ্যালিটি, কি বিধানসভার নির্বাচনে এর ফলাফল সম্পূর্ণ অন্য রকম হয়ে যাবে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। একটির পর একটি উদাহরণ আপনাদের দিচ্ছি—ভূমি সংস্কারের ব্যাপারে আপনাদের এখানে আমূল পরিবর্তন হয়েছে বলছেন। আমি সেদিন বলেছিলাম যে ভূমি সংস্কার গত তিন চার বছর ধরে বন্ধ হয়ে আছে। ১৪ লক্ষ ৪০ হাজারের মতো যে বর্গাদার রেকর্ডিং করেছেন, তারপর থেকে একটিও বাড়েনি।

[3-50 — 4-00 p.m.]

আপনারা যে জমি বিলি করেছেন সেই জমি গত ৩।৪ বছরে ২।৩ হাজার একরের বেশি হচ্ছে না। আপনারা ভূমি সংস্কার-এর ২।৩টি সংশোধনী এনেছেন। কিন্তু সেই সংশোধনী কার্যকরি করার জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করছেন না। ২ এবং ৩ যে ভূমিসংস্কার সংশোধনী আপনারা এনেছেন তাতে একজন মানুষের গ্রামে যার জমি আছে তার সিলিং ১৭ একর পর্যন্ত ছিল, সেই সিলিংকে আপনারা ঠিক রেখেছেন। কিন্তু সিলিং-এর মধ্যে এখন কৃষি জমি ছাড়া বাস্তুভিটা, পুকুর, বাগান থাকে ; শুধু তাই নয়, '৬৯ সালের ৭ আগস্ট পর্যন্ত যা ছিল, যদি কোনও মানুষ তার মেয়ের বিয়ের জন্য অথবা বাবা মায়ের শ্রাদ্ধর জন্য বিক্রি করে থাকেন, সেক্ষেত্রে সেই জমি আবার সিলিং-এর মধ্যে অর্ন্তভুক্ত হয়ে টোটাল সিলিং-এর হিসাবে হবে। আপনারা বলুন তো যদি কারুর পুকুর বা বাগান আজকে ভেস্টেড হয় তাহলে সেগুলি বিলি করবেন কি করে, তার কোনও নিয়ম কানুন নেই। আপনারা কি খবর রাখেন আমি জানি না। আজকে পশ্চিমবাংলায় বিশেষ করে মুর্শিদাবাদ মালদায় যে আম বাগান ছিল সেইগুলি আজকে সাফ হয়ে যাচ্ছে ফলে পশ্চিমবাংলায় ফলের উৎপাদন হুহু করে কমে যাচ্ছে। যেখানে এমনিতে ফলের উৎপাদন খুবই কম হোত, বাইরের রাজ্য থেকে আমদানি করতে হোত, সেখানে ২।৩টি ভূমি সংস্কার সংশোধনীর ফলে সমস্ত আম বাগান, লিচু বাগান সাফ হয়ে যাচ্ছে। কারণ লোকে জেনেছে ভূমি-সংস্কার সংশোধনীর জন্য ভেস্ট

হওয়ার আগে যে ২।৪ পয়সা যা পাচ্ছে সে তুলে নিচ্ছে, এটার প্রতিবাদ করার ক্ষমত নেই। আজকে যদি কোনও বাগান ২।৩ ভূমিসংস্কার সংশোধনীতে ভেস্ট করে, সেক্ষেত্রে আপনাদের কাছে কোনও আইনের ধারা নেই, জমি বিলি করবার কোনও ধারা নেই—একজনকে জমি বিলি করতে গেলে কি কি শর্তে জমি বিলি করা যায়। তাতে এক একরের বেশি জমি থাকবে না, এস. সি., এস. টি. হলে কিছু সুবিধা পাবে। এই রকম নির্দেশ আইনের মধ্যে আছে। আজকে যদি কোনও পুকুর ভেস্টেড হয় তা কোনও সুষ্ঠু মীমাংসা আইনের মধ্যে নেই। অথচ দ্বিতীয় তৃতীয় সংশোধনীতে বলে দিলেন ভূমিসংস্কারের ফলে এত পুকুর বাগানকে আমরা সিলিং-এর মধ্যে অর্ন্তভুক্ত করব। দ্বিতীয় ও তৃতীয় সংশোধনী বহুদিন আগে রাষ্ট্রদপ্তর সম্মতি পেয়েছে প্রায় ৫।৬ বছর আগে। এখনও সেটাকে কার্যকরি করতে পারেননি। অথচ ভূমিসংস্কার নিয়ে অর্থমন্ত্রী বাজেট ভাষণ থেকে আরম্ভ করে রাজ্যপালের ভাষণের প্রতিটি ছত্রে ছত্রে বলছেন, ভূমিসংস্কারের জন্য নাকি পশ্চিমবঙ্গে বিপ্লব সাধিত হয়ে গেছে। আপনারা জানেন পশ্চিমবঙ্গে জমিদারি আইন, পারমানেন্ট সেটেলমেন্ট ছিল স্বাধীনতার পর '৫৫ সালে যখন তুলে দেওয়া হল তখন পশ্চিমবাংলার অনেক জমি ভেস্ট হয়ে গেছে। এবং যে ২০ লক্ষ একর জমি সাধারণ মানুষের মধ্যে বিলি করা হয়েছে তার একটা সিংহ ভাগ প্রায় ১২ লক্ষ একরের মতো জমি বহু আগে আমরা সাধারণের মধ্যে বিলি করে দিয়েছি। সুতরাং ১৭ বছর ধরে যে জমি ভেস্ট হয়েছে তার একজাক্ট ফিগার আমি মনে করতে পারছি না। জমি আপনারা সাধারণের মধ্যে বিলি করেছেন তার পরিমাণ খুব একটা বেশি নয়। এবং এর ফলে যে একটা বিপ্লব সাধিত হচ্ছে পশ্চিমবাংলায় এই কথা আমরা স্বীকার করতে রাজি নয়। আজকে এই কথা ঠিক পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন বেড়েছে এবং যেভাবে বাড়ার কথা ছিল সেইভাবেই বেড়েছে। আমি পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিতে পারি ১৯৭২-৭৭ সালে পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন যা হয়েছিল, ঐকিক নিয়মে যদি আপনি ধরেন তাহলে দেখবেন ১৯৭৭-৮৮ সালে ঐকিক নিয়মে সেই হারেই বেড়েছে। বরঞ্চ এখন কিছুটা কমে গেছে। আগের বছরেও সেটা ১২৮ লক্ষ টনে ছিল, এখন সেটা কমে ১২৬ লক্ষ টনে এসে নেমেছে। আপনাকে আগেই আমি বলেছি মাইনর ইরিগেশন, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর—অর্থাৎ ১৯৭৭ সাল থেকে আপনারা সেটাকে নেগলেক্ট করেছিলেন। যদি বিধানসভার রেকর্ডস দেখা যায় তাহলে আপনারা দেখবেন ১৯৭৮-৭৯ সালে তৎকালীন অর্থমন্ত্রী যিনি ছিলেন তিনি আমাদের প্রশ্নের উত্তরে বলেছিলেন, আমরা মনে করি পশ্চিমবাংলায় এতে করে ছোট চাষীদের উপকার হবে না, জোতদারদের উপকার হবে। সেইজন্য আপনারা সেই সময়ে স্মল ইরিগেশনকে ইম্পর্টেন্সি দেননি। সাত্তার সাহেবের আমলে যে কাজগুলো আমরা শুরু করেছিলাম আপনারা ক্ষমতায় আসার পর সেগুলো একেবারে বন্ধ হয়ে গেল। পরবর্তীকালে যখন আপনারা বুঝলেন—আপনারা সব বিষয়ই দেরিতে বোঝেন—যে স্মল ইরিগেশন একটা ইম্পর্টেন্ট পার্ট প্লে করে কৃষি উৎপাদনের ক্ষেত্রে। গ্রামীণ জীবনের ক্ষেত্রে, তখন আপনাদের বোধগম্য হল তখন আপনার ওয়ার্ল্ড ব্যাঙ্ক ইত্যাদি জায়গা থেকে লোন নিয়ে আপনারা মাইনর ইরিগেশন করবার চেষ্টা করছেন। ওমর আলির কাছে আজকে কমপ্লেইন করবার জন্য বাধ্য হচ্ছে। শ্যালো টিউবওয়েল, ডিপমিনি টিউবওয়েলগুলো আজকে বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে।কোথাও তার চুরি হয়ে যাচ্ছে, কোথাও ট্রান্সফর্মার চুরি হয়ে যাচ্ছে। নানা রকম ডেপুটেশন দিয়ে কোনও রকম ফল হচ্ছে না। বিদ্যুৎ যদিও বা থাকে রাত্রি ৬-১০ পর্যন্ত লো

ভোল্টেজ থাকে, প্রদীপ জ্বালিয়ে তবে কিছু দেখতে পাওয়া যায়। আপনারা নাকি বিদ্যুতে স্বয়ম্ভর হয়ে গেছেন। পশ্চিমবাংলা সব কলকারখানা একের পর একটা বন্ধ হয়ে যাচ্ছে। তার ফলে বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে, এতে আশ্চর্যের কিছু নেই। আজকে যদি সত্যিকারে পশ্চিমবাংলায় কলকারখানা হত তাহলে পরে আজকে এখানে বিদ্যুৎ ঘাটতি হত সে বিষয়ে কোনও সন্দেহ নেই। ১৭ বছর ধরে আপনারা বলছেন হলদিয়া করবেন, রক্ত দিয়ে বক্রেশ্বর করবেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি টাটারাও সেখান থেকে পিছিয়ে আসছে। আপনারা আমেরিকার পুঁজিপতিদের সেখানে ধরে নিয়ে আসার চেষ্টা করছেন। যারা ডাঙ্কেল প্রস্তাবের কর্তা সেই জাপান, জার্মানির সাথে আপনারা বক্রেশ্বর করবার চেষ্টা করছেন। আজকে যে কোনও একটা ছোট শিল্প করার ক্ষমতাও আপনাদের নেই। একটা বড় শিল্প করতে হলে কেন্দ্রীয় সরকারকে অনেক সময় ভাবনা-চিন্তা করতে হয়। তাদেরও ভাবতে হয় এত টাকা আমরা কোথা থেকে পাব। আমাদের প্রধানমন্ত্রী নরসিমা রাও কর্ণাটকে গিয়ে দুটি প্রোজেক্ট উদ্বোধন করতে গিয়ে বলেছেন আমাদের মেগা প্রোজেক্ট করতে হবে।

[4-00 — 4-10 p.m.]

২০ হাজার কোটি টাকা যদি এই সমস্ত মেগা প্রকল্পে কেন্দ্রীয় সরকারকে রাজস্ব আদায় থেকে দিতে হ'ত তাহলে ৩০ হাজার কোটি নেহেরু রোজগার যোজনা, জওহর রোজগার যোজনাতে গ্রামের উন্নয়নের পরিকল্পনার জন্য দেওয়া সম্ভব হত না। কারণ একটা জায়গায় টাকা বাঁচাতে পারলে সেই টাকাটা অন্য জায়গায় নিয়ে গিয়ে খরচ করা যায়। এই ক্ষেত্রেও তাই। কেন্দ্রীয় সরকার এইভাবে টাকা বাঁচিয়ে গ্রামের উন্নয়ন পরিকল্পনার জন্য বরাদ্দ বাড়িয়ে চলেছেন। তারপর যেটা বলতে চাই সেটা হচ্ছে, এখানে যে শিল্প হচ্ছে না তার প্রধান কারণ হচ্ছে এখানে ওয়ার্ক কালচার নেই। এখানে শিল্প করতে হলে একজন সি. আই. টি. ইউ. নেতার পদান্ত হয়ে থাকতে হবে। আপনারা মুখে যতই বলুন না কেন যে এখানে শিল্পপতিরা এসে শিল্পের বন্যা বইয়ে দেবেন কিন্তু যদি একজন শিল্পপতি দেখেন যে এখানে শিল্প করতে হলে একজন সি. আই. টি. ইউ. নেতার পদানত হয়ে থাকতে হবে, তাদের কথা না শুনলে তাদের দ্বারা ঘেরাও হতে হবে, তাদের কথা মেনে এত ঘন্টা কাজ করতে হবে, তাদের কথা অনুযায়ী বেতন বাড়াতে হবে এবং তা না করলে অ্যাডমিনিস্ট্রেটারকে ঘেরাও হতে হবে—এইভাবে চলবে না। কাজেই যদি এখানে ওয়ার্ক কালচার ঠিকমতোন ফিরিয়ে আনতে না পারেন এবং যারা এখানে শিল্প স্থাপন করতে চান তাদের কাছে কিছুটা আশ্বাস না দিতে পারেন তাহলে এখানে শিল্প স্থাপন হবে না। তবে আমার এসব কথাতে আপনারা মোটেই মনে করবেন না যে আমি অ্যান্টি লেবার কথাবার্তা বলছি, তা কিন্তু নয়, শ্রমিকদের স্বার্থ নিশ্চয় পুরোপুরি দেখতে হবে কিন্তু সাথে সাথে পশ্চিমবঙ্গে যাতে শিল্প স্থাপনের উপযুক্ত পরিবেশ গড়ে উঠতে পারে তার অনুকূল পরিবেশ সৃষ্টি করে যথার্থ ওয়ার্ক কালচারও গড়ে তুলতে হবে। কারণ এখানে শিল্প যদি গড়ে না উঠে তাহলে একেই তো ভয়াবহ বেকারত্বের জ্বালায় পশ্চিমবঙ্গ জ্বলছে—এখানে ৫০ লক্ষ বেকার—তার উপর এই বেকারত্বের জ্বালায় পশ্চিমবঙ্গ জ্বলছে—এখানে ৫০ বেকার—তার উপর এই বেকারত্বের সমস্যা আরও তীব্র হবে। কাজেই এই বেকার সমস্যার সমাধান করতে হলে বড়, মাঝারি, ছোট ইত্যাদি নানান শিল্প এখানে গড়ে তুলতে হবে। তা কিন্তু এখানে হচ্ছে না, বলুন আপনারা কতগুলি নতুন শিল্প আপনাদের

আসলে পশ্চিমবাংলায় গড়ে উঠেছে? আপনারা বক্রেশ্বর এবং হলদিয়া নিয়ে অনেক গালভ কথা মানুষকে শুনিয়েছিলেন কিন্তু তা হচ্ছে না কেন? অর্থমন্ত্রী দম্ভভরে বললেন পশ্চিমবাংলায় ডাঙ্কেল প্রস্তাব আমরা মানব না। ডাঙ্কেল প্রস্তাবকে এস এস করে আম ডেকে এনেছি তা তো নয়। আমাদের বাণিজ্যমন্ত্রী, প্রধানমন্ত্রী পরিষ্কারভাবে বলেছেন ডাঙ্কেল প্রস্তাবের খারাপ দিকগুলির ব্যাপারে আমাদের সংঘবদ্ধ হতে হবে। ১২০ টি দে মিলে যে প্রস্তাব করেছে ভারতবর্ষের মতোন একটা উন্নয়নশীল দেশের কাছে তার সবগু দিক আমাদের পক্ষে আসবে তা তো নয়—কিছুটা আমাদের পক্ষে এবং কিছুটা বিপক্ষে যাবে যেগুলি বিপক্ষে যাবে তার বিরুদ্ধে আমাদের মাথা তুলে দাঁড়াতে হবে এবং প্রস্তাবের কুফলগু যাতে বাস্তবায়িত না হয় সেটা দেখতে হবে। মালয়েশিয়ার জোর প্রতিবাদের কথা উ বললেন। কিন্তু আমাদের তরফ থেকে প্রতিবাদ যে হয়নি তা তো নয়। ডাঙ্কেল প্রস্তাবে খারাপ দিকগুলি নিয়ে ভারত প্রতিবাদ করেছে এবং এখনও সে চেষ্টা চলছে। যখন এ প্রস্তাব সই হবে তখন দেখা যাবে কিভাবে এটা বাস্তবায়িত হচ্ছে। এখন এটা যদি আম সই না করি তাহলে এর অলটারনেটিভ কি? এর অলটারনেটিভ হচ্ছে, আপনারা জানেন বারবার বলাও হচ্ছে যে প্রত্যেকটি রাষ্ট্রের সঙ্গে দ্বিপাক্ষিক চুক্তি করতে হবে এবং তা কর হলে ভারতবর্ষের মতোন একটা উন্নয়নশীল দেশের পক্ষে নানান রকমের অসুবিধা হবে। আ আগেই বলেছি যে গ্যাট চুক্তিতে সবটাই আমাদের পক্ষে যাবে, আমাদের সব ক্ষেত্রেই সুবি হয়ে যাবে এমন নয় কিন্তু আপনারা অনর্থক ভীতি প্রদর্শন করে সাধারণ মানুষের ম বিভ্রান্তি সৃষ্টি করছেন। এবং এই বিভ্রান্তি সৃষ্টি করা টিক নয়। আমি ভেবেছিলাম এই ডাঙ্কে প্রস্তাব হবার পর আমাদের অ্যাগ্রিকালচারে বিশেষ করে অসুবিধার সৃষ্টি হবে, বিশেষ ক বীজের ক্ষেত্রে। আমি সেই সন্দেহ নিরশন করবার জন্য কয়েকদিন আগে চুঁচুড়ায় রাইস রিস স্টেশনে গিয়েছিলাম এবং সেখানকার বিভিন্ন বৈজ্ঞানিক এবং যারা কারিগরি শিল্পের স জড়িত তাদের সঙ্গে কথা বলেছি। আপনারা কিভাবে হাই ইয়েল্ডিং করছেন, সেই পদ্ধ সম্পর্কে আপনারা অবগত আছেন কি না জানিনা, আমি গিয়ে পরীক্ষা করে এসেছি, সেখানক বৈজ্ঞানিক কারিগরিতে যারা যুক্ত আছেন, ঐ শিল্পের সঙ্গে যুক্ত, তাদের সঙ্গে কথা বলে তারা দৃপ্ত কণ্ঠে জানিয়েছে, আমি পরিষ্কারভাবে জিজ্ঞাসা করেছি, আমরা বাইরে থেকে হা ইয়েল্ডিং ভ্যারাইটি সিড না আনতে পারি, যদি ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা হয়, তাহ পশ্চিমবঙ্গে বীজ সাপ্লাই এর ক্ষেত্রে অসুবিধা হবে কি না? তারা বলেছেন, না, হবে না বর্তমানে যে বৈজ্ঞানিকভাবে আমরা এত উন্নত হয়েছি তাতে আমরা হাই ইয়েল্ডিং ভ্যারাইটি সিড করতে পারি। আমরা যা তৈরি করি তা পশ্চিমবাংলার মানুষের পক্ষে সম্পূর্ণ প্রয়োজন ভিত্তিক হবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। এর পরে যদি আপনারা বলেন মানুষের মনে অনর্থক ভীতি সঞ্চার করেন তাহলে আমরা বলব আপনারা এটা রাজনৈতিক স্বার্থে করছেন, এর কোনও বাস্তব ভিত্তি নেই। যদি চুঁচুড়ার রাইস রিসার্চ সেন্টারে যান, সেখানকার বৈজ্ঞানিক এবং যারা কারিগরি শিল্পের সঙ্গে যুক্ত আছেন, তারা দ্বর্থহীন কণ্ঠে বলতে পারেন, আমরা সমস্ত সিড নিজেরা তৈরি করতে পারি এবং সাপ্লাই করতে পারি। আপনারা বর্তমানে কিন্তু অনর্থক মানুষের মনে ভীতির সঞ্চার করছেন। আমরা জানি রাজনৈতিক উদ্দেশ্যে এই জিনিস করছেন। পশ্চিমবাংলার মানুষ আপনাদের কথায় ভুলবে না, আপনারা যতই কথায় কথায় ডাঙ্কেল ডাঙ্কেল করে চিৎকার করুন, আপনাদের কথায় জনসাধারণ ভুলবে না। আমি আরও

দু-তিনটে কথা বলব। বৈদ্যুতিকরণের ব্যাপারে বলতে চাই, বিদ্যুৎ আপনারা জানেন একটা দেশের, একটা রাজ্যের উন্নয়ন কতখানি এগিয়েছে তার একটা মাপকাঠি হচ্ছে বিদ্যুৎ। আমরা যখন ক্ষমতায় ছিলাম ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত আমরা বিভিন্ন গ্রামে বিদ্যুৎ নিয়ে যাবার চেষ্টা করেছিলাম। সেই নিয়ে পরবর্তী কালে আপনারা অনেক পরিহাস করেছেন, বিদ্রূপ করেছেন। কয়েকটা খুঁটি পুঁতে দিয়ে একটা গ্রাম বৈদ্যুতিকরণ হয়ে গেয়ে, এই সব কথা বলেছিলেন। কিন্তু কিছুদিন আগে পর্যন্ত ৭৭ থেকে ৭৮, ৭৮, ৮০ সাল থেকে ৯০ সাল পর্যন্ত বহু বিদ্রূপ করেছেন। কিন্তু আপনাদের সময়ে কি দেখছি, আমরা যেটুকু গ্রাম নিয়ে করেছিলাম, সেটুকুও চুরি হয়ে গেছে খুঁটিগুলো, তারগুলো চুরি হয়ে গেছে। ইলেক্ট্রিফিকেশনের মৌজা ভিত্তিক যে স্কীম আছে, যে মৌজাতে একাধিক গ্রাম আছে, প্রত্যেকটা গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া। পুরো গ্রামগুলোকে বৈদ্যুতিকরণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছিল। আমার নিজস্ব এলাকার কথা বলছি, ৩৫টা মৌজায় ইলেকট্রিফিকেশনের অন্তর্ভুক্ত ছিল, রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের টাকা যা কেন্দ্রের কাছ থেকে আসে, জানি না সেই টাকা কোথায় যায়, আমরা দেখছি প্রতি বছর তিন চারটে করে গ্রাম প্রতি মৌজায় হবার কথা। কিন্তু ৯০ সাল থেকে কটা গ্রাম মাত্র টেক আপ করা হয়েছে। সেখানকার মানুষকে বলা হয়েছে টাকা তুলে দিতে হবে। তা দেওয়া সত্ত্বেও হয়নি। অথচ বলা হচ্ছে পশ্চিমবাংলার গ্রামগুলো বৈদ্যুতিকরণ করা হয়েছে। সেই জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী নিরুপমা চ্যাটার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৪ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা উল্লেখ করতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্য বললেন, "আমরা পশ্চিমবঙ্গে জমিদারি প্রথা উচ্ছেদ করে কৃষকদের হাতে জমি তুলে দিয়েছি, আমাদের সময়ে এত জমি কৃষকরা পেয়েছে।" আমি এখানে প্রথমেই উল্লেখ করতে চাই যে, তার এই দাবি মোটেই সত্য নয়। আজ পশ্চিমবঙ্গে কৃষকরা যে জায়গায় এসে পৌচেছে তা তারা আন্দোলন, লড়াই, সংগ্রামের মধ্যে দিয়ে অর্জন করেছেন। ওরা জমিদারি প্রথা উচ্ছেদ করেও চাষীদের হাতে জমি না দিয়ে সমস্ত জমি বড়লোকদের হাতে রাখার এবং লুকিয়ে রাখার ব্যবস্থা করেছিলেন। যার ফলে ঠাকুরের নামে, কুকুরের নামে, হাতির নামে জমি লুকনো ছিল। প্রথম যুক্তফ্রন্টে সরকারের আমলে তৎকালীন ভূমি-রাজস্ব মন্ত্রী কমরেড হরেকৃষ্ণ কোঙার কৃষকদের আহ্বান জানিয়ে বলেছিলেন, "তোমরাই শুধু জান যে জমিদারদের জমি কোথায় লুকনো আছে—সে জমি খুঁজে বার কর। এত দিন তোমরা জমির জন্য আন্দোলন করেছ, লড়াই করেছ—কথায় কথায় সরকার পুলিশ পাঠিয়ে দিয়ে তোমাদের উপর অত্যাচার করেছে, লাঠি চালিয়েছে, গুলি চালিয়েছে, জেলখানায় পুরেছে। কিন্তু যুক্ত ফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে কৃষকদের আন্দোলন, শ্রমিকদের আন্দোলন ভাঙতে পুলিশ পাঠাবে না।" তখন আমরা দেখেছি ঐ সময়ে কৃষকদের মধ্যে যে আন্দোলন গড়ে উঠেছিল সে আন্দোলনেরই ফলশ্রুতি হিসাবে পশ্চিমবঙ্গে প্রচুর পরিমাণে বেনামি লুকোনো জমি বের করে এনে উদ্ধার করা সম্ভব হয়েছিল। আমরা সে সময়ে কৃষকদের নিয়ে, শ্রমিকদের নিয়ে—ইউনিয়নের মাধ্যমে—যে আন্দোলন গড়েছিলাম, সেই আন্দোলনকে বাঞ্চাল করার জন্য মুখ্যমন্ত্রী অজয় মুখার্জিকে দিয়ে বলানো হয়েছিল—সি. পি. এম. নারী ধর্ষণ করছে। সি. পি. এম. নারী নির্যাতন করছে। এই সব অপপ্রচার করে, ষড়যন্ত্র

করে পশ্চিমবঙ্গে যুক্ত ফ্রন্ট সরকারকে ভাঙা হয়েছিল। যেদিন যুক্ত ফ্রন্ট সরকারকে ভাঙা হয়েছিল তার দু' দিন পরে বিভিন্ন জায়গায় ব্যাপক মারপিট হয়েছিল—সে সময় বিভিন্ন পত্র-পত্রিকায় ব্যাপকভাবে অপপ্রচার করা হয়েছিল যে, সি. পি. এম. মানেই নারী ধর্ষণকারি অপপ্রচারের মাধ্যমে জনগণ থেকে সি. পি. এম.-কে, বামপন্থিদের বিচ্ছিন্ন করার চেষ্টা হয়েছিল আমি সে সময়েও এম. এল. এ. ছিলাম—যুক্ত ফ্রন্ট সরকার ভাঙার পরে আমার বিরুদ্ধে কেস দেওয়া হ'ল যে, আমি নারী ধর্ষণ করেছি। আমাদের দলের আরও ৫০ জন কমরেডের সঙ্গে আমার নামেও নারী ধর্ষণের কেস দেওয়া হয়েছিল। দিল্লি থেকে নির্দেশ এসেছিল ধাওয়ান বলেছিল, 'অবিলম্বে ওকে অ্যারেস্ট করা হোক।" পুলিশের নিরুপম সোম তখন বলেছিলেন, "আমি নিরুপম সোম, আর উনি নিরুপমা চ্যাটার্জি।" এখন আবার পশ্চিম বাংলায় নতুন করে সেই খেলা শুরু হয়েছে। নানা ভাবে প্রচার করার চেষ্টা হচ্ছে যে বামফ্রন্ট সরকারের রাজত্বে পশ্চিমবঙ্গে শান্তি-শৃঙ্খলা ভেঙে পড়েছে—আর কথায় কথায় নারী ধর্ষণের কথা বলা হচ্ছে। বলছে,—পশ্চিমবঙ্গে শুধুই নারী ধর্ষণ হচ্ছে। এই কিছু দিন আগে, গত ১৮ই মার্চ আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদ প্রচারিত হ'ল—বাগনানে একজন নারীকে বিবস্ত্র করা হয়েছে। প্রকৃত সত্য গোপন করে বাগনানের জনগণের মুখে মিথ্যা কালিমা লেপন করা হ'ল। রাস্তা নিয়ে একটা গন্ডগোলকে কেন্দ্র করে নারীর কাপড় খুলে নেওয়া হয়েছে ইত্যাদি প্রচার করা হ'ল। এই সমস্ত প্রচারের মাধ্যমে রাজনীতিকে আবার ঐ জায়গায় নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে।

এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে কৃষকরা তিনটে করে ফসল ফলাচ্ছে এবং সেই ফসল তারা তাদের ঘরে তুলছে। অতীতে আমরা কি দেখেছি? তারা একটা ফসলও ঘরে তুলতে পারত না। একেই কংগ্রেস সরকার ভ্রান্ত দামোদর পরিকল্পনার মাধ্যমে রাজ্যের ব্যাপক অংশের সর্বনাশ করেছে, আমাদের জেলাকে ভাসিয়ে দিয়েছে। তারপর আমরা দেখেছি কংগ্রেস আমলে কৃষক মাঠের ধান মাঠ থেকে তুলে নিয়ে যেতে পারত না। বামফ্রন্ট সরকার কৃষকদের পাশে গিয়ে দাঁড়াবার ফলে তারা তাদের ফসল তুলতে পারছে এবং বামফ্রন্ট সরকার ব্যাপকভাবে নদী-নালা কেটে, শ্যালো টিউবওয়েল বসিয়ে, ডিপ টিউবওয়েল বসিয়ে, রিভার লিফট বসিয়ে সেচের ব্যবস্থা করে দেওয়ার ফলে তারা তিনটে ফসল ফলাচ্ছে। ফলে আজ পশ্চিমবঙ্গ ধান উৎপাদনে গোটা দেশে প্রথম স্থান অধিকার করেছে। আমি বিরোধী সদস্যদের বলছি, চলে যান চাষীর ঘরে, জিজ্ঞাসা করুন তাদের, দেখবেন তারা বলে দেবে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে কি করেছে।

[4-10 — 4-20 p.m.]

এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও ভূমি রাজস্বমন্ত্রী প্রতিটি গ্রাম পঞ্চায়েতে কৃষকদের সুবিধার জন্য ভূমি অফিস করে দিয়েছেন। মাননীয় বিরোধী দলের সদস্য বলছিলেন যে, যে জমি খাস হয়ে গিয়েছে, যে পুকুর খাস হয়ে গিয়েছে সেই গুলি কি ভাবে বন্টন হবে। আপনাদের জানা উচিত প্রতিটি পঞ্চায়েত সমিতিতে ল্যান্ডের কটি তৈরি হয়েছে, তাদের মাধ্যমেই পাট্টা দেওয়া হচ্ছে। এর মাধ্যমে অনেক চাষীকে জমি দেওয়া গেছে, ভূমিহীনদের জমি দেওয়া গেছে, বাস্তু হারাদের বাস্তু দেওয়া গেছে। এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে

এই সরকার এই কাজ করেছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কাজ করার চেষ্টা করছে। শিল্পে আজকে ভয়ঙ্কর দুর্দিন। ভারতবর্ষে ৯০ কোটি মানুষের বাস, কেন্দ্রের কংগ্রেস সরকার যে নীতি নিয়েছেন সেই নীতির ফলে সমস্ত মানুষকে তারা ঘোর বিপদের পথে ফেলে দিচ্ছেন। বড় শিল্পকে একেবারে শেষ করে দেওয়া হচ্ছে। আজকে বিদেশীদের কাছে ভারতবর্ষের দ্বার উন্মুক্ত করে দেওয়া হচ্ছে, বলা হচ্ছে ভারতবর্ষকে তোমরা লুটেপুটে খাও, ভারতবর্ষকে তোমরা লুন্ঠন করে নিয়ে যাও। কৃষকদের জমি বন্ধা করে দাও। ডাঙ্কেল প্রস্তাব এনে ভারতবর্ষকে একেবারে শেষ করে দেওয়া হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতা নিয়ে লড়াই করে যাচ্ছে। আজকে কেন্দ্রের কংগ্রেস সরকার যেভাবে গরিব মানুষের উপর ট্যাক্সের উপর ট্যাক্স চাপাচ্ছেন, খেটে খাওয়া মানুষ, দীন মজুরদের ঘাড়ে যেভাবে ট্যাক্সের বোঝা চাপাচ্ছেন, রেলের ভাড়া যেভাবে বাড়িয়ে দেওয়া হচ্ছে তাতে সাধারণ খেটে খাওয়া মানুষদের জীবন নির্বাহ করা কঠিন হয়ে পড়েছে। রেশনে জিনিসের দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। লোকসভার মিটিং না ডেকে অগণতান্ত্রিক পদ্ধতিতে ডিজেল, পেট্রল, চাল, গম, চিনির দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে। তারা যে বলেন গণতন্ত্রের বিশ্বাস করি, গরিব মানুষের জন্য লড়াই করি, এই সব অসত্য কথা। দেশের মানুষকে বিপদের মধ্যে ঠেলে দিয়ে তারা নাকি দেশের ভাল করছেন। আজকে ডাঙ্কেল প্রস্তাব পাশ করতে চলেছেন, এর মাধ্যমে দেশের কৃষকদের সর্বনাশ করতে যাচ্ছেন। আজকে ভারতবর্ষের মানুষ পদযাত্রার মাধ্যমে এই ডাঙ্কেল প্রস্তাবকে প্রত্যাখান করতে চাইছে। আমাদের কৃষান সভার পক্ষ থেকে আন্দোলনের ডাক দেওয়া হয়েছে, শ্রমিক আন্দোলনের ডাক দেওয়া হয়েছে। এই সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েওে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিল্পে উন্নতি করবার চেষ্টা করছে। এই সরকার গরিব মানুষের কি করে ট্যাক্স কমানো যায় তার চেষ্টা করছে। বামফ্রন্ট সরকারের প্রতিটি বাজেট গরিব মানুষের পক্ষে, তাদের উপর ট্যাক্স যাতে বেশি না পড়ে তার জন্য এই সরকার আপ্রাণ চেষ্টা করছে। সেই তুলনায় কেন্দ্রীয় কংগ্রেস সরকারের নীতি আকাশ পাতাল তফাৎ। আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে নানা কথা প্রচার করা হোক না কেন, আমি বলতে পারি সেটা জনগণের মধ্যে সেটা দাগ কাটছে না। আজকে কৃষকরা বোকা নয়, তফসিলি জাতি এবং আদিবাসীরা মানুষ জন বোকা নয়। আজকে তাদের শিক্ষার মান বাড়ছে। গ্রামবাংলার মানুষের মধ্যে বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করার ফলে আজকে শিক্ষার ক্ষেত্রে একটা নূতন অবস্থার সৃষ্টি হয়েছে, ফলে তাদরে চেতনা বাড়ছে। এই চেতনার মধ্যে দিয়ে তারা এগিয়ে আসছে। আজকে স্বাক্ষরতা অভিযান শুরু হয়েছে। গ্রামবাংলার মানুষকে, গরিব মানুষকে উন্নত চেতনায় উদ্বুদ্ধ করা হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার যে কাজ তার যে উন্নতি সেই উন্নতি অব্যহত রাখার চেষ্টা করছে। আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের মাধ্যমে সমস্ত কাজ করা হচ্ছে। এই পঞ্চায়েতের মাধ্যমে কাজ করিয়ে বন দপ্তর তাদের কাজের অনেক অগ্রগতি ঘটিয়েছে। যার জন্য দিল্লির সরকার বাধ্য হয়েছে এই সরকারকে পুরস্কার দিতে। আজকে মৎস্য দপ্তরে যে কাজ হয়েছে সেই কাজ দেখে দিল্লির সরকার বাধ্য হয়েছে বার বার প্রথম প্রাইজ দিতে।

আজকে আমরা মনে করি যে, কৃষি বিভাগের পক্ষ থেকে কৃষির উন্নয়ন যা হয়েছে তা দেখে আমরা বলতে চাই ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এই উন্নয়নের মধ্যে দিয়ে যে

অগ্রগতি ঘটেছে, এটা আমরা মনে করি বিশেষ পরিস্থিতির উপরে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাদের কাজকে এগিয়ে নিয়ে যাচ্ছে। যেদিন থেকে এই সরকার ক্ষমতায় এসেছে সেদিন থেকে আইন-শৃঙ্খলা বিপন্ন বলে ওরা প্রচার চালাচ্ছেন। ওরা বলছেন পুলিশ খাতে ব্যয় বাড়ানো হচ্ছে কেন? যে দেশে ৯০ কোটি মানুষ, সাধারণভাবে পশ্চিমবাংলায় সেইভাবে জনসংখ্যা বেড়েছে। এই অবস্থায় আমরা দেখতে পাচ্ছি, এখানে অ্যাডমিনিস্ট্রেশনে যে পরিকাঠামো থাকা দরকার, সেই অনুপাতে পুলিশ নেই, সেই অনুপাতে ব্যবস্থা নেই। অথচ সেই ব্যবস্থা যদি আজকে গড়ে তোলা না যায় তাহলে অবস্থাটা কোথায় যাবে? ভারতবর্ষে কংগ্রেস সরকার যে ভাবে প্রশাসনকে গড়ে তুলেছেন, পশ্চিমবাংলার প্রশাসনকে এখানকার আইনকে দুর্বল করার জন্য চেষ্টা করছেন। সেজন্য আমি মনে করি, অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ বাড়িয়েছেন এটা ঠিক। পুলিশকে রেশন দেওয়া হচ্ছে কেন বলা হচ্ছে। আমরা ছোটবেলা থেকে দেখছি পুলিশ আইন-শৃঙ্খলা রক্ষার জন্য যে ভাবে ব্যস্ত থাকেন, রেশনিং সিস্টেম দীর্ঘদিন ধরে চলছে, এই সিস্টেমকে বাতিল করার কোনও প্রশ্ন উঠে না। তাদের যে ডিউটি যেভাবে তাদের বিভিন্ন জায়গায় যাতায়াত করতে হয়, তাদের পরিবার পরিজন আছে, তাদের বাঁচানোর দরকার আছে। আজকে আমরা দেখছি, কংগ্রেসিরা ভাইয়ে ভাইয়ে, স্বামী-স্ত্রীর গন্ডগোল হলে সব জায়গায় ঢুকে বসে আছে। চারিদিকে গন্ডগোল হলে তারা ঢুকে পড়ছে। পশ্চিমবঙ্গ সরকারকে শান্তি শৃঙ্খলা রক্ষা করতে হচ্ছে। জমির পরিমাণ কম, বাস্তুর পরিমাণ কম, রাস্তার পরিমাণ কম, ভাইয়ে ভাইয়ে মারামারি হচ্ছে, শান্তি শৃঙ্খলা রক্ষা করার জন্য সেখানে পুলিশকে যেতে হচ্ছে। জমি জায়গার লড়াইকে কেন্দ্র করে আইন শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে, তারজন্য পুলিশকে ব্যবহার করা হচ্ছে। রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে ভাবে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে, এই অগ্রগতিকে আমরা আরও এগিয়ে নিয়ে যেতে পারব। এই কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অসীমবাবু যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে রেখেছেন—আজকে হাউসের অবস্থা খুব শোচনীয়, দু'জন মন্ত্রী উপস্থিত আছেন, আর অসীমবাবু নিজেই চলে গিয়েছেন, যিনি বিল পেশ করেছেন তিনি চলে গিয়েছেন—এই বিলের অনুমোদন দিতে আমার কোনও আপত্তি ছিল না যদি এই বিলের যে খরচ তা যদি যথাযথভাবে হোত। এই খরচ যেহেতু যথাযথ ভাবে হয় না এবং এর দ্বারা সত্যিকারের কিছু হয় না। এখানে বাজেট বক্তৃতার সময় আপনারা টেবিল চাপড়ান এটা আমি দেখেছি। পরবর্তীকালে, হাসপাতাল বলুন, বিদ্যুতের কথা বলুন,, গ্রামীণ বিদ্যুতের কথা বলুন, রাস্তাঘাটের কথা বলুন, সরকার পক্ষের সদস্যরা চিৎকার করেন, শুধু আমরা নই। এর থেকে বোঝা যায়, উনি যে খরচের অনুমোদন চেয়েছেন তা আমরা দিতে পারছি না। অসীমবাবুকে ভাল লাগছিল যখন তিনি বক্তৃতা শেষ করলেন। আজকে ফিনান্স বিলের উপরে যখন বক্তৃতা শেষ করলেন—আজকে আসতে আসতে একটি বাসে দেখছিলাম লেখা আছে 'ম্যান ইজ অ্যাক্টর গড় ইজ ডিরেক্টর'—আমার মনে হচ্ছিল অসীমবাবুর ক্ষেত্রে এই কথা প্রযোজ্য। তিনি বক্তৃতা করতে করতে কখনও পায়ের উপরে দাঁড়িয়ে লাফান, কখনও আওয়াজটা বাড়ান, কখনও কমান। এই সবের দ্বারা তিনি বোঝাতে চান যে কত ভাল বক্তৃতা তিনি করেন। তিনি এইভাবে কনভিন্স করতে চান।

[4-20 — 4-30 p.m.]

ম্যান ইজ অ্যাক্টর, অসীমবাবু যতই অভিনয় করুন বাংলার মানুষকে এই অভিনয় করে ভোলাতে পারছেন না, বাংলার অগ্রগতি হচ্ছে না। যে কথাগুলি বলেছেন আপনারা অনেক আগে সেই কথাগুলির সঙ্গে আপনারা আজকে মেলাতেও পারছেন না। অসীমবাবুকে ধন্যবাদ জানাচ্ছি, তিনি কথা প্রসঙ্গে ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আলোচনা তুলেছেন, সেই একই কথা ধান ভাঙতে শিবের গীত, যে কোনও প্রসঙ্গ উঠলেই একবার দোষটা দিল্লির ঘাড়ে দিয়ে দিলেন। একটু আগে দিদি তিনিও ডাঙ্কেল প্রস্তাব নিয়ে কথা বলছিলেন। উনি একটা কথা সত্য কথা বলেছেন, সোভিয়েত রাশিয়ার পতনের পর নূতন যে শক্তির মেরুকরণ হল, যে কারণের জন্য এই উন্নয়নশীল দেশগুলি একটা শক্তির কাছে নির্ভর করতে পারত, সেই শক্তি ভেঙে পড়ার জন্য আজকে উন্নয়নশীল দেশগুলির উপর একটা চাপ আছে, এটা অস্বীকার করা যায় না। উনি এ পর্যন্ত স্বীকার করেছেন, সোভিয়েত ভেঙে পড়ার কারণে যে নূতন চাপ সৃষ্টি হচ্ছে, যেটা বাস্তব কথা—তার জন্য উন্নয়নশীল দেশগুলি গ্যাটচুক্তির মাধ্যমে একত্র হতে চাচ্ছে, আজকে যে চাপ সৃষ্টি হচ্ছে এটা ভারতবর্ষের প্রধানমন্ত্রী স্বীকার করেছেন, অসীমবাবু একা স্বীকার করেননি, আমাদের দেশের প্রধানমন্ত্রী স্বীকার করেছেন, তিনি বলেছেন এর জন্য আমাদের সঙ্ঘবদ্ধ হতে হবে। কিন্তু আমরা সঙ্ঘবদ্ধ হতে পারিনি। আলজেরিয়ার নেতৃত্বে ৩৭টি উন্নয়নশীল দেশ এই গ্যাটচুক্তির, ডাঙ্কেল চুক্তির বিরোধিতা করতে চেষ্টা করেছিল, বাস্তব সত্যটা কি, অসীমবাবু থাকলে নিশ্চয় বলতেন। আলজেরিয়ার নেতৃত্বে যে সমস্ত দেশগুলি বিরোধিতা করেছিল, আজকে দেশগুলি বলছে, অবিলম্বে চুক্তিতে সই করতে হবে, পারেনি চাপ সহ্য করতে। তার মূল কারণ হচ্ছে, যেটা অসীমবাবু টাচ করে গেলেন আমরা বলতে চাচ্ছি এই যে বাস্তবকে অস্বীকার করার প্রবণতা বা স্ববিরোধিতা করা এই ইতিহাসটা আপনাদের নূতন নয়। আপনাদের দীর্ঘদিনের ইতিহাস। ৫০ এর দশকে কি বলেছেন, ৫০ এর দশকে বলেছেন টু রেক দি কন্সটিটিউশন ফ্রম উইদিন, সংবিধানকে ভাঙবার জন্যই আমরা সংবিধানের সুযোগ গ্রহণ করব। আজকে সেই সংবিধান আপনারা মেনে চলছেন বা ঐ নিয়মগুলি মেনে চলবেন বলেছেন। দীর্ঘকাল হয়ে গেছে, সংবিধান ভাঙতে পারেননি আরও বেশি করে ঢুকেছেন এবং তার সুযোগ সুবিধা গ্রহণ করেছেন। আজকে আপনারা যা বলেছেন পরবর্তীকালে সেইগুলি মেনে নিয়েছেন। এখানে দাঁড়িয়ে অসীমবাবু বুড়ো আঙুল দেখাচ্ছিলেন, আমার মনে পড়ে যাচ্ছিল ৭০ এর দশকে বিমানবাবুকে, এমনি করে বুড়ো আঙুল দেখিয়ে বলেছিলেন ম্যাকনামারাকে তোমায় নামতে দেব না। যেমন করে আজকে অসীমবাবু বললেন, উপহাস করে—ইতিহাস আপনাদের উপহাস করে—৫০-এর দশকে যে কথা বলেছিলেন সেটা রক্ষা করতে পারেননি, সংবিধান ভাঙবার জন্য সংবিধানের মধ্যে আসবেন, পেরেছেন আজকে তো '৯৪ সাল? আরও ১০০ বছর পার হয়ে যাবে, আপনাদের ইতিহাস আপনাদের উপহাস করবে। ঠিক যেমন করে ৭০ এর দশকের বিমানবাবু, অসীমবাবুদের উপহাস করে। আজকে অসীমবাবুর এই দম্ভক্তি আমি জানি না দশের রাজনীতির মধ্যে কতদিন থাকতে পারব, যদি থাকি সেদিন আমরা দেখাতে চাই, অসীমবাবু যে বুড়ো আঙুল দেখিয়েছেন, আজকে যদি তিনি বলতে পারতেন বিশ্বব্যাঙ্কের টাকা নেব না, আমি বুঝতাম হ্যাঁ বাপের বেটা। আমি বুঝতাম এই দম্ভ মানায়, মানাচ্ছে না, এইগুলি ফাঁপা, এইগুলি মানাচ্ছে না।

যেহেতু মেনে নিয়েছেন সেইজন্য বলছি এইগুলি ফাঁপা আওয়াজ।

কয়েকদিন আগে জ্যোতি বসু বললেন মাল্টিন্যাশনালিস্টদের আমাদের দেশে আসতে দিতে হবে। আবার এখানে বলছেন মাল্টি ন্যাশনালিস্টদের এখানে আসতে দেব না। প্রতি মুহূর্তে আপনারা বিরোধী বক্তব্য রাখছেন, আর এদিকে বিদেশি শক্তির সঙ্গে হাত মেলাচ্ছেন। বক্রেশ্বরের ব্যাপারে বিদেশি শিল্পপতিদের সঙ্গে হাত মেলাবেন বলে ঘোষণা করেছেন, হলদিয়ার ব্যাপারেও বিদেশি শক্তির সঙ্গে হাত মেলাবেন বলে ঘোষণা করেছেন। আপনারা কোনওটা চাইছেন এটা আমরা আপনাদের বক্তৃতা থেকে বুঝতে পারছি না। আজকে আপনারা বক্তৃতা করতে গিয়ে বার বার বলেন আমরা কম্যুউনিস্ট। আজকে তো আমাদের বুঝতে অসুবিধা নেই, কে কম্যুউনিস্ট, আর কে কম্যুইনিস্ট নয়। 'বিপ্লব স্পন্দিত বুকে মনে হয় আমি লেলিন'। বৃহৎ পুঁজিবাদের পক্ষে আপনারা ওকালতি করবেন, আবার বিরোধী কথা বলবেন, আবার যখন দরকার হবে তখন সমর্থন করবেন, এটা হয় না। পুঁজির সঙ্গে ব্যবসা করে পুঁজি বাড়ানো যায়, কিন্তু পুঁজির বিরুদ্ধে লগ্নি করে পুঁজি বাড়ানো যায় না। অসীমবাবু যে এপ্রোপিয়েশন বিল চাইছেন আমরা তা দিতে পারছি না। কত টাকা আপনি গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে খরচ করেছেন? ১১৮.৫ কোটি টাকার থেকে বেড়ে ১৬৫.২৭ কোটি টাকা হয়েছে। তাহলে আপনি কত টাকা বাড়িয়েছেন? খুবই সামান্য, মাত্র ৪৪ কোটি টাকার মতো বেড়েছে। যেখানে কেন্দ্রীয় সরকার দু'হাজার কোটি টাকার মতো বাড়িয়েছেন, সেখানে আপনারা বাড়িয়েছেন মাত্র ৪৪ কোটি টাকা। গ্রামীণ উন্নয়ন আপনার কি হয়েছে? গ্রামের লোক বিদ্যুতের জন্য দরখাস্ত করেও বিদ্যুৎ পাচ্ছে না। আমি একবার রুর‍্যাল বৈদ্যুতিকরণের যে অফিস আছে সেখানে একবার গিয়েছিলাম। ১৯৮০ সাল থেকে নতুন বিদ্যুতের জন্য আবেদন করে বসে আছে, কিন্তু লাইন পাওয়া যাচ্ছে না। আমাদের রাজ্যে বিদ্যুৎ এত বেশি উৎপাদন হচ্ছে যে, বাইরে নাকি বিক্রি করতে হচ্ছে। অসীমবাবু আপনি আমার সঙ্গে বালিগঞ্জ থেকে লক্ষ্মীকান্তপুর অবধি যাবেন, দেখবেন রেল লাইনের দুপাশে তাকিয়ে, দেখবেন সেখানে শুধু অন্ধকার। বিদ্যুৎ সেখানে থাকে না। গ্রামীণ উন্নয়ন কি হয়েছে? কোথাও রাস্তাঘাট হয়েছে? জওহর রোজগার যোজনার জন্য টাকা দেওয়া হচ্ছে, আর আপনারা সেই টাকা অন্য খাতে খরচ করেছেন। এখানে কি তাহলে মিস এপ্রোপিয়েশনের জন্য টাকা দেওয়া হবে। আমি আপনাকে বলি আমাদের রাজ্যে স্বাস্থ্য ক্ষেত্রে একটা প্রচন্ড অস্বাস্থ্যকর অবস্থা চলছে। এই সরকার ২.২ পারসেন্ট টাকা স্বাস্থ্য খাতে রেখেছেন। এই টাকা দিয়ে হাসপাতালে চিকিৎসা হয় না। হাসপাতালগুলিকে লোকে বলছে ওয়ান ওয়ে ট্রাফিক। এক রাস্তা দিয়ে লোকে হাসপাতালে ঢোকে, আর অন্য রাস্তা দিয়ে শ্মশানে চলে যায়। আমার ওখানে একটা হাসপাতাল আছে, সেখানে গাইনির চিকিৎসা হয়, কিন্তু সেখানে কোনও গাইনির ডাক্তার নেই। সেখানে চিকিৎসা করতে গেলে ডাক্তারে বলছে তুমি কলকাতার হাসপাতালে চলে যাও। হাসপাতাল আছে, ডাক্তার আছে অথচ তারা চিকিৎসা করতে পারবে না। গ্রামে বিদ্যুৎ থাকে না, যদিও বা থাকে এত লো ভোল্টেজ যে ছেলেমেয়েদের লেখাপড়া করার জন্য আবার একটা কেরোসিনের লম্ফ লাগছে। পশ্চিমবাংলায় আজকে যে পরিমাণ কলকারখানা বন্ধ হয়ে আছে তাতে আজকে এখানে বিদ্যুৎ সারপ্লাস হওয়া উচিত, কিন্তু বিদুৎ থাকছেই না। আজকে গ্রামের লোক আপনারা বিদ্যুৎ দিতে পারছেন না। ১৯৮০ সাল থেকে আবেদন করেও লাইন পাচ্ছে না।

কোনও জায়গায় পোল লাগলে লোককে তার দাম দিতে হচ্ছে, লোকেরা তা এগ্রিও করছে, কিন্তু তারা বিদ্যুতের লাইন পাচ্ছে না। এর পরেও কি আপনি বলবেন এই বিলকে আমরা সমর্থন করব।

[4-30 — 4-40 p.m.]

কি রকম? গত তিন বছরে জ্যোতিবাবু বিদেশ গিয়েছেন বহুবার। গত তিন বছরে আমাদের রাজ্যে এন. আর. আই.-দের ইনভেস্টমেন্ট কত? ১২ কোটি ৫ লক্ষ টাকা। আর জ্যোতিবাবুর এই বিদেশ সফরে কয়েক বছরে খরচ হয়েছে কত? জ্যোতিবাবুর বিদেশ সফরে যত খরচ হয়েছে তার কতগুণ টাকা এখানে বিদেশ থেকে ইনভেস্টমেন্ট এসেছে অর্থমন্ত্রী তার জবাবি ভাষণে আশা করি সেটা বলবেন। আর আপনারা কোনও শিল্পের কথা বলছেন জানি না—চানাচুর শিল্প কিনা জানি না কিন্তু আমরা দেখছি ১০০ কোটি টাকার প্রোজক্টে এখানে একটির বেশি দুটি হয়নি। তাহলে কিসের জোরে আপনারা লাফাচ্ছেন? এর পর বেকারদের কথায় আমি আসছি। কংগ্রেস আমলে এখানে বছরে অ্যাভারেজে ২১ হাজার লোকের চাকরি হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আর সেখানে আপনাদের আমলে এই ফিগারটা কত? এখানে ১৯৯২/৯৩ সালের হিসাবটা দেখছি মাত্র ৭ হাজার। এটা কি তাহলে শিল্প, কলকারখানা এখানে তৈরির নিদর্শন? এন. আর. আই. ইনভেস্ট তিন বছরে কত তা আগেই বলেছি, আর আপনাদের ইনভেস্টমেন্ট হচ্ছে ৪৯২ কোটি টাকা। এই নিয়ে কি আপনারা এখানে শিল্পের বন্যা বইয়ে দেবেন? অথচ এই সময়ে মহারাষ্ট্রে হচ্ছে মোর দ্যান ১০ হাজার ক্রোরস। আর ওরা প্রায় এক লক্ষ কোটি টাকার প্রোজেক্ট নিয়ে নেমেছেন। অসীমবাবু বলেছেন এখানে নাকি শিল্পের বন্যা বইয়ে দেবেন। সেইসব শিল্পকারখানা কি ভাবে হবে, বন্ধ কারখানাগুলি কবে খুলবে, সোকের চাকরি কবে হবে তার পরিষ্কার চিত্র কিন্তু তিনি দিলেন না। তারপর আমাদের রাজ্য সরকারের পরিচালনাধীন যে কারখানাগুলি রয়েছে সেগুলির অবস্থা কি? তাতে কত টাকা আপনারা বরাদ্দ করেছেন? জ্যোতিবাবু ১৯৯১ সালে বলেছিলেন, এখানে ৫ লক্ষ বেকারকে চাকরি দেবেন। নির্বাচনের আগে এই প্রতিশ্রুতি আপনারা দিয়েছিলেন, এখন বলুন, সেই কাজ আপনারা করতে পেরেছেন কি? না, পারেন নি। শুধু শিল্পের অবস্থায় এখানে খারাপ তাই নয়, শিক্ষা, সংস্কৃতি থেকে আরম্ভ করে সমস্ত ক্ষেত্রেই এখানে অচলাবস্থা চলেছে। শিক্ষা ক্ষেত্রের অচলাবস্থার কথা বারবার এখানে আমরা বলেছি। একটা বিশ্ববিদ্যালয় ছাড়া নতুন বিশ্ববিদ্যালয় হল না। তিন বছরের মধ্যে নতুন স্কুলের অ্যাপ্রুভাল দিলেন না—প্রাইমারি থেকে সেকেন্ডারি পর্যন্ত নতুন কোনও স্কুলের অ্যাপ্রুভাল দিলেন না। কাজেই এখানে শিক্ষার প্রগতি কি রকম হচ্ছে সেটা সহজেই অনুমান করতে পারছেন। এক জায়গায় কিন্তু প্রগতি হচ্ছে। সেটা কোথায়? সেটা হচ্ছে পুলিশে। পুলিশে দারুন কাজ হচ্ছে। গত ৫ বছরে এখানে পুলিশ ১ হাজার ৮০ বারগুলি চালিয়েছে। শ্রী জ্ঞান সিং সোহনপালের প্রশ্নের উত্তরে এই বিধানসভাতেই জানানো হয়েছে যে পুলিশ এখানে ১ হাজার ৮০ বার গুলি চালিয়েছে ৫ বছরে। আর এরজন্যই আরও ৪০ কোটি টাকা পুলিশের জন্য আপনারা বাড়তি চেয়েছেন। পুলিশের জন্য এই যে বাড়তি বরাদ্দ চেয়েছেন এই পুলিশের কাজ কি? এই পুলিশের কাজ হচ্ছে আমরা দেখলাম বালুরঘাটে একটি বাচ্ছা ছেলে যে তার প্রধান শিক্ষককে মারা হয়েছে বলে প্রতিবাদ জানাতে গিয়েছিল তাকে পুলিশ গুলি করে মারল। তার হাতে তো বন্দুক

পাইপগান, বোমা ছিল না। বলতে পারেন পার্থ সিংহ রায় কি অপরাধ করল, আপনাদের পুলিশ যাদের জন্য রেশন ব্যবস্থা করেছেন এবং প্রতি বছর বরাদ্দ বাড়াচ্ছেন, প্রায় ৪৪০ কোটি টাকার উপর বরাদ্দ ধরেছেন, এই পুলিশ শান্তি রক্ষা করছে না আরও বেশি করে অশান্তি বৃদ্ধি করছে? আজকে ১৭ বছর পুলিশের থানার লক আপে প্রায় ৭২ জন মহিলা লাঞ্ছিত হয়েছে এবং পুলিশের লক আপে আজকে ধর্ষণ হয়েছে, নিহারবানুর ঘটনা সকলেই জানেন। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে আপনারা পুলিশের খাতে টাকা বাড়াচ্ছেন, কারণ আপনারা জানেন পুলিশ ছাড়া আপনারা ক্ষমতায় আসতে পারবেন না। অতএব পুলিশকে হাতে রাখতে হবে। সমাজ বিরোধী এবং পুলিশের জোট ছাড়া পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার নুতন করে ফিরে আসতে পারবে না। তাই পুলিশকে আপনারা হাতে রেখেছেন যে পুলিশ নির্বিচারে গুলি চালায়, নারী ধর্ষণ করে, ছাত্র হত্যা করে। আমি নিজে নিগম গ্রামে গিয়েছিলাম বর্ধমানে, সেখানে কি দেখলাম, ১৭০টা বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে পুলিশের সামনে, পোড়া গবাদি পশু পড়ে আছে, আমি নিজে দেখে এসেছি, পুলিশের সামনে এই ঘটনা ঘটানো হয়েছে, পুলিশ দাঁড়িয়ে এই ঘটনা দেখেখে, কোনও বাধা দেয়নি। ১৭০টা লোকের বাড়ি পুড়ে গেছে। এখনও পর্যন্ত সেই বাড়িগুলো সারানোর পর্যন্ত চেষ্টা করা হয়নি। এদের জন্য মন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দ চাইছেন, এই টাকা আমরা দিতে পারছি না, কারণ দিলে অন্যায় করা হবে। যারা গ্রামে বিদ্যুৎ দিতে পারে না, হাসপাতালে চিকিৎসার বন্দোবস্ত করতে পারে না, রাস্তাঘাট সারাতে পারে না, গ্রামের মানুষকে বিদ্যুৎ দিতে পারে না, নারীদের সম্মান দিতে পারে না, সেই সমাজ বিরোধী পুলিশের জন্য যে ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য এখানে দাবি পেশ করা হয়েছে তাকে সমর্থন করতে পারছি না, আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে এনেছেন, তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। মাননীয় শোভনদেববাবু এখানে বিভিন্ন বিষয়ে অনেক কথা বললেন। আমি ওকে অনুরোধ করব, ৭২ সালের ডিবেটগুলো বোধ হয় ছাপা হয়েছে, গিয়ে দেখে আসতে পারেন, কংগ্রেসের লোক গৌতম চক্রবর্তী, তিনি বলেছেন যে বিদ্যুতের তার লাগানো হয়েছে, সেখানে কাপড় টাঙানো হচ্ছে, এটা লাইব্রেরিতে আছে পড়ে দেখবেন। এটা কেন হয়েছিল? আমাদের ঘাড়ে যে দোষ দিচ্ছেন তার প্রধান কারণ হচ্ছে আপনাদের যে পাপ সেই পাপ আমাদের বহন করতে হচ্ছে। গান্ধীজীর জন্ম শতবার্ষিকীতে যে টাকা অ্যালটেড হয়েছিল রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য সেই টাকা গত তিন বছরে আসছে না, যেটুকু আসছে তা দিয়ে এখানে কাজ করা যায় না।

[4-40 — 4-50 p.m.]

তখন বরকত মিঞা মন্ত্রী ছিলেন, তখন কন্ট্রাক্টরদের কথায় কাজ হ'ত। যাই হোক, ওরা বলছেন—এখন কোনও কাজ হচ্ছে না; কিন্তু কেন হচ্ছে না? ওরাই দিল্লি থেকে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের জন্য কোনও টাকা দিচ্ছেন না, সেই জন্য কোনও কাজ হচ্ছে না। তারপর ওরা পুলিশ বাজেট নিয়েও অনেক কথা বললেন। অবশ্য আমরা জানি বিরোধী দলে থাকলে ঐ রকম কথাই বলতে হয়। তবুও আমি ওদের একটু খোঁজ নিতে অনুরোধ করব যে, দিল্লিতে তো ওদের সরকার আছে—সেখানে পুলিশের খরচ কমছে, না বাড়ছে। আগে

এখানে এম. এল. এ.-দের পাহারা দেবার জন্য সিকিউরিটি গার্ডের প্রয়োজন হ'ত না। এখন অবস্থা এমন হয়েছে এম. এল. এ.-দের পাহারা দেবার জন্য তাদের সঙ্গে সিকিউরিটি গার্ড দিতে হচ্ছে এবং কংগ্রেস এম. এল.-দের বেশি করে দিতে হচ্ছে। এখন প্রত্যেক এলাকায় লোকসংখ্যা বেড়েছে, বে-আইনি বন্দুক ও চুরি-ডাকাতি বেড়েছে। কাজেই পুলিশি ব্যবস্থাও বাড়াতে হচ্ছে। সাথে সাথে পুলিশের জন্য খরচও বাড়ছে। কিন্তু এই প্রসঙ্গে একটা কথা বলতে হচ্ছে যে, রেশনের মাধ্যমে পুলিশ কর্মচারিদের চাল, ডাল, তেল ইত্যাদি কংগ্রেস আমল থেকে দেওয়া হচ্ছে। এটা এখন আর বন্ধ করা যাবে না। এর সঙ্গে পুলিশের বেতন বাড়ছে, ডি. এ. বাড়ছে। অর্থাৎ পুলিশ খাতে সব রকম খরচই বাড়ছে এবং যদি এই বিভাগকে সঠিক পথে পরিচালিত করতে হয় তাহলে আমার ধারণা এই খাতের ব্যয়-বরাদ্দ আগামী দিনে আরও বাড়বে। কেন? আমি সবিনয় বলব, পুলিশ স্টেশন বা থানা এক মাত্র জায়গা যেখানে ২৪-ঘন্টা অফিস খোলা থাকে—কিন্তু বেশির ভাগ থানায় গিয়ে সাধারণ মানুষ বসবার দাঁড়াবার জায়গা পায় না। বেশিরভাগ থানার বাড়িগুলো মান্ধাতার আমলের—ছাদ দিয়ে জল পড়ে সব কাগজ-পত্র নষ্ট হয়ে যাচ্ছে। কোনও থানায় ওয়েটিং হল নেই। অথচ প্রতিদিন সব থানাতেই প্রচুর মানুষকে যেতে হয়। এই অবস্থার প্রতিকারের জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব—অপোজিশনের সদস্যরা যাই বলুন না কেন, আপনি পুলিশের বিভিন্ন অ্যামিনিটিস বাড়াবার জন্য যতটা পারেন উদ্যোগ গ্রহণ করুন। অধিকাংশ থানাগুলোর বাড়ি ঘরের সংস্কার এবং বাড়ি ঘর নতুন করে নির্মাণ করা একান্ত প্রয়োজন। বহু থানায় আর. টি. সেট নেই। অবিলম্বে আর. টি. সেট সরবরাহ করা প্রয়োজন। সাথে সাথে রাজ্যে থানার সংখ্যা বাড়ানো ভীষণভাবে দরকার। শোভনদেববাবু এখানে বললেন, 'আপনারা রুর‍্যাল ডেভেলপমেন্টে সামান্য কিছু টাকা বাড়িয়েছেন, অথচ রুর‍্যাল ডেভেলপমেন্টে সেন্ট্রাল কত বাড়িয়েছে দেখুন।' আমি কিন্তু মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি—যে কাপড় এদিকে টানলে ওদিকে হয় না, সেই কাপড়ের মতো সামর্থ নিয়ে মাননীয় অর্থমন্ত্রী শুধু সিগারেটের উপর ট্যাক্স বসিয়ে বাকি সব কিছুর উপর ট্যাক্স কমাবার যে বাজেট পেশ করেছেন তার দ্বারাও তিনি সব খাতেই বরাদ্দ বৃদ্ধি করেছেন। এর জন্য আমি তাকে আর একবার ধন্যবাদ জানাচ্ছি। ডাঙ্কেল প্রস্তাব নিয়ে এখানে অনেক কথা ইতিমধ্যেই আলোচিত হয়েছে, আমি আর ঐ নিয়ে আলোচনা করছি না। আমি শুধু দুটো কথা মাননীয় অর্থমন্ত্রীকে বলব—এক নম্বর হচ্ছে, আমাদের উত্তরবঙ্গের মানুষদের মনে একটা ধারণা ক্রমশ বাড়ছে যে, উত্তরবঙ্গ সব দিক দিয়ে ক্রমশ অবহেলিত হচ্ছে। আমি আগে বলেছি, এখনও বলছি—উত্তরবঙ্গের জন্য একটা ডেভেলপমেন্ট কাউন্সিল হওয়া উচিত। ঝাড়গ্রামের জন্য যদি উন্নয়ন পর্যদ গঠিত হতে পারে তাহলে উত্তরবঙ্গের জন্য উন্নয়ন পর্যদ গঠন করা দরকার। আগে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট ফান্ডের কিছু টাকা দেওয়া হ'ত, এখন সেই টাকা কমিয়ে কমিয়ে এমন পর্যায়ে আনা হয়েছে যে, তা দিয়ে তার আর কোনও কাজ হয় না। যে কোনও কারণেই হোক, এই অবস্থা হয়েছে। বহু দিন থেকে কংগ্রেস আমল থেকে উত্তরবঙ্গ অবহেলিত। একথা সত্য যে, উত্তরবঙ্গে স্কুল, হাসপাতাল, রাস্তাঘাট—বিভিন্ন সুযোগ সুবিধা কম। স্কুল, কলেজে লেবোরেটোরি, লাইব্রেরি ইত্যাদি সুযোগ সুবিধাও কম। যার ফলে কম্পিটিটিভ পরীক্ষায় উত্তরবঙ্গের ছেলেরা ভাল ফল করতে পারে না। এ অবস্থায় উত্তরবঙ্গের প্রতি আমাদের একটু নজর দেওয়া দরকার। তা না হলে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন ইত্যাদি যা কিছু মানুষ গড়ে তোলার চেষ্টা

করছে তা মাথা চাড়া দিয়ে উঠার সুযোগ পাবে। একটা বিষয়ের জন্য আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি—তিনি ভিডিও শো-এর ট্যাক্স-এর নতুন হার চালু করছেন। এ বিষয়ে আমি গতবার এখানে বলেছিলাম যে, গ্রামে এবং শহরে ভিডিও ট্যাক্সের হার কখনওই এক হতে পারে না। কলকাতা এবং পৌর এলাকা গুলোর ট্যাক্সের হার বৃদ্ধি করা হয়েছে, গ্রামে ৬০০ টাকাই ট্যাক্স রাখা হয়েছে। তবুও আমি বলব ৬০০ টাকা ট্যাক্স দিয়ে গ্রামে ভিডিও শো চালানো সম্ভব নয়। আমরা এলাকার ২৫-টি ভি. ডি. ও. পার্লার আছে, কিন্তু ১/২-টা হয়ত গভর্নমেন্টকে ট্যাক্স দেয়। বাকিগুলো পুলিশের সঙ্গে যোগাযোগ রেখে চলছে। সেই জন্য আমার বক্তব্য হচ্ছে, গ্রামে ভি. ডি. ও. ট্যাক্স কমালে ভাল হ'ত।

আর একটা জিনিস আমি বলতে চাই। মালদায় কোন সাব-ডিভিশান নেই। চাঁচলে সাব-ডিভিশান হওয়ার কথা বহুদিন আগে বলেছেন। সেটা হলো না। বোলপুরে হলো, হলদিয়ায় হলো, খাতরায় হোল। কল্যাণীতে হলো, হোক আমার আপত্তি নেই। এবারে ৮টি হওয়ার কথা হচ্ছে। তার মধ্যে উত্তরবঙ্গে দুটি, একটা হচ্ছে গঙ্গারামপুর এবং আর একটি হচ্ছে চাঁচল। স্বাধীনতার পর এত বছর হয়ে গেলো, মালদায় কোন সাব-ডিভিশন নেই। তাতে লোকের খুব অসুবিধা হচ্ছে। সেইজন্য এই ব্যাপারটা বিবেচনা করতে বলছি। অন্তত চাঁচলে যাতে তাড়াতাড়ি হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা মন্ত্রী মহাশয়ের কাছে সবিনয়ে রাখতে চাই। চাকুরির ক্ষেত্রে যে এমবার্গো গত ১ বছর ধরে আছে তার ফলে কোনও পোস্টে লোক অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যাচ্ছে না। কোন কোন অফিসে দেখা যাচ্ছে কর্মচারিরা বসে বসে খবরের কাগজ পড়ছে আবার কোনও কোনও অফিসে দেখা যাচ্ছে লোক নেই। আমি অনুরোধ করবো, নতুন লোক যদি অ্যাপয়েন্টমেন্ট না দেওয়া যায় কমিশন করে যে অফিসে লোক বেশি সেখান থেকে লোক নিয়ে যেখানে লোক নেই সেখানে লোক দেওয়ার ব্যবস্থা করা হোক। অফিসে বসে এই খবরের কাগজ পড়া, ম্যাগাজিন পড়া বন্ধ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। সবচেয়ে কম টাকা বরাদ্দ করা হয়েছে, যদিও এই বছর বাড়ানো হয়েছে, টি.বি., ক্যানসার বা অন্যান্য ক্ষেত্রে যদি এ্যাম্বুলেন্সের দরকার হয়, এ্যাম্বুলেন্স নেই, পাওয়া যাবে না। এই কথা বলে বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এবং তার সঙ্গে খরচের জন্য যে বিল পেশ করা হয়েছে আমি সেই বিলকে সমর্থন করছি। এই কথা ঠিক যে একটা বাজেট তৈরি হয় এবং তার মধ্যে দিয়ে সারা বছরের খরচটা হয়ে যাবে সেটা ভেবে নেওয়া হয়। কিন্তু শেষ পর্যন্ত সেটা পারা যায় না। পারা যায়নি বলেই এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি করা হচ্ছে। এই যে পারা গেল না এর জন্য বিরোধীপক্ষ দায়ি করেছেন মাননীয় অর্থমন্ত্রীকে এবং তার বিভিন্ন দপ্তর সম্পর্কে। বলছেন তাঁরা যেভাবে পরিচালনা করেছেন, যেভাবে ব্যয় নির্বাহ করেছেন তাতে তাঁদের অপদার্থতার দিক আছে এবং সেই জন্য বলেছেন যে তাঁরা ব্যয়-বরাদ্দ সমর্থন করতে পারছেন না। আমার একটা প্রশ্ন আছে, সেটা

হচ্ছে এই যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ যে পরিমাণ-হয়েছে সেটা কত শতাংশ এবং ইতিমধ্যে যে মূল্য বৃদ্ধি ঘটেছে সেটা কত শতাংশ? বারে বারে টাকার অবমূল্যায়ণ ঘটেছে। এই মূল্যমানের আর্থিক তথ্য এমনই যে তাতে করে কেউ এপ্রিল মাস থেকে খরচ শুরু করবার পর ভাবতে পারবে না যে, যে অর্থ যে খাতে বরাদ্দ করা হয়েছে সেই মূল্য দিয়ে মার্চ মাস পর্যন্ত সেই খাতে বরাদ্দ করা হয়েছে সেই অর্থ মূল্য দিয়ে মার্চ মাস পর্যন্ত সেই খাতে চলতে পারবে। দেশের বর্তমান পরিস্থিতি যা তাতে কোন একটা কাজ যদি ২-৪ মাস দেরি হয় তাহলে তার বরাদ্দ বেড়ে যাবে। ফলে খরচ বেড়ে যাবে। এই কথা ঠিক যে প্রাইস এস্কালেকশান সব সময়ের জন্য চালু আছে। সবক্ষেত্রে সরকার পরিচালনা করার ক্ষেত্রে সমস্ত দিক থেকে বিভিন্ন বিষয়ে আর্থিক দায়-দায়িত্ব সরকারকে গ্রহণ করতে হয়। এবং সেটা করতে গেলে এই অবস্থার সম্মুখীন হতে হয়। একটা ডিপার্টমেন্টের জন্য যে টাকা বরাদ্দ করা আছে সমস্ত কাজ করতে গেলে সেই টাকায় সেই কাজ করা সম্ভব হবে না। এই কথা ঠিক যে আমাদের রাজ্যে ব্যাপক উন্নয়নের দরকার আছে। ওরা যেটা বললেন হাসপাতালের কথা। হাসপাতালগুলি যে অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে তাতে সাধারণ মানুষ সুচিকিৎসা পেতে পারছে না।

[4-50 — 5-00 p.m.]

ওঁরা বিদ্যুতের প্রশ্ন তুলেছেন, এটা ঠিক যে মানুষের চাহিদা আছে, আমরা তা স্বীকার করছি। আমরা সকলে মিলে বলছি, মানুষের চাহিদা আছে, সেটি পূরণ করা দরকার। তারজন্য বাড়তি অর্থের দরকার। এরমধ্যে তো আপত্তির প্রশ্ন নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে, আপনাদের দৃষ্টিভঙ্গির জন্য জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। আর এই অবস্থাতেই যদি গালাগালি করে বলেন যে এর জন্য দায়ি এই সরকার, তোমাদের ম্যানেজমেন্ট এর জন্য দায়ি, এটা কখনও মেনে নেওয়া যায় না। এরজন্য আরও বরাদ্দ হওয়া দরকার, আরও খরচ এর জন্য করা দরকার। হাসপাতাল বলুন, স্কুল বলুন, বন্যার জল বলুন, এটা দরকার। সেজন্য যে কথা ওরা বলছেন সেটাকে আমরা মেনে নিতে পারি না। ওঁরা আরও একটা খারাপ জায়গায় দেশটাকে নিয়ে যাবার চেষ্টা করছেন এবং সেটা যদি হয় তাহলে বোঝা যাবে যে আমরা আরও একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে গিয়ে পড়ব। আমাদের রাজ্য সরকার চালাবার ক্ষেত্রে তাহলে ভয়ানক অসুবিধার মধ্যে পড়তে হবে। বিরোধীপক্ষ পুলিশের সম্পর্কে প্রশ্ন তুলেছেন। পুলিশের বরাদ্দ এলে ওঁরা খুব চটে যান। ওরা রাজ্যব্যাপি তাণ্ডব করে বেড়াচ্ছেন, তারজন্য পুলিশকে নিয়োজিত করতে হচ্ছে। অনেক সময়ে দুঃখজনক ঘটনা ঘটছে, গুলি চলছে, লাঠি চলছে। ওরা প্ররোচনা দিয়ে এইসব অবস্থা সৃষ্টি করছেন এবং আমাদের পুলিশকে নিয়োগ করতে হচ্ছে, এইভাবে আমাদের ব্যয়ভার বৃদ্ধি করার চেষ্টা করছেন। ওরা এমন এক একটা হুমকি দেন, যেখানে দীর্ঘ সময় ধরে পুলিশকে রাখতে হচ্ছে। তারপরে দেখা যাবে, ওরা যে কাজ করবেন তাকে সামাল দেবার জন্য পুলিশকে আরও দীর্ঘদিন সেখানে রাখতে হবে। এইভাবে ওরা বিভিন্ন জায়গায় তছনছ করবেন, সাধারণ মানুষের সম্পত্তি নষ্ট করবেন, সেটা কখনও মেনে নেওয়া যায় না। আমাদের সেটাকে রক্ষা করতে হবে। সাধারণ মানুষের উপরে আমাদের যে দায়িত্ব আছে তা আমাদের পালন করতে হবে। ওঁরা যেহেতু ক্ষমতায় নেই, সেজন্য যা খুশি তাই করবেন? কিছুদিন আগে বললেন যে মহাকরণ দখল করবেন। এটা

কি কখনও হয়? নির্বাচনে না জিতে কি মহাকরণ দখল করা যায়? এটা আমাদের পৈতৃ সম্পত্তি নয়। নির্বাচনের মধ্য দিয়ে মানুষ সেখানে যায়। গুরুত্বপূর্ণ দলিল সেখানে থাকে সেখান থেকে মন্ত্রীরা দপ্তর চালান এবং তাঁদের কাজকর্ম পরিচালনা করতে হয়। সেটি যা জ্বালিয়ে দেওয়া হোত তাহলে কি হোত? বহু পুলিশ দিয়ে সেটিকে ঠেকিয়ে রক্ষা করে হয়েছে। এইসব করতে গিয়ে পুলিশের জন্য ব্যয় আমাদের বেড়ে যায়। এইক্ষেত্রে পুলি দিতে হয় এবং আমাদের যাতায়াতে ব্যয় বেড়ে যায়। ওঁরা যদি সঠিক অপোজিশান দলে যে ভূমিকা, গণতান্ত্রিক ভূমিকা পালন করতেন এবং যে কাজগুলো করছেন তা যদি ন করতেন, তাহলে আমাদের এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দরকার হোত না। কিন্তু ওঁরা এ সমস্ত কাজ করছেন। শিক্ষাক্ষেত্রে যে অবস্থা চলছে, মাইনেপত্র বা অন্যান্য যে সমস্ত কা করতে হচ্ছে, তারপরে আর কিছু করা যাচ্ছে না। এর ফলে স্কুলবাড়িগুলো বহুক্ষেত্রে ভে পড়ছে, রিপেয়ার করা যাচ্ছে না। মাস্টার মশায়দের কন্টিনজেন্সি ফাণ্ড না থাকার জ কাজকর্ম করতে পারছেন না। তাঁরা আবার ছাত্রদের কাছ থেকে ডেভালপমেন্ট ফি নি পারেন না, যেহেতু ছাত্রদের শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে। ডেভালপমেন্ট ফি চালু কর পারলে ভাল হোত। সেজন্য অর্থের ব্যয়-বরাদ্দ যেটা চাওয়া হয়েছে এটি সঠিক এবং যুক্তিপূর্ণ এটি ওঁরা মেনে নিন। তর্কের খাতিতে এটিকে ওঁরা সমর্থন করছেন না। কাজেই আমি আশ করবো, ওঁরা এই বিলটিকে সমর্থন করবেন।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দি ওয়ে বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল '৯৪ যেটা উপস্থিত করেছেন আমি এবং আমাদের পার্টির পক্ষ থেকে এর তীব্র বিরোধিতা করছি। অর্থমন্ত্রীর সাধারণ বাজেটকে কেন্দ্র করে লাক্সারি ট্যাক্স ফিনান্স বিল ইত্যাদি সমস্তকে কেন্দ্র করে সারাদিন ধরে নানানভাবে আলোচিত হয়েছে। আমি এই বিলের বিরোধিতা করছি। কেন করছি, বা আমাদের পক্ষ থেকে কেন বিরোধিতা করা হয়েছে বারংবার আমরা এই কথা বলবার চেষ্টা করেছি যে প্রতিবারে বাজেট পাস করার যে দায়িত্ব রাজ্য সরকারের হাতে তুলে দেওয়া হয়ে রাজ্য সরকারের তার ঘোষিত কর্মসূচি ঘোষিত কার্যক্রমকে বাস্তবায়িত করতে পারছেন না। অর্থমন্ত্রী কিছুক্ষণ আগে যে ফিনান্স বিল-এ অংশগ্রহণ করে ফিনান্স বিলের জবাবি ভাষণ দিতে গিয়ে তিনি বলেছিলেন আগামী কয়েকদিনের মধ্যে যে ডাঙ্কেল প্রস্তাব স্বাক্ষরিত হবে সেই ডাঙ্কেল প্রস্তাবের মধ্যে যতগুলি রাজ্য তালিকাভুক্ত আছে, তার বিরোধিতা উনি করবেন, অগ্রাহ্য করবেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই আজকে ভেবে দেখুন, বেশ কয়েক বছর আগে এই বিধানসভায় দাঁড়িয়ে তৎকালীন ক্ষুদ্র সেচমন্ত্রী প্রাক্তন পরলোকগত কানাই ভৌমিক বারংবার বিধানসভায় বলতেন যে বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নিয়ে ক্ষুদ্র সেচ নিয়োগ করা হবে না। কিন্তু পরে দেখা গেল যে সারা ভারতবর্ষ যখন সেচে এগিয়ে গিয়েছে দ্রুত, উৎপাদন বাড়ছে দ্রুত খাদ্যশস্য তুলতে পারছে তখন কানাই ভৌমিক মহাশয়কে বাধ্য হয়ে সেই বিশ্বব্যাঙ্ক-এর কাছে দ্বারস্থ হতে হয়েছিল। বিশ্বব্যাঙ্ক-এর কাছ থেকে টাকা আনতে হয়েছিল এবং ক্ষুদ্র সেচ তাকে বিনিয়োগ করতে হয়েছিল। আজকে আমি এই মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে ঐ সংকীর্ণ দলীয় রাজনৈতিক ঘরানার মধ্যে না থেকে সেখানকার সেই ঘরানার মধ্যে থেকে বেরিয়ে এসে আজকে পরিবর্তিত ব্যবস্থার কথা বিবেচনা করে আজকে তাই জিনিস ভাবছেন। সিদ্ধান্ত

নেওয়ার চিন্তা করেন। আজকে এই কথা আমি বলতে চাচ্ছি, আজকে ট্রেজারি বেঞ্চের সদস্যা নিরূপমা দেবী বলেছিলেন কংগ্রেস আমলে জমি লুকিয়ে রাখা যেত, বারংবার এই বাজেটে সাধারণ বক্তৃতার মধ্যে সেখানে ভূমি-সংস্কারের কথা বলা হয়েছে, সেখানে কংগ্রেসকে অভিযুক্ত করা হয়েছে। আজকে তারা জানেনা যে ১৭ বছর পশ্চিমবাংলায় ক্ষমতায় থাকার পর তারা আজকে আসামিকে কাঠগড়ায় নিজেদের দাঁড় করিয়েছে, তাদের কাছে অভিযোগ করে তাদের কাছেই আমরা জবাব চাইব। আজকে যে ভূমি-সংস্কারের কথা বলছেন সেই ভূমি-সংস্কার-এর সূচনা কংগ্রেস আমলে, সেই ভূমি-সংস্কার ৫-এর দশকে শুরু হয়েছিল এই কথা নতুন করে বলবার অবকাশ নেই। আজকে যে চলতি ব্যবস্থায় পারিবারিক সিলিং ৭৫।২৫ ভাগ সেটাও কংগ্রেস শুরু করে। কিন্তু আমি যে কথা বলতে চাই কেবলমাত্র ভূমি-সংস্কার-এর মধ্য দিয়ে একটা রাজ্যে যে কথা অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন, কর্মসংস্থান সেটা হতে পারে না। তাই দেখা গিয়েছে, সারা বিশ্বে আপনাদের কমিউনিস্ট সোভিয়েত দেশ তার পরিপূর্ণ ভূমি-সংস্কার হওয়া সত্ত্বেও সেখানে যে কমিউনিস্ট দেশগুলি ছিল তারা ভেঙে চুরমার হয়ে গেছে, এটাই হচ্ছে ইতিহাস।

[5-00 — 5-10 p.m.]

আজকে কেন্দ্রে পি. ভি. নরসিমা রাওয়ের সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করতে চলেছেন, সে ডাঙ্কেলের ক্ষেত্রেই হোক, আর আন্তর্জাতিক অর্থভাণ্ডারের ক্ষেত্রেই হোক, বিশ্বব্যাঙ্কের ক্ষেত্রেই হোক সেখানে আজকে সারা দেশের মানুষ কংগ্রেসের উপর দায়িত্ব দিয়েছে বলেই কংগ্রেস আজকে দেশকে পরিচালনা করছে এবং আজকে এই সিদ্ধান্ত নিতে হচ্ছে। এই কেন্দ্রীয় সরকার নির্বাচনের মধ্যে দিয়ে সংখ্যাগরিষ্ঠ ছিল না ঠিকই, কিন্তু এই কথা আজকে এখানে আমি বলছি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে কেন আজকে আপনারা বি. জে. পি-র সাথে সুর মিলিয়ে ডাঙ্কেলের বিরোধিতা করছেন। যেমন ১৯৮৯ সালে আপনারা বোফর্সকে কাঁধে করে নির্বাচনী বৈতরনী পার হবার চেষ্টা করেছিলেন, এবারেও আপনারা সেই রকম করার চেষ্টা করছেন। কারণ আগামীদিনে কতকগুলি রাজ্যে নির্বাচন হবে। সেই নির্বাচনকে সামনে রেখে এই ডাঙ্কেলের বিরোধিতা করে আপনারা নির্বাচনী বৈতরনী পার হবার চেষ্টা করছেন। তাদের সাথে আজকে বামফ্রন্ট সরকার কেন হাত মেলাচ্ছে সেই প্রশ্ন আজকে দেখা দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বললেন পশ্চিমবাংলা বিকল্প অর্থনীতির সন্ধান দিয়েছে। কোন বিকল্প অর্থনীতি, না ৫০ হাজার টাকা, কালো টাকা, তার বিরুদ্ধে অভিযান করলেই হবে। কেন্দ্রীয় সরকারতো কালোবাজারির বিরুদ্ধে, মুনাফাখোরদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করার প্রমাণ দিয়েছেন। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলছি, গত ১৭ বছরে আপনারা কালোবাজারিদের বিরুদ্ধে, দুর্নীতিপরায়ণ লোকদের বিরুদ্ধে, মুনাফাখোরদের বিরুদ্ধে, ঘুষখোরদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করছেন, আইন করে তাদের শাস্তি দেবার ব্যবস্থা করছেন। আজকে আপনারা বলছেন খাদ্য উৎপাদন বেড়েছে। কিন্তু কেন্দ্রীয় খাদ্য ভাণ্ডারে রাজ্য সরকার গত ১৭ বছরে কোন খাদ্য দিতে পেরেছেন এবং তারা লক্ষ্যমাত্রায় পৌঁছতে পেরেছেন। কেন দিতে পারেননি? আজকে প্রক্রিওরমেন্ট নেই, কেন আজকে সংগ্রহ করতে পারেননি। ঐ সমস্ত মিল মালিকদের উপর লোভ বসিয়ে, আপনাদের যা সংগ্রহ করবার কথা, তাদের সঙ্গে হাত মিলিয়ে, দু-নম্বরী কারবার করে আপনারা তো সংগ্রহ করতে

পারেননি। ১৭ তারিখে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাতে তি অনেক কথা বলেছেন, অনেক ট্যাক্স বসিয়েছেন এবং সেগুলো বিভিন্নভাবে আলোচিত হয়েছে আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই সিমেন্ট ০.৮ পারসেন্ট ট্যাক্স বাড়ানো হয়েছে, কিন্তু আপ বাজারে যান প্রতি বস্তায় চার টাকা করে বেশি লাগছে। কেন এত দাম বাড়ল সেটা আপ দেখবেন না।

আপনি শুধু কেন্দ্রের উপর দোষ চাপিয়ে দিয়ে এবং কেন্দ্রের অর্থনৈতিক ব্যবস্থা বিরুদ্ধে কথা বলে একজন বড় বিপ্লবী সাজবার চেষ্টা করছেন কিন্তু তা করে কিছু হবে না একটু আগে সরকারি দলের সদস্যরা বক্তৃতা করতে গিয়ে পুলিশ বাজেট নিয়ে অনেক কথ বলছিলেন। স্যার, ৬০-এর দশকে আমরা যখন ছাত্র রাজনীতি করতাম তখন দেখেছি এস. এ. আই. সংগঠন থেকে কলেজের গেটগুলিতে লেখা হ'ত, যে 'শিক্ষান্তে চাকরি চাই' এবং 'পুলিশখাতে বাজেট কমাতে হবে'। আপনাদের এই ১৭ বছরের রাজত্বে কোথায় আপনারা শিক্ষান্তে চাকরির ব্যবস্থা করেছেন সেটা আমরা জানতে চাই। আমরা তো এর উল্টোটা দেখছি। আপনাদের রাজত্বকালের ১৭ বছরে নথিভুক্ত বেকারের সংখ্যাই বেড়ে হয়েছে আধ কোটির উপর। আর পুলিশ খাতে ব্যয় তো দিন দিন বেড়েই চলেছে। এ ব্যাপারে আমরা বার বার প্রতিবাদ করেছি। গত ২১শে জুলাই রাইটার্স বিল্ডিং অভিযান নিয়ে এখানে ক্ষিতিবাবু অসত্য তথ্য রাখলেন। হ্যাঁ, সেদিন যুব কংগ্রেসের ঘোষিত কর্মসূচি ছিল মহাকরণ অবরোধের এবং এটা একটা গণতান্ত্রিক কর্মসূচি। আমরা সেদিন কখনও বলিনি যে রাইটার্স বিল্ডিং দখল করতে হবে এবং তারজন্য এখানে মিছিল করে যাও। বরং আমরা জনগণকে শান্ত থাকতেই বলেছিলাম কিন্তু পুলিশ কি করলো সেটা সকলেই জানেন। আপনরা ৬০-এর দশকে, ৭০-এর দশকে বারবার বলতেন যে পুলিশ খাতের বাজেট কমাতে হবে অথচ আপনাদের আমলে সেই পুলিশ খাতে বাজেট দিনের পর দিন প্রচুর পরিমাণে আপনারা বাড়িয়ে চলেছেন। আপনারা পুলিশের বাজেট বাড়াচ্ছেন তার কারণ আমাদের য গণতান্ত্রিক আন্দোলন তার বিরুদ্ধে পুলিশকে লেলিয়ে দেওয়ার জন্য। ১৯৬৫ সালে ডাঃ রায়ের আমলে রাজভবনের সামনে খাদ্য আন্দোলনে পুলিশের গুলিতে নিহত হয়েছিল নুরুল ইসলাম এবং আনন্দ হাইত। প্রতি বছর সেই ব্যাপার নিয়ে আপনারা শহিদ দিবস পালন করতেন এবং সেই সময় যারা রাজ্যকে আপনারা কাঁপিয়ে দিয়েছিলেন আন্দোলন করে পুলিশের গুলিতে তারা নিহত হয়েছে বলে। আর আজকে আপনাদের আমলে কি অবস্থা? আজকে পশ্চিমবঙ্গ জুড়ে পুলিশের গুলিতে কত মানুষ মারা যাচ্ছেন অথচ সেই পুলিশ খাতে আপনারা দিনের পর দিন বাজেট বাড়িয়ে চলেছেন। এই কি গণতান্ত্রিক শাসন ব্যবস্থার নমুনা? এই তো গেল পুলিশের অবস্থা। এর পর আমি শিক্ষার ক্ষেত্রে আসছি। শিক্ষা ক্ষেত্রে চরম নৈরাজ্য চলছে। গত ১৭ বছরে একটিও প্রাথমিক বিদ্যালয় করতে পারেন নি আপনারা। ফলে দিকে দিকে নার্সারি স্কুল গজিয়ে উঠছে। এই তো আপনাদের শিক্ষা ব্যবস্থার নমুনা। শিক্ষাক্ষেত্রে নজিরবিহীন কেলেঙ্কারি ঘটে গিয়েছে। গতকাল বলেছি, আসল জিনিস বার করতে হলে ঐ মধ্যশিক্ষা পর্ষদের সভাপতিকে রাখলে হবে না। জ্যোতিবাবুর বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারির সত্যাসত্য বার করার জন্য কংগ্রেসের পক্ষ থেকে দাবি জানানো হয়েছিল।

[5-10 — 5-20 p.m.]

অর্থমন্ত্রী বসে আছেন অসীমবাবু, মুখ্যমন্ত্রীর বিষয়ে বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারি নিয়ে তদন্ত করবেন, এটা একটা প্রহসন। তাই আজকে আমরা এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি গত ১৭ বছর এমনি করে এই রাজ্যকে মার্কসীয় তত্ত্ব দিয়ে পশ্চিমবঙ্গকে ধীরে ধীরে কোথায় নিয়ে যাবার চেষ্টা করছেন, আজকে সেচের ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, সমস্ত দিকে আজকে বঞ্চিত হচ্ছে এই রাজ্যের মানুষ। আজকে শিল্পের ক্ষেত্রে প্রতিযোগিতার কথা বলছেন, কার সঙ্গে প্রতিযোগিতা, যে শিল্পে একদিন এই রাজ্য শীর্ষস্থানে ছিল, আগে গঙ্গার দুই ধারে চিমনি দিয়ে ধোঁয়া উঠতো শিল্পগুলো থেকে, সেখানে একের পর এক কী দেখতে পাচ্ছি—শিল্পগুলো বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে। শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে, কেন এটা হচ্ছে? তাই আমি এই কথা বলতে চাই, অর্থমন্ত্রী আজকে আপনি শুধু কেবল মাত্র সংকীর্ণ রাজনৈতিক গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ করে নিজেকে রাখবেন না, সেখান থেকে বেরিয়ে আসুন। এই রাজ্যে আপনি যে কর্ম সংস্থানের কথা ঘোষণা করেছেন, আজকে শুধু জওহর রোজগার যোজনার মধ্যে সীমাবদ্ধ থাকার চেষ্টা করেছেন। কেন্দ্র থেকে যদি ৮০ পারসেন্ট টাকা না আসে তাহলে এই রাজ্যের কোন উন্নয়ন হয় না। সুতরাং এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

**Mr. Speaker :** I beg to present the 59th Report of the Business Advisory Committee which is as follows :

| | | |
|---|---|---|
| 30.5.94, Monday : | (i) The Prevention of Corruption (West Bengal Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. | 2 hours |
| | (ii) The West Bengal Metropolitan Planning Committee Bill 1994 (Introduction, Consideration and Passing) .. | 1 hour |
| | (iii) The West Bengal Town and Country (Planning) and Development) (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) .. | 1 hour |
| 31.5.94, Tuesday : | (i) Motion under rule 185 greeting Dr. Nelson Mendala and peoples of South Africa for their victory in the recently held election—Notice given by Shri Deba Prasad Sarkar, Shri Lakshmi Kanta Dey, Shri Manabendra Mukherjee, Shri Kripa Sindhu Saha and Shri Kamakhya Nandan Das Mahapatra .. | 2 hours |
| | (ii) Motion under rule 185 regarding Central Government attempt to close down the public undertakings in West Bengal—Notice given by | |

Shri Santasri Chatterjee, Shri Lakshmi Kanta Dey & Shri Manabendra Mukherjee .. 1 hoı

(iii) Motion under rule 185 regarding steps to be taken against the defaulters in depositing the Provident Fund dues—Notice given by Shri Subrata Mukherjee, Shri Saugata Roy and Shri Abdul Mannan .. 1 hoı

| | | |
|---|---|---|
| 1.6.94, Wednesday : | Demand No. 66 Irrigation and<br>Demand No. 68 Waterways Department ..<br>Demand No. 69 —Minor Irrigation Department | 4 houı |
| 2.6.94, Thursday : | Demand No. 62—Panchayat Department<br>Demand No. 59<br>Demand No. 60 Rural Development Department<br>Demand No. 63 | 4 hour |
| 3.6.94, Friday : | Demand No. 40—Refugee Relief & Rehabilitation .. | 1 hou |
| | Demand No. 32<br>Demand No. 33 ..<br>Demand No. 34 | 4 hour |

There will be no Question for Oral Answers on 30.5.94, Questioı for Oral Answers and Mention Cases on 31.5.94 and Mention Case oı 3.6.94.

I now request the Minister-in-Charge of Parliamentary Affair Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 59th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was put and agreed to.

## LEGISLATION

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শোভনদেববাবু এবং সৌগতবাবু বিলের বিরোধিতা করতে গিয়ে এক বিপ্লবী কবির কবিতার দু-এক লাইন উদ্ধৃতি দিয়েছেন। জীবনানন্দ দাসের কবিতা একটু বলছি "অন্ধ যারা চোখে দেখে বেশি তারা।" ওনারা পুলিশ বাজেট সম্পর্কে বলেছেন যে অর্থমন্ত্রী বেশি টাকা চাইছেন পুলিশের ব্যাপারে। অর্থমন্ত্রী এখানে আছেন, উনি বলবেন যে এই কংগ্রেস রাজত্ব যাবার আগে এই পুলিশের রেশনের দামটা কারা বাড়িয়েছিলেন? এবং রেশনের দামটা সম্ভবত কংগ্রেস আমলে বাড়িয়ে ছিলেন। টাকা বাকি ছিল ২৭ কোটি ২৮ লক্ষ টাকা। অর্ধেক টাকা দেওয়া হয়েছে, অর্ধেক টাকা দেওয়া হয়নি। প্রশাসনিক ক্ষেত্রে পুলিশের জন্য বিভিন্ন জায়গায় পুলিশ বাড়ানোর দরকার হয়েছে। এটা কংগ্রেসের সুব্রতবাবু বলুন, মমতা ব্যানার্জি বলুন, আর অন্য কংগ্রেস নেতারা বলুন বা

কংগ্রেস সভাপতি বলুন, ওনাদের অর্ন্তকলহের জন্য যে বিশৃঙ্খলা দেখা দিয়েছে, তার জন্যই পুলিশ মোতায়েন করতে হচ্ছে, যার জন্য পুলিশের দরকার হচ্ছে। অনেক জায়ায় কংগ্রেসি ছেলেরা মেয়েদের উত্যক্ত করছে, সমাজবিরোধীরা কংগ্রেসের ছত্রছায়ায় বিশৃঙ্খলা সৃষ্টি করছে, মহিলাদের ওপর অত্যাচার করছে, রাস্তার ধারে স্কুল কলেজে মেয়েদের উত্যক্ত করছে, তার জন্য পুলিশের স্ট্রেন্থ বাড়াতে হবে। এই জন্য আমাদের সরকার ঘোষণা করেছেন পুলিশের স্ট্রেন্থ বাড়াতে হবে। আমি একটা কথা বলি, পুরুলিয়া শহরে আগামীকাল ঝাড়খণ্ডী দলের দুটি গ্রুপ থেকে একে অপরকে হুমকির ডাক দিয়েছে। ১লা জানুয়ারি পাটনায় যে ঘটনা ঘটে গেছে—শিবু সোরেনের গোষ্ঠী একদিকে, মারাগণ্ডীর গোষ্ঠী একদিকে—সেই ঘটনা পুরুলিয়ায় ঘটতে চলেছে আগামিকাল থেকে। পুরুলিয়ার একটা ময়দানে ওরা দুটো পার্টি মুখোমুখি হচ্ছে। আমাদের ভয়টা হচ্ছে ওরা বিহার থেকে অস্ত্রশস্ত্র নিয়ে এসে নিজেদের মধ্যে শক্তির বা গুণ্ডামির প্রতিযোগিতা করবে। গোটা পুরুলিয়া শহর জুড়ে মস্তানি করবে। সুতরাং সরকারের কাছে আমার অনুরোধ পুরুলিয়ার শন্তি-শৃঙ্খলা রক্ষার জন্য পুলিশ প্রশাসনকে সতর্ক করা দরকার। এ বিষয়ে পুরুলিয়া জেলার অতীত অভিজ্ঞতা আছে। ইতিমধ্যে জেলার সদর থানা বাদ দিয়ে ১৭টি থানা এলাকায় ১০০-টার মত পুলিশ ক্যাম্প বসানো হয়েছে ঝাড়খণ্ডী এবং কংগ্রেসিদের অর্ন্তকলহর হাত থেকে পুরুলিয়া জেলার আইন-শৃঙ্খলা পরিস্থিতিকে রক্ষা করার জন্য। তাই পুলিশ খাতের যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের অনুমতি চাওয়া হয়েছে তা বাড়তি কিছু নয়। আগে পুলিশ কর্মচারির যে সংখ্যা ছিল বর্তমানে তা অনেক বেড়েছে। সেজন্য বাড়তি বরাদ্দের পিছনে যথেষ্ট যুক্তি আছে, এটা আমি মনে করি এবং সেজন্য আমি এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করছি। আমরা তো পুলিশকে ঐভাবে ব্যবহার করিনা যেভাবে কংগ্রেস আমলে পুলিশকে ব্যবহার করা হ'ত। একটু আগে নিরূপমা চ্যাটার্জি এখানে উল্লেখ করলেন, কিভাবে কংগ্রেস আমলে পুলিশকে ব্যবহার করা হ'ত। নিরূপামাদি'র বিরুদ্ধে পুলিশকে দিয়ে কেস দেওয়া হয়েছিল—তিনি মহিলা হয়ে নারী ধর্ষণ করেছেন! ঐভাবে আমরা পুলিশকে ব্যবহার করি না। কৃষিক্ষেত্রে যে পরিমাণ বরাদ্দ এ রাজ্যে বৃদ্ধি করা হয়েছে তা খুব একটা কম নয়। এমন কি এই হারে কৃষিক্ষেত্রে সেন্ট্রাল গভর্ণমেন্টও বরাদ্দ বৃদ্ধি করতে পারেনি। এর ফলে গ্রামাঞ্চলের কৃষিজিবী মানুষদের যথেষ্ট লাভ হচ্ছে। আর ভূমি-সংস্কারের কথা বললে ওঁদের তো শুনতে ভালো লাগবে না। আমরা জানি এমন কিছু মানুষ আছে যাদের 'রামনাম' শুনতে ভাল লাগে না। তারা 'রামনাম' শুনতে এবং বলতে পারে না। তারা অন্য কথা বলতে পারে, 'রামনাম' করতে পারে না। তাদের রসগোল্লা খেতে দিয়ে 'রামনাম' করতে বললেও তা করতে পারবেনা, কিন্তু রসগোল্লা ঠিকই খাবে। তথাপি মরার সময়ও 'রামনাম' করতে পারবে না। '৭৭ সালের আগে যেখানে গ্রামাঞ্চলের মানুষরা খেটে খাওয়ার সুযোগটুকু পর্যন্ত পেত না সেখানে '৭৭ সালের পর থেকে আদিবাসী এবং সিডিউল কাস্টরা সহ সমস্ত দরিদ্র কৃষক এবং ভূমিহীন মানুষরা ভূমি-সংস্কার এবং পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে বাঁচার সুযোগ পেয়েছে, ফসলে উৎপাদন বৃদ্ধি ঘটিয়েছে। আজকে রাজ্যে কৃষি মজুররা কোথাও কোথাও দৈনিক ৩০ টাকা পর্যন্ত মজুরি পাচ্ছে। এটা ভূমি-সংস্কারের জন্য যেমন সম্ভব হয়েছে তেমন জেলা স্তর থেকে গ্রামস্তর পর্যন্ত শাসন ব্যবস্থার বিকেন্দ্রীকরণের ফলে এই উন্নতি সম্ভব হচ্ছে। সেচ ও বন্যা নিয়ন্ত্রণ নিয়ে গতকাল এখানে অনেক আলোচনা হয়েছে—মাননীয় সদস্য মানস ভূঁইএ্যা কেলেঘাই নিয়ে অনেক কান্না কাঁদলেন। অতীতে

আমরা শুনতাম মেদিনীপুরে বন্যা হ'ত—কেলেঘাইর বন্যায় মেদিনীপুর ভেসে যেত, আর আমাদের জেলায় দেখতাম মেদিনীপুরের বন্যা বিধ্বস্ত মানুষরা হারমোনিয়াম বাজিয়ে ঘুরে ঘুরে ভিক্ষা করত। বর্তমানে বরাদ্দ বৃদ্ধির মধ্য দিয়ে বন্যা নিয়ন্ত্রণের চেষ্টা হচেছ। সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য শুধু উত্তরবঙ্গের তিস্তা প্রকল্পই নয়, বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে আপার কংশাবতী প্রকল্প গ্রহণ করা হয়েছে।

[5-20 — 5-30 p.m.]

একমাত্র এখানে যেটা বলার চেষ্টা করছি সেটা হলো মেদিনীপুর ভেষে যায় এটা ঠিক কথা। কিন্তু আগে যে ভাবে ভাষতো সেইভাবে আর এখন ভাষে না এবং এখন মেদিনীপুরের মানুষ কিংবা পুরুলিয়ার মানুষকে অন্ন সংস্থানের জন্য হারমোনিয়াম নিয়ে যায় না। এটা বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। বন্যা রোধ করার চেষ্টা করছে। এই বন্যা নিয়ন্ত্রণের জন্য ১৫২ কোটি ৪৭ লক্ষ টাকা থেকে বাড়িয়ে ১৮৫ কোটি ৮৩ লক্ষ টাকা ধরা হয়েছে। ১১.৯ পারসেন্ট বাড়ানো হয়েছে। রাষ্ট্রীয় পরিবহনের জন্য যেটা ধরা হয়েছে সেটা এমন কিছু বেশি নয়। আপনারা চিৎকার করে বলছেন রাস্তাঘাট ভাল নেই, রাস্তা-ঘাট মেরামত করতে হবে, বাস বেশি চাই। সেখানে তো একটু বেশি খরচ হবেই। জওহর রোজগার যোজনার টাকা নিয়ে অন্য প্রদেশের গভর্ণমেন্ট ঠিকাদারদের দিয়ে কাজ করান, আমরা সেই টাকা দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করছি। আপনারা দেখবেন নগর উন্নয়নের ক্ষেত্রে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। গ্রামাঞ্চলে স্যালো টিউবওয়েল বসানোর ব্যাপারে ব্যাপক কাজ হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে, আপনাদের বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশান বিল '৯৪ ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় যেটা পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এখানে বিরোধী দলের বন্ধুরা এই বিলের মধ্যে কিছু খুঁজে পেলেন না এবং উন্নয়নটা তাঁদের চোখে পড়ছে না। আমি বলবো, আমি যেখান থেকে নির্বাচিত হয়েছি সেই নদীয়া জেলা মূলত ছিল আউস প্রধান জেলা। আমরা দেখেছি ছেলেবেলায় এই জেলার বৃহৎ অংশ চলে গিয়েছিল পাকিস্তানে। সেই জেলা ঘাটতি জেলা ছিল। আজকে ৩ বছর যাবত এই জেলা সারপ্লাস ডিস্ট্রিক্ট হয়েছে। এখানে আপনারা বক্তৃতা করলেন, আমরা কি করেছি! অতীশবাবু এখানে নেই, থাকলে ভাল হতো, ৩৮ হাজার টিউবওয়েল নদীয়া জেলায় দেওয়া হয়েছে। আপনারা কি চোখে ঠুলি লাগিয়েছেন নাকি? এই সব দেখতে পাচ্ছেন না? হাইওয়ে দিয়ে যখন যাই তখন মনে হয় রাস্তার দুই ধারে সবুজ কারপেট পাতা আছে। ১ কোটি ২৫ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছে। আগে আপনারা খাওয়াতেন গরুর খাদ্য—মাইলো, ভুট্টা, এখন সেইগুলি খাওয়ানো হয় না। কৃষিক্ষেত্রে ৩৭ পারসেন্ট টাকা ধার্য করা হয়েছে, এটা আপনারা দেখতে পাচ্ছেন না? গোষ্ঠ গোপালের একটা গান আছে "এ জীবনে আর আসা হলো না"। ১৯৭২ সালে যা করেছেন পশ্চিমবাংলার মানুষ আর আপনাদের আনবে না। আপনারা বলেছেন পুলিশ খাতে বেশি টাকা ধার্য করা হয়েছে। আপনারা জানুয়ারি মাসে ৬ কোটি টাকা তুলেছেন চাল, গম, চিনি, কেরোসিন ডিজেলের দাম বাড়িয়ে।

পুলিশকে খাদ্য দিতে হয়, সেই ব্যবস্থাটা বিধান চন্দ্র রায় করে গিয়েছিলেন। যাদের

জন্য পুলিশকে আজকে ঠিক করতে হচ্ছে, এই যে বিরোধ, ওঁদের মধ্যে এই বিরোধ কি এখানকার? এই বিরোধ স্বাধীনতার আগের বিরোধ। এখানে আমরা দেখলাম বিরোধী দলের নেতা বাজেট আলোচনায় স্বাধীনতা সংগ্রাম, নেতাজি এইসব নিয়ে বললেন। সেজন্য আমি বলছি, এই বিরোধ আজকের নয়। ত্রিপুরা কংগ্রেসে নেতাজিকে জুতো ছুঁড়ে মেরেছিলেন, আর পণ্ডিত নেহেরু বলেছিলেন সোর্ড দিয়ে আমি তাঁর মোকাবিলা করবো। এই কথা কি আমরা ভুলে গিয়েছি? সেই বিরোধ এখন উত্তরাধিকার সূত্রে এসে দাঁড়িয়েছে মমতা আর সোমেনের মধ্যে। এগার তারিখে কৃষ্ণনগরে ওঁরা কমিশনারকে মাইকে দাঁড়িয়ে প্রকাশ্যে বলেছেন, শিবদাস মুখার্জি আসছে না, আসার ক্ষমতা নেই। তাহলে দু'গাড়ি পুলিশ দিয়ে আনতে হবে। ওরা বলেছে, বাবা মায়ের নাম ডেকে নে। আর বলেছে, খেয়ে নে। সাতদিনের মধ্যে খেয়ে নিবি। ওদের লোক ওদের লোককে বলছে। সেজন্যই তো পুলিশকে দরকার। এখানে আমরা প্রায় ২১.৯ পার্সেন্ট টাকা ধার্য করেছি। অন্যায় করেছি? এখানে ওরা সবাই বিরোধিতা করেছিলেন। পার্লামেন্টারি ডেমোক্রেসীর সব বালাই ঢুকে যাচ্ছে নাকি? এখানে যখন আলোচনা করছিলেন তখন এই বিলটি মুড়ে নিয়ে ঐ ধান ভানতে শিবের গীত গেয়ে গেলেন। ওগুলো একটু চোখ তুলেও দেখলেন না যে এইজন্য টাকা ধরা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বসু, আপনি তো বললেন, ধান ভানতে শিবের গীত গেয়েছেন, ওঁরা বলে দিন ধান ভানবার সময়ে কোন গীত গাওয়া হয়?

**শ্রী সুভাষ বসু ঃ** এত যে বঞ্চনা, এই বঞ্চনার মধ্যে একটি নমুনা দিই। বাণিজ্যিক ব্যাঙ্কগুলো আমানতের ব্যাপারে অন্যান্য রাজ্যে ৬১.৭ পার্সেন্ট টাকা দেয় আর আমাদের এখানে দেয় ৫০.৩ পারসেন্ট। এই যে বঞ্চনা, এটি আপনারা স্বীকার করবেন না? দ্বিতীয়ত হচ্ছে এই যে, বিভিন্ন সময়ে সমস্ত আর্থিক প্রতিষ্ঠানগুলো সহায়তা দেন, পশ্চিমবঙ্গে দিয়েছেন ৪ হাজার ২৫২ কোটি টাকা, অন্ধ্রে ৬ হাজার ১৭৯ কোটি টাকা, কর্ণাটকে ৫ হাজার ২৮৩ কোটি টাকা, তামিলনাড়ুতে ৭ হাজার ৮৫৯ কোটি টাকা এবং মহারাষ্ট্র দিয়েছেন ১৬ হাজার ৭৫৬ কোটি টাকা। এইভাবে বঞ্চনা করেছেন যেখানে সেখানে আপনাদের অবস্থা হচ্ছে— একটা জীবের তিনটে বাচ্চা হয়, দুটো খায় আর একটা ওদের খাওয়া দেখে লাফায় বলে শুনেছি। পশ্চিমবঙ্গকে এইভাবে বঞ্চনা করেছে সেটা বলছেন? তৃতীয় জীব হিসাবে লাফিয়ে যান আপনারা। এই যে আপনারা টাকা ব্যয় করতে পারলেন না, বিদেশ থেকে যেসব ঋণ নিয়েছেন, ১৩,০৮২ কোটি টাকা খরচ করেছেন, ১০,১০২ কোটি টাকা খরচ করতে পারলেন না এবং সাহায্য যা পেয়েছেন ১,০১১ কোটি টাকা, খরচ করেছেন ৮৭৯ কোটি টাকা। আপনারা ১৩ পারসেন্ট খরচ করতে পারলেন না এবং এখানে ২৩ পারসেন্ট খরচ করতে পারেন নি। উন্নয়ন খাতে বৃদ্ধি হয়েছে ২০ পারসেন্ট, পরিকল্পনায় ব্যয় হয়েছে ১৮ পারসেন্ট, খাদ্যশস্য ভাণ্ডারে ১৫ পারসেন্ট, ক্ষুদ্রসেচ, বিদ্যুতের ব্যাপারে ২২ কোটি টাকা, কর্ম সংস্থানে পাঁচ লক্ষ টাকা—এইসব ক্ষেত্রে টাকা যোগানোর জন্য এই বিল।

[5-30 — 5-40 p.m.]

যুগান্তকারী এই বিল থেকে আজকে শিক্ষা নেবে সারা ভারতবর্ষ। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে ডাস্কেল প্রস্তাব নিয়ে যে আলোচনা করছেন, এই ডাঙ্কেল প্রস্তাব তো এক রকম হয়েই

গেছে। আপনারা পি.এল. ৪৮০ মাধ্যমে যে গম খাইয়ে ছিলেন দেশের মানুষকে, দেশের কৃষককে, আবার সেই কৃষি ব্যবস্থাকে সাম্রাজ্যবাদীদের হাতে দিতে চলেছেন, ১৪ তারিখে সই করবেন সেই প্রস্তাবে। আমরা ঐ বিলকে সই হলেও কার্যকর হতে দেব না, তাই এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিল '৯৪—মাননীয় অর্থমন্ত্রী সভায় পেশ করেছেন এবং সেই বিল নিয়ে বিতর্ক চলছে আজকে সারাদিন ধরে। অর্থমন্ত্রীর দিন প্রথম থেকে চলছে তার আজকে শোনার পালা এবং আমরাও সেই কারণে এই বিতর্কে অংশগ্রহণ করছি। বিতর্কের শেষ পর্যায়ে বলি, আমরা কেন এর বিরোধিতা করছি—এই বিষয়ে আমাদের বক্তব্য রয়েছে। ওনারা প্রায়ই দৃষ্টিভঙ্গির কথা বলেন, ওনারা প্রায়ই অর্থনৈতিক চিন্তা-ধারার, অলটারনেটিভ চিন্তা-ধারার কথা বলেন। আমরা মূলতঃ যে বিষয়গুলি গত ১৭ বছর ধরে লক্ষ্য করে চলেছি, একটা সরকারের কাছে ১৭ বছর কম দিন নয়—এটা তর্জা লড়াইরে জায়গা নয়—এরা এই রাজ্যে আছে, আমরা কেন্দ্রে আছি, অথচ সব কথাই এদের বিরুদ্ধে বলতে হবে, আর ওরা কেন্দ্র বিরোধী বলবেন, এইভাবে কোন রাজ্য চলতে পারে না। স্যার, আমি খুঁটিয়ে খুঁটিয়ে বাজেট বিশ্লেষণ করলাম, এই যে বাজেট তৈরি হয়—এই বাজেট গাছের জন্য নয়, আকাশের তারা গোনার জন্য নয়, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল মানুষের জন্য, মানুষ কতটা এগুলেন, তার অর্থনৈতিক বুনিয়াদ কতটা শক্ত হল, তার অগ্রগতির কথা হল—বিদ্যুৎ-এর ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, বেকারত্ব দূরীকরণের ক্ষেত্রে, এখানে সবটাই পর্যালোচনা করতে হবে। নাকি বলবেন, আমাদের মেজরিটি আছে জোর করে পাস করিয়ে নিয়ে চলে যাব, আমরা বিরোধীদের কথা শুনব না, স্বদর্থক হলেও যেহেতু আমাদের ব্রুট মেজরিটি আছে। গণতান্ত্রিক পদ্ধতিতে আমরা পর্যালোচনা করে, ভালমন্দ সব ব্যাপারটা দেখে এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাওয়ার নিয়ে আমরা যখন গণতান্ত্রিক বক্তব্য রাখছিলাম সাপ্লিমেন্টারি গ্রান্টের উপর, অর্থমন্ত্রী তখন বলছিলেন যে মানসবাবু ২৭ কোটি টাকা যেটা বলছিলেন এটা আমরা ৭৮ কোটি টাকা অ্যালট করতে চেয়েছি। আজকে বিদ্যুৎ-এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থা কি, বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে আমরা আজকে কোন জায়গায় রয়েছি। সারা ভারতবর্ষের মধ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়েছে ৮৩ শতাংশ, পাশাপাশি গুজরাট, কর্ণাটক, হিমাচল প্রদেশ পাঞ্জাব, হরিয়ানা, কেরালায় ১০০ শতাংশ অ্যাচিভমেন্ট করে গিয়েছে। কেন এটা হল— মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা ভাতরবর্ষে আমরা প্রায় ৮৮ লক্ষ ১৮ হাজার ৩৭৭টি শ্যালো টিউবওয়েল এনারজাইস্ট করেছি, এর মধ্যে পশ্চিমবঙ্গের শেয়ার কত, মাত্র ৫১ হাচার ৩৫৫টি, এটা ইক নমিক রিভিউ এর রেফারেন্স। তাহলে আমরা কোন জায়গায় আছি। এই কয়েকদিনের মধ্যে মাননীয় অর্থমন্ত্রী যদি লক্ষ্য করেন দেখবেন ২৯শে মার্চ এক লিখিত প্রশ্নের উত্তরে বিদ্যুৎমন্ত্রী বলেছেন, তাতে পশ্চিমবঙ্গের গ্রামীণ লোকদ্বীপ প্রকল্পর জেলাওয়ারি যে হিসাব দিয়েছেন তাতে একটা শোচনীয় চিত্র ফুটে উঠেছে। ১৬টি জেলার মধ্যে কত পরিবারকে এই সুযোগ দেওয়া গিয়েছে? সেখানে থেকে কি বিপদজনক তথ্য বেরিয়ে আসছে। মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয় এই ব্যাপারে উত্তর দেবেন। বিদ্যুৎমন্ত্রীকে প্রশ্ন করা হয়েছিল এবং বিদ্যুৎমন্ত্রী তার উত্তর দিয়েছেন—বাঁকুড়া জেলার প্রতিনিধিরা নিশ্চয় আছেন—বাঁকুড়া আদিবাসী সম্প্রদায়ের মানুষের জেলা, সেখানে ১৯৯১-৯২ সালে ১,১২২ জন মানুষকে কুটির জ্যোতি প্রকল্পের আওতায়

আনা গেছে ; ১৯৯২-৯৩ সালে ৩১০ জন মানুষকে ; আর ১৯৯৩-৯৪ সালে একটা আদিবাসী তফসিলি মানুষের বাড়িতে বিদ্যুৎ পৌছায়নি। তাহলে কাদের জন্য এই বাজেট? বিদ্যুৎমন্ত্রী আর অর্থমন্ত্রীকে আলো দিয়ে সাজিয়ে রাখার জন্যই কি এই বাজেট? মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া এবং কুচবিহারে কুটির জ্যোতি প্রকল্পে স্টেট শেয়ার এবং সেন্ট্রাল শেয়ারের হিসাবটা এবারে আমি বলছি। ১৯৯১-৯২ সালে ১৬,৬০০ জন মানুষকে কুটির জ্যোতি প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হয়েছে। সেখানে টোটাল খরচ হয়েছে ৫১ লক্ষ ৪৬ হাজার টাকা। তার মধ্যে স্টেট শেয়ার দিয়েছে ১৫ লক্ষ ৭৭ হাজার টাকা, আর সেন্ট্রাল দিয়েছে ৩৫ লক্ষ ৬৯ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালে ৫, ১৬৬ জন মানুষকে কুটির জ্যোতি প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হয়েছে, সেখানে খরচ হয়েছিল ৩০ লক্ষ ৯৯,৬০০। এর মধ্যে রাজ্য দিয়েছিল ১০,৩৩,০০০, আর কেন্দ্র দিয়েছিল ২০ লক্ষ ৬৬ হাজার ৬০০। আর ১৯৯৩-৯৪ সালে—আপটু ৩১. ১২.৯৩—কি বিপদজনকে অবস্থা মাত্র ১,০০২ জনকে বিদ্যুৎ দেওয়া হয়েছে। সেখানে খরচ হয়েছিল ৬,১২,০০০। সেখানে রাজ্য দিয়েছিল ২,০০,০০০ আর কেন্দ্র দিয়েছিল ৪,০০,৮০০। এটা কি অগ্রগতির লক্ষ্যণ? যখন বিদ্যুতের এই অবস্থা, তখন অনেকে বলেন আমাদের বিদ্যুৎমন্ত্রী সবচেয়ে অগ্রণী। অগ্রগতির প্রথম সোপান হচ্ছে, বিদ্যুৎ, আর সেই বিদ্যুতের হচ্ছে এই অবস্থা। এটা কি এগিয়ে যাওয়ার কথা বলে? এর জন্যই কি আজকে এই সাপ্লিমেন্টারি বিল আনার দরকার? এই জায়গাটাতেই আমাদের প্রশ্ন থেকে যাচ্ছে। আরেকটা বিষয় নিয়ে আমরা খুব চিন্তিত। পশ্চিমবঙ্গ শিক্ষার ক্ষেত্রে দ্বিতীয় স্থানে ছিল। কেরালা প্রথম থেকেই প্রথম স্থানে। আজকে শিক্ষার জন্য কোটি কোটি টাকা খরচ হচ্ছে। শিক্ষামন্ত্রী এখানে আছেন, তিনি জানেন আজকে আমরা সতেরোতম স্থানে এসে পৌচেছি। কি বিপদজনক অবস্থা? আমি মাননীয় অর্থমন্ত্রীর উদ্দেশ্যে বলছি—২৮.৮ পারসেন্ট শিক্ষা খাতে খরচ করার দাবিদার প্রফেসার দাশগুপ্ত মহাশয়—ভারতবর্ষে আমরা শিক্ষার ক্ষেত্রে নাকি সর্বাগ্রে আছি, গ্রামীণ অর্থনীতি ও সচেতনতা এই রাজ্যে এত বেড়েছে যে সীমারেখা মাপা যাচ্ছে না বলে আপনারা বলেছেন। প্রাথমিক বুনিয়াদি শিক্ষাব্যবস্থা মজবুত হয়েছে, বলে আপনারা বলেন। শিক্ষা ক্ষেত্রে যেখানে কেরালা ২৫ পারসেন্ট খরচ করে, সেখানে পশ্চিমবঙ্গ খরচ করে মাত্র ৩ পারসেন্ট। সেখানে আপনারা আবার দাবি করছেন সচেতনতা বেড়েছে। ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্যন্ত ড্রপ আউটের সংখ্যা ৬৪.৪৫ পারসেন্ট, ক্লাস ওয়ান থেকে এইট পর্যন্ত ড্রপ আউটের সংখ্যা ৭৬.১৮ পারসেন্ট।

[5-40 — 5-50 p.m.]

ক্লাস ওয়ান থেকে ক্লাস টেন পর্যন্ত ড্রপ আউটের ক্ষেত্রে লোমহর্ষক ঘটনা ঘটছে। ৮১.৭৫ পারসেন্ট ড্রপ আউট। পালিয়ে যাচ্ছে ছেলেগুলি। কি বলেন অর্থমন্ত্রী? আপনাদের নেতৃত্বে এই রাজ্য শিক্ষার প্রগতির খুব দ্রুতগুতিতে কি এগিয়ে চলছে বলে আপনারা দাবি করতে পারেন? স্যার, এই জায়গায় দাঁড়িয়ে আমার প্রশ্ন, যে রাজ্যে ২৮ পারসেন্ট শিক্ষার ক্ষেত্রে ব্যয় হয়, যে রাজ্যে ৫১ হাজার ১২২ টি প্রাথমিক বিদ্যালয়, যে রাজ্যে শিক্ষার প্রগতির ধারক-বাহক হিসাবে আপনারা নিজেদের ১৭ বছর ধরে দাবি করে আসছেন সত্যিই ঘটনা কি তাই? এই রাজ্য দু নং জায়গা থেকে ১৭ নং জায়গায় নেমে গিয়েছে লিটারেসি

রেটের ক্ষেত্রে। এখানে ড্রপ আউট সর্বোচ্চ। ৫১ হাজার প্রাথমিক বিদ্যালয় থাকা সত্ত্বেও মাননীয় অর্থমন্ত্রী কি জানাবেন শিক্ষা ক্ষেত্রে কতটা প্রগতির পথে এই রাজ্যকে আপনারা নিয়ে গিয়েছেন? এর পর আরও একটা বিষয় নিয়ে আমি বলতে চাই যেটা দেখছি ক্রমশই জটিল হচ্ছে। স্যার, একজন সদস্য হিসাবে এখানে বসে বেশ কয়েক বছর ধরে খুব আগ্রহ সহকারে বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার নীতি ও কার্যক্রমের পর্যালোচনা শুনে আসছি এবং একবার বাদ দিয়ে বরাবর এই ভূমি সংস্কার বাজেটের আলোচনায় অংশ গ্রহণ করে আসছি। মাননীয় অর্থমন্ত্রীকে খুব বিনয়ে সঙ্গে বলছি, আপনি উত্তর দেওয়ার সময় একটা ইয়ার ওয়াইজ ব্রেক আপ দেবেন যে আপ টু ৭৭ সাল কত জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং তার মধ্যে আপটু ৭৭ সাল কত জমি বিলি হয়েছে কত পরিমাণ মানুষের মধ্যে এবং ৭৭ সাল থেকে আজ পর্যন্ত কত পরিমাণ জমি বিলি হয়েছে কত পরিমাণ মানুষের মধ্যে।

(গোলমাল)

আপনি বলুন ৭৭ থেকে ৯৪ সাল পর্যন্ত ১৭ বছরে কত পরিমাণ জমি সরকারে ভেস্ট হয়েছে এবং কত পরিমাণ জমি কত মানুষের মধ্যে বিলি হয়েছে। একেবারে ক্যাটিগরিক্যালি, স্পেসিফিক্যালি ইয়ার ওয়াইজ ব্রেক আপ চাই এবং তার আগে অর্থাৎ ৭৭ সালের আগে কত পরিমাণ জমি সরকারে ভেস্ট হয়েছে ও বিলি হয়েছে সেটা চাই। আমরা যা জানি সেটা হচ্ছে আজ পর্যন্ত ১২ লক্ষ ৯০ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং এরমধ্যে বিলি হয়েছে ৯ লক্ষ ৫০ হাজার একর। আর বাকি জমি আটকে আছে বিভিন্ন কারণে। আমরা জানি যে ৮ লক্ষ ৫৬ হাজার মানুষের মধ্যে ৬ লক্ষ ৮ হাজার একর জমি ১৯৭৭ সালের মধ্যেই ব্লক স্তরে সর্বদলীয় কমিটি করে বিনা রক্তপাতে, বিনা যুদ্ধে মানুষের উপর অত্যাচার না করে বিলি করা হয়েছে। বাকি জমি প্রায় চার লক্ষ একর জমি ৭৭ থেকে ৯৪ সাল, ১৭ বছরে বিলি করা হয়েছে, বলুন এটা ঠিক কি না? তাই যদি হয়, কংগ্রেসিরা ভূমি সংস্কার আইন তৈরি করেছিল, কংগ্রেসিরা জমি বন্টন করেছিল, ব্লক স্তরে পারিবারিক ব্যক্তিগত সিলিং ধরে। শান্তির পথে ভূমি বন্টনের ক্ষেত্রে সর্ব দলীয় কমিটি করে ব্লক স্তরে সেখানে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি ছিল, সর্ব ভারতীয় কম্যুনিস্ট পার্টি ছিল, আর. এস. পি. ছিল, ফরওয়ার্ড ব্লক ছিল, সব দলের প্রতিনিধিরা ছিলেন, সর্ব দলীয় ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি ইন দি ব্লক লেভেল করে জমি বিলি করা হয়েছিল। স্যার তাহলে যে কথাটা বারেবারে বলা হচ্ছে যে আমরাই একমাত্র করেছি, তা কিন্তু নয়, আপনারা করেননি, আপনারা অনেক কম করেছেন, আমরা পার্সেন্টেজ ওয়াইজ অনেক বেশি করেছি। এর একটা ইয়ার ওয়াইজ ব্রেক আপ দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আসছি একটা রাজ্যে আজকে বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে তার দৃষ্টিভঙ্গি কি, এটা থেকে বেরিয়ে আসবে, তার শিল্প নীতি, তার শ্রম নীতি, তার বেকারদের এমপ্লয়মেন্ট, আমি অর্থমন্ত্রীকে বলব, আপনি একটা ইয়ার ওয়াইজ ব্রেক আপ দেবেন। আমি তিনটে বছরের হিসাব দিচ্ছি, ১৭ বছরের হিসাব দেব না। আপনি বলুন আমাকে এই কি আপনার দৃষ্টিভঙ্গি বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে, যার জন্য এই বাজেট, যার জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল? এই রাজ্যে যে ফ্যাক্টারি তৈরি করেছেন, সেই ফ্যাক্টারি বামফ্রন্টের ফ্যাক্টারি, তাতে ৫২ লক্ষ বেকার যুবক তৈরি হয়েছে, এত ভাল ফ্যাক্টারি কোথায় পাওয়া যাবে? ৯১ সালে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫০ লক্ষ

৮১ হাজার ৯০০, সেখানে ৯২ সালে ৫০ লক্ষ ৫৩ হাজার ৮০০। ৯২ সালে ৫২ লক্ষ ৩১ হাজার ৭০০, আজকে একের পর এক বেকার বাড়ছে। আজকে শিক্ষিত বেকার, যারা রেজিস্ট্রিকৃত হয়ে আছে, তাদের সংখ্যা কত? ইনক্লুডিং স্কুল ফাইনাল, গ্রাজুয়েট, ডক্টর্স অ্যান্ড ইঞ্জিনিয়ার্স ৯১ সালে ২৮ লক্ষ ৪৫ হাজার, ৯২ সালে ২৮ লক্ষ ২৭ হাজার ৮০০, ৯৩ সালে ২৭ লক্ষ ৭৩ হাজার। আমি অথমন্ত্রীকে বলব যে কি দৃষ্টিভঙ্গি? আপনাদের ইকনমিক অলটারনেটিভ দৃষ্টিভঙ্গি নেই যাতে এই বেকার যুবকদের বেকারত্বকে মোচন করতে সক্ষম হন। পরিশেষে আমি একটা ছোট্ট পরিসংখ্যান দিচ্ছি, ৯০ সালে ভ্যাকান্সি নোটিফায়েড ১৮.৪ পার্সেন্ট, প্লেসমেন্ট হয়েছে ৯.৪ পার্সেন্ট। ৯১ সালে ভ্যাকান্সি নোটিফায়েড ১৪.২ পার্সেন্ট, প্লেসমেন্ট হয়েছে ৮.৮ পার্সেন্ট। ৯২ সালে ভ্যাকান্সি নোটিফায়েড ১২.৬ পার্সেন্ট, প্লেসমেন্ট ৭.৩ পার্সেন্ট, ৮৩ সালে ভ্যাকান্সি নোটিফায়েড ৬.৩ পার্সেন্ট, প্লেসমেন্ট ২.৮ পার্সেন্ট ভাবা যায় কোনও জায়গায় আমরা দাঁড়িয়ে আছি? আপনি বললেন যে আমাদের রাজ্যে আমরা ডাঙ্কেল প্রস্তাবকে কার্যকরি করতে দেব না। উনি জানেন উৎপাদক এবং অনুৎপাদক ক্ষেত্রে ভর্তুকি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ডাঙ্কেল প্রস্তাবের পক্ষে ফলে পরিষ্কারভাবে বলে দিয়েছে যে কৃষকদের কোনও রকম উৎপাদক এবং অনুৎপাদক ক্ষেত্রে ভর্তুকি কাটা হবে না। সাত হাজার কোটি টাকা ভর্তুকি দেওয়া হয়েছে। এই বছর ৮ হাজার কোটি টাকা ভুর্তকি দেওয়া হবে। ডঃ মনোমোহন সিং ঘোষণা করেছেন, আপনি জানেন আমাদের রাজ্যে এবং ভারতবর্ষের কৃষক সমাজ এর উপর এর কোনও প্রভাব পড়বে না। তাই আপনি বিপথগামী কথা বলছেন আপনার বক্তব্যের মাধ্যমে। আমি তাই বলব, আপনি আমার প্রশ্নের উত্তরগুলো দেবেন। তাই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী উমাপতি চক্রবর্তী :** মাননীয় স্পিকার, স্যার, আমি অ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন করে কয়েকটা কথা আপনার মাধ্যমে এই সভার কাছে নিবেদন করতে চাই। আমি গতকাল থেকে আজ পর্যন্ত দু'দিন ধরে বিরোধী পক্ষের বক্তাদের বিভিন্ন বক্তব্য যেমন ধৈর্য ধরে শুনলাম তেমনি বিভিন্ন বিষয়ের উপর অর্থমন্ত্রীর ডঃ অসীম দাশগুপ্তের জবাবও শুনলাম। সব শুনে আমার মনে হচ্ছে অসীমবাবু যতই চেষ্টা করুন তার কথা ওরা বুঝবেন না। এই প্রসঙ্গে আমার গ্রাম-গঞ্জের একটা মজার গল্পের কথা মনে পড়ে যাচ্ছে। গল্পটি হচ্ছে—এক গ্রামের একটি পরিবারে তাদের গুরুদেব এসেছেন। গুরুর সামনে পরিবারের কর্তা এবং তার স্ত্রী বসে তার কথা শুনছিলেন। গুরুদেব বলছেন—আমি তোমাদের ভগবান যে আছেন তা বুঝিয়ে দেব। তখন শিষ্য, অর্থাৎ বাড়ির কর্তা বলছেন,—বুঝিয়ে দিতে পারলে আমার যথা সর্বস্ব আপনাকে দিয়ে দেব। তখন তার স্ত্রী তাকে হাতের ইশারা করে বাইরে ডেকে নিয়ে গিয়ে বললেন,—কি বলছো, গুরুদেব যদি বুঝিয়ে দেন তাহলে তুমি ওকে সব দিয়ে দেবে! তাহলে আমাদের কি হবে? তখন কর্তা বললেন,—আমি বুঝলে তো। ওদের অবস্থাও ঐ রকম হয়েছে, অসীমবাবু ওদের যতই তথ্য দিয়ে, যুক্তি দিয়ে বোঝান না কেন, ওরা বুঝবেন কি? ওরা যে বুঝবেন না বলে ঠিক হয়ে এসেছেন। অবশ্য শেষের দিকে অতীশবাবু এক রকম বক্তব্য রাখলেন, আবার মানসবাবু আর এক রকম বক্তব্য রাখলেন। অতীশবাবু পুলিশ দিয়ে আরম্ভ করলেন এবং পুলিশের বিরুদ্ধে ভীষণ বিষোদগার করলেন। অথচ অসীমবাবু

কালকেই বলেছেন যে, পুলিশ খাতে ৪০ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দের কারণ—ডি. এ. এবং রেশন বাবদ বকেয়া যা ইতিপূর্বে কলকাতা পুলিশকে দেওয়া হয়েছে, জেলা পুলিশকে দেওয়া হয় নি, সেটা দিতেই এই টাকাটা খরচ হয়েছে। আর ডি. এ. বাবদ পুলিশ কর্মচারিদের বাড়তি টাকা কেন দিতে হ'ল, এর জন্য দায়ী কে, রাজ্য সরকার, না কেন্দ্র? প্রতি বছর দেশে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম লাফিয়ে লাফিয়ে বাড়ছে। ওরা দেশে আগুন জ্বালিয়ে দিয়ে বলছেন, '২মহার্ঘ ভাতা কেন বাড়ানো হ'ল? আমরা সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করতে পারব না, অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করতে পারব না। অথচ কেন সমর্থন করতে পারছে না তা কোনও যুক্তি দিয়ে বলতে সমর্থ হচ্ছে না। ওরা পুলিশের গুলি চালানোর বিষয়ে ভীষণ রাগ প্রকাশ করলেন। কিন্তু আমি ওদের প্রশ্ন করি—পুলিশকেগুলি চালাতে হ'ল কেন? পুলিশকে যদি বাধ্য করা হয় তাহলে কি হবে? যদি বিনা কারণে গুলি চালাত তাহলে তা নিশ্চয়ই অন্যায় হ'ত। কিন্তু আমরা দেখছি ওরা পুলিশকে গুলি চালাতে বাধ্য করছেন। চোর, জোচ্চর, গুন্ডাদের নিয়ে ওরা আন্দোলনের নামে গন্ডগোল, বিশৃঙ্খলা সৃষ্টি করছেন, ফলে পুলিশ আইন-শৃঙ্খলা রক্ষা করতে বাধ্য হয়ে গুলি চালাচ্ছে। তারপর ওরা বলছেন—পশ্চিমবঙ্গে নাকি ভূমি সংস্কার হয়নি। অথচ ভূমি সংস্কার সম্বন্ধে এখানে সমস্ত পরিসংখ্যান দিয়ে দেওয়া হয়েছে।

দেখুন পাতা উল্টে উল্টে কোথায় হয়েছে। ভূমি-সংস্কার হয় নি? আর্থিক সমীক্ষা ৩.৭ প্যারায় দেখুন পশ্চিমবাংলায় কত জমি বিতরণ হয়েছে। পশ্চিমবাংলায় বিতরণ হয়েছে ৯ লক্ষ ১৩ হাজার একর এবং উপকৃতের সংখ্যা হলো ১৯ লক্ষ ৯৪ হাজার মানুষ। মহারাষ্ট্র যেটাকে আপনারা উন্নতির উৎস হিসাবে মনে করেন, সেখানে ৫ লক্ষ ২৫ হাজার একর জমি বিলি হয়েছে, উপকৃতের সংখ্যা ১ লক্ষ ৩২ হাজার। অন্ধ্রপ্রদেশ, যেখানে প্রধানমন্ত্রীর বাড়ি, সেখানে বিলি হয়েছে ৪ লক্ষ ৬৩ হাজার একর জমি। আসাম এবং রাজস্থানে বিলি হয়েছে ৪ লক্ষ ৩৪ হাজার একর জমি। বিহারে বিলি হয়েছে ২ লক্ষ ৬৮ হাজার একর জমি। আপনারা এখানে যখন ছিলেন তখন ভূমি-সংস্কার পশ্চিমবাংলায় হয়নি। আপনারা জে. এল আর.ও অফিসে গিয়েছেন কোন দিন? অতীশবাবু বললেন ইদানিংকালে নাকি জমি বিলি হচ্ছে না, জমি ভেস্ট হচ্ছে না। জমি বিলি প্রতি মাসে হচ্ছে। জে.এল.আর.ও অফিসে গিয়ে দেখুন প্রতি মাসের কয়েক শো একর জমি বিলি হচ্ছে। আমাদের ভূমি-রাজস্ব মন্ত্রী বলেছেন দ্বিতীয় ভূমি-সংস্কার বিল পাশ হলে কিছু কিছু জমি পাওয়া যাবে। আপনারা জেলায় জেলায় ঘুরলে দেখতে পাবেন প্রতিটি জে. এল. আর.ও অফিসে জমি বিলি করা হচ্ছে কিনা। জমি বিলি করার ব্যাপারে বাধা সৃষ্টি করা হচ্ছে, অগ্রিম ইনজাংশান দেওয়া হচ্ছে। জমি ভেস্ট হওয়ার পরে অগ্রিম ইনজাংশান দিয়ে জমি বিলি করা বন্ধ করে দেওয়া হচ্ছে। এখানে এসে বলছেন জমি বিলি হচ্ছে না। ওনারা বলছেন বিদ্যুতে নাকি কিছুই এগোয়নি। ১৯৭২-সাল থেকে ১৯৭৭ সালে এই সময়টা পশ্চিমবাংলার মানুষ প্রথম শুনলো লোডসেডিং শব্দটা। আপনাদের সময় যখন বিদ্যুৎ ছিল না তখন অভিধান খুলে বার করেছেন এই লোডসেডিং শব্দটা। আপনারা যদি বিদ্যুৎ খাতে বেশি টাকা ব্যয় করতেন, যদি পরিকাঠামো ভাল করে তৈরি করতেন যদি ভাল করে প্লান তৈরি করতেন তাহলে এই বিদ্যুতের অভাবে হতো না। ১৯৭৭ সালে আমরা আসার পর বিদ্যুতের ব্যাপারে আমরা অভিযান করতে বাধ্য হয়েছি। আপনারা

এই বিদ্যুৎ নিয়ে তোলপাড় করতেন এবং বলতেন বিদ্যুৎ নেই। আমরা বিদ্যুতের ব্যাপারে পরিকল্পনা করেছি, বেশি টাকা বরাদ্দ করেছি। এখন বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে এবং বিভিন্ন জায়গায় বিদ্যুতায়ন হচ্ছে। এখানে সারণীতে দেওয়া হয়েছে ১৯৯৩ সালে ৩৭ পারসেন্ট বিদ্যুৎ বেড়েছে। পশ্চিমবাংলায় বিদ্যুৎ পর্ষদ বেড়েছে। বিভিন্ন প্রোজেক্টে বিদ্যুতের উৎপাদন বেড়েছে। দুর্গাপুর প্রোজেক্ট উৎপাদন বেড়েছে। পশ্চিমবাংলায় বিদ্যুৎ নিগম বেড়েছে। গ্রামে গ্রামে বিদ্যুৎ পাচ্ছে না বলছেন। গোটা ভারতবর্ষে সব জায়গায় বিদ্যুৎ পেয়েছে? আপনারা কি স্বপ্নের ঘোরে আছেন নাকি? লোকদীপ প্রকল্প, কুটির জ্যোতি প্রকল্পে দেখুন। এই ক্ষেত্রে বলা হয়েছে ৩১.১২.৯৩ তারিখ পর্যন্ত বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা হলো ৫৩ হাজার ৪৯৫ জন। ১৯৯৩-৯৪ আর্থিক বছরের ডিসেম্বর মাস পর্যন্ত কুটির জ্যোতি প্রকল্পে ১২০০ জন বিদ্যুৎ পেয়েছে। আপনারা মেদিনীপুর নিয়ে বলেন। মেদিনীপুরে ১০ হাজার মৌজা, একটা বড় জিলা। সেখানে ৪৯০০ মৌজায় এই পর্যন্ত বিদ্যুৎ গিয়েছে। সেখানকার শতকরা হার হচ্ছে ৪৭ পারসেন্ট বুঝতে হবে মেদিনীপুর জেলা কত বড় জেলা। আপনাদের দল রাজ্য চালিয়েছে, মেদিনীপুরে বিদ্যুৎ ছিল? আপনাদের তমলুকে বিদ্যুৎ ছিল, আপনার সবং-এ বিদ্যুৎ ছিল? এখানে এসে বড়াই করছেন?

[6-00 — 6-10 p.m.]

এখানে বলতে চাই স্যার, উনি বলেছেন যে কর্ম সংস্থান হয়নি। কর্মসংস্থান হয়নি তা উনি দেখিয়েছেন, গোটা ভারতবর্ষে লিখিত বেকারের সংখ্যা চার কোটি। আর অলিখিত বেকারদের ধরলে প্রায় এগার-বার কোটি হবে। ভারতবর্ষের অর্থমন্ত্রী যিনি এখনও ক্ষমতায় আছেন, তিনি এই রাজ্যে এসে লম্ফঝম্ফ করেছেন। ক্ষুদ্র শিল্পগুলিতে আমাদের যেখানে কর্মসংস্থান হয়েছিল, সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে, বড় বড় রাষ্ট্রায়ত্ত শিল্পগুলিকে বন্ধ করে দিচ্ছেন। আপনারা এখানে বিরোধিতার জন্য বিরোধিতা করছেন। এটি তো স্বীকার করবেন যে ভারতবর্ষে যে দুর্দিন চলছে, তারই মধ্যে পশ্চিমবঙ্গ একটি নতুন জায়গায় যাচ্ছে। আপনাদের এরজন্য গর্ব করা উচিত। ১৯৭৬-৭৭ সালে খাদ্যশস্য উৎপাদন হোত ৭৫ লক্ষ টন। পশ্চিমবঙ্গ চিরকালই ঘাটতি অঞ্চল। এখানে ৪০ লক্ষ টন খাদ্যের চাহিদা রয়েছে। তফাৎটা মেটাবার জন্য মাননীয় অর্থমন্ত্রী পরিকল্পনা করে অগ্রাধিকার দিয়ে এগোবার চেষ্টা করছেন। এর জন্যই এখানে খাদ্যশস্যের উৎপাদন ১২৬ লক্ষ টন হয়েছে। আলু উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে এবং চা উৎপাদনে দ্বিতীয় হয়েছে। গর্ব হচ্ছে না, আপনারা তো পশ্চিমবঙ্গেরই লোক? আমরা যদি ভারতবর্ষের লোক, ভারতবর্ষ যেখানে অন্ধকারে, সেখানে আমরা এখানে এগিয়ে চলেছি, এই আলোকে আপনারাও আলোকিত হোন। এটা কি আপনারা কখনও বোঝাবার চেষ্টা করেছেন? একটা অগ্রাধিকারের ভিত্তিতে দাঁড়িয়ে বিকল্প একটি নীতি নিয়ে মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেট, যেটি তিনি ধৈর্য ধরে রচনা করেছেন, তা আগেই মঞ্জুর হয়ে গিয়েছে, তাকে অনুমোদন করা দরকার। সেজন্য আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আপনাদের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৪ সালের অ্যাপ্রেপ্রিয়েশন বিলে সাপ্লিমেন্টারির উপরে বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে যেহেতু বিল, বিলের উপরে আলোচনা, তাই আমাকে নির্দ্দিষ্টভাবে সাপ্লিমেন্টারি বিলের উপরে আলোচনাটা রাখতে হচ্ছে।

আমাদের যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হবে সেটি ৪২২ কোটি টাকার মত। তারমধ্যে ৪০১ কোটি টাকার মত হচ্ছে ভোটেড, প্রায় ২১ কোটি হচ্ছে চার্জড্। ভোটেড-এর উপরে শুধু বিতর্ক হয়। প্রাসঙ্গিকতার উপরে যদি একটি স্কেল থাকতো জিরো এবং দশ ক'রে, তাহলে আলোচনা মাঝেমধ্যে 'জিরো'র কাছাকাছি গেছে, মাঝেমাঝে পাঁচের ওপাশে গেছে। আমি পাঁচের ওপাশ ধরে আলোচনা করবো আইটেম ধরে ধরে। এখানে মূল যে জিনিসটা লক্ষ্যণীয়, সেটি আমি আগেরবার বলেছিলাম। এই সাপ্লেমেন্টারি অ্যাপ্রোপ্রিয়েশান বিলের সবচেয়ে বড় যে অংশ, সেটি হচ্ছে বিদ্যুত। এর উপরে প্রায় ৭৪ কোটি ৩৩ লক্ষ টাকা, এর মধ্যে ২৪ কোটির কিছু বেশি পি.ডি.সি.এল.কে ইনভেস্টমেন্টের জন্য, তারমধ্যে পি.ডি.সি.এলের. মাধ্যমে এস.ই.বি. কিছুটা পাবেন। আর একটি পি.ডি.সি.এল.-এর লোন ইকুইটিতে কনভার্ট করতে হবে। ২৪ কোটি টাকার বেশি, ২৫ কোটি টাকা এস.ই.বি. পাবেন। তিস্তা ক্যানালে ও.ই.সি.এফ. থেকে যে লোন পাওয়া গিয়েছে, যেটি আগে বোঝা যা না, বিদ্যুতের ক্ষেত্রে কিছুটা প্রাসঙ্গিক হয়েছে, অন্যগুলি অপ্রাসঙ্গিক। না হলে ভারতবর্ষের মধ্যে নিজেদের প্রয়োজনের পর যারা অন্যকে দিতে পারে, তাদের মধ্যে পশ্চিমবঙ্গ একটি রাজ্য। এখানে আগে যা হোত তা আপনারা জানেন। বৈদ্যুতিকরণের মৌজা বলতে কি বোঝায়—কিছু মনে করবেন না, এটি অন্য রাজ্যে আছে, এখানে আমরা যেটিতে যাওয়ার চেষ্টা করছি ৮০ শতাংশ অতিক্রম করে ১০০ শতাংশে পৌঁছাতে। এই কাজটি করার ক্ষেত্রে আগামী বছরে ২২ কোটি টাকা অতিরিক্ত ট্রান্সমিশন এ্যাণ্ড ডিস্ট্রিবিউশনের জন্য করা হয়েছে, আগে যেটি হোত না। এখানে আগে বিদ্যুতমন্ত্রী ছিলেন প্রবীর সেনগুপ্ত মহাশয়, তখন হুগলি জেলায় পোলবা বলাগড়, এই ব্লকটি নিয়ে সরাসরি, এস.ই.বি.র কর্মীরা তো আছেনই।

তার সঙ্গে স্থানীয় একেবারে কো-অপারেটিভ করলে কি হয়, হরিপালে যে ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন লস হয়েছে সেটা ৫ শতাংশ এটা করার আমরা চেষ্টা করছি। এটা যখন ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে কথাটা বলা হয়, সেদিন সভাপতিত্ব করছিলেন প্রধানমন্ত্রী, উনি বলছিলেন ভারতবর্ষের মধ্যে এটা একটা নজিরবিহীন ঘটনা। আপনারা বলছিলেন, আমরা কোনও দৃষ্টিভঙ্গিতে এগুচ্ছি, আমরা এই দৃষ্টিভঙ্গিতেই এগুচ্ছি। আপনারা যে কথা বলছিলেন উন্নয়ন নিয়ে, সেই ব্যাপারে আমি ছোটখাট বির্তক করতে চাচ্ছি না। প্রথম আমি পুলিশের কথা বলি, তারপরে আমি স্কুল এডুকেশনের কথা বলব। পুলিশের ক্ষেত্রে ৪০ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে, এর মধ্যে ১২ কোটি টাকা হচ্ছে মহামান্য হাইকোর্টের সিদ্ধান্ত অনুযায়ী কতকগুলি আপ-গ্রেডেশন করতে হয় ; তাই ডি. এ. বেতন ইত্যাদি বরাদ্দ করতে হয়। আর একটা বিষয় আছে সেটা হচ্ছে রেশন বৃদ্ধি ও গণ বন্টন ব্যবস্থা, এর প্রধানতম কারণ দিল্লির সরকার রেশনের দামটা বাড়িয়ে দিয়েছেন, তাই কারণটা নিশ্চয় আপনারা সমর্থন করবেন। তৃতীয়ত, পেনশন এর ক্ষেত্রে বলি, হ্যাঁ নিশ্চয় এই ব্যাপারে আমাদের কাজ বাকি আছে। গত বছরের তুলনায় এই বছরে শিশু শিক্ষক পেনশন বেশি পেতে পারবেন তার জন্য ৭.৩৪ কোটি টাকা রাখা হয়েছে। চতুর্থত, মেগাসিটি প্রকল্প জন্য ২০ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। আশা করছি আপনাদের দেয় ২০ কোটি টাকা আমরা পাব, এখনও পাইনি। স্পিকার মহাশয়কে একটু আগে বলছিলাম ৬টার সময় একটা সংবাদ আসার কথা, আমার স্পেশ্যাল সেক্রেটারি রয়েছেন, এখনও পর্যন্ত আমাদের কাছে

এক পয়সাও এসে পৌছায়নি। আমরা কমিউনিস্ট, ক্লান্তিহীন আশাবাদী, আমরা মনে করি যদি এখন না দিতে পারেন তাহলে পরে দেবেন। এখন টাকা পয়সার নাকি ঘাটতি পড়েছে সেইজন্য অসুবিধা হতেও পারে। তারপরে দেখুন, রুর‍্যাল ওয়াটার সাপ্লাই—এই বাবদ ১৮ কোটি টাকা দাবি করেছি, ফার্টিলাইজার প্রমোশনের ক্ষেত্রে ডাঙ্কেল প্রস্তাবে যাই থাকুক, আমরা এটা করব এর জন্য ৭৪ কোটি টাকা বরাদ্দ করেছি, হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার নিয়ে যাই বলুন, সাপ্লিমেন্টারি অ্যাপ্রোপ্রিয়েশনে নির্দিষ্ট বক্তব্য রেখেছি।

(গোলমাল)

এই বাবদ অতিরিক্ত ২০ কোটি টাকা ধরা হয়েছে। ইরিগেশনের ক্ষেত্রে ২৩ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ ধরা হয়েছে। তিস্তার জন্য ২৭ কোটি টাকা দেওয়ার কথা ছিল, আমরা সেটা দিয়েছি, কিন্তু আপনাদের তরফ থেকে দেয় টাকা এখনও এসে পৌছায়নি। এখানে উত্তরবঙ্গ নিয়ে বীরেনবাবু বলছিলেন, আপনারা গিয়ে বলবেন, এমবার্গোর যে কথাটা এসেছিল এটা কিন্তু তুলে নেওয়া হয়েছে। এটা যে আপনাকে বলেছে, ভুল বলেছে। সর্বশেষ এমবার্গো ছিল জেলা পরিষদ এবং পঞ্চায়েতে, সেটা এখন নেই। হেলথের ব্যাপারে যদি কারুর কিছু বলার থাকে তাহলে আমি নিশ্চয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব।

[6-10 — 6-20 p.m.]

এরপর আমি বলি, মন্ত্রীদের ক্ষেত্রে ২০ লক্ষ টাকা বেশি চাওয়া হয়েছে। এটা ট্রাভেলিং অ্যালাউন্সের জন্য একটা এমাউন্ট ৪০ লক্ষর মতো দাঁড়িয়েছে, গত বছর এটা ৫২ লক্ষ দাঁড়িয়েছিল। পেট্রোল, ডিজেল, অন্যান্য ভাড়া বাড়ানোর পর, এরপর আর বেশি এমাউন্ট থাকছে না। আমি আগের দিন বলেছি, আজকেও বলছি, প্রত্যেকটি দপ্তরে আভ্যন্তরীণ সেভিংস হয়েছে, কোনও খাতে হয়ত খরচ হয়নি, সেটা অন্য খাতে খরচ করা হয়েছে। এরজন্যই ঘাটতি কম হয়েছে গত বছর ঘাটতি ছিল ২৮ কোটি টাকার মতো এবারে প্রায় ১১ কোটি টাকার মতো। মাননীয় সদস্য শৈলজাবাবু সিমেন্টের দাম বাড়ছে কেন সেই কথা বলেছেন। এর সাথে কিন্তু তার কোনও যোগ নেই। আমরা তো সামগ্রিকভাবে সব জিনিসের দাম কমিয়েছি। সিমেন্টের উপর ট্যাক্স আমরা ৯.২ পারসেন্ট থেকে বাড়িয়ে ১০ পারসেন্ট করেছি, অর্থাৎ ০.৮ পারসেন্ট বাড়ানো হয়েছে। শৈলজাবাবু ২৮ তারিখে কেন্দ্রীয় সরকার সিমেন্টের উপর কত পারসেন্ট দাম বাড়িয়েছে? ১৫ পারসেন্ট দাম বাড়িয়েছেন। গত এক মাসে সিমেন্টের দাম বৃদ্ধির কারণ এইটিই। এরপর সর্বশেষে যে বক্তব্য রেখে আমি বক্তব্য শেষ করব সেটি হল ডাঙ্কেল প্রস্তাবের ক্ষেত্রে সতর্কতার সঙ্গে আমার এখানে বলছি, আলোচনা করুন নিজেদের স্বার্থে, দেশের স্বার্থ রক্ষা করা উচিত। যদি আলোচনা সফল না হয়, যদি আপনারা সই করেন, তাহলে সংবিধানের শক্ত ভিতের উপর আমি দাঁড়িয়ে বলছি, যে প্রস্তাবে আপনারা সই করবেন, সেখানে রাজ্য তালিকাভুক্ত বিষয়ে যদি রাজ্যের সাধারণ মানুষের বিরুদ্ধে যায় কোনও জিনিস এবং আপনারা রাতের অন্ধকারে যদি সই করে আসেন তাহলে আমরা তাকে অগ্রাহ্য করব। আপনারা যদি সাধারণ মানুষকে আঘাত করেন, তাহলে আমরা তাকে অগ্রাহ্য করব। আপনারা যদি সাধারণ মানুষকে আঘাত করেন, তাহলে সাধারণ মানুষ মাথা তুলে দাঁড়িয়ে তার প্রতিবাদ করবে। আমি প্রবীণ রাজনীতিবিদ জ্ঞান সিং সোহন পালকে বলছি, আপনাদের দলের রাজনীতির ভিত হচ্ছে বড় শিল্পপতি এবং জমিদারদের দল

হিসাবে। কিন্তু এখন আপনারা আর তাদের সাথে নেই, আপনারা এখন বহুজাতিক সংস্থা তল্পিবাহক হয়ে পড়েছেন। আপনাদের দলের মধ্যে ভাঙ্গন ইতিহাসের নিয়মে অপরিহার্য সাধারণ মানুষের মধ্যে আপনারা আসবেন কিনা সেটা আপনারা বুঝে নিন।

## Announcement of an All-Party Delegations

**Mr. Speaker :** I have an announcement to make. The Hon'ble members are informed that an All-Party Delegation of the West Bengal Legislative Assembly consisting of the following members will meet the concerned Ministers of the Government of India and impress upon them and request them to see that the motions adopted in the West Bengal Legislative Assembly on 18.3.1994 on the following subjects are implemented early in the greater interest of the people of this state.

## Motion under Rule 185 on the Subject

1. Pending Railway Projects in the West Bengal
2. Execution of Keleghai-Kapaleswari Project
3. Naming of Calcutta Airport and Fort William in the name of Netaji Subhas Bose and Sirajudallah respectively.

## Name of the Delegation

1. Shri Prabodh Chandra Sinha, *Minister-in-Charge of Parliamentary Affairs Department.*
2. Shri Shyamal Chakraborty, *Minister-in-Charge of Transpo Department.*
3. Shri Debabrata Bandypadhyay, *Minister-in-Charge of Irrigatio & Waterways Department.*
4. Shri Lakshmi Kanta Dey, *Chief Government Whip.*
5. Shri Kripa Sindhu Saha, M.L.A.
6. Shri Kshiti Goswami, M.L.A.
7. Shri Kamakshyanandan Das Mahapatra, M.L.A.
8. Shri Mamtaz Hussan, M.L.A.
9. Shri Subrata Mukherjee, M.L.A.
10. Shri Nani Kar, M.L.A.
11. Shri Rabindra Nath Mondal, M.L.A.
12. Shri Padmanidhi Dhar, M.L.A.
13. Shri Dwijendra Nath Ray, M.L.A.
14. Dr. Manas Bhunia, M.L.A.
15. Shri Natabar Bagdi, M.L.A. and
16. Shri Deba Prasad Sarkar, M.L.A.

Shri Probodh Chandra Sinha, Minister-in-charge of Parliamentary Affairs, Shri Shyamal Chakraborty, Minister-in-charge of Transport Department and Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Waterways Department will be the leaders of the Delegation.

This All-party Delegation will report to this Assembly during the next session of this Assembly.

## LEGISLATION

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1994, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3 and Preamble

The question that clauses 1-3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1994, as settled in the Assembly, be passed.

ডাঃ মানস ভুইঞ্যা ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে রকম নাটকীয়তার সঙ্গে তার বক্তব্য শেষ করলেন তার প্রসঙ্গ টেনে আমি কয়েকটা কথা বলতে চাই। স্যার, আপনার মাধ্যমে তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, ভারতবর্ষের সরকার যার নেতৃত্বে চলছে, প্রধানমন্ত্রী শ্রী নরসিমা রাও, তিনি যে দলের নেতা সেই দলের নাম হচ্ছে ভারতের জাতীয় কংগ্রেস। এই দলের ইতিহাস দেশ রক্ষার ইতিহাস, দেশের সার্বভৌমত্ব রক্ষার ইতিহাস, দেশের সার্বিক ঐক্য রক্ষার ইতিহাস। তাই কোন ক্ষেত্রেই দেশের মানুষকে অন্ধকারে রেখে, রাজ্যের অন্ধকারে রেখে, কৃষক সমাজের কোনরকম ক্ষতি হোক এমন কোন পদক্ষেপ ভারত সরকার নেবেন না। অপর দিকে মাননীয় অর্থমন্ত্রীকে স্যার, আপনার মাধ্যমে স্মরণ করিয়ে দিতে চাই, মার্কসবাদ কমিউনিস্ট পার্টি যারা এই রাজ্যে সরকার চালাচ্ছেন এবং মাননীয় অর্থমন্ত্রী যার নেতা সেই মার্কসবাদি কমিউনিস্ট পার্টির ইতিহাস অত্যন্ত বেদনার ইতিহাস, দেশদ্রোহিতার ইতিহাস। স্যার আপনার মাধ্যমে ওদের বলতে চাই, ডাঙ্কেল প্রস্তাবের প্রেক্ষাপটে আগামিদিনে যে গ্যাট চুক্তি সাক্ষরিত হবে তাতে ভারতবর্ষের কৃষক সমাজের স্বার্থ জলাঞ্জলি যাবে না, ভারতের কৃষকদের স্বার্থ সেখানে রক্ষিত হবে। এরা বিতর্ক তুলেছেন যে কৃষি সহায়ক এবং কৃষির ক্ষেত্রে ভরতুকি তুলে দেওয়া হবে ডাঙ্কেল প্রস্তাবের প্রেক্ষাপটে। কিন্তু কি হ'ল? গত বছর কেন্দ্রীয় বাজেটে ৭ হাজার কোটি টাকা ভরতুকি দেওয়া হয়েছিল, এ বছর কেন্দ্রীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন যে ৮ হাজার কোটি টাকা ভরতুকি দেওয়া হবে। রাজ্যের এক্তিয়ারে কোন হস্তক্ষেপ নয়, স্টেট লিস্টে কোন হস্তক্ষেপ নয়, ভারতবর্ষের অগ্রগতি ও বৈদেশিক বাণিজ্য বৃদ্ধিই কেন্দ্রীয় সরকারের লক্ষ্য এবং তার সঙ্গে সঙ্গে স্বাধীনতা সার্বভৌমত্ব রক্ষা করাই হচ্ছে ভারত সরকারের লক্ষ্য। সার্বিক বিশ্ববাণিজ্যের প্রেক্ষাপটে আজ ভারত সরকার যে নতুন শিল্পনীতি, আর্থিক নীতি নিয়ে এগিয়ে চলেছেন তা কখনও ভারতবর্ষের

মানুষের স্বার্থকে জলাঞ্জলি দেবে না। আজকে একথা দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে ভারতের জাতীয় কংগ্রেস এবং তার প্রধানমন্ত্রী শ্রী নরসিমা রাও ভারতবর্ষের স্বার্থ রক্ষার জন্য যে কোন মূল্যে সংগ্রাম করবেন। এরজন্য এখানকার বামপন্থী অর্থমন্ত্রীর উদ্বেগের কোন কারণ থাকতে পারে না।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংক্ষেপে আমি আমার বক্তব্য রাখছি। এই বাজেটে কীট নাশকের উপর কর বৃদ্ধি করা হয়েছে এবং পাবলিক ডিসট্রিবিউশনের মাধ্যমে চাল, গম-এর দাম বৃদ্ধি করার ফলে—আমি হিসাব করেছি ৯১ এবং ৯৩ সালের মধ্যে যেখানে ২ কোটি মেট্রিক টন পি.ডি.এস.-এর মাধ্যমে বন্টন করা হতো, সেটা কমে গিয়ে দেড় কোটি মেট্রিক টন হয়েছে। আপনি যা বললেন তার ১৮০ ডিগ্রী বিপরীত ঘটনাগুলো ঘটেছে এবং আপনারা কিছু মনে করবেন না, এখন যেটা বেরিয়ে আসছে, গত তিন বছরে ডাঙ্কেল প্রস্তাবের ক্ষেত্রে আপনাদের দলের ইতিহাস হচ্ছে মানুষকে বারংবার মিসলিড করার ইতিহাস এবং তাই আমরা বলছি খুব পরিষ্কারভাবে যদি সাধারণ মানুষের স্বার্থ যেভাবে আপনারা চলছেন, আমরা অগ্রাহ্য করবো তার প্রমাণ এই বছরের বাজেটে কীট নাশকের আপনারা কর বাড়িয়েছেন, আমরা কমিয়েছি। ফার্টিলাইজারে কমিয়েছি। আপনারা ছোট শিল্পের বিরুদ্ধে গেছেন, আমরা সমর্থনে গেছি। আপনারা সই করবেন কি, সই করার আগেই ডাঙ্কেল প্রস্তাব রূপায়ণ করছেন, আমরা বিরোধিতা করছি। আনুসঙ্গিকভাবে বললাম, আমরা অগ্রাহ্য করবো যদি সাধারণ মানুষের স্বার্থের বিরুদ্ধে যায়, এই কথা বলে আরও একবার সমর্থন করে, আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পিকার ঃ** কত রকম সরকার আছে, সব পরপর এটা বললেন না। কী নরসিমা রাও সরকার, এই সরকার সব সার্টিফিকেট দিলেন তো, অসীমবাবুরা আমাকে চুপিচুপি বলছেন একটা সার্টিফিকেট আছে সংখ্যালঘু থেকে সংখ্যা গরিষ্ঠ একটা সরকার।

The Motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1994, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-22 p.m. till 11 a.m. on Thursday, the 31st March, 1994 at the Assembly House Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 31st March, 1994 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 5 Ministers of State and 137 Members.

[11-00 — 11-10 a.m.]

### Obituary Reference :

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Lakshmi Kanta Basu**, Ex-Member of the West Bengal Legislative Assembly and a veteran Congress Leader who breathed his last on the 29th March, 1994 at a nursing home in Calcutta. He was 56.

He was born at Bhowanipore, Calcutta on 30th September, 1939 and had his education at Raj School of Kalna and Shyamaprasad College of Calcutta. He joined politics in 1961 while he was studying at Shyamaprasad College. He was in the leadership of the State Chhatra Parisad for a fairly long time. He was elected to the West Bengal Legislative Assembly twice in 1971 and 1972 as a Congress candidate. He was associated with may trade union organisations. He was the founder-Chairman of the National Labour Co-ordination Council formed in 1972 and continued to hold that position till the last day of his life. He was also a member of the working Committee of the District Congress.

At his death the State has lost a prominent political leader and a veteran trade unionist.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage, the Hon'ble Members rose in their seats for two ministers as a mark of respect to the deceased.)

Thank you, Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### হলদিয়া পেট্রোকেমিক্যালস্

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪১) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস্ কমপ্লেক্সের জন্য লেটার-অফ-ইনটেন্ট কবে নাগাদ পাওয়া গিয়েছে ; এবং

(খ) এ-পর্যন্ত কোন কোন শিল্পসংস্থা ঐ প্রকল্পের জন্য কত টাকা বিনিয়োগ করেছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস কমপ্লেক্সের জন্য লেটার অব ইনটেন্ট ১০ই আগস্ট ১৯৯০ সালে পাওয়া গিয়েছে।

(খ) ঐ প্রকল্পের জন্য এ পর্যন্ত টাটা গ্রুপ ১২ কোটি ৫৭ হাজার টাকা বিনিয়োগ করেছেন।

এছাড়া পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম এ পর্যন্ত বিনিয়োগ করেছেন ১৮ কোটি ৪৮ লক্ষ ৪১ হাজার টাকা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এর আগে শুনেছিলাম হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প নিয়ে রাজ্য সরকারের গেয়েঙ্কাদের সঙ্গে একটা চুক্তি হয়েছিল এবং গোয়েঙ্কারা ওখানে কিছু ইনভেস্টও করেছিল। যদি তা সত্য হয় তাহলে তার পরিমাণ কত? এ ছাড়া অন্য কোনও শিল্প সংস্থার সঙ্গে, কোনও মাল্টি-ন্যাশনাল কোম্পানির সঙ্গে হলদিয়া প্রকল্প নিয়ে কথা হয়েছে কি? হয়ে থাকলে তারা হলদিয়ায় বিনিয়োগ করতে রাজি হয়েছে কি এবং যদি হয়ে থাকে তাহলে তাদের নাম কি এবং কত টাকা ইনভেস্ট করবে বলছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** অনেক আগে এই প্রকল্পের সঙ্গে গোয়েঙ্কারা যুক্ত হয়েছিল, কিন্তু এখন আর তারা যুক্ত নেই। যে টাকা তারা দিয়েছিল তা তাদের ফেরৎ দেওয়া হয়ে গেছে আর বৈদেশিক সহযোগিতার প্রশ্নে বিভিন্ন ক্ষেত্রে আলাপ-আলোচনা চলছে, এখনও পর্যন্ত কোনও কিছু চূড়ান্ত হয়নি। সুতরাং চূড়ান্ত না হওয়া পর্যন্ত সে বিষয়ে নির্দিষ্ট কোনও কিছু বলা ঠিক হবে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** এই প্রকল্পের প্রারম্ভে সংবাদপত্রে দেখেছিলাম এবং বিভিন্ন সময়ে মুখ্যমন্ত্রী মহাশয় বক্তব্য রাখতে গিয়ে বলেছিলেন এখানে দেড় লক্ষ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে এই প্রকল্প বাস্তবায়িত হলে। এখন রিভাইসড যে স্কীম নিয়েছেন তারফলে ঐ দেড় লক্ষ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে কিনা? এতে কোনও পরিবর্তন হয়েছে কিনা এবং কত লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** এই প্রকল্পের সমস্ত দিক যদি ঠিকঠিকভাবে কাজ করে তাহলে মূল প্রকল্প এবং ডাউন স্ট্রিমে যা কিছু হবে সেটা খুব ব্যাপক এবং বিশাল হবে। তাতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এর আগের বাজেটে এবং এবারের বাজেটে যে কথা বলেছেন সেই অত লোকের কর্ম সংস্থানের নিশ্চয়তা আশা করা যায়

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন বিদেশি সংস্থার সঙ্গে কথাবার্তা চলছে। যদি শেষ পর্যন্ত বিদেশি সংস্থা থেকে সাহায্যের প্রতিশ্রুতি না পাওয়া যায় তাহলে এই প্রকল্পে ডাউন স্ট্রিমে শুরু করার কথা ভাবছেন কিনা কম খরচে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** বিদেশি সহযোগিতা পাওয়া যাবে বলে দৃঢ়ভাবে আশা করি এবং ডাউন স্ট্রিমে প্রকল্পের কাজ করার জন্য সম্পূর্ণ রূপরেখা তৈরি হয়ে গেছে। এখন সেটা আগে হবে, না পরে হবে অর্থাৎ আরও কিছুদিন পরে সে বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** হলদিয়া নিয়ে একটা হোক্স দিয়েছেন বারে-বারে। প্রথমে গোয়েঙ্কাদের সঙ্গে হল, তারপর দরবারি শেঠের সঙ্গে একটা চুক্তি সাক্ষরিত হল এবং বিধানসভায় টেবিল চাপড়ে আমাদের আশ্বস্ত করলেন টাটা টি'র সঙ্গে চুক্তি হল। তারপর টাটা চলে গেল। মাননীয় মুখ্যমন্ত্রী এবং টাটা টি একটা যুক্ত বিবৃতি দিলেন যে টাটা চলে যাচ্ছে না। এই হলদিয়া প্রকল্প সম্পর্কে তারা চুক্তিবদ্ধ রহিল। মুখ্যমন্ত্রীর প্রতিশ্রুতি এবং যুক্ত সাক্ষরিত বিবৃতি কিন্তু ডিস্ট্রিবিউটেড হল। এখন শুনছি, মাল্টি-ন্যাশনাল কোম্পানি—বিদেশি সংস্থা আসবে। তাহলে টাটার সঙ্গে মুখ্যমন্ত্রীর যে সর্বশেষ প্রচারিত যৌথ বিবৃতি সেই যৌথ বিবৃতি বা বক্তব্য এখনও কি স্ট্যান্ড করছে? টাটা কি এখনও হলদিয়ার সঙ্গে যুক্ত থাকবে? এবং মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নান যে কথা আগে বললেন যে দেড় লক্ষ লোকের কর্মসংস্থানের কথা, সে ব্যাপারে আপনারা শ্বেতপত্র প্রকাশ করতে রাজি আছেন কিনা? কারণ মূল প্রকল্পে ২ হাজারের বেশি লোকের চাকরি হতে পারে না, ডাউন স্ট্রিমে কি দেড় লক্ষ লোকের চাকরি হতে পারে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** হলদিয়ার সঙ্গে কোনও হোক্স করা হচ্ছে না। বিলম্বের যতগুলি কারণ আছে তার শতকরা ৯৯ ভাগ কারণ কিছু রাজ্য সরকারের হাতে ছিল না। টাটা এই প্রকল্পের সঙ্গে সুনির্দিষ্টভাবে আছে, যথাযথভাবে আছে এবং এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জে. আর. ডি. টাটার সঙ্গে যে যুক্ত বিবৃতি দিয়েছিলেন সেটা সর্বাঙ্গই সত্য।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** আর্থার ডাঙ্কেল তার যে প্রোপোজাল সেই সেই প্রোপোজাল আজকে গ্যাট চুক্তির মাধ্যমে বাস্তবায়িত হবার জায়গায় চলেছে এখন যে কেমিকেল প্রোডাকশন হলদিয়া পেট্রো কেমিকেলসে সেটা কেন্দ্রীয় সরকারের দীর্ঘসূত্রতার জন্য তাদের অনুমোদনের ব্যাপারে এই যে গ্যাট চুক্তি তার ফলে হলদিয়া পেট্রোকেমিকেলসের এই যে প্রোডাকশন সেই প্রোডাকশনের ব্যাপারে কোনও ব্যবস্থা করা কেন্দ্রীয় সরকার লেটার অফ ইন্টেন্ট দেবার ব্যবস্থা করছেন, প্রকৃতপক্ষে গ্যাট চুক্তি হলে হলদিয়া পেট্রোকেমিকেলসের যে পদ্ধতিতে চলার সম্ভাবনা সেভাবে চলবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** গ্যাট চুক্তি আমরা সকলেই জানি, সেই সর্বনাশের বিরোধি করছি। প্রধান প্রধান দেশ বিরোধী, রাজ্য বিরোধী বিষয়গুলি নিয়ে গ্যাট চুক্তি এই প্রকল্পে স্বার্থগুলিকে খতিয়ে দেখা হয়নি। প্রকল্পের ক্ষতি যাতে না হয় তার জন্য ব্যবস্থা নেওয়া হবে

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হলদিয়া পেট্রোকেমিকেল কমপ্লে আপনি তাতে দেড় লক্ষ নিয়োগের সম্ভাবনা আছে বলে বলছেন ডাউন স্ট্রিম বাদ দিয়ে মূ হলদিয়া পেট্রোকেমিকেলসে ডাউন স্ট্রিমে কত নিয়োগ হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** এটা আলাদা প্রশ্ন করলে জবাব দোব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুদীপবাবু বললেন আমাদে সরকার নাকি হলদিয়া পেট্রোকেমিকেলস নিয়ে হোক্স দিচ্ছেন, আপনি জানেন স্যার, প্রথমে কেন্দ্রীয় সরকার এবং আমাদের রাজ্য সরকার জয়েন্ট ভেঞ্চার হিসাবে হবার কথা ছিল, ওর বাধা দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে রিভাইজড এস্টিমেটসে কত খচর হবে, এটা অ্যাকচুয়াল নেগোসিয়েশন স্টেজ থেকে বাড়িয়ে কোন কাজ আপ স্ট্রিমে শুরু করতে পারা যাবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলী ঃ** এটা সংশোধিত প্রকল্প তিন হাজার কোটি টাকার চেয়ে কিছু বেশি লাগবে আগে প্রকল্প যা ছিল টাকার অবমূল্যায়ণের জন্য—সব দাম বেড়ে গেছে—সেজন্য ৩ হাজার কোটি টাকার চেয়ে বেশি লাগবে। সেখানে হলদিয়া পেট্রোকেমিকেলসে ডব্লিউ. ডি. সি টাটা ্রুপ তারা দেবেন। অন্য জায়গায় অর্থ গ্রহণ করার ইকুইটির প্রচেষ্টা চলছে। এটা ভাল হবে, প্রকল্পের সম্বন্ধে এই পর্যন্ত বলতে পারি।

### ভোটারদের পরিচয়পত্র

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (সংবিধান নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার ভোটারদের পরিচয়পত্র প্রদানের জন্য কোনও পদক্ষেপ নিয়েছে কি ; এবং

(খ) নিলে, এ ব্যাপারে আনুমানিক কত টাকা খরচ হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চলছে। বর্তমানে বিষয়টি আদালতের বিচারাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচ চলছে, সেটা কিসের ভিত্তিতে, কি পরিপ্রেক্ষিতে এই আলোচনা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারে সঙ্গে করছেন এবং কি কি শর্ত নির্বাচন কমিশন দিয়েছিলেন, যার ফলে আপনার দপ্তর কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করতে হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে স্বরাষ্ট্র মন্ত্রী মুখ্যমন্ত্রীদের একটা মিটিং ডেকেছিলেন এই পরিচয় পত্র সম্পর্কে। সেখানে আমার যতদূর মনে পড়ে আমি সহ সব মাননীয় মুখ্যমন্ত্রীই উপস্থিত ছিলেন। আমি বলেছিলাম নীতিগতভাবে আমরা এটাতে রাজি আছি, এটা করতে আমাদের সমর্থন আছে, কিন্তু দুটি বিষয় আছে, একটি হচ্ছে টাকা পয়সা, অনেক টাকার প্রয়োজন, সেই টাকা কে দেবে? কেন্দ্রীয় সরকার অংশগ্রহণ করবেন না? ইলেকশন কমিশন না' কি সারকুলারে বলেছেন কেন্দ্রীয় সরকারের ৫০ ভাগ দেওয়া উচিত এবং রাজ্য সরকারগুলির ৫০ ভাগ দেওয়া উচিত।

ইতিমধ্যে স্বরাষ্ট্র মন্ত্রীর পক্ষ থেকে আমাদের কাছে একটি চিঠি এসেছে বর্ডার অঞ্চলের জন্য, সিটিজেনশিপ কার্ডের ব্যাপারে, বিশেষ করে, যার সঙ্গে নির্বাচনের কোনও সম্পর্ক নেই। আমাদের বর্ডার অধ্যুষিত দশটি জেলা রয়েছে। এক বছর আগে এই ব্যাপারে আমরা রাজিও হয়েছিলাম, কারণ এর ৯০ ভাগ খরচ কেন্দ্রীয় সরকার দেবেন এবং ১০ ভাগ আমরা দেব। এটাও অ্যাজেন্ডার মধ্যে এসেছে। আমরা কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে, এটা কি মাল্টিপারপাস কার্ড হবে। উত্তরে উনি বলেছেন—'আগে আমরা বলেছিলাম সিটিজেনশিপ কার্ডের কথা, কিন্তু এখন ইলেকশন কমিশনার বলছেন ভোট দেবার জন্য কার্ডের কথা।' কাজেই এটা নিয়ে আমাদের আলোচনা করতে হবে, কারণ দু'তিনটি করে কার্ড জনসাধারণকে দেওয়া যাবে না যেখানে আমাদের ৪.৫ কোটি ভোটার রয়েছেন। তাছাড়া এরজন্য এক পয়সাও তারা বাজেটে রাখেননি। ইতিমধ্যে আমরা তাদের জানিয়েছি যে, বিষয়টা মামলাধীন। আমরা সেশনের বিরুদ্ধে মামলা করেছিলাম। সেশন বলেছিলেন যে, ১৯৯৫ সালের মধ্যে যদি পরিচয়-কার্ড ভোটারদের না দেওয়া হয়, কেউ যদি এক্ষেত্রে কাজ শুরু না করেন, কাজ শেষ না হয়, তাহলে নির্বাচন হবে না। এর বিরুদ্ধে আমরা হাইকোর্টে গেছি। আবার কিছুদিন আগে সেশন এখানে এসে তার পূর্বের কথার পুনরাবৃত্তি করেছেন, বলেছেন—'আগে যা বলেছিলাম সেটাই আছে।' তখন আমরা হাইকোর্টে সুয়ো-মোটো একটি মামলা করি এবং সেই মামলায় তাকে অ্যাপিয়ার হতে বলেন হাইকোর্ট। তখন তিনি সুপ্রিম কোর্টে যান। কিন্তু ওখানকার লইয়ার হাইকোর্টের জাজকে বলেন যে, ঐ সার্কুলারটা কিছু নয়, ওটা তার একটা মন্তব্য মাত্র, সাংবাদিকরা জিজ্ঞাসা করায় তিনি ওটা বলেছেন, কাজেই এর কোনও মূল্য নেই। সুপ্রিম কোর্ট তখন হাইকোর্টকে বলেছেন—'একটা বেঞ্চ গঠন করে ৪ সপ্তাহের মধ্যে যাতে মামলা নিষ্পত্তি হয় তার ব্যবস্থা করুন। ঐ মামলাটা হাইকোর্টে আছে। ইতিমধ্যে অন্যান্য রাজ্যের তিন-চারজন মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার কথা হয়েছে। তারাও মনে করেন যে, পদ্ধতিগত ভাবে গোলমাল থাকায় এটা করা যায় না। বিষয়টা যদিও বিচারাধীন রয়েছে তবুও অন্ধ্র প্রদেশের মুখ্যমন্ত্রীকে ফোন করেছিলাম। তিনি বলেছেন—'আপনি তো মামলা করেছেন, সেটা যদি পাঠিয়ে দেন তাহলে একসঙ্গে যাতে মামলা করতে পারি সেটা আমি দেখব।' কেন্দ্রীয় সরকার কি করছেন আমি জানি না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন যে, ভোটারদের পরিচয়পত্র দেবার বিষয়টা মামলাধীন, কিন্তু কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগ যে সিটিজেনশিপ কার্ড দিতে বলেছেন বিশেষ করে সীমান্তবর্তী এলাকায়, সেই কার্ড সম্পর্কে কি কোনওরকম কাজ শুরু করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ সিটিজেনশিপ কার্ডের কাজটা আরম্ভ করেছিলাম। ওরা বলেছিলেন— 'পরীক্ষামূলক ভাবে কাজটা শুরু করুন এবং সেটা কলকাতার একটি এবং মালদার একটি কনস্টিটিউয়েন্সি বেছে নিয়ে কাজটা শুরু করতে পারেন।'** আমরা গোলমালে পড়ে গেছি, তবে আমরা প্রস্তুত এটা করবার জন্য। আমরা মনে করি, কাজটা করলে কি হয় সেটা দেখতে এটা পরীক্ষামূলকভাবে আরম্ভ করা যায়। তবে কেন্দ্রীয় সরকার যতদিন পর্যন্ত পরিষ্কারভাবে বলছেন ততদিন পর্যন্ত আমরা কিছু করতে পারব না।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে রাজ্য এই ব্যাপারে করতে রাজি, এটা সঠিক কিছু উনি বলছেন না, উনি বলছেন যে কেন্দ্র যদি টাকা দেয় ইত্যাদি, এটা বিচারাধীন আছে। আমরা দেখেছি যে বিগতদিনে স্বাধীনতা সংগ্রামিদের ব্যাপারে কেন্দ্র পুরো টাকা দেবার পরে রাজ্যের কোনও আপত্তি ছিল না। অর্থাৎ কেন্দ্র যে ব্যাপারে পুরো টাকা দিচ্ছেন সেই ব্যাপারে কোনও আপত্তি থাকছে না। অথচ পরিচয় পত্র, এটা অত্যন্ত প্রয়োজনীয় বিশেষ করে পশ্চিম বাংলায় যেখানে দেখছি অনুপ্রবেশ ঘটছে, এই রকম একটা ভাইটাল প্রশ্নের ব্যাপারে কোনও মতামত দিতে পারছেন না। আমার যেটা প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে, রাজ্য যে মামলা করেছে, সেই মামলা কি পরিচয় পত্র যাতে না হয় তার জন্য কি মামলা করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মামলা রয়েছে। ইলেকশন করতে দেবে না, মামলা করব না? রাজ্য সভায় ইলেকশন কি করে হল, ভোটে রাজ্য সভায় ইলেকশন হয়েছে। আমাদের মামলা করে আদায় করতে হয়েছে। আপনি কি প্রশ্ন করছেন? গত বাই ইলেকশন সমস্ত বন্ধ করে রেখেছিল। আমরা মামলা করি, কোর্ট থেকে অর্ডার হয়েছিল যে ইলেকশন হবে। সমস্ত মুখ্যমন্ত্রীরা একমত হয়েছেন যে কেন্দ্র যদি টাকা দেয় তাহলে নীতিগতভাবে আমাদের কারও আপত্তি নেই। তবে এটা নিয়ে মামলা হয়েছে, জজদের কাছে বলেছি যে নীতিগতভাবে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু টাকার ব্যাপার আছে, পদ্ধতিগত ব্যাপার আছে, অনেক ব্যাপার আছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ মাননীয় মুখ্যমন্ত্রী** মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, আমাদের নাগরিকদের বহু ক্ষেত্রে বহু রকম পরিচয় পত্র আছে। আজকে এই নির্বাচন সংক্রান্ত পরিচয় পত্র তার সঙ্গে যুক্ত করলে এতে পারপাস অন্তত পক্ষে সার্ভ হবে, এই রকমভাবে নির্বাচন করা সম্পর্কে কোনও চিন্তা-ভাবনা রাজ্য সরকারকে কি তারা জানিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকার কিছু জানান নি, ইলেকশন কমিশনও জানান নি *যে দুটো কার্ড হবে, কি ৬টা কার্ড হবে,* বা তার ডুবলিকেট হবে কিনা। আমরা বলেছি যে *মামলা হয়েছে। কেন্দ্রীয় সরকার এটা চিন্তা-ভাবনা* করছেন যাতে করে সকলে এক সঙ্গে করা *যায় এবং তার ভিত্তিতে যা হচ্ছে* ভালই হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে দেরিতে হলেও তিনি উপলব্ধি করেছেন, নীতিগতভাবে মেনে নিয়েছেন, পরিচয় প্রদানের ব্যাপারে টেকনিক্যাল কিছু

অসুবিধা, টাকা-পয়সার ব্যাপারে অসুবিধার কথা বলেছেন এবং হাই কোর্টে গেছেন সেশানের বিরুদ্ধে মামলা করতে। আমার আপনার কাছে যেটা প্রশ্ন, পাশে অর্থমন্ত্রী মহাশয় বসে আছেন, এবারে বাজেটে পরিচয় পত্রের জন্য ১৮ কোটি না ৮ কোটি টাকা বরাদ্দ হয়েছে। এই টাকা যেটা বরাদ্দ করেছেন, সেটা কি পরিচয় পত্র প্রদানের জন্য ইউটিলাইজ করবেন, না হাই কোর্টের কেস যতদিন না ফয়সালা হচ্ছে ততদিন পেন্ডিং করে রাখবেন? কেস করার পরেও বাজেটে প্রভিশন রেখেছেন। কাজেই এই পরিচয় পত্রের জন্য যখন বাজেটে বরাদ্দ করেছেন তখন এই কাজ কি এগিয়ে যাবে, না বন্ধ হয়ে থাকবে, এটা আপনার কাছে জানতে চাইছি?

**শ্রী জ্যোতি বসু :** প্রথমত, দেরি করে করা হয়নি, আগেই করা হয়েছে প্রথমেই করেছি এবং কেন্দ্রীয় সরকারের যে মন্ত্রীরা, তারা নির্ভর করছে যে পশ্চিমবাংলা কি করছে, মামলায় কি হয়, তার উপরে। কাজেই দেরি করে করা হয়নি, আগেই করা হয়েছে। আমরাই নেতৃত্ব দিয়েছি, সকলেই আমাদের মতের সঙ্গে এক মত হয়েছে। দ্বিতীয় হচ্ছে, মামলা করার সময়ে আমরা জাজদের কাছে বলেছিলাম যে নীতিগতভাবে আমাদের আপত্তি নেই। সে জন্য বাজেটে আমরা সাধারণভাবে একটা টাকা বরাদ্দ করেছি এখন যা হবে সেটা দেখব। মামলা করা হয়েছে, শুধু টাকা-পয়সার ব্যাপার নয়, পদ্ধতিগত ব্যাপারও আছে, দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। একটা সার্কুলারও দিয়েছেন এখন ভোটের তালিকা কি করে করা হয়? লোক বাড়িতে বাড়িতে যায়, ভোটারদের নাম নেয়, তারপরে লিস্ট তৈরি করা হয়।

এটা আমরা সবাই জানি ফটোগ্রাফের ব্যাপার আছে। একটা জায়গা ঠিক করবে একটা এলাকার ৩টি কি ১টি কন্সটিটিউয়েন্সির লোকের ফটো তোলা হবে এবং সেখানে যদি ১০ পারসেন্ট লোক না আসে তাহলে সবাইকে বলবে বাড়ি চলে যাও, তোমরা ভোটার হতে পারবে না। এই সব ব্যাপার আছে, এই জন্য মামলা চলছে।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, we understand that the Government has accepted in principle the introduction of photo identity card to all the voters in this State. But there are some technical difficulties including availability of funds. Sir, my supplimentary to the Hon'ble Chief Minister is that what are the other constraints. Should funds be made available ? Will it be possible for the Government to issue photo identity card to all the voters in accordance with the instruction of the Election Commissioner i.e., by 31st December.

**Shri Jyoti Basu :** Apart from the difficulties of funding this kind of scheme, there are other difficulties which I have just now stated. Very practical difficulties are in your area in Kharagpur. We would not go to your house to take photo-graph. According to that person's circular which has come from the Election Commissioner, they will call you at some places and supposing 500 peoples are called—20 per cent don't appear, others will be asked to go home. Then there are other constituional objections which are also there and all that will be decided

by the Courts. And I hope that at this stage there should not be any conflict with the Central Government. I have asked the Prime Minister to take it up with the Election Commission so that all of us can function together because this is Parliamentary Democracy. We should act together on such matters. One man cannot be as powerful as that that he only decides. He goes on making statement that this has to be made and like that. Parliamentary democracy cannot be saved in India.

**শ্রীমতী মহারানী কোনার ঃ** এখন এই যে পরিচয় পত্র করা হবে বলা হচ্ছে, আমরা এই নিয়ে গ্রামের দিকে খুব বিপদের মধ্যে আছি। যদিও এই প্রশ্নটা এর সঙ্গে নয়, তবুও প্রশ্ন করছি, যখনই পরিচয় পত্র তৈরি করা হবে তখনই রেশন কার্ডের প্রশ্ন এসে যাচ্ছে। কিন্তু দিল্লির সরকার বলছে ১৯৮২ সালের পর যারা এসেছে তাদের রেশন কার্ড দেওয়া হবে না। ইতিমধ্যে তারা চলে এসেছে। সমস্যা হচ্ছে তাহলে এখন তাদের কিসের ভিত্তিতে পরিচয় পত্র দেওয়া হবে? তার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট কি ভাবছেন? আমরা এখানে কি প্রসেসে কাজটা করব? এটা নিয়ে আমরা খুব চিন্তার মধ্যে আছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন মুশকিল হচ্ছে ম্যাটারটা সাবজুডিস। কিন্তু এই যে সমস্যার কথা বলা হচ্ছে এটা ঠিকই সমস্যা। এই যে রেশন কার্ড, মাল্টি-পারপাস বলছে, দুটি কার্ডের কথা বলছি, আবার বলছে ডুবলিকেট থাকবে। তাহলে কি ক্ষেত মজুররা বাড়িতে হাঁড়ির মধ্যে কার্ড রেখে দেবে? এই সব নানা পদ্ধতির ব্যাপার আছে, আলোচনা হচ্ছে। এর বেশি কিছু এখানে বলা যাবে না। কোর্টে এই সব বলা হবে। তারপর সব নানা বাধা আছে। আমার যতদূর মনে পড়ছে সারকুলার আছে যারা ফটো তুলতে চায় না—ভারতবর্ষের যা সামাজিক অবস্থা অনেকে ফটো তুলতে চায় না—তাদের টিপ দিতে হবে। কোথায় গিয়ে টিপ দেবে, কার কাছে দেবে এই সব ব্যাপার আছে। তার ছাড়া যখন ইলেকশন হবে তখন সেখানে ফিঙ্গার এক্সপার্ট বসে থাকবে কিনা, এই সব ব্যাপার আছে।

কাজেই সেই টিপটা মিলছে কিনা, যিনি টিপ দিচ্ছেন, তিনি তো ঘোমটাটা খুলবেন না. এই সবই আলোচনা হচ্ছে। কোর্টে বিষয়টি আছে, দেখা যাক কি হয়।

[11-30 — 11-40 a.m.]

**Shri Sougata Roy :** As before I again want to thank the Chief Minister for accepting in principle the need for introducing photo identity cards for voters. He has possibly correctly mentioned that the only constraint in issuing photo identity cards are a) financial and b) procedural. He mentioned the problem of taking photographs and ration cards etc. But we have noticed that two states in which elections are due by this year have already decided to issue photo identity cards and started the process for it without waiting for funds from the Centre. One is Maharashtra and another is Karnataka. May I know from the Hon'ble Chief Minister that there is a lot of confusion on how much money is needed for issuing photo identity cards to nearly three crores of voters—what is the amount of money required and whether the State

is at all prepared to spend any money for this ? and what is its expectation from the centre so that cards may be issued.

**Shri Jyoti Basu :** I said right at the beginning that we are expecting sharing of 90:10 i.e. 90% by the centre and 10% by us. As far as Maharashtra is concerned I don't know exactly what decision they have taken but the finance minister of Maharashtra was representing Maharashtra Government in the Chief Ministers' meeting in Delhi and he agreed with me that it should be 90:10. But if they have proceed possibly they have money. But we have not advertised here because it is a sub-judice case and the preliminary enquiries which we have made show that it will cost about 80 crores for laminated cards and for duplicate double the amount. This is the rate that we have got from some people but we have not yet advertised to find out the cost. I saw in the paper that some company is saying that they can do it at a lower cost.

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, ১৯৫২ সাল থেকে ভারতবর্ষে নির্বাচন হচ্ছে এবং সেশন-এর আগে অনেক নির্বাচন কমিশনারকে আমরা দেখেছি। নির্বাচন পরিচালিত হয় কেন্দ্রীয় সরকারের কোষাগার থেকে। ফটো আইনেডন্টিটির ব্যাপারে আমার জিজ্ঞাস্য হচ্ছে, কেন্দ্রীয় সরকার সাংবিধানিক ক্ষমতা দিয়ে যে নির্বাচন কমিশনকে তাদের কাজকর্ম পরিচালনার দায়িত্ব ন্যস্ত করেছেন, সেখানে কেন্দ্রীয় সরকার বা নির্বাচন কমিশন নিজে উদ্যোগ নিয়ে রাজ্য সরকারগুলোকে ফটো আইডেন্টিটির ব্যয়-ভার না চাপিয়ে, তারা নিজেরাই ভারতবর্ষের সমস্ত ভোটারদের আইডেন্টিটি কার্ডের ব্যবস্থা করে নির্বাচন পরিচালনা করছেন না কেন? এ সম্পর্কে রাজ্য সরকার যা বলছেন, কোনও নতুন চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এর সমস্তটা আমরা বলিনি। আমরা মনে করি যে শতকরা দশ ভাগ—নর্থ ইস্ট-এর ছোট ছোট যে স্টেটগুলো আছে, তাদের কথা আলাদা, কিন্তু অন্য স্টেটগুলো বহন করতে পারে। তার কি প্রতিক্রিয়া, কি বলতে চাইছেন কেন্দ্র, একটি কথাও আমরা শুনিনি।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কি—মুখ্য নির্বাচন কমিশনার কাগজে বিবৃতি দিয়েছেন যে এই পরিচয় পত্রের জন্য যে খরচ হবে, এই খরচ যদি রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকার বহন না করেন, তাহলে তারা চাঁদা তুলে তা বহন করবেন—এ সম্পর্কে নির্দিষ্টভাবে আপনার কাছে কোনও ইনফর্মেশন আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** সংবাদপত্রে আপনিও যেমন দেখেন আমিও দেখি, এটা এক্সাক্ট ঘটনা, কত এর আর জবাব দেব, এর কোনও জবাব হয় না।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আইডেন্টিডি কার্ড দেওয়ার ক্ষেত্রে ভারতবাসী হিসাবে চিহ্নিত করার জন্য যে ফটো এবং আইডেনটিডি দেওয়া

হচ্ছে সেক্ষেত্রে যদি অযোগ্য প্রমাণিত হয় সেই মানুষ কি এখানে থাকতে পারেন সেটা জানাবেন কি?

মিঃ স্পিকার ঃ এটা তো অন্য ইস্যু

শ্রী জ্যোতি বসু ঃ মামলা তো হচ্ছে, সুপ্রিম কোর্ট হাইকোর্টে মামলা হচ্ছে, সুতরাং এর জবাব কি দেব?

**Mr. Speaker :** Mr. Chief Minister, you must be remembering—some years past, I was a very young man then—57 years old—one bye-election was held to the Lok Sabha where the voters had to have their identity cards. That time, we were working to get the voters enrolled. In that case, the photographers even went to each voter's house and the voters had a number of photographs with them with a view to getting their names enrolled, and that was done in a very big scale. But after that election, the government decided not to do this thing because of the huge cost involved and that was not a feasible project. Though the Left Party won that seat. I think Shri Indrajit Gupta was the candidate in that election. After that still he was reminded.

**Shri Jyoti Basu :** I know that but whether it is known to Mr Seshan, I cannot say. But Dr. B. C. Roy once did the right thing. That I remember. But there was not any objection also for the 'Pardanasin' and for all that kind of things. It was tried. But later on this could not be continued because it was not possible, it was not feasible and ultimately it was withdrawn.

## Eveteasing & Dowry Deaths

*347 (Admitted question No. *297) **Shri Sobhan Deb Chattopadhyay** and **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Hone (Police) Department be pleased to state—

the number of recorded cases of eveteasing and dowry deaths in West Bengal from 1987 to 1992 ?

**Shri Jyoti Basu :**

| | | |
|---|---|---|
| Eveteasing | ... | 894 |
| Dowry Deaths | ... | 1404 |

শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, ইভটিজিং ৮৯৪টি এবং ডাওয়ারি ডেথ ১,৪০৪টি এক্ষেত্রে আমার প্রশ্ন ২টি, একটি হচ্ছে এই ইভটিজিং বন্ধ করার জন্য সরকারি বা পুলিশি বা প্রশাসনিক দিক থেকে কি ব্যবস্থা নিয়েছেন এবং এই ডাওয়ারি ডেথ এই ব্যাপারে কতজনের শাস্তি হয়েছে?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** ইভটিজিংয়ের ব্যাপারে মামলা করা কঠিন। তার কোনও হিসাব নেই। ডাওয়ারি ডেথের ৮৯১ জনকে গ্রেপ্তার করা হয়েছিল। এই সময়ের মধ্যে এবং ঘটনার মধ্যে ১৭৭টি কেসের চার্জশিট দেওয়া হয়েছিল। মামলা চলছে এবং এর জন্য বিশেষ সেল তৈরি করা হয়েছে। এরজন্য কমিটি করা হয়েছে যাতে কত মানুষের অ্যাওয়ারনেস বাড়ানো যায় এবং এইসব বন্ধ করা যায়।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি বললেন যে ১৭৭টি কেসের চার্জশিট দেওয়া হয়েছে, কিন্তু যেখানে ১ হাজার ৪০৪টি ডাওয়ারি ডেথের কেস সেখানে ১৯৮৭ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত কোনও শাস্তির ব্যবস্থা করা যায় নি, সেক্ষেত্রে প্রশাসনিক অযোগ্যতা প্রমাণিক হচ্ছে না কি? যেখানে একটি কেসেও শাস্তি হয়নি অথচ ১ হাজার ৪০৪টি ডাওয়ারি ডেথ।

**শ্রী জ্যোতি বসু ঃ** মামলা চলছে বলেই শাস্তি হয়নি, আর অনেকগুলোর তদন্ত চলছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী সম্প্রতি লক্ষ্য করছি যে বেশ কিছু স্টার টিভি, ইলেকট্রনিক মিডিয়া এবং ন্যাশনাল নেট ওয়ার্ক যুব সমাজকে সর্বনাশ করার জন্য এই ধরনের বিশেষ কিছু ছায়া চিত্র প্রোগ্রাম করছেন। এবং কি করে যুব সমাজকে বিভিন্নভাবে ওস্কাচ্ছে এই সমস্ত অপারধের দিকে সে ব্যাপারে রাজ্য সরকার কতটা অবহিত আছেন জানাবেন কি? অর্থাৎ আমার প্রশ্ন হ'ল, এই সমস্ত ঘটনা নিবারণের জন্য কেন্দ্রীয় সরকারের সাথে বিশেষ করে নেট ওয়ার্ক যারা কন্ট্রোল করেন এবং স্টার টি. ভি.-ওয়ালাদের যারা, যারা এখানে অবাধে আহ্বান করা হচ্ছে তাদের সঙ্গে কথা বলার জন্য রাজ্য সরকারের কোনও উদ্যোগ আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্টার টি. ভি.-কে কেন্দ্রীয় সরকার বন্ধ করতে পারবেন কিনা বা এর কোনও আইন-কানুন আছে কিনা আমি জানি না। এসব অনেক আন্তর্জাতিক ব্যাপার-ট্যাপার আছে। স্টার টি. ভি. বা আমাদের টি. ভি. দেখার সুযোগ আমার হয় না। তবে আমি সংবাদপত্রে দেখেছি এবং আলোচনায় শুনেছি যে এগুলি দেখানোয় খুব খারাপ প্রভাব পড়ছে আমাদের দেশে। এটা নিয়ে একবার কেন্দ্রীয় মন্ত্রীর সাথে আমি একটুখানি আলোচনা করেছিলাম। উনি তো আবার বেশিদিন মন্ত্রী হননি। উনি বলেছেন, আমি দেখছি। উপদেষ্টা কমিটি-টমিটি করছেন। এখানে কমিটির মধ্যে আমাদের লোকজন রাখা হবে বলেছেন যাতে এইসব বিষয় আলোচনা হয় যে যা দেখানো হয় তা উচিত কি উচিত নয়। এর চেয়ে বেশি এখন আমি বলতে পারব না।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৭ থেকে ১৯৯২ সালের যে হিসাব দিলেন সেটার ইয়ার ওয়াইজ ব্রেক আপ অর্থাৎ জেলাওয়ারি কোনও বছর কত হয়েছে সেটা জানাবেন কি? আর ডাউরি ডেথের ব্যাপারে বললেন যে ১ হাজার ৪০৪টি কেস হয়েছে এবং তারমধ্যে ৮৯১ জন অ্যারেস্টেড হয়েছেন। আদালতের ব্যাপার আছে, শাস্তি না হতে পারে কিন্তু অ্যারেস্ট করতে বাধা কোথায়? এতে কি পুলিশের নিষ্ক্রিয়তা প্রমাণ হয় না?

**শ্রী জ্যোতি বসু ঃ** জেলাওয়ারি পরিসংখ্যান আমার কাছে নেই, পরে জানাতে পারি। আর অ্যারেস্ট তো হয়েছে। কত হয়েছে তা আমি বলেছি 984 persons have been arrested for eve-teasing and 891 persons for dowry death.

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে আমাদের রাজ্যে ডাউরি ডেথ বা ডাউরির অত্যাচার বন্ধ করার জন্য প্রশাসনিক এবং সামাজিক উদ্যোগ নেওয়া হয়েছে। এবারের কেন্দ্রীয় বাজেটে উপহার সামগ্রীর উপর ট্যাক্স ছাড় দেওয়া হয়েছে বা ফ্রি করে দেওয়া হয়েছে। আমাদের আশঙ্কা এতে ডাউরি নেবার প্রবণতা বাড়বে। এ ব্যাপারে আমাদের দৃষ্টিভঙ্গি কি তা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি স্টাডি করি নি, আমি বলতে পারব না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা প্রশ্নের উত্তর থেকে জানতে পারলাম যে টোট্যাল ডাউরি ডেথের ৫০ পারসেন্ট অ্যারেস্টেড হয়েছে। এখানে সরকারি ব্যাপার যেটা দেখছি সেটা হচ্ছে, বলা হয় মজুতদার হাজার হাজার গ্রেপ্তার হবে কিন্তু কোনও ইমপ্রিজিনমেন্ট হয় না। অনুরূপভাবে এখানেও দেখছি যে এতগুলি চার্জশিট দেওয়া হয়েছে কিন্তু ইমপ্রিজিনমেন্ট বা কনভিকশন নিল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে সরাসরি আমার প্রশ্ন, সামাজিক দিক থেকে যারা ভয়ঙ্কর অপরাধজনিত ঘটনা ঘটাচ্ছে এবং যেখানে এতগুলি চার্জসিট হয়েছে সেখানে এই কেসগুলির দ্রুত নিষ্পত্তির জন্য কোনও স্পেশাল কোর্ট অ্যাপয়েন্ট করার প্রয়োজন আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার মনে হয় না বিশেষ আদালত করে লাভ আছে। যদিও ফ্যামিলি আদালত আলিপুরে আমরা করবার চেষ্টা করেছি কিন্তু এতে কিছু হবে না। আমার কথা হচ্ছে—মাননীয় একজন সদস্য প্রশ্ন করার পর আমার মনে পড়ছে যে সাম্প্রতিককালে পুলিশের সঙ্গে আমি মিটিং করেছিলাম এবং তারমধ্যে একটা কথা আমি বলেছিলাম যে এই যে সব গ্রেপ্তার হয়, এইসব জঘন্য অপরাধ করে, ডাউরির ব্যাপার ইত্যাদিতে, এগুলির মামলার তদন্ত ঠিক সময়মতো হয় কিনা। আর হলের চার্জশিট দিতে দেরি হয়। তাছাড়া সঠিকভাবে রেকর্ড আছে কি না সেটা দেখতে হয়। জেলায় জেলায় যদি রেকর্ড না থাকে তদন্ত যদি জেলায় জেলায় না হয় তাহলে সেই মামলাগুলো ঠিকভাবে হয় না। সেইজন্য আমি বলছি দু-মাস অন্তর অন্তর এইগুলো খোঁজ খবর নিতে হবে। আমার ধারণা যদিও আনুষ্ঠানিকভাবে এইসব ব্যবস্থা আছে, তবু খবরা-খবর ঠিকভাবে রাখা হচ্ছে কী না সেটা দেখতে হবে। আমার নিজের মনে হয়েছে দু-মাস অন্তর অন্তর সমস্ত জেলায় কলকাতা সহ খবর নেবেন যে মামলাগুলোর কী হলো, ধরা যা পড়ছে এবং যাদের ধরতে পারা যায়নি সেইগুলো আলাদা ব্যাপার, কিন্তু যেগুলো ধরা হলো, চার্জশিট হলো, কেসগুলো পার্শুড হচ্ছে কিনা, মামলাগুলোর কী হলো সেটা দেখতে হবে। এর মধ্যে দেরি কিছুটা হচ্ছে চার্জ শিট যা হচ্ছে সেইগুলো পারশুড হচ্ছে কি না, কারণ আমার মনে হয় মামলাগুলো যা দেখি সেইগুলো অর্ডিনারি মামলার মত হয়ে যাচ্ছে।

**শ্রী মিনতি ঘোষ ঃ** স্যার আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাইছি, ৮৭ সাল থেকে ৯২ সাল পর্যন্ত ডাউরি ডেথের পরিসংখ্যান দেখলাম

১৪০৪ জন সেই কেসে মারা গেছে। আমার প্রশ্ন হচ্ছে মুখ্যমন্ত্রী তিনি বলেছেন ৮৯১টি কেস ধরা পড়েছে। ১১৭টি কেসে চার্জ শিট হয়েছে। কিন্তু স্বরাষ্ট্র মন্ত্রী আমাকে দয়া করে কি বলবেন যেখানে ডাউরি ডেথগুলো হচ্ছে, সেখানে আসামি ধরবার ক্ষেত্রে পুলিশ যখন কোন ভূমিকা গ্রহণ করে তখন সেখানে কংগ্রেস আই-এর নেতারা মদতপুষ্ট নেতারা সেল্টার দিচ্ছে কি না?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন এখানে ওঠে না।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, we have been informed that 1,404 dowry deaths have been recorded between 1987 and 1992. Of these deaths in the case of 177 cases chargesheet have been submitted. I would like to know from Hon'ble Chief Minister the number of cases which have ended in final report and the resons thereon.

**Shri Jyoti Basu :** I don't have any final Report.

### জওহর রোজগার যোজনা প্রকল্পে কেন্দ্রীয় অর্থ

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭) **শ্রী দেব প্রসাদ সরকার ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে (১৯৯৩-৯৪) জওহর রোজগার যোজনা প্রকল্পে এ-রাজ্যের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত এবং কি পরিমাণ অর্থ এ-পর্যন্ত পাওয়া গিয়েছে ; এবং

(খ) একই সময়ে ঐ প্রকল্পে রাজ্য সরকারের দেয় অর্থের পরিমাণ কত এবং কি পরিমাণ অর্থ বণ্টন করা হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) চলতি আর্থিক বছরে (১৯৯৩-৯৪) জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকার থেকে প্রাপ্য বরাদ্দের (এলোকেশন) পরিমাণ ২২০.৬৪ কোটি টাকা এবং এই বছরে ডিসেম্বর মাস পর্যন্ত মোট ১৪৩.৮৭ কোটি টাকা পাওয়া গেছে।

(খ) রাজ্য সরকারের দেয় অর্থের পরিমাণ ৫৫.১৬ কোটি টাকা। ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৩৫.৯৭ কোটি টাকা রাজ্য তহবিল থেকে কেন্দ্রীয় সরকারের ১৯৯৩-৯৪ সালের এই প্রকল্পে দেয় টাকার ম্যাচিং শেয়ার হিসাবে দেওয়া হয়েছে।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, যে এই জওহর রোজগার যোজনায় চলতি আর্থিক বছরে আপনার শ্রম দিবস সৃষ্টির লক্ষ্যমাত্রা কত ছিল এবং কত শ্রম দিবস সৃষ্টি হয়েছে এবং লক্ষ্যমাত্রা অনুযায়ী তার থেকে যদি শ্রম দিবস সৃষ্টি কম হয়ে থাকে তাহলে তার কারণ কী জানাবেন কি?

[11-50 — 12-00 Noon.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** জওহর রোজগার যোজনায় ১৯৯৩-৯৪ সালে শ্রম দিবস সৃষ্টির লক্ষ্য-মাত্রা ছিল ৫৬৩.৮১ লক্ষ ; জানুয়ারি মাস পর্যন্ত ২৯২.৫১ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। লক্ষ্যমাত্রা অর্জিত হবে কিনা সেটা ৩১শে মার্চ, ১৯৯৪ পর্যন্ত রিপোর্ট পেলে বলতে পারব।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** জানুয়ারি মাস পর্যন্ত, ১০ মাসে লক্ষ্যমাত্রার অর্ধেক অর্জিত হয়েছে, বাকি অর্ধেক নিশ্চয়ই ২ মাসের মধ্যে হবে না। এই না হবার কারণটা কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** সাধারণ হিসাব মত ১০ মাসের কাজ নিশ্চয়ই দু'মাসে হয়না কিন্তু চাষের কাজের ক্ষেত্রে যখন মাঠে জল থাকে তখন কোন কাজই হয়না, কোন রকম শ্রম দিবস সৃষ্টি হয়না। কাজের সময়ে—ওয়ার্কিং সিজ্‌নে অবশ্যই ১০ মাসের কাজ ২ মাসে হতে পারে।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** জওহর রোজগার যোজনার গাইড লাইনটা কি? গাইড লাইন অনুযায়ি টাকা খরচ হচ্ছে কিনা? আমি যেটা জানি সেটা যদি ঠিক না হয় মাননীয় মন্ত্রী মহাশয় অবশ্যই বলবেন—কর্ম-সংস্থান, গ্রামীণ অর্থনীতির পরিকাঠামো তৈরি এবং সম্পদ সৃষ্টি করাই হচ্ছে জওহর রোজগরা যোজনার উদ্দেশ্য। সেই উদ্দেশ্য নিয়ে ৬০ ঃ ৪০ অনুপাতে শেয়ার যা নির্দিষ্ট আছে অনেক ক্ষেত্রেই দেওয়া হচ্ছে না, ৬০%-টা ডাইভারসিফিকেশন হচ্ছে এটা কি সত্য?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বিস্তারিতভাবে গাইড লাইন এখানে বলা মুশকিল। এ বিষয়ে একটা বড় বই আছে, বইটা মাননীয় সদস্য পড়ে দেখে নিতে পারেন। তবে ৬০ ঃ ৪০ এখানে সঠিকভাবেই রক্ষিত হয়েছে। কয়েকটা স্কিমের ক্ষেত্রে ৮০% মেটিরিয়াল কস্ট পড়ে যেতে পারে, সেটা এ্যাডমিসেবল, সেটা করা যায়। এমন কি অনেক ক্ষেত্রে ১০০% মেটিরিয়াল কস্ট পড়তে পারে। কিন্তু সবটা মিলিয়ে ৬০ ঃ ৪০ রক্ষিত হচ্ছে কিনা, এটাই মূল প্রশ্ন। আমাদের এখানে তা হচ্ছে, বছরের পর বছর হচ্ছে এবং আমাদের এখানে প্রায়ই ৬০%-এর কিছু বেশিই শ্রম দিবস সৃষ্টির জন্য খরচ হয়। আর মাননীয় সদস্য যদি বিশেষ কোন স্কিমের কথা বলেন তাহলে তা আলাদা কথা। আমাদের এখানে এ-বিষয়ে যে কাজ হয়েছে বা হচ্ছে তা গাইড লাইনের সঙ্গে সম্পূর্ণ সঙ্গতিপূর্ণ। আমাদের অবস্থা সারা দেশের অন্যান্য রাজ্যের অবস্থার চেয়ে এক্ষেত্রে অনেক ভাল। স্থায়ি সম্পদ সৃষ্টি এবং অন্যান্য বিষয়ের যে মূল্যায়ন হয়েছে তা এটাই প্রমাণ করছে।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** এখানে চলতি আর্থিক বছরে যে টাকা বরাদ্দ সেটার পরিমাণ হচ্ছে ২২০.৬৪ কোটি টাকা আর রাজ্যের হচ্ছে ৫৫.১৬ কোটি টাকা অর্থাৎ ২৭৫.৮০ কোটি টাকা যেখানে পাওয়ার কথা, সেখানে আপনি যে হিসাব দিলেন তাতে দেখছি ১৭১ কোটি ৮৪ লক্ষ টাকা আপ-টু ডিসেম্বর। আপনার বাজেট স্পিচে দেখছি, সেটা আপ-টু ফেব্রুয়ারি হচ্ছে ১৮১ কোটি ৭৫ লক্ষ টাকা। আমার জিজ্ঞাস্য, যেখানে ২৭৫ কোটি ৮০ লক্ষ টাকা পাওয়ার কথা রাজ্য এবং কেন্দ্র মিলে, সেখানে এত কম টাকা পাওয়ার কারণ কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আপনি অনেকটা পিছিয়ে আছেন। আপনি ফেব্রুয়ারি মাসের হিসাব দিলেন। কিন্তু আমি ৩১ মার্চের হিসাবটা বলছি, ২৭৫ কোটি ৮০ লক্ষ টাকার জায়গায় এটা এখন ৩০১ কোটি ৬৮ লক্ষ টাকায় পৌঁচেছে। অর্থাৎ যা এ্যালোকেশন ছিল তার চেয়ে বেশি হয়েছে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** জওহর রোজগার যোজনা প্রকল্পের মূল উদ্দেশ্য হচ্ছে কর্মসংস্থান এবং গ্রামীন সম্পদ তৈরি করা। কর্মসংস্থান চূড়ান্তকরণের জন্য গ্রামীন যারা ক্ষেত-মজুর এবং ভূমিহীন মানুষ আছেন তাদের তালিকা তৈরি করে তাদের জন্য নির্দিষ্ট পরিচয়পত্র প্রদানের ব্যাপারে কোন পদক্ষেপ গ্রহণ করবেন কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাতে পারি, জওহর রোজগার যোজনা ছাড়াও আরও একটি প্রকল্প এ বছর চালু হয়েছে, ঐ একইরকম মোটামুটি, ৮০।২০ কেন্দ্র এবং রাজ্যের অনুপাত এবং এটার ভিত্তিতে সম্পদ সংগ্রহ করা। সেটা হচ্ছে, এমপ্লয়মেন্ট এ্যসিওরেন্স স্কিম। সেখানে কেন্দ্রীয় সরকার যেটা বলেছেন, যারা যারা কাজ চান তাদের দরখাস্ত করতে হবে। সেখানে কেবলমাত্র ক্ষেত-মজুর, কৃষি শ্রমিক তাদের আলাদা তালিকার কথা বলেন নি। আমরা বলেছি,—কৃষি শ্রমিক ইত্যাদি খাদ্যের অনুদানের জন্য একটা তালিকা পঞ্চায়েত তৈরি করেন চাল কম দামে দেওয়ার জন্য অভাবের মরসুমে—সেই তালিকার উপর ভিত্তি করে করতে বলেছি এবং সেই অনুযায়ি পরিচয়-পত্র দিতে বলেছি। এছাড়া এর বাইরে যদি কেউ দরখাস্ত করেন সেই দরখাস্ত তাকে দিতে হবে। আমরা সেটা করবো এবং করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** জওহর রোজগার বা বিভিন্ন খাতে যে টাকা আপনি সেন্ট্রাল থেকে পান, সেই টাকা কি সমস্ত ভারতবর্ষের পপুলেশন ভিত্তিতে স্টেটকে দেয়, না, যে স্টেট থেকে যে রকম ধরনের রেভেনিউ আদায় হয় তার ভিত্তিতে টাকা দেওয়া হয়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** কোনটাই নয়। আমি ভেবেছিলাম মাননীয় সদস্য এই ব্যাপারে অবহিত আছেন। দেশের মোট দারিদ্রসীমা রেখার নিচে যত পরিবারের সংখ্যা আছে তার সঙ্গে রাজ্যের দারিদ্র্যসীমা রেখার নিচে যতগুলি পরিবার আছে তার যে অনুপাত সেই অনুপাতের উপর ভিত্তি করে এটা হয়।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** সার্ভেটা কে করেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এন. এস. এস. ও এঁরা সমীক্ষা করে যে রিপোর্ট দিয়েছেন তার ভিত্তিতে আমি বললাম।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ থেকে প্রায় ৬ হাজার কোটি টাকা রাজস্ব নিয়ে যান, সেখানে কংগ্রেস পক্ষ থেকে বলা হয়ে থাকে যে, জওহর রোজগার যোজনার টাকা মানে আমাদের টাকা, আমার প্রশ্ন হচ্ছে এই জওহর রোজগার যোজনার টাকা কেন্দ্রীয় সরকার দেন গত জুলাই মাসে উত্তর এবং দক্ষিণ বঙ্গের বিভিন্ন জেলাগুলিতে যখন বন্যা হয়েছিল কেন্দ্রীয় সমীক্ষক দল ঘুরে যান এবং টাকা দেবার

কথা বলেন, কিন্তু টাকা দেন নি পশ্চিমবঙ্গের এই বন্যার পার্মানেন্ট রেসটোরেসনের জন্য এবং অন্য যে সমস্ত ব্যবস্থা যেমন রাস্তাঘাট, মাঠ, স্কুল বাড়ি যেগুলি ভেঙে গেছে সেগুলির জন্য জওহর রোজগারের মাধ্যমে কত টাকা পেয়েছেন, এবং জহওর রোজগার যোজনায় পার্মানেন্ট রেসটোরেসনে কোন কোন জেলায় কোন কোন খাতে কত টাকা পেয়েছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা ঠিকই বলেছেন, জওহর রোজগার যোজনায় বন্যা প্লাবিত জেলাগুলির জন্য যে অতিরিক্ত টাকা পাবার কথা ছিল তা এখনও পাইনি। আমাদের যা বরাদ্দ তাতেই আমরা বলছি যে এই কাজ অগ্রাধিকার ভিত্তিতে গ্রহণ করা হবে।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন দু-মাসে অনেকটা কাজ করতে পারবেন, আমি আপনার সঙ্গে একমত, কিন্তু শ্যামপুর এক নম্বর পঞ্চায়েত সমিতির কথা বলছি, জওহর রোজগার যোজনার সেকেণ্ড ইনস্টলমেন্টের টাকা ২৪শে মার্চ রিলিজ করেছে, থার্ড ইনস্টলমেন্টের টাকা পঞ্চায়েত সমিতির কাছে থাকা সত্ত্বেও কোন দরকারে পঞ্চায়েত টাকা দিচ্ছে না, কারণ স্বরূপ দেখাচ্ছেন যে সাক্ষরতার কাজ যেহেতু পিছিয়ে আছে, অতএব জওহর রোজগার যোজনার টাকা দেওয়া যাবে না। গভর্ণমেন্টের এইরকম কি কোন সার্কুলার দেওয়া আছে যে মার্চ মাসের মধ্যে টাকা খরচ করা যাবে না।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** থার্ড ইনস্টলমেন্টের টাকা আমরাই এখন পাইনি, ওঁরা কি করে দেবেন, আর ঐ যে সার্কুলারের কথা বলছেন, ওসব কিছু দেওয়া হয়নি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—জওহর রোজগার যোজনার টাকা দিয়ে গ্রামোন্নয়ন, গ্রামের সম্পদ সৃষ্টি করার জন্য অ্যালোকেশন আছে, এই টাকা দিয়ে আপনার ডিপার্টমেন্টের যেমন পি. ডবলিউ. ডি. রোডস যে সমস্ত রাস্তাঘাট খারাপ হয়ে যায় ডিপার্টমেন্ট থেকে অ্যালোকেসন বাদ দিয়ে জওহর রোজগার যোজনার টাকা সেখানে খরচ করার স্কোপ আছে কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি মাননীয় সদস্যদের সঙ্গে একমত রাস্তাঘাট পি. ডবলিউ. ডি হোক আর যাই হোক, গ্রামীণ সম্পদের মধ্যে যা পড়ে তাতে খরচ করার যথেষ্ট স্কোপ আছে এবং আমরা তা করছি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### হাতি আসা ঠেকাতে প্রতিরোধ

*৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০) **শ্রী অমিয় পাত্র ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিহারের দলমা পাহাড় থেকে আসা হাতি প্রতিরোধের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না এবং থাকলে তা কি ;

(খ) ১৯৯৩-৯৪ সালে জানুয়ারি পর্যন্ত হাতি আসা প্রতিরোধের জন্য খরচের পরিমাণ কত ; এবং

(গ) ঐ সময়ে হাতির দ্বারা ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(১) হাতির দলকে জঙ্গল সীমান্নার মধ্যে রাখার জন্য বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর জেলায় প্রায় ৪০০ বর্গ-কিলোমিটার বনভূমি চিহ্নিত করা হয়েছে। এই বনাঞ্চলে হাতির জন্য খাদ্য, লবণ ও জলধারের ব্যবস্থা করা হয়েছে।

(২) এই বনাঞ্চল থেকে হাতি যাতে বাইরে যেতে না পারে সে জন্য বিদ্যুৎবাহী তার দিয়ে এই বনাঞ্চল ঘিরে দেওয়ার কাজ শুরু হয়েছে এখন পর্যন্ত মোট ৯৫.২ কি. মি. সম্পূর্ণ হয়েছে।

(খ) খরচের পরিমাণ ১৫.৩৭ লক্ষ।

(গ) ১৯৯৩-৯৪ সালে ১৫ই জানুয়ারি পর্যন্ত দক্ষিণবঙ্গে হাতির আক্রমণে ১৬জন নিহত ও ৫ জন আহত হয়েছে। ক্ষতিগ্রস্ত চাষীদের আবেদনের উপর পঞ্চায়েত ও বন ও ভূমিসংস্কার সমিতির সাহায্যে শস্য ক্ষতির পরিমাণ নির্ধারণের কাজ চলছে।

## দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে অর্থ বরাদ্দ

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পার্বত্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৮৮-৮৯ সাল থেকে ১৯৯২-৯৩ সাল পর্যন্ত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে রাজ্য সরকার কর্তৃক মোট প্রদত্ত অর্থের পরিমাণ কত?

**পার্বত্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৩৯ কোটি ৪৭ লক্ষ ৪ হাজার টাকা।

## পঞ্চায়েত সমিতিকে অর্থ বরাদ্দ

*৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১০০০) **শ্রী অতীশচন্দ্র সিন্হ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গত ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে জওহর রোজগার যোজনা খাত বাদে অন্যান্য খাতে—

(১) কান্দী পঞ্চায়েত সমিতি,

(২) নবগ্রাম পঞ্চায়েত সমিতি,

(৩) ডোমকল পঞ্চায়েত সমিতি, ও

(৪) সূতি ১নং পঞ্চায়েত সমিতিকে বরাদ্দ করা টাকার পরিমাণ কত (আলাদাভাবে)?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গত ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে জহর রোজগার যোজনা খাত বাদে অন্যান্য পরিকল্পনা খাতে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত কান্দী, নবগ্রাম, ডোমকল ও সূতি-১, এই চারটি পঞ্চায়েত সমিতিকে বরাদ্দ করা টাকার পরিমাণ নিম্নরূপ ঃ—

| পঞ্চায়েত সমিতির নাম | বরাদ্দকৃত টাকার পরিমাণ (লক্ষ) | |
|---|---|---|
| | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ |
| (১) কান্দী পঞ্চায়েত সমিতি | ৪.৭৬ | ১.২৬ |
| (২) নবগ্রাম পঞ্চায়েত সমিতি | ৫.২৯ | ৯.৮৫ |
| (৩) ডোমকল পঞ্চায়েত সমিতি | ৯.১৬ | ৭.৬৪ |
| (৪) সূতি-১ পঞ্চায়েত সমিতি | ২.৫৯ | ০.৯৮ |

## সরকারি আবাসনের রক্ষণাবেক্ষণ ও সংস্কার

*৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৪) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি আবাসনগুলি রক্ষণাবেক্ষণের ও সংস্কারের কোনও নির্দিষ্ট নিয়ম আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কি?

**অবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে কোনও নির্দিষ্ট নিয়ম নেই। তবে প্রয়োজন মতো বাড়ির রক্ষণাবেক্ষণ ও সংস্কার সব সময়ই কাম্য এবং এ বিষয়ে প্রয়োজন অনুযায়ী রক্ষণাবেক্ষণের কাজে নিযুক্ত কর্মচারিদের প্রতিবেদনের ভিত্তিতে যথাসম্ভব ব্যবস্থা হয়ে থাকে।

তবে, একথাও সত্য যে প্রয়োজনীয় অর্থের অভাবে আকাঙ্খিত সংস্কার ও রক্ষণাবেক্ষণ সরকারের পক্ষে সম্ভব হয়ে ওঠে না।

বস্তুত সরকারি আবাসনগুলিতে যতটা পরিমাণ ভাড়া আদায় হয় তা রক্ষণাবেক্ষণে ও সংস্কারের পক্ষে নিতান্তই অপ্রতুল। বিশেষত বিভিন্ন খাতে যেমন পৌরকর, কর্মচারিদের বর্ধিত বেতন ও ভাতা, বাড়ি তৈরির মাল মশলার অত্যাধিক মূল্যবৃদ্ধি প্রভৃতি কারণে একান্ত প্রয়োজনীয় সংস্কারটুকু করাও কষ্টসাধ্য হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## চাতরা নলবাহি জল-সরবরাহ প্রকল্প

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৯) **ডাঃ মোতাহার হোসেন ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বীরভূম জেলায় চাতরা নলবাহি পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ শুরু হয়েছে কি না ; এবং

(খ) হলে, কবে নাগাদ ঐ কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতায় বায়ুদূষণ সমীক্ষা**

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা শহরের বায়ুদূষণ সম্পর্কে কোনও সমীক্ষা হয়েছে কিনা ; এবং

(খ) হলে, তার ফলাফল কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কিছু কিছু জায়গায় দূষণের পরিমাণ নির্দিষ্ট মাত্রার তুলনায় বেশি আছে।

**আই. আর. ডি. পি.-র লক্ষ্যমাত্রা**

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০) **ডাঃ মানস ভুঁইয়া এবং শ্রী মানিক ভৌমিক ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ (ডিসেম্বর পর্যন্ত) আর্থিক বছরে রাজ্যে আই. আর. ডি. পি.-র সাহায্যে প্রাপকদের নির্ধারিত লক্ষ্যমাত্রা পরিমাণ কত ছিল (আলাদাভাবে) ; এবং

(খ) ঐ সময়ে লক্ষ্যমাত্রা পূরণের পরিমাণ কত (বছরওয়ারি হিসাব)?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| আর্থিক বছর | লক্ষ্য মাত্রার সংখ্যা |
|---|---|
| (ক) ১৯৯১-৯২ | ১,৮৫,৩৩২ |
| ১৯৯২-৯৩ | ১,৫৪,৪৫৭ |
| ১৯৯৩-৯৪ (ডিসেম্বর পর্যন্ত) | ১,৩৭,১২৭ |

| আর্থিক বছর | | লক্ষ্যমাত্রার পূরণের পরিমাণ সংখ্যা |
|---|---|---|
| (ক) | ১৯৯১-৯২ | ২,০১,৪৭৬ |
| | ১৯৯২-৯৩ | ১,৭১,৬৯৫ |
| | ১৯৯৩-৯৪ (ডিসেম্বর) | ১৬,১৪৯ |

## অনাবাসী ভারতীয় কর্তৃক শিল্পস্থাপন

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (ডিসেম্বর পর্যন্ত) কতজন অনাবাসী ভারতীয় এ রাজ্যে নতুন শিল্প স্থাপন করার উদ্যোগ গ্রহণ করেছেন ; এবং

(খ) কোনও অনাবাসী ভারতীয় ১৯৯৪-৯৫ আর্থিক বছরে রাজ্যে শিল্প স্থাপনের জন্য রাজ্য সরকারের কাছে প্রস্তাব দিয়েছেন কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (ডিসেম্বর পর্যন্ত) মোট ৮ (আট) জন অনাবাসী ভারতীয় এ রাজ্যে নতুন শিল্প স্থাপন করার প্রস্তাব দিয়েছেন।

(খ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরের জন্য এখনও প্রস্তাব পাওয়া যায় নি।

## ইন্দিরা আবাস যোজনায় অর্থ বরাদ্দ ও ব্যয়

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২) **শ্রী সুকুমার দাশ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৯২-৯৩ আর্থিক বছরে ইন্দিরা আবাস যোজনায় রাজ্যে বরাদ্দকৃত ও ব্যয় করা অর্থের পরিমাণ কত?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯২-৯৩ আর্থিক বছরে ইন্দিরা আবাসন যোজনায় রাজ্যে মোট বরাদ্দের পরিমাণ ১৭৫২.০৯ লক্ষ টাকা এবং মোট ব্যয়ের পরিমাণ ১৬৯৫.৪৮ লক্ষ টাকা।

## পুলিশ হেফাজতে কিশোরের মৃত্যু

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৯) **শ্রী সুভাষ বসু ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত ২৫।১২।৯৩ তারিখে নদীয়া জেলার রানাঘাটে নেতাজি নগর মার্কেটে সমাজবিরোধী কর্তৃক এক কিশোরকে মারধোর ও পরে কিশোরটির পুলিশ হেফাজতে মৃত্যু হওয়ার কোনও ঘটনা ঘটেছিল কি ; এবং

(খ) ঘটলে, এ-বিষয়ে সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এক যুবককে মারধরের ঘটনা ঘটেছিল।

আদালত থেকে জেল হাজতে নিয়ে যাওয়ার পথে আহত যুবকের মৃত্যু হয়।

(খ) এফ. আই. আর.-এ অভিযুক্ত তিন ব্যক্তিকেই গ্রেপ্তার করা হয় এবং তারা কোর্ট থেকে জামিন পায়।

### সাংসদ ও বিধায়কদের ফ্ল্যাট বণ্টন

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২০২) **শ্রী প্রবীর ব্যানার্জি :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য থেকে নির্বাচিত সাংসদ ও বিধায়কদের আবাসন পর্ষদের মাধ্যমে ন্যায্য মূল্যে ফ্ল্যাট দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকরি হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ডাইনি সন্দেহে হত্যা

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫২) **শ্রী নটবর বাগদি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৩-৯৪ সালে (ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত) রাজ্যে ডাইনি সন্দেহে কতগুলি হত্যার ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৪টি।

### Haldia Petro-chemicals

*361. (Admitted question No. *1750) **Shri Sadhan Pandey :** Will the Minister-in-charge of theCommerce and Industries Department be pleased to state—

(a) is it a fact that the Tata Tea has withdrawn from the joint sector project with WBIDC for the Petro-chemicals Project at Haldia ;. and

(b) if so, the reasons thereof ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) Yes.

(b) The withdrawal of Tata Tea Ltd. from the Project as co-promoter is purely an internal corporate decision of Tata Tea Ltd.

**বৃক্ষরোপণ ও বনসৃজন**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৬) **শ্রী আবুল বাসার ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩ সালে রাজ্যে বৃক্ষরোপণ ও বনসৃজনের কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছিল ;

(খ) কলকাতা মহানগরীকে উদ্যান-নগরী করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, তা কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরে ৩৮,২০০ হেক্টর বনভূমিতে বনসৃজন ও ৮০০ লক্ষ গাছের চারা জন সাধারণের মধ্যে বিতরণ করার কর্মসূচি গ্রহণ করা হয়েছিল।

(খ) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা বনবিভাগের নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**ধর্ষন ও খুন**

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৬) **ডাঃ তরুণ অধিকারি ও শ্রী সৌগত রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৯২-৯৩ সালে কলকাতা পুলিশের আওতাভুক্ত এলাকায় কতগুলি ধর্ষণ ও খুনের ঘটনা ঘটেছে (আলাদাভাবে)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | ১৯৯২ | ১৯৯৩ |
|---|---|---|
| ধর্ষন — | ৩৮ | ৩৩ |
| খুন — | ৮৩ | ৭০ |

### উপ-নির্বাচন

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯১) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কয়েকটি লোকসভা ও বিধানসভার শূন্য আসনে উপ-নির্বাচনের জন্য সরকারের পক্ষ থেকে নির্বাচন কমিশনের কাছে প্রস্তাব করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সর্বশেষ পরিস্থিতি কি?

**স্বরাষ্ট্র (নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। মুখ্য নির্বাচনী আধিকারিক প্রয়োজনীয় প্রস্তাব পাঠিয়েছেন।

(খ) নির্বাচন কমিশন এই উপনির্বাচনগুলি করার জন্য তারিখ ঘোষণা করেছেন।

### সীমান্ত এলাকায় আলু ও পেঁয়াজ আটক

*৩৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৮) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩ সালের জুলাই মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে নদীয়া জেলায় সীমান্তবর্তী এলাকায় বে-আইনিভাবে চালান করা আলু ও পেঁয়াজ আটকের কোন ঘটনা ঘটেছিল কি না ;

(খ) ঘটলে, আটক করা মালপত্রের পরিমাণ কত ; এবং

(গ) আটক করা আলু, পেঁয়াজ এবং তৎসহ যুক্ত বাহনগুলি বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ৩০৮.৫২ কুইন্ট্যাল।

(গ) আটক মালপত্র নিলামে জনসাধারণের নিকট বিক্রয় করা হয়েছে। বাহনগুলি সাময়িকভাবে বন্ড নিয়ে ছাড়া হয়েছে।

**গঙ্গার ভাঙ্গনে বাস্তুহারাদের জন্য আবাসন প্রকল্প**

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১০) **শ্রী আবুল হাসনাৎ খান** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা ব্লকের গঙ্গার ভাঙনে বাস্তুহারা নিম্ন আয়ের মানুষদের জন্য স্বল্প খরচে আবাসন নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**আবাসান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Murder cases at Kharagpur town**

*367. (Admitted question No. *1099) **Shri Gyan Singh Sohanpal:** Will the Minister-in-charge of Home (Police) Department be pleased to state—

(a) whether it is a fact that cases of murders have increased in Kharagpur town during the past twelve months ; and

(b) if so, the reasons therefor ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) No.

(b) Does not arise.

**সাগরদীঘি ব্লকে নলবাহী জলসরবরাহ প্রকল্প**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩) **শ্রী পরেশনাথ দাস** ঃ জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, সরকার মুর্শিদাবাদ জেলার অন্তর্গত সাগরদীঘি ব্লকে পানীয় জলের জন্য নলবাহি জল সরবরাহের পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) প্রয়োজনীয় বিদ্যুৎ পেলেই আশা করা যায় এই প্রকল্পটি চালু করা যাবে।

### পাঁচথুবি গ্রামীণ মেলায় পুলিশের গুলি চালনা

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৫) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৭ই জানুয়ারি, ১৯৯৪ তারিখে মেদিনীপুর জেলার পাঁচথুবিতে গ্রামীণ মেলায় পুলিশের গুলি চালানোর কোন ঘটনা ঘটেছিল কি না ; এবং

(খ) ঘটলে, তার কারণ কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঘটেছিল—পাঁচথুরি গ্রামে, পাঁচথুবিতে নয়।

(খ) উক্ত মেলায় জুয়াড়িদের ধরতে গিয়ে পুলিশ আক্রান্ত হয় এবং তাদের জীবন ও সরকারি সম্পত্তি রক্ষার্থে গুলি চালাতে বাধ্য হয়।

**জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) প্রয়োজনীয় বিদ্যুৎ পেলেই আশা করা যায় এই প্রকল্পটি চালু করা যাবে।

### স্বরূপপুর গ্রামে পুলিশের গুলি চালনা

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৭) **শ্রী মোজাম্মেল হক :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ২১শে নভেম্বর ১৯৯৩ তারিখে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানা এলাকার অন্তর্গত স্বরূপপুর গ্রামে পুলিশের গুলি চালনার কোন ঘটনা ঘটেছে কি না ; এবং

(খ) ঘটলে, এ সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) হরিহরপাড়া থানায় এ সম্পর্কে একটি মামলা রুজু করা হয়েছে এবং তদন্ত চলছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine Notices of Calling Attention, namely :–

1. Acute scarcity of water in Calcutta and Salt Lake : Shri Saugata Roy

| | | | |
|---|---|---|---|
| 2. | Implementation of Subarna Rekha Project | : | Shri Lakshman Chandra Seth |
| 3. | Danger of drying up of Boro-crops for want of irrigation at Khanakul and Arambag in Hooghly district | : | Shri Abdul Mannan |
| 4. | Proposal of the Committee nominated by the Central Government to take over the charge of ISCO by State Government | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| 5. | Transfer of B.D.O. of Barasat Block-I to Mekhaligunj | : | Shri Prabir Banerjee |
| 6. | Reconstruction of roads, dams etc. after the last flood and measures taken to prevent recurrence of flood in North Bengal | : | Shri Nirmal Das |
| 7. | Erosion of the Jalangi river banks at Fazilnagar, Kanainagar, Pulpara, Gopinathpur Paschimpara, Krishnachandrapur and Hanspukuria villages | : | Shri Kamalendu Sanyal |
| 8. | Reported pollution of drinking water by Arsenic at Katwa and Purbasthali Police Station of Burdwan district | : | Shri Anjan Chatterjee |
| 9. | Reported confinement of 10 workers following an accident in Chanpui Coalmine under Jamuria police station. | : | Shri Anjan Chatterjee |

I have selected the notice of Kamalendu Sanyal on the Subject of erosion of the Jalangi river banks at Fazilnagar, Kanainagar, Pulpara, Gopinathpur, Paschimpara, Krishnachandrapur and Hanspukuria villages.

The Minister-in-Charge may be please make a statement today, if possible or give a date.

**Shri Probadh Chandra Sinha :** The statement will be made on the 6th April, 1994.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (Police) Department will make a statement on the subject of deterioration of the law and order situation at Debra in the district of Midnapore.

(Attention called by Dr. Manas Bhunia, Shri Sk. Jahangir Karim, Shri Prasanta Pradhan and Shri Umapati Chakraborty on the 9th March, 1994).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Manas Bhunia, Jahangir Karim, Prasanta Pradhan and Umapati Chakraborty, regarding acute deterioration of the law and order situation in Debra P.S. in the district of Midnapore.

Strong antagonism prevails between the supporters of the JKP and the CIP(M) in Debra in the district of Midnapore. In some places, the JKP is often being backed by parties like the Congress (I) and the BJP. Violent clashes have taken place. In 1993, as many as 34 incidents of clashes occurred. Police arrested 245 persons in these cases. In 1994, 3 cases of violence have been repórted, in which 4 CPI(M) and JKP supporter have been killed. In these 3 cases, 167 persons have been arrested so far.

After the arrest of prominent miscreants and extensive deployment of police forces in the area, the situation has improved. As many as 6 police camps have been set up in the area. Each camp is provided with wireless equipment and transport for mobile patrols. All these camps have been placed under senior and experienced officers who have been asked to maintain continuous vigil and to take prompt action against people attempting to indulge in violence. Officer-in-Charge, Debra PS. has been recently changed.

The situation in Debra PS. is peaceful at present.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (Police) Department will make a statement on the subject of steps taken by the administration to record the idol of 'Madanmohan' stolen recently.

(Attention called by Shri Nirmal Chandra Das on the 16th March, 1994).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Nirmal Das regarding the steps taken by

the administration to recover the Idols of 'Madanmohan' stolen recently at Cooch-Behar.

On the night of February 27, 1994, two Idols and one golden umbrella were stolen from the Madanmohan temple, Cooch-Behar.

During the investigation, it appears that the crime was committed by gaining entry into the temple through a window on the eastern side, near the roof of the temple. The two Idols were made of 'Astadhatu' and were approximately 8 inches and 6 inches in height. The umbrella was made of gold weighing 38 tolas. It appears that after committing the theft, the criminals left through a door on the ground floor leading to the outer passage. Enquiries reveal that it is probable that the crime was executed by professional criminals. Accordingly, past cases of similar burglaries and records of criminals were reviewed. A number of probable suspects have been fixed up and they are being traced. All districts West Bengal including GRPs., Calcutta Airport, Customs BSF have been alerted. Enquiries have also been instituted at the borders of neighbouring countries. Assistance from Central Investigation and International Agencies have been requisitioned.

During investigation, it has transpired that some Customs Officers of Kaliachak P. S. in Malda district are involved. Details are being kept secret to facilitate the investigation. In course of searches, it was possible to recover about 15 tolas of gold in Melted condition.

All out efforts are continuing since then to trace the person who was last seen in possession of the two Idols. Raids are also being held in different districts of West Bengal. Teams of the State Forensic Science Laboratory are assisting the police in the investigation which is being supervised by senior officers of the CID.

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (Police) Department will make a statement on the subject of reported death of three persons person firing of village Tarapur of Birbhum district on 18/3/94.

(Attention called by Shri Sudip Bandyopadhyay, Sri Lakshman Seth. Dr. Motahar Hossain, Shri Anjan Chatterjee, Shri Prabir Banerjee, Shri Abdul Mannan, Shri Birendra Kumar Maitra, Shri Dhiren Let, Shri Manik Mondal and Shri Dhiren Sen, on the 21st March, 1994).

[12-10 — 12-20 p.m.]

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Sudip Bandyopadhyay, Laksman

Seth, Motahar Hossain, Anjan Chatterjee, Prabir Banerjee, Abdul Mannan, B. K. Maitra, Dhiren Let, Manik Mondal And Dhiren Sen, regarding the police firing resulting in the death of 3 persons and bullet injuries to some persons at Tarapur in the district of Birbhum on the 18th March, 1994.

One Dr. Abhijit Roy Chowdhury joined as Medical Officer at Tarapur Primary Health Centre under Margram PS. in the district of Birbhum, on December 31, 1993. The Chief Medical Officer of Health Birbum, passed an order effective February 23, 1994, transferring him out of the PHC. Dr. Roy Chowdhury, however, reportedly declined to hand over charge to his successor. Some local people also threatened the doctor who had gone to take over charge on March, 9, 1994.

In view of the situation prevailing at the PHC., on march 16, 1994, dr. D. D. Chakraborty, Block Medical Officer of Health went to Tarapur PHC, to have the transfer order implemented. At that time, both Dr. Chakraborty and Dr. Roy Chowdhury were gheraoed by a large number of local people who demanded that the transfer order of Dr. Abhijit Roy Chowdhury be cancelled.

On March 17, 1994, at 0200 hrs., the CMOH passed a message over the police R. T. to the Tarapur PHC that he would cancel the transfer order but the gherao should be lifted. The public refused to accept the assurance given by the CMOH, and demanded his presence at Tarapur. On March 17, 1994, at midnight, the CMOH., was escorted to Tarapur PHC. The public, however, raised a demand that he should issue the order of cancellation, in writing, on the spot. Some local leaders who tried to pacify the crowd and urged them to accept the assurance given by the CMOH, were also gheraoed.

On March 18 1994, at about 0600 hrs., the SDO, and the SDPO., Rampurhat, reached the Tarapur PHC. and found a mob indulging in violent attacks on the PHC, building which had been locked from outside by the mob. The Police, however, in the meantime, with great difficulty were able to rescue the CMOH, and others after forcibly breaking open one of the locked gates. Several policemen were injured. On observing the rescue, the mob became more frenzied and the attacks and brickbatting on the police and the PHC, building intensified.

At the minutes ticked by, the crowd became more and more violent. The SDO. Rampurhat was forced to declared the assembly unlawful and ordered the mob to disperse.

Sections of the mob then attacked the police and other Government vehicles, parked on the nearby. The driver of the SDPO..

Rampurhat was pulled out of his jeep and mercilessly assaulted with bi stones, resulting in serious head injuries. Thereafter, the said jeep wa set on fire and serious damage was also caused to other Governmer vehicles. Repeated lathi-charges had no effect and the mob then turne its attention on the SDO and the rescued Medical Officers whom the attacked with bombs and brickbats. The ambulance of the PHC. an some staff quarters were set on fire and household articles were looi ed.

When tear-gas also failed to have any effect, the SDO. ordere the police to fire. 3 persons died and 7 others were injured in th firing. Several other persons including 25 police personnel were injure with bomb splinters and brickbats. All the injured persons were admitte to hospital. 35 persons were arrested. A case has been registered a the Marhram' PS.

The case is being supervised by senior police officers. Extensi damage has been caused to the PHC. and other structures including large number of Government vehicles. A strong police picket has bee introduced in the area.

Dr. Abhijit Roy Chowdhry, Medical Officer of Tarapur Primar Health Centre was included in a transfer chain with several other doctoi who had served in their present postings for larger periods. Since Di Roy Chowdhury had served in his present post for less than two month his transfer at this juncture, was unnecessary and had no valid admin istrative reason. Yet the law will take its own course against the per petrators of violence.

The transfer order of Dr. Abhijit Roy Chowdhury has been can celled as orally agreed to by the CMOH.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Seventeenth & Eighteenth Report of the Committee on Public Accounts, 1993-94

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to presnet the Seventeel Report of the Committee on Public Accounts, 1993-94, on the Report of the Comproller and Auditor General of India for the years 1981-82 1983-84, 1984-85, 1985-86 and 1986-87 (Revenue Receipts) relating t the Land and Land Revenue Department and the Eighteenth Report o the Committee on Public Accounts, 1993-94, on the Report of th Comptroller and Auditor General of 1989 relating to the Fisherie Deaprtment.

## LAYING OF REPORTS

### The 32nd Annual Report of the Durgapur Projects Limited for the year 1992-93.

**Dr. Sankar Kumar Sen :** Sir, I beg to lay the 32nd Annual Report of th Durgapur Projects Limited for the year 1992-93.

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, I have got, notice. I will go through it and take it up later on. Now Mr. Nani Kar, what is your point of information ?

## POINT OF INFORMATION

**শ্রী ননী কর :** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। স্যার, ঘটনাটা জেনে আপনি খুশি হবেন এবং ওনারাও খুশি হবেন। স্যার, গত কাল গোবরডাঙ্গা কলেজে ছাত্র সংসদের নির্বাচন হয়েছে। সেখানকার যা ফলাফল তা হচ্ছে সেখানে ৭০টি আসনের মধ্যে এস. এফ. আই. ৬৩টি পেয়েছে এবং ছাত্র পরিষদ পেয়েছে মাত্র ৭টি। ওই কলেজে রাতের বিভাগে ২০টি আসনের মধ্যে ২০টিই পেয়েছে এস. এফ. আই.। এখানে যে গর্ভনিং বডির নির্বাচনে ছাত্রদের আসনে এস. এফ. আই.-এর ক্যান্ডিডেট ৩৫০টি বেশি ভোট পেয়ে জিতেছে। আজকে স্যার, এস. এফ. আই. বিভিন্ন কলেজে জিতছে। এই গোবরডাঙ্গায় এম. এল. এ. যিনি আছেন তিনি কংগ্রেসের লোক, মিউনিসিপ্যালিটিতে কংগ্রেস-এর লোক আছে। এখন যারা দেশকে বিক্রি করার চেষ্টা করছে তাদের ছাত্ররা চিনতে পারছে, ছাত্ররা অনেক সচেতন হচ্ছে। তাই বিগত দিনে যারা ওদের সঙ্গে ছিল্ল আজকে তারা আর ওদের সঙ্গে নেই। তার জন্যই গোবরডাঙ্গা কলেজে ছাত্র ফেডারেশন বিপুলভাবে জয়ি হয়েছে। এই ঘটনায় ওনারা হয়ত খুশি হতে পারবেন না কিন্তু পশ্চিমবাংলার সমস্ত মানুষ খুশি। বারাসাতে যারা গোলমাল পাকিয়েছিল, গোবরডাঙ্গায় যুব নেতা [****] যাবে বলে ঘোষণা করার পর এই রকম ঘটনা ঘটেছে। সেখানে উনি কিছু করতে পারেন নি। সেখানে নির্বাচন এমন শান্তিপূর্ণভাবে হয়েছে যে সেখানে গোলমাল হয়েছে বলেও বলতে পারেন নি।

**মিঃ স্পিকার :** আপনি কি যুব নেতা হয়ে গেলেন নাকি?

**শ্রী ননী কর :** ওনাদের দলে একজন পুরুষ আছেন [***], তিনি যাবেন বলেছিলেন বলে বললাম।

**মিঃ স্পিকার :** শ্রীমতী মমতা ব্যানার্জি কথাটা বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা শুনে আপনি খুশি হবেন এবং ননী কর মহাশয় খুশিতে নৃত্য করবেন। গোবরডাঙ্গা কলেজে পুলিশ দিয়ে জোর করে আমাদের ছাত্র পরিষদকে

---

* Expunged as ordered by the Chair.

*নোমিনেশন ফাইল করতে দেওয়া হয়নি। দুদিন আগে রায়গঞ্জে, ওখানে ওনাদের এম. এ. আছেন, এখন তিনি আবার মন্ত্রী হয়েছেন, তা সত্ত্বেও রায়গঞ্জ কলেজের ছাত্র সংস নির্বাচনে ৬০টি আসনের মধ্যে এস. এফ. আই. একটি মাত্র পেয়েছে। মাত্র দুদিন আগে* ঘটনা ঘটেছে, সেখানে একাই কুম্ভ রক্ষা করে নকল বুঁদির গড়, তা সত্ত্বেও একটা আ পেয়েছেন। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ২৯টি সিট-সেখানে ওনাদের এম. এল. এ.-এ জায়গায়—ওনারা তিনটি সিট পেয়েছেন, আমরা ২৬ টি সিট পেয়েছি। কত খুশি করব মেদিনীপুরে ১৮ টি কলেজ, তার মধ্যে ১টা মাত্র কলেজে S.F.I. বাকি ছাত্র পরিষদ। আ করি ননীবাবু খুশি হবেন। এই রকম ইনফারমেশন দেবেন না, লজ্জা পাবেন।

## MENTION CASES

[12-20 — 12-30 p.m.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে জনজীবনে গুরুত্বপূর্ণ একটি বিষয়, যা আমাদের জনগণের সঙ্গে জড়িত, সেই বিষয়ের প্রতি রে কর্তৃপক্ষ এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার এবং রেল কর্তৃপ বিষয়টি যাতে দেখেন, সেজন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। পাড়ুয়াতে ১৮৪ খৃষ্টাব্দের ২৪শে জুন তারিখে মিঃ হজসন ইংল্যান্ডের তৈরি ফিয়ারি কুইন নামে একটি ইঞ্জি দিয়ে প্রথম রেলপথ, হাওড়া থেকে পাড়ুয়া পর্যন্ত, চালু করেছিলেন, এটি একটি ঐতিহাসি রেলপথ। আগে এখানে যে স্টেশনটি ছিল, সেই জায়গায় দেখা যাচ্ছে যে দৈনিক প্রায় হাজার মানুষ রেল লাইনের উপর দিয়ে যাতায়াত করছে। সাধারণ মানুষ, ছাত্র-ছাত্রী মিলি প্রায় কুড়ি হাজার মানুষ এইভাবে যাতায়াত করে। এই রকম জনবহুল জায়গায় যে কোন সময়ে গুরুতর অ্যাকসিডেন্ট হতে পারে। গতকাল মগরা প্রভাবতি বালিকা বিদ্যালয়ের পাঁচজ ছাত্রী ওখান দিয়ে যাবার সময়ে গুরুতর ভাবে আহত হয়। এদের মধ্যে একজন মারা গে এবং চারজন গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। এই অবস্থায় রাজ্য সরকার এ রেল কর্তৃপক্ষ মিলিতভাবে ওখানে যাতে একটি আন্ডারগ্রাউন্ড ক্রশিং পথ নির্মাণ কর ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন, আমি সেজন্য বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পশ্চিমবঙ্গ সরকার গত ২১শে জানুয়ারি, ১৯৯৪ তারি অ্যাংলো ইন্ডিয়ান লিস্টেড স্কুলের জন্য নতুন একটি কোড চালু করেছেন। এটি ক্যালকা গেজেটেও বার হয়েছে। আমাদের হাউসে অ্যাংলো ইন্ডিয়ান সদস্যা যিনি আছেন, তিনি স্কুলের ম্যানেজমেন্টের পক্ষ থেকে সেই কোডের বিরোধিতা করেছেন। আমি এই হাউ জানাতে চাই যে, অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের টিচারদের যে অ্যাশোসিয়েশন আছে, তারা বলছে এই কোড থাকা দরকার। এটি ১৯২৯ সালের পুরনো কোড। ১৯৭৮-৭৯ সালে অ্যাশোসিয়েশ অব হেডস এটা রিভিশনের জন্য একটা সাজেস্ট করেছিলেন। বহুদিন পরে, পঞ্চাশ ষাট বছ পরে কোড হচ্ছে। এই কোড হলে টিচাররা যে প্রোটেকশন পাচ্ছেন, কোথাও যদি কোন টিচারের বিরুদ্ধে ডিসিপ্লিনারি অ্যাকশন নেয়, এর আগে তাদের বাঁচার উপায় ছিল না ম্যানেজমেন্ট একতরফা ভাবে টিচারদের ছাঁটাই করতেন, এই কোড চালু হলে আরবিট্রেশন বোর্ড চালু হবে। এই আরবিট্রেশন বোর্ডে ভিক্টিমাইজড টিচারদের একজন প্রতিনিধি, ম্যানেজমেন্টে

প্রতিনিধি এবং ডাইরেক্টর অব স্কুল এডুকেশনের একজন করে প্রতিনিধি থাকা দরকার। আমরা চাই যে, এই ব্যপারে সকলে সতর্ক থাকুক। এই কোড হলে মাইনরিটি এডুকেশন ইনস্টিটিউশন, যেগুলোর রান করার অধিকার আছে, তাদের উপরে হস্তক্ষেপ যাতে না হয়, সজন্য আমরা এটা চাই না গভর্নমেন্টের হাতে এই ব্যাপারে আরবিট্রারি পাওয়ার থাকুক। ই সমস্ত অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের যে সমস্ত টিচার আছেন তাদের যদি ম্যানেজমেন্টের ইচ্ছা এবং হুইমসের উপরে চলতে হয় তাহলে সেটা খারাপ হয়ে যাবে। আমি তাই আপনাকে অনুরোধ করব যে, বিভিন্ন স্কুলের ম্যানেজমেন্টে থেকে চাপ আসবে এই কোডটা বাতিল হোক। সুতরাং এই কোড যাতে অবিলম্বে ইমপ্লিমেন্টেড হয়, বিশেষ করে অ্যাংলো ইন্ডিয়ান স্কুলে যেসব টিচার আছেন, তারা আর্বিট্রেশন বোর্ডের ন্যূনতম প্রোটেকশন পান, এটা দেখুন। কোনও ছাত্রকে জোর করে রিলিজিয়াস ইন্সট্রাকশন নিতে বাধ্য করা হবে না এটা দেখা দরকার। অ্যাংলো ইন্ডিয়ান লিস্টেড স্কুলের অনেক স্কুলে আবার লিখিয়ে নেয়—'উই হ্যাভ নো অবজেকশন।' আমার মনে হয়, এই ব্যাপারে নতুন করে চিন্তা করা দরকার। No pupil shall be required to take part in any religious instruction that may be imparted in a recognised school or to attend in religious worship that may be conducted in such school or in premises attached thereto unless the parent or the guardian of the pupil has been given his/her "no objection" thereto in writing. এটা তুলে দিয়ে তারা যেন অর্থাৎ এই অ্যাংলো ইন্ডিয়ান ইনস্টিটিউশনগুলো যাতে রিলিজিয়ান ইনস্ট্রাকশন আলাদাভাবে প্রয়োগ করতে না চায়। অ্যাংলো ইন্ডিয়ান স্কুলের টিচাররা যাতে তাদের ক্ষমতা প্রয়োগ না করে সেটা দেখতে হবে। এই স্কুলগুলোর স্টান্ডার্ড হাই এবং ছাত্র ভর্তির হারও বেশি এবং এইসব স্কুলে ডিসিপ্লিনও রয়েছে। সেখানে ডিসিপ্লিন ভেঙ্গে যাক এটা আমরা চাই না। আবার ডিসিপ্লিনের নামে এক তরফা ক্ষমতা নেওয়া সেটাও ঠিক নয়। ডিসিপ্লিনের মানে যাতে এই ধরনের সিস্টেম না নিয়ে আসে এবং কোড যাতে থাকে সেটা দেখতে বলছি। এই কোড তুলে দেবার ব্যাপারে সরকারের উপরে যাতে জোর না দেওয়া হয় এই দাবি আমি হাউসে রাখছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। আমাদের রাজ্যের যে বিভিন্ন প্রান্তে সমাজ বিরোধী কার্যকলাপ কংগ্রেসি মদতে বেড়েই চলেছে সেটা আমরা সবাই লক্ষ্য করেছি। গত ২২শে ফেব্রুয়ারি শাসনে সমাজবিরোধীদের অত্যাচার কংগ্রেসি নেতাদের মদতে যেভাবে ঘটেছিল তা আমরা সবাই জানি। সেই কুখ্যাত সালাউদ্দিন কংগ্রেসি নেতাদের নিয়ে ধরা পড়েছে। যে সালাউদ্দিনকে নিয়ে এত ঘটনা, সে ধরা পড়েছে। কংগ্রেসি মদতে এই সমাজ বিরোধী কার্যকলাপ ক্রমশ বেড়েই চলেছে। আমার বিধানসভা এলাকায় গত ২৫ তারিখ ব্রড স্ট্রিটে আরেকটি এইরকম ঘটনা ঘটে। সেখানে কংগ্রেস এবং বি. জে. পি. একসাথে সেখানে গিয়ে রাস্তা অবরোধ করেছিল এবং একটা বিশৃঙ্খলার সৃষ্টি করেছিল। আবার গত ২৮ তারিখে তিলজলাতে এই কংগ্রেস এবং বি. জে. পি.-র মদতে গন্ডগোল ঘটানোর চেষ্টা হয়েছে। এইভাবে কুখ্যাত সমাজবিরোধিতার সাথে কংগ্রেসের মদত ক্রমশ বাড়ছে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলা বেলডাঙ্গা একটি কেন্দ্র থেকে আমতলা হয়ে রাধানগর ঘাট মেনরোড পর্যন্ত গেছে। এই রোডটি কালীতলা লিং রোড এর সঙ্গে যোগ হয়েছে। এটি লাল মাটির পাকা রাস্তা। চাঁদপুরের পঞ্চায়েত বেগাতপাড়ায় একটি সুতি নদী আছে, খুব ছোট খাল। দীর্ঘদিন ধরে অর্থাৎ ৫-৬ বছর আগে সেখানে ব্রিজ তৈরি করার জন্য স্যাংশনও হয়েছিল এবং কনট্রাক্টর এসে মেটিরিয়ালস নিয়ে কাজও শুরু করে দিয়েছিলেন কিন্তু পরে কাজ বন্ধ হয়ে যায়। এই রাস্তাটি এত জুরুরি যে ওই রাস্তা ছাড়া মেন রোডে যাবার আর কোনও রাস্তা নেই। চাঁদপুর গ্রামের লোকেদের এই মেন রোডে আসবার এই রাস্তা ছাড়া আর কোনও উপায় নেই এবং বছরে ৬ মাস এটা জলমগ্ন থাকে। সুতরাং এই ব্রিজটা হলে পরে লোকে মেন রোডে আসতে পারবে এই দাবি আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী জাহাঙ্গির করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ডেবরা ব্লকে বিদ্যুতের অভাব দেখা দিয়েছে। এখানে বিদ্যুৎমন্ত্রী আছেন, তিনি যদি এই সম্পর্কে দয়া করে বলেন ভাল হয়। ডেবরা ব্লকের ৪০-৫০ হাজার একর বোরো চাষের জমি আছে, সেখানে বিদ্যুতের অভাবে মোটর চলতে পারছে না। এরফলে ২৫ ভাগ ফসল নষ্ট হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি যে, অবিলম্বে এর সুরাহা করুন তা না হলে বোরোচাষ একেবারে নষ্ট হয়ে যাবে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, ব্যাপারটা নিয়ে এর আগেও আলোচনা হয়েছে এবং আনন্দবাজার পত্রিকার উপর হামলার ঘটনায় কয়েকজন হকার আহত হল এবং বহু সংবাদপত্র পুড়িয়ে বহ্যুৎসব পালিত হল এবং তাকে কেন্দ্র করে এখানে অনেক আলোচনা হল। মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা প্রত্যাশা করেছিলাম সরকার এই ব্যাপারে কি পদক্ষেপ নিচ্ছেন তা বলবেন। কারণ সংবাদপত্রের কণ্ঠরোধ করার যে পদক্ষেপ নেওয়া হয়েছে এর জন্য রবীন মন্ডল মহাশয়ও নিন্দা করেছেন। আমরা স্বাভাবিকভাবেই এই ব্যাপারে জানতে চাই, এমনও অভিযোগ উঠেছে, সাট্টা ডন রশিদ খাঁনের সাকরেদরা এই ঘটনার সঙ্গে যুক্ত ছিল। এরা অগ্নিসংযোগ এবং লুঠতরাজ চালিয়েছে। আমরা জানি কোনও কোনও সংবাদপত্রের প্রতি বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী থেকে একদম নিচুরতলা কর্মী পর্যন্ত তাদের ভয়ানক ক্রোধ আছে এবং ক্রোধজাত মানসিকতা আছে। আপনারা প্রতিনিয়ত যেভাবে সংবাদপত্রের প্রতি আক্রমণ করে থাকেন এর জন্য আমরা স্বাভাবিকভাবে খুবই উদ্বিগ্ন। এর আগের দিন হাউসে ফরোয়ার্ড ব্লক কিছু ব্যাখ্যা দিয়েছেন, বিভিন্ন দলের সদস্যরাও বিভিন্ন বক্তব্য রেখেছেন এবং ডেপুটি স্পিকার মহাশয় হাউসে আইনকে নিজের হাতে তুলে নেবার কথা বলেছেন এবং এ ব্যাপারে আমরা প্রিভিলেজের নোটিশও দিয়েছি। সুতরাং সমস্ত পরিস্থিতি বিচার-বিশ্লেষণ করে মুখ্যমন্ত্রী সভায় এই সম্পর্কে বিবৃতি দিন এবং এই ব্যাপারে সরকারের সিদ্ধান্ত জানান।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খুব গুরুত্বপূর্ণ বিষয় এখানে উপস্থাপিত করছি। আপনি জানেন যে পূর্ব রেলওয়ের পানাগড় রেলওয়ে স্টেশনের পূর্ব কেবিনের কাছ দিয়ে জি. টি. রোড রেলওয়ে লাইনক্রস করেছে। অ্যাম্বুলেন্স থেকে আরম্ভ

করে বিভিন্ন বাস, মোটর গাড়িকে আধঘন্টা থেকে পঁয়তাল্লিশ মিনিট পর্যন্ত অপেক্ষা করতে হয়। এর ফলে রোগিদের খুব অসুবিধা হয় এবং জনসাধারণের খুব অসুবিধা হয়। পূর্বপ্রান্ত থেকে ভারতবর্ষের পশ্চিমপ্রান্তে যাওয়ার জন্য এই রেলওয়ে লেভেল ক্রসিংটি খুবই গুরুত্বপূর্ণ। আমাদের দাবি করারপর এটা মঞ্জুর হয়েছে এবং অধিগ্রহণের ব্যবস্থাও আমরা করেছি এবং আপাতত ৬ কোটি ৪১ লক্ষ টাকা রেলওয়ে ওভার ব্রিজের জন্য মঞ্জুর করা হয়েছে। অবিলম্বে মানুষের সুরাহা করার জন্য এই গুরুত্বপূর্ণ রেলওয়ে ব্রিজটি নির্মাণ করা হোক এবং এর কাজ যাতে শুরু হয় তার জন্য আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা এই সভায় জানাচ্ছি এবং বিচারের দাবি করছি। দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং-এ জীবনতলা গ্রামে সায়রা বিবি নামে এক মহিলাকে সরকার একটা জমির পাট্টা দিয়েছিল ১৯৯০ সালে। সেই জমির সে যখন দখল নিতে যায়, তখন সেখানকার পঞ্চায়েত উপ-প্রধান জোর করে সেই জমি থেকে তাকে নামিয়ে দেয় এবং এর পরে সেই ভদ্রমহিলা দক্ষিণ ২৪ পরগনার সমস্ত নেতার কাছে গেছেন। দক্ষিণ ২৪ পরগনার সি. পি. এমের নেতা শান্তি ভট্টাচার্য, ছাত্রনেতা সুজন চক্রবর্তী, আমাদের এখানকার মন্ত্রী রেজ্জাক মোল্লার কাছে গেছেন এবং সমস্ত রাজনৈতিক দলের কাছেও তিনি গেছেন। মন্ত্রী রেজ্জাক মোল্লার চিঠি দিয়েছেন যাতে তার প্রতি সুবিচার করা হয়। কিন্তু সেই উপ-প্রধান সেই জমিটি আরেক জনের কাছে ১০ হাজার টাকায় বিক্রি করে দেন। আমার কাছে পাট্টার কপি এবং রেজ্জাক মোল্লা মহাশয়ের চিঠির কপিও আছে। অথচ সি. পি. এম. উপ-প্রধান ব্যাপারটা সভার সামনে উল্লেখ করলাম এবং সভায় স্পিকার মহাশয়ের কাছে আমি সমস্ত কপি জমা দিলাম যাতে ঐ গরিব মহিলা তার জমিটি ফিরে পায়।

**শ্রী আবু আয়েস মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্ধমান জেলার জেলা, মহকুমা, শহর এবং গ্রামে প্রায় দুই শতাধিক সরকার ঘোষিত গ্রন্থাগার আছে। ১৯৮৭ সাল থেকে অনেক গ্রন্থাগারে অনেক স্থায়ী পদ খালি আছে, নিয়োগ হচ্ছে না। বেশ কয়েকটি গ্রন্থাগারে স্টাফ বা কর্মী নিয়োগই হয়নি। এর ফলে গ্রন্থাগারগুলিতে অচলাবস্থা চলছে। স্যার, আপনি জানেন, বর্ধমান জেলা অন্যতম সাক্ষর জেলা। সেখানে এখন নব সাক্ষরদের সাক্ষরোত্তর কর্মসূচি চলছে। সেখানে এইসব নব সাক্ষরদের মধ্যে পড়ার আগ্রহও বাড়ছে কিন্তু এইসব গ্রন্থাগারে তারা পড়ার বই পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে শূন্যপদগুলিতে লোক নিয়োগ করা হোক এবং যেখানে স্টাফ নেই সেখানে স্টাফ নিয়োগ করা হোক।

**শ্রী ফজলে আজম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এ বিষয়ে তার হস্তক্ষেপ দাবি করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে জি. আর. এস. ই. একটি কেন্দ্রীয় সংস্থা। এখানকার ম্যানেজমেন্ট সেখানকার ১১ জন শ্রমিককে দীর্ঘ ১৩ মাস ধরে সাসপেন্ড করে

*রেখেছেন। স্থানীয় বিধায়ক হিসাবে আমি বার বার এ বিষয়ে ম্যানেজমেন্টের সঙ্গে* আলোচ করেছি, স্থানীয় ট্রেড ইউনিয়নগুলিও ম্যানেজমেন্টের সঙ্গে আলোচনা করেছেন কিন্তু কোন ফল হয়নি। বর্তমানে ৪ জন যুবক সেখানে ঐ জি. আর. এস. ই.-র সামনে কয়েকদিন ধ আমরণ অনশন করছেন। তাদের অবস্থা আশঙ্কাজনক। অবিলম্বে এ ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে বিশে করে ক্যাবিনেট মিনিস্টারদের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় একটা নিয়ম আছে সরকারি কর্মচারী, শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের মধ্যে কেউ কর্মরত অবস্থায় মারা গে তার ছেলে বা স্ত্রী চাকরি পান। কিন্তু স্যার, এমন কিছু কিছু ঘটনা ঘটে, যেখানে দেখা যা যে যিনি কর্মরত অবস্থায় মারা গেলেন তার ছেলের হয়ত তখনও বয়স হয়নি চাক পাওয়ার। এখানে আবার একটা নিয়ম আছে যে দু বছর অতিক্রান্ত হয়ে গেলে সে না আর চাকরি পাওয়ার অধিকারি থাকে না। এখন যিনি কর্মরত অবস্থায় মারা গেলেন তি তো জেনে মারা যান, নি, হঠাৎ তিনি মারা যান কাজেই সেখানে তার পুত্র চাকরি না পে সে অসহায় অবস্থায় পড়ে যাবে, সেখানে ভিক্ষা ছাড়া তার আর কোনও উপায় থাকবে না মাননীয় সমস্ত ক্যাবিনেট মিনিস্টারদের কাছে আমার আবেদন, কর্মরত অবস্থায় কোনও কর্মচারী শিক্ষক, অশিক্ষক কর্মী মারা গেলে তার ছেলের উপযুক্ত বয়স এবং শিক্ষাগত যোগ্যতা হ সে যাতে চাকরি পায় এই বিষয়টা গুরুত্ব সহকারে বিবেচনা করে দেখুন।

**শ্রীমতী রুবি নূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনা মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার অঞ্চলে বিশেষ করে মালদহের লক্ষ্মীপু অঞ্চলে কয়েকটি পাশাপাশি গ্রাম আছে যেখানে বহুদিন ধরে—দীর্ঘ ১৪/১৫ বছর ধরে—কি দুষ্কৃতি গ্রামবাসিদের উপর সমানে অত্যাচার চালিয়ে যাচ্ছে। এ বিষয়ে বহুবার পুলিশকে খব দেওয়া হয়েছে কিন্তু কোনও অ্যাকশন হয়নি। স্যার, গ্রামগুলির মধ্যে গেলেই বুঝতে পারবে চারিদিকে অশান্তির আগুন জ্বলছে। কিছুদিন আগে ঐ গ্রামের একজন অল্প বয়সী বোবা ছেলে তার নাম মুস্তাফা হোসেন, সে দুষ্কৃতিদের মোকাবিলা করতে গিয়ে তাদের হাতেই প্রাণ হারা কিন্তু আজ পর্যন্ত সে ব্যাপারেও কোনও অ্যাকশন হয়নি। পুলিশ কারুকে অ্যারেস্ট করতে পারে নি। আমি অবশ্য আশা রাখছি না যে অপারধিদের শাস্তি হবে, শুধু এইটুকু আপনাদে কাছে অনুরোধ করছি, গ্রামের লোকরা যাতে সুবিচার পায় এবং তাদের মাঠের ফসল যাতে তারা নিজের বাড়িতে নিয়ে যেতে পারে তার ব্যবস্থা করে দিন, তাহলেই তারা উপকৃত হবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বন্যার পরে দেখা যাচ্ছে আলিপুর দুয়ার মহকুমা হাসপাতালে অ্যান্টি র‍্যাবিশ, অ্যান্টি ভেনাম ইঞ্জেকশন এর খুব অভাব দেখা দিয়েছে। স্নেক বাইট এবং কুকুর কামড়ানোর ইঞ্জেকশন না পাবার জন্য জনসাধারণের মধ্যে একটা আতঙ্ক দেখা দিয়েছে। আমি অনুরোধ করছি আলিপুর দুয়ারে একটা সাব স্টোর তৈরি করা হোক

যাতে ওখানে ওষুধ পত্র থাকে। কারণ জলপাইগুড়ি থেকে যারা ওষুধ নিতে আসে, সেই সব কর্মচারী তারা টি. এ. পাচ্ছে না। কর্মচারীরা যাতে টি. এ. পান তার ব্যবস্থা করা হোক। এছাড়া ওখানে ইতিমধ্যে ম্যালেরিয়া দেখা গেছে এবং এ্যানথ্রক্স রোগ গবাদি পশুর মধ্যে দেখা দিয়েছে। সুতরাং ঐ বন্যা পিড়িত অঞ্চলের মানুষের কথা চিন্তা করে, ১৫ লক্ষ মানুষের কথা চিন্তা করে ওখানে একটা সাব স্টোর করুন এবং ওখানে একজন এ. সি. ও. এইচ. ডেপিউট করার ব্যবস্থা করুন। এবং প্রয়োজন হলে সরাসরি আলিপুর দুয়ার থেকে কুকুর এবং সাপে কামড়ানোর ওষুধ নেবার ব্যবস্থা করুন, এই অনুরোধ আমি জানাচ্ছি।

**(প্রবীর ব্যানার্জি অনুপস্থিত)**

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলা খরা প্রবণ এলাকা। কিছু কিছু ইরিগেশন, মাইনরইরিগেশন স্কীম ওখানে করা হয়েছে। ৭৫ সালে ওখানে একটা টিম সার্ভে করতে গিয়ে তখন বলা হয়েছিল যে ওখানে কোনও ডিপ টিউবওয়েল হবে না, টিউবওয়েল হবে না। পরবর্তী কালে বামফ্রন্ট সরকার আসার পর ৭৮ সাল থেকে ওখানে ব্যাপক পরিমাণ টিউবওয়েল বসানো হয়েছে। এই বছর প্রতি সাব হেলথ সেন্টারে ডিটিউবওয়েল করার পরিকল্পনা হয়েছে এবং সেইগুলোর খনন শুরু হয়েছে এবং সেখানে প্রচন্ড ভাবে পাওয়া গেছে। সুতরাং ঐ জেলায় যদি ডিপটিউবওয়েল এবং টিউবওয়েল করে সেচের ব্যবস্থা করা হয় তাহলে ঐ জেলায় চাষের ব্যাপক উন্নতি হবে। সেজন্য আপনার মাধ্যমে আমি ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামীণ পানীয় জল সরবরাহ দপ্তরের যিনি মন্ত্রী আছেন, তার দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা বর্ধমান জেলার রায়না থানায় থানায় বেশ কিছুদিন হল পানীয় জলের কষ্ট দেখা দিয়েছে। অনেক গ্রাম অসুবিধায় পড়েছে। এর মধ্যে ওখানে ছোট বৈনান-এ একটা জল প্রকল্প হয়েছে, ঐ প্রকল্পের মাধ্যমে কিছু দিন হল জল সরবরাহ শুরু হয়, কিন্তু বিদ্যুতের ভোল্টেজ ঠিক মতো না থাকার জন্য অসুবিধার সৃষ্টি হয়েছে। যখন এই পরিকল্পনাটা অনুমোদন লাভ করে, তখন ওখানে একটা রিজার্ভার করার কথা ছিল। যে কোনও কারণে হোক, তা হয়নি। তার ফলে ঠিকমতো পানীয় জল সরবরাহ করা হচ্ছে না, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ওখানে রিজার্ভার করার ব্যবস্থা করুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে হুগলি জেলার খানাকুল থানা এলাকায় বোরো চাষের সেচের জলের অভাব দেখা দিয়েছে। সমগ্র থানা এলাকায় বোরো চাষের ফসল শুকিয়ে যাচ্ছে। চিংড়ির বাঁধ থেকে যে জল আসে, তা না আসার ফলে গোটা দু নং ব্লক এর ফসলে জমিতে ফাটল ধরেছে। আমি সেচ মন্ত্রীকে এই বিষয়ে বলেছিলাম যে ৪৫ হাজার ফিট একর জলের সেখানে দরকার, কিন্তু সেখানে মাত্র ১২ হাজার একর ফিট জল গেছে। স্বাভাবিকভাবে বুঝতে পারছেন সেখানে জলের ক্রাইসিস দেখা দিয়েছে। দল-মত নির্বিশেষে এলাকার সমস্ত মানুষ বিক্ষোভে ফেটে পড়েছে। গত ২৩ তারিখ তারা রাস্তা

অবরোধ করেছিল, পুলিশ তাদের উপর নির্মমভাবে লাঠি চার্জ করেছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে আবেদন করছি ওখানে অবিলম্বে জলের ব্যবস্থা করা হোক এবং চাষীদের উপর থেকে মামলা প্রত্যাহর করে নেওয়া হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হচ্ছে—সাগর, নামখানা, পাথর-প্রতীমা থেকে আরম্ভ করে দক্ষিণ ২৪-পরগনার বিস্তীর্ণ সুন্দরবন অঞ্চলে ইলেকট্রিসিটির অভাব রয়েছে—এখনও পর্যন্ত ইলেকট্রিসিটি যায় নি। কোথাও কোথাও দু' একটা জেনারেটর বা ডিজেল ইঞ্জিন বসিয়ে দিলে ২/৩/৪ ঘন্টা একটু ইলেকট্রিক দেওয়া হয়। অথচ ঐ অঞ্চলের অনেক গুলো দ্বীপ আছে যে গুলোতে মেন গ্রিড যেতে পারে সাথে সাথে ঐ বিস্তীর্ণ অঞ্চলের সর্বত্র নন-কনভেনশনাল এনার্জি রিসোর্সের মাধ্যমে বিদ্যুতের ব্যবস্থা করা যেতে পারে। তা যদি করা যায় তাহলে শুধু ফিসারিই নয়, ফিসারির সাথে সাথে ঐ এলাকায় কৃষি ভিত্তিক কুটির শিল্প গড়ে উঠতে পারে এবং ট্যুরিজম-এর ডেভেলপমেন্ট হতে পারে। আমি মনে করি ইলেকট্রিসিটি ঐ এলাকায় উন্নয়নের একটা বিরাট দরজা খুলে দিতে পারে। সেই জন্যই আমি বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা ইতিমধ্যে কিছু কিছু পরিকল্পনার কথা শুনেছি, কিন্তু এখন পর্যন্ত সে পরিকল্পনাগুলি রূপায়ণের জন্য কি হয়েছে তা আমরা জানি না। পরিকল্পনা গুলো যাতে দ্রুত গৃহীত হয়ে কার্যকরি হয় তার জন্য আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ গ্রহণ করবেন এবং আমাদের জানাবেন।

**শ্রীমতী বিলাসীবালা সহিস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র পারা'র মধ্যে কোন্ডি নামে একটা গ্রাম আছে। সেখানে গত ২৪ তারিখ ঝাড়খণ্ডি নেতারা কতগুলো সমাজবিরোধী নিয়ে আমাদের একজন সমর্থক, গরিব খেটে খাওয়া আমাদের কমরেড-কে নৃশংসভাবে খুন করেছে। স্যার, এমনভাবে খুন করেছে যা আপনাকে আমি বলে বোঝাতে পারব না। এই খুনের নায়ক [**] এখানে বসে আছেন। ওরা সব পশ্চিম বাংলার শাসন ক্ষমতায় ফিরে আসার জন্য আমাদের সমর্থকদের খুন করতে শুরু করেছে। আজকে যখন গরিব, মেহনতি মানুষ বামফ্রন্টের পতাকাতলে আসছে, তখন ওরা রাজ্যে সন্ত্রাস সৃষ্টি করতে চাইছে। আমি আপনার মাধ্যমে স্বারাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে ঐ খুনের ঘটনার সঙ্গে জড়িত দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক।

[11-50 — 1-00 p.m.]

**মিঃ স্পিকার** : শ্রী নরেন হাঁসদার নাম বাদ যাবে।

**শ্রী ভূপেন্দ্রচন্দ্র শেঠ** : মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা ঘটনার প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত সোমবার ২৭ তারিখ বাগদা থানার সামনে ১১ বছরের একটা মেয়ের উপর বি. এস. এফ.-এর দু'জন জোয়ান গণধর্ষণ করেছে। ফলে মেয়েটাকে অচৈতন্য অবস্থায় প্রথমে বাগদা থানায় এবং পরে বনগাঁ হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। মেয়েটির বাড়ি সিংহি গ্রামে। সংবাদপত্রে এই সংবাদ প্রকাশিত হয়েছে—থানার সামনে

Note * Expunged as ordered by the Chair.

বি. এস. এফ. কর্তৃক গণ-ধর্ষণ। ফলে এলাকার মানুষ ক্ষোভে ফেটে পড়েছে এবং গত পরশু দিন বাগদায় বন্ধ ডাকা হয়েছে। কিন্তু এ পর্যন্ত সেই ধর্ষণকারিদের গ্রেপ্তার করা হয়নি। আমি বিষয়টি ডি. এম. থেকে আরম্ভ করে হোম সেক্রেটারি, ডি. জি. আই. জি. (বি. এস. এফ.), সকলকে জানিয়েছি, কিন্তু এখন পর্যন্ত প্রতিকারের কোনও ব্যবস্থা হয়নি। সাথে সাথে পারমাদন গ্রামের অরুণ হিরা তাকে ধরে নিয়ে এসে এবং তার স্ত্রী ও মাকে নিয়ে এসে বাগদা থানায় আটকে রাখে। তারপর তার শরীরে সিগারেটের আগুনের ছ্যাঁকা এমনভাবে দেওয়া হয়েছে এবং মারা হয়েছে যারজন্য তাকে হাসপাতালে ভর্তি করা হয়েছে। এখন সে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। তাই বলছি, বাগদা এবং বনগাঁ এলাকায় বি. এস. এফ. এবং পুলিশ মিলিতভাবে এমন তান্ডব চালিয়েছে যে এলাকার মানুষ সন্ত্রাসের ভয়ে দিন কাটাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ইমিডিয়েট এই ধর্ষণকারি এবং দুর্নীতিগ্রস্থ পুলিশ অফিসারদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের অন্যতম গুরুত্বপূর্ণ সড়ক হচ্ছে এ. এস. টি. কে. কে.। আদি সপ্তগ্রাম-ত্রিবেণী-কাটোয়া-কালনা রোড যেটা কলকাতা এবং হুগলি জেলার যোগাযোগের অন্যতম গুরুত্বপূর্ণ সড়ক, সেই সড়কটি কয়েক বছর সংস্কারের অভাবে ব্যবহারের অযোগ্য হয়ে পড়েছে। প্রতিদিন কলকাতা থেকে আমার এলাকা দিয়ে অসংখ্য গাড়ি যাতায়াত করে। এই রাস্তাটি অবিলম্বে সংস্কার হওয়া প্রয়োজন। তা না হলে হুগলি জেলার বিস্তীর্ণ অঞ্চলের যোগযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি শ্লীলতাহানির ঘটনা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আশা দাস, মথুরাপুর গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের সুইপার। গত ২৭-২-৯৪ তারিখে রাত্রি ১১টার সময় যখন ইন্ডোর পেশেন্ট হিসাবে ভর্তি ছিল সেই অবস্থায় ঐ হাসপাতালের ৪ জন কর্মী—ঐ রকম অবস্থায় যখন সে হাসপাতালে শুয়ে আছে—তাকে নিগৃহীত করে এবং শ্লীলতাহানি করে। ঐ অবস্থা দেখে ডিউটি রত যারা মহিলা ছিলেন শোভা চক্রবর্তী এবং শোভা ব্যানার্জি, জি. ডি. এ. তারা তখন প্রতিবাদ করতে যায়। তখন তাদের ঠেলে ফেলে দিয়ে ঐ মহিলার উপর শ্লীলতাহানি করে। মথুরাপুর গ্রামীণ হাসপাতালে তখন একটা চাঞ্চল্যের সৃষ্টি হয় এবং যিনি সুপার—ইনচার্জ ছিল তারা অফিস ঘেরাও করে এবং এই ঘটনা মথুরাপুর থানায় জানাতে বলে এবং সমস্ত মহিলা কর্মচারী-এর বিরুদ্ধে প্রতিবাদ করে এবং বি. এম. প্রতিবাদ। কিন্তু আজ পর্যন্ত বলা সত্ত্বেও থানা থেকে কোনও ষ্টেপ নেওয়া হয়নি। হাসপাতালের একজন স্টাফ তাকে যদি এইভাবে শ্লীলতাহানি করা হয় এবং থানা থেকে যদি কোনও ব্যবস্থা গ্রহণ না করেন এবং হাসপাতালের ডাক্তাররা যদি এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করা ছাড়া আর উপায় নেই। তাই আমি এই ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি এবং কাগজটা আমি আপনাকে দিয়ে দিচ্ছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তর এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে প্রায় দেড় লক্ষ শিশুর জন্য আই. সি. ডি. এসের মাধ্যমে আমেরিকা গভর্নমেন্ট যে খাবার দেয় তাতে প্রচন্ড ভেজাল হচ্ছে। যে

*রিফাম্ভি তেল আসে তার ওজন হচ্ছে ২০ কেজি ৫০০ গ্রাম। এই তেল কি করে বের করে নেওয়া হয় তা আমি জানি না। ১ কেজি তেলের দাম হচ্ছে ২৫ টাকা।* তেলটা অক্ষত থাকে, সিল থাকে তেলে। দু-কে. জি. আড়াই কে. জি. তেল কমিয়ে তাতে জল ঢুকিয়ে দেওয়া হচ্ছে। আমাদের ওখানে দু-দল ঠিকাদার আছেন, একদল হল ইউনিভার্সাল এজেন্সি আর এক দল হল বলরাম এজেন্সি। ওখানে আশীষ রায় বলে একজন পুরুলিয়া থেকে বাঁকুড়ায় মাল দেওয়া নেওয়া করেন। ঐ সি. এস. আই.-য়ের চালের ব্যাগ যাতে ২৫ কে. জি চাল থাকে সেখান থেকেও ২/৩ কে. জি. করে চাল কমিয়ে নিচ্ছে। কি করে কমাচ্ছে? এই জিনিসটা তদন্ত করার জন্য অনুরোধ জানাচ্ছি। শিশুর খাদ্যে বিষ মিশিয়ে ঐ ঠিকাদাররা কোটি কোটি টাকা লাভ করছে এটা একটু তদন্ত করার ব্যবস্থা করা হোক।

**শ্রী আবদুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার কৃষ্ণনগর সদর সাবডিভিশন কে ভেঙ্গে জনগণের প্রশাসনিক সুবিধার জন্য উত্তর নদীয়ায় মহকুমা অত্যন্ত প্রয়োজন। এটা সেখানকার মানুষের দীর্ঘদিনের দাবি, মাননীয় মুখ্যমন্ত্রী ৮টি নূতন মহকুমা করার কথা বলেছেন তার মধ্যে তেহট্টতে নদীয়ার নূতন সাব-ডিভিশন করার প্রস্তাব নিয়েছেন, আমার কথা হচ্ছে তেহট্ট, পলাশিপাড়া, সাব-ডিভিশন্যাল হেড কোয়ার্টার্স, দেবগ্রাম-বেথুয়াডোহরি, কালিগঞ্জ, নাকাশিপাড়া কৃষ্ণনগর ব্লকে আর একটি সাবডিভিসন দেওয়া হোক। আমার কথা হচ্ছে কালীগঞ্জকে কোনও মতেই তেহট্টর সাথে যুক্ত করা যায় না। কালীগঞ্জ রেলওয়ে এবং ৩৪ নম্বর ন্যাশনাল হাইওয়ে আছে তাকে কোনও মতেই ঐ বর্ডার এলাকা সেখানকার সঙ্গে যুক্ত করা হবে না। কালীগঞ্জের সঙ্গে যুক্ত করা হলে সেখানকার মানুষকে খুন করা হবে।

**শ্রী ভন্দু মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার বরাবাজার ব্লকে এখন পর্যন্ত আই. সি. ডি. এস. প্রকল্প চালু হয়নি চতুর্দিকে বানপুর, মানবাজার, বলরামপুর এখানে শতকরা ৭০ ভাগ তফসিলি উপজাতি মানুষ বাস করেন, এখানে প্রতি বছর অপুষ্টির জন্য বেশিরভাগ শিশু মারা যায়। আমি তাই মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে ঐ ব্লকে আই. সি. ডি. এস প্রকল্প চালু করা হয়।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি খুব গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। আপনি জানেন স্যার, এই রাজ্য সরকারের পঞ্চায়েতের কাজ কর্ম কেমন চলছে। এ সম্পর্কে মূল্যায়ণ করার জন্য—এখানে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বসে আছেন-এর জন্য রিপোর্ট দেওয়ার ব্যাপারে নির্মল মুখোপাধ্যায়, ভারত সরকারের ক্যাবিনেট সচিব এবং প্রাক্তন রাজ্যপাল পাঞ্জাবের, আর ডি. বন্দ্যোপাধ্যায় প্রাক্তন এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ডাইরেক্টার যারা ১৯৯২ সালের শেষ দিকে একটা মূল্যায়ণ করে একটা রিপোর্ট রাজ্য সরকারের কাছে পেশ করেছেন রাজ্য সরকার সেটা ছাপিয়ে সকলের অবগতির জন্য দিয়েছেন, সকলে যেন খুব ভাল করে এটা পড়ে নেন। আমি রিপোর্টের দুটি গুরুত্বপূর্ণ অংশ অ্যাগ্রিকালচার এবং ল্যান্ড রিফর্মসের উপর দুটি মন্তব্য একটু পড়ে শোনাচ্ছি। অ্যাগ্রিকালচার ডিপার্টমেন্টের পেজ ২৬এ বলছেন—The Economic Review for 1991-92 published by West

Bengal Government is a statistical appendix according to which the index number of production in Agriculture from 86.8 in 1982-83 to 171.0 in 91-92. This is obviously a good news. In plain language the agricultural production doubled in 9 years. How the figures have been arrived at is a mystry considering that no one knows the crop acreage. The statistical base was weak, crop acreage being guess work in the absence of crop recording system. আর ল্যান্ড রিফর্মসের সম্পর্কে সামান্য একটু অংশ পড়ে দিচ্ছি, তাতে বলছেন—Official figures of land vested and distributed reveal a disturbing state of affairs. A span of nearly 11 years from 81 to 92, a total of only 94,031, acres of vested agricultural land was distributed. The tempo of activity can hardly be called high. Vested agricultural land left for distribution should now be 2,58,715.78 acres. If the tempo continues as before it will take 29.56 years to distribute this. আর বলেছেন যে, আনডিস্ট্রিবিউটেড ল্যান্ড—যেগুলো এখনও ডিস্ট্রিবিউট করা হয়নি—তার থেকে কিভাবে আনহোলি অ্যালায়েন্স করে প্রায় ৩৪ কোটি টাকার মতো রোজগার করেছেন। বলেছেন—The possibility cannot be ruled out that there are coercive arrangement for legitimate appropriation for the usufruct of this vest land. স্যার, আজকে এই যে দুটো বিষয়ে বলা হয়—এই রাজ্য অ্যাগ্রিকালচারাল উৎপাদন সারা ভারতবর্ষের মধ্যে এগিয়ে আছে, অথচ এইরকম একটা গুরুত্বপূর্ণ কমিশন রিপোর্ট বলছে যে, অ্যাগ্রিকালচারাল উৎপাদনের যে হিসেব বা স্ট্যাটিসটিক্স দেওয়া হচ্ছে সেটা অত্যন্ত দুর্বল ভিত্তির উপর দাঁড়িয়ে দেওয়া হচ্ছে, সেখানে কোনও ক্রপ অ্যাভারেজ সিস্টেম নেই, রেকর্ড সিসটেম নেই, ফলে এটা আনুমানিক তথ্যের উপর বলা হচ্ছে। সুতরাং এরজন্য কেন প্রিভেলেজ আনা যাবে না যখন বিধানসভাতে বিভ্রান্ত করা হয়েছে? এইভাবে আনুমানিক তথ্যকে ভিত্তি করে হাউসকে বিভ্রান্ত করা হয়েছে, পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করা হয়েছে, ল্যান্ড রিফর্মস সম্পর্কে এবং অ্যাগ্রিকালচারাল প্রডাকশন সম্পর্কে এখানে সব অসত্য কথা বলা হয়েছে, তাই আমি প্রিভিলেজ মোশন মুভ করতে চাই। আমি আপনার অনুমতি নিয়ে এর উপর প্রিভিলেজ মোশন আনব, কারণ এইরকম একটা গুরুত্বপূর্ণ রিপোর্টকে অস্বীকার করা যায় না।

মিঃ স্পিকার ঃ এবারে জিরো আওয়ার। ২১টা আছে, ১০টা দেব, বাকিটা বাদ যাবে।

## Zero Hour

**শ্রী মানব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই রাজ্যের রেল প্রকল্পের দাবি নিয়ে আমরা এই সভায় সর্বদলীয় প্রস্তাব নিয়েছি এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্টের ছাত্র-যুব সংগঠন দিল্লিতে গিয়ে এই সম্পর্কে প্ল্যানিং কমিশনের ভাইস-চেয়ারম্যান এবং রেলমন্ত্রীর কাছে দাবি জানিয়ে এসেছেন। আজকে পশ্চিমবঙ্গের ছাত্র-যুব সংগঠনগুলির পক্ষ থেকে সকাল ৬টা থেকে ফেয়ারলি প্লেস এবং কয়লাঘাটা—ইস্টার্ন রেলের সদর দপ্তরের সামনে অবরোধ চালাচ্ছেন। এই অবরোধ আজ সন্ধ্যা পর্যন্ত চলবে। শুধুমাত্র ছাত্র-যুব সংগঠনগুলিই নয়, ভেতরের কর্মচারী সংগঠনগুলি এবং কংগ্রেস অনুমোদিত সংগঠনগুলিও

দাবিগুলির প্রতি সমর্থন আছে। সেখানে তারা পশ্চিমবঙ্গের রেল প্রকল্পগুলির দাবিতে, ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে আজ সকাল ৬টা থেকে সন্ধ্যা ৬টা পর্যন্ত অবরোধ করছেন।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় প্রায় ৬০,০০০ মানুষ অত্যন্ত হাহাকার অবস্থার মধ্যে চলছেন। ওরা তাঁতশিল্পি এবং সুতার উপর নির্ভরশীল, কিন্তু গত একমাস ধরে মাঝারি মানের সুতার দাম ৩০-৪০ শতাংশ বেড়ে গেছে। এই ব্যাপারে এখানে বারবার উল্লেখও করেছি। কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই সুতো নিয়ে আজকে কলকাতার বড় বড় ব্যবসায়িরা চরমভাবে ফাটকাবাজী করছেন, কিন্তু সরকার ব্যবসায়িদের গায়ে হাত দিচ্ছেন না। তাই বলছি, এর বিরুদ্ধে হাজার হাজার তন্তুজীবিরা ধর্মঘট করতে পারেন।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে মাননীয় সদস্য ভূপেন শেঠ যে কথা বললেন সেটা ঠিকই যে বি. এস. এফ.-এর দুইজন লোক একটা দর্জির দোকানে ঢুকে একটি মেয়েকে বলাৎকার করেছিল। আমি সেই বি এস. এফ. দু'জনের শাস্তি দাবি করছি। আমি আরও জানাচ্ছি যে ঐ দুইজন বি. এস. এফ কংগ্রেসের সমর্থক ছিল এবং দর্জিও কংগ্রেসের সমর্থক ছিল।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ৫ই এপ্রিল থেকে উচ্চমাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। রাজ্যের শিক্ষা দপ্তর অঙ্কের প্রশ্ন নিয়ে যে কেলেঙ্কারি করলেন সেটা নিয়ে সারা পশ্চিমবাংলায় সোরগোল পড়ে গেছে। সিট অ্যালটমেন্টের ব্যাপারে আমার কেন্দ্রে বেলডাঙ্গা, ঝাউডাঙ্গায় ছাত্রদের সিট পড়ত কাছাকাছি স্কুলগুলিতে। কিন্তু এবারে সেটা চেঞ্জ করে তাদের সিট হাবড়ায় ফেলা হয়েছে, যার দূরত্ব ওখান থেকে প্রায় ৪০ কিলোমিটার। সেখানে যাবার কোনও বাস নেই। ট্রেনে করে গোবরডাঙ্গা স্টেশনে গিয়ে সেখান থেকে ভ্যানে করে হাবড়া যেতে হয়। তার উপরে ডি. ওয়াই এফ.-এর সমর্থকরা সেখানে রেল রোখও আন্দোলন করছে। কাজেই ট্রেন যদি বন্ধ হয়ে যায় তাহলে পরীক্ষার্থীরা পরীক্ষা দিতে যেতে পারবে না। সেজন্য আমি সেন্টার চেঞ্জ করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত এবং স্বরাষ্ট্র মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র রামপুর হাট দুই নম্বর ব্লকের অন্তর্গত খারগ্রাম দুই নং গ্রাম পঞ্চায়েতে দীর্ঘ ১০ বছর হল ঐ পঞ্চায়েত সমিতি কংগ্রেসের হাত ছাড়া হয়েছিল এবং আমাদের দখলে এসেছিল। কিন্তু গত ১৯/২/৯৪ তারিখে কংগ্রেস এবং বি. জে. পি. একযোগে আমাদের পঞ্চায়েত সদস্য আমিন শেখ এবং সুফি আমেদ, বাসিক শেখকে কিডন্যাপ করে শিলিগুড়ি হোটেলে নিয়ে যায় এবং বন্ধ করে রাখা হয়। এই ব্যাপারে ওখানে অনবরত বোমা ফাটানো হচ্ছে এবং হামলা করা হচ্ছে, হুমকি দেওয়া হচ্ছে। সেখানে ৪।৪।৯৪ তারিখে আস্থা ভোট দেবার জন্য নোটিশ করা হয়েছে প্রধানকে। এটা তাড়াতাড়ি বন্ধ করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সমগ্র নদীয়া জেলায় বোরোধানের প্রচন্ড চাষ হচ্ছে, এটা বোরোধানের মরশুম। কিন্তু দীর্ঘদিন ধরে নদীয়া জেলায় বিদ্যুতের লোড শেডিং এবং লো ভোল্টেজের ফলে সেচ ব্যবস্থা এমভাবে ব্যাহত হচ্ছে যে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। তাই আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করে বোরো চাষীদের বাঁচাবার ব্যবস্থা করুন। কৃষি মন্ত্রীকে একটি বিষয়ে জানাই যে জানুয়ারি মাস থেকে সারের সংকট চলছে এবং তার ফলে চাষীদের সার পেতে খুব অসুবিধা হচ্ছে। কাজেই গোটা নদীয়া জেলার চাষীদের জন্য সারের ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[1-10 — 1-45 p.m.] (Including Adjournment)

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮ই মার্চ আমার কেন্দ্রে বটুল বৈদ্যনাথপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় একটা অসত্য সংবাদ আনন্দবাজার পত্রিকার মাধ্যমে প্রকাশিত হয়েছে। এর ফলে এলাকার মধ্যে বিক্ষোভ সঞ্চার হয়েছে। কারণ একটা স্থানীয় রাস্তা নিয়ে গন্ডোগোল, সেটাকে কেন্দ্র করে ওরা বিভিন্নভাবে গল্প তৈরি করেছে। আমার কাছে বেশ কিছু চিঠি আছে। থানাতে এই ধরনের কোনও ডাইরি হয় না। এম. এল. এ হিসাবে আমাদের কাছে যে দরখাস্ত দিয়েছে তাতে দেখতে পাচ্ছি যে রাস্তা নিয়ে গন্ডোগোল এবং দু বছর ধরে কেস চলছে। এটাকে কেন্দ্র করে যেহেতু বলা হয়েছে যে বাগনানের লোক এখানে মেয়েদের কাপড় খুলে নিয়েছে, তার ফলে বিভিন্ন রাজ্যে যারা বাগনানের লোক আছে তারা আমার কাছে চিঠি লিখছে এই সংবাদটা সঠিক কিনা সেটা আমাদের জানানো হোক। আসল ঘটনা আমরা ভেতর থেকে জানতে পেরেছি। এই ধরনের শ্লীলতাহানির কেস দিয়ে ওখানে মমতাকে এনে বড় ধরনের মিটিং করা যায় কিনা তার প্রস্তুত চলছে। এই ধরনের একটা ষড়যন্ত চলছে সেখানে। সেখানে আজকাল সংবাদপত্রের ফটোগ্রাফার গিয়েছিল, যার ফলে সেখানে ভীষণ অশান্তির সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাতে চাই এই ধরনের অসত্যসংবাদ প্রচার করা বন্ধ করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বউবাজারের বোমা বিস্ফোরণে ৮৬ জন লোক মারা গেল, তাদের আজ পর্যন্ত কমপেনসেশন দেওয়া হয় নি। যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের কিছু কিছু কমপেনসেশন দেওয়ার জন্য একটা দাবি ছিল এবং সেই অনুযায়ী একটা ১৫২ জনের লিস্ট তৈরি করা হয়েছে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যারা মারা গিয়েছে তাদের কমপেনসেশন দেওয়া হয়নি। এবং যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদেরও আজ পর্যন্ত কমপেনসেশন দেওয়ার ব্যবস্থা করা হয়নি। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাতে চাই যারা রসিদের সঙ্গে যুক্ত হয়ে আছে সেই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা, তাদের প্ররোচনায়, এই লিস্টে যারা কংগ্রেসের সমর্থক তাদের ওই লিস্ট থেকে বাদ দেওয়া হচ্ছে। সেই জন্য আমার অনুরোধ অবিলম্বে এই কমপেনসেশনের ব্যবস্থা করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মন্ত্রীদের উদ্দেশ্যে একটা নিবেদন জানাতে চাই। মন্ত্রীরা বিভিন্ন সময় ভিত্তিপ্রস্তর স্থাপন করেন। অতি সম্প্রতি আমাদের তরুন মন্ত্রী বংশ গোপাল চৌধুরি মহাশয় আলিপুরদুয়ার শহরের পাশে বীরপাড়াতে আই. টি. আই.-এর জন্য ভিত্তিপ্রস্তার স্থাপন করেন। সেই দিন তিনি বলেছিলেন এই আর্থিক বছরে এর জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ আছে, কাজ শুরু হবে। এটা ১ কোটি টাকার প্রকল্প। এই আই. টি. আই.-এর জন্য আজ পর্যন্ত একটা ইঁট পড়ল না। তরুন মন্ত্রীসভা করে সেখানে সবাইকে জানালেন, কিন্তু কাজ শুরু হল না। তারপাশে ভেষজ উদ্যান হবার কথা ছিল। আমাদের প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী শ্রদ্ধেয় ননী ভট্টাচার্য মহাশয় আজ থেকে ১০ বছর আগে তপসি খাতায় একটা ভেষজ উদ্যান করার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন। আজ পর্যন্ত কাজ শুরু হল না। তার পাশে লাগয়া কুচবিহার হোমিওপ্যাথি কলেজ করার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল। সেটাও কিছু হল না। আমি অনুরোধ করছি বামফ্রন্ট সরকার গত কয়েক বছর ধরে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছেন, বিশেষ করে যে সমস্ত ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়েছে সেইগুলি কার্যকারি করা হোক, সেখানে নির্মাণের কাজ শুরু করা হোক, এবং সেই কাজকে তরান্বিত করা হোক।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে দক্ষিণ দিনাজপুর জেলা সীমান্তবর্তী জেলা। এখানে প্রতিদিন বর্ডার এলাকা দিয়ে নির্বিচারে চাল, গম, ভোজ্য তেল, ঔষধ, সাইকেল, তাঁতের শাড়ি পাচার হচ্ছে। ওধার থেকে বাংলাদেশি টাকা, সিন্থেটিক শাড়ি, ভি. সি. পি. ভি. সি. আর এই গুলি নির্বিচারে আমাদের এখানে আসছে এবং যার প্রত্যক্ষ মদত দিচ্ছে বি. এস. এফ। যারা আইনের রক্ষক তারা কিভাবে ভক্ষকের ভূমিকা পালন করছে সেটা আমি উল্লেখ করছি। আর যারা বিধানসভায় খুব বড় মুখ করে নিজেদের সততা জারি করে, তাদের চরিত্র আমি উল্লেখ করছি। পাসুরিয়া পঞ্চায়েত সমিতির কংগ্রেস (আই) সদস্য আজাহার খানের নেতৃত্বে ৫০ বস্তা ধান এবং ২৪ হাজার বাংলাদেশি টাকা এবং প্রচুর ঔষধ পাচার করতে গিয়ে ধরা পড়েছে এবং সেটা আটক করা হয়েছে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বন্ধ কারখানা খোলার দাবিতে, বার্ন স্ট্যান্ডার্ড, হুগলি ডক প্রভৃতিতে ওয়াগানের অর্ডার দেবার দাবিতে, কেন্দ্রীয় সরকারের কাছে বেকার সমস্যার সমাধানের দাবিতে, মূল্য বৃদ্ধি রোধের দাবিতে এবং সামগ্রিকভাবে আই. এম. এফ.—ঋণ এবং ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে হাওড়া জেলায় সর্ব্বাত্মক ধর্মঘট অনুষ্ঠিত হয়েছে।

আমি আপনার মাধ্যমে হাওড়া জেলার সমস্ত সংগ্রামি মানুষকে কেন্দ্রীয় সরকারের সমস্ত জনবিরোধী নীতির বিরুদ্ধে এই যে সর্বাত্মক হরতাল এবং ধর্মঘট পালন করেছেন, তারজন্য অভিনন্দন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার মিলিত হব পৌনে দু'টোর সময়।

(At this stage the House was adjourned till—1.45 p.m.)

[1-45 — 1-55 p.m.] (After recess)

## POINT OF ORDER

**Mr. Spaker :** Dr. Abedin, what is your point of order ?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দীর্ঘ দিন ধরে এখানে আছেন, আমার মূল কথা হচ্ছে যে, আমাদের হাউসের এবং তার নিয়ম কানুন এবং মন্ত্রীসভা ও মেম্বার we all are products of the constitution of India House. এর বাইরে যাবার আমাদের এক্তিয়ার নেই। কনস্টিটিউশন অফ ইন্ডিয়া আমাদের অধিকার দিয়েছে আমরা হাউস কিভাবে চালাব এবং আমরা সেখানে যে রুলস তৈরি করব Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly upto 1999. তাতে কোথাও রুলস অ্যামেন্ডমেন্ট করেন নি। আমি জানি একটা হাউসে রুলস চলে সার্টেন কনভেনশন এবং প্রসিডিওর ডেভেলপ করার জন্য। এখানে যে রুলস আমরা পেয়েছি তা কনভেনশনের উপরে নির্ভর করে এবং সেক্ষেত্রে ৩টি শর্ত মানতে হবে (i) it should be ubiquitous even not universal (2) it should enjoy the sanction and approved of all although it is not codified and (3) it should help all of us in the discharge of our duties as members of the legislature. এখানে আমি ৩৩ বছর আছি মাত্র ৪ বছর বাদ ছিলাম। এই ৪ বছর বাদ দিয়ে বাকি বছরগুলিতে এমন কি ডাঃ রায়ের আমলেও দেখে এসেছি যে, বাজেট ডিসকাশনে দফাওয়ারি আলোচনার মন্ত্রীরা দুটি কথা বলেন হোয়াইল দে মুভ দেয়ার গ্রান্টস এবং অন দি রেকমন্ডেশন অফ দি গভর্নর অ্যান্ড সো অ্যান্ড সো। তারপরে সংক্ষিপ্ত ভাষণ রাখেন এইজন্য একে প্রারম্ভিক ভাষণ বলে এইজন্য গ্রান্ট চেয়েছি। তারপরে the ministers exercise their right of reply after hearing the observations of all the Hon'ble members of the House এটাই নিয়ম। আপনি পৃথিবীর সব জায়গায় ঘুরে বেড়িয়েছেন এর ব্যতিক্রম আছে বলে আমার মনে হয় না। আপনি জার্নাল দেখুন, জার্নাল অফ কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাসোসিয়েশন, তাতেও আমি পাই নি, এখানে যেটা ভায়োলেট হয়েছে।

হাউস অফ কমন্সে এবং আমাদের এই হাউসেও রিটিন স্টেটমেন্ট পড়ার কথা নয়, অনলি এক্সেপশন মিনিস্টাররা, তারা পড়তে পারেন। But no where in the common-wealth parliament and Legislatures. কিন্তু আমাদের এখানে সেই ব্যবস্থাটা নেই। আমাদের এখানে একটা পুস্তিকা লিখবে, কিন্তু সেই পুস্তিকাটা পড়া পর্যন্ত হবে না। দ্যাট উড be distributed from the distribution counter of the Assembly and that will form part of the proceedings। স্যার, পার্ট অফ দি প্রসিডিংস কি কি হতে পারে সেটা আপনি জানেন এবং প্রসিডিংস কি পার্ট নিতে পারে সেটাও আপনি জানেন। কিন্তু আমি এসে থেকে দেখছি এখানে একটা নতুন নিয়ম চালু হয়ে গেছে, এখানে মন্ত্রীরা ব্যয়-বরাদ্দের সমর্থনে যে বক্তব্য তৈরি করে সেটাকে ছাপিয়ে কাউন্টার থেকে বিলি করে। কিন্তু কখন দেবেন আমরা অনিশ্চিত, জানি না। ইট becomes part of the proceed-ings. এটা স্যার, টোটালি illogical, irrational, against the rules। আপনি জানেন স্যার, বিভিন্ন সময়ে লোকসভায় ডিউরিং the adoption of the constitution by the

constitnent Assembly debate এবং সেই অনুসারে লোকসভায় এবং রাজ্য বিধানসভা এবং বিধানপরিষদগুলিতে চলছে। একাধিকবার লোকসভায় এই আলোচনা হয়েছে রিটি স্টেটমেন্টের ভ্যালিডিটি সম্বন্ধে। আপনাকে আমি এ. আর. মুখার্জির বই থেকে বলছি,—আপনা কাছে তো আছে, সেদিন একটা মোশন বিল উইথ ড্র করার ব্যাপারে আপনি আমাকে এ আর. মুখার্জি শুনিয়েছিলেন। পেজ ১৬২, ফোর্থ প্যারাতে দেখুন, A suggestion to incorporate written speeches in the Proceedings of the House was mad before the Select Committee on Procedure, 1959 where the Committe rejected the suggestion on the ground that the House would have n control through the Chair over the relevance or orderliness of the contents of the speeches.। আপনার সেক্রেটারিয়েটে আমি একটা বই পেলাম না, একজ লিখেছেন, This is the first time during the Last 700 years, ওখানে একজ ম্যাডাম স্পিকার এই রিটিন স্টেটমেন্টের ব্যাপারে সম্প্রতি একটা রুলিং দিয়েছেন। Th Minister was not allowed to read the answers pursuing to a questio বোধহয় আপনি এটা পড়ে থাকবেন। হাউস অফ কমন্সে সাম্প্রতিককালে আমরা এটা দেখেছি এটা টোটালি রিজেকটেড হয়ে গেছে। এখানে বছর তিন হল আপনার কাছে আমি কনসিসটেন্টলি দাবি রেখে আসছি, Before being elected to the office where am now. যে এখানে এই জিনিস চলে না। এটা ইর‍্যাশনাল, ইললোজিক্যাল এবং এ পিছনে কোনও কনভেনশন নেই, কোনও এনালজি নেই। ইন অল দি Legislatures an parliament সেইজন্য আপনাদের বার বার বলছি এই বান্ডেল বিলি হবে, অথচ মন্ত্রী মহাশয় অনেক সময় জানে না যে কি কনটেন্ট এর ভেতরে আছে। এখানে উত্তর দেওয়া সময় আমরা দেখি ইরেলিভ্যান্ট সমস্ত কথাবার্তা। আজকে আমার প্রধান আপত্তি writte speeches of anybody unless permitted specially by the Chair and approved by the House cannot form part of the proceedings। এখানে আমরা শুনলাম যে আজকে থেকে গ্রান্ট শুরু হচ্ছে। আপনি তো জানেন, কাল থেকে আমাদে একটা অসুবিধা চলছিল বিকস of the sad demise of one of our colleague আমি একটু আগেই সেখানে গিয়েছিলাম। আপনাদের যে বিজনেস এডভাইসারি কমিটি তার সিদ্ধান্ত নিয়েছেন যে আজকে থেকে গ্রান্ট ডিসকাশন হবে। যদি রিটিন স্পিচগুলো ইফ ে form part of the proceedings তাহলে আমাদের তরফ থেকে আপত্তি আছে এব আমরা প্রসিডিংসে পার্টিসিপেট করব না। উই হ্যাভ told you on a number o occasions আজকে আমাদের কোনও আপত্তি নেই। শাকদেরের পেজ ২৮২-তে বলা আছে A member is not allowed to raise a subject matter ইত্যাদি ইত্যাদি। থা প্যারাতে আছে, should not read a written speech through notice may b referred to Ministers are not immuned to this. কিন্তু আমরা বিভিন্ন সময় এখানে it is an established convention. কলিং অ্যাটেনশন ইত্যাদিতে দেখেছি ওরা রিটিন স্পিচ দিয়ে থাকেন। সিমিলারলি আমি আপত্তি করছি আপনার কাছে, একথাটা আগেও বলেছিলাম, আপনি বলেছিলেন, you will had discussion with all the parties যতবার আপনি অল পার্টির মিটিং ডেকেছেন ততবারই আমাদের পার্টির তরফ থেকে বক্তব

রেখেছি অন দি same ground, to stand firmly যে এখানে যে গ্রান্টের মোশন মুভ করবে, এটা দেখছি ভোট অন অ্যাকাউন্টের ফলে অনলি the finance Minister moves the motion. এটা একটা নতুন জিনিস। কিন্তু ইনডিভিজুয়ালি যে মিনিস্টার যে ডিপার্টমেন্ট দেখেন সেই মিনিস্টারই সেটা মুভ করবেন এবং এটা হওয়াই বাঞ্ছনীয়। কিন্তু অ্যাসেম্বলিতে মিনিস্টাররা আসসেন না বলে আপনি একটা সুযোগ করে দিয়েছেন। That cannot possibly the convention to be helped for anybody. একজন মন্ত্রী সবার সব দপ্তরের গ্রান্ট মুভ করে দেয়। আপনি এটা করেছেন সব মন্ত্রী এখানে ঠিকমতোন আসেন না বলে। এমনিতেই তো হাউসের অ্যাট্রাকশন কমে যাচ্ছে, সুযোগ কমে যাচ্ছে, তাই আপনার কাছে নিবেদন, এটা নতুন কোনও কথা নয়, একাধিকবার বলেছি, এটা ইললজিক্যাল, ইর্যাশনাল, রেয়ার। আর কোথাও নেই। It is singular, not that West Bengal is isolated from the rest of the world, West Begnal is isolated from the rest of the country. There are more than 25 legislature in the country. আপনি অনেক অ্যানোলজি দেখান, আপনি এ ব্যাপারে অ্যানোলজি দেখিয়ে আমাদের যদি কনভিন্স করতে না পারেন তাহলে you will ask the Minister, you will request the Minister to read his statement. এ পর্যন্ত আমরা এগ্রি করতে পারি আদারওয়াইজ যে প্র্যাকটিস এখানে ছিল আফটার 1935 Government of India Act, যখন অ্যাসেম্বলি তৈরি হয়েছিল এবং যে প্রসিডিওর চলে আসছে, যেটার পরবর্তীকালে কোনও মডিফিকেশন হয়নি, আমরা কিন্তু We will not allow the written speeches of the Ministers distributed from the publication counter which form the part of the proceedings. এই বিষয়ে স্যার, আপনার কাছে আমি স্পেসিফিক রুলিং চাইছি।

[1-55 — 2-05 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব আমাদের বিধানসভার যে প্র্যাকটিশ অর্থাৎ কিনা বিভিন্ন দপ্তরের মন্ত্রীরা, তাদের যে বাজেট স্পিচ সেটা যেভাবে থ্রু পাবলিকেশন কাউন্টার বিলি করা হচ্ছে এবং সেটা হাউসের মধ্যে প্লেস না করে বা না পড়ে ইত্যাদি যে ব্যাপারটা সে সম্বন্ধে আপনার রুলিং চেয়েছেন। স্যার, এটা কয়েক বছর ধরে এই কনভেন্সানটা চলে আসছে। আমাদের ফিনান্স মিনিস্টার অসীম দাশগুপ্ত মহাশয়, তিনি তার বাজেট এবং সঙ্গে সঙ্গে সমস্ত দপ্তরের বাজেট যা উনি এখানে প্লেস করছেন সেটা সমস্ত হাউসেই প্লেস করা হচ্ছে। তারপর সেটা কাউন্টার থেকে ডিস্ট্রিবিউটেড হচ্ছে। সুতরাং আমাদের অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট এবং সমস্ত বাজেট উপস্থাপিত করার পর আমাদের বিধানসভার অভ্যন্তরে সেটা আইন মতো এবং সংবিধান মতো এবং আমাদের রুলস অ্যান্ড প্রসিডিওর মতোন সমস্ত দপ্তর তাদের বাজেট স্পিচ উপস্থিত করছেন, তাদের বক্তব্য জানাচ্ছেন। তার বক্তব্যের মাধ্যমে। তারপর সেইগুলো ডিস্ট্রিবিউশন হয়। এখানে সুব্রতবাবু আছে, তিনি জানেন পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান হিসাবে তিনি পড়ে দেন যে আমি পাবলিক অ্যাকাউন্টস কমিটির ৪৯তম রিপোর্ট বিধানসভায় পেশ করলাম। তারপর কাউন্টার থেকে সেইগুলো ডিস্ট্রিবিউটেড হয়। যখন এখানে অর্থমন্ত্রী সমস্ত দপ্তরের পক্ষ থেকে বাজেটের বিষয় উল্লেখ করছেন, উপস্থাপিত করছেন, তখন এটা সংবিধান সম্মত, আমাদের রুলস অব প্রসিডিয়োর, আমাদের কনভেনশন

অনুযায়ী এটা সিদ্ধ হয়েছে, বৈধ হয়েছে। সুতরাং আমার বক্তব্য হচ্ছে যে বিরোধী পক্ষে নেতা যা বলছেন সেটা আমাদের বিধানসভা এবং লোকসভাতেও হয়, এটা সিদ্ধ। লোকসভ সেখানে যখন কোনও মন্ত্রী বাজেট প্লেস করলেন, পার্লামেন্টে পড়লেন, তখনই এটা প্লেস হ বলে ধরে নেওয়া হল, হাউসে বিধি বদ্ধ হল, তখন এটা সিদ্ধ হল। সেই অনুপাতে যখ এটা বলেছেন যে সমস্ত দপ্তরের পক্ষ থেকে উপস্থাপিত করলাম বিধানসভায়, তখন সম দপ্তরের বাজেট বক্তব্য অর্থমন্ত্রী পেশ করলেন বিধানসভায়, সেটা সিদ্ধ হল, বৈধ হল এ হচ্ছে আমার বক্তব্য। জয়নাল আবেদিন সাহেব এর বক্তব্য সঠিক নয়। আমাদের কনভেনশ অনুযায়ী, বিধি অনুযায়ী রুলস অনুযায়ী এটা সিদ্ধ হয়েছে, এটাই হচ্ছে প্র্যাকটিস।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Dr. Abedin, this question has been raised by yo before also in the past. Now, fortunately or unfortunately when yo raise the question of certain rights of the members and when you rela to the conventions followed in other parliaments, you should confir yourself to the advantages available to you and not the advantage available to the ruling party. There are many conventions followed b many Houses and each House is independent to adopt its own conven tions and practice and procedures. This House follows the conventio that 50% of the time for the discussion is to be given to the Oppo sition. The Lok Sabha does not follow this. You never raised tha question. We now give you the proportionate time changing that rul

**Dr. Zainal Abedin :** Sir, while they were on this side—I was member of the Council of Ministers during the regime of Dr. B C Roy—they used to enjoy two-third of the time.

**Mr. Speaker :** We will go into that later on. We will go into tha whether two-third of the time was given or not at a relevant point o time. However, today, the question is that in the Lok Sabha the Op position does not get 50% of the time. Now, here the question is—i this House, the Opposition gets 50% of the time. So do we follow th Lok Sabha conventions or will we follow our own conventions let u decide that first. Now, coming to the practice on the Budget, thi practice was adopted during the former Speaker. Mr. Habibullah's tim that the debate takes a lot of time. Lot of time is wasted there. Th printed speeches are available. It should be circulated to the Member and a lot of time was involved for reading the speeches. So the speeche should be taken as 'read'. The time should be made available fo debate and that practice has been continuing since I was the Speaker It is my third term as Speaker. This question did not arise till Dr Abedin came back into the House again in this term. However, fortu nately or unfortunately, now the question arises—what is the procedure followed in the Lok Sabha as regards the Budget debate and its ex

ent? If we understand the whole thing as to how far we are right or vrong, then it will be all right for all of us. Now going by Kaul and ;hakdher, we find that procedure for moving the Demand for ;rants—the Demand for Grants are not generally moved in the House y the Minister concerned.

[2-05 — ·2-15 p.m.]

Please have some patience. Let us understand what the Lok Sabha loes and let us learn. Demands for Grants are not generally moved in he House by the Minister concerned. The demands are assumed to iave been moved and are proposed from the Chair to save the time f the House. The Minister does not move it. It is deemed to have een moved by the Chair. Understand, what happens there ? Obviously ve do not have the same system. We are not following these proceures. The Chair is not moving here. The Minister is moving. The inance Minister moves the Demands and then the debates takes place nd those matters go to Subject Committees. After the report of the ubject Committee comes back it is again debated. Now, about this rocedure of taking the speeches as read in the House. When all the natters will go to Subject Committees, whether a speech is read in the louse or not will not be relevant, because you will be having the eport of the Subject Committees on these Departments. Because in he case of those departments where the Subject Committees have lready been formed we get the report of the subject Committees, nd threadbare discussions are taking place in those committees. It is nly for those Department for which Subject Committees have not et been formed.

Now, what the Kaul & Shakdher further say ? "The Demands re assumed to have moved and are proposed from the Chair to save he time of the House. But if the Minister concerned so desires, he an initiate discussion on the demands for Grants relating to his Minstry. Demands for Grants for two different Ministers under the charge of the same Minister are discussed separately. Normally, the motions in espect of the Demands for Grants relating to the General Budget are noved for sums excluding the sums already voted on account by the louse in respect of those demands."

Now, here the general discussion of the budget of the House is llowed for the sake of convenience of the Demands of different Ministers or the Department. The discussion is held together alongwith he motion for reduction. After the discussion is disposed of, the denands for grants are put to vote of the House. The Chair moves. The

Demands are discussed and it is put to the vote of the House. In case, what happened? The Finance Minister has moved, discussi took place. It is put to voting. What is the difficulty ? What hinders move it? I can move it from the next session. There is no problem it. There is no difficulty from me in that. I can follow the Lok Sat Convention, what is the problem ?

(NOISE)

**Dr. Zainal Abedin :** Sir, in parliamentary procedure there four types of paper (House of Commons, I can say) – the Act Pap Common Paper, Return and Dummy. Sir, what the Minister says forming part of the proceeding here. What is written outside this Ho cannot be allowed to be part of the proceedings. Secondly, about Lok Sabha proceedings, Sir, the Minister's speeches framed outsi distributed outside, do not form part of the proceedings. Sir, here former Member of Lok Sabha as much as my learned friend Hon'b Shri Krishna Chandra Haldar is present. Sir, if Lok Sabha pattern followed then the Minister's speech has no place at all.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the Chair appears to be confus because I find the chair is trying to mix up one issue with the oth Sir, the question is very simple. The question before the House whether anything not said or spoken in this House can form a part the proceedings. The Budget Speech not laid on the table, not read the House can be formed as the part of the proceedings ? That is t question before the House. It is not who is moving the Budget Demands, whether it is from the Chair or by the Finance Minister by the Minister concerned. It is not that question. The question is ver simple. Anything not said in the House, anything not read in the Hous can be formed a part of the proceedings ? That is what I mean th the speech, budget speech not laid on the table not read in the Hous can it be formed part of the proceedings ? My humble opinion is cannot. It should not. That is the case, Sir.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, by convention the House as adopted the procedure that all the budget speeches are taken read and laid on the table of the House, that is the convention th House is following. What is the problem ? I cannot understand. Wh is the problem ? There is no problem.

....... (Noise) .....

**Dr. Zainal Abedin :** I have brought to your notice while th Treasury Bench had been in the Opposition, they used to enjoy 2/3 of the majority.

**Mr. Speaker :** I am not debating on that. But I am not admiting that.

**Dr. Zainal Abedin :** The Chair is very clever. My friend has already mentioned it. Sir, to read the proceedings it will take an hour or little more. You are having fifty percent – not 2/3rd. You are giving the chances. Then the question of competence comes. It is our common complaint, and whom we represent it is the complaint of all. Mr. Jyoti Basu, the Hon'ble Chief Minister is not associated like Harekrishna Konar. Shri Somnath Lahiri and the likes. He has got a bundle of Minister-Hon'ble Ministers. I should say, who are not capable of conducting the debate or initiating the debade. It is the chair and it is the very shrewdness of the Chair that are helping them.

**Mr. Speaker :** You have shrewdness as the Leader of the Opposition. Dr. Zainal Abedin, what is the problem ?

**Dr. Zainal Abedin :** Whatever they do they don't know, they don't understand, they don't see. If it is not transacted in the House, how could it become a part of the proceedings.

**Mr. Speaker :** There is no problem.

**Dr. Zainal Abedin :** There are certain limitations which are material to become part of the proceedings. You know it. The speeches of the Ministers are reaching outside by somebody else. If I ask them what is the content of the speech, most of the Minister would fail. I have nodoubt about it. You give me ruling to that point where we have objected. Sir, there three types of conventions. It must have a certain longivity. It should be longest. Sir, the convention should not be opposed. But here the Opposition is opposing.

**Mr. Speaker :** It was the privilage of all parties. sorry, Dr. Zainal Abedin, it has been made by all parties. Yes, I am sorry. that was an all party agreement and the practice started. I am sorry. I must remind you, Dr. Zainal Abedin, no one protested till the time you have come back again.

**Dr. Zainal Abedin :** After bringing this convention to an end I am prepared to undergo a premature retirement.

**Mr. Speaker :** Very well.

**Dr. Zainal Abedin :** I will go to that extent. But let Hon'ble Shri Krishna Chandra Halder say it. He has said that the rules permit it. My humble friend should cite the rule. I am with the rules. Please cite the rules while it was incorporated.

**Mr. Speaker :** No, no, Dr. Zainal Abedin, the practice has be there for a long time. Now that this budget speeches are laid on t table and taken as read.

[2-15 — 2-25 p.m.]

It forms part of the proceedings. It is printed in the proceedin and we have taken that as adopted. That is the procedure. There is problem. When you came here after a lapse of five years you thoug something is wrong somewhere and you wanted to make your contributi on this. You have started raising your objections again. But that is different story. I will again sit with members of all the parties. Let discuss it in the proper perspective. We are now in a different pha of the Parliamentary system. We are having committee system whe these things will not be relevance to that extent. You must understa that. Now we go on to the debate.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি একটা নোটিশ দিয়েছি, আমাদের মাননীয় সদস্য যি বক্তৃতা করেছিলেন আনন্দবাজার পোড়ানকে কেন্দ্র করে মাননীয় শ্রী অনিল মুখার্জি স্যা আমি একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি আন্ডার ২২৬ Rules of procedure and con duct of Business. স্যার, আপনি রুলিং ঘরের মধ্যে দিয়ে দিয়েছেন বুঝতে পারছি। কা ঘরে ঢোকবার সঙ্গে সঙ্গে আমাকে যেটা বলবেন পরে সেটা দিচ্ছে যে মাননীয় ডেপু স্পিকারের বিরুদ্ধে কোন প্রিভিলেজ হয় না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি কত রুলে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ২২৬-এ।

**মিঃ স্পিকার ঃ** আপনি রুলসের বই পড়ছেন? দেখিনি তো?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনারা আমাকে অনেকদিন থেকেই দেখছেন। রুলের থে ওভার রুলে ডবল মোটা হয়ে গেছে। সেটাও পাবলিস করে দিন। আপনি দেখুন এ স্পিচটা আপনার মোশনের সঙ্গে দিয়ে দিলাম। সেখানে উনি এক্সপেটেড বর্ক্তৃতা করেছেন এ বর্ক্তৃতা উনি যখন করেছেন তখন ডেপুটি স্পিকার হিসাবে নয়, তখন একজন সদস্য হিসা ওনার একটা লেখা ডেপুটি স্পিকার হিসাবে উনি বর্ক্তৃতা করতে পারেন, যে কোন বর্ক্তৃত অংশগ্রহণ করতে পারেন। মাননীয় রবিনবাবু অনেকদিন আছেন কি করে বলেন। আমি দুটি বই রেফার করেছি।

**মিঃ স্পিকার ঃ** কি কি বই রেফার করেছেন আমাকে বলুন, আমি শুনতে পাইনি

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি একটা বই রেফার করেছি দি Parliamentary Privile in India by Dr. R. Arora and Hardwarilal's Myth & Law of Parliam tary Privileges. প্রথম বইটা আপনার এখানে আছে, দ্বিতীয়টা নেই আপনি লক্ষ্য ক

দেখবেন এক্সটেম্পো বক্তৃতা করতে গিয়ে মেম্বার হিসাবে বলে দিলেন, এই দুটি বই দেখবেন। উনি প্রথম ওথ নেন এম.এল.এ. হিসাবে। কি আছে তাতে, তাতে আছে আমি সংবিধানকে, দেশের আইনকে রক্ষা করব। এটা ওথ You may protect him but the gravity of the situation. You must understand. কন্সটিটিউয়েন্সির উর্ধ্বে নন, ইভন ডেপুটি স্পিকারও নন। সংবিধানকে রক্ষা করার শপথ সবাইকে নিতে হবে। ডেপুটি স্পিকারকে বাদ দিলে তাহলে যাঁরা প্রোটেম স্পিকার হিসাবে মাঝে মাঝে বসেন তাঁদেরও তো বাদ দিতে হয়। সেখানে উনি ওঁর বক্তব্যে বলেছেন 'আমার পিতাকে যদি কেউ খতম করে—মাননীয় অনিলবাবু বলেছেন—আমি সেখানে আইন নিজের হাতে তুলে নেব।

সেখানে যত অপরাধই হোক, আমি করবো। স্যার, এক্ষেত্রে আইন কি বলে? আপনি স্পিকার, আইনবিদ আপনি ; আপনি জানেন যে, আমার বাবাকে যদি কেউ সত্যি সত্যি খুনও করে তাহলেও নিজেকে বলতে হবে—আইন তুমি নিজের হাতে তুলে নিতে পার না। আজকে কোন আইনসভায় দাঁড়িয়ে যদি কেউ বলেন যে, আইন তিনি নিজের হাতে তুলে নেবেন তাহলে সেটা ক্রিমিন্যাল প্রসিডিওর অনুযায়ি অপরাধ। এখানে না বলে সেটা যদি উনি বাইরে গিয়ে বলেন এবং যেটা সংবাদপত্রে ছাপা হয় তাহলে ক্রিমিন্যাল ল' অনুযায়ি মামলা হবে। এখানে আইনসভায় দাঁড়িয়ে আইনসভারই একজন সদস্য বলছেন যে, আইন তিনি নিজের হাতে তুলে নেবেন। এখানে যেসব কথাবার্তা তিনি বলেছেন সেটা নজিরবিহীন। আপনি ঢাকতে পারেন, কিন্তু চিরকাল আপনি থাকবেন না। আর একটি জায়গায় বলেছেন — এই তো সেদিন অজিতকুমার পাঁজা, টিভির প্রচারমন্ত্রী থাকাকালীন নেতাজিকে মত্ত এবং নগ্ন অবস্থায় দেখিয়েছেন। স্যার, you can prove these things. ১৯৭৪ সনওয়ার্ড টিভি হয়েছে, কিন্তু একদিনও নেতাজিকে মত্ত বা নগ্ন অবস্থায় টিভিতে দেখান হয়েছে দেখেছেন? can you prove it? এরকম স্টেটমেন্ট যদি কেউ করেন তাহলে তার বিরুদ্ধে প্রিভিলেজ হবে না ; প্রাইমাফেসি নেই? সংবাদপত্র একে পর্যন্ত তিনি কটাক্ষ করেছেন। কাজেই রুলিং দেবার আগে সবটা ভাবতে হবে। একজন বিধানসভার সদস্য এবং ডেপুটি স্পিকার, যিনি সংবিধানকে রক্ষা করবেন বলে ওথ্ নিয়েছেন, এরজন্য তাঁর কেন পানিশমেন্ট হবে না? এক্ষেত্রে তিনি যদি প্রাইম মিনিস্টারও হন তাহলেও তিনি এক্সপেল হতে পারেন। তাহলে রুলিং দিয়ে দিন যে, প্রটেম স্পিকার এখানে যা খুশি তাই করতে পারবেন ; আমরা কিছু করতে পারবো না। স্যার এ-সম্পর্কে এই বই দুটোতে কি বলেছে? সংবিধান অনুযায়ি ওথ্ নেবার পর কেউ যদি অসত্য কথা বলে সভাকে বিভ্রান্ত করেন তারজন্য তার বিরুদ্ধে প্রিভিলেজ আনা যায় বলে এতে বলেছে। এক্ষেত্রে প্রাইমাফেসি রয়েছে। আপনি এখানে আলোচনার অনেক সুযোগ দিন। তাঁকে ফাঁসি দেবার কথা বলছি না, কিন্তু ডিগনিটি এ্যাণ্ড গ্র্যাভিটি অফ দি হাউস রক্ষা করবার জন্য ব্যবস্থা নিতে বলছি। ডেপুটি স্পিকার হিসাবে কলিমুদ্দিন শামস্ যখন ছিলেন তখন আপনি নিজে সামান্য ম্যাজিস্ট্রেটের ঘরে গিয়ে তিনি কি করেছিলেন বলে সুয়ো-মোটো বিষয়টা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিয়েছিলেন। এটা এখানেই আছে। এবং ডেপুটি স্পিকারকে ঘরের বাইরে পাঠিয়ে দিয়ে আপনি হিয়ারিং করেছেন ডে আফটার ডে। এটা আপনি করেছেন। ভাল নজির এটা। কিন্তু উনি আইনের উর্ধ্বে নন, কাজেই বিষয়টা একদিন প্রিভিলেজ কমিটিতে আলোচনার জন্য পাঠিয়ে দিন। আর বই

দেখিয়ে আপনি যদি আমাদের বুঝিয়ে দিতে পারেন যে প্রটেম স্পিকার এর উর্ধ্বে তাহলে নিশ্চয়ই আমরা সেটা মেনে নেবো।

**মিঃ স্পিকার ঃ** এখন কথা হচ্ছে, আপনি একটি নোটিশ দিয়েছেন এবং যেটা আমার বিবেচনাধীন রয়েছে। এ-ব্যাপারে I have not taken any decision. I will give my ruling later on. But I will hear you once again.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, 'আবার মিলিত হবো সেই দু'বছর পরে' এইভাবে চালিয়ে যাবেন, এটা করবেন না।

**Mr. Speaker :** I will hear you before I pas my final order.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, গতকাল থেকেই দেখছি, ডাঃ জয়নাল আবেদিন যখন পয়েন্ট অফ অর্ডার তুলে বলতে যাচ্ছে, আপনি টিপিকাল সব প্রশ্ন তুলছেন। আপনি তো এখানে একা নকল বুদির গড় রক্ষা করছেন। আপনি তো অনেকরকম গল্প বলেন, আপনাকেও একটি বল্প বলি শুনুন। মগরা খালের দু'পাশে দুটি গ্রাম, একটি গ্রামের নাম মগরা এবং অপরটি হুলো।

[2-25 — 2-35 p.m.]

স্যার গল্পটা হচ্ছে, মগরা খালের দুই পাশে দুটো গ্রাম ছিল—মগরা আর হুলো। তারা সব সময়ে ঝগড়া করার সময় পেতনা, তাই রবিবার সকালে ঝগড়া করতো। একদিন রবিবার সকাল ৯টার সময়ে গ্রামের খালের দুই পাশে দুই দল দাঁড়িয়ে ঝগড়া শুরু করলো। মগরার লোকেরা হুলোদের নামের সঙ্গে মিলিয়ে বললো, তোদের দেহে 'মুলো'। তখন হুলোরা ওদের সঙ্গে মিলিয়ে বলতে না পেরে বললো, তোদের দেহে 'খেজুর গাছ'। মগরার লোকেরা তখন চিৎকার করে বললো, মিললোনা, মিললো না। তখন হুলোদের বললো, মিললো না তো, মিললো না, গা-তো ছিঁড়লো। সেইরকম কাল থেকে দেখছি যে মিলছে না, তবুও আপনি একটু মিলিয়ে দেবার চেষ্টা করছেন ঐ দেহ ছিঁড়ে যাওয়ার মতো করে।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আনন্দবাজারের ব্যাপারে কয়েকদিন খুব চেঁচামেচি হচ্ছে। ডেপুটি স্পিকারের নামে একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছেন। এখন প্রশ্ন হচ্ছে, মাঝে মাঝে আমার এই পাশের লোকেরা আমার ঘরে আসেন, আবার আপনাদের থেকেও আসেন। আমাকে কে যেন বলেছিলো যে সুব্রতবাবু আনন্দবাজারের ঘরে গিয়ে নাকি ভাঙচুর করেছেন।

..... গোলমাল.....

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা ঠিক নয়, আবার মিললো না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আজকে যে ব্যাপারটা সুব্রতবাবু তুলেছেন, এটা সম্পর্কে আপনি রুলিং দেবেন, আপনি সর্বময় কর্তা আপনার কাছে আমার আবেদন........

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না, ইট ইজ নট এ্যালাউড।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No — 36

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধক্ষ মহাশয়, আজকে ৩৬ নম্বর ডিম্যাণ্ডের ব্যয়-বরাদ্দ অনুমোদনের প্রস্তাবের বিরোধিতা করে এবং আমাদের তরফ থেকে আনিত কাট মোশানের সমর্থনে আমার বক্তব্য আমি নিবেদন করছি। আমরা দেখছি যে ডিম্যাণ্ড নম্বর ৩৬ এবং যে দুটি হেড অব অ্যাকাউন্টে মোট এবারে ব্যয়-বরাদ্দের অনুমোদন চাওয়া হয়েছে ৫২ কোটি ৮৫ লক্ষ ৭৮ হাজার টাকা, এই টাকাটা আমার মনে হচ্ছে গত বছরের বাজেট বরাদ্দের তুলনায় এবারে এই দপ্তরে কিছু টাকা বেশি পাওয়া গেছে। কারণ ১৯৯৩-৯৪ সালে এই দপ্তরের ব্যয়-বরাদ্দ ৩টি হেডে বরাদ্দ ধরা হয়েছিল ৩৪ কোটি ৮৬ লক্ষ ৭৮ হাজার টাকা। সেদিক থেকে বিচার করতে গেলে হাউসিংয়ে বাজেট এবারে বেশ কিছুটা বেশি অর্থ বরাদ্দ হয়েছে। আমি গত বছরও বাজেট বক্তৃতার সময়ে কিছু বিষয়ে উত্থাপন করেছিলাম। আমি মন্ত্রীর কাছে তার কিছু জবাব পাইনি। আমি এবারে প্রথমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, আপনি মন্ত্রীসভায় শপথ নেবার পরে আপনি বলেছেন যে ৫ বছরে এই রাজ্যে সরকারি উদ্যোগে ৫০ হাজার ফ্লাট আপনি নির্মাণ করতে চান।

সরকারি উদ্যোগে ৫০ হাজার ফ্লাট ৫ বছরে নির্মাণ করার প্রশ্নটা বাস্তবে কতখানি বাস্তবপর সেটা আপনার বিচার্য। কিন্তু হাউসিং-এর সমস্যাটা আজকে সারা রাজ্যে গভীরভাবে মানুষের কাছে একটা বারনিং ইসু, বারনিং প্রবলেম হয়ে যাচ্ছে। এটা সর্বজনবিদিত যে সামান্য একটা মাথা গোঁজার জায়গা কলকাতা শহর এবং আশে-পাশে এলাকা শুধু নয় সারা রাজ্যে হবে না। এই সমস্যা ক্রমাগত গভীর থেকে গভীরতর পর্যায়ে পৌঁছাচ্ছে। বিগত ১৭ বছরের মধ্যে হাউসিং ডিপার্টমেন্টে এই মন্ত্রীসভার মধ্যে ছিল, গত দু'বছর হলো এই ডিপার্টমেন্ট একটু নড়ে-চড়ে বসেছে। গত ১৫ বছরের মধ্যে এই হাউসিং ডিপার্টমেন্ট রাজ্যের গৃহ সমস্যার সমাধানের ক্ষেত্রে কোন পজেটিভ আউটলুক, কোন ইমাজিনেশন নিয়ে বিন্দুমাত্র কাজ করতে পারেনি। গত ১৫ বছর থেকে হাউসিং ডিপার্টমেন্টের মতো একটা গুরুত্বপূর্ণ দপ্তরে যা বরাদ্দ হতো সেই তুলনায় গত ২ বছর ধরে বরাদ্দ কিছুটা সামনে দিকে এসেছে। গত ১৫ বছর ধরে এই দপ্তরের কোন গুরুত্ব তাদের কাছে ছিল না, গত ২ বছর একটু নড়ে-চড়ে বসেছে। বেঙ্গল হাউসিং বোর্ড, এই ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ডকে কোন অবস্থাতেই সরকারি উদ্যোগে মোটিভেটেড করা যাবে না। হাউসিং বোর্ড যদি নিজেরা নিজেদের কথায় মোটিভেটেড না হয়, যদি কর্মযোগ্য নিজেরা নিজেদের সামিল করে পজেটিভ উদ্যোগ না নেয় তাহলে হাউসিং বোর্ড যে মহান কাজের দায়িত্ব নিয়েছে সেই কাজকর্ম সুষ্ঠুভাবে পালন করবে কি করে? আমার অভিযোগ এই যে ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ডকে মোটিভেট করতে পারা যাবে না। ওরা গত ১৫ বছর ধরে এমন অবস্থার মধ্যে দিয়ে কাটিয়েছে যে ওঁরা কোন ওয়ার্ক লোড নিতে পারবে না, কোন কাজের চাপ নিতে পারবে না। আপনারা ওয়েস্ট বেঙ্গল বোর্ডের অফিস আমার বিধানসভা কেন্দ্র এস.এন ব্যানার্জি রোডের উপর আছে। ওদের কাজ-কর্মের যে শ্লথ গতি, ওদের যে ইমাজিনেশানের আবার তা দিয়ে এবং ওয়ার্কিং লোড নেবার ক্ষেত্রে যে অনীহা তা দিয়ে এই সমস্যার মোকাবিলা করতে পারবে না। কেন বলছি ওদের কাজের অনীহা? আমি আপনার কাছে পরে বলবো আমি যে অভিযোগ করলাম তার জাস্টিফিকেশান

কি? আপনি বললেন ৫০ হাজার ফ্ল্যাট করবেন। গত বারের বাজেট বক্তৃতায় আপনি স্বীকার করেন নি, আপনার বক্তৃতার পরে যখন এই প্রশ্ন আমি তুলেছিলাম তখন আপনি স্বীকার করেছিলেন যে পিয়ারলেস এবং অম্বুজার সঙ্গে যৌথ উদ্যোগে প্রকল্প করবেন। এবারের বাজেট বক্তৃতায় আপনি বলেছেন পিয়ারলেস এবং মেসার্স বেঙ্গল অম্বুজা হাউসিং ডেভলপমেন্ট লিমিটেডকে নিয়ে আপনি এগ্রিমেন্ট করেছেন। আমাদের প্রশ্ন হচ্ছে এই যে জয়েন্ট সেক্টরে হাউসিং প্রকল্প পিয়ারলেস এবং অম্বুজার সঙ্গে করতে চলেছেন কি শর্তে তারা এটা করেছে সেই শর্ত আপনাকে হাউসের মধ্যে প্লেস করতে হবে। আমার কাছে সংবাদ আছে হাউসিং বোর্ডের সঙ্গে পিয়ারলেস এবং অম্বুজার সঙ্গে যোগাযোগের ব্যাপারে যে ফাইল আছে সেটা আপনি হাউসিং বোর্ডের দপ্তর রাখেননি, নিজের হেপাজাতে রেখেছেন। আপনি ৫০ হাজার ফ্ল্যাট নির্মাণ করবেন পিয়ারলেস এবং অম্বুজাকে নিয়ে। এই অম্বুজার সিমেন্টের ব্যবস্থা আছে, একটা পাইপ কোম্পানি, পাইপ প্রস্তুতকারক।

[2-35 — 2-45 p.m.]

তাদের হাউসিং প্রোমোট করার অতীত কোন অভিজ্ঞতা নেই। অতীতের কোন অভিজ্ঞতা বলেনা যে অম্বুজা, গুজরাট এখানে এসে কিছু করে ফেলবে। সুতরাং যারা ডিভোটেড, যারা হাউসিংকে বাস্তবে রূপায়িত করতে পারে, কেবলমাত্র তরুণ দত্তকে চেয়ারম্যান করে যে কমিটি করেছেন, সেই কমিটির রিপোর্টের ভিত্তিতে নয়, আপনি আরও খোলা মনে, ব্রড বেসড্ভাবে আরও এ্যাডভার্টাইজ করে আরও বড়ভাবে মানুষের সমস্যাটাকে তুলে ধরে নিজে নিজে উদ্যোগ নিন। তরুণ দত্তকে চেয়ারম্যান করে যে কমিটি আপনি করেছেন, সেই কমিটি দশটি ফার্মকে রেকমেণ্ড করেছিল। আপনি তাদের মধ্য থেকে পিয়ারলেস এবং অম্বুজাকে দিয়েছেন। পিয়ারলেস নিজেই এই পশ্চিমবাংলার বেশ কিছু জায়গায় করেছে—পানিহাটিতে করেছে, শোধপুরে করেছে। তারা বাজার দর'এর উপরে ভিত্তি করে যে হাউসগুলো তৈরি করেছে, সেগুলো বাজার দরে তারা বিক্রি করছে। আপনি পূর্ব নির্ধারিত দর ঠিক করে দিচ্ছেন। আপনার সেই পূর্ব নির্ধারিত দরে পিয়ারলেসের কোন ইন্টারেস্ট থাকবার কথা নয়। সুতরাং পিয়ারলেস আবাসন লিমিটিডে এবং বেঙ্গল অম্বুজা লিমিটেডকে দিচ্ছেন তা কি কি শর্তে, কত স্কোয়ার ফুট আকারে ফ্ল্যাটগুলো তৈরি করবে এবং তাদের টার্মস্ এ্যাণ্ড কণ্ডিশনস্ কি তা আমাদের কাছে আপনি বলুন। আপনি নিজে যে আবাসন প্রকল্পে থাকবেন—গীতাঞ্জলি আবাসন—আপনার বাড়ির উল্টোদিকে ভি.আই.পি. রোডের পাশ দিয়ে দমদমের মল রোড্ পর্যন্ত দুশো বিঘা বেনামি জমি সরকারের পক্ষ থেকে দখল নিয়েছেন। এই দুশো বিঘা বেনামি জমির মালিক কারা ছিল, এই জমি বেনামে কারা এতদিন ভোগ করছিল তা আমাদের কাছে বলুন। এই বেনামি দখল করা জমি আপনার দলের নেতৃস্থানীয় লোকের আত্মীয়স্বজনের নামে ছিল। এই দুশো বিঘা জমি আপনি উদ্ধার করলেন, কিন্তু বড় কর্তার কাছ থেকে চাপ এলো। দুশো বিঘা জমি অম্বুজাদের হাতে যাচ্ছে তখন বড় কর্তাদের চাপে সেটা বাদ দিয়ে অম্বুজাকে সন্তুষ্ট করতে ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসের কাছে পঞ্চাশ বিঘা জমি দিতে হলো। অর্থাৎ আপনি বাস্তুঘুঘুদের যেখানে আঘাত করতে চেয়েছিলেন সেটা হলো না। জমি দখল নেওয়া খুব সহজ কাজ নয়। হাইকোর্টে মামলা হয়, একটা সমস্যার সমাধান করতে গিয়ে নানা সমস্যায় জড়িয়ে পড়তে হয়। অম্বুজাদের সঙ্গে এই যে চুক্তি আপনাকে

করতে হলো, এটা করতে হলো বড় কর্তাদের চাপে। এখন শুনছি যে ফতেপুরিয়ারা আসতে চাইছে। ফতেপুরিয়াদের সম্পর্কে বিভিন্ন অভিযোগ, নিউ মার্কেট কেলেংকারির কথা এই হাউসে আমি আগে করেছি। ফতেপুরিয়াদের হাতে এই সরকার বাঁধা পড়ে আছে। এখন তারা নিজেরাই জায়গা খুঁজতে বেরিয়েছে। তাদের পছন্দমত জায়গার দখল নিয়ে কাগজপত্র তৈরি করার জন্য এখন তারা ময়দানে নেমেছে। ফতেপুরিয়া এখন টার্মস ডিক্টেট করার জন্য তৈরি হচ্ছে। আপনার প্রতি তাদের আনুগত্য থাকার দরকার নেই। তাদের যোগাযোগ হচ্ছে সব বড় কর্তাদের কাছে। এদের সম্পর্কে আপনি কতটা জানতে পারবেন, সে সম্বন্ধে আমাদের সন্দেহ আছে। আপনি যেসব পরিকল্পনা করছেন পঞ্চাশ হাজার ফ্লাট তৈরি করার জন্য তা পিয়ারলেসের দ্বারা হবে না। আপনাকে ন্যাশনাল হাউজিং ব্যাংকের সহযোগিতা নিতে হবে। সম্প্রতি ন্যাশনাল হাউজিং ব্যাংকের কাছ থেকে ভারতবর্ষের অনেক রাজ্য যেমন, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, কেরালা, কর্ণাটক এবং পূর্বাঞ্চলের দুটি রাজ্য, ওড়িষ্যা এবং আসাম সাহায্য নিচ্ছে। তাদের কেউ ৫০ কোটি টাকা, কেউ ১০০ কোটি টাকা সহায়তা নিচ্ছে।

পিপলস্ অফ স্মল মিনসের যারা আছেন তাদের যে গৃহ নির্মাণের প্রকল্প সেই প্রকল্প কাজে লাগবে। কিন্তু আপনারা ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড সম্পর্কে অভিযোগ হয়েছে। ন্যাশনাল হাউসিং বোর্ড বলেছে যে, কোন প্রোপজাল এখানে তৈরি করে আমাদের দিতে পারেনি। কিছুদিন আগে শিলা কল এখানে এসেছিলেন এবং তার সঙ্গে ডিনারে আমন্ত্রিত ছিলাম। ওখানে যে বৈঠক হল সেই সভাতে নানারকম পরিকল্পনা নিয়ে আলোচনা হল কিন্তু একটিও ফলো আপ মেসার্স হিসাবে একটা বড় প্রস্তুতি নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য সরকারের পক্ষ থেকে যৌথভাবে বোঝাপড়ার ভিত্তিতে গড়ে ওঠার প্রস্তাব কিছু দেখলাম না। যার দ্বারা পলিসি ইমপ্লিমেন্ট হতে পারে সেরকম কোন কিছু দেখলাম না। সেখানে বিভিন্ন রাজ্যগুলো ভারত সরকারের সহযোগিতা এবং সাহায্য গ্রহণ করছে, আপনার রাজ্য এবং আপনার দপ্তর সেটা গ্রহণ করতে পারেনি। তার কারণ হচ্ছে যে, আপনাদের কোন ইমাজিনেশান আপনারা জমা দিতে পারেন নি। কোন প্ল্যান পরিকল্পনা নেই। যার ফলে আজকে ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ডের কাছে মানুষের যে প্রত্যাশা ছিল সেই প্রত্যাশা আপনারা পূরণ করতে পারেন নি। এই বাজেট বক্তৃতার মধ্যে সল্টলেকে কি করবেন না করবেন সেই সম্পর্কে বলা হয়েছে। সল্টলেক প্রজেক্ট গঠনের মূল উদ্দেশ্য হল আধুনিক সুযোগ-সুবিধা দান করে বিধাননগর -এর জন্য উন্নতি সাধন করা এবং বিধাননগর উন্নয়নের অবশিষ্ট কার্যসমূহ যথা রাস্তাঘাট নির্মাণ, বৈদ্যুতিকরণ, বাজার নির্মাণ, ভূনিনস্থ জলাধার নির্মাণ, অফিস গৃহ নির্মাণ এবং সুইমিং পুলের পরিবর্দ্ধন ইত্যাদি সমাপ্ত করার প্রয়াস চালানো হচ্ছে। বিধাননগরের উন্নয়ন এবং পরিচালন এবং বাগজোলা জলনিকাশি ব্যবস্থায় পুনর্বিন্যাস ও রক্ষণা-বেক্ষণের জন্য ১৯৯৪-৯৫ সালে ১২,৫২,৯৫,০০০ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। সুতরাং আমার কথা হচ্ছে সল্টলেকের মানুষের উন্নতি করুন কিন্তু সাথে সাথে সুদূর প্রত্যন্তর গ্রামের মানুষের জন্য যে আপনি মন্ত্রী হয়ে বলেছিলেন যে সাড়ে ১৪ হাজার টাকা দেবেন বাড়ি করার জন্য তার কি হল? তাদের তো স্বপ্ন সফল করার কিছু করলেন না। আপনারা দুই বছরের অর্থাৎ ১৯৯৩ সালের-৯৪ সালের বাজেটে যে কথা বলেছেন আর ১৯৯৪-৯৫ সালে বাজেটে প্রায় একই কথা বলেছেন, কেবল টাকার পরিমাণ সামান্য একটু বাড়িয়েছেন। ১৯৯৩-৯৪ সালে বাজেটে

প্রায় একই কথা বলেছেন কেবল টাকার পরিমাণ সামান্য একটু বাড়িয়েছেন। ১৯৯৩-৯৪ সালের বাজেটে ১৬নং অনুচ্ছেদে বলা আছে যে সল্টলেক প্রজেক্ট গঠনের মূল উদ্দেশ্য হল আধুনিক সুযোগ-সুবিধা দান করে বিধাননগরের উন্নতিসাধন করা এবং বিধাননগর উন্নয়নের অবশিষ্ট কার্যসমূহ যথা—রাস্তাঘাট নির্মাণ, বৈদ্যুতিকরণ, বাজার নির্মাণ, ভূমিনিম্নস্থ জলাধার নির্মাণ, অফিস গৃহ নির্মাণ এবং সুইমিং পুলের বাগজোলা জল নিকাশি ব্যবস্থার পুনর্বিন্যাস ও রক্ষণাবেক্ষনের জন্য ১৯৯৩-৯৪ সালে ১১,০৪,০০০ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। আপনার মুখ্যমন্ত্রী যেখানে থাকে সেই সল্টলেকের উন্নতিসাধন করতেই হবে কারণ এখানে মুখ্যমন্ত্রী মাঝে মধ্যে মেলা উদ্বোধন করতে যান। এখানে জমি হস্তান্তর করে এক শ্রেণীর বড় ব্যবসায়িদের হাতে এটা কুক্ষিগত করে রাখা হয়েছে। ডাঃ বিধানচন্দ্র রায় এই সল্টলেকের যে স্বপন দেখেছিলেন সেটা আপনারা বাস্তবায়িত করতে পারেননি। এই দুই বছরে পর পর একই বাজেট ভাষণ রেখেছেন এবং সল্টলেকের উন্নতির জন্যই ব্যস্ত হয়ে পড়েছেন। ১৯৯৩-৯৪ সালে বলেছিলেন যে, বিগত বছরে আমি বলেছিলাম যে, পলতা যন্ত্রচালিত ইটভাটির আধুনিকীকরণের জন্য তৃতীয় যন্ত্রটি সংস্থাপন করা হবে। কিন্তু এখন মাননীয় সদস্যবৃন্দকে জানাতে চাই যে, অপ্রতুল অর্থের জন্য প্রস্তাবিত কাজ বাস্তবায়িত করা যায় নি এবং ঐ কাজের প্রথমাংশ আগামি বছরে সম্পাদন করা হবে, এরজন্য ৭০.০০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব আছে।

আবার এই বছরের বাজেট ভাষণে ১৯৯৪-৯৫ সালে বলেছেন যে, ইট উৎপাদন অধিকার পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যন্ত্রচালিত হস্তকৃত উপায়ে ইট উৎপাদন করে থাকে। বিগত বছরে আমার প্রদত্ত বাজেট ভাষণে পলতা যন্ত্রচালিত ইটভাটির আধুনিকীকরণের জন্য তৃতীয় যন্ত্র সংস্থাপনের ব্যাপারটি আমি এই সভায় উল্লেখ করেছিলাম, কিন্তু যে চেক ব্যবসা প্রতিষ্ঠানটির সাথে যন্ত্রাংশ সরবরাহের ব্যাপারে কথাবার্তা চালান হচ্ছিল, যন্ত্রাংশ সরবরাহের ব্যাপারে ঐ প্রতিষ্ঠানটির কিছু অসুবিধা থাকায় কাজটি বাস্তবায়িত হয়নি। যাইহোক কয়েকটি ব্যবস্থা প্রতিষ্ঠানের সাথে কথা বলে এ ব্যাপারে নতুন করে চেষ্টা চালানো হচ্ছে।

[2-45 — 2-55 p.m.]

সেখান থেকে চেকরা পালিয়ে গেল। আপনাদের এই রাজ্য সরকারের সঙ্গে বিভিন্ন বিষয়ে নানারকম চুক্তি করে তারা পালিয়ে যাচ্ছে কেন? হলদিয়ার ক্ষেত্রেও আমরা দেখেছি সেখানে টাটারা চুক্তি করল, তারপরে পালিয়ে গেল। এখন আবার রতন টাটার সঙ্গে চুক্তি স্বাক্ষরিত হয়েছে, তারা বলছেন আমরা দেখছি। আবার হলদিয়াতে দেখছি মাল্টি ন্যাশনালরা আসছেন। একটা প্রতিষ্ঠান এখান থেকে হঠাৎ পালাল কেন, তাকে এখানে কোনরকমভাবে আটকে রাখা গেল না কেন? আমি এর পরে আপনার কাছে আপনার দপ্তরের পারফরমেন্স সম্বন্ধে বলব। আমি কোন বুর্জোয়া সংবাদপত্রের কথা বলছি না, এটা সরকার বিরোধী আনন্দবাজার পত্রিকা নয়, আমি আজকাল সংবাদপত্রের কথা বলছি, যার প্রতি আপনাদের বিশ্বাস আছে। সে পত্রিকায় মাননীয় মন্ত্রী মহাশয় সমীপেষু বলে একটা আর্টিকেল বেরিয়েছে। তাতে লিখেছে—'মাত্র বছর চারেক আগে ই. এম. বাইপাশের পাশে গড়ে উঠেছিল পয়মন্ত্রী হাউসিং কমপ্লেক্স্। বেশ খোলামেলা গাছবন্দি, অক্সিজেন সমৃদ্ধ কমপ্লেক্স, ঘাস আছে, পাখিও

আছে। কিন্তু প্রায় প্রতিটি বাড়ির ছাদে ফাটল। বর্ষায় বৃষ্টির অবাঞ্ছিত অনুপ্রবেশ। দেওয়াল প্লাস্টার পুড়ে-যাওয়া মানুষের মত। ঘরের ভেতর দেওয়াল জুড়ে ফোস্কা। মেঝের মোজাইক পায়ের চেটোর চামড়া খস্‌খসে্‌। আজ এ বাড়ির সানসেট ধসে পড়ে তো কাল ও বাড়ির পাইপ ভেঙে পড়ে। ২২৪টি ফ্লাটবাড়ির আবাসিকের মাথায়।' আরেকটা হাউসিং কমপ্লেক্স আছে ডানকুনি কমপ্লেক্স সে সম্বন্ধে লিখেছে—'ডানকুনি হাউসিং কমপ্লেক্স ফি বছর বৃষ্টির জলে বানভাসি। পাঁচিলের ঘেরাটোপ নেই। প্রতিশ্রুতির মার্কেট কমপ্লেক্স নেই। দেওয়ালে পাইপ নেই। ছাদ ফেটে জল, রোদ্দুর ঘরের মেঝেয়। ২১ একর জুড়ে ১,১০০ ফ্লাটের পরিকল্পনা হীনতার চূড়ান্ত ছবি। নগদ নারায়ণে কেনা ফ্লাটের এই দুর্গতির দায় কার মন্ত্রীমশায়? দেখতে গিয়েছিলাম সরকারি কর্মিদের জন্য বহু পুরোনো ভাঙাবাড়ির হাল হকিকৎ। অত চমৎকার কমপ্লেক্স ক'বছরেই সার সার পোড়োবাড়ির চেহারায় মাথা তুলে দাঁড়িয়ে।' কোন উপায় আপনার নেই। ১৯৯৩-৯৪ সালে ১৬৪টি ফ্লাটের রক্ষণা-বেক্ষণের জন্য আপনার বরাদ্দ ছিল মাত্র ১ ৭ক্ষ ২৮ হাজার টাকা। তাহলে এটা বুর্জোয়া সংবাদপত্রের সমালোচনা নয়। এই সমালোচনাকে একেবারে নস্যাৎ করে দেবেন তার কোন সুযোগ নেই। অর্থাৎ রক্ষণাবেক্ষনের প্রশ্নে আপনার দপ্তর এবং এই সরকারের অর্থের অভাব দেখা দিয়েছে। বহু ফ্লাট আজকে বাসের অযোগ্য হয়ে পড়েছে। এই বিষয়ে আপনাকে দায়িত্ব নিতে হবে এবং মেইনটেন্সের প্রশ্নে সামগ্রিকভাবে আপনাকে উদ্যোগ নিয়ে কাজ করতে হবে। আমি এর পরে আসব হাডকো থেকে লোন নেওয়ার প্রশ্নে। আপনি গৃহ নির্মাণে লোন দেওয়ার পরিকল্পনা করেছেন। আমি এ ব্যাপারে কোন আপত্তি করছি না। আপনি এই পরিকল্পনা পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত করছেন। এবারে পঞ্চায়েত কাদেরকে টাকা দেবে? পঞ্চায়েত স্বাভাবিকভাবে দলের লোকদেরই টাকা দেবে এবং তাদের মধ্যে একটা দলবাজি করার প্রবণতা আসবে। পঞ্চায়েতের মাধ্যমে যে কাজটা আপনারা করছেন হাডকোর কাছ থেকে টাকা নিয়ে সেই কাজ করার মত ইনফ্রাস্ট্রাকচার পঞ্চায়েতের নেই। তাই আপনাদের সরকারের বিরুদ্ধে আমাদের যে মূল অভিযোগ যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে কোন ওয়ার্ক কালচার নেই এবং এই ব্যাপারে এই সরকার চূড়ান্তভাবে ব্যর্থ। এখানে ওয়ার্ক কালচার না থাকার ফলে এই সরকার গড্ডালিকার স্রোতে হিপোক্রিসির মত ভেসে যাচ্ছে।

আজকে হাডকো থেকে লোন নিচ্ছেন এবং সেই লোন নিয়ে গৃহ নির্মাণের প্রকল্প করছেন। কিন্তু এই ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড ঠিক সেইভাবে কাজকর্ম না করলেও যেটুকু করে তাতে এটা এখনও লুজিং কনসার্ন নয় এ্যাট লিস্ট। কিন্তু যদি আপনি হাডকো থেকে টাকা নিয়ে তার প্রপার মেনটেনেন্স না করেন, সেখানে একটা যদি ভিজিলেন্স না থাকে, যদি ইনফ্রাস্ট্রাকচার না থাকে তাহলে দেখবেন এই টাকা কিন্তু আর পরিশোধ হবে না এবং যে সমস্যাটা দেখা দেবে সেটা হচ্ছে এই ওয়েস্ট বেঙ্গল হাউজিং বোর্ড আবার একটা রুগ্ন সংস্থায় পরিণত হবে। একেই তো আমরা আগেই অভিযোগ করেছি যে হাউসিং বোর্ড বাস্তুঘুঘুর বাসা, এরা ওয়ার্র লোড নিতে চাইছে না। এরা কোন প্ল্যানিং বা পরিকল্পনা তৈরি করে ন্যাশানাল হাউসিং ব্যাংকের কাছে জমা দিতে পারছে না, তারপর যদি এটা আবার একটা লুজিং কনসার্নে পরিণত হয় লাভজনক সংস্থা থেকে তাহলে সেটা আপনার দপ্তরের পক্ষে ক্ষতির কারণ হবে। এর পর আমি স্ট্যাম্প ডিউটির কথায় আসছি। আপনি জানেন না যে

এই স্ট্যাম্প ডিউটি বৃদ্ধি পেয়েছে। এর ফলে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে আপনি যে বাড়িঘর তৈরি করবেন তার সম্বন্ধে বাজার দর কি হতে পারে তার কোন অ্যাসেসমেন্ট হয়েছে কি? এই স্ট্যাম্প ডিউটি নিয়ে সারা রাজ্যে এর পক্ষে এবং বিপক্ষে নানান রকমের মত আসছে। এই স্ট্যাম্প ডিউটি, তার প্রাইসিং, তার রেজিস্ট্রেশন এগুলি নিয়েও হাউসিং কে নিশ্চয় এ্যাফেকটেড হতে হবে। এই গৃহ নির্মাণ প্রকল্পে আপনি এখন যে ফ্লাট বিক্রি করছেন সেটা খুব কম টাকাতে নয়।

ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাশে সরকারের উদ্যোগে তৈরি ফ্ল্যাট ৬শো টাকার উপর স্কোয়ার ফিট বিক্রি করছে হাউসিং বোর্ড। এটা ঐ ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজোরিয়াদের থেকে খুব কম টাকা তা তো নয়। ৬/৭শো টাকা স্কোয়ার ফুট ফ্ল্যাট, এক ফুট বাই এক ফুট জায়গা, এটা রাজ্য সরকারের পক্ষে বেশ ভালই দাম নিচ্ছেন। এটা সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে সেটা আমরা জানি। কিন্তু নিচু স্তরে যখন এই উদ্যোগ নামবে, নিচের স্তরে যখন এই প্রচেষ্টা শুরু হবে তখন কত স্কোয়ার ফুটের ফ্ল্যাট কত মূল্যের মধ্যে মানুষের কাছে পৌঁছে দিতে পারবেন তার একটা সুস্পষ্ট চেহারা এবং হিসাব আপনাকে আমাদের সামনে দিতে হবে। এ সম্বন্ধে কোনও অ্যাসেসমেন্ট আজও সরকার না করলে আপনি সেটা করুন তাতে একটা আইডিয়া পাওয়া যাবে যে কিভাবে এই ফ্ল্যাটগুলি সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া হবে। আপনি আগেও বলেছেন যে ৫০ হাজার ফ্ল্যাট বানানোর প্রতিশ্রুতি থেকে আপনি সরবেন না। আমি বলছি, এটা অত্যন্ত চ্যালেঞ্জিং ট্যাস্ক। গৃহনির্মাণের ক্ষেত্রে আমরা সর্বসম্মতিক্রমে আপনাদের যে প্রোমোটার নিয়ন্ত্রণ বিল সেই বিলকে আমরা সমর্থন করেছি। আমি নিজে সিলেক্ট কমিটিতে ছিলাম এবং আমরা তাকে সমর্থন করেছি। কিন্তু প্রোমোটারদের নিয়ন্ত্রণে রাখতে এই বিল অনুমোদিত হবার পর এর সুফল কিছু পাওয়া যাচ্ছে কিনা সেসব কথা বাজেট বক্তৃতার মাধ্যমে মানুষের কাছে আপনাকে হাইলাইট করতে হবে। সেখানে বলতে হবে দীর্ঘদিন আলোচনা করে প্রোমোটারদের নিয়ন্ত্রণ করতে যে বিল আনা হল তাতে তার নিয়ন্ত্রিত হল কিনা? কারণ, মূলত এই সরকারের বিরুদ্ধে আমাদের যেটা অভিযোগ সেটা হচ্ছে অসাধু প্রোমোটারদের কাছে এই সরকার বিক্রি হয়ে গিয়েছে। Sold out to promoters. কলকাতা শহর বিক্রি হয়ে গিয়েছে। বড় বড় বাজার, হাট বিক্রি হয়ে গিয়েছে। বাজারে বাজারে আগুন লাগছে আর সেই বাজারগুলি প্রাইভেট প্রোমোটারদের হাতে তুলে দেওয়া হচ্ছে। অর্থাৎ আপনার সরকার কতটা আপনার উদ্যোগ, উৎসাহ থাকলেও প্রোমোটারদের সঙ্গে লড়াই-এ নামতে, তাদের নিয়ন্ত্রণ করতে আইন, বিল যতই পাশ হোক না কেন আপনার দলের যারা প্রথম এবং প্রধান সারির মাথাভারি নেতা তাদেরকে টিকিয়ে রাখতে, এই অসাধু প্রোমোটারদের সঙ্গে মোকাবিলা করে তাদের নিয়ন্ত্রণ রাখতে যতই চেষ্টা করুন না কেন তারা এই কাজ হতে দেবেন না।

[2-55 — 3-05 p.m.]

সুতরাং আপনারা এই অসাধু প্রোমোটারদের স্বর্গ রাজ্য করে দিয়েছেন এই রাজ্যটাকে এবং আজকে তাদের বিচরণ ক্ষেত্র মনে করছে তারা, অত্যন্ত ইজি ভাবে তারা তাদের কাজ চালিয়ে যাচ্ছে। সেই রকম একটা জায়গায় দাঁড়িয়ে আপনি যে পরিকল্পনাই করুন না কেন, এটা লেট হয়ে গেছে। একটা সরকার ১৫ বছর ধরে চূড়ান্ত গাফিলতির মধ্যে থাকবার পর

আপনি আজকে যখন উদ্যোগ শুরু করেছেন, ইট ইজ লেট এবং টুউউ লেট। এখন আপনাদের মৃত্যু ঘন্টা বেজে গেছে, যাবার সময় হয়ে এসেছে, এখন উদ্যোগ থাকলেও হবে না। আপনার দপ্তরের একটা কেলেঙ্কারির কথা বলি। ১৯৭৭ সালে যখন কংগ্রেস গভর্নমেন্ট চলে যায় তখন আমাদের দুজন কংগ্রেস সদস্য ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রী জ্ঞান সিং সোহন পাল, এরা দুজন গভর্নমেন্ট হাউজিং ফ্ল্যাটে ছিলেন, এদের সেই ফ্ল্যাট থেকে বল পূর্বক লোক দিয়ে উচ্ছেদ করা হয়েছিল পুলিশ দিয়ে উচ্ছেদ করা হয়েছিল। আপনারা যখন ক্ষমতায় এলেন তখন এই ঘটনা ঘটিয়েছিলেন। তখন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু একটা নোট দিয়েছিলেন দে শুড নট বি ডিস্টার্বড আনলেস অলটারনেটিভ অ্যারেঞ্জমেন্টস আর মেড। এখানে কি বলা হল, ঐ ফ্ল্যাটে সরকারি কর্মচারিদের রাখতে হবে, আপনাদের বেরিয়ে যেতে হবে। জ্ঞান সিং সোহন পাল এবং ডাঃ জয়নাল আবেদিনকে উচ্ছেদ করা হল। জ্ঞান সিং সোহন পাল মহাশয় কি করবেন ভদ্র মানুষ, তার ভাইঝি তখন ফ্ল্যাটে ছিলেন, তাকে উৎখাত করা হল। আপনি একজন তরুণ মন্ত্রী, আপনি এই সম্পর্কে ইনিসিয়েটিভ নিন। মুখ্যমন্ত্রীর কাছ থেকে নোট আসার পরও এই ঘটনা ঘটেছে। আমি আশা করব এত বড় একটা নজির আপনি কিছুতেই হতে দেবেন না। স্পিকার মহাশয়ের মাধ্যমে আপনার কাছে অনুরোধ, জ্ঞান সিং সোহন পালের জন্য একটা হাউসিং এর ব্যবস্থা করা হোক। ৭৮ সালে আপনি ছিলেন, আপনার গভর্নমেন্ট এই উচ্ছেদ করেছিল। সুতরাং সেই কারণে বলছি, আপনার দপ্তর যে পরিকল্পনা শুরু করেছে বাস্তবে রূপায়ণের ক্ষেত্রে সেই দৃষ্টিভঙ্গি কিন্তু কম, এই কারণে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমি এখানে শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ওটা তখন একটা অসুবিধা হয়েছিল। জ্ঞান সিং সোহন পাল এবং ডাঃ জয়নাল আবেদিন দুজন হাউজিং ফ্ল্যাটে ছিলেন, বোধ হয় হেস্টিংসে ছিলেন, তাদের উচ্ছেদ করা হয়েছিল। তখন স্বাভাবিকভাবে ঐ দুজনকে ফ্ল্যাট খালি করতে বলা হয়। ওরা মুখ্যমন্ত্রীর কাছে রিকোয়েস্ট করেছিলেন, বিকল্প ব্যবস্থা না করে যেন উচ্ছেদ না করা হয়। এবং এই সম্পর্কে মুখ্যমন্ত্রীও একটা নোট দিয়েছিলেন যে জয়নাল আবেদিন এবং জ্ঞান সিং সোহন পালকে যেন উচ্ছেদ না করা হয়। সেদিন জ্ঞান সিং সোহন পাল মহাশয় খড়গপুরে গিয়েছিলেন, আমি কলকাতায় ছিলাম না, মুখ্যমন্ত্রীও ছিলেন না। তখন যতীনবাবু ঐ ডিপার্টমেন্টের মন্ত্রী ছিলেন, উনি সেই সময় পুলিশ দিয়ে খালি করে দিলেন। আমি মনে করি এটা ঠিক হয়নি। পরে জ্যোতিবাবুকে বলেছিলাম এটা ঠিক হয়নি। বিকল্প ব্যবস্থা না করে উচ্ছেদ করা ঠিক হয়নি। এখন আপনি মন্ত্রী আছেন, যাতে জ্ঞান সিং সোহন পাল মহাশয় একটা গভর্নমেন্ট অ্যাকোমোডেশন পান, তার ব্যবস্থা করুন। ডাঃ জয়নাল আবেদিন মহাশয় লিডার অব দি অপোজিশন হিসাবে একটা গভর্নমেন্ট অ্যাকোমোডেশন পেয়েছেন। কিন্তু জ্ঞান সিং সোহন পাল মহাশয়ের বিকল্প কোনও ব্যবস্থা এখনও পর্যন্ত হয়নি। আপনার গোচরে বিষয়টা যখন আনা হয়েছে তখন এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করুন। ইন অল ফেয়ারনেস জ্ঞান সিং সোহন পালের জন্য একটা ব্যবস্থা গ্রহণ করুন। আমি উনাকে একাধিকবার বলেছিলাম যে দপ্তরের মন্ত্রীকে এই বিষয়ে একটা আবেদন করুন। তখন উনি বলেছিলেন মুখ্যমন্ত্রীর নোটে যখন

একটা ডিরেকশন ছিল, সেটা মানা হয়নি, তখন তিনি নুতন করে রিপ্রেজেন্টেশন দেবেন। এটা মন্ত্রীসভার ব্যাপার, উনারা এটা দেখবেন। সুতরাং ব্যাপারটা আপনি দেখবেন।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** *মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব আবাস বিভাগের জন্য যে ৩৬ নং ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন আমি তাকে পূ সমর্থন জানিয়ে কয়েকটা কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে, স্বাধীনতার প*রে আমাদের দেশে আবাসনের মতো একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে জাতীয় স্তরে কখনও সেভাবে আলোচনা হয়নি। মাঝে মাঝে কেন্দ্রে যারা যখন আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন তার তখন রাজ্যগুলোর আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীদের নিয়ে মিটিং করেছেন। কিন্তু কোনও কমিশন, কমিটির মাধ্যমে এই সমস্যাটাকে বোঝবার চেষ্টা হয়নি। ঐ রকম একটা সম্মেলন হয়েছিল ১৯৬৪ সালের ১৯ এবং ২০শে ডিসেম্বর চণ্ডীগড়ে। কেন্দ্রীয় আবাসন মন্ত্রীর আহ্বানে বিভিন্ন রাজ্যের আবাসন দপ্তরের মন্ত্রীরা সেখানে উপস্থিত হয়েছিলেন। সেখানে কতগুলো গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপিত হয়েছিল। সেখানে প্রথমেই বলা হয়েছিল বিভিন্ন রাজ্যে যেমন হাউসিং বোর্ড গড়ে তোলা দরকার তেমন কেন্দ্রীয়ভাবে সেন্ট্রাল হাউসিং বোর্ড গড়ে তোলা দরকার, যারা বিভিন্ন রাজ্যের হাউসিং বোর্ডগুলিকে কন্ট্রোল করবেন এবং তাদের কিভাবে সাহায্য করা যায় তা খতিয়ে দেখবেন। কিন্তু আজ পর্যন্ত সেন্ট্রাল হাউসিং বোর্ড গড়ে তোলা হয়নি। বিরোধী দলের মাননীয় সদস্য সুদীপবাবু এই বিতর্কে অংশগ্রহণ করে যা বললেন তাতে তিনি সল্ট লেকের বিষয়টা বাদ দিয়ে মন্ত্রীর ব্যয়-বরাদ্দের দাবিকে প্রায় সমর্থন করে ফেললেন। তিনি সল্ট লেকের বিষয়টা বাদ দিয়ে বাকি সব ভাল কথাই বলেছেন, খারাপ কিছু বলেন নি। উনি এখানে কিছু সাজেশনও রেখেছেন। ওর এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি ওদের অনুরোধ করব যে, আপনারা এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করুন। স্যার, সেন্ট্রাল হাউসিং বোর্ড তো গড়ে তোলা হ'ল না, উপরন্তু আমরা দেখছি যে, বিভিন্ন রাজ্যের হাউসিং সমস্যা সমাধানের জন্য কোনও রকম উদ্যোগ যেমন নেওয়া হ'ল না তেমন আবার পশ্চিম বঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকার এক্ষেত্রেও বিমাতৃসুলভ আচরণ করে চলেছেন। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় বললেন যে, পশ্চিমবঙ্গের পক্ষ থেকে কেন্দ্রের কাছে নাকি কখনও কোনও প্রস্তাব দেওয়া হয়নি। উনি হয়ত জানেন না যে, পশ্চিমবঙ্গের পক্ষ থেকে কেন্দ্রের কাছে প্রস্তাব দেওয়ার পরেও তারা পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছেন। এ বিষয়ে আমি সুদীপবাবুর কাছে দুটি উদাহরণ পেশ করছি। নগরের গৃহহীনদের জন্য কেন্দ্রীয় সরকার একটা নাইট সেল্টার্স প্রকল্প তৈরি করেছেন ১৯৯১ সাল থেকে। প্রায় সব রাজ্যকেই এই স্কীমের আওতায় আনা হয়েছে, হয়নি কেবল পশ্চিমবঙ্গকে। অথচ পশ্চিমবঙ্গ আয়তনের তুলনায় সব চেয়ে বেশি জনাকীর্ণ। আমি আর একটা উদাহরণ দেব। ১৯৯০-৯১ সাল থেকে শহরে দুর্বলতর শ্রেণীর স্বল্প উপার্জনকারি এবং মধ্য উপার্জকারি পরিবারগুলির গৃহ নির্মাণের জন্য হাডকোর মাধ্যমে যে টাকা কেন্দ্র মঞ্জুর করেছেন, তাতে কলকাতা, বোম্বে, মাদ্রাজ এবং দিল্লির মধ্যে সব চেয়ে কম টাকা কলকাতার জন্য অ্যালোট করা হয়েছিল। অথচ কলকাতা-বোম্বের পরেই ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তর জনাকীর্ণ নগরী। এটা বুঝতে হবে। মাদ্রাজ শহরকে যে টাকা দেওয়া হয়েছিল তার শতকরা ৩০ শতাংশ কম টাকা দেওয়া হয়েছিল কলকাতাকে। যদিও মাদ্রাজের লোক-সংখ্যা কলকাতার অর্দ্বেকেরও কম। স্যার, আবাসন দপ্তরের সাফল্য রাতারাতি

দেখা যায় না—জমি সংগ্রহ করতে হয়, ফ্ল্যাট বা বাড়ি তৈরির জন্য প্ল্যান করতে হয়, বিভিন্ন সাজ-সরঞ্জাম এবং বিল্ডিং মেটিরিয়ালস জোগাড় করতে হয়। তারপর বাড়ি তৈরি করতে একটা সময় লাগে এবং তৈরির পরেও বিধি-বদ্ধ কতগুলো নিয়ম-কানুন, সরকারি নিয়ম-কানুনের মধ্যে দিয়ে বাড়ি বা ফ্ল্যাটগুলি বিলি-বন্টন করতে হয়।

[3-05 — 3-15 p.m.]

এগুলি রাতারাতি হয় না। সময় লাগে, কন্টিনিউয়াস প্রসেসের মধ্যে দিয়ে যায়। সুতরাং এটা টিউবওয়েল সিংকিং না, যে ৪৮ ঘন্টার মধ্যে বসে গেল, এগুলি করতে সময় লাগে। এই সময়ের মধ্যে আমরা দেখছি, মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরকে যেভাবে পরিচালনা করেছেন তাতে যথেষ্ট সাফল্যের পরিচয় বহন করছে। আমরা দেখেছি, ১৯৮৬ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত যেখানে গড়ে দেড় লক্ষ বর্গমিটার প্লিন্থ এরিয়ার কনস্ট্রাকশনের কাজ হয়েছে সেখানে ১৯৯২-৯৩ সালে ৩ লক্ষ ৫৪ হাজার বর্গমিটার কনস্ট্রাকশনের কাজ হাতে নিয়ে শেষ করেছেন। অর্থাৎ প্রায় ২ লক্ষ বর্গমিটার কাজ বৃদ্ধি পেয়েছে। টাকার অঙ্ক যদি ধরি তাহলে দেখব, যেখানে ৮।১০ কোটি টাকার কাজ হয়েছিল, সেখানে ১৯৯২-৯৩ সালে ৪১ কোটি ৮৩ লক্ষ টাকার কাজ সম্পন্ন করেছেন এই দপ্তর। সুতরাং এটাই সাফল্যের পরিচয়। এই সাফল্যের খতিয়ান বক্তৃতা দিয়ে বোঝানোর দরকার নেই, তথ্য দ্বারা মানুষ চোখে দেখলেই বুঝতে পারবেন। এর বেশি কিছু বলার দরকার নেই, খুবই উৎসাহজনক। সুদীপবাবু বলেছেন পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ অকেজো হয়ে পড়ে আছে। মোটেও তা নয়। আমরা দেখছি, আবাসন পর্ষদ ৩১-৩-৯৩ পর্যন্ত সর্বমোট ১৯ হাজার ৬৫৭টি আবাসন ইউনিট তৈরি করেছেন। তারমধ্যে অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য এবং নিম্ন আয়ের মানুষের জন্য ১২ হাজার ২৯৪টি এবং উচ্চ আয়ের মানুষের জন্য ৭ হাজার ৩৬৩টি আবাসন ইউনিট তৈরি করেছেন। কংগ্রেসিদের আমলে ১৯৭৭ সাল পর্যন্ত যে ফ্ল্যাটগুলি তৈরি হয়েছিল সেই সমস্ত ফ্ল্যাটগুলি বিলি হয়েছিল উচ্চ আয় বিশিষ্ট পরিবার অথবা মধ্য আয় বিশিষ্ট উপার্জনকারি পরিবারদের মধ্যে। দুর্বলতর শ্রেণী—নিম্ন আয়ের যে সমস্ত পরিবার আছে তাদের মধ্যে বিলি বন্টনের কোনও ব্যবস্থা ছিল না। সুতরাং উনি যে কথা বললেন সেটা ঠিক নয়। আমার আর একটি কথা বলা দরকার, বিগত ২। ৩ বছরের মধ্যে আবাসন দপ্তর যে সাফল্যের দাবিদার এ বিষয়ে কোনও সন্দেহ নেই। এই দপ্তর প্রচুর সাফল্যের চিহ্ন রেখে গেছেন এবং এখনও রেখে যাচ্ছেন। সুদীপবাবু গ্রামের দুর্বলতর শ্রেণীর কথা বললেন। কিন্তু আমি বলছি, গ্রামে যারা অল্প জমির মালিক, যাদের আয় মাসিক ১ হাজার ২৫০ টাকার অনধিক, তাদের জন্য গৃহ নির্মাণের ব্যবস্থা করা হয়েছে, এটা অভূতপূর্ব যা আগে কখন চিন্তা করা হয়নি। বিভিন্ন জেলায় ৩০ কোটি টাকা ব্যয় করা হচ্ছে। ২৩ হাজার ৯৪০ টি ইউনিটকে জেলা প্রশাসন প্রকল্পের আওতায় আনা হয়েছে। এর ফলে গ্রামের দরিদ্রতম মানুষের প্রভূত উপকার হবে। গ্রামের দরিদ্রতম মানুষের জন্য আগে কখন কোনও রকম ব্যবস্থা করার চিন্তা করা হয়নি। বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির প্রকৃত প্রতিফলন এর মধ্যে দিয়ে ঘটছে এবং এরফলে গ্রামের হাজার হাজার মানুষ যেমন কাজ পাচ্ছেন, বহু শ্রমদিবস সৃষ্টি হচ্ছে, তেমনি সাথে সাথে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করে তুলবে। এবার আমি কতকগুলি সাজেশন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

আমার মনে আছে আবাসন পর্ষদের কাজটা বেশি চোখে পড়ে কলকাতা এবং সন্নিহিত অঞ্চলে। উত্তরবঙ্গে বিশেষ করে দার্জিলিং, জলপাইগুড়ি, দিনাজপুর এবং মুর্শিদাবাদ এই পর্ষদের অ্যাক্টিভিটিজ বাড়ানো দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় ইতিমধ্যে এদিকে নজর দিয়েছেন। দ্বিতীয়ত, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন ৩১ হাজার ভাড়া বাড়ি এর ১৫ হাজারে সরকারি কর্মচারী এবং ১৩ হাজারে পাবলিক থাকেন, অবস্থা খারাপ যা মাননীয় সুদীপবাবু বললেন যে ছাদ দিয়ে জল পড়ে, প্লাস্টার উঠে গেছে, এবং মেঝেতে ফাটল ধরেছে। এইসব বাড়িতে যারা ভাড়া রয়েছেন সেই সব ভাড়ার রেন্ট স্ট্রাকচার এই ভাড়াটা বৃদ্ধি করে এই বাড়িগুলির মেন্টেনেন্সের জন্য যদি কিছু ব্যবস্থা করা যায়। তা না হলে বাড়িগুলির অবস্থা আরও খারাপ হবে বাসের অযোগ্য হয়ে উঠবে। কারণ বাড়ি তৈরি করা যেমন জরুরি, বাড়ি মেরামত করাও একান্ত জরুরি। এটা মনে রাখতে হবে। তৃতীয়ত, বহু পরিবার আছেন ফ্ল্যাট বাড়িতে বে-আইনিভাবে দখল করে রেখেছেন, অন্য জায়গায় বাড়ি তৈরি করেছেন জমি কিনে, তবু চাবি দিচ্ছেন না। এদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা দরকার। চতুর্থত, আপনি ইতিমধ্যে কঠোর মনোভাব দেখিয়েছেন, আপনাকে বলব যে সব অসাধু ব্যবসায়ী এবং প্রোমোটার যারা এইরকম জমি বার করে ব্যবসা করছে...

(মাইক বন্ধ হওয়ায় বক্তা তার আসন গ্রহণ করেন।)

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশ্চিমবঙ্গ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আজকে তার ১৯৯৪-৯৫ সালের যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রীর ভাষণের কপিটা পড়ে আমার মনে হল পশ্চিমবাংলায় যেন বামফ্রন্ট সরকার এই প্রথম ক্ষমতায় এসেছেন। মন্ত্রী মহাশয় এই সমস্যাগুলি তুলে ধরে সদস্যদের কাছে আবেদন রেখেছেন যে সমস্যাগুলি কি করে সমাধান করা যাবে। বামফ্রন্ট সরকারের ১৮ জন মন্ত্রী ১৮ বার এই আবাসন বিভাগের ব্যয় বরাদ্দের দাবি এই হাউসে পেশ করেছেন, এটা ১৮ তম দাবি বামফ্রন্ট সরকারের। সেখানে এখন সমস্যা সমাধান করতে পেরেছেন বলেন নি, উনি ৭ম অনুচ্ছেদে বলেছেন আমাদের নিকট এ কথা অবিদিত নয় যে আমাদের ঐকান্তিক চেষ্টা সত্ত্বেও আমরা জনগণের গৃহ সমস্যার সামান্যতম অংশের সমাধান হয়ত বা করতে সক্ষম হব। আশার বাণী শোনাতে পারেন নি, গৃহ সমস্যা সম্পর্কে সম্ভব হতে পারে এই কথা বলেছেন। সামান্যতম সুযোগ সুবিধা দিতে পারবেন এই কথা বলেছেন। এই সরকারি বাজেটকে সমর্থন করা সম্ভব হয় কি করে? আমাদের একটু আগে মাননীয় সুদীপবাবু বলেছেন এই সরকার প্রোমোটারদের পকেটে চলে গেছে। রাজ্য সরকারের ব্যর্থতা থাকবে, আবাসন সমস্যা সমাধান করতে ব্যর্থ হবে ততই প্রোমোটাররা ফুলে ফেঁপে উঠবে। একদা বিপ্লবী কমরেডরা এখন তাদের বিপ্লব ছেড়ে দিয়ে প্রোমোটারের ব্যবসায় মেতে উঠেছেন। তাই এক শ্রেণীর তথা কথিত বিপ্লবী প্রোমোটারের সঙ্গে হাত মিলিয়ে গোটা রাজ্যে সেই অবস্থার সৃষ্টি করেছেন। এতে পশ্চিমবঙ্গের গৃহ সমস্যার সমাধান করতে পারবেন না। আমি বেশি কথা বলতে চাই না, একটু আগে মাননীয় নারায়ণবাবু বলেছেন। ওদের কাছ থেকে অনেক কথা শোনা যায়, ওরা তো গরিব মানুষের এবং সমাজের অবহেলিত মানুষদের কথা খুবই বলেন, কিন্তু যারা একচেটিয়া ক্ষমতায় বসে আছে, ওরা তাদের সহায়তায় এখানে বসে আছেন। উনি ১৫ নম্বর অনুচ্ছেদে যা বলেছেন "পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ৩১. ৩. ৯৩

পর্যন্ত সর্বমোট ১৯,৬৫৭টি আবাসন ইউনিট নির্মাণ করেছে যার মধ্যে অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য ১১১৬টি, নিম্ন আয়ের মানুষদের জন্য ৩৩০৭টি মধ্য আয়ের মানুষদের জন্য ৭৮৭১টি এবং উচ্চ আয়ের মানুষদের জন্য ৭৩৬৩টি আবাসন ইউনিট। দেখা যাচ্ছে ১৯৬৫৭ আবাসন গৃহ নির্মাণ করলেন সেখানে মাত্র ১১১৬টি ইউনিট সমাজের নিম্ন শ্রেণীর জন্য আছে।

[3-15 — 3-25 p.m.]

উচ্চ শ্রেণীর জন্য তাদের মাথা ব্যাথা বেশি। এরাই দাবি করেন যে, পশ্চিমবঙ্গে গরিব মানুষের স্বার্থে অনেক কাজ করেছি। আমাদের রাজ্যে সব থেকে বেশি আবাসন সমস্যা রয়েছে, রিক্সাচালক, মৎস্যজীবী, ছাপাখানার কর্মী—এই ধরনের নিম্ন আয়ভোগি মানুষদের, কিন্তু এদের নিয়ে সরকারের কোনও মাথা ব্যাথা দেখছি না। আমরা দেখতে পাচ্ছি, উনি প্রতি বছর একটা করে অজুহাত খাড়া করবার চেষ্টা করছেন। সুদীপবাবু বলছিলেন পলতার ইট শিল্পের ব্যাপারে। এই ব্যাপারে উনি নাকি একটি চেক সংস্থার সঙ্গে কথাবার্তাও বলেছিলেন, কিন্তু সেটা বাস্তবায়িত করতে পারেন নি। ওখানে যে তৃতীয় যন্ত্রটি স্থাপন করবার কথা ছিল সেটা তিনি স্থাপন করতে পারেননি। গতবারের বাজেট বই-এ ১৪ নম্বর অনুচ্ছেদে বলেছিলেন যে, অর্থের অভাবে তিনি কাজ করতে পারছেন না ; এবারে বলেছেন যে, চেক সংস্থাটি যন্ত্র সরবরাহ করতে পারেননি বলে কাজ করতে পারেননি। পরের বছর হয়ত তিন এক্ষেত্রে অতিবৃষ্টির অভিযোগ আনবেন। মন্ত্রী মহাশয়ের আজকে এটা স্বভাবে দাঁড়িয়ে গেছে। প্রতি বছর তিনি একটা না একটা অজুহাত খাড়া করে ব্যর্থতা ঢাকবার চেষ্টা করছেন। আমরা পাই বলি, আমরা নতুন করে কিছু চাই না, দয়া করে পুরানো যেগুলো আমরা করে গেছি সেগুলো মেন্টেন করুন। যাট-সত্তরের দশকে যে ৩০ হাজার ফ্ল্যাট তৈরি হয়েছিল সে সম্বন্ধে আপনি ১২ নম্বর অনুচ্ছেদে বলেছেন যে, টাকার অভাবে সেগুলো রক্ষা করতে পারছেন না। কাজেই নতুন যেগুলো করবেন সেগুলোকেও তো মেন্টেন করতে হবে, সেটা কি করে পারবেন যখন কংগ্রেস আমলে তৈরি ফ্ল্যাটগুলোকেই মেন্টেন করতে পারছেন না? ফ্ল্যাট বিলির ক্ষেত্রে মাননীয় সদস্য সুদীপ ব্যানার্জি একটি স্পেসিফিক ঘটনা উল্লেখ করেছেন। মাননীয় স্পিকার মহাশয়, আপনার কাছে আমরা কৃতজ্ঞ, কারণ আপনি বিষয়টা মন্ত্রীর নোটিশে এনে তাকে নির্দেশ দিলেন সেই পুরানো নির্দেশকে কার্যকরি করবার জন্য। এটা ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রী জ্ঞান সিং সোহন পালের মতো প্রাক্তন মন্ত্রী এবং বিধায়কদের ঘটনা বলেই এখানে উল্লেখ করতে পারলাম, কিন্তু এই রকম ঘটনা পশ্চিমবঙ্গে বহু রয়েছে। কারণ আজকে সল্ট লেকে জমি বা ফ্ল্যাট পাওয়াটা যে ভাগ্যের ব্যাপারে সেটা যারা দরখাস্ত করেছেন তারাই বুঝতে পারছেন। আজকে সরকারি পক্ষের লোকেরা তাড়াতাড়ি ফ্ল্যাট পান, কিন্তু সাধারণ মানুষ দীর্ঘকাল দরখাস্ত করেও ফ্ল্যাট পান না। এটা বোঝা যাবে যদি তিনি ফ্ল্যাট বিতরণের তালিকাটা আমাদের কাছে রাখেন। এটা দিলে তার দলের কতজন মানুষ ফ্ল্যাট পেয়েছেন এবং সাধারণ মানুষই বা কতজন পেয়েছেন সেটা বোঝা যাবে।

আমরা জানি দু'একটা নাম হয়ত সংগ্রেসিদের দিয়ে রেখেছেন এবং শেয়ালের কুমিরের ছানা দেখাবার মতো সেগুলি বারবার দেখিয়ে বলছেন যে কংগ্রেসিদের দিয়েছি। আপনি

দেখিয়ে দেবেন তো যে কংগ্রেসিরা কতগুলি আবেদন করেছেন? আপনি যদি লিস্টটা দেন তাহলে দেখবেন যে দিনের পর দিন আপনাদের দলের কত লোককে দিয়েছেন, আর অন্যদের কত দিয়েছেন? এর আগে আপনি হয়ত মন্ত্রী ছিলেন না, সত্যরঞ্জন বাপুলি একটা লিস্ট তৈরি করে দিয়েছিল যে তাতে ঝুনঝুনওয়ালা, অগারওয়ালারা কত ফ্ল্যাট পেয়েছে। আমরা দেখছি যে লোক কোটি টাকা খরচ করে বাড়ি করবে, তাদের সল্ট লেকে জমি দেবার জন্য আপনাদের মাথা ব্যাথা। আর যারা সরকারি কেরানি, গরিব মানুষ, তাদের জন্য আপনাদের কোনও চিন্তা নেই। বিধান রায় বাংলার মানুষকে আশ্বাস দিয়েছিলেন যে সল্ট লেকে উপনগরি গড়ে উঠবে এবং তাতে সাধারণ মধ্যবিত্ত লোকেদের বাসস্থান করার মতো জায়গা দেওয়া হবে, সেই ব্যবস্থা তিনি করবেন। আজকে সল্ট লেকে যারা বাড়ি করছে তাদের মধ্যে নিম্নমধ্যবিত্ত বাদ দিলে মধ্যবিত্তরা কত জন আছে সেটা আপনি বলতে পারবেন? সল্ট লেকে বাস করা এবং বাড়ি করা একটা স্ট্যাটাস হয়ে দাঁড়িয়েছে। সল্ট লেকে আজকে কার প্লট পাচ্ছে? কিছু অসাধু দুর্নীতিগ্রস্ত লোকেদের সঙ্গে আপনাদের অশুভ আঁতাত গড়ে উঠেছে এবং সেই সঙ্গে প্রোমোটারদের সঙ্গেও আপনাদের একটা আঁতাত চলছে। আজকে সে জন্য আপনার এই বাজেটকে বিরোধিতা করছি। গতকালও মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে চিট ফান্ডের বিরুদ্ধে তিনি ব্যবস্থা নেবেন। পিয়ারলেস ১ হাজার কোটি টাকা আয় করেছে সিজ মানি থেকে। প্রায় ১৪ শত কোটি টাকা এই ভাবে তারা মেরে দিয়েছে, আর এখন তারা উদারতা দেখাচ্ছে। আপনারা সেই পিয়ারলেসের সঙ্গে হাত মেলাতে যাচ্ছেন। একদিকে আপনাদের অর্থমন্ত্রী বলছেন যে চিট ফান্ড বন্ধ করব, আর একদিকে পিয়ারলেসের সঙ্গে আপনারা আঁতাত করছেন। কালকে হাওড়া বন্ধ হয়েছে। পদ্মনিধিবাবু হাওড়া বন্ধের জন্য গর্ব করেছেন। আপনারা একদিকে প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে বলছেন, আর একদিকে প্রাইভেটাইজেশনের পক্ষে কাজ করছেন। আজকে গরিব মানুষ কোনও সুযোগ পাচ্ছে না। আজকে যদি গরিব মানুষেরা সুযোগ পেত তাহলে বুঝতাম। আপনারা যদি ইন্দিরা আবাস যোজনায় ঠিকমতো কাজ করতেন, ইন্দিরা আবাস যোজনায় যে সুযোগ দেওয়া হয়েছে সেটাকে কাজে লাগাতেন তাহলে বুঝতাম। কিন্তু আপনারা সেগুলি কাজে লাগাতে পারছেন না। আজকে গ্রামের মানুষ, তফসিলি সম্প্রদায়ের মানুষের আবাসনের প্রবলেম আপনারা সলভ করতে পারেন নি। সে জন্য এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৩৬ নম্বর দাবিতে তার যে বাজেট প্রস্তাব এখানে রেখেছেন, তাকে আমি প্রথমেই সমর্থন করছি। আমাদের বিরোধী দলের যে দুই জন সদস্য বক্তব্য রাখলেন, তাদের বক্তব্যও আমি শুনেছি। তারা ১৭ বছরের ব্যর্থতার কথা বলেছেন, কিন্তু ৪৭ বছরের ব্যর্থতার কথা বলছেন না। আমরা জানি একটা সদ্য স্বাধীন দেশের একটা জাতীয় পরিকল্পনা থাকে এবং তার মধ্যে থাকে খাদ্য, বস্ত্র, বাসস্থান, শিক্ষা এবং স্বাস্থ্য। আমি অন্য দিকে যাচ্ছি না। কিন্তু বাসস্থানের সমস্যার সমাধানের জন্য আমরা দেখেছি যে অতীতে জওহরলাল নেহেরু যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি বারবার বলতেন পাঁচসালা পরিকল্পনার কথা এবং পূর্ববাংলা থেকে আগত মানুষকে বাসস্থান দেবার চেষ্টা করা হবে। পন্ডিত নেহেরুর পরে ইন্দিরা গান্ধী

এবং তারপরে রাজীব গান্ধীও বলেছেন। কিন্তু সম্প্রতি নরসিমহা রাও, তার মুখ থেকে সেই জাতীয় যে পরিকল্পনা, সেই পরিকল্পনায় আবাসনকে যুক্ত করে বাসস্থানের সমস্যা সমাধান করার যে চেষ্টা সেটা কিন্তু আমরা অনুপস্থিত দেখছি।

[3-25 — 4-35 p.m.]

স্যার, সঙ্গত কারণে এটা কংগ্রেসের কাছ থেকে আশা করা যায়। আবাসন সমস্যা আমাদের রাজ্যে আছে এবং এটা সাংঘাতিক সমস্যা। আমাদের এখানে অন্যতম সমস্যা হচ্ছে বাসস্থানের সমস্যা। কারণ দেশ ভাগের উপর উদ্বাস্তুদের নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছে। এই উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকারে যেটা দেওয়া উচিত সেটা তারা দিচ্ছেন না। রাজ্য সরকারের উদ্যোগে এখানে পরিকল্পনা নেওয়া হচ্ছে। কিন্তু সেটা বাস্তবায়িত করতে গিয়ে জিনিসপত্রের দাম একটা অন্তরায় হয়ে দাঁড়াচ্ছে। প্রতি বছর পার্লামেন্টে বাজেট পাশ করার আগে সিমেন্টের দাম বাড়ানো হচ্ছে এবং অন্যান্য উপকরণ যে গুলি বাসগৃহ নির্মাণ করতে লাগে তার দাম বাড়ানো হচ্ছে। তা সত্ত্বেও গৌতমবাবু চেষ্টা করছেন কিভাবে বাস্তবায়িত করা যায়। গত ৩-৪ বছরের মূল্য বৃদ্ধির দাপটে বাস গৃহ নির্মাণ পরিকল্পনা বাস্তবায়িত করার ব্যাপারটা একটা যন্ত্রণায় পরিণত হয়েছে। আমি সবিনয়ে একটা কথা বলতে চাই। আমি উত্তরবঙ্গের একটা অংশের প্রতিনিধিত্ব করি। আমরা লক্ষ্য করছি—সেখানে ১৫৩টি চা-বাগান আছে—সেখানে বাসগৃহ নির্মাণ করার জন্য একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল। যেখানে পরিকল্পনা নেওয়া হয়েছিল তার একটা বড় অংশ চা-বাগান এলাকায়। এটা শ্রমিক-কর্মচারিদের দেওয়া ব্যাপার নয়, এটা তাদের হক, তাদের রাইট। সেখানে কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে এবং সহযোগিতায় বাসগৃহ সমস্যার সমাধানের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছিল। এখন তার সেটা উইথড্র করছে, বলছে দিতে পারছি না। অপদার্থ, শুধু অপদার্থ নয়। এখানে প্রোমোটারের কাছে রাজ্য সরকার আত্মমর্যাদা বিক্রি করেছে, কিন্তু আপনারা সাম্রাজ্যবাদের কাছে গোটা দেশের আত্মমর্যাদা বিক্রি করেছেন। আজকে আপনারা তাদের নির্দেশ মতো এখানে টেপ রেকর্ড বাজাচ্ছেন। আমি এই কথা বলতে চাই আজকে জাতীয় যে সমস্যা রয়েছে সেই সমস্যার মধ্যে অন্যতম সমস্যা হচ্ছে বাসগৃহ সমস্যা। আজকে আপনারা কি জিনিস আমদানি করেছেন? নেহেরু পরিবার ছাড়া কি অন্য কারও কোনও কি দেশের জন্য কন্ট্রিবিউশন নেই? আপনারা করেছেন নেহেরু আবাসন পরিকল্পনা, ইন্দিরা গান্ধী আবাসন পরিকল্পনা, রাজীব গান্ধী আবাসন পরিকল্পনা, এর পর আর যদি কেউ থাকেন তাহলে তার নাম হবে। যাই হোক সেই পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব আমাদের রাজ্য আবাসন দপ্তরকে দিতে হবে। এটা তারা নিজেদের হাতে রেখে দিয়েছেন কারণ ভোট পাওয়ার জন্য। রাজ্যের আবাসনের ব্যাপারে তো রাজ্য সরকার পরিকল্পনা করবে। তারা যে আবাসন তৈরি করছে তার কোনও স্টান্ডার্ড মেন্টেন করতে পারছে না। পঞ্চায়েতের মাধ্যমে যদি দায়িত্ব বন্টন করে দেওয়া হয় তাহলে সর্বক্ষেত্রে স্টান্ডার্ড মেন্টেন করা যাবে। তরুন মন্ত্রী যে ভাবে উদ্যোগ গ্রহণ করেছেন সেটা সত্যিই ভাল। আর্থিক সংকট ছিল, আছে এবং থাকবে। তার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হবে। আমরা শুনেছি ব্যাঙ্কগুলি অন্যান্য রাজ্যে যে ভাবে ব্যাক্তিগত উদ্যোগিদের লোন দিয়ে সহযোগিতা করে আমাদের এই পশ্চিমবাংলায় ব্যাঙ্কগুলি সেই ভাবে সহযোগিতা করে না। এল. আই. সি. একটা জাতীয় প্রতিষ্ঠান, এল. আই. সি.-র রেসপন্স পশ্চিমবাংলার

দেখিয়ে দেবেন তো যে কংগ্রেসিরা কতগুলি আবেদন করেছেন? আপনি যদি লিস্টটা দেন তাহলে দেখবেন যে দিনের পর দিন আপনাদের দলের কত লোককে দিয়েছেন, আর অন্যদের কত দিয়েছেন? এর আগে আপনি হয়ত মন্ত্রী ছিলেন না, সত্যরঞ্জন বাপুলি একটা লিস্ট তৈরি করে দিয়েছিল যে তাতে ঝুনঝুনওয়ালা, অগারওয়ালারা কত ফ্ল্যাট পেয়েছে। আমরা দেখছি যে লোক কোটি টাকা খরচ করে বাড়ি করবে, তাদের সল্ট লেকে জমি দেবার জন্য আপনাদের মাথা ব্যাথা। আর যারা সরকারি কেরানি, গরিব মানুষ, তাদের জন্য আপনাদের কোনও চিন্তা নেই। বিধান রায় বাংলার মানুষকে আশ্বাস দিয়েছিলেন যে সল্ট লেকে উপনগরি গড়ে উঠবে এবং তাতে সাধারণ মধ্যবিত্ত লোকেদের বাসস্থান করার মতো জায়গা দেওয়া হবে, সেই ব্যবস্থা তিনি করবেন। আজকে সল্ট লেকে যারা বাড়ি করছে তাদের মধ্যে নিম্নমধ্যবিত্ত বাদ দিলে মধ্যবিত্তরা কত জন আছে সেটা আপনি বলতে পারবেন? সল্ট লেকে বাস করা এবং বাড়ি করা একটা স্ট্যাটাস হয়ে দাঁড়িয়েছে। সল্ট লেকে আজকে কার প্লট পাচ্ছে? কিছু অসাধু দুর্নীতিগ্রস্ত লোকেদের সঙ্গে আপনাদের অশুভ আঁতাত গড়ে উঠেছে এবং সেই সঙ্গে প্রোমোটারদের সঙ্গেও আপনাদের একটা আঁতাত চলছে। আজকে সে জন্য আপনার এই বাজেটকে বিরোধিতা করছি। গতকালও মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে চিট ফান্ডের বিরুদ্ধে তিনি ব্যবস্থা নেবেন। পিয়ারলেস ১ হাজার কোটি টাকা আয় করেছে সিজ মানি থেকে। প্রায় ১৪ শত কোটি টাকা এই ভাবে তারা মেরে দিয়েছে, আর এখন তারা উদারতা দেখাচ্ছে। আপনারা সেই পিয়ারলেসের সঙ্গে হাত মেলাতে যাচ্ছেন। একদিকে আপনাদের অর্থমন্ত্রী বলছেন যে চিট ফান্ড বন্ধ করব, আর একদিকে পিয়ারলেসের সঙ্গে আপনার আঁতাত করছেন। কালকে হাওড়া বন্ধ হয়েছে। পদ্মনিধিবাবু হাওড়া বন্ধের জন্য গর্ব করেছেন। আপনারা একদিকে প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে বলছেন, আর একদিকে প্রাইভেটাইজেশনের পক্ষে কাজ করছেন। আজকে গরিব মানুষ কোনও সুযোগ পাচ্ছে না। আজকে যদি গরিব মানুষেরা সুযোগ পেত তাহলে বুঝতাম। আপনারা যদি ইন্দিরা আবাস যোজনায় ঠিকমতো কাজ করতেন, ইন্দিরা আবাস যোজনায় যে সুযোগ দেওয়া হয়েছে সেটাকে কাজে লাগাতেন তাহলে বুঝতাম। কিন্তু আপনারা সেগুলি কাজে লাগাতে পারছেন না। আজকে গ্রামের মানুষ, তফসিলি সম্প্রদায়ের মানুষের আবাসনের প্রবলেম আপনারা সলভ করতে পারেন নি। সে জন্য এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৩৬ নম্বর দাবিতে তার যে বাজেট প্রস্তাব এখানে রেখেছেন, তাকে আমি প্রথমেই সমর্থন করছি। আমাদের বিরোধী দলের যে দুই জন সদস্য বক্তব্য রাখলেন, তাদের বক্তব্যও আমি শুনেছি। তারা ১৭ বছরের ব্যর্থতার কথা বলেছেন, কিন্তু ৪৭ বছরের ব্যর্থতার কথা বলছেন না। আমরা জানি একটা সদ্য স্বাধীন দেশের একটা জাতীয় পরিকল্পনা থাকে এবং তার মধ্যে থাকে খাদ্য, বস্ত্র, বাসস্থান, শিক্ষা এবং স্বাস্থ্য। আমি অন্য দিকে যাচ্ছি না। কিন্তু বাসস্থানের সমস্যার সমাধানের জন্য আমরা দেখেছি যে অতীতে জওহরলাল নেহেরু যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি বারবার বলতেন পাঁচসালা পরিকল্পনার কথা এবং পূর্ববাংলা থেকে আগত মানুষকে বাসস্থান দেবার চেষ্টা করা হবে। পন্ডিত নেহেরুর পরে ইন্দিরা গান্ধী

[3-35 — 3-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, গৌতমবাবু ৩৬নং দাবিতে যে বাজেট পেশ করেছেন, তার উপরে আমি আলোচনায় অংশগ্রহণ করছি। আমি গৌতমবাবুর এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে সবার আগে তার কাছে জানতে চাইব যে, আজকে যে বাজেট তিনি পেশ করেছেন, এতে গতবারের তুলনায় অনেক বেশি টাকার বরাদ্দ তিনি চেয়েছেন, এটি শুভ সংকেত। আমাদের রাজ্যে বহু ঘরবাড়ির প্রয়োজন আছে, বহু মানুষ এখানে গৃহহারা অবস্থায় আছেন। আপনি নতুন ভাবে মন্ত্রী হয়ে আসার আগে—এর আগে—সবকিছু গতানুগতিকভাবে চলেছে। কিন্তু আমাদের রাজ্যে এই শতকের শেষে কত মানুষ গৃহহীন থাকবেন, এখন কত মানুষ গৃহহীন আছেন, এই ধরনের কোনও হিসাব করেছেন কি? কারণ যে রকম অ্যাড-হকইজমভাবে সবকিছু চলে আসছে তাতে আপনি যে টাকা পাবেন তার উপরে ভিত্তি করে এগোলে প্রকৃতপক্ষে এটাকে কোনও পরিকল্পনা বলা যাবে না। আপনার এই ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কিনা, বা আপনার দপ্তরে এই রকম কোনও তথ্য আছে কিনা, যেভাবে চিন্তা করে আপনি এগোতে চান? আপনার বাজেটকে আমি সমর্থন করছি না। আপনি আবাসন উন্নয়নের জন্য ২০ কোটি ৯২ লক্ষ ৫০ লক্ষ ৫০ হাজার টাকা ধরেছেন এবং পাশাপাশি, নন-প্রোডাক্টিভ ইনভেস্টমেন্ট যেটা, তাতে আমরা দেখছি ৩১ কোটি ৬৮ লক্ষ ২৮ হাজার টাকা চেয়েছেন। এই টাকায় আপনি কি করে দপ্তর চালাবেন? এই ভাবে যদি আবাসন দপ্তর চলতে থাকে, তাহলে কতদিনে এই সমস্যার সমাধান হলে তার কোনও অ্যাসেসমেন্ট করেছেন কিনা তা আমাদের জানা নেই।

তবুও ব্যয় বরাদ্দ কিছুটা বাড়িয়েছেন, গত বছর ছিল ৩৪ কোটি ৮৬ লক্ষ ৭৮ হাজার টাকা সেখান থেকে বেড়ে ৫২ কোটি ৮৫ লক্ষ ৭৮ হাজার টাকা হয়েছে। আপনার এই বাজেট বক্তৃতার গত বছরের এবং এই বছরের হিসাব মেলাচ্ছিলাম, মেলাতে গিয়ে দেখলাম যে অনেকগুলো অনুচ্ছেদেই একই কথা বলা আছে। একই কথা রিপিট করেছেন। আপনি ১১ নং এবং ১২ নং যা বলেছেন ১ বছর আগেও সেই কথা বলেছেন যে ৩০ হাজারের বেশি ফ্ল্যাট বাড়াতে পারছেন না। তবে গত ১ বছরে যে টাকা বরাদ্দ করেছেন সেই টাকা খরচও করেছেন। আমি এই ব্যাপারে আগেও বলেছি আবার বলছি যে, এই বিল্ডিংগুলো দীর্ঘদিন ধরে পড়ে আছে, রক্ষণাবেক্ষণ করতে পারছেন না। এই ব্যাপারে সংবাদপত্রগুলো কঠোর সমালোচনাও করেছে। সাহিত্য সহকারে এই সমালোচনা করা হয়েছে। আমি আপনার কাছে একটা প্রস্তাব রাখতে চাই যে, সি. আই. টি.-র যেসব বাড়িগুলো পুরনো হয়ে গেছে, সেই বাড়িগুলো যারা হোল্ড করে আছে তাদেরকে বর্তমানের দামে ওই বাড়িগুলো বিক্রি করে দিন। টাকা নিয়ে নতুন করে হাউসিং প্রকল্প করুন। তা না হলে দুদিক আপনি রক্ষা করতে পারবেন না। যারা ১০০ টাকা বা ১৭০ টাকায় বাড়ি ভাড়া করে থাকেন সেইসব সি. আই. টি.-র বাড়িগুলোতে যারা আছেন, তারা জল থেকে সমস্ত ব্যবস্থার সুযোগ পাচ্ছেন। আমার মনে হয় এই দৃষ্টিভঙ্গিটা পাল্টানো দরকার। আজকে যে ফ্ল্যাট করে মার্কেট প্রাইজে বিক্রি করছেন সেটাতে অনেক সুবিধা হবে। আজকে বাজেটের সমালোচনা করতে চাই না, কিন্তু গ্রাম থেকে গ্রামান্তরে যদি যাই তাহলে দেখতে পাব যে, সেখানকার মানুষেরা অভিযোগ করছেন যে ব্যাপকভাবে ডেভেলপিংয়ে নেমে পড়েছে। তারা ওখানে বাড়িঘরদোর করছে।

আপনি কিছু কিছু ফ্ল্যাট গ্রামেগঞ্জে করছেন ঠিকই, কিন্তু আমি আপনাকে প্রস্তাব রাখছি যে, কলকাতাকে কেন্দ্র করে নতুন কোনও পরিকল্পনা করতে পেরেছেন কি যাতে করে পরবর্তী সেটে সাটেলাইট সিটি তৈরি করতে পারা যায়। আমরা দেখেছি যে, টেলিগ্রাফ পত্রিকাতে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে সল্ট লেকে একটা নতুন টাউনশিপ তৈরি করবেন। শুধু সল্ট লেকেই নয়, কলকাতাকে কেন্দ্র করে ৩০ কি. মি.-৪০ কি. মি. দূরে শহরগুলোকে নিয়ে সাটেলাইট সিটি করার কোনও প্রকল্প আছে কিনা সেটা একটু ভাবনা চিন্তা করে দেখবেন। আমরা যেখানে থাকি সেখান থেকে কলকাতা ২৫ কি.মি. দূরে এবং কলকাতার বর্ডার থেকে ১০-১৫ কি. মি. দূরে, ওখানে রীতিমতো প্রোমোটাররা এবং ডেভেলপর্সরা নেমে পড়েছে। পয়সা নিয়ে গরিব লোকেদের কাছ থেকে অল্প দামে জমি কিনে নিয়ে বেশি দামে বাড়ি করে বিক্রি করছেন। এইসব জায়গায় গরিব মানুষের প্রোটেকশন নেই। এইরকম ধরনের যদি কোনও পরিকল্পনা নিতে পারেন তাহলে সাধারণ মানুষের উপকার হবে। আজকে গ্রামে গঞ্জে এবং শহর কেন্দ্রীক ভিলেজে ডেভেলপার্সরা কাজ করতে শুরু করে দিয়েছে। আপনার দপ্তর যে গৃহ নির্মাণ কর্মসূচি নিয়েছে সেই কর্মসূচি আর্থিক সংকটের জন্য রূপায়িত করতে পারছেন না। ডিস্ট্রিক্ট টাউনগুলো যে হয়েছে সেগুলোতে ডেভেলাপারর্সরা এই ধরনের কাজ করছে। আমরা দেখছি যে, সেখানে বেশি পয়সা দিয়ে অবাঙালিরা বাড়ি কিনে নিচ্ছেন। আমি অবাঙালি বলে ওই ধরনের উক্তি করতে চাইছি না। বেশি পয়সা দিয়ে এইসব অবাঙালিরা বাড়ি কিনে নিচ্ছে এবং এরফলে সেখানে একটা সামাজিক সমস্যার সৃষ্টি হচ্ছে। সুতরাং এইকথা ভাববার জন্য অনুরোধ করছি। সাথে সাথে হাডকোর সঙ্গে যে পরিকল্পনা করেছেন সেই ব্যাপারে কতদূর এগিয়েছে জানাবেন। সাথে সাথে আপনি হাডকোর সঙ্গে যে পরিকল্পনা করেছেন, সেই পরিকল্পনার সঙ্গে সঙ্গে আপনি ন্যাশনাল হাউসিং ব্যাঙ্কের সঙ্গেও পরিকল্পনা করুন। ভারতবর্ষের বহু রাজ্য সরকার সরকারি উদ্যোগে গৃহনির্মাণ করছেন। এই ক্ষেত্রে ভারতবর্ষের দুটি রাজ্যের কথা আমি বলব যারা পরিকল্পনা মাফিক এগোচ্ছে, তারা হচ্ছে উড়িষ্যা এবং আসাম। ন্যাশনাল হাউসিং ব্যাঙ্কের সঙ্গে যুক্তভাবে তারা ব্যাপক হাউসিং করেছেন এবং ভারতবর্ষের সাত-আটটি রাজ্য আছে যারা এই ন্যাশনাল হাউসিং ব্যাঙ্ক থেকে লোন নিয়ে এই পরিকল্পনা রূপায়িত করছেন। আমি আপনাকে বলি, আপনি যে বাজেট পেশ করেছেন তাতে আমি আপনাকে আট নম্বর অনুচ্ছেদের কথা বলছি। এক বছর আগেও আপনি যে কথা বলেছেন, এক বছর পরেও ঠিক সেই কথা বলেছেন। গত বছর বলেছিলেন মহিলাদের নিরাপদ অশ্রয়ের জন্য ৪৮টি ফ্ল্যাট নির্মাণ সম্পূর্ণ করা হবে বলে আশা করা হচ্ছে এবং বলেছিলেন ৮৪ বেডের হোস্টেল তৈরি করবেন। কিন্তু আপনার কাজ এগোচ্ছে না। আপনি আরও বলেছেন জেলা পরিষদ স্তরে গ্রামে বাড়ি করবেন। আমি আপনাকে বলি, আমি বারুইপুর কেন্দ্র থেকে আসি, সেখানে একটা পঞ্চায়েত সমিতি ইন্দিরা আবাসন প্রকল্পে ১৯৯৩-৯৪ সালে ৩৩ লক্ষ টাকা বাড়ি তৈরি করার জন্য খরচ করতে পারেননি। সুদীপ বন্দ্যোপাধ্যায় যে কথা বলছিলেন, সেই ইনফ্রাস্ট্রাকচার আপনার নেই। আপনার কাজের মানসিকতা আছে, কিন্তু ইনফ্রস্ট্রাকচার নেই। এদিকে আপনি বলছেন জেলা পরিযদের মাধ্যমে কাজ করবেন এবং যেখানে বহু পঞ্চায়েতের বিরুদ্ধে ব্যাপক দুর্নীতির অভিযোগ আছে। আমি জানি না, আপনার এই উদ্দেশ্য সফল হবে কিনা, আপনি এই করতে পারবেন কিনা। যাদের আয় ১,২৫০ টাকা তাদের জন্য আপনি ৯৪০টি ঘর করবেন। আমি আপনাকে বলব এই ইনকামের

মানুষরা টাকা শোধ করতে পারবেন কিনা আমি জানি না। যেখানে আজকে অসম্ভব মূল্যবৃদ্ধি, সেখানে আজকে ঋণ নেওয়ার পর সেই ঋণ শোধ করতে পারবে কিনা, তা আমি জানি না। যেহেতু আপনার দৃষ্টিভঙ্গির সঙ্গে আমার দৃষ্টিভঙ্গি মিলছে না, তাই এই ব্যয়-বরাদ্দকে আমি সমর্থন করতে পারছি না এবং আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-45 — 3-55 p.m.]

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন ১৯৯৪-৯৫ সালের জন্য বিভিন্ন খাতে মোট ৫২ কোটি ৮৫ লক্ষ ৭৮ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব করেছেন আমি তাকে সমর্থন করছি। মানুষের খাদ্য, শিক্ষা, স্বাস্থ্যের মতো বাসস্থানও হচ্ছে একটি সমস্যা। এই সমস্যা দেশ ভাগের পর আমাদের পশ্চিমবাংলায় প্রকট হয়ে দেখা যায়। এটা শুধু সরকারি উদ্যোগে সম্ভব নয়, তাই বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক সঙ্গতিকে অত্যন্ত পরিকল্পিতভাবে ব্যবহার করে নিম্ন ও মধ্যবিত্ত আয়ের মানুষের জন্য নানান প্রকল্প এনেছেন, তা অত্যন্ত প্রশংসনীয়। আজকে কেন্দ্রের অর্থনৈতিক চাপে এল. আই. জি., এম. আই. জি. গ্রুপের মানুষদের বাধ্য হয়ে চলে আসতে হয় মফঃস্বল শহরে।

সেইজন্য এই আবাসন দপ্তর সঠিকভাবে বিভিন্ন মফঃস্বল এলাকায়—দুর্গাপুর, আসানসোল, আরামবাগ, বেহালা—বিভিন্ন রকমের ফ্ল্যাট তৈরি করছেন। এটা তাদের সঠিক সিদ্ধান্ত বলেই আমি মনে করি। তারপর আগামী ১৯৯৪/৯৫ সালে ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাশের ধারে কালিকাপুরে ৩২০টি ফ্ল্যাট নির্মাণের যে পরিকল্পনা তারা নিয়েছেন সেটাও সঠিক পরিকল্পনা। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি কথা বলতে চাই। আমরা শুনেছি এইসব বাড়ি বিক্রি হচ্ছে ৬২ হাজার টাকায়। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনীতভাবে অনুরোধ করব এই মূল্য কিছুটা কম করতে পারেন কিনা চিন্তা করে দেখুন। এই প্রসঙ্গে আমার একটি সাজেশনও আছে। চিরাচরিত যে চিন্তা বা কনভেনশন্যাল যে পদ্ধতি রয়েছে সরকারি বাড়ি তৈরির ক্ষেত্রে তার থেকে সরে আসতে হবে এবং সরকারি আইন-কানুনের বাধা নিষেধ সরিয়ে উন্নত টেকনলজি গ্রহণ করতে হবে। আজকাল বিল্ডিং টেকনোলজির ক্ষেত্রে নতুন যেসব ইনভেনশন হচ্ছে সেগুলিকে ব্যবহার করে যদি বাড়ি তৈরি করার পরিকল্পনা করা যায় তাহলে আমি মনে করি এগুলির কস্ট কম পড়বে। তার ফলে এগুলি কম দামে দেওয়া সম্ভব হবে। তারপর আরও একটি প্রকল্প, 'নিজের বাড়ি নিজে বানাও'—এটা অত্যন্ত আকর্ষনীয় প্রকল্প। আজকে বিল্ডিং প্রোমোটাররা মুনাফা লোটার জন্য যেভাবে রমরমিয়ে ব্যবসা চালাচ্ছেন এবং চড়া দামে জমি কিনে ফ্ল্যাট তৈরি করে বিক্রি করছেন সেইসব ফ্ল্যাট কেনার ক্ষমতা লোয়ার ইনকাম গ্রুপ বা রিমডল ইনকাম গ্রুপের মানুষদের নেই। ঠিক এই সময় আমাদের আবাসন দপ্তর যে পরিকল্পনা নিয়েছেন সেটা হচ্ছে কোনও কোনও এলাকায় জমি অ্যাকোয়ার করে সেই জমিকে ডেভেলপ করে এবং তাতে জল, আলো, রাস্তার সুবন্দোবস্ত করে ছোট ছোট প্লটে ভাগ করে গরিব মানুষ—লোয়ার ইনকাম গ্রুপ এবং মিডল ইনকাম গ্রুপের মানুষদের তা দিচ্ছেন নিজের বাড়ি নিজে বানাবার জন্য। এই পরিকল্পনা অত্যন্ত সঠিকভাবে করা হয়েছে। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, ১৯৮০ সালের আরবান ল্যান্ড

অ্যাকুইজিশন অ্যাক্টে বলা হয়েছে যে এক বছরের মধ্যে জমি অধিগ্রহণ করতে হবে। এই সময়টা অল্প সময়। তবে আমি নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাব কারণ তিনি বলেছেন, ইতিমধ্যেই ১৩১ একর জমি আগামী বছরের জন্য অ্যাকোয়ার করেছেন। তা ছাড়া তিনি সি. এম. ডি. এ. এলাকায় ২৫০ একর জমি অধিগ্রহণ করতে চলেছেন। এর সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, যে সমস্ত ভেস্টেড ল্যান্ড পড়ে আছে সেগুলিতে এই হাউসিং-এর পরিকল্পনা গ্রহণ করুন। স্যার, আমার সময় কম, সব কথা বলতে পারছি না, আমি তাই কয়েকটি মেন মেন পয়েন্টে আমার আলোচনা সীমাবদ্ধ রাখছি। আবাসন দপ্তর থেকে ওয়ার্কিং গার্ল হোস্টেল করার যে পরিকল্পনা নেওয়া হয়েছে তাকে আমি স্বাগত চানাচ্ছি। আজকে সামাজিক, অর্থনৈতিক অবস্থার চাপে মেয়েরা চাকরি করতে বাধ্য হচ্ছে। এইসব মেয়েদের নিরাপদ আশ্রয়ের জন্য এই হোস্টেল নির্মাণ অত্যন্ত জরুরি। গড়িয়াহাটে ১৭৭ সিটের হোস্টেল হয়েছে, সাহাপুরে ৪৮টি ফ্ল্যাট নির্মাণ প্রায় সম্পূর্ণ হয়ে গিয়েছে। সল্ট লেকে প্রথম পর্যায়ে ১৪টি ঘরে ৭০টি সিটের ডরমিটরি, এক কক্ষ বিশিষ্ট ৬৪টি ইউনিট তৈরি—এগুলিকে আমি স্বাগত জানাচ্ছি। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা বললেন যে আমরা নাকি গরিবদের জন্য কিছু করছি না। আমি তাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণটি পড়ে দেখতে অনুরোধ করছি। গ্রামের গরিব মানুষ, যাদের আয় ১২৫০ টাকার নিচে তাদের জন্য গৃহনির্মাণের পরিকল্পনা করা হয়েছে। স্বল্প সুদে দীর্ঘ মেয়াদি ঋণের ব্যবস্থা করা হয়েছে এবং সেই ঋণ দেওয়ার কাজ শুরু হয়ে গিয়েছে। মন্ত্রী মহাশয় প্রথম পর্যায়ের ঋণ দিতে শুরু করেছেন।

৯৪-৯৫ সালের মধ্যে ২ হাজার ৫৭ লক্ষ ১৪ হাজার ৩০০ বাসগৃহ নির্মাণের জন্য এই কাজ শুরু করবার পরিকল্পনা আছে, এটাও অত্যন্ত উল্লেখযোগ্য কাজ এখানে রয়েছে। শেষ করার আগে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব প্রাইমারি টিচারদের বাড়ি তৈরি করবার জন্য দীর্ঘ মেয়াদি ঋণ দেওয়া যায় কি না এটা একটু ভেবে দেখবেন। আর রাজ্য সরকার যে একটা বিধি নিষেধ করে এল. আই. জি., এম. আই. জি. গ্রুপের মানুষদের জন্য ভাড়া বাড়ি দেওয়া বন্ধ করেছেন, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে ভাড়ার তুলনায় মেন্টিনেন্স খরচ বেশি, এটা দেখিয়ে অনুরোধ করব যে কিছু পরিবর্তন করে ভাড়ার উপর কিছু শর্ত আরোপ করে বাড়িগুলো পুনরায় দেওয়া যায় কি না একটু দেখবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আবাসন দপ্তরের ব্যয় বরাদ্দ সম্বন্ধে কিছু বলার জন্য উঠেছি। এর আগে এই আবাসন দপ্তরের একটা দৃষ্টিভঙ্গি ছিল যে আবাসন দপ্তর মোটামুটি শুধু সরকারি ফ্ল্যাট কিছু তৈরি করতেন এবং কিছু বিলি বন্টন করত। এর আগে আবাসন দপ্তরের গুরুত্বই এই ছিল যে আবাসন দপ্তরের মন্ত্রীর তার নিজের প্রিয় পাত্র দু চার জনকে ফ্ল্যাট খালি হলে বিলি করতে পারতেন। কিন্তু আবাসন সম্পর্কে একটা দৃষ্টিভঙ্গি নিয়ে সামগ্রিকভাবে সমস্যাটা সম্বন্ধে একটা অ্যাপ্রোচ ঠিক করার কোনও চেষ্টা এর আগে হয়নি। মাননীয় গৌতমবাবুকে এই জন্য অন্তত ধন্যবাদ জানাব যে উনি ওর সীমিত ক্ষমতার মধ্যে আবাসন সম্পর্কে একটা দৃষ্টিভঙ্গি আনার চেষ্টা করেছেন, হাউসিং ডিপার্টমেন্ট মানে শুধু ফ্ল্যাট ডিস্ট্রিবিউশনের ডিপার্টমেন্ট নয়, এই রকম একটা দৃষ্টিভঙ্গি উনি প্রতিষ্ঠা করতে সক্ষম হয়েছেন।

কিন্তু ওর যেখানে লিমিটেশন, প্রথম লিমিটেশন দূর করার জন্য আমার সাজেশন হচ্ছে যে আর্বান এখনও বিভিন্ন দপ্তরের অধীনে ছড়িয়ে আছে। ওর হাউসিং এর কিছু ফ্ল্যাট আছে, লেবার দপ্তরের অধীনে ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারদের যে ফ্ল্যাট বেলঘরিয়ায় আছে, সেটা শ্রম দপ্তরের অধীনে আছে, কলকাতার সি. এম. ডি. এ. এলাকার মধ্যে যে ফ্ল্যাটগুলো, এখনও সি. এম. ডি. এ.-র হাতে আছে, সি. আই. টি.-র হাতে আছে আর আর্বান ডেভেলপমেন্টের হাতে আছে, গ্রামীণ এলাকার যে হাউসিং আছে, অঞ্চল আবাসন যোজনা ডিরেক্টলি মন্ত্রীর হাতে নেই, ওটাও রুর‍্যাল ডেভেলপমেন্ট দপ্তরের হাতে, আমার মনে হয়। এটা আমার সাজেশন যে টোটাল হাউসিং যত রকম আছে, একটা জায়গায় হাউসিংটাকে কনসেন্টেট্রট করা উচিত যাতে একটা টোটাল একটা নোডাল প্ল্যানিং করা সম্ভব হয়। আমার দ্বিতীয় বক্তব্য, হাউসিং এর যে নিড, যা প্রয়োজন শহর এবং গ্রামীণ এলাকায়, তা কখনই সরকারের বাজেটারি অ্যালোকেশন থেকে সম্ভব নয়, এখন সরকারের চেষ্টা করা উচিত যে যে ফ্ল্যাটগুলো ওরা নিজেরা বানিয়েছেন, কত তাড়াতাড়ি সেইগুলো ছেড়ে দিয়ে যারা অকুপায়ার্স তাদের হাতে লিগ্যালি ওরা ট্রান্সফার করে দিতে পারেন, তাতে ওদের মেন্টিনেন্সের যে ইনফ্রাস্ট্রাকচার সেটা মুক্ত হয়ে যাবে। Government should be the nodal agency for formulating new housing scheme. সরকারের এটা কাজ নয়, একটা একটা ফ্ল্যাট তৈরি করা, তার কারণ যদি সত্যিই আপনি তৈরি করে দেখেন, পশ্চিমবাংলায় প্রয়োজনের তুলনায় এত বছর স্বাধীনতার পর থেকে সরকার চলছে, আমাদের টোটাল আউট পুটটা কি? আপনি দেখুন ৩০ হাজার ফ্ল্যাট আছে ডিফারেন্ট হাউসিং স্কীমে সরকারের হাতে, আর এক সঙ্গে হাউসিং বোর্ড টোটাল ইউনিট তৈরি করেছে ১৯ হাজার ৬৫৭। তাহলে পশ্চিমবাংলায় ৬ কোটি লোক, যদি এক কোটি ডুয়েলিং ইউনিট দরকার হয় ৬ কোটি লোকের, সেখানে সরকারের হাতে আছে মাত্র ৫০ হাজার এই ৪৭ বছরে স্বাধীনতার পর থেকে। টোটাল কোয়ান্টিটির তুলনায় এটা খুব কম। আমার তাই মন্ত্রী মহাশয়ের কাছে বিনীত বক্তব্য যে আপনার হাতে যে ফ্ল্যাটগুলো অলরেডি আছে, এই একটা দুটো খালি হয় কখনও একটা ফ্ল্যাট খালি হোল, ১০ জন লোক ধরে। সবার প্রয়োজন, সবাই ইনফ্লুয়েন্সিয়াল—এই জিনিসগুলো আস্তে আস্তে ছেড়ে দিতে হবে। এখানে একটা কংক্রিট প্ল্যান বানাতে হবে। যেমন সরকারি কর্মচারী, তারা রিটায়ার করলে এভিক্ট হয়ে যাচ্ছেন এবং তাদের সব সময় একটা চিন্তা থাকে তারা বারবার রিপ্রেজেন্টেশন দিচ্ছেন যে তারা ফ্ল্যাটটা কিনে নিতে পারেন কি না, আপনি এখনও এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিতে পারেন নি, তাড়াতাড়ি সিদ্ধান্ত নেবেন। আর অন্যান্য হাউসিং স্কীমে যারা রয়েছেন, বাজার দরের তুলনায় খুবই কম ভাড়া এখনও পর্যন্ত রয়েছে, আপনার পক্ষে ভাড়া বাড়ানোর সিদ্ধান্ত নেওয়া কঠিন। সেই জন্য যা করে মন্ত্রীরা, যে সিদ্ধান্ত না নিতে পারলে একটা কমিটিকে দিয়ে দেয়, বলে আমি সিদ্ধান্ত নিচ্ছি না, কমিটিকে দিয়ে দিলাম, কমিটি বিচার করছে। আমি বলছি যে আপনি ওদের হাতে কত তাড়াতাড়ি কত ফ্ল্যাট আপনি ট্রান্সফার করতে পারেন এটা সম্পর্কে আপনি প্ল্যান করুন। তৃতীয় আমার বক্তব্য, আপনি মন্ত্রী হবার পর একটা সাহসিক চেষ্টা নিয়েছেন যে আপনি নিজে প্রোমোটার, প্রোমোশনের কাজে নেমেছেন। কিন্তু আপনি নিজে এটা এস্টিমেট করতে পারবেন যে আপনার যা প্রয়োজন, আমি একটা আপনাকে হিসাব দিতে পারি যে পশ্চিমবাংলার শুধু হাউসিং সেক্টারে প্রতি বছরে টার্ন ওভার হচ্ছে ৪০০ থেকে ৪৫০ কোটি টাকা। সেই জায়গায় আপনার প্ল্যান বাজেট

হচ্ছে ২৩ কোটি টাকা। সুতরাং you Cover only 5% of the total Housing needs of West Begal. আপনি স্পেন্ড করতে পারেন। কিন্তু আপনি জমি অ্যাকয়্যার করছেন, জমি আপনি অ্যাকয়্যার করেছেন, সেটা খুব বেশি এখনও পর্যন্ত হয়নি, সারা ৯৩-৯৪ সালে হল ১৩১ একর, মানে ধরুন ৪০০ বিঘা ধরলাম জমি আপনি পেয়েছেন। ৪০০ বিঘা মানে আট হাজার কাঠা। আট হাজার কাঠায় আপনি যদি ফ্ল্যাট তৈরি করেন, আপনি আট হাজার কাটায় কত ফ্ল্যাট তৈরি করতে পারবেন? এক কাঠায় দুটো করে ফ্ল্যাট যদি তৈরি করেন, খুব ছোট ছোট ফ্ল্যাট হলে, তাহলে ১৬ হাজার ফ্ল্যাট তৈরি করতে পারবেন। হোয়াট is it compared to the total needs? তারপর ২০০ একর আপনি ক্যালকাটা মেট্রোপলিটন এরিয়ায় পেয়েছেন আর বাই পাশের পাশে ৭৪ একর জমি পেয়েছেন। এই জমি আপনার হাতে আছে। আমি আপনাকে বলব হাউসিং ইজ ওয়ান সেক্টার যেখানে গভর্নমেন্টের অ্যাক্টিভাল ইন্ডিভিজুয়্যাল যে হাউস বিল্ডার্স কো-অপারেটিভ, হাউস বিল্ডিং-এ এদের এনকারেজ করতে হবে এবং হাউসিং প্রমোশনের জন্য আপনার কন্ট্রোল রেখে হাউসিং প্রমোশনটাকে এনকারেজ করতে হবে।

[3-55 — 4-05 p.m.]

আপনার পক্ষে ভাড়া বাড়াবার সিদ্ধান্ত নেওয়া কঠিন। সাধারণত মন্ত্রীরা সিদ্ধান্ত না নিতে পারলেই একটা কমিটি করে দেন এবং বলেন যে, 'আমি সিদ্ধান্ত নিতে পারলাম না, কমিটির কাছে বিষয়টা দিয়েছি, কমিটি বিচার করবে।' অতএব আপনি যত তাড়াতাড়ি পারেন ফ্ল্যাটগুলোর মালিকানা দিয়ে দেবার চেষ্টা করুন।

আপনার কাছে আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, আপনি মন্ত্রী হবার পরে আপনি একটা সাহসী উদ্যোগ নিয়েছেন, আপনি নিজে প্রোমোটরের কাজে নেমেছেন। কিন্তু আমি আপনাকে একটা হিসাব দিতে পারি যে, পশ্চিমবাংলায় শুধু হাউসিং সেক্টরে বছরে টার্ন ওভার হচ্ছে ৪০০ থেকে ৪৫০ কোটি টাকা। সে জায়গায় আপনার প্ল্যান বাজেট হচ্ছে ২৩ কোটি টাকা। তাহলে ইউ কভার only 5% of the total housng needs of West Bengal. যদি স্পেন্ড করতে পারেন। আপনি জমি অ্যাকুয়্যার করছেন, কিন্তু তাও খুব বেশি হয়নি—১৯৯৩-৯৪ সালে ১৩১ একর, মানে ৪০০ বিঘা জমি পেয়েছেন, মানে ৮ হাজার কাঠা। তাতে ফ্ল্যাট তৈরি করলে, খুব ছোট ছোটও যদি করেন তাহলে এক কাঠায় দুটো করে ফ্ল্যাট তৈরি করতে পারবেন। তাহলে মোট ১৬ হাজার ফ্ল্যাট তৈরি করবেন। হোয়াট is it compared to the total needs? [Calcutta Metropolitan.] আপনি ২৫০ একর জমি ক্যালকাটা মেট্রোপলিটন এলাকায় পেয়েছেন এবং বাই-পাশে আপনার ৭৪ একর জমি আছে। আমি আপনাকে বলব হাউসিং ইজ ওয়ান সেক্টর যেখানে গভর্নমেন্ট অ্যাক্টিভলি ইন্ডিভিজুয়াল হাউস—বিল্ডারদের, কো-অপারেটিভ হাউস বিল্ডারদের এনকারেজ করতে পারে এবং আপনাকে সেটা করতে হবে। হাউসিং প্রোমশনকে আপনার কন্ট্রোলে রেখেই হাউসিং-এর ক্ষেত্রে ফান্ড কনস্ট্রেন্ট নেই। আজকে এল. আই. সি. রয়েছে। এল. আই. সি. ইন্ডাস্ট্রিতে টাকা দেয় না এল. আই. সি.-র এক মাত্র কাজই হচ্ছে হাউসিং-এ টাকা দেওয়া। আজকে হাউসিং ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন আছে, হাউস বিল্ডিং-এর জন্য ডাইরেক্টলি টাকা দেয়। আগে ব্যাঙ্ক দিত না, আগমী দিনে ব্যাঙ্কও হাউসিং-এ চলে আসছে। তারপরে বড় প্রোজেক্টের

জন্য ন্যাশনাল হাউসিং ব্যাঙ্ক এসে গেছে। কো-অপারেটিভের জন্য অ্যাপেক্স কো-অপারেটিভ সোসাইটি বা অ্যাপেক্স কো-অপারেটিভ ব্যাঙ্ক টাকা দেয়। যেটা বোম্বে সাক্সেসফুলি করতে পারল সেটা আমরা আমাদের এখানে করতে পারলাম না। আমাদের এখানে কিছু আর্বান কো-অপারেটিভ-এর বাড়ি তৈরি হয়েছে, কিন্তু ইট ইজ ইনসাফিসিয়েন্ট। আমরা বাঙালিরা কো-অপারেটিভ করার ক্ষেত্রে বোম্বে বা অন্য জায়গার মতো অত স্ট্রেন্থ দেখাতে পারি নি। আমাদের কো-অপারেটিভ ডিপার্টমেন্টের হাউসিং প্রোমোট করার ক্ষেত্রে যে তৎপরতা দেখানো দরকার ছিল তা হয়নি। এখানে যে আর্বান কো-অপারেটিভ হয়েছে তার ১০ গুণ বেশি হয়েছে বোম্বেতে। সেখানে ট্যাক্সি ড্রাইভারস' ইউনিয়ন নিজেরাই হাউসিং কো-অপারেটিভ করে কয়েক হাজার ফ্ল্যাট করেছে। আমরা তাদের কাছাকাছি কোনও জায়গায় যেতে পারিনি। অ্যাপেক্স বডি পশ্চিম বাংলায় করতে পারা যায় কিনা ফর দি প্রোমোশন অফ দি হাউসিং অ্যাক্টিভিটিস, এটা আপনি দেখুন। এটাই আপনার কাছে আমার বিনীত অনুরোধ। এটাই আপনার কাছে আমার সাজেশন। আপনি এই হাউসে একটা বিল পাশ করেছেন, সেটা হচ্ছে প্রোমোটারদের কিভাবে নিয়ন্ত্রণ করা যায়। একথা ঠিক, প্রত্যেক দিন দুটো জিনিস আমরা ফেস করি এবং এখন পর্যন্ত গভর্নমেন্ট কন্ট্রোল করতে পারেন নি। একটা হচ্ছে চিট ফান্ড, আর একটা হচ্ছে বিল্ডিং প্রোমোটর। আমাদের কাছে মানুষ এসে অভিযোগ করে টাকা-পয়সা নিয়ে চিট ফান্ডের মালিক ব্যবসা তুলে নিয়ে পালিয়েছে। একটা চিট ফান্ডের মালিক খবরের কাগজের ব্যবসা শুরু করে মার খাবার ভয়ে পালিয়েছে, এখন এজেন্টরা মার খাচ্ছে। হাউসিং-এর ক্ষেত্রেও এই জিনিস হচ্ছে। মানুষের সব সময়েই একটা আশা থাকে যে তার একটা নিজের বাড়ি হবে এবং এনিবডি অ্যান্ড এভ্রিবডি টেক্স ইট অ্যাজ এ রাইট। কিন্তু আজকে প্রোমটাররা টাকা নিয়েও প্রোজেক্ট কমপ্লিট করতে পারছে না। আমি আপনার ঐ বিলের সিলেক্ট কমিটিতে ছিলাম। আপনি প্রোমোটাররা যাতে মানুষকে ঠকাতে না পারে সেই উদ্দেশ্য নিয়েই বিল এনেছিলেন। আপনার বিলের উদ্দেশ্য সাধু। বিলে প্রেসিডেন্টের অ্যাসেন্ট হয়ে গেছে। আপনি ৩ মাসের মধ্যে রুলস কমপ্লিট করে বিলটা লাগু করে দিন। আমি আর একটি জিনিস বলব, সবসময় যেটা ভয় হয়, সরকার কন্ট্রোলিং অথরিটি করেন। তখন সেখানে একটা কোরাপশন, একটা ব্যুরোক্রাসি, রেড টেপিজিমের আখড়া তৈরি হয়ে যায়। যেমন অসাধু প্রোমোটারদের নিয়ন্ত্রণ করা দরকার, তেমনি যারা সাধু প্রোমোটার বা যারা জেনুইনলি ডেভেলপমেন্টের কাজ করছে তাদের ইনিসিয়েটিভ সরকারি লাল ফিতার বাঁধনে যেন নষ্ট না হয়ে যায়—এটা দেখার দায়িত্ব আপনার। এত বেশি রেস্ট্রিকশন, বেশি কন্ট্রোল যাতে না হয়, জেনারেল হাউস বিল্ডিং অ্যাকটিভিটি যেন কমে না আসে এবং এটা এখন পিকে রিচ করেছে। পারসোন্যালি এই ব্যাপারটা আপনাকে দেখতে হবে। যখন বিলটা সিলেক্ট কমিটিতে এসেছিল তখন আমরা ওখানে প্রোপোসড করেছিলাম। আপনি বলেছিলেন প্রত্যেক প্রোমোটারকে প্রত্যেক বাড়ি তৈরি করার সময় আলাদা করে রেজিস্ট্রি করতে হবে। আমি সেখানে সাজেসন দিয়েছিলাম, প্রত্যেক বাড়ির জন্য রেজিস্ট্রেশনের দরকার নেই, যেন একটি প্রোমোটার একবারই রেজিস্ট্রি করেন এবং আপনি কোড অফ কন্ডাক্ট বেঁধে দিন, সে ভায়োলেট করলে আপনি বলুন রেজিস্ট্রেশন ক্যান্সেল হয়ে যাবে, সে আর ব্যবসা করতে পারবে না। কিন্তু আমরা সিলেক্টে কমিটিতে মাইনোরিটি, সেইজন্য আমাদের কথা মানেননি। ইন্ডিভিজ্যুয়াল বাড়ির জন্য রেজিস্ট্রেশন উইদাউট গিভিং অল দি ডিটেলস সেটা কতটা ফিজিবিল হবে

আইনটা চালু না হলে, এর ইমপ্লিমেন্টেশন শুরু না হলে বোঝা মুশকিল। আমার বক্তব্য হচ্ছে, সরকারি দপ্তরগুলির জন্য ডিলের শিকার হয়ে যায়। ক্যালকাটা কর্পোরেশনের ক্ষেত্রেই দেখুন। স্ট্রিক্ট বিল্ডিং রুল করেছে এবং এটা করারও দরকার ছিল, কিন্তু ক্যালকাটা কর্পোরেশনের স্ট্রিক্ট বিল্ডিং রুলের ফলে মধ্যবিত্তরা বাড়ি তৈরি করতে গিয়ে আটকে যায়। যারা বড় প্রোমোটার তারা কিন্তু বাড়ি করতে গিয়ে আটকে যায় না, কারণ স্পিড ম্যানি কিভাবে দিতে হয় জানে। বামপন্থী হোক আর দক্ষিণ পন্থী হোক ঘুষের ব্যবসা সেখানে চলে। তারফলে মূল যে লক্ষ্য হওয়া দরকার বিল্ডিং অ্যক্টিভিটি আরও স্পিডলি যাতে হয়, মানুষ যাতে উৎসাহ পায়, নেসেসারি সাপোর্ট যাতে পায়, দরকার হলে মানুষকে অ্যাডভাইস দেবার জন্য—কিভাবে তারা বাড়ি করার দিকে এগুতে পারে তারজন্য সরকারের একটা আলাদা এজেন্সি বা ব্যুরো করা দরকার। ইফ হি গেটস এ ল্যান্ড, কো-অপারেটিভ করে কিভাবে তারা এগুতে পারে এইরকম অ্যাডভাইস-এর ব্যবস্থা সরকারের মধ্য থেকে নেই। যার জন্য তারা প্রোমোটারদের খপ্পরে পড়ে যায়। তপোবন হাউসিং ফিনান্স কত টাকা নিয়ে পালিয়ে গেল। এইরকম ৪। ৫টি কেস আমার জানা আছে। এ ব্যাপারে আবার ডিটেক্টিভ ডিপার্টমেন্টকে বলতে হচ্ছে। সুতরাং আপনি এই ব্যাপারে দেখুন। তারপর আপনি পিয়ারলেসের সঙ্গে, গুজরাটের অম্বুজার সঙ্গে জয়েন্ট সেক্টর করছেন। এতে আপনার বিশেষ কিছু লাভ হবে না। জয়েন্ট সেক্টর প্রোজেক্ট ওদের টাকায় হবে আর আপনার জমি আছে। আমি পিয়ারলেসের লোককে জিজ্ঞাসা করেছিলাম—এটা কেন করলেন? বাড়ির ব্যাপারে আমি নিজে তাদের প্রশ্ন করেছি। তারা বলল, নিজেদের জমিজমায় বাড়ি করলে দুটো প্রবলেম। এক হচ্ছে, গুন্ডার প্রবলেম, লোকাল ঝামেলা, থানা, পুলিশ। সেটা সরকারের সাথে জয়েন্ট সেক্টরে নামলে কোনও জামেলা থাকে না। ২ নম্বর হচ্ছে, কোথায় ল্যান্ড পাব? ল্যান্ড ইজ এ সাচ এ প্রিমিয়াম যে ল্যান্ড অ্যাকুইজিশন আপনাদের ঘাড়ে করে দিয়েছে। আলটিমেটলি আপনার টাকা নেই, টাকা ওরা দেবে, ওরা জোগাড় করবে আর ওরা সরকারি জমিতে লাভ করবে। আমার এক্সপেরিয়েন্সে আমি বলব, সরকারি জয়েন্ট সেক্টরে যেটা হচ্ছে তাতে প্রাইভেট সেক্টারে লাভ বেশি নিয়ে যাচ্ছে, সরকারের লাভ হচ্ছে না। আপনার জমি, সরকারের অ্যাকুয়ার করা জমি, পুরো সরকারের প্রোটেকশনে তারা বাড়ি তৈরি করবে আর লাভ করে পালিয়ে যাবে। এবার রুর‍্যাল হাউসিং সম্বন্ধে বলি, ইন্দিরা আবাসন যোজনা আপনার আন্ডারে নেই। এখন পর্যন্ত যে হাউসিং স্কীম আছে ইন্দিরা আবাসন যোজনা সবচেয়ে স্ট্রং। আমি চাই, এটা আপনার দপ্তরে আসুক।

[4-05 — 4-15 p.m.]

গত বৎসর পশ্চিমবঙ্গে আপনার দপ্তর ইন্দিরা আবাসন যোজনায় মাত্র ৫০ পারসেন্ট টাকা খরচা করতে পেরেছেন। এটা পশ্চিমবঙ্গে একটা বড় ফেলিওর। একটা বড় স্কীম আপনি তৈরি করেছেন যে ১২ হাজার পার বেনিফিসিয়ারি আপনি দেবেন। আমি আপনাকে বলব, টাকা ক্যাশ লোন দেওয়ার লিমিটেশন হচ্ছে ও সেটা কনজামশন লোনে চলে যাচ্ছে। কোন টাকা কে পাবে সেটা আপনি দেখবেন, ডিরেক্টলি তা দিতে হবে। আপনার এই রকম একটা সাপোর্ট বানানো দরকার, জেলায় জেলায়। লেটেস্ট হাউসিং টেকনোলজি সাপোর্ট দিতে হবে। যেমন রুরকিতে অনেকটা ডেভেলপ করেছে। আমাদের দেশে এই রকম জেলায় জেলায় ভাল

এনডিওরিং করতে পারে, আজকের দিনে অনেক এনডিওরিং বাড়ি তৈরি করা সম্ভব, এদিকে গ্রামের লোককে টেকনোলজিক্যাল সাপোর্ট দেবার ক্ষেত্রে আপনার দপ্তরের একটা ভূমিকা প্লে করতে হবে। আমি আবার বলছি যে, আমি চাই না যে আবার সরকারি ফ্ল্যাট নূতন করে তৈরি হোক। কারণ সরকারের স্কোয়ার্স মানি প্রোমোশনাল হিসাবে অ্যাসিস্টেন্স রোল প্লে করুন, তা হলে যত বড় স্কীম নিয়েছেন তা না পারলে পশ্চিমবঙ্গের মানুষ নিজের চেষ্টায় হাউসিং প্রবলেম সলভ করবে।

**শ্রী গৌতম দেব :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সরকার পক্ষ অথবা বিরোধীপক্ষ সকলেই যে দৃষ্টিভঙ্গি নিয়ে আলোচনা করেছেন এবং কিছু পরামর্শ দিয়েছেন। সেদিনও খোলা মনে গ্রহণ করে অথবা বিবেচনা করার কোনও অসুবিধা অন্তত আমার নেই। এই হচ্ছে আমার প্রথম কথা। দ্বিতীয় কথা হচ্ছে এটা সকলেরই জানা আছে, বা যা হিসাবপত্র দেখে দেওয়া হয়, প্রধানত দিল্লি থেকে দেওয়া হয়, সারা দেশে যা বাড়ি ঘর তৈরি হয়, গ্রামে শহরে সব মিলে, তাতে বলা হচ্ছে ৫ ভাগ থেকে ম্যাক্সিমাম ১৫ ভাগ একটা সরকার বা পাবলিক ইনস্টিটিউশন বা প্রোমোটার যাই বলুন সকলে মিলে করে। বাকি ৮৫ থেকে ৯৫ ভাগ সেটা মানুষ নিজের বাড়ি নিজে করে, এটা হচ্ছে একটা। আমরা যখন হাউসিং নিয়ে আলোচনা করি নীতির কথা বলি এটা আমরা বিবেচনার মধ্যে রাখি, সরকার কতটা করতে পারে—সরকার নয়, সবাই মিলে কলকাতা শহরে বড় বড় বাড়ি তৈরি হাউসিং থেকে সেন্সাস বলে ৫ থেকে ১৫ ভাগ সরকার করে, আর বাকি পাবলিক নিজের বাড়ি নিজে করে। উচ্চ অবস্থায় ৩০ থেকে ৫০ ভাগ বাড়ি সাধারণ মানুষ যা করেন সেটার বেসিস বা বায়োমাস এখনও সর্বাধুনিক জিনিসপত্র দিয়ে তারা বাড়ি করতে পারে না, এই অবস্থায় আমরা নিশ্চয় কিছু বাড়ি করতে পারি, তার প্রধান ভূমিকা সাধারণ মানুষ যদি নিজের বাড়ি নিজে করতে না পারেন কি করে সাহায্য করতে পারি। জমি, ব্যাঙ্কলোন, মেটিরিয়েলস আইন কানুন বিষয়ে কি করে সাহায্য করতে পারি সেটাই আমাদের প্রধান উদ্দেশ্য। হাউসিং ডিপার্টমেন্টের ব্যাপার, বাজেট হাউসিং ডিপার্টমেন্টের, সেটা প্লেস হচ্ছে যদিও আপনারা জানেন কাজের দিক থেকে হাউসিং বোর্ড—আমি যার চেয়ারম্যান—সেখানে যে ঘটনা চলে, সেখানে টাকা অনেক খরচ হয়—সেটা প্লেশ করতে আসিনি, আমরা অন্তরে রেখেছি—গত বছরে আমাদের প্ল্যাণ বাজেট ছিল ৭ কোটি টাকা, সেটা এবারে ২৩ কোটি টাকা হয়েছে, ৭ কোটি থেকে ২৩ কোটি প্ল্যান বাজেটে কাজ করবে, হাউসিং বোর্ড ৬৩ কোটি টাকার কাজ, দুটো মিলিয়ে ৯৪ কোটি টাকার কাজ রাজ্য জুড়ে করব।

আগেও আমরা বলেছি যে, এই কাজের ক্ষেত্রে প্রধান অসুবিধা হচ্ছে ভূমি। যেখানেই জমি নিতে যাচ্ছি, ভীষণ অসুবিধা হচ্ছে। আজকে সর্বত্র দেখা যাচ্ছে, প্রমোটাররা জমিগুলি কিনে রেখে দিয়েছে, সাধারণ মানুষও সরকারকে জমি দিতে চাইছেন না, কারণ সরকার হয়ত কাঠাপ্রতি ২০ হাজার টাকা, কিন্তু প্রমোটাররা তাদের দিতে চাইছে কাঠাপ্রতি ১ লক্ষ টাকা। সেজন্য প্রমোটাররাও বাধা দিচ্ছেন। এই বাধা দূর করতে সকলকে নিয়ে, সাধারণ মানুষের সমর্থন নিয়ে আইনমাফিক এগোতে হবে এবং সেই পথেই আমরা এগোতে শুরু করেছি। কিছু ফ্ল্যাট এখানে তৈরি হয়েছে এবং এই মুহূর্তে আসানসোল, শিলিগুড়িতে ডিপার্টমেন্ট ৭৮০ একর জমি হাতে নিতে পেরেছেন, আমরা নোটিশ দিয়েছি, এ্যাকুইজিশনের প্রসেস চলছে,

কিছুদিনের মধ্যেই পাবো—এইরকম জমির পরিমাণ ২০৮ একর। আমাদের হাউসিং বোর্ডের হাতে জমি রয়েছে, কিন্তু বাড়ি এখনও করতে পারেননি—এইরকম জমির পরিমাণ ২১৭ একর। হাউসিং বোর্ড থেকে ১১৫ একরের প্রপোজাল তৈরি করে এল. আর.-এর কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। আমাদের ডিপার্টমেন্টের প্রোপোজল তৈরি হয়ে গেছে ৪০৯ একর। এইসব মিলিয়ে ১,৭৫৮ একর জমি—৫.৫ হাজার বিঘা আমরা এ্যাক্যুজিশন নেট ওয়ার্কের মধ্যে আনতে চেয়েছি। এরমধ্যে বেশির ভাগ জমিই প্রমোটাররা দখল করে রেখেছেন কোটি কোটি কালো টাকা ব্যয় করে। সেটা শিলিগুড়ির সেবক রোড হোক, কলকাতার মেট্রোপলিটান বাইপাস হোক, ভি.আই.পি. রোড হোক বা দমদম হোক, সর্বত্র তারা জমির বেশিরভাগ দখল করে রেখেছেন। এর বিরুদ্ধে আমরা এ্যাক্যুইজিশন নোটিশ করেছি এবং তারজন্য কিছু কেসও হয়েছে হাইকোর্টে, কিছু পজিশন পেয়ে গেছি। এই জমিটা জোগাড় করতে চাইছি তার সবটাতে আমরা বাড়ি তৈরি করতে পারবো না। যে হাউসিং বোর্ড ৭ থেকে ৭.৫ কোটি টাকার কাজ করতেন ৫-৭ বছর আগে সেই হাউসিং বোর্ড আজকে ১৭-১৮ কোটি টাকার কাজ করছেন। কিন্তু হাউসিং বোর্ডের বার্ষিক এস্টাব্লিশমেন্ট খরচ ২.৫ কোটি টাকা, সেক্ষেত্রে এক বছরে যদি তারা ২৪ কোটি টাকার কাজ না করতে পারেন তাহলে তাদের এস্টাব্লিশমেন্ট খরচ উঠবে না। তবে তাদের কাজের পরিমান বর্তমান বছরে ১৭-১৮ কোটিতে পৌঁছেছে ৭-৮ কোটির জায়গায়। কিন্তু কোনক্রমেই তারা বছরে ২৪-২৫ কোটি টাকার বেশি কাজ করতে পারবেন না, তাই এক্ষেত্রে যেমন হাউসিং ডিপার্টমেন্টকে কাজ করতে হবে, তেমনি জয়েন্ট সেক্টরেও বাড়ি তৈরি করতে হবে। তাই জমিগুলির সার্ভিসেবেল করে প্লটে বিভক্ত করে কো-অপারেটিভ সিস্টেমে সাধারণ মানুষকে দিতে হবে ; কলকাতা, আসানসোল, শিলিগুড়ি—সর্বত্রই এটা করতে হবে। কিন্তু তারজন্য জমি দরকার এবং সেইজন্য আমরা জমির উপর জোর দিয়েছি। এই ব্যাপারে অগ্রগতিও হয়েছে। কিন্তু এই কাজে নানা বাধা আছে, যেমন—মেট্রোপলিটন বাইপাসে ২৯টি মামলা করেছেন একটি জমির ব্যাপারে যে জমির মালিক হচ্ছেন গোয়েঙ্কা খাণ্ডেলওয়ান ইত্যাদি সব বড় বড় ব্যবসায়ি। তারাই ২৯টি মামলা করেছেন, কিন্তু সেই জমির পজিশন নিয়ে নিয়েছি। এখনও সেই মামলা চলছে, তবে কিছুদিনের মধ্যেই তার রায় বেরোবে। বাউন্ডারি ওয়াল ভেঙে ঢোকা হয়েছে বলে মামলা করেছেন। ঐ জমির দলিল ১.৫ কোটি টাকার করা হয়েছে, কিন্তু শোনা যাচ্ছে যে, ঐ জমি নিতে তাদের ৮-১০ কোটি টাকা খরচ হয়েছে। আজকে তারা সুপ্রিম কোর্টে গিয়ে বলুন না, আসলে দলিলে যা লেখান হয়েছে তারচেয়ে শতগুণ টাকা, ১০ কোটি টাকা সাদায়-কালোয় মিলিয়ে দিতে হয়েছে। কিন্তু আমরা তাদের সঙ্গে লড়ছি এবং আশা করছি সমস্ত দিক বিচার-বিবেচনা করে জাজমেন্ট হবে। কাজেই জমির ব্যাপারে বিভিন্ন প্রকার বাধা আছে। এক্ষেত্রে বিভিন্ন দল এবং সাধারণ মানুষের সমর্থন নিয়ে এগোলেও সেসব বাধা কাটান সহজ হবে না।

[4-15 — 4-25 p.m.]

আমরা আর একটা বিষয়ের উপর জোর দিয়েছি। অনেকে বলেছেন যে হাউসিং ডিপার্টমেন্ট মানে সরকারি কর্মচারিদের জন্য দুই-চারটে ফ্ল্যাট তৈরি করা, তারা ভাড়ায় থাকবেন, তারপরে ডিপার্টমেন্টের কাজ শেষ হয়ে গেল। ৫ কোটি, ৭ কোটি টাকার বাজেট, বছরের শেষে তার ২ কোটি, ২।। কোটি টাকা পান। তা দিয়ে যে কাজ হতে পারে, দু'একটি ফ্ল্যাট সরকারি

কর্মচারিদের জন্য হল। আর হাউসিং বোর্ড মানে কলকাতার উপরে কিছু ওনারশিপ ফ্ল্যাট করা। এই হচ্ছে তাদের টোটাল অ্যাকটিভিটিজ। আমরা সেজন্য একটা সিদ্ধান্ত নিয়েছি। আমরা কিছুদিনের মধ্যে উত্তরবঙ্গে হাউসিং বোর্ডের একটা রিজিওন্যাল হেড কোয়ার্টার করতে চলেছি এ্যাসিসমেন্ট কমিশনার ইত্যাদি সমস্ত আলাদা পোস্ট দিয়ে। আমরা দার্জিলিংয়ের পাহাড়িয়া অঞ্চলে সুভাষ ঘিসিংয়ের ওখানে মিটিং করেছি, ওদেরও ডিম্যাণ্ড আছে, ওরাও বলেছেন। কিন্তু সবচেয়ে বড় কথা হচ্ছে, শিলিগুড়িতে, জলপাইগুড়িতে আমাদের হাজার হাজার বাড়ি করতে হবে। কিন্তু শিলিগুড়িতে এক শ্রেণীর প্রোমোটার, তারা সেবক রোড বরাবর ৮ বিঘা, ১০ বিঘা করে এক একটা জমি সেগুলি সমস্ত পাঁচিল দিয়ে ঘিরে রেখে দিয়েছে। তার ফলে রাস্তা বরাবর সাধারণ মানুষের কোন সাড়া নেই, গরীব মানুষের কোন বাড়ি নেই, সাধারণত বাঙালিদের কোন বাড়ি নেই, বাড়ি হওয়া সম্ভব নয়। আগে কম দামে কিনে রাখা হয়েছে, এখন ১ লক্ষ, ১।। লক্ষ টাকা বলছে। আমি সেখানে ইঞ্জিনিয়ারদের নিয়ে, অন্য লোকদের নিয়ে গিয়েছিলাম। আমি তাদের বলেছি যে যতদূর ফাঁকা দেখা যায়, সেবক রোড বরাবর যে যে পাঁচিল দিয়ে ঘিরে রেখেছে, সবটাই এ্যাকুইজিশান করার জন্য নোটিশ দিন এবং তা দেওয়া হয়েছে। তারা ছোটাছুটি করছে, এখানে-ওখানে যাচ্ছে। তারা যেখানে ইচ্ছা যাক, কিন্তু শিলিগুড়িতে আমরা সেই জমি এ্যাকুইজিশান করবো। কিন্তু নর্থ বেঙ্গলে হাউসিং বোর্ডের রিজিওন্যাল সেন্টার না করলে কলকাতায় বসে আমরা সেই কাজ করতে পারবো না। আমরা আশা করছি যে কয়েক মাসের মধ্যে নর্থ বেঙ্গলে হাউসিং বোর্ডের রিজিওন্যাল সেন্টার আমরা করতে পারবো। কিন্তু রুরাল হাউসিংয়ের ক্ষেত্রে গ্রামে হাউসিং ডিপার্টমেন্টের কিছু করার থাকতে পারে, সেই রকম কিছু আমাদের ছিলনা। রুরাল ডেভালপমেন্ট ডিপার্টমেন্ট থেকে ইন্দিরা গান্ধী যোজনায় আবাসন নিয়ে যা করার তারা করছে। কিন্তু সেখানে হাউসিং ডিপার্টমেন্টের কিছু করার থাকতে পারে, এই রকম আমাদের কিছু ছিল না। আমরা এই প্রথম এটা শুরু করেছি। আমরা ফার্স্ট ফেজে ১১ কোটি ৩০ লক্ষ টাকা লোন ১ হাজার ৪০ জন বেনিফিসিয়ারিকে দিচ্ছি। আমাদের একটা ইনফর্মেশান গ্যাপ হয়েছে। আমরা পঞ্চায়েতের হাতে এই পয়সা দিচ্ছি না। তার মানে পঞ্চায়েতের হাতে দিলে অন্য কিছু হবে—ব্যাপারটা তা নয়। আমরা সিদ্ধান্ত নিয়েছি যে পঞ্চায়েত, জেলা-পরিষদ সকলে মিলে আলোচনা করে বেনিফিসিয়ারিদের তালিকা পাঠাবেন। আমরা এই টাকাটা কো-অপারেটিভ ব্যাংককে দিয়েছি, তারা এস. পি. ইউ. এস.-এর মেম্বারশিপের মাধ্যমে সরোসরি টাকাটা দেবেন। কারণ হাউসিং ডিপার্টমেন্টের সারা পশ্চিমবঙ্গে এইরকম কোন ইনফ্রাস্ট্রাকচার নেই। ফার্স্ট ফেজে ১১ কোটি ৩০ লক্ষ টাকা এপ্রিল মাসের মধ্যে দেওয়া শেষ করে দিচ্ছি। তারপরে ২০ কোটি ৫৭ লক্ষ টাকা—এই মোট টাকাটা আমরা এক বছরের মধ্যে গ্রামে ছেড়ে দেব। আমরা আদায় করতে পারবো না, আমাদের সমস্যা হবে। সে জন্য গোটা দায়িত্বটা আমরা কো-অপারেটিভ ব্যাংককে দিয়েছি। তারা সামান্য একটা সার্ভিস চার্জ নিয়ে এটা মানুষকে দেবে এবং ২০ বছর ধরে সামান্য ইন্টারেস্টে সাধারণ মানুষের কাছ থেকে আদায় করবে এবং এইভাবে এটা শোধ হবে। কিছু কিছু রাজ্যের মন্ত্রীরা যখন এখানে আসেন, আমরা তখন তাদের বলি যে আপনারা হাডকোর টাকা নিচ্ছেন কি করে? আমাদের তো এক বছর লাগলো আলোচনা করতে, কি করে টাকা নেব। হাডকো দেবার জন্য প্রস্তুত, কিন্তু নেবার পর সেটা শোধ করবো কি করে? এতদিন আলোচনার পরে কো-অপারেটিভ ব্যাংককে যুক্ত করে আমরা এটা

করেছি। আমাদের বাইরের রাজ্যের দুই-একজন বললেন, আমি নামের মধ্যে যাচ্ছি না, আমাদের কোন অসুবিধা নেই। আমরা যখন ১৫ হাজার টাকা লোন দেই তখন প্রথমেই ৫ হাজার টাকা কেটে রেখে ১০ হাজার টাকা হাতে দিয়ে দিই। এমনভাবে কেটে রেখে দিই যে ঐ লোকটি যদি বছরে এক টাকাও শোধ না করে তাহলে এই ৫ হাজার টাকা সেই পরিমাণ টাকা হয়ে যাবে এবং তখন আমরা সেটা শোধ করে দেব, সব মিটে যাবে। কিন্তু এটাতো আমাদের উদ্দেশ্য হতে পারে না। প্রথমেই যদি আমরা টাকাটা কেটে রেখে দিই তাহলে গণ্ডগোল হয়ে যাবে। আরো দু'একটি রাজ্য এটা করেছেন। আমি তাদের নামের মধ্যে যাচ্ছি না। কিন্তু এই সব তারা করছেন কি করে? হাজার হাজার লোককে টাকা দেওয়া হচ্ছে, সেটা আদায় কিভাবে করা হবে? সেটা যদি আদায় করা না যায় তাহলে কোটি কোটি টাকা চলে যাবে। এইভাবে একটা সরকার চলতে পারে না। আমরা একটা ব্যবস্থা এখন নিয়েছি রুরাল হাউসিংয়ে এবং ৯ হাজার ৪০ জনকে এই টাকা দেওয়া শুরু হয়েছে। কয়েকদিন আগে রোটাণ্ডায় মিটিং করে আমরা বলেছি যে এপ্রিল মাসের মধ্যে সমস্ত তালিকা এখানে পাঠিয়ে দিতে হবে। কয়েকটি জেলা থেকে এখনও আসেনি, কিন্তু বেশির ভাগ জেলা থেকে এসে গেছে।

সেকেণ্ড ফেজে আমরা দেব হচ্ছে, ১৪,৩০০ জনকে। ইন্দিরা আবাসন যোজনা সম্পর্কে যেটা বলছেন সেটা ঠিক নয়। ইন্দিরা আবাসন যোজনাতে—রুরাল ডেভালপমেন্ট ডিপার্টমেন্টের এটা সাবজেক্ট ওদের কাছ থেকে আমরা নিলাম ১৯৯২-৯৩ সালে—১১,৩০৮টি ডুয়েলিং ইউনিট করার কথা ছিল। আর করেছি ১৩,৩০০টি ডুয়েলিং ইউনিট। তার মোট খরচ হয়েছে ১৬ কোটি ৯৫ লক্ষ টাকা। এটা হচ্ছে সেন্ট্রাল গভর্ণমেন্টের ৮০ ভাগ দেওয়ার কথা স্টেট গভর্ণমেন্টের ২০ ভাগ দেওয়ার কথা। এখানে বলা হচ্ছে এটা গ্রান্ট, এটা তারা করেছে। আপনারা শুনলেন তো পঞ্চায়েত মন্ত্রী কি বললেন। ইন্দিরা আবাসন যোজনা নিয়ে সারা দেশে এতো যে ডঙ্কা নিন্দা করতে হচ্ছে, আমরা তো দেখতে পাচ্ছি তার চেয়ে বেশি টাকার স্কীম আমাদের রাজ্যের পক্ষ থেকে এই সমস্ত আলোচনা করা হচ্ছে এবং তার চেয়ে বেশি কভারের এবং বেশি মানুষকে দিতে পারবো। এটা গ্র্যান্ট নয় এটা আমাদের সেইভাবে আদায় করে নিতে হবে। হাউসিং-এর ব্যাপার নিয়ে সুদীপবাবু বলেছেন। আমি আগেই বলেছি এটা কি করে একমত হওয়া যাবে যে হাউসিং বোর্ডে কোন ত্রুটি-বিচ্যুতি নেই, হাউসিং বোর্ড স্যাচুরেটেড হয়ে গেছে, সেখানে কোন অসুবিধা নেই? আমরা এই কথা বলছি না। তার পারফরমেন্সে আরো এফিসিয়েন্সি আনতে হবে। অবশ্যই আনতে হবে। কিন্তু ৭ কোটি টাকার কাজ করতে করতে যারা ১৮-১৯ কোটি টাকাতে এসে গেল কয়েক বছরে তাদের কি করে বলবো তাদের কোন মোটিভেশান নেই, তারা কাজ করছে না? এই কথাটা বলা আমার পক্ষে মুসকিল। আমি দু-একটা তথ্য দেব, বেশি তথ্য দেবার দরকার নেই। শুধু ডুয়েলিং ইউনিটের ক্ষেত্রে ১৯৮৬-৮৭ সালে হাউসিং বোর্ড এক বছরে ২,৬৫০টি বাড়ির কাজ করেছিল। ১৯৯১-৯২ সালে এসে ২,৭৫৩টি করেছিল। ১৯৯২-৯৩ সালে এসে হাউসিং বোর্ড বাড়ি তৈরি করছে ৬,৫১৯টি বাড়ি, এই ডুয়েলিং ইউনিটের কাজ তাদের হাতে আছে। প্লিথ এরিয়া কনস্ট্রাকশান, যেখানে গড়ে দেড় লক্ষ স্কয়ার মিটার প্লিথ এরিয়ার তারা কাজ করছে সেটা ১৯৯২-৯৩ সালেতে নিয়ে এসেছে ৩ লক্ষ ৫৪ হাজার স্কয়ার মিটার প্লিথ এরিয়ার কাজ

হাউসিং বোর্ড করছে। আগে যেটা বলেছিলাম ৭-৮-১০ কোটি টাকার কাজ যেখানে হাউসিং বোর্ড করছিল সেখানে ১৯৯২-৯৩ সালে এসে ৪১ কোটি ৮৩ লক্ষ টাকার কাজ করেছে এবং এই বছরে অর্থাৎ নতুন বছরে হাউসিং বোর্ড ৬৩ কোটি ৩৯ লক্ষ টাকার কাজ করবেন এই সিদ্ধান্ত তাঁরা নিয়েছেন। এই যে ওভারহেড এক্সেপেন্ডিচার, এই কাজটা বাড়ানোর জন্য দেখবেন ওভারহেড এক্সপেন্ডিচার যেটা আমাদের ছিল ২.৫৯, ৪.৪৬ সেটা এই বছর এসে দাঁড়িয়েছে ২.৩৩। ওভারহেড এক্সপেন্ডিচার যেখানে অনেক জায়গায় বেড়ে যাচ্ছে সেখানে হাউসিং বোর্ড যেখানে ৪.৪৬ রাইজ পার স্কয়ার ওভার হেড এক্সপেন্ডিচার ছিল সেটা কমিয়ে ২.৩৩ করতে পেরেছে। কিছুটা সুখের খবর আমি দিতে পারি বিধানসভাতে, নিশ্চয়ই আপনারা খুশি হবেন, কারও এই সব প্রমোটার-টোমোটারের সমস্যা আছে, বাড়ি নতুন না করলে প্রোমোটারদের ঠেকানো যাবে না। হাউসিং বোর্ডের বাড়ির দামের ব্যাপারে—আমি নিজে চেয়ারম্যান হই আর মন্ত্রী হই, যাই হই না কেন—আমি নিজে আলোচনা করেছি আপনাদের বাড়ির দামটা কি কিছুতেই কমানো যায় না? কিছুটা অ্যাকটিভিটিজ বাড়িয়ে এটা আপনাদের করতেই হবে। এই সব ওভার হেড যা সমস্ত শুনলেন এই সমস্ত মিলে সর্বশেষ মিটিং-এ হাউসিং বোর্ড থেকে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে আমরা বাড়ির দাম কমাবো। বাড়ির দাম কমানোর ব্যাপারে কয়েকদিন বাদে সেই অ্যাফেক্টটা আমরা দিতে পারবো। দেশে যখন জিনিসপত্রের দাম বাড়ছে, সেই তালিকায় আমি যাচ্ছি না, স্টিল, সিমেন্ট দিস, দ্যাট, বাড়ি করতে গেলে যা যা জিনিস লাগে তার দাম কত বেড়েছে, সেখানে আমরা কমাবো কত? যা সিদ্ধান্ত আমরা নিয়েছি তা আপনারা শুনুন। আমরা ঠিক করেছি অ্যাডমিনিসট্রেটিভ চার্জ যেটা সেটা আমরা ২৫ পারসেন্ট নিতাম সেটা আমরা ১৭ পারসেন্ট নেব। ৮ পারসেন্ট অ্যাডমিনিসট্রেটিভ চার্জ আমরা কমিয়ে দেব। নেকস্ট স্কীম থেকে হাউসিং বোর্ডের ইন্টারেস্ট কম্পোনেন্ট নেব—'হার্ডকো' থেকে এবং বিভিন্ন জায়গা থেকে যে টাকা নিতাম, অন অ্যান এ্যাভারেজ ১৮ পারসেন্ট ইন্টারেস্ট কমপোনেন্ট আমরা নিতাম—ই. ডবলু. এস.-এর ক্ষেত্রে ১১.২৫ পারসেন্ট এটাও ১৮ পারসেন্ট নেওয়া হতো। এল. আই. জি.-র ক্ষেত্রে নেব ১২ পারসেন্ট, এম. আই. জি.-র ক্ষেত্রে নেব ১৪.৫ পারসেন্ট এবং এইচ. আই. জি.-র ক্ষেত্রে নেব ১৬.৫ পারসেন্ট।

[4-25 — 4-35 p.m.]

একটা প্রফিট রাখা হোত। হাউসিং বোর্ডকে রাখতে গেলে প্রফিট রাখতে হয়। এ্যাভারেজ টেন পার্সেন্ট প্রফিট রাখা হয়। আমরা কি সিদ্ধান্ত নিয়েছি? টেন পারসেন্ট এইচ. আই. জি.-র ক্ষেত্রে, আর এম. আই. জি.-র ক্ষেত্রে ফাইভ পারসেন্ট, এল. আই. জি.-র ক্ষেত্রে নো প্রফিট — পারলে আমরা সাবসিডি দেব। ফলে টোটাল প্রফিট কমপোনেন্ট যেটা দুটো গ্রুপে আছে, সেটা আমরা তুলে দিলাম এবং এম.আই.জি.কে হাফ করে দিলাম। এর রেজাল্ট কি হবে? নেকস্ট স্কীম, যেটা বেহালার সিরিটিতে আছে, সেখানে যে স্কীমটা আছে—এটা জেনে রাখুন— ফ্ল্যাটের দাম এইচ. আই. জি. যেটা, এই মুহূর্তে তিন লক্ষ বিরানব্বই হাজার আটশো টাকা, সেই বাড়িটার দাম হবে তিন লক্ষ সত্তর হাজার তিনশো টাকা। অর্থাৎ বাইশ হাজার পাঁচশো টাকা কম হবে, পার্সেন্টেজ হিসাবে ৩.৫ পার্সেন্ট। এম. আই. জি. যে বাড়ি তার দাম হবে দু-লক্ষ পাঁচ হাজার সাতশো ছয় টাকা। আজকে যে অ্যাডর্ভাটাইজমেন্ট হয়েছে, নতুন যে অ্যাডভার্টাইজ হয়েছে—এক লক্ষ পঁচাশি হাজার পাঁচশো টাকা। অর্থাৎ ৯.৮২ পার্সেন্ট কমবে,

প্রায় টেন পার্সেন্ট আমরা কমাবো। এই কমানো মানে হচ্ছে যেখানে সমস্ত জিনিসের দাম বাড়ছে, সেখানে এফিসিয়েন্সি বাড়িয়ে, প্রোডাকশান বাড়িয়ে এটা করতে হবে। সেটা আমরা সিদ্ধান্ত নিয়েছি বোর্ডে। বিধানসভাতে এটা আমি বললাম। নেকস্ট স্কীম থেকে আমরা নিয়ে আসবো। হাডকো'র ব্যাপারে কম্পিউটার গ্রাফ করে দিয়ে দিয়েছি, ১৯৯২-৯৩ সালে হাডকো হাউসিং ব্যাংক থেকে ৮.৩ কোটি টাকা নিয়েছিল। এই বছরে আমরা হাডকোর কাছ থেকে ২১ কোটি টাকা নিয়েছি। আমাদের অরিজিন্যাল বাজেটে যেটা ছিল, রিভাইজড বাজেটে সাড়ে সতের কোটি টাকা নেব। আমরা ন্যাশনাল হাউসিং ব্যাংক থেকে টাকা নিই নি, হাডকোর কাছ থেকে টাকা নিয়েছি। ন্যাশনাল হাউসিং ব্যাংকের কাছ থেকে টাকা নেয় হাডকো। আমরা বলেছিলাম যে বাইপাসের পাশে, কলকাতার উপরে গরিব মানুষদের জন্য, সাধারণ মানুষদের জন্য বাড়ি হবে। সাধারণভাবে বলা হয়েছিল যে পঞ্চাশ হাজার ফ্ল্যাট দেওয়া হবে। তার দাম কত হবে জানেন? দাম হবে বাষট্টি হাজার টাকা। পূজার আগে সেই ফ্ল্যাটগুলোতে মানুষ ঢুকবেন। আমরা ৫৭৬টি বাড়ি করেছি। গড়িয়াহাটে পানবিড়ির দোকানের দাম এর থেকে বেশি। এটা লটারি করে দেওয়া হয়েছে, এটা হাউসিং বোর্ডের কাছে একটা ইতিহাস। এ্যাপ্লাই করেছিল চার হাজার পাঁচশো বাইশ জন। অ্যাপ্লিকেশান মানি জমা পড়েছে দু কোটি পঁচিশ লক্ষ টাকা। হাউসিং বোর্ডের ইতিহাসে এটা প্রথম যেখানে লটারি করতে হয়েছে। গত ২৪শে ফেব্রুয়ারি সল্টলেক স্টেডিয়াম ভাড়া করে লটারি করে আমরা সেখানে বাড়ি দিয়েছি। আমি ঘটনাচক্রে অবশ্য এর চেয়ারম্যান। টেন পারসেন্ট সরকারি কোটা আছে, কিছু কোটা আছে তাদের জন্য। আপনারাও অ্যাপ্লাই করতে পারেন। সেজন্য এই যে কাট মোশান আছে, এর বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন করছি।

**(Demand No. 36)**

The motion of Shri Subrata Mukherjee that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri
Adak, Shri Kashinath
Bagdi, Shri Lakhan
Basu, Shri Jyoti
Bose, Shri Shyamaprasad
Baora, Shri Samar
Bera, Shrimati Chhaya
Biswas, Shri Binoy Krishna
Biswas, Shri Sushil
Bouri, Shri Haradhan
Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhrindranath
Chatterjee, Shrimati Nirupama
Chattapadhyay, Shrimati Sandhya
Chatterjee, Shrimati Santi
Das, Shri Ananda Gopal
Das, Shri Trilochan
Dasgupta, Shri Asim Kumar
Deb, Shri Goutam
Deb, Shri Rabin
Dey, Shri Lakshmikanta
Dhar, Shri Padmanidhi
Dutta, Dr. Gouripada
Ghatak, Shri Santi Ranjan
Goswami, Shri Kshiti
Hazra, Shri Haran
Id. Mohammed, Shri
Jamadar, Shri Badal
Kar, Shri Nani
Kisku Shri Lakshiram
Mahata, Shri Kamalakanta
Mehata, Shri Nishikanta
Majhi, Shri Raicharan
Malakar, Shri Nanigopal
Mamtaz Begum, Shrimati
Mondal, Shri Kshitiranjan
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Manik Chandra
Manna, Shri Janmejoy
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Munda, Shri Chaitan
Murmu, Shri Debnath

Murmu, Shri Sarkar
Pakhira, Shri Ratan Chandra
Sanyal, Shri Kamalendu
Sarkar, Shri Sisir
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhirendra Nath
Shaw, Shri Prabin Kumar
Shish Mohammad, Shri
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra

AYES

Abdul Mannan, Shri
Bandyopadhyay, Shri Sudip
Chattopadhyay, Shri Shovan Deb
Das. Shri Sanjib Kumar
Dey, Shri Ajoy
Fazle Azim Molla, Shri
Gyan Singh Sohanpal, Shri
Mukherjee, Shri Subrata
Roy, Shri Saugata
Zainal Abedin, Dr.

The Ayes being 10 and the Noes 56 the motion was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 52,85,78,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216–Housng, 4216–Capital Outlay on Housing and 6216–Loans for Housing."

(This is inclusive of a total sum of Rs. 17,62,00,000 already voted on account in March, 1994) – was then put and agreed to.

**Mr. Speaker :** Now, discussion on Demand No. 49 and 50.

**Demand No. 49 :**

**Shrimati Sabitri Mitra :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

**Demand No. 50 :**

| | |
|---|---|
| Shri Deba Prasad Sarkar<br>Shrimati Sabitri Mitra<br>Shri Subrata Mukherjee | I beg to move that the amount of the demand be reduced by Rs. 100 |

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে এই দপ্তরটির নাম পশুপালন দপ্তর ছিল, এখন দপ্তরটির নাম পরিবর্তন করে পশুপালন ও দোহন উন্নয়ন এবং প্রাণীসম্পদ বিকাশ দপ্তর বলা হয়েছে। এই দপ্তরের ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে কাট মোশানের সমর্থনে আমার বক্তব্য রাখছি। গত ৩ বছর থেকে এখানে নতুন মন্ত্রী এসেছেন, তার আগে ১৪ বছর ধরে এই দপ্তরটির নেগলেকটেড হয়েছিল সেই সময়ের তুলনায় যদিও এখন দুধ বেশি উৎপাদন হয় তাসত্ত্বেও আমি বলি যে এই দপ্তর গ্রামীন মানুষের কর্মসংস্থানের কোন ব্যবস্থা করতে পারেনি। পূর্ণ অর্থনৈতিক ব্যবস্থায় উন্নয়নে ব্যর্থ এবং জনসংখ্যা যেভাবে ক্রমশ বাড়ছে সেই অনুপাতে ভূমি-সংস্কার হয়নি। মাথা পিছু জমির পরিমাণ কম সেখানে মানুষকে আরো বেশি করে এই দুগ্ধজাত দ্রব্যের উপর কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে। যেখানে চাষের উপরে নির্ভর না করে যাতে প্রাণী সম্পদ বিষয়ে বিকাশ ঘটে এবং তার উপরেই যাতে কর্মসংস্থানের ব্যবস্থা হয় গ্রামীণ লোকের সেইদিকটা দেখতে হবে। প্রাণী-সম্পদের ক্ষেত্রে যে রেভলিউশান করার দরকার ছিল সেইদিক থেকে এই দপ্তর পুরোপুরি ব্যর্থ। আরো বিকাশ হওয়ার দরকার সেইদিক থেকে এই বাজেট বরাদ্দকে কোনভাবেই সমর্থন করা যায় না।

[4-35 — 4-45 p.m.]

তার একটা বড় উদাহরণ প্রাণী-সম্পদ থেকে আমাদের যা যা লাগে তার একটাতেও এই বামফ্রন্ট সরকার স্বয়ংসম্পূর্ণ হতে পারেনি। আমাদের দুধ বাইরে থেকে আনতে হয়, আমাদের ডিম বাইরে থেকে আনতে হয়, আমাদের মাছ বাইরে থেকে আনতে হয়, আমাদের মাংস বাইরে থেকে আনতে হয়। এটা ঠিকই যে রেখাচিত্রটি একটু উর্ধ্বগতি দেখাচ্ছে। আমাদের গত কয়েক বছরে মিল্ক প্রোডাকশানটা কিছু বেড়েছে, আমাদের ইকনমিক রিভিউতে মন্ত্রী মহাশয় যে ফিগার দিয়েছেন তার থেকে এটা দেখা যাচ্ছে। ১৯৯১-৯২ সালে দুধ উৎপাদন হয়েছে ৩০.১৯ লক্ষ মেট্রিক টন, আর ১৯৯২-৯৩ সালে দুধ উৎপাদন হয়েছিল ৩০.২৩ লক্ষ মেট্রিক টন ; ১৯৯১-৯২ সালে ডিম উৎপাদন হয়েছিল ২,৩২৭ মিলিয়ন, আর ১৯৯২-৯৩ সালে ডিম উৎপাদন হয়েছে ২,৩৩০ মিলিয়ন ; মাংস উৎপাদন হয়েছে ১৯৯১-৯২ সালে ৩.০০ লক্ষ মিলিয়ন, আর ১৯৯২-৯৩ সালে মাংস উৎপাদন হয়েছে ৪.১০ লক্ষ মিলিয়ন ; ব্রয়লার উৎপাদন হয়েছে ১৯৯১-৯২ সালে ২৪৬ লক্ষ, আর ১৯৯২-৯৩ সালে হয়েছিল ২৯০। এই চিত্র থেকে বোঝা যাচ্ছে উর্ধ্বগতি নিশ্চয় কিছুটা হয়েছে, তবে আত্মসন্তুষ্টির কোন কারণ নেই। সবগুলি জিনিসই আমাদের এখন বাইরে থেকে আনতে হয়। আমি এই কথা উল্লেখ করতে চাই প্রাণী-সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে খুব একটা কিছু করার নেই। সরকারের তো নিজস্ব গরু, বাছুর থাকে না, গ্রামের লোকেদের গরু, বাছুর থাকে এবং সরকারের বড় দায়িত্ব হচ্ছে তাকে রক্ষা করা, যাতে সংক্রামক ছড়িয়ে না পড়ে এবং জাতটাকে উন্নত করা যায় তার জন্য চেষ্টা করা। তবে আমরা দেখছি সরকার রিন্ডারপেস্টটাকে কন্ট্রোল করে জিরো রিন্ডারপেস্ট করেছেন, এটা একটা কৃতিত্বের কথা।

এনিমেল হেলথ্ সেন্টারগুলোতে ভেটারনারির যে ডাক্তাররা আছে তারা ট্রিটমেন্ট টার্গেট পৌঁছাতে পারছে না। গত বছর টার্গেট ছিল ৭৫ লক্ষ কেস, আর হয়েছে ৫৮ লক্ষ ৪৫ হাজার কেস। ভ্যাকসিনেশানটাকে আমরা আরও ব্যাপক করতে পারতাম। গত বছর গরু-বাছুর পপুলেশান হয়েছিল ১৬.৫ মিলিয়ন, ঘোষ .৯ মিলিয়ন। যেখানে আমাদের এক কোটি ৬৫ লক্ষ গরু আছে, সেখানে নয় লক্ষ মোষ আছে। যেখানে আমাদের টার্গেট ১ কোটি ৫০ লক্ষ ছিল সেখানে আমরা ১ কোটি ১৩ লক্ষ করতে পেরেছি গ্রামে আজকে ডাক্তার নেই বলে অভিযোগ আসে। ভেটেরনারি ডাক্তার পাওয়া যাচ্ছে না বলে গ্রামের লোকেরা অভিযোগ করে।

একটা বড় ব্যাপার এখানে বলে রাখি। এই দপ্তরের অধীনে ঐ র‍্যাকিট ভ্যাকসিন তৈরি করার দায়িত্ব আছে। যেটার পাস্তুর ইন্সটিটিউট আগে নাম ছিল, আমি জানি না সেখানে সকালে কেউ গিয়েছেন কিনা, গেলে দেখতেন যে আধ মাইল লম্বা লাইন পড়ে গিয়েছে এই ভ্যাকসিন নেওয়ার জন্য। প্রত্যেক ডগই প্র্যাকটিক্যাল র‍্যাবিট ক্যারিয়ার। এখন রাস্তায় কুকুর কামড়ে দিলে লোকের সেটা দরকার। কোলকাতার রাস্তায় কুকুরের সংখ্যা আপনারা সকলেই জানেন। এ ক্ষেত্রে আমরা বুঝতে পারছি না যে কেন প্রয়োজন অনুযায়ি এই র‍্যাবিট ভ্যাকসিন তৈরি করতে পারছেন না। তার পুরানো যে র‍্যাবিট ভ্যাকসিন ছিল মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে আজকাল সেটা আউট-ডেটেড হয়ে গিয়েছে। সেগুলি আজকাল আর কেউ ব্যবহার করেন না। সেটাতে ঐ পেটে মোটা মোটা ৩২টা ইনজেকসান দিতে হ'ত। এখন ফরাসিরা নিয়ে এসেছে মেরিউক। তারপর হেকস্ট কোম্পানি তারাও এ জিনিস তৈরি করছে। এখানে এই দুটি এ্যান্টি র‍্যাবিট ভ্যাকসিন কিভাবে সস্তায় সাপ্লাই করতে পারা যায় সেটা দেখতে হবে। আর জেলাগুলির কথা তো সকলেই এখান বলেন। মানসবাবু তো প্রায়ই বলেন যে জেলাগুলিতে প্রায়ই এই এ্যান্টি র‍্যাবিট ভ্যাকসিন থাকে না। এর একটা বিরাট ক্রাইসিস রয়েছে জেলার হাসপাতালগুলিতে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, গরু-বাছুরেরও ঐ একই সমস্যা। তাদেরও কুকুরে কামড়ে দিলে সমস্যা হয় কাজেই সেখানে এর প্রডাকসান কি করে আরো বেশি করে বাড়ানো যায় সেটা দেখুন। দ্বিতীয়তঃ যে বিষয়টি নিয়ে আমি বলব সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের নেগলিজেন্সের জন্য আমাদের এখানে আর্টিফিসিয়াল ইনসেমিনেসান এবং ফ্রোজেন সিমেন টেকনোলজি দের করে এসেছে। স্যার, আপনি জানেন যে পাঞ্জাবে রেভলিউসান হয়ে যাবার পর ওরা বলেছিলেন যে হোয়াইট রেভলিউসান করবেন এবং দুধের সেই রেভলিউসান করতে ওরা সক্ষম হয়েছেন। মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক, রাজস্থান— ওয়েস্টার্ন ইন্ডিয়ার প্রায় সর্বত্র এই ক্যাটেল রেভলিউসান হয়েছে। হয়েছে তার কারণ সেখানে নতুন নতুন টেকনোলজি এসেছে। আর্টিফিসিয়াল ইনসেমিনেসানের টেকনোলজি—সিমেন ফ্রিজ করে লিক্যুইড নাইট্রোজেন টেম্পারেচার মাইনাস ৮০ কি ৭০-এ যদি রাখা যায় তাহলে তার লং একটা স্টে পিরিয়ড হয়। তা দিয়ে যদি ইনসেমিনেট করা যায়—স্পেশ্যাল কনটেনারে সেগুলি রাখতে হয়—তাহলে বেটার কোয়ালিটি তৈরি হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, জার্সি বা হলস্টাইন গরু এনে তারা নাকি আর্টিফিসিয়াল ইনসেমিনেসান করে ফ্রোজেন সিমেন টেকনোলজি ব্যবহার করে এই কাজটা করবেন। কিন্তু একটিমাত্র আমাদের লিক্যুইড নাইট্রোজেনের প্ল্যান্ট আছে। মহারাষ্ট্রে শুনি যে প্রত্যেক জেলাতে একটি করে নাকি লিক্যুইড নাইট্রোজেনের

প্ল্যান্ট ওরা তৈরি করে ফেলেছেন। সেখানে একটি মাত্র প্ল্যান্ট নিয়ে কি করে আমাদের মতন এতবড় রাজ্যে এই কাজটা করা সম্ভব আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় তা চিন্তা করে দেখবেন। এটা বাড়াবার ক্ষেত্রে আমার মনে হয়না টাকার জন্য কোন অসুবিধা হবে। এরজন্য কেন্দ্রের সাপোর্ট সেখানে আসবে। শুধু আপনার বাজেটারি সাপোর্ট নয়, কেন্দ্র থেকেও আসবে। কাজেই এ ব্যাপারটা চিন্তা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আমাদের এখানে গরুতে যা দুধ দেয় তা যথেষ্ট নয়। তার কারণ, আমরা ব্রিডটা ইমপ্রুভ করতে পারি না। আমাদের ক্যাটেল পপুলেসান কিন্তু খুব কম নয়। West Bengal is the main-stream of hydel scheme. মানে এখানে গরু, বাছুর মরলে আমাদের যেন বেশি লাভ। সেগুলি স্লটার হাউসে যায়, ট্যাংরার ট্যানিং ফ্যাক্টারিতে যায়। আমরা বলেছি, ব্যাপারটা কিন্তু এইভাবে দেখতে হবে না। গরু আমাদের সম্পদ। 'গো-মাতা' বলে লোকে এখানে গরুকে পূজা করে কিন্তু তাদের শেষ পর্যন্ত স্কিন, বোনের জন্য ব্যবহার করা হচ্ছে। এটা কিন্তু ঠিক নয়। সুতরাং আমাদের দেখতে হবে modern technology in the process of artificial insemination. এতে কি করে ব্যবহার করা যায়। এখনও পর্যন্ত লিক্যুইড নাইট্রোজেন মাত্র ৩৮ হাজার ৯৬০ লিটার প্রডিউস করা হচ্ছে। আমার মনে হয় এটাকে এক লক্ষ লিটার প্রডিউস করার টার্গেটে যদি আমরা না পৌঁছাতে পারি তাহলে এই আর্টিফিসিয়াল ইনসেমিনেসানের ব্যাপারে যথেষ্টভাবে এগুলো যাবে না, এটাকে ছড়িয়ে দেওয়া যাবে না। এর পর আমি পোলট্রি ডেভালপমেন্টের কথা কিছু বলব। আপনারা দেখবেন বহু বাঙ্গালি বেকার ছেলে তারা এই পোলট্রি করছে বিশেষ করে ঐ হাবড়া, অশোকনগর ইত্যাদি জায়গায়। এইসব জায়গায় গেলে দেখবেন ঘরে ঘরে পোলট্রি। কিন্তু তাদের সমস্যা হচেছ, একবার যদি মড়ক লেগে যায়—ঐ মুরগিগুলি এক পায়ে দাঁড়িয়ে যায়, তাদের একটা বিশেষ রোগ হয়—তাহলে সব মুরগী একবারে সাফ হয়ে যায়; এর ফলে অনেক বেকার ছেলে লসে পড়ে যাচ্ছে। ব্যাংক টাকা দিচ্ছে কিন্তু সেখানে গভর্ণমেন্ট থেকে আমরা দেখছি পোলট্রি ডেভালপমেন্ট স্কীম যেগুলি রয়েছে তার এফেক্ট এখনও এই ছোট ছোট মালিকরা বা বেকার ছেলে যারা পোলট্রি তৈরি করছে তারা পর্যাপ্তভাবে পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় দুটি পাবলিক সেক্টার আন্ডারটেকিং চালাচ্ছেন। একটা গতবার লাভ করেছে।

[4-45 — 4-55 p.m.]

সেটার নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল কেয়ারি এ্যাণ্ড পোলট্রি ডেভালপমেন্ট কর্পোরেশন। গত বছর পশ্চিমবাংলায় খুব কমই পাবলিক সেক্টার লাভ করে, ৯ লক্ষ ৯৮ হাজার টাকা লাভ করেছে, এ্যাকুমুলেটেড লাভ এসে দাঁড়িয়েছে ওয়াইপ্‌ড আউট হয়ে আগের লস ১৫ লক্ষ ৪৬ হাজার টাকা, এটা ৬৯' সাল থেকে করছে, আগে লস্ হতো কিন্তু ইদানিং এটা লাভ দেখাচ্ছে, কিন্তু মন্ত্রী মহাশয়ের দপ্তরের অন্য যে পাবলিক সেক্টার আইডার টেকিংটা আছে ওয়েস্ট বেঙ্গল লাইফ স্টক প্রসেসিং ডেভলাপমেন্ট কর্পোরেশন সেটা গতবার লস্ করেছে ৫২ লক্ষ টাকা এবং তার এ্যাকুমুলেটেড সেটা হয়েছিল ৭৪ সালে আমাদের কংগ্রেস আমলে সেটা প্রতিষ্ঠিত হয়েছিল কিন্টার এখন এ্যাকুমুলেটেড লস্ এসে দাঁড়াচ্ছে ১ কোটি ৫২ লক্ষ টাকা। আপনাকে এটা দেখতে হবে যাতে আপনাদের দপ্তরে এটা আসে আগামী বছর লস্‌টা যাতে ওয়াইপ আউট করে দেওয়া যায়, সেটা আপনার পক্ষে দেখা বেশ জরুরি।

আমি তাই এ্যানিম্যাল হাজব্যান্ডারি সম্বন্ধে এই কথা বলি, আমি মূলত দুধের ব্যাপারে বলতে চাই, কারণ আমাদের এই যে এ্যানিম্যাল হাজব্যান্ডারি সম্পর্কে নলেজটা থিওরিটিক্যাল, আমরা শহরের লোক, আমরা দুধ খাই, উই আর কনজিউমার্স মিল্ক, নট producers of milk. এবং এখানে দেখছি আমাদের রাজ্যে সত্যই খুব পিছিয়ে আছে। আপনি নিশ্চয়ই জানেন মন্ত্রী মহাশয় হিসাব আমার চেয়ে ভাল জানেন এবং আপনি এখানে উল্লেখ করেছেন, আমাদের মহারাষ্ট্র থেকে প্রতিদিন আমাদের দুধ আনতে হচ্ছে এবং মিল্ক ট্রেন আসে একটা। গুজরাট থেকে সেইগুলো আমাদের এখানে দুধ নিয়ে আসে এবং আমাদের দুধের প্রডাকশন বাড়লেও, জেলায় জেলায় বেড়েছে কিন্তু সেটা সাফিসিয়েন্ট নয়। আপনি যদি একটু দেখেন যে প্রডাকশন অব টোটাল মিল্ক ছিল ইন থাউজ্যান্ডস্ টন্স—৮৮-৮৯ সালে ২ হাজার ৭০০ সেটা ৯২-৯৩ তে বেড়ে ৩ হাজার ১৪তে দাঁড়িয়েছে। আমরা দেখছি যে এটা প্র্যাটক্যালি ৯০-৯১-এর পর স্ট্যানিক হয়ে গেছে। ৯০-৯১ সালে ছিল ২ হাজার ৯১২, ৯১-৯২ সালে ছিল ৩ হাজার ১১ আর ৯২-৯৩ সালে ৩ হাজার ১৪। প্র্যাকটিক্যালি রেট অফ গ্রোথ খুব কম। মানে অলমোস্ট লেভেল হয়ে গেছে। রেট অব গ্রোথ প্রায় নিল বলা যেতে পারে। মাননীয় মন্ত্রী বলবেন যে রেট অব গ্রোথ এত কম কেন— অন্য দিকে সরকারের যে ডেয়ারিগুলো আছে, তার বোথ কালেকশন এ্যাণ্ড প্রডাকশন আর এ্যাট এ টেরিব্‌ল স্টেজ। আপনি নিশ্চয়ই জানেন যে হরিণঘাটা ডাঃ রায়ের স্বপ্ন ছিল এবং ডাঃ রায় চেয়েছিলেন যে কলকাতা থেকে আনাথরাইজড খাটাল সব সরিয়ে নিয়ে যাবেন এবং ওখানে একটা মোস্ট মডার্ন ডেয়ারি বিদেশি টেকনোলজি নিয়ে তিনি তৈরি করেছিলেন, ব্যাপক জায়গা সেখানে দেওয়া হয়েছিল, হরিণঘাটায় যাতে ভালভাবে হরিণঘাটা ডেয়ারিটা চলে। আজকে হরিণঘাটার কি অবস্থা, হরিণঘাটা শুকিয়ে যাচ্ছে। হরিণঘাটা দুগ্ধ কলোনি যেখানে ফার্মের গোশালায় গাভির সংখ্যা ছিল ১০ হাজার সেটা বর্তমানে এসে দাঁড়িয়েছে দু হাজারে, এটা আপনাদের আমলেই হয়েছে। ৭৭ সালে যেখানে দুধের উৎপাদন ছিল প্রতিদিন ১ লক্ষ ২০ হাজার লিটার, সেটা কমে দাঁড়িয়েছে ২০ থেকে ৩০ হাজার লিটার। এটা আপনাদের আমলে হয়েছে এবং এখানে বাইরে থেকে আপনি দুধও কিছু কলেক্ট করতেন। আপনার এত কম যে আপনার নিজের এখানকার ডেয়ারির জন্য আপনি দুধ সাপ্লাই করতে পারেন না অথচ ওখানে পুরো গাভির সংখ্যা কমে গেছে, কিন্তু ৪।। হাজার যে ওখানে ফডার ফার্মের লোক রয়েছে তাদের আপনি বসিয়ে বসিয়ে খাওয়াচেছন এবং তার উপর ওখানে ৬০০ নিজস্ব কর্মচারী রয়েছে কিন্তু বাইরের অন্য লোকদের দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে ঘাস কাটার কাজ, তাদের দিয়ে করানো হচ্ছে। আপনার যে দুধের ট্যাঙ্কারগুলো ছিল, ভ্যানগুলো ছিল, এইগুলো বেশির ভাগ বাতিলের পর্যায়ে চলে গেছে এবং ফার্মে ৯২-৯৩ সালে লোকশানের পরিমাণ দাঁড়িয়েছে ৫০ কোটি টাকা। ৭৭ সালে এই ক্ষতির পরিমাণ ছিল মাত্র ৮০ লক্ষ টাকা। আপনার দরকার হল এখানে সব কাজ ছেড়ে—বর্ধমানে তো আপনি জেলা পরিষদের দায়িত্বে দিয়ে এসেছেন, আপনাকে হরিণঘাটায় বসে থাকতে হবে যে কেন এটায় এত লোকসান হচ্ছে, এটা আপনার পক্ষে দেখা অত্যন্ত প্রয়োজন। আজকে আমি দেখছি, আপনি নূতন ডেয়ারি করার দিকে একটু নজর দিয়েছেন। কলকাতায় দুধের ডিমান্ড আছে—এত আনঅথারাইজড খাটাল আছে, তার মধ্যে খাটাল তুললে—আমার কনস্টিটিউয়েন্সিতেও আছে, খাটাল তুললে গোয়ালারা এসে ঝামেলা করে, কিন্তু আপনার যে নিয়ম সেই নিয়মটাকে আপনি ইমপ্লিমেন্ট করতে পারলেন না। খাটালের

ব্যাপারে যে আইন ছিল, ওরা একটা হাইকোর্ট অর্ডার পেয়েছে, সেই অর্ডারে বসে আছে খাটালগুলো এবং আপনি হাইকোর্ট থেকে যতক্ষণ না ইঞ্জাংশন তুলতে পারছেন—ঐ যারা চাঁদা দেয় মামলার জন্য, তাদেরকে বলে তোমরা থাকতে পার আর বাকি লোকেদের মাঝে মাঝে রেড করে ধরে নিয়ে যান। দু চারদিন রেড করে ধরে নিয়ে যায়, লালবাজারে একটা ও. সি. ক্যাটেল আছে, দু চারদিন পরে টাকা পয়সা দিয়ে ছাড়া পাওয়া যায়। সুতরাং আপনি এই রিডিকিউলাস সিস্টেম না রেখে—এই খাটাল সম্বন্ধে আমি একটা কোশ্চেনও দিয়েছিলাম, আপনার ক্লিয়ার কাট কি পলিশি, গভর্নমেন্টের কি পলিশি আছে, সেটা অ্যানাউন্স করতে হবে। তার কারণ আপনি যেটা দেখবেন, আপনার কত প্রডাকশন, দুধের প্রয়োজনের তুলনায় কত কম। সেন্ট্রাল ডেয়ারি বেলগাছিয়া, হরিণঘাটা ডেয়ারি, কৃষ্ণনগর ডেয়ারি, বর্ধমান ডেয়ারি, দুর্গাপুর ডেয়ারি মিলিয়ে পার ডে প্রোডাকশন হচ্ছে ১ লক্ষ ৯২ হাজার মিলিলিটার ওনলি। এই পাঁচটি ডেয়ারিতে বসিয়ে বসিয়ে লোকেদের মাইনে দিচ্ছেন। অথচ ভালভাবে ডেয়ারি চালালে প্রোডাকশন কি হতে পারে তা মাদার ডেয়ারি দেখিয়ে দিচ্ছে। মাদার ডেয়ারি এক এক দিনে প্রোডাকশন করে ৩ লক্ষ ৪৩ হাজার ২৯০ লিটার। আপনার পাঁচটা ডেয়ারিতে উৎপাদন হচ্ছে প্রতি দিন ১ লক্ষ ৯২ হাজার লিটার, আর মাদার ডেয়ারি একাই করছে প্রতি দিন ৩ লক্ষ ৪৩ হাজার লিটার। এই অবস্থায়ও আপনি শুধু নিজেদের দল রাখার জন্য কাউকে কিছু বলবেন না। আপনার বর্ধমান জেলার দুটো ডেয়ারি—বর্ধমান ডেয়ারি এবং দুর্গাপুর ডেয়ারি ; সে দুটোরও আপনি কোনও ইমপ্রুভমেন্ট করতে পারেন নি প্রোডাকশনের ক্ষেত্রে। আপনি এখন থার্ড মেট্রো ডেয়ারির কথা বলছেন, আমি ওয়েল-কাম করছি। মেট্রো ডেয়ারি হলে খুব ভাল জিনিস হবে। তারপর কেভেনটার আসছে। মুকুন্দর মালিক বীরেন শা'র সঙ্গে জয়েন্ট কোলাবরেশন করছেন। ইস্কোর ক্ষেত্রে মুকুন্দর বিরোধিতা করছেন, কিন্তু কেভেনটারের সঙ্গে তাকে নিয়ে আসতে আপনারা কোনও আপত্তি করছেন না। কেভেনটার যদি ডেয়ারি করে তাহলে নাকি সেখানে পার ডে ৪ লক্ষ লিটার দুধের প্রোডাকশন হবে। কিন্তু সেটা প্রোকিয়রমেন্ট কোথা থেকে হবে, তার কোনও ক্লিয়ার কাট জবাব আপনি দেননি। থার্ড মেট্রো ডেয়ারির প্রোকিয়রমেন্ট কি সিস্টেমে হবে? আপনার ডেলি প্রোকিয়রমেন্ট অফ মিল্ক ফ্রম কো-অপারেটিভ হচ্ছে ১ লক্ষ ৫০ হাজার কে. জি.। আর মাদার ডেয়ারির ৩,৪৩,২৯০ লিটার। আপনি বলছেন থার্ড মেট্রো ডেয়ারি ৪ লক্ষ লিটার দুধ দৈরি করবে, তারা সেই দুধটা পাবে কোথা থেকে? এখন ডেলি ৩০ হাজার লিটার দুধ মহারাষ্ট্র থেকে আনতে হচ্ছে। অবশ্য প্রোকিয়রমেন্ট আগে থেকে একটু বেড়েছে। আপনি নতুন একটা প্রোগ্রাম নিয়েছেন, আর্থিক বোনাসের প্রোগ্রাম নিয়েছেন প্রোকিয়রমেন্ট বেড়েছে, কিন্তু এখনও প্রোকিয়রমেন্ট ইজ ফার সর্ট ফ্রম টার্গেট। হিমুলে আমাদের একটা ইউনিয়ন আছে, আমাদের কাছে সবাই দরখাস্ত পাঠায় যে, হিমুল তাদের দুধ নিচ্ছে না। হিমুল নর্থ বেঙ্গলের এক মাত্র ডেয়ারি, মাটিগাড়ায় কংগ্রেস আমলে করা হয়েছিল। সাধারণভাবে নর্থ বেঙ্গল নেগলেকটেড, সুতরাং এটাকে একটু স্পেশাল অ্যাটেনশন দিয়ে দেখা দরকার। মাননীয় মন্ত্রী, আমি আবার আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, অপারেশন ফ্ল্যাড, এবং অপারেশন ফ্ল্যাড। 'যে ভারতবর্ষে মিল্ক রেভোলিউশন হয়েছে। সারা দেশের সেই প্রোগ্রেসের সঙ্গে আপনারা ক্যাচ আপ করতে পারলেন না। তবে বর্তমানে ট্রেন্ডটা আগের চেয়ে ডেফিনিটলি ভালর দিকে, কিন্তু এই

ট্রেন্ডটাকে অ্যাক্সিলারেট করার দিকে কি পদক্ষেপ নিচ্ছেন? আপনি একটু ভেবে দেখুন, আপনার বাজেট বরাদ্দ হচ্ছে ৫১ কোটি ১২ লক্ষ ৫২ হাজার টাকার এবং এর বেশির ভাগটাই নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচারে চলে যাচ্ছে। আপনি বর্ধমানে জেলা পরিষদের প্রেসিডেন্ট হিসাবে ভাল কাজ করেছেন। মন্ত্রীর দায়িত্বে নতুন এসেছেন। আমি আপনার কাছে জানতে চাইছি আপনি আপনার দপ্তরের জন্য কি প্ল্যান কি প্রাসপেক্টিভ রাখছেন? এই কটি কথা বলে আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এতক্ষণ ধরে সৌগতবাবুর বক্তৃতা শুনছিলাম। আমরা তো বাজেট পড়েছি, কিন্তু এই বাজেট ওদের কাকে পড়াবেন? ঐ মালেরা সব খেয়ে ফেলেছে। আজকে পশ্চিমবাংলার দিকে তাকিয়ে দেখুন—গড়িয়া, বালিগঞ্জ নয়, গ্রামে যাও। মালেরা ওখানে গিয়ে কিছু করতে পারছে না, স্বনির্ভরতা প্রকল্পের কথা ওরা বলতে পারে না। এখানে তাই গুজরাটের কথা বলছে। ইন্দিরা গান্ধীর কোলে বসিয়ে রাখল কুরিয়ানকে। ওরা গুজরাট, মহারাষ্ট্রকে লালন-পালন করেছে আর এখানে ওরা শুকিয়ে দিলেন। আজকে গ্রামের দিকে তাকিয়ে দেখুন, কৃষিতে যেমন উন্নতি হয়েছে তেমনি প্রাণীজ সম্পদের উন্নতি হয়েছে। একজন গ্রামের মানুষ মন্ত্রী হয়ে চমকে দিয়েছেন। কি করে হল? গ্রামে গেলে তোমরা (কংগ্রেসিরা) তো ভোট পাওনা, মালেরা সব হাপিস হয়ে যাচ্ছে। ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। সেই কৃষকরা আজকে ওদের ঝাঁটা মেরে গ্রাম থেকে বিদায় করে দিয়েছে। সেইজন্য আজকে ওরা ৪১ জনে এসে ঠেকেছে। আজকে গ্রামে নতুন জোয়ার সৃষ্টি হয়েছে ১লা মার্চ, মহাচীনের প্রতিনিধি দল চন্ডীতলার কালিপুরে দুগ্ধ প্রকল্প দেখতে এসেছিলেন সেখানে গিয়ে দেখে গ্রামের বাল্য বিধবারা ১টি করে গরু রেখে সংসার চালায় আর সেই দুধ মাদার ডেয়ারিতে যায়। হিসাবটা নাও? মালেরা এইসব কথা বলল না কেন? মাদার ডেয়ারি আমার কনস্টিটুয়েন্সির মধ্যে পড়ে। মালেরা জানেনা—সেখানে কত প্রোকিওরমেন্ট বাড়ছে। গ্রাম থেকে কালেকশন হচ্ছে। এগুলো কি করে হল? ঘুষ দিয়ে নয়, দুই নম্বরি করে নয়, আজকে গ্রামে নতুন জোয়ার সৃষ্টি হয়েছে। কোঅপারেটিভগুলি দেখেছ? গঙ্গার জোয়ার নয়, দুধের জোয়ার বইছে। আমরা কৃষকদের সঙ্গে জীবন্ত যোগাযোগ পঞ্চায়েতের মাধ্যমে করেছি। সেইজন্য আমরা দুধের সংগ্রহ মূল্য ৬ টাকা ৫০ পয়সা করেছি আর দুধ কিনছ কত দামে? ৫ টাকায়। ১৯৭৬।৭৭ সালে কত ছিল? ১০ লক্ষ আর ১৯৯৩ সালে সেই জায়গায় হয়েছে ৩৩ লক্ষ। বড় ব্যথা লাগে? তোমরা কি করেছ? সব বাঁশ দিয়ে গেছ, দু নম্বরিতে দেশটা শেষ হয়ে গেছে। চোর-জোচ্চর, সাপ্লায়ার তৈরি করেছ, দেশটাকে জাহান্নামে পাঠিয়ে দিয়েছ আর কুরিয়ানকে লালন-পাল করেছ। এখন দেশে ডাঙ্কেল, আঙ্কেল এনেছ। কোথা থেকে দুধ খাবে? মাংস খাবে কোথা থেকে? ডিম আমেরিকা থেকে এনে খাওয়াতে হবে আজকে পশ্চিমবাংলায় এই যে দুধের সর্টেজ—এটা কে করেছ? তোমরা করেছ। হাইকোর্টের আইনে অনেক জিনিস আটকে গেছে। অনেক গড়ে হাইকোর্টের ইঞ্জাংশন যেমন জমির ক্ষেত্রে ভ্যাকেট করেছি, তেমনি খাটাল উচ্ছেদের ইঞ্জাংশন ভ্যাকেট করা উচিত এবং সেই সমস্ত খাটালগুলিকে হরিণঘাটায় নিয়ে যেতে হবে। তা না হলে ওদের বউরা চায়ের সঙ্গে দুধ পাবে

না। বল না, আমার খাটাল অপসারণে বিরোধিতা করব না। সাহস থাকে তো বিধানসভায় দাঁড়িয়ে বল। চেয়ারম্যান মহাশয়, আমরা ঝামেলা করেছি। মাদার ডেয়ারি, হ্যাঁ, আমি নিজে অ্যাসিওরেন্স কমিটিতে ছিলাম, আমি দেখেছি বর্তমানে আজকে মাদার ডেয়ারি কোটি কোটি টাকা দিচ্ছে, ৪ লক্ষ লিটার দুধ উৎপাদন করছে। যারা করেছে ক্যাভেন্ডার ওরা বলছে মাদার ডেয়ারি একসেপশন হচ্ছে, অনেক মিস্ক্রিয়েশন নিয়ে গেছে লরি করে। ঐ তো মান্নান সাহেব বসে রয়েছেন, অনেক মায়ের চেলা, চামুন্ডা খন্ডকার অন্ধকার করে দিয়েছেন। চোর, চোট্টার সঙ্গে দরবার করে গিয়েছিল সজোরে মেরে দিয়েছে। মাদার ডেয়ারি ভাল চলছে, সব দুধটা বন্ধ হল, সুড়সুড়ি লাগবে, ওটা বড় মায়ার জায়গা বলতে সাহস নেই ; কষ্ট হচ্ছে? মাদার ডেয়ারি, গভর্নমেন্টের সহায়তায় যে প্রোজেক্ট হচ্ছে বাচ্ছা এবং বৃদ্ধরা সকাল সন্ধ্যায় দুধ পায়, সেখানে বাগড়া দেবার চেষ্টা করছে, বর্তমানে তো ক্ষমতা নেই মাদার ডেয়ারি তোলার, ইউনিয়ন করে কিছু করতে পারেনি তাই এখন রগড়াচ্ছে, আরও রগড়াবে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব মাদার ডেয়ারি প্রশাসন যেভাবে পরীক্ষা নিরীক্ষা করে সরবরাহকে অব্যাহত রাখছে তাতে আমাদের সরকারী দুগ্ধ প্রকল্পকে গ্রহণ করতে হবে। গরুকে চিকিৎসা করার কথা বলেছেন হাসপাতালে ডাক্তার পাওয়া যায় না, ডাক্তারকে গাঁয়ে পাঠাবার ব্যাপারে অনেক কথা শোনা যায়, ডাক্তারেরা গ্রামে যেতে চায় না, সবতো অসুখ সুপারিশ করার মক্কেলরা বসে আছেন, রাইটার্স বিল্ডিংসে বা যেখানে যা করার তা করবে, এই রকম হলে গাঁয়ে যাবেটা কে? নিজেরা তো সল্টলেকে বালিগঞ্জে ঘাঁটি গেড়েছে ; সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব বড় ডাক্তারের দরকার নেই, চীনে যেমন করছে এম. বি. এম. ডি.-র দরকার নেই বেয়ার ফুটেড ডাক্তার যেন যায় ; বেয়ার ফুটেড ডাক্তারদের ট্রেনিং দেওয়া হোক, দিয়ে আজকে ছেড়ে দিক গ্রামাঞ্চলে চলুক, ঐ সিমেন্স ইত্যাদির ব্যাপরে দেখেছি ঐ বেয়ার ফুটেড ডাক্তারদের ট্রেনিং দিয়ে গ্রাম বাংলায় পাঠানো হয়েছে যাতে নূতন প্ল্যান্ট করা হয়,হাজার হাজার লিটার দুধ নষ্ট হয়ে যাচ্ছে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি যে পঞ্চায়েত সমিতির সঙ্গে যোগাযোগ করে যেখানে যেখানে দুধ উৎপাদনে সুযোগ আছে সেখানে সমবায়, কো-অপারেটিভ করে—আমরা গুজরাটে দেখেছি এক একটা ইয়ামা, রাজদূত ঐ সব গাড়ি কেটে তার পিছনে ট্যাঙ্কার করে দুধ নিয়ে আসছে গ্রাম থেকে শহরে আবার শহর থেকে অন্য জিনিস নিয়ে যাচ্ছে। দুধ কালেক্টিং সেন্টার করেছে অর্ডার নিচ্ছে, নানারকম খাদ্য দিচ্ছে ক্যাশ টাকা দিচ্ছে অবস্থা অন্য রকম হয়ে গেছে। আগে গাঁয়ে লোকে বলত 'আয়লো দিদি মাইলো খাই' সব ভুলে গেছে, তোমরা না হয় ১৯৭৭-এর পর এসেছ, ২/১ জন বুড়ো তো রয়েছে, সেই মাইলো খেতে হোত সেটা মনে নেই? হ্যাঁ, তখন লোকে বলত 'আয় লো দিদি মাইলো খাই, কংগ্রেসকে ভোট দিয়ে যাই।' আজকে আর কেউ মাইলো খায় না। আগামী দিনে প্রাণী সম্পদ নিয়ে আন্দোলন করতে পারলে চিত্র বদলে যাবে। তাই আমি বামফ্রন্ট সরকারের এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-05 — 5-15 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মিঃ চেয়ারম্যান, আজকে প্রাণী-সম্পদ বিকাশমন্ত্রী যে ব্যয় বরাদ্দর দাবি পেশ করেছেন তার বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমে আপনাকে অভিনন্দন জানাব, আমার পূর্বে প্রাণী সম্পদেরই একজনকে বলতে দিয়েছিলেন বলে। মাননীয় মন্ত্রী

এখানে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, কিন্তু তার চেহারা দেখেই বোঝা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গে দুধের অবস্থাটা কি রকম। তবে আমি প্রথমে মলিনবাবুকে প্রাণী সম্পদের প্রতিনিধি বলে যে কথা বলেছি সেটা নিছকই ঠাট্টা করছিলাম বন্ধু হিসাবে। আমি এখানে মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিক্যালি জানতে চাই, মাদার ডেয়ারি সম্বন্ধে কারণ গত বছর বাজেট বক্তৃতায় উনি মাদার ডেয়ারিতে ৩ লক্ষ ৮৮ হজার লিটার প্রোডাকশনের কথা বলেছিলেন, কিন্তু এই বছর সেটা ৩ লক্ষ ৪৩ হাজার ২৯০ লিটার বলেছেন। এটা কমে গেল কেন? যেখানে দপ্তরের জন্য ব্যয়-বরাদ্দ ৪৭ কোটি থেকে ৫১ কোটিতে নিয়ে যাচ্ছেন সেখানে মাদার ডেয়ারির দুগ্ধ প্রোডাকশন কমে গেল কেন? এর পেছনে তো কেন্দ্রীয় সরকারের কোনও চক্রান্ত ছিল না। প্রাণী-সম্পদ বিভাগের মন্ত্রী ওখানকার এম. এল. এ. এবং ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট কন্ট্রোল না করলেও মাদার ডেয়ারি কিন্তু এরাই কন্ট্রোল করেন, কিন্তু দেখা যাচ্ছে, প্রতি বছর সেখানে দুগ্ধ উৎপাদন কমে যাচ্ছে। কিছুদিন আগে মাননীয় মন্ত্রী এক প্রশ্নের উত্তরে বলেছিলেন যে, আমাদের দেশে নাকি দুগ্ধের উৎপাদন কমে যাচ্ছে, কিন্তু পাশাপাশি দেখা যাচ্ছে, পাঞ্জাব, হরিয়ানা, গুজরাট ইত্যাদি রাজ্য দুগ্ধের প্রোডাকশন বাড়াতে পেরেছেন এবং তারা অন্যান্য রাজ্যকে দুগ্ধজাত সামগ্রী সরবরাহ করছেন, পশ্চিমবঙ্গকেও বাইরে থেকে দুগ্ধ কিনতে হচ্ছে। আপনারা আজকে ভূমি-সংস্কার যতই করুন না কেন, কৃষিজাত দ্রব্যের উপর নির্ভরশীলতা কিন্তু ক্রমশই কমে যাচ্ছে। আজকে মানুষ ফুড হ্যাবিট পাল্টাচ্ছে। অ্যাগ্রিকালচারাল ফুডের উপরে পুরোপুরি ডিপেন্ড করা যাচ্ছে না। কাজেই আস্তে আস্তে ফুড হ্যাবিট পাল্টাতে হচ্ছে। আজকে সেই কারণে পোলট্রির প্রোডাকশন বাড়ানো দরকার। আপনি বর্ধমান জেলার লোক, গ্রাম বাংলার মানুষ, আপনি পারেন ৩ শত ভোট থেকে কি ভাবে ৬ শত ভোট করতে হয়। কিন্তু কিভাবে প্রোডাকশন করবেন সেটাতে আপনার কিছু করার নেই। আর একটা কথা হচ্ছে, এই যে সমস্ত গরু দুধ দিতে পারছে না, সেই গরুগুলিকে কসাইখানায় দিয়ে দেওয়া হচ্ছে। সেই গরুগুলিকে আরও কিছু দিন রেখে দিয়ে যদি যত্ন করা যেত তাহলে হয়ত তারা আরও কিছু দিন দুধ দিতে পারত। কিন্তু গরুগুলিকে আরও কিছু দিন বহন করার মতো ধৈর্য তাদের নেই। আজকে এই জিনিস যারা করছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা আপনি নিয়েছেন? তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে আমরা দেখিনি।

তারপরে আর একটা কথা হচ্ছে, এদের কো-অপারেটিভ যেগুলি আছে সেখানে বোনাসের পরিমাণ কম। এদের ইচ্ছা থাকলেও দুধ জোগান দিতে পারছে না, জোগাড় করতে পারছে না, কারণ আপনার সেই রকম ইনফ্রাস্ট্রাকচার নেই। তার ফলে অনেক জায়গায় দুধ নষ্ট হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, এই কো-অপারেটিভগুলিতে বোনাসের কোনও ইউনিফর্মাটি নেই। এক এক জায়গায় এক এক রকম। এর ফলে এদের মধ্যে একটা ক্ষোভ রয়ে গেছে। কাজেই এটা যদি দূর করা যায় তাহলে এই ক্ষোভটা থাকে না। আমি এটার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এটা দূর করা যায় সেই চেষ্টা করবেন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থনে বক্তব্য রেখে আমার কথা শেষ করিছ।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় প্রাণী সম্পদ

বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯৪-৯৫ সালের ব্যয়-বরাদ্দের জন্য যে প্রস্তাব এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। গোটা দেশের আর্থ-সামাজিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে একটা রাজ্য সরকার আমাদের পশ্চিমবঙ্গে যেভাবে চলেছেন, সেখানে প্রাণী সম্পদ বিকাশই বলুন, আর হাউসিংই বলুন, বা অন্যান্য বিভাগই বলুন, তাকে যদি ব্যাপকভাবে কার্যকরি করতে হয় তাহলে যেটা সবচেয়ে প্রয়োজন সেটা হচ্ছে অর্থ। এই সীমিত ক্ষমতার মধ্যেও আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় তার দুটি বিভাগ—পশুপালন বিকাশ এবং দুগ্ধ উৎপাদনের ক্ষেত্রে বিশেষ যোগ্যতা অর্জন করেছেন। আমরা দেখছি যে প্রতি বছরই এটা বেড়ে যাচ্ছে। আমি এটাকে সমর্থন করে একথা বলতে চাই যে, ১৯৭৭ সালের পরে, গ্রামে পঞ্চায়েত ব্যবস্থা করার পরে গ্রামের সাধারণ মানুষের অর্থনৈতিক বিকাশ ঘটেছে এবং বিভিন্নভাবে গ্রামের গরিব মানুষ আগে যাদের গরু ছিল না, যারা গরু, ছাগল রাখতে পারত না এখন তারা সেগুলি রাখতে পারছে। আজকে তাদের নিজেদের জীবিকার জন্য আর অভাবের তাড়নায় থালা-বাসন বন্ধক দিতে হয় না। আজকে পঞ্চায়েত ব্যবস্থার ফলে তারা গরু, ছাগল, মুরগি এই সব রাখতে আরম্ভ করেছে। আমাদের পশ্চিমবাংলায় যে গরু, মোষের হিসাব আছে সেগুলি যাতে বেশি করে দুধ দেয়, যাতে উন্নত মানের করা যায় তার জন্য ব্যাপকভাবে প্রচেষ্টা নেওয়া দরকার। আমরা যাতে জেলায় জেলায় উন্নতমানের গরু, মহিষ তৈরি করতে পারি সেই উদ্যোগ নিতে হবে। এখানে যে পরিসংখ্যা দেওয়া হয়েছে তাতে গরু হচ্ছে ১ কোটি ৬৫ লক্ষ। আর মহিষের সংখ্যা হচ্ছে ৯ লক্ষ। মহিষের সংখ্যা এখানে কম। কাজেই এটাকে বাড়ানো দরকার। আর একটা কথা হচ্ছে, পাহাড়িয়া এলাকায় মহিষ রাখার ক্ষেত্রে একটা সুবিধা আছে। গরু বেশি করতে গেলে তাকে ভাল ভাবে যত্ন করতে হয়, তার রক্ষণা-বেক্ষণ ভাল ভাবে করা দরকার হয়। তাকে প্রতিদিন ভাল খাদ্য দিতে হয়। কিন্তু মহিষের ক্ষেত্রে ততটা লাগে না। কারণ মহিষের সহ্য শক্তি গরুর চেয়ে অনেক বেশি এবং এদের রোগও তুলনামূলক ভাবে কম হয়। দার্জিলিং, অযোধ্যা পাহাড়, পুরুলিয়া, মেদিনীপুর-এর জঙ্গল অঞ্চলে মহিষ রাখা সম্ভব। সেখানে যদি এর ব্যবস্থা করা যায় তাহলে মহিষের সংখ্যা বাড়তে পারে এবং তার সঙ্গে সঙ্গে দুধের উৎপাদনও বাড়বে।

[4-15 — 4-25 p.m.]

মন্ত্রী মহাশয়কে বলব বিহার উত্তর প্রদেশে উন্নত মানের তারা গরু করতে পেরেছে। আমাদের আরও উন্নত মানের গরু করা দরকার এবং মোষের সংখ্যা বাড়ানো দরকার এবং তাদের রাখার ব্যবস্থা করা দরকার। এই দপ্তর একটু একটিভ হয়েছে। ১৯৯২ সালের বন্যায় আমরা দেখেছি তাড়াতাড়ি করে ৭-৮ দিনের মধ্যে জেলার ৪-৫টি ব্লকের প্রতিটি গ্রামে রাতের পর রাত থেকে—আমার বিধানসভা কেন্দ্র বাগমুন্ডায় আমি দেখেছি—সেখানে গরুদের যে রোগ হয়েছিল সেটা তারা নিবারণ করেছে। তবে এই দপ্তরকে বিগত দিনের চেয়ে আরও অ্যাক্টিভ হতে হবে। গ্রামের অনেক গরুর ঔষধ পায় না। আর একটা জিনিস মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলব। গ্রাম এলাকায় প্রতিটি মানুষ প্রায় গরু চাষ এবং দুধ নিজেরা খায়। এরা তবু চেষ্টা করলে রোগের ঔষধ পায়। কিন্তু আরও বড় যে সমস্যা সেটা হচ্ছে এখন গোচারণ ভূমি কমে গেছে। আগে বেশ কিছু গোচরণ ভূমি থাকত, এখন সেটা নেই বললেই চলে। আগে যে সমস্ত ফাঁকা জায়গা পড়ে থাকত সেই জমিগুলি ঘাস হত এবং

সেইগুলি গরু খেতে পারত। কিন্তু এখন ফাঁকা জায়গার অভাব। কারণ এখন প্রায় সমস্ত জমিতে সেচের জল পাচ্ছে, সেখানে চাষ হচ্ছে, ফলে জমি আর ফাঁকা পড়ে থাকছে না। তারপর যেটুকু ফাঁকা জায়গা থাকছে সেই জায়গায় ফরেস্ট ডিপার্টমেন্ট গাছ বসাচ্ছে, সেখানে গরুকে ঢুকতে দিচ্ছে না। সেই জন্য আমি বলতে চাই আগামী দিনে এটা নিয়ে একটা বিরাট সমস্যা দেখা দিতে পারে। সেই জন্য গোখাদ্য যাতে উৎপাদন করতে পারেন সেই ধরনের চিন্তা-ভাবনা করুন। মুরগির ফার্ম এটা খুব ভাল ব্যবসা। অনেক লোক ফার্ম করছে। কিন্তু মুরগির রোগ হয়ে সমস্ত মুরগি মরে যায়। গ্রামে সেই ইনজেকশন পাওয়া যায় না। সেই জন্য বেকার যুবক যারা মুরগি চাষ করছে তাদের উৎসাহ কমে যাচ্ছে। সেই দিকে আপনার একটু লক্ষ্য দেওয়া উচিত। গ্রামে যে দুধ উৎপাদন হচ্ছে সেটা তারা অভাবের জন্য বিক্রি করে দেয়। গ্রামের বিভিন্ন জায়গায় হেড কোয়াটার্সে দুধের সমস্যা দেখা দিয়েছে। সেখানে দুধ যাতে প্ল্যান মাফিক সরবরাহ করা যায় সেই ব্যবস্থা করবেন। এই কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে পশুপালন দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করতে পারছি না, আমাদের [illegible] কাট মোশনগুলিকে সমর্থন করছি। আমার প্রথম কথা হচ্ছে আমাদের পশুপালন দপ্তরকে খুব নেগলেক্ট করি। এটা দীর্ঘ দিন ধরে চলে আসছে। শুধু মাত্র ওদের কথা নয়, আমাদের সময় আমরা দেখেছি এবং তার আগেও দেখেছি যে এই দপ্তরকে যতটা গুরুত্ব দেওয়া উচিত সেটা আজও পর্যন্ত দেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন দুধ উৎপাদন বেড়েছে ইত্যাদি ইত্যাদি। এই কথা ঠিক। কিন্তু যে পরিমাণ বেড়েছে সেখানে মাদার ডেয়ারি যদি না আসত তাহলে আমরা যে কোন অন্ধকারে থাকতাম, কত শিশু যে মারা যেত তা ভাবা যায় না।

মাদার ডেয়ারি যেটা আমাদের দিচ্ছে, সেখানে ব্যর্থতার কথাটা আমি স্পষ্ট করে বলি এখানে আপনি সর্বাত্মক আধুনিকিকরণ বলতে যা বোঝায় সেটা করুন। অর্থাৎ সরকার কিছু গরু, কিছু মুরগি পালন করবে, এটাই কেবল দপ্তরের কাজ নয়। বেসরকারি যে সমস্ত পশু মহিষ আছে, তাদের পাশে আপনি দাঁড়াতে পারেন কিনা সেটাই হচ্ছে বড় কথা। আপনি পরিসংখ্যান দিয়ে দেখাবেন যে দুধের উৎপাদন বেশি করেছেন। আমি সেই ব্যাপারে ইন্টারেস্টেড নই। আমি ইন্টারেস্টেড হচ্ছি বেসরকারি ক্ষেত্রে আপনি কতটা পাশে দাঁড়াতে পেরেছেন সেখানে অবস্থাটা কি? আমি কয়েকদিন আগে গ্রামে গিয়েছিলাম এবং দেখেছি গরুগুলোর চেহারা কি রকম রুগ্ন। পাশাপাশি আপনি হরিয়ানার গরুগুলোর চেহারা লক্ষ্য করুন কি চেহারা? মানুষকে বাঁচাবার জন্য যে পরিমাণে গুরুত্ব দেওয়া হয়ে থাকে, আপনার দপ্তর থেকে পশুগুলোর রক্ষণাবেক্ষণের জন্য সেই রকম গুরুত্ব দেওয়া উচিত। আজকে বিদেশে কি হচ্ছে দেখুন। সেখানে পশুকে মাংসের জন্য পালনের প্রতিযোগিতা থেকে সরে এসে দুগ্ধজাত প্রোডাক্ট তৈরি করে খাওয়ার চেষ্টা হচ্ছে। সুতরাং আজকে সামাজিক জীবনে এই রকম একটা যে পরিবর্তন এসেছে, সেক্ষেত্রে বেসরকারি ক্ষেত্রে মুরগি, ছাগল ইত্যাদি যেগুলো মানুষের প্রয়োজনে লাগে, তাদের পাশে আপনি দাঁড়াচ্ছেন কিনা তা আমাদের স্পষ্ট করে বলুন। আমি আর দু' একটি কথা বলব। হিমুলকে বাঁচাবার জন্য আপনার বাজেটারি সাপোর্ট কি রেখেছেন সেটা আপনি বলবেন। শুধুমাত্র টোকেন মানি দিয়ে হিমুলকে বাঁচানো যাবে না। আপনি

সম্প্রতি পরিদর্শনে গিয়েছিলেন, সেখানে দেখেছেন, যে সমস্ত বাই প্রোডাক্ট হোত তা এখন বন্ধ হয়ে গেছে। আগে সেখানে ভাল ভাল বাই প্রোডাক্টস হোত তা গরিব মানুষরা নিয়ে গিয়ে শিলিগুড়িতে বিক্রি করত। সেই গরিব মানুষদের লক্ষ লক্ষ টাকা যা পাওনা আছে তা তারা পাচ্ছে না। আপনি হিমুলকে টাকা দিচ্ছেন ঠিকই, কিন্তু সেখানে চিরস্থায়ী একটা ব্যবস্থা যদি না নিতে পারেন তাহলে হিমুলকে বাঁচানো যাবে না। আপনি শিলিগুড়িতে অনেক কাজ করেছেন, কিন্তু হিমুলকে বাঁচানোর জন্য কি করছেন তা যদি ঘোষণা করেন তাহলে আমরা বাধিত হব। এবারে যেটা সর্বনাশা একটা ব্যাপার, যেখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার সমানভাবে দায়ি, সম্প্রতি একটা ট্রেন্ড দেখছি যে হাজার হাজার গরু, মহিষ বাংলাদেশে চলে যাচ্ছে। এটা বন্ধ কার দরকার। এরফলে এখানে দুধ এবং আর্থিক ক্ষতি হচ্ছে। এটা আইনে এবং বে-আইনি দুভাবে হচ্ছে। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে বলুন। আইনানুগভাবে কয়েক লক্ষ গরু এবং মহিষ সরবরাহ করার ব্যবস্থা হয়েছে, পশ্চিমবঙ্গ থেকে মূলত যেটা যাচ্ছে, সেটা আপনি বন্ধ করুন। আর বেআইনিভাবে যেটা যাচ্ছে, সে সম্পর্কে কেন্দ্রকে বলুন। এতে পশ্চিমবঙ্গের সর্বনাশ হয়ে যাচ্ছে। প্রতিদিন লোকের চোখের সামনে দিয়ে হাজার হাজার গরু, মহিষ চলে যাচ্ছে। সর্বাত্মক আধুনিকীকরণের যে ব্যবস্থা বিদেশে হচ্ছে, সেইভাবে কি পরিকল্পনা আপনি নিয়েছেন বা নিচ্ছেন, সেটা আমাদের কাছে ঘোষণা করুন। আমার মনে হয় যে, আপনার দপ্তরে কিছু কিছু উন্নতি হলেও সত্যিকারের উন্নতি যদি আপনি না করতে পারেন তাহলে বিশেষ কিছু হবে না। আমি আবার উল্লেখ করছি, বেসরকারি যে সমস্ত পশু আছে, আপনার হরিণঘাটা এবং বেলগাছিয়া যা আছে তা থাক, সেখানে আপনি কিছু উন্নতি করেছেন, কিন্তু গ্রামে যে সমস্ত পশু আছে তাদের দিকে লক্ষ্য দিন। গ্রামের বুকে যে গরু আছে তারা যে জল খায়, তাতে তারা মরবে—মানুষ খেলে যেমন মরবে, গরু খেলেও মরবে। গ্রামের একটা গরুও স্বাস্থ্যবান নয়, আজকে এই অবস্থায় চলে গেছে। বি. ডি. ও. থেকে গরু উৎপাদনের জন্য যে গরুগুলোকে ব্যবহার করা হয়, যাদের উঙে বলা হয়, সেগুলোর প্রজনন ক্ষমতা নেই। সেগুলো ডিফাংক্ট হয়ে গেছে। আপনি বি. ডি. ও.-র সঙ্গে কথা বলুন এবং ভাল ভাল গরু যাতে গ্রামে যেতে পারে, প্রজননের ক্ষেত্রে সেগুলো যাতে ব্যবহৃত হতে পারে সেদিকে লক্ষ্য দিন।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননী চেয়ারম্যান মহাশয়, প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ৪৯ এবং ৫০ নং দাবি এখানে রেখেছেন, আর্থিক ব্যয় বরাদ্দের দাবি ১৯৯৪-৯৫ সালের তাকে পুরোপুরিসমর্থন জানিয়ে আমি বক্তব্য শুরু করছি। সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মান্নান সাহেব মন্ত্রীর বডির খুব সমালোচনা করলেন। কিন্তু আমার তো মনে হয় মান্নান সাহেবের বডি স্টিল বডি, রাজেশ খৈতান বা ভূপেন শেঠের মতো ভোতকা বডি নয়। আমি এই বাজেট বক্তব্য মোটামুটি বোঝার চেষ্টা করেছি। আজকে যে আর্থ সামাজিক সংকট চলছে সেই অর্থনৈতিক সংকটের মধ্যে পশ্চিমবঙ্গও পড়বে তার বাইরে পশ্চিমবঙ্গ থাকতে পারে না। আজকে সংকট বিশ্বের বাজারে দেখা দিয়েছে। আজকে এই দেশের যদি আর্থিক সংকট কাটাতে হয় তাহলে প্রাণী সম্পদ বিকাশ এবং খাদ্য সম্পদের উপরে নির্ভর করতে হবে। মাননীয় মন্ত্রী যে দপ্তরের, সেই দপ্তর কৃষিকার্যের সঙ্গে জড়িত।

সেখানে সমস্ত দায়িত্ব মন্ত্রীর উপরে বর্তালে চলবে না। অর্থনৈতিক ব্যবস্থার উন্নয়ন করতে গেলে গ্রামের লোকেদের অর্থাৎ যারা গ্রামে বাস করেন তাদের আরও বেশি প্রাণী সম্পদের উপরে নজর দিতে হবে। সেক্ষেত্রে যারা গ্রামে বাড়িতে গরু, ছাগল ইত্যাদি পোষে তারা বলছেন যে যে পরিমাণ ভেড়া ছাগল ইত্যাদির খাদ্য দেওয়া দরকার তা তারা ঠিকমতো পাচ্ছে না। সুতরাং এই খাদ্যের যাতে উন্নতি হয় সেইদিকে নজর দিতে হবে। তারপরে গো-প্রজনন কেন্দ্রের দিকে নজর দিতে হবে। তা না হলে বেশি পরিমাণে দুধ কখনওই পাওয়া যাবে না। আমার এলাকায় গো-প্রজনন যে কেন্দ্র আছে সেখানে সিমেনগুলো যে উৎপাদন হয় সেগুলোর যত্ন করা দরকার। আমার দুই ভাগ্নে করা দরকার। আমার দুই ভাগ্নে একজন অ্যানিমাল হাসবান্ডারি এবং আরেকজন ভেটারিনারিতে কাজ করে। তারা সেখান থেকে বলছে যে সমস্ত দুধ নষ্ট হয়ে যাচ্ছে। দুধ নষ্ট হয়ে যাওয়ার কারণ হচ্ছে জেনারেটর ব্যবস্থা ভাল নয়। ঠান্ডা না রাখলে সমস্ত দুধ নষ্ট হয়ে যাবে। সুতরাং সিমেন যেগুলো আছে সেগুলো যদি ঠিকভাবে রাখতে হয় তাহলে জেনারেটর ব্যবস্থা ঠিক করা দরকার। আরেকটি কথা বলব সেটা হচ্ছে যে, প্রাণী সম্পদ যেমন অস্ট্রেলিয়া এবং হল্যান্ডে আছে এখানেই সেই রকমভাবে প্রাণী সম্পদের উপরে নজর দেওয়ার দরকার। হল্যান্ডে তো প্রাণী সম্পদ জাতীয় সম্পদ। এখানে গরু, মহিষ ইত্যাদিকে হল্যান্ড থেকে আমদানি করতে হয়। তাদের সংরক্ষণ ঠিকমতো হওয়ার দরকার, নার্সিং ঠিকমতো যাতে হয়, ওষুধের ব্যবস্থা যাতে ঠিকমতো হয় এবং চিকিৎসারও সুযোগ থাকে সেই দিকে নজর দিতে হবে। তারপরে আরেকটা বিষয় বলছি, মহিষ আমাদের এলাকায় যেগুলো আছে তাদের ৬০ ভাগ বাচ্ছা মারা যাচ্ছে, মাত্র ৪০টা থাকছে। এবং দেখা যায় যে অধিকাংশ বাচ্ছাই মায়ের দুধ খেয়ে মারা যাচ্ছে। এই বিষয়গুলো একটু নজর দেওয়ার দরকার। তারপরে এই প্রাণীদের যে রোগ হয় টাকরা, বাদলা, খুঁড়ে এবং হাঁপানি—এই রোগের চিকিৎসার দরকার। এই রোগের চিকিৎসা যাতে হয় সেই দিকে নজর দেওয়ার দরকার।

ইদানিংকালে আমরা দেখতে পাচ্ছি যে ডাক্তার যাওয়া ছেড়ে দিয়েছে, জানি না কি পরিস্থিতিতে এই রকম হচ্ছে। আমি আশা করি আপনি এইদিকে লক্ষ্য রাখবেন এবং মুরগির যে মড়ক লেগেছে সেইদিকেও আপনি লক্ষ্য রাখবেন, কারণ এটা একটা অমূল্য সম্পদ। ডি. আর. ডি.-এর মাধ্যমে যে লোনগুলো দেওয়ার কথা সেগুলো যাতে ঠিকমতো দেওয়া হয় সেদিকে আপনি লক্ষ্য রাখবেন। গ্রামে গরু, ছাগল, ভেড়ার ইন্সিওরেন্স করা হয়। আমার গরুর ইন্সিওরেন্স করা আছে, আর এদিকে আপনার একটা গরু মারা গেল, যাদের ইন্সিওরেন্স করা আছে তারা ঐ মরা গরুটা নিয়ে গিয়ে বলছে আমাদের গরুটা মারা গেছে। এইভাবে গভর্নমেন্টের লস হচ্ছে। এই জিনিসগুলো যাতে না হয় সেটা আপনাকে দেখতে হবে। আর হরিণঘাটা ও ভাগীরথির অবস্থা কি সেটা আপনি জানেন। সেইসব দিকে লক্ষ্য রেখে আপনি কাজ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় সভাপতি মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন, সেই বিতর্কে অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। প্রাণী সম্পদ বিকাশ কতখানি হচ্ছে এই বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমরা যারা গ্রামবাংলায় থাকি তারা জানি, গ্রাম বাংলায় গরু, ছাগল,

ভেঁড়া, হাঁস, মুরগির অবস্থা অত্যন্ত করুন। আগে যেভাবে গরু পালন করা হত, এখন আর সেইভাবে পালন করা সম্ভব হচ্ছে না। গরু, ছাগল, ভেড়ার জন্য আগে যে মাঠ ছিল, এখন আর সেই মাঠ নেই। গরু এখন সারা বছর বাঁধাই থাকে, আর সাধারণ মানুষের আর্থিক অবস্থা এমন নয় যে নিজেদের ভরণপোষণ করার পর গরুর পেছনে ব্যয় করব। আবার গ্রামের মধ্যে গরু থাকে, কিন্তু গোখাদ্য গ্রামে পাওয়া সম্ভব হচ্ছে না। এই জন্য গরুর অগ্রগতি কমে যাচ্ছে এবং দুধের পরিমাণও কমে যাচ্ছে। ডি. আর. ডি.-এ থেকে লোন পেয়ে বেকার যুবকরা গ্রামে নতুন কিছু পোলট্রি সৃষ্টি করেছে। কিন্তু পোলট্রিতে যে মড়ক রোগ লেগেছে সেই রোগ নিবারণের জন্য কোনও ব্যবস্থা নেই। ব্লকে চিকিৎসা কেন্দ্রগুলি রয়েছে, সেখানে প্রয়োজনীয় সুযোগ-সুবিধা বা ডাক্তারের পরামর্শ বা ওষুধ সেগুলো ব্লকে নাম মাত্র পাওয়া যায়। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখতে পাচ্ছি যে গ্রামে ডাক্তার যাচ্ছে না, আর প্রয়োজনীয় ওষুধপত্র নেই। আট থেকে এগারোটি গ্রাম পঞ্চায়েত নিয়ে একটি ব্লক এবং সেই ব্লকে একটি পশু চিকিৎসা কেন্দ্র রয়েছে। পশুপাখির রোগ হলে সেই চিকিৎসা কেন্দ্রতে নিয়ে যাবার মতো যোগযোগ ব্যবস্থা নেই। ডাক্তাররা সেখানে না থাকার জন্য একটা ভয়ানক অবস্থা চলছে। ফলে ডি. আর. ডি. এ. লোন নিয়ে যারা পোলট্রি করেছে তারা এর ফলে ভীষণভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে এবং ঋণে জজ্জরিত হচ্ছে। সংকর জাতের গরু তৈরি করার জন্য আপনারা হিমায়িত সাপ্লাই দিতে পারছেন না। হিটেড কাউকে দূর জায়গায় পৌছানো যায় না।

[4-35 — 4-45 p.m.]

আমি সুন্দরবন এলাকার কথা বলছি। কয়েক বছর আগে পশুপালন দপ্তর থেকে একটা সিদ্ধান্ত হয়েছিল যে ভ্রাম্যমান পশু চিকিৎসা কেন্দ্র সুন্দরবন এলাকার বিভিন্ন ব্লকের বিভিন্ন গ্রামে বোটে করে যাবে এবং তাতে ডাক্তারের ব্যবস্থা থাকবে। দু/একটা জায়গাতে তা শুরুও হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় বলবেন যে সেই ব্যবস্থাটা বন্ধ করে দিয়েছেন কিনা? যদি বন্ধ করে না দেন তাহলে সেটা কার্যকরি অবস্থায় আছে কিনা? মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বলেছেন যে মাংস, ডিম, গরুর দুধের উৎপাদন বাড়িয়েছেন। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? পশ্চিমবঙ্গের যা প্রয়োজন ডিম, মাংস, দুধ ইত্যাদির তা এখনও অন্য রাজ্য থেকে আমাদের আনতে হয়। ১৯৯৩/৯৪ সালের বাজেট বক্তৃতায় আপনি এসব ক্ষেত্রে স্বনির্ভরতার কথা বলেছিলেন কিন্তু বাস্তবে তা হয়নি ফলে আপনার দপ্তরের ব্যর্থতাই এতে প্রমাণিত হচ্ছে। পশ্চিমবঙ্গকে এখনও বাইরের রাজ্যগুলি থেকে প্রচুর পরিমাণে মাংস, ডিম ইত্যাদি আনতে হয়। আমরা জানি মাদ্রাজ, মহারাষ্ট্র, গুজরাট থেকে প্রচুর পরিমাণে এইসব জিনিসপত্র এখানে আসে। তারপর আমরা জানি যে ব্রয়লারের সম্ভাবনা আমাদের পশ্চিমবঙ্গে প্রচুর কিন্তু পাখির রোগ নিরাময়ের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা আপনি করতে পারেন নি ফলে এখানে মুরগির চাষ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। পশ্চিমবঙ্গের বাইরের রাজ্য থেকে ব্রয়লার মুরগি এখানে আসে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি কথা জিজ্ঞাসা করতে চাই, সেটা হল, আমরা শুনেছি একটি ভারতীয় কোম্পানি আমেরিকান ম্যাকডোনাল্ড কোম্পানি সঙ্গে যৌথভাবে ব্রয়লার তৈরি করে পশ্চিমবঙ্গে সাপ্লাই দেবে—এটা সঠিক কিনা? যদি তা হয় তাহলে কিন্তু পশ্চিমবঙ্গে ব্রয়লারের চাষ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হবে বলেই আমরা

মনে করি। তারপর ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে ঋণ দেওয়ার কথা আছে। কিন্তু এই কর্পোরেশনে মাধ্যমে যে ঋণগুলি দেওয়া হবে এবং যা দিয়ে হাঁস, মুরগি, ছাগল, ভেড়ার চাষ করা হবে সেই কর্পোরেশনের ঋণ দেওয়ার ক্ষেত্রে চূড়ান্ত দুর্নীতি চলছে এবং সংকীর্ণ দলবাজি চলছে—এই অভিযোগ আমাদের কাছে এসেছে। গ্রামের বেকার দরিদ্র যুবক যারা এখান থেকে লোন নিয়ে ছাগল, ভেড়া, গরু কিনে জীবিকা নির্বাহ করবে সেখানে যদি চূড়ান্ত দলবাজি ও দুর্নীতি চলে তাহলে এইসব ঋণ অপব্যবহার হবে বলেই আমরা মনে করি এবং সেইজন্য এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, দেশীয় হাঁস, ছাগল ইত্যাদি সাপ্লাই যাতে ভাল হয় সেটা দেখা দরকার। অনেক সময় এগুলি পাওয়া যায় না। গ্রামের মহিলারা যে কো-অপারেটিভ করেছে তাতেও সরকার থেকে সাহায্য দেওয়া দরকার এবং সরকারি ব্যবস্থাপনার মাধ্যমে সেগুলি তাদের সরবরাহ করা দরকার। এই বলে বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী হারাধন বাউড়ি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। বিগত বছরগুলিতে ক্রমান্বয়ে আমাদের রাজ্যে দুধের উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। তথাপি আমাদের রাজ্য বর্তমানে স্বয়ং সম্পূর্ণ নয়। অন্যান্য রাজ্য থেকে আমাদের কিছু দুধ আমদানি করতে হয়। তাসত্ত্বেও বর্তমান অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের চেষ্টা করতে হবে যে আমাদের রাজ্যে যা চাহিদা তা আমাদেরই পূরণ করতে হবে। তবে এটা মনে করার কোনও কারণ নেই যে, আমাদের রাজ্য মাথাপিছু দুধের উৎপাদন খুব পিছিয়ে। ৯০-৯১ সালে যেখানে গবাদি পশুর দুধ উৎপাদনের গড় পরিমাণ ছিল ১.৩৮ কেজি., ১৯৯১-৯২ সালে যা ছিল ১.৪ কেজি সেখানে ৯৩-৯৪ সালে এই পরিমাণ বেড়ে দাঁড়ায় ১.৪২ কেজি। ৯১-৯২ সালে আমাদের রাজ্যে দুধ উৎপাদনের পরিমাণ ছিল ৩০.১৯ লক্ষ টন, ৯২-৯৩ সালে তা বেড়ে হয় ৩০.২৫ লক্ষ টন। আমাদের রাজ্যে বিশেষত গ্রামাঞ্চলে যারা গবাদি পশু চাষ করেন, তার বেশির ভাগটাই হল স্থানীয় প্রজাতির। দুগ্ধ উৎপাদনের বৃদ্ধির জন্য এই প্রজাতির সংকরায়ণ দরকার। সে কাজ চলছে। তবে পঞ্চায়েতকে যুক্ত করে কাজটা সংগঠিত করা দরকার। বর্তমানে সারা রাজ্যে ১৭৯৫টি কেন্দ্রে সংকরায়ণের কৃত্রিম পদ্ধতিতে কাজ চলছে। তবুও একটা বড় অংশ এই সুযোগ গ্রহণের বাইরে থেকে যাচ্ছে। সরকারি ভাবে যে গো খাদ্য তৈরি করা হচ্ছে তার পাশাপাশি সবুজ খাদ্য তৈরির উপর জোর দিতে হবে। নেপিয়ার এবং সুবাবুল জাতীয় উদ্ভিদের চাষ বৃদ্ধি করার কথা বলা হলেও এখনও গ্রামাঞ্চলের গোপালকদের সে ভাবে উৎসাহিত করা যায়নি। দুধ উৎপাদন এবং প্রাণী পালনের ক্ষেত্রে ব্যক্তিগত বা পরিবার ভিত্তিক উদ্যোগকেই আমাদের উৎসাহিত করতে হবে। কমিউনিস্ট স্কীম বা ফার্মিং, যদি সরকারি উদ্যোগে হয় তা লাভজনক হওয়া শক্ত। গুজরাটের অভিজ্ঞতা থেকে দেখছি সেখানে দুধ উৎপাদনের সঙ্গে যুক্ত পরিবারগুলোর আর্থিক অবস্থার ইতিবাচক পরিবর্তন ঘটেছে। এই অভিজ্ঞতার উপর দাঁড়িয়েই ভবিষ্যতে পরিবার ভিত্তিক উদ্যোগগুলোকেই উৎসাহিত করা দরকার। শুধু মাত্র দুধ উৎপাদনের ক্ষেত্রেই নয়, এই দপ্তরের সহায়তায় উন্নত জাতের

হাঁস, মুরগি পালনের ক্ষেত্রেও ব্যাপক অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে। রাজ্যে ডিম উৎপাদনের পরিমাণ ৯১-৯২ সালে ছিল ২৩২.৭০ কোটি তা ৯২-৯৩ সালে বৃদ্ধি পেয়ে হয়েছে ২৩৩ কোটি। এই ক্ষেত্রে অন্ধ্র ও তামিলনাড়ুর পরই পশ্চিমবঙ্গের স্থান। প্রাণী সম্পদ আর পশু পালন এই যে দুটো বিভাগ আপনার কাজ করে, এদের ব্লক লেভেল এবং পঞ্চায়েত লেভেলে সমন্বয় দরকার। তাদের যৌথ প্রয়াসে জনগণকে সরকারের বর্তমান কার্যক্রম সম্পর্কে অনুপ্রাণিত করা সম্ভবপর হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 p.m.]

**শ্রী মেহবুব জাহেদি ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার এবং সদস্য বন্ধুরা, আমি খুবই আনন্দিত যে, আমি যেটা চেয়েছিলাম সেটা আমি পেয়েছি। আমি চেয়েছিলাম এখানে একটু গঠনমূলক সমালোচনা হোক। তাহলে তার মধ্যে দিয়ে আমি যে কাজের দায়-দায়িত্ব নেবার চেষ্টা করছি তার কিছু অগ্রগতি ঘটবে। মাননীয় সদস্য সৌগত রায় খুবই সঠিক কথা বলেছেন যে, আমাদের দেশে, বিশেষ করে পশ্চিমবাংলায় যে ২৯-টি প্রজাতির দুগ্ধ দেওয়ার গাভি আছে তার একটাও সঠিক কোয়ালিটির নয়। অতএব সঙ্করায়ণের মধ্যে দিয়ে কোয়ালিটির পরিবর্তন করা দরকার। এ ক্ষেত্রে কাজ শুরুর প্রথম পদক্ষেপ সেটাই হওয়া উচিত এবং আমরা সে ভাবেই কাজ শুরু করেছি। এই প্রসঙ্গে আমার একটা ঘটনার কথা মনে পড়ছে—যে দিন আমি মন্ত্রী হিসাবে ওথ নিয়ে এই বিভাগের দায়িত্ব নিই সেদিন ওথ্ নেওয়ার কয়েক ঘন্টা পরে আমাদের প্রয়াত গভর্নর নুরুল হাসান আমাকে ডেকে তিনটে কথা বলেছিলেন। তার একটা হচ্ছে—'গ্রামীণ মানুষের কাছে প্রাণী সম্পদ বিকাশের প্রকৃত অর্থটা যাতে নিয়ে যাওয়া যায়, সেই চেষ্টা করবেন।' তিনি দ্বিতীয় কথা বলেছিলেন, 'অন্ধ্র এবং গুজরাট যদি মুরগি এবং দুধের মাধ্যমে গ্রামীণ মানুষদের আর্থিক দিক দিয়ে পুরো স্বাবলম্বী করে তুলতে পারে তাহলে হোয়াই নট ১০% ইন ওয়েস্ট বেঙ্গল? তাদের অন্তত ১০% কেন পশ্চিম বাংলায় হবে না?' আমি তাকে বলেছিলাম—এখনই কিছু বলতে পারছি না, তবে চেষ্টা করলে হবে না, এমন কথা নয়। এরপর আমি আর একটা ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। আমি মন্ত্রী হবার পর আমার জেলার একটি আদিবাসী অঞ্চলে যখন যাই তখন সেখানে আদিবাসী পুরুষ ও মহিলা গ্রামবাসীরা আমাকে ঘিরে ধরে জিজ্ঞাসা করেছিলেন যে, আমি কিসের মন্ত্রী হয়েছি। আমি বলেছিলাম,—আমি গরু, বাছুর, ছাগল, ভেড়ার মন্ত্রী হয়েছি। ঐ কথা শুনে ওরা আমাকে দুঃখ করে বলেছিলেন, 'তাহলে তুমি ভাল মন্ত্রী হতে পারনি!' আমি তখন বুঝেছিলাম যে, প্রাণী-সম্পদ বিকাশের মধ্যে দিয়ে গ্রামীণ অর্থনীতিকে স্বাবলম্বী করা যায়, গরু, বছুর, ভেড়া, শূকর, হাঁস, মুরগির সাহায্যে যে অর্থনৈতিক বিকাশ ঘটতে পারে এই উপলব্ধি, এই চেতনা এখনও আমাদের রাজ্যে গড়ে উঠে নি। আমি তখন ঠিক করেছিলাম যে, আমি কাজের মধ্যে দিয়ে চেষ্টা করব ওদের বোঝাতে যে, এই বিভাগও খুবই গুরুত্বপূর্ণ বিভাগ। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি ও খুবই সঠিকভাবে বলেছেন, 'শুধু কতগুলো ফার্মের মধ্যে সমস্ত কাজকে সীমাবদ্ধ না রেখে সারা পশ্চিম বাংলার গ্রামে-গঞ্জে যে প্রাণী সম্পদ অবহেলিত অবস্থায় পড়ে আছে তার উন্নয়ন এবং বিকাশ কিভাবে হবে সেটা ভাবুন।' আমি এখানে বলতে চাই যে, এই বিষয়টির উপরই বর্তমানে আমরা সব চেয়ে বেশি

গুরুত্ব দিয়েছি এবং প্রথম পদক্ষেপ হিসাবে আমরা সঙ্করায়ণকে বেছে নিয়েছি। পশ্চিম বাংলায় আমরা গরু, ছাগল, হাঁস, মুরগির প্রজাতি-গত পরিবর্তন যদি ঘটাতে না পারি তাহলে কখনই আমরা প্রাণী-সম্পদের বিকাশ ঘটাতে পারব না এবং তার সাহায্যে গ্রামীণ অর্থনীতিরও বিকাশ সাধন করতে পারব না বা এটা কখনোই গ্রামীণ জীবন-যাত্রার মান উন্নয়নের মস্ত একটা সহযোগী হিসাবে দেখা দেবে না। সুতরাং সেই উদ্দেশ্যকে সামনে রেখেই আমরা আর্টিফিসিয়াল ইন্সেমিনেশন বা কৃত্রিম প্রজননে গুরুত্ব দিয়েছি। আমরা প্রায় ৭ লক্ষ আর্টিফিসিয়াল ইন্সেমিনেশন করেছি—ফ্রোজে সিমেন বা হিমায়িত গো-বীজ দিয়ে করেছি ; আবার তরল সিমেন বা তরল গো-বীজ দিয়েও করেছি। তার থেকে আমাদের ২ লক্ষ ৫০ হাজারের মতো পুরুষ বাছুর এবং বকনা বাছুরের জন্ম হয়েছে। সঙ্করায়ণ বাছুর হিসাবে এদের আমরা পেয়েছি। এই বাছুরগুলির যদি ২০০ টাকা থেকে ৩০০ টাকা করে এক একটি মূল্য ধরা হয় তাহলে প্রথম পদক্ষেপেই আমরা সাড়ে পাঁচ কোটি টাকার সম্পদ পেয়েছি। এই পাওয়াটা আমাদের মধ্যে এক দারুণ উৎসাহ সৃষ্টি করেছে এবং এই উৎসাহ নিয়ে আরও সম্পদ সৃষ্টির আশায় এগিয়ে যাচ্ছি। এমন কি ইতি-পূর্বে যে সমস্ত সম্পদ সৃষ্টির কাজে কখনও হাত দেওয়া হয়নি সে সমস্ত কাজও আমরা শুরু করেছি। একটু আগে আমাদের পুরুলিয়ার একজন বন্ধু বললেন—মোষের প্রতি কোনও গুরুত্ব দেওয়া হয়নি। অথচ মোষের দুধে ফ্যাট বেশি এবং সাধারণত একটি মোষ ৯ কে. জি. বা ১০ কে. জি. দুধ দেয়। হ্যাঁ, ঠিক কথাই বলেছেন। আমরা মোষের ক্ষেত্রেও কৃত্রিম প্রজননের সাহায্য করছি এবং মান উন্নয়নের চেষ্টা করছি। এর সঙ্গে সঙ্গে আমি মাননীয় সদস্যদের আমরা বাজেট ভাষণটির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম পাতার শেষ অংশে আমি বিশেষ গুরুত্ব দিয়ে পাঁচটি পয়েন্টের উল্লেখ করেছি—তার প্রথমটাই হচ্ছে "স্বনির্ভরতা"।

একটা হবে স্বয়ং নির্ভরতা আর একটা হবে অ্যামপ্লয়মেন্ট জেনারেশন করে কর্মসংস্থান। আমরা এইসব ছেলেগুলিকে ট্রেনিং দিয়ে আমরা আর্টিফিসিয়াল ইন্সেমিনেশন করেছি, মুরগিকে ইঞ্জেকশন দিয়ে করেছি। এর মাধ্যমে প্রায় ১০০ জন ছেলে—এখন পর্যন্ত আমাদের কাছে যা হিসাব আছে—১ হাজারেরও বেশি টাকা তারা রোজগার করছে। এখন স্বাভাবিকভাবেই এইসব হবার পরে দুধের উৎপাদন নিশ্চয়ই বাড়বে। হ্যাঁ, বেড়েছে। আমি দুটি সমীক্ষা তুলে ধরতে চাই আপনাদের বইও আমি দিয়েছি। ১৯৭৬-৭৭ সালে দুধের উৎপাদন যেখানে ছিল ১০ লক্ষ ৬৪ হাজার মেট্রিক টন, ১৯৯৩-৯৪ সালে সেটা এসে দাঁড়িয়েছেন ৩৩ লক্ষ মেট্রিক টনে। এখন পশ্চিমবাংলায় দুগ্ধ উৎপাদন হচ্ছে। তবে চাহিদার তুলনায় এখন আমাদের দুধ কম আছে। আই. সি. এম. আর. অর্থাৎ ইন্ডিয়ান কাউন্সিল মেডিক্যাল রিসার্চের অনুযায়ী যদি ২০০ গ্রাম মাথা পিছু দুধ ধরি—আমি সবার কেনার কথা বাদ দিচ্ছি, অনেকে দুধ কিনতে পারেন না—তাহলে লোকসংখ্যা অনুযায়ী ৫২ লক্ষ ১১ হাজার ২০০ মেট্রিক টন আমাদের চাই। কিন্তু ২০ লক্ষ মেট্রিক টন এখন পর্যন্ত আমাদের বাকি থেকে যাচ্ছে। আমাদের বিশ্বাস আছে,—যে সংকর বাছুরগুলোর কথা বলা হয়েছে এবং মোটামুটিভাবে যেটা চলে আসছে আরও ব্যাপকভাবে পাইলট প্রোজেক্ট সবকটি ব্লকে সঙ্করায়ণের মাধ্যমে যদি যেতে পারি তাহলে অষ্টম যোজনা শেষ হতে না হতেই বড় অংশে আমরা চলে যেতে পারব। বাইরে থেকে দুধ আমাদের কিনে আনতে হচ্ছে। সুব্রতবাবু বোধ হয় মাদার ডেয়ারির দুধের হিসাবের

কথা বললেন। সেই ডাবল টোন্ড দুধের হিসাব মাদার ডেয়ারিতে ৩ লক্ষ ৪৩ হাজার ২৯০ লিটার যে দুধের কথা আপনি বললেন তা ডাবল টোন্ড, এটা মনে রাখতে হবে। তার দুধ আর অন্য দুধ মিশিয়ে দেওয়া হয়। যাহোক, এখন মাদার ডেয়ারির মালিক হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার ঠিকই, কিন্তু ম্যানেজমেন্ট হচ্ছে এন. ডি. ডি. বি.। এখানে অনেক মাননীয় সদস্য মাদার ডেয়ারির সম্বন্ধে বলেছেন। আমরা সরাসরি ম্যানেজমেন্টে হস্তক্ষেপ করতে পারি না। আর একটা কথা বলছি, প্রাণী খাদ্য আমরা তৈরি করছি। জয়নাল সাহেব চলে গেলেন। উনি গতবারে হেসে বলেছিলেন "মোরামের চিহ্ন দেখা যাচ্ছে হরিণঘাটায়। হরিণঘাটায় ৯ লক্ষ টাকার খড়—গতবারও কিনিনি, এবারেও কিনিনি, আমরা সবুজ (গ্রীণ) করেছি। খাটালের প্রশ্নে যে কথা বলেছেন, সেটা অবশ্য খালি পড়ে থাকলে এই রকম হয়। যা দখল হয়েছিল তার বড় অংশ আমরা পুনরায় নিজেদের দখলে নিয়ে এসেছি এবং ক্যানাল কেটে বড় জলাশয় করেছি। চারিপাশে বাউন্ডারি ওয়াল দিতে পারিনি। বাইরে থেকে যে সমস্ত গরু নিয়ে এসে খাটাল করারব্যবস্থা করেছিল সেটা আমরা বন্ধ করার চেষ্টা করেছি। আমি আর একটা কথা বলি, সুষম খাদ্যের ক্ষেত্রে অ্যাপিক কর্পোরেশন লাভ করেছে। হিমুলও খাদ্য তৈরি করছে, ভাগিরথীও তৈরি করছে। মোট ৪৩ হাজার মেট্রিক টন অ্যাপিক গো-খাদ্য তৈরি করেছে এবং পোলট্রির খাবারও। কিন্তু বিপদ কি জানেন, পোলট্রির খাবার যেটা আমরা করছি তার কমপোনেন্ট সাইড, উপাদান সাইড বাইরের অন্য রাজ্য থেকে কিনতে হচ্ছে।

[5-55 — 6-05 p.m.]

ইউ. পি. থেকে কিনতে হয়। মুশকিল হচ্ছে যে বেশি দামে কিনতে হয়, কিন্তু আমরা এখানে যেটা তৈরি করি অন্যান্য রাজ্যের তৈরি প্রচুর গো খাদ্য যা সস্তায় দেয় তাদের অপেক্ষা আমরা অ্যাভারেজে প্রতি বস্তায় ২০ টাকা কম দিতে পারি। কৃষককে দিচ্ছি, কিন্তু বিপদ আছে। আমার এখন সন্দেহ হচ্ছে এই যে উপাদানগুলিকে অবলম্বন করে এগুলি করা হয় সেগুলি বেশি দামে কিনতে হয়, দ্বিতীয় হচ্ছে বেশি দামে কিনতে হয়, তৃতীয় হচ্ছে উপাদানগুলির মধ্যে ঠিক জিনিসটা পাব কিনা সেটার মধ্যে একটু সন্দেহ থেকে যায়। আমরা একটা প্রস্তাব করেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে। আমরা বলেছিলাম গাভি এবং মুরগি অ্যানিম্যাল রিসোর্সেস, এটা রুর‍্যাল ইকনমির একটা দিক, এফ. সি. আই. থেকে যেমন হিউম্যানবিংসদের একদরে সমস্ত জিনিস দেওয়া হয় তেমনি মুরগির জন্য যে উপাদানগুলি দরকার অন্তত খোল, সয়াবিন খোল ইত্যাদি এগুলি ফডার মিল থেকে সমস্ত রাজ্যে সমান ভাবে দিতে পারেন কিনা প্রয়োজন হলে সাবসিডি দিয়ে দিতে পারেন কিনা? আমরা আনন্দিত, মাননীয় সুব্রতবাবু সৎ লোক তিনি বুঝবেন, আমরা বিজ্ঞান প্রয়োগ করতে চলেছি, আমরা আর্টিফিসিয়াল ইন্সিমিনেশন এর জন্য সিমেন্স ব্যাঙ্ক, সিমেন্স কালেকশন সেন্টার তৈরি করছি। আমার ভয় হচ্ছে যে ডাঙ্কেল প্রোপোজালে আমাদের বাছুর, প্রযুক্তি যা আছে তা কেড়ে নিয়ে যাবেন না তো? তাই অন্তর দিয়ে করতে পারছি না, আমাদের সঙ্গে আপনারাও আসুন, আমরা কথা দিচ্ছি বিদেশি প্রযুক্তি নিয়ে এসে আমরা দেশে তৈরি করব, ওখানকার চেয়ে বেশি দুধ তৈরি করব। একটা কথা হচ্ছে,—আমার সময় অল্প—আমরা অসুবিধার কথাটা বলছি। সুষম খাদ্যের জন্য, এবং কৃত্রিম প্রজনন যা ছিল না, আগে আমরাই করলাম দু-একটা নয় ১৯০০ কেন্দ্র থেকে কৃত্রিম প্রজনন, আর্টিফিসিয়েল ইন্সিমিনেশন করার জন্য

আমরা সেই সব ছেলেদের গোয়াল ঘরে পাঠিয়েছি, বলেছি তোমরা গোয়াল ঘরে যাও, যখন হিটেড হবে, তখন প্রজনন দাও, ক্রশ বিটিং দাও, সেসব কাজ শুরু হয়ে গেছে। আমাদের প্রাণী স্বাস্থ্য কেন্দ্র যেটা ১,৪০০ প্রাণী স্বাস্থ্য কেন্দ্র এর নেট ওয়ার্ক রক্ষা করার জন্য কোনও ব্যবস্থা অন্য কোনও রাজ্যে নেই। ১,৪০০টি প্রাণী স্বাস্থ্য কেন্দ্র থেকে আমরা দিয়েছি। শুধু একটা সমীক্ষা আপনারা দেখুন ১৯৭৭ সালে প্রাণী স্বাস্থ্য কেন্দ্র ছিল ৭৬, এখন ১১০, ব্লক ছিল ৩৩৫ পরে ৩৪১টি হয়েছে। অতিরিক্ত ব্লক ছিল না, ২৭১টি ভ্রাম্যমান প্রাণী স্বাস্থ্য কেন্দ্র, আগে ছিল ৩৪, পরে ৮২টি হয়েছিল, ৩টি বোট ছিল। সুন্দরবনের জন্য এখন আর আমাদের নিজস্ব কোনও বোট নেই, ভাড়া করে চলছে। মাননীয় সুব্রতবাবু না সৌগতবাবু যা বলেছেন সঠিক কথাই বলেছেন, আমরা ৫১,৪৫,৫২৯টি প্রাণীকে চিকিৎসা করছি। আমাদের সবচেয়ে বেশি উন্নয়ন যেটা হয়েছে সেটা হল হিমায়িত গোবীজ কেন্দ্র ৪৬৮টি জায়াগায় হয়েছে। ১৯৭৬-৭৭ সালে ২,৫০০টি প্রাণী স্বাস্থ্য কেন্দ্র সেখানে এখন আমরা ১৫ হাজার টাকা বেশি ওষুধ দিচ্ছি বেশি জিনিস দিচ্ছি, ১,৬৪০টি যেখানে ব্লক ছিল সেটাতে ৬,৫০০ টাকা দিচ্ছি আর আমরা সবচেয়ে বেশি এগিয়ে চলেছি ভ্যাক্সিনেশনে।

আপনারা জানেন যে, ১৪টি ভ্যাক্সিন আমরা তৈরি করছি। আমাদের ইনস্টিটিউট অফ অ্যানিমেল হাজবেন্ড্রির বায়োলাজিকাল প্রোজেক্ট যা বেলগাছিয়াতে আছে সেখানে বড় ভাল ভাল মেশিন নিয়ে এসে টিস্যু কালচারের মধ্যে দিয়ে আমরা ভ্যাকসিন তৈরি করছি। এ. আর ভি. এর দাম অনেক বেশি, কিন্তু এটা আমরা তৈরি করি না, হিউম্যান কনজামশনের জন্য ভ্যাকসিন তৈরি করে হেলথ ডিপার্টমেন্ট। আমি এই ব্যাপারে কথা বলেছি এবং গত পরশুদিন অর্ডার ফাইলে সাইনও করেছি গরুর ভ্যাকসিন তৈরির পাশেপাশে আর একটি কামরায় মানুষের ভ্যাকসিন লোয়েস্ট ডোজে তৈরি এবং সেটা সাপ্লাই করবার জন্য। সৌগতবাবু প্রশ্নটা তুলেছিলেন, তাকে এটা জানালাম। আমরা তিনটি কম্পোনেন্ট ওখানে করবার চেষ্টা করছি যার মধ্যে রিন্ডারপেস্ট হয়ে গেছে এবং ওয়ার্ল্ডের কাগজেও বেরিয়ে গেছে যে, ওয়েস্ট বেঙ্গল ইজ কমপ্লিটলি ফ্রি ফ্রম রিন্ডারপেস্ট। তারা কমপ্লিটলি বলে দিয়েছেন এটা। বাকি যে রোগগুলো—গলা ফোলা, টি. বি. গ্লোসিউলাস ইত্যাদি, এই সমস্ত রোগের ভ্যাকসিনও আমরা তৈরি করে বিক্রি করছি। আমরা ১০ লক্ষ টাকার ভ্যাকসিন সাপ্লাইয়ের অর্ডার পেয়েছি বিহারসহ উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলো থেকে এবং তারজন্য আরও বেশি বেশি স্পেসিফিক ভ্যাকসিন আমরা তৈরি করছি। এ-পর্যন্ত আমরা ১.৫ কোটি টাকার ভ্যাকসিন তৈরি করেছি। ওষুধ কেনার ব্যাপারে আগে কলকাতায় সেন্ট্রালাইজড সিস্টেম ছিল, কিন্তু এখন সেটা জেলাভিত্তিক ভাগ করে দেওয়া হয়েছে এবং সেখানে তারা নিজ নিজ জেলার প্রয়োজন অনুসারে ওষুধ কিনছেন। এই ওষুধ কেনার ব্যাপারে জেলা পরিষদের সভাধিপতিকে চেয়ারম্যান করে সেখানে একটি করে কমিটি করে দেওয়া হয়েছে এবং তারাই ওষুধ কেনার সিদ্ধান্ত নিচ্ছেন। আমরা পোস্ট লিটারেসি প্রোগ্রামে কর্মশিক্ষা নয়, সাধারণ প্রাণী বিষয়ক শিক্ষার উপর জোর দিয়েছি। এর জন্য আমরা বই ছেপে দিয়েছি এবং তার ভিত্তিতে ব্যাপক শিক্ষার ব্যবস্থা করেছি।

মিঃ চেয়ারম্যান, আমাদের দুগ্ধ কো-অপারেটিভ যেগুলো আছে সেক্ষেত্রে অনেক অগ্রগতি হয়েছে। সবচেয়ে বড় যে কাজটা হয়েছে সেটা হচ্ছে মহিলাদের দ্বারা পরিচালিত প্রাথমিক দুগ্ধ

কো-অপারেটিভ। ওখান থেকে ১৮ লক্ষ ৭২ হাজার টাকা পেয়েছেন মহিলারা। এছাড়া আমরা তিনটি লিক্যুইড নাইট্রোজেন প্ল্যান্ট বসিয়েছি এবং তারমধ্যে একটা বসানো হয়েছে গো-বীজকে হিমায়িত করে রক্ষা করবার জন্য। এর থেকে আমরা টাকা পাচ্ছি। বর্তমানে আমরা সঙ্করায়ণ করতে কেস প্রতি কৃষকদের কাছ থেকে ৫ টাকা করে নিচ্ছি এবং এর মাধ্যমে আমরা এ-পর্যন্ত ১৮ লক্ষ টাকা পেয়েছি। এছাড়া আমরা পশুখাদ্য তৈরি করছি, বেকন ফ্যাক্টরি থেকে লাভ করছি, শূকর বিক্রি করছি।

[6-05 — 6-14 p.m.]

আমি পোলট্রির কথা বলে শেষ করব। আপনারা হিমুলের ব্যাপারে প্রতিবাদ করেছিলেন। আমাদের হিমুলের সমস্ত ইনফ্রাস্ট্রাকচার ভেঙ্গে দিয়েছিল যখন গোর্খা আন্দোলন হয়েছিল। আমাদের পাহাড়ে হিমুলের যে ডেয়ারি আছে, তার যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেগুলি সব ভেঙ্গে দিয়েছিল। সেগুলি গড়তে আমাদের সময় লাগছে। আমরা দুধের জন্য যোগাযোগ করে নেপাল থেকে, সিকিম থেকে দুধ সংগ্রহ করতাম, অন্যান্য পাহাড় থেকে দুধ নিতাম। কিন্তু আমাদের গাড়িগুলি পুড়িয়ে দেওয়া হয়েছিল। আমরা নূতন করে গাড়ির ব্যবস্থা করে এখন পর্যন্ত প্রতিদিন ২০ হাজার লিটার হিমুলের দুধ পাচ্ছি এবং আস্তে আস্তে হিমুলকে আমরা দাঁড় করাবার চেষ্টা করছি। আপনারা বলবেন যে লোকসান—হ্যাঁ, এখনও লোকসান আছে। এটা অস্বীকার করার কিছু নেই। কিন্তু আমি বিশ্বাস রাখি যে হিমুল নিশ্চয়ই এগিয়ে যাবে এবং হিমুল অন্যদের সমতুল্য হয়ে যাবে। আর মুরগির ক্ষেত্রে একথা বলতে চাই যে, মুরগির পোলট্রি গোটা পশ্চিমবঙ্গের ঘরে ঘরে হচ্ছে। শুধু মুরগির ফার্ম, ১৫ থেকে ২২টা ফার্ম হচ্ছে সরকারি। আর এই সরকারি ফার্মের ডিমের হিসাব আমি বলতে পারি, তার বাইরের কথা আমি বলতে পারব না, সরকারি ফার্মের ডিমের হিসাব হচ্ছে, ১৯৭৭ সালে ৭ কোটি ৭ লক্ষ ডিম ছিল। এখন ১৯৯৩-৯৪ সালে ২৪৩ কোটি ডিম হয়েছে। আমরা এতদিন তৃতীয় স্থানে ছিলাম। আমাদের দ্বিতীয় স্থানে যেতে আর বেশি দিন সময় লাগবে না। ২৪৬ কোটি হচ্ছে তামিলনাড়ু আর আমরা হচ্ছি ২৪৩ কোটি। অন্ধ্র প্রদেশে ৪০ লক্ষের বেশি পাখি। আমার কাছে হিসাব আছে, তাদের হচ্ছে ৪১০ কোটি। কিন্তু তামিলনাড়ু আমাদের সঙ্গে প্রায় সমতুল্য। আমরা নিশ্চয়ই এই বছর তামিলনাড়ুকে ছাড়িয়ে যাব ডিমের ক্ষেত্রে। আপনারা কাট মোশন যেগুলি দিয়েছেন, আমি এই কথা বলতে চাই, এতগুলি হাসপাতালের জন্য ইনফ্রাস্ট্রাকচার আছে। প্রত্যেকটি হাসপাতালে মাইক্রোস্কোপ আছে, রেফ্রিজারেটর আছে, অটোক্লেভ আছে, মিডিয়া ভাল আছে। প্রত্যেকটি হাসপাতালে নিয়মিত ডাক্তার আসে। হাসপাতালের বাড়িঘরে চুনকাম আছে কিনা সেগুলি পরিষ্কার করে কাট মোশনে লেখা নেই। আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি এবং আমি আশা করব যে আপনারা কাট মোশন তুলে নেবেন এবং এই বাজেটকে সমর্থন করবেন। আমি আপনাদের অনুরোধ করব যে চারপায়ি যারা আছে, যারা ব্যাঁ, ব্যাঁ করে তাদের পাশে থাকুন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ছোট করে ওনাকে কিছু বলতে চাই। আমাদের মন্ত্রী মহাশয় অনেক কিছু করছেন এবং করবার আশা দিয়েছেন কিছু কিছু। আমরা ওনার কাছ থেকে আশ্বাস পাচ্ছি হাঁস, মুরগি, দুধ এই সমস্ত আরও পাব। ওনার কথা শুনে আমার একটা গল্প মনে পড়ে গেল। একজন গরুর ডাক্তার গরুর ডাক্তারি করত। তাকে ব্যাঙ্গ করে গরুর ডাক্তার বলত। তার সেই রকম প্রসারও করতে পারছে না। তারপর একদিন সে ঠিক করল গরুর ডাক্তারি ছেড়ে দিয়ে মানুষের ডাক্তারি করব। সেই মতো সে

সাইন বোর্ড টাঙিয়ে দিল মানুষের ডাক্তার। তারপর কিছুতেই পেসেন্ট আসছে না। ৩ মাস বাদে একটা বাচ্ছা ছেলে দৌড়তে দৌড়তে আসতে দেখে খুব খুশি হয়েছে। তখন সেই বাচ্ছা ছেলেকে বলল কি হয়েছে। সে তখন বলল আপনি এখন চলুন, বাবা খুব অসুস্থ। সেই ডাক্তার গিয়ে দেখে তার বাবা অনেক বার বাথরুম গিয়ে বিছানায় শয্যাশায়ি হয়ে গেছে। তখন সে ভাবল কি ঔষধ দেবে। সে তখন দেখল হাতির এত ডোজ, ঘোড়ার এত ডোজ, ছাগলের এত ডোজ, তাহলে মানুষের এত ডোজ হবে। তারপর সেই ডাক্তার সেই ডোজ ইঞ্জেক্ট করে দিল। তারপর ডাক্তার চলে এসেছে। তারপর সে ভাবছে সেই ছেলেটা এই রিপোর্ট দেবে, এই রিপোর্ট দেবে। এই ভাবে একমাস গেল দুই মাস গেল, ছেলে এল না। তারপর একদিন সেই ডাক্তার হাটে গিয়েছে, দেখে সেই বাচ্ছা ছেলেটা হাটে এসেছে। তখন সেই ডাক্তার ছেলেটাকে জিজ্ঞাসা করল, রিপোর্ট দিয়ে আসেনি কেন। তখন সেই ছেলেটা বলল বাবা মারা যাওয়ার পরও ৬ বার হয়ে গিয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** যাই হোক এবার বসুন।

## Demand No. 49

**Mr. Speaker :** There are two cut motions to Demand No. 49. All the cut motion are in order and have already been moved.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 51,12,52,000 be granted for expenditure under Demand No. 49. Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 17,04,20,000 already voted on account in March, 1994.), was then put and agreed to.

## Demand No. 50

**Mr. Speaker :** There are four cut motions to Demand No. 50. All the cut motion are in order and have already been moved.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 83,61,92,000 be granted for expenditure under Demand No. 50. Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 27,87,35,000 already voted on account in March, 1994.), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.14 p.m. till 11 a.m. on Monday, the 4th April, 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 4th April, 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 4 Ministers of State and 102 Members.

[11-00 — 11-10 a.m.]

## Starred Questions
## (to which oral answers were given)

### বিদ্যুৎ-উৎপাদনে গড় পরিমাণ

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩ সালে রাজ্যের কোন্ কোন্ বিদ্যুৎকেন্দ্রের উৎপাদনক্ষমতা কত ছিল এবং বিদ্যুৎ-উৎপাদনের গড় পরিমাণ কত ছিল ; (প্রত্যেক কেন্দ্রের পৃথক-পৃথক হিসাব)

(খ) ১৯৯৩ সালে রাজ্যের কোন কোন বিদ্যুৎকেন্দ্রের উৎপাদনক্ষমতা কত ছিল এবং বিদ্যুৎ-উৎপাদনের গড় পরিমাণ কত ছিল ; (প্রত্যেক কেন্দ্রের পৃথক-পৃথক হিসাব) ; এবং

(গ) উক্ত দুই বছরে বিদ্যুতের কত চাহিদা ছিল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ১৯৮৩ সালে রাজ্যের বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ক্ষমতা এবং বিদ্যুৎ উৎপাদনের গড় পরিমাণ নিম্নরূপ ছিল (কেন্দ্রীয় সংস্থা বাদে) ঃ—

| উৎপাদন কেন্দ্রের নাম | স্থাপিত ক্ষমতা (মে. ও.) | মাসিক গড় উৎপাদন (এম. ইউ) |
|---|---|---|
| ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র | ৫৪০ | ১৬৯.৯৪ |
| সাঁওতালদি তাপ ” | ৪৮০ | ৯৭.৩৭ |
| গৌরীপুর তাপ ” | ২৫ | ৩.০০ |
| গ্যাস-টারবাইন ” | ১০০ | ৬.৩৭ |
| জলবিদ্যুৎ উৎপাদন কেন্দ্র | ৪৬.৯১ | ৮.৮ |
| ডিজেল বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র | ২৫.৫৮ | ০.৩৫ |

| | | |
|---|---|---|
| মুলাজোড় | ১২৮ | ৪৯.০০ |
| নিউ কাশীপুর | ১৫০ | ৬৯.০০ |
| টিটাগড় | ১২০ | ৪৩.০০ |
| সাউদার্ন | ৫০ | ৯.০০ |
| ডি. পি. এল | ২৮০ | ৬০.০০ |

খ) ১৯৯৩ সালের রাজ্যের বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন ক্ষমতা এবং বিদ্যুৎ উৎপাদনের গড় পরিমাণ নিম্নরূপ (কেন্দ্রীয় সংস্থা বাদে) ঃ—

| **উৎপাদন কেন্দ্রের নাম** | **স্থাপিত ক্ষমতা** (মে. ও.) | **মাসিক গড় উৎপাদন** (এম. ইউ) |
|---|---|---|
| ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র | ৫৪০ | ১৬৮.১৬ |
| সাঁওতালদি তাপ বিদ্যুৎ কেন্দ্র | ৪৮০ | ১২৪.৪২ |
| জল বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র | ৪৬.৩১ | ৭.৫০ |
| গ্যাসটারবাইন উৎপাদন কেন্দ্র | ৬০ | ১.১৫ |
| ডিজেল বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র | ২২.৩৬ | ০.১২ |
| মুলাজোড় | ৭৫ | ২৯.০০ |
| নিউকাশীপুর | ১৩০ | ৫৬.০০ |
| টিটাগড় | ২৪০ | ১২৭.০০ |
| সাউদার্ন | ১৩৫ | ৭৪.০০ |
| গ্যাস্টারবাইন (সি. ই. এস. সি.) | ৪০ | ১.৩ |
| কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র | ১২৬০ | ৪১৪.১০ |
| ডি. পি. এল | ৩৯০ | ৮৫.৪ |

গ) ১৯৮৩ সালেরাজ্যে বিদ্যুৎ চাহিদা ছিল— ১০৯৯ মে. ও.
এবং ১৯৯৩ সালের রাজ্যে বিদ্যুৎ চাহিদা ছিল— ২০৪৯ মে. ও.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, আপনি যে তথ্য দিলেন '৮৩ ও '৯৩ সালের, এই দুইটি কম্পেয়ার করে আমরা দেখছি যে আমি কয়েকটি স্পেসিফিক বলছি যেমন বি. টি. পি. এসি. এবং সাঁওতালদির প্রোডাকশন ক্যাপাসিটি এক রকম ছিল কিন্তু ইনস্টলড ক্যাপাসিটি যেটা ছিল অ্যাকচুয়াল প্রোডাকশন যেটা জেনারেশন হয়েছে সেটা কম এবং ডি. পি. এল. এ. দেখছি সমস্তগুলোতেই দেখছি গ্যাস টারবাইনের অবস্থা আরও খারাপ। সর্বভারতীয় ক্ষেত্রে পর্যায়ক্রমে তুলনা করলে দেখা যাবে অনেক কম হয়েছে এর কারণটা কি? গ্যাস টারবাইনের ব্যাপারটা আমাদের কাছে অত্যন্ত লজ্জাজনক ব্যাপার, যখন এটা হয়েছিল তখন ১০০ মেগাওয়াট প্রোডাকশন হওয়ার কথা ছিল সেখানে দেখছি '৮৩ সালে ৬.৩৭ প্রোডকশন হয়েছে, '৯৩ সালে দেখছি ১.১৫ মেগাওয়াট প্রোডাকশন

হয়েছে। এটা সম্পূর্ণ বামফ্রন্ট সরকারের আমলে মেশিনারি কিনে হয়েছে, আজকে এর যে অবস্থা হয়েছে এটার কারণ কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গ্যাস টারবাইন নেওয়া হয়েছিল পিকিং পাওয়ার দেবার জন্য। সবসময় চালাবার জন্য নয়। হঠাৎ কোনও বিদ্যুৎ কেন্দ্রে ইউনিট যদি বন্ধ হয়ে যায় সেক্ষেত্রে তখন গ্যাস টারবাইন চালানো হয়, বিশেষত সন্ধ্যা বেলায় যে পিকিং লোড বাড়ে তার জন্য এটা নেওয়া হয়েছিল। সুতরাং সেই হিসাবেই এটা চালানো হয়। সুতরাং গ্যাস টারবাইনের ব্যাপারটা নির্ভর করছে পিকিং লোডের উপরে, যেহেতু এটা কস্টলি, এটা হচ্ছে আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে বললাম। প্রথম প্রশ্নের উত্তরে বলি, ব্যান্ডেল, সাঁওতালদি, গৌরিপুর এবং ডি. পি. এল. এই তিনটি বিদ্যুৎ কেন্দ্রে ৬০-৬৫ সালে স্থাপিত হয়েছিল, বেশির ভাগ ইউনিট সাধারণত ২৫ বছর ধরে চলছে, এইগুলি অনেকদিন হয়ে গেছে। যার জন্য পুরনো ব্যান্ডেল ওয়েশটিং হাউস-এর ৪টি ইউনিট, সাঁওতাদির ইউনিটগুলি কোনও সময়েই ভাল চলে না। ডি. পি. এল. '৬৪-৬৫ সালে হয়েছিল যার জন্য তারও উৎপাদন ক্ষমতা হ্রাস পেয়েছে। এখন সর্বভারতীয় স্তরে এবং পশ্চিমবঙ্গে রেনোভেশন এবং মর্ডানাইজেশন প্রোগ্রাম নিচ্ছি এর মাধ্যমে পুরনো ইউনিটগুলিকে একটু নূতনভাবে ফেরৎ পাওয়ার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গ আংশিকভাবে সাফল্য লাভ করেছে।

[11-10 —11-20 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি কি কারণে প্রোডাকশন কম হচ্ছে বললেন কিন্তু গ্যাস টারবাইনের ব্যাপারটি এড়িয়ে গেলেন। গ্যাস টারবাইনটা ১০০ মেগাওয়াট বিদ্যুৎ তৈরি করার জন্য করেছিলেন এবং বিদেশ থেকে এই গ্যাস টারবাইনের যন্ত্রপাতি এসেছে। এ নিয়েঅনেক অভিযোগ উঠেছিল, বিধানসভাতে তা নিয়ে আলোচনাও হয়েছিল। গ্যাস টারবাইন থেকে ১.১৫ যা তৈরি করছেন সে সম্পর্কে বলতে গিয়ে আপনি বলেছেন যে খুব বিশেষ প্রয়োজনে এটা চালাবেন। প্রাথমিক পর্যায়ে যার উৎপাদন ক্ষমতা ছিল ১০০ মেগাওয়াট, পরবর্তী পর্যায়ে যেটা নেমে এল ৬০ মেগাওয়াটে। বি. পি. টি. এস, সাঁওতালদি, ডি. পি. এল. সম্বন্ধে বলতে গিয়ে আপনি বলেছেন, এগুলি ৬০-এর দশকে এসেছিল ফলে তার প্রোডাকশন কম হওয়া স্বাভাবিক, এগুলির রেনোভেশন দরকার। কিন্তু যেটা ৭০-এর দশকের শেষের দিকে বা ৮০ দশকে এসেছিল সেটা ৬০ মেগাওয়াটে কমে এল কেন এবং এই গ্যাস টারবাইনের জন্য কত টাকা খরচ পড়েছিল তখন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গ্যাস টারবাইনের ১০০ মেগাওয়াট ক্যাপাসিটি যখন ছিল, যখন শুরু হয় তারপর ৪০ মেগাওয়াটের ইউনিট—২০ করে দুটি—সি. ই. এস. সিকে দেওয়া হয়। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের যে ৬০ মেগাওয়াটের ইউনিট তাতে ১.৫ মিলিয়ান ইউনিট করেছে। এখানে আবার আপনাকে বলি যে, খোঁজ নিয়ে দেখবেন যে গ্যাস টারবাইন সর্বক্ষণ চালানো হয় না। হঠাৎ বিদ্যুতের চাহিদা বেড়ে গেলে তখন চলে। কারণ এটা খুব কস্টলি। এর অয়েল কনজামশন খুব হাই। তবে এটা তাড়াতাড়ি চালু করে বিদ্যুৎ আনা যায় যেটা কয়লার ইউনিটে করা যায় না। তবে এটা চালানো ডিমান্ডের উপর নির্ভর করে। আমরা মাঝে মাঝে শিলিগুড়ি, হলদিয়ার গ্যাস টারবাইন চালাচ্ছি। এটা কখন চালাই? খুব এক্সট্রিম প্রবেলম

**হলে চালাই। আমি আবার বলছি, আমাদের গ্যাস টারবাইনের জেনারেশন কস্ট খুব হাই—৬/৭ টাকা আজকের বাজারে ইউনিট প্রতি পড়ে যায়। খুব এক্সট্রানিয়াস সারকামস্টান্সেস ছাড়া চালানো হয় না।**

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জনাবেন কি, অল ইন্ডিয়ার ভিত্তিতে, পি. এল এফের ভিত্তিতে আমাদের কতগুলি প্ল্যান্ট পুরস্কার পেয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনারা কাগজে দেখেছেন যে আমাদের কোলাঘাট, সাঁওতালদি, ব্যান্ডেল নানান পুরস্কার পেয়েছে। তবে সেইসব তথ্য আমার কাছে এখনই নেই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সাঁওতালদি দু নং ইউনিটটি আপনার দপ্তরের ব্যর্থতার জন্য বা অবহেলার জন্য দীর্ঘ ৫ বছর অকেজো হয়ে বসে থাকল। তার কারণ হচ্ছে, কে রিপেয়ার করবে? এই প্রশ্নটা ডিসাইড করতে না পারায় সাঁওতালদির দু নং ইউনিটটি ৫ বছর খারাপ হয়ে পড়ে থাকল। আপনি কি এর কারণগুলি অনুসন্ধান করে দেখেছেন? আপনি কি বলবেন, এরজন্য দায়ী কারা এবং কেনই বা এটা হয়েছিল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সাঁওতালডি-র ইউনিটগুলো, এইগুলো ফেজে হয়েছিল এবং প্রথম একটা স্টেশন যখন করা হয় তখন প্যাকেজ হিসাবে নিয়ে করা হয়। ব্যান্ডেলে যেমন চারটে ইউনিটই টোটাল প্যাকেজে করা হয়েছে। ওখানে বয়লার, টারবাইন, জেনারেটার ওয়েস্টিং হাউজ করেছিল। সবচেয়ে বড় ইমপর্ট্যান্ট ব্যাপার হল অ্যাক্সেসারিজ, এইগুলো টোটাল প্যাকেজে আগে ইয়ুজ করা হচ্ছে। কিন্তু সাঁওতালডিতে সেই ভাবে আসেনি। সাঁওতালডি এক্সপেরিমেন্টাল হয়েছে। তথাপি এই ইউনিটগুলোকে একটা জায়গায় আনা সম্ভব হয়েছে। আপনি যেটা বললেন দু নং ইউনিট এটা বন্ধ থাকার কারণ তার রোটার ফেলিয়োর হয়েছিল লার্জ স্কেলে। এই রোটারটা রিপেয়রা করা হবে, না, নুতন কেনা হবে এই নিয়ে রাজ্য বিদ্যুৎ পর্যদের নিজেদের মধ্যে সংশয় ছিল। কারণ একটা রোটারের দাম পাঁচ কোটি টাকা। তারপর ৯১/৯২ সালে স্থির করা হয় যে নুতন রোটার দেওয়া হবে, এই রোটারে চলবে না। তারপর নুতন রোটার লাগানো হয়েছে। তবে এখনও কিছু ডিফেক্ট আছে, বয়লার, টারবাইনে সামান্য কিছু ডিফেক্ট দেখা দিয়েছে। সুতরাং এটা হচ্ছে এখানকার ব্যাপার। এটা খুব দুঃখজনক ব্যাপার যে দু নং ইউনিটটা অকেজো হয়ে ছিল। কিন্তু এখন আমরা সুস্থ জায়গায় আসতে পেরেছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সাব কমিটি অন পাওয়ার যে রিপোর্ট আপনার দপ্তরে পেশ করেছে সাঁওতালডি সম্পর্কে, এই বিষয়ে আপনার দপ্তর কিছু বিবেচনা করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** নিশ্চয়ই, ঐ সাব কমিটি খুব মূল্যবান রেকমেন্ডেশন দিয়েছে। সবগুলো কিন্তু এক সঙ্গে হাতে নিতে পারছি না, ইন ফেজেজ নিচ্ছি। কারণ ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন এইগুলো খুব ইমপর্টান্ট সমস্যা। আমাদের আর্থিক যে রকম অবস্থা, সেই রকমভাবে রেকমেন্ডেশনগুলোকে কার্যকরী করব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি, বিশেষ করে সাঁওতালডি যে জায়গায় ছিল, তার থেকে উন্নতির জায়গায় তিনি নিয়ে গেছেন। সুদীপবাবু যে কথা

বলেছেন, দীর্ঘদিন তারা কোনও উদ্যোগ নেননি। আমরা পাওয়ার কমিটি থেকে গিয়ে লক্ষ্য করেছি ওখানকার যে মেন্টিনেন্স স্টাফ আছে তদের কমপ্লেন হল ওখানে কন্ট্রাক্ট লেবার দিয়ে মেন্টেন করা হয় যার জন্য কোনও কাজ সময় মতো হয় না। সেই মেন্টিনেন্স স্টাফদের উপযুক্ত মর্যাদা দিয়ে, তাদের উপযুক্ত ট্রেনিং দিয়ে যদি কাজে লাগানো হয় তাহলে সময় অনেক কম লাগে এবং খরচ অনেক কম হয়। আমরা রোটারের ব্যাপারে জিজ্ঞাসা করেছিলাম, তারা বলেছিল যে তারা রোটারটা ঠিক করতে পারবে। সেই সুযোগ তারা পায়নি। আমি আপনার কাছে অনুরোধ করছি, এই রকম ধরনের কোনও চিন্তা ভাবনা আছে কি না, যেখানে মেন্টিনেন্স স্টাফ আছে, তাদের প্রথমে সুযোগ দিয়ে তারপর কন্ট্রাক্ট লেবার দিয়ে বা কন্ট্রাক্টারদের দিয়ে কাজ করান, এতে টাকা বাঁচবে এবং সময়ও বাঁচবে এবং পার্মানেন্ট স্টাফরা মর্যাদা পাবে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** নিজেদের কর্মচারী দিয়ে কাজ করালে টাকা এবং সময় কম লাগবে। এটা এক সঙ্গে করা যাবে না, ধাপে ধাপে করা হচ্ছে। সেই জন্য এটা ইন ফেজেজ করা হচ্ছে। এক ধাপে করা সম্ভব নয়, তাতে বিপর্যয় হতে পারে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সাঁওতালদি বিদ্যুৎ কেন্দ্র যখন তৈরি করা হয়েছিল তখন সেখানে প্রয়োজনের তুলনায় নিম্ন-মানের যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছিল, ফলে ওখান থেকে দীর্ঘদিন ধরে আশানুরূপ পাওয়ার তৈরি করা সম্ভব হয়নি। এ বিষয়ে একটা তদন্ত কমিটি গঠন করা হয়েছিল এবং সরকারের বেশ কিছু টাকার অপচয় হয়েছিল। এটা আপনার জানা আছে কি? যদি জানা থাকে তাহলে সেই কমিটির কি সুপারিশ ছিল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটার জন্য আমাকে নোটিশ দিতে হবে। তদন্ত হয়েছিল কিনা তা আমার জানা নেই। নোটিশ দিলে আমি খোঁজ নিয়ে জানাতে পারব। তবে একটা কথা আমি বলতে পারি, ওখানে একটা বড় সমস্যা হচ্ছে বিহারের তেনুঘাট থেকে ওখানে জল আনা হয়। যে জলটা আসে তার সবটাই যদি পাওয়ার জেনারেশনের জন্য ব্যবহার করা হয় তাহলে কর্মচারীদের কলোনীতে জলের অপ্রতুলতা দেখা দেবে। এই জন্য ওখানে চারটে ইউনিটকে এক সঙ্গে চালানো বর্তমানে শক্ত। তবে আমরা মর্ডান টেকনোলজির মাধ্যমে একটা মেজার নিচ্ছি—বয়লার থেকে অ্যাস-এর সঙ্গে যে জল বেরিয়ে আসে সেটাকে রিসাইকেল করে চারটে ইউনিট চালানো যাবে। সেই চেষ্টা আমরা করছি।

[11-20 — 11-30 p.m.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের অভিজ্ঞতা হচ্ছে, প্রতি বছর প্রাকৃতিক দুর্যোগে, কালবৈশাখীর ঝড়ে বেশ কিছু এলাকার টাওয়ার পড়ে যায়। দুর্গাপুর থেকে সাঁইথিয়া, বিস্তীর্ণ এলাকায় প্রতি বছর এই জিনিস ঘটছে। ফলে এই সময়ে প্রতি বছর বিস্তীর্ণ অঞ্চলে বিদ্যুতের অভাব দেখা দেয়। আবার এই সর্ময়ে গ্রামাঞ্চলে প্রতি বছর স্কুল ফাইনাল এবং হায়ার সেকেন্ডারি পরীক্ষা চলে এবং ছাত্র-ছাত্রীরা বিদ্যুৎ পায় না। এমন কি কখনও কখনও যে বিদ্যুৎ সরবরাহ করা হয় তাতে কিছুই দেখা যায় না, তা হ্যারিকেনের আলোর চেয়েও কম আলো দেয়। এই অবস্থাটা আপনি সার্ভে করে দেখেছেন কি? যদি সার্ভে করে থাকেন তাহলে প্রতিকারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন তা দয়া করে জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা খুবই দুঃখজনক ব্যাপার। প্রতি বছর যখন এই সময়ে আমাদের বিদ্যালয়গুলির ছাত্র-ছাত্রীদের মাধ্যমিক এবং উচ্চ-মাধ্যমিক পরীক্ষা হয় এবং অল্প কিছু সময় পরেই ইউনিভার্সিটির পরীক্ষাগুলি হয় এবং বোরো চাযের জন্য জলের প্রচণ্ড ডিমান্ড দেখা দেয় তখনই এই বিপর্যয়ও দেখা দেয়। এর জন্য আমিও ব্যক্তিগতভাবে বিপর্যস্ত হচ্ছি—আজ সাঁইথিয়া, কাল বহরমপুর, পরশু দুর্গাপুর আমাকে ঘুরতে হচ্ছে। এ বিষয়ে আমরা একটা অল্টারনেটিভ লাইন করার ব্যবস্থা করছি। দুর্গাপুর থেকে বিষ্ণুপুর লাইনের অলটারনেটিভ লাইন বসিয়েছি। এরকম সাঁইথিয়ায় আমাদের পাওয়ার গ্রিড থেকে একটা অলটারনেটিভ লাইন ট্যাপ করে নিয়ে আসছি। এখানে একটা ডক কন্ডাক্টর আছে, ওটা রিপ্লেস করতে পারলেই সাঁইথিয়ায় বেশি পাওয়ার দিতে পারতাম।

কিন্তু এখানে আমাদের বিচ্ছিন্ন করতে হবে। আপ-টু ৭ ডেজ পাওয়ার বন্ধ করে দিতে হবে ঐ এলাকায়, তা সম্ভব নয়। আমরা সেইজন্য ধাপে-ধাপে করছি। টোটাল মাস্টার প্ল্যান হয়েছে। অত্যন্ত ভালভাবে এ বিষয়ে অবহিত হয়েছি, মালদা অঞ্চল দক্ষিণ দিনাজপুর, উত্তর দিনাজপুর, মুর্শিদাবাদ জেলার বহরমপুর, বিষ্ণুপুর, বাঁকুড়ার খানিকটা ট্যাকল করেছি। নদীয়ার দেবগ্রাম এলাকাটা খুবই চিন্তার ব্যাপার, আমরা করছি। দেখা যাক কোনখানে গিয়ে দাঁড়ায় এই ন্যাচারাল ক্যালামিটি।

**শ্রী রবীন দেব ঃ** আপনি বলেছেন, ১৯৮৩ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত এই সময়ের মধ্যে ১ হাজার ৯৯ মেগাওয়াট চাহিদা থেকে বেড়ে ২ হাজার ৪৯ মেগাওয়াট হয়েছে অর্থাৎ ৯৫০ মেগাওয়াট চাহিদা বেড়েছে। এই ১০ বছরে ৯৫০ মেগাওয়াট বিদ্যুৎ বাড়তি চাহিদা পূরণের ক্ষেত্রে এবং সরবরাহ করার ক্ষেত্রে কতটা উন্নতি করতে পেরেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** হ্যাঁ, এই কয়েক বছরে আমাদের সব থেকে বড় কন্ট্রিবিউশন কোলাঘাট তাপ বিদ্যুৎ প্রকল্প। কমপেয়ার করে দেখেছি ১৯৮৩ সালে কোলাঘাটের কন্ট্রিবিউশন ছিল না। ১২৬০ মেগাওয়াট যেটা যোগ করেছি সেটা হচ্ছে ব্যান্ডেলের ৫ নম্বর ইউনিট, সাঁওতালডিহির কিছু কিছু মেশিন রিপেয়ার এবং রিনোভেট করে উন্নতি করতে পেরেছি। যার ফলে ২ হাজার ৪৯ মেগাওয়াট-এ আনতে পেরেছি। এরপর ১৯৯৩-৯৪ সালে আরও ১৫০ মেগাওয়াট বেড়ে গেছে এ বছরে। এখনকার যে ডিমান্ড সেই ডিমান্ডও বেড়ে গেছে। আমরা এখন পর্যন্ত জেনারেশন পয়েন্ট অফ ভিউতে আসতে পেরেছি, কিন্তু ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনে অনেক প্রবলেম আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে যে হিসাব দিলেন তাতে বাস্তবিকই বিদ্যুৎ উৎপাদন বেড়েছে বলে আপনি বলছেন এবং এটা ঘটনা। আমার জিজ্ঞাস্য বাড়তি বিদ্যুৎ, পর্যাপ্ত বিদ্যুৎ হওয়া সত্ত্বেও আপনি যেখানে আসাম, বিহার এবং উড়িষ্যাকে বিদ্যুৎ সরবরাহ করে দিচ্ছেন, ঠিকমতো এখানে কাজে লাগাচ্ছেন না, এরফলে গ্রামাঞ্চলে ব্যাপক লোড-শেডিং হচ্ছে এবং সেটা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে, মারাত্মক সংকটজনক অবস্থায় এসেছে। এর কারণ কি? এর হাত থেকে পরিত্রাণ পাবার কি কোনও উপায় নেই?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বর্তমানে যে বিপর্যয় হচ্ছে ঝড়ের জন্য সেটা আমি ধরছি না। আমি গতকাল দক্ষিণবঙ্গে গিয়েছিলাম এবং অবস্থাটা দেখে এসেছি। আমি সেটা ধরছি না।

আমি সাধারণভাবে ধরি, আমাদের লম্বা লাইন, ১৫০ কিলোমিটার, ১০০ কিলোমিটার লাইন নিয়ে যাওয়া হয়েছে। যত লম্বা লাইন হবে, লাইনের এন্ডে বিদ্যুতের পরিমাণ কমে যাবে—এটাই জেনারেল। সুতরাং আরও সাব-স্টেশন করা দরকার। কিন্তু এক-একটি সাব-স্টেশন তৈরি করতে ১৫ লক্ষ টাকা, ২০ লক্ষ টাকার দরকার। কোনও কোনও সাব-স্টেশন করতে ২ কোটি টাকার মতোন পড়ছে। এইরকম একসঙ্গে সবগুলি সাব-স্টেশন করার আর্থিক ক্ষমতা আমাদের নেই। আমার বয়ানে দিয়েছি প্রাওরিটি করে, বিপর্যয় বুঝে এখন করা হোক। আমাদের যেমন আর্থিক ক্ষমতা সেই হিসাবে আমরা করছি। এর কিন্তু ডায়রেক্ট সলিউশন নেই। কর্মীরা যে কাজ করছে না, তা নয়, ঝড়ে-জলে তারা কাজ করছেন এবং তারা চেষ্টা করছেন। টোটাল প্ল্যানিং-এর উপর নির্ভর করে আমরা করছি। আমরা পাশাপাশি আর একটি জিনিস করছি, প্রতিটি জেলার জন্য সার্বিক পরিকল্পনা করেছি। ৩টি জেলার পরিকল্পনা আমরা দিল্লিতে পাঠিয়েছি ফর অ্যপ্রুভাল। একটা হচ্ছে মেদিনীপুর জেলা, একটা নদীয়া জেলা এবং আর একটা বীরভূম জেলা। আমরা আজ থেকে ২৫ বছর পরের কথা ভাবছি যে কি করা উচিত, কোথায় সাব-স্টেশন করা উচিত, কিভাবে লাইন টানা উচিত সেইসব দেখছি এবং দিল্লিতে পাঠিয়েছি। আশা করছি, করতে পারব। দক্ষিণ ২৪-পরগনার ঐ এলাকাটা ভয়াবহ এলাকা। এখানের লাইনটা দেখছি, জিরাট থেকে লম্বা লাইন লক্ষ্মীকান্তপুর আর একটা লাইন জোকা-হাওড়া থেকে গঙ্গার তলা দিয়ে এবং সবকটি লাইন লম্বা লম্বা। আমাদের পরিকল্পনা হচ্ছে, ১৯৯৬ সালে বজবজ বিদ্যুৎ প্রকল্প এলে তার থেকে একটি ট্রান্সমিশন লাইন জোকায় ফিড করে দেব এবং তখন দক্ষিণ ২৪-পরগনায় বিদ্যুৎ সরবরাহের ব্যাপারটা অনেকটা স্টেবল হবে।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, it is claimed by the Power Department that the power position in the State has improved considerably. It is also seen that recently loadshedding has increased substantially. My supplementary is to the Hon'ble Minister how would you explain this?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা যখন বলছি পাওয়ার পোজিশন ইমপ্রুভ করেছে তখন বুঝতে হবে আমাদের সাপ্লাই পোজিশন ডিমান্ড থেকে একটু বেটার জায়গায় আছে। তার মানে কিন্তু এটা নয় যে যতটা বিদ্যুৎ উৎপাদন করতে পারছি তার সমস্তটাই জায়গা মতো নিয়ে যেতে পারছি। সমস্ত জায়গায় বিদ্যুতের ফ্রিকোয়েন্সি মাস্ট বি ওয়েল এবং এটা করতে পারলে ভোল্টেজ কন্ডিশনটা ভাল থাকবে, কিন্তু আমরা এটা করতে পারছি না। এটা স্বীকার করাই ভাল যে এটা করতে সময় লাগবে। অন্যান্য স্টেটে সাপ্লাই দিচ্ছি বলে যে কথা বলা হয়েছে সেক্ষেত্রে একমাত্র ওড়িয্যাতেই এখান থেকে ডাইরেক্ট লাইন রয়েছে। গ্রিডে আমাদের ফ্রিকোয়েন্সি মডুলেট করতে হয়। এটা ৫০ করা উচিত, কিন্তু আমরা সেটা পারছি না। এটা ৪৮-৪৯ ছিল, কিন্তু সাম্প্রতিক ঝড়ের ফলে এটা ৫০ থেকে বেড়ে ৫১ হয়েছে। বিদ্যুৎটা যে গ্রিডে তোলা হয় সেই গ্রিড বিহার, ওড়িষ্যা এবং আসামে গেছে, কিন্তু বিদ্যুৎটা বিহারে চলে যাচ্ছে। এটাই হচ্ছে নেটওয়ার্কের টোটাল পিকচার। আমাদের উৎপাদন বেড়েছে চাহিদা থেকে, কিন্তু আমাদের যে লেটেন্ট চাহিদা রয়েছে—সমস্ত গ্রামে যদি আমরা বিদ্যুৎ সরবরাহ করতে

পারতাম তাহলে আমাদের উৎপাদনটা খেয়ে যেতো, কিন্তু সেটা করতে আমরা পা
আর্থিক এবং লাইন বিপর্যয়ের কারণে। কলকাতা শহরেও দেখবেন, ট্রান্সফর্মার এবং বে
ফল্টের কারণে লোডশেডিং হচ্ছে।

[11-30 — 11-40 p.m.]

**রুগ্ন ও বন্ধ্যা শিল্প**

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৬১) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** তারকিত প্রশ্ন *১০৩ (অনুমোদিত প্রশ্ন *১৪৮) ১২. ৭. ৯৩ তারিখের উল্লেখপূর্বক শিল্প-পুনর্গঠন বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত রাজ্যের কতগুলি রুগ্ন ও ব শিল্পপ্রতিষ্ঠানের আবেদন বি. আই. এফ. আর.-এর বিবেচনায় রয়েছে ;

(খ) এর মধ্যে মোট কতগুলি প্রতিষ্ঠানের জন্য বি. আই. এফ. আর. প্যা অনুমোদন করেছেন ;

(গ) এই সময়ের মধ্যে এ. আই. এফ. আর.-এর নিকট কতগুলি আপিল হ হয়েছে ; এবং

(ঘ) এর মধ্যে কয়টি মঞ্জুর এবং কয়টি না-মঞ্জুর হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) ১৪১ (একশত একচল্লিশ)

(খ) ২৮ (আঠাশ)

(গ) ১৬ (ষোল)

(ঘ) মঞ্জুর—১২ (বার)
নামঞ্জুর—৪ (চার)

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** উনি যে হিসাব দিলেন তাতে দেখতে পাচ্ছি, বেশ শিল্পপ্রতিষ্ঠান বি. আই. এফ. আরের বিবেচনার জন্য রয়েছে এবং কেন্দ্রীয় সরকার সি ইন্ডাস্ট্রিজ কোম্পানি অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট করবার মধ্যে দিয়ে পাবলিক সেক্টর বি. আই. এ আর.-রে পারভিউর মধ্যে চলে এসেছে। এই নিয়ে হাউসে আগে প্রশ্নোত্তরও হয়েছে। আ মাননীয় মন্ত্রী মহাশয়রে কাছে জানতে চাই, রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকা কাছে বি. আই. এফ. আর-এর একটি স্পেশাল বেঞ্চ কলকাতায় করবার ব্যাপারে যে ক বলা হয়েছিল যে বেঞ্চ হলে ইউনিয়নের সুবিধা হবে এবং রাজ্য সরকারের অফিসারদে অ্যাপিয়ার হতে সুবিধা হবে আসা-যাওয়া এবং থাকবার ব্যাপারে, কারণ দিল্লিতে খাবার এ থাকবার অনেক অসুবিধা রয়েছে, সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় কতটা অগ্রসর হয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে?

**শ্রী পতিতপাবন পাঠক :** এই ব্যাপারে আমাদের দপ্তর থেকে এবং মুখ্যমন্ত্রী নিজে বারবার বলেছেন এবং লিখেছেন। কিন্তু এখন পর্যন্ত ইতিবাচক কোনও উত্তর পাওয়া যায়নি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতগুলি গুরুত্বপূর্ণ কারখানা যেগুলি বি. আই. এফ. আরে বা এ. আই. এফ. আরে বিবেচনাধীন আছে, এই রকম কোনও ফাইন আপনার কাছে রেডি আছে কিনা? কানোরিয়ার বিষয় নিয়ে আমাদের রাজ্যে একটা আলোড়নের সৃষ্টি হয়েছে। বি. আই. এফ. আরে যে আলোচনা হয়েছে সেই পরিপ্রেক্ষিতে এখন অবস্থাটা কি? দ্বিতীয় হচ্ছে, স্ট্যান্ডার্ড ফারমাসিউটিক্যাল, জীবনদায়ী ঔষধ যেখানে তৈরি হয়, সেখানে সমস্ত কিছু প্যাকেজ করার পরেও সমস্ত কিছু বাতিল করে আবার বি. আই. এফ. আরে গেল। তাদের অবস্থা কি এবং অ্যাঙ্গাস যেটা, সেটাও বি. আই. এফ. আরে গিয়েছিল, সেটার কোনও পরিস্থিতিতে আছে জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক :** কানোরিয়া সম্পর্কে সকলে জানেন যে প্যাকেজ অনুযায়ী কারখানা খোলার ব্যাপারে আর্থিক প্রতিষ্ঠানগুলি আছে—আই. ডি. এফ. সি. আই., আই. এফ. সি. আই. এবং আই. আর. ডি. আই., এদের যেগুলি করণীয় আছে, সেটা নিয়ে মূলত সংঘর্ষ শুরু হয়। আবার প্যাকেজ অনুযায়ী বলা হয়েছে যে ৩ মাসের সময় দেওয়া হচ্ছে তার মধ্যে নূতন প্যাকেজ দিতে পারেন। আর একটা কথা আছে, যদি ওয়ার্কাররা কো-অপারেটিভ করতে চান তাহেল সেই ব্যাপারে তাদের বক্তব্য রাখতে পারেন। এই হচ্ছে কানোরিয়া সম্পর্কে সর্বশেষ পরিস্থিতি। স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যাল, নিয়ে শ্রমিক পক্ষের সঙ্গে মালিক পক্ষ যারা এটা চালাবেন, তাদের মোটামুটি একটা আন্ডারস্ট্যান্ডিং হয়েছে এবং সেই ভাবে একটা প্যাকেজ তৈরি হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এই হচ্ছে এটার শেষ অবস্থা। আর অ্যাঙ্গাসে. . . র পর্যন্ত কি হয়েছে সেই সম্পর্কে আমার কাছে কোনও নোট নেই। তবে যদি চান তাহলে পরে আমি দিয়ে দিতে পারব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, পাবলিক সেক্টরের যে ইউনিটগুলি বি. আই. এফ. আরে রেফার করা হয়েছে, সেগুলির সর্বশেষ পরিস্থিতি সম্পর্কে কোনও তথ্য আছে কিনা জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক :** ১৬টার মতো কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা বি. আই. এফ. আরে রেফার করা হয়েছে এবং কোনওটাতেই শেষ পর্যন্ত ফাইনাল সিদ্ধান্তে আসা যায়নি।

**শ্রী জটু লাহিড়ি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি হাওড়ার মানুষ, আপনি জানেন যে হাওড়ার ইন্ডিয়ান মেশিন বি. আই. এফ. আরে উইথড্রন হয়ে গেছে। দীর্ঘদিন শ্রমিক কর্মচারীরা নানা ভাবে এটা নিজেদের উদ্যোগে চালাবার চেষ্টা করছে। আমার কাছে যে শেষ খবর আছে তাতে রাজ্যের সমবায়কে দিয়ে শ্রমিক কর্মচারীরা এই ইন্ডিয়া মেশিন চালাবে, শুধু ১০ কোটি টাকার যে ঋণ রয়েছে ব্যাঙ্কের কাছে সেটা যদি মুকুব করা যায়। এই ব্যাপারে কতদূর কি এগিয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক :** ইন্ডিয়ান মেশিন, এটা লিকুইডেশনে যায় এবং যখন সেই সময় একটা চেষ্টা বলছিল যে সমবায় ভিত্তিতে চালানো যায় কিনা। সমবায়ের ব্যাপারে

কর্মীরা উদ্যোগ নেন এবং একটা সংস্থাও তৈরি হয়। আমাদের রাজ্যের সমবায় মন্ত্রী এ ব্যাপারে যথেষ্ট উদ্যোগ নেন। কিন্তু কথা হচ্ছে, ওখানকার লায়েবিলিটিজের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা আশ্বাস ছিল যে যদি সমবায়ের ভিত্তিতে চালু করা হয় তাহলে ওটা মুকুব করার কথা ভাববেন। কিন্তু পরবর্তীকালে তারা সম্পূর্ণভাবে অস্বীকার করেছেন। কাজেই এ প্রস্তাব আর এগিয়ে যায়নি।

[11-40 — 11-50 p.m.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আমাদের রাজ্যে অবস্থিত কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থা যে গুলি বি. আই. এফ. আর-এ পাঠানো হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী এই ব্যাপারে প্রধানমন্ত্রীর কাছে লিখেছিলেন এবং প্রধানমন্ত্রী লিখিতভাবে জানিয়ে ছিলেন যে ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে—রাজ্য সরকার, রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থার কর্তৃপক্ষ এবং ভারত সরকার এই তিন পক্ষ—আলোচনা করে তারা একটা সুপারিশ বি. আই. এফ. আর. এর কাছে দেবে আনুষ্ঠানিকভাবে এবং দেওয়ার পরে মূল যে রিপোর্ট তার ভিত্তিতে ঐ রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থার ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হবে। আমি জানতে চাই যে আমাদের রাজ্যে অবস্থিত রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থার ব্যাপারে এই ত্রিপাক্ষিক কমিটির মাধ্যমে কোনও রিপোর্ট তৈরি হচ্ছে কিনা, সেই রিপোর্টগুলি বি. আই. এফ. আর.-এ পাঠানো হচ্ছে কিনা এবং তার অনুমোদন পাওয়া যাচ্ছে কিনা?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ত্রিপাক্ষিক বৈঠক ব্যবস্থা করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এখনও পর্যন্ত কোনও সংস্থার ব্যাপারে এই রকম কোনও প্রচেষ্টা কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আসেনি।

**শ্রী সৌগত রায় ঃ** আপনাকে আমি বলি আপনি সত্যি কথা বলেন। কিন্তু এটা যে বললেন সেটা ঠিক নয়। আপনি নিশ্চয়ই জানেন আই. আর. বি. আই.-এর যে অপারেটিং এজেন্সি আছে বেঙ্গল কেমিক্যাল, কামারহাটি, ইত্যাদি ত্রিপাক্ষিক বৈঠক ডাকে, কেন্দ্রীয় সরকার নয়। বি. আই. এফ. আর সময় ঠিক করে দেয়, অপারেটিং এজেন্সি মিটিং ডাকে। আমাদের কাছে খবর আছে প্রতিটি ক্ষেত্রে অপারেটিং এজেন্সি মিটিং ডাকে। যাই হোক আমার যে প্রশ্ন সেটা হল মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কয়েকটি কেসে বি. আই. এফ. আর প্যাকেজ অ্যানাউন্স করেছে। এখন এই প্যাকেজে সাধারণত থাকে যারা ফাইনান্সিয়াল ইন্সটিটিউট তারা এই স্যাকরিফাইজ করবে, ব্যাঙ্ক এই স্যাকরিফাইজ করবে, স্টেট গভর্নমেন্ট এই স্যাকরিফাইজ করবে, সেন্ট্রাল গভর্নমেন্ট এই স্যাকরিফাইজ করবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে একটা প্যাকেজ অ্যানাউন্সড করেছে বি. আই. এফ. আর, তার মধ্যে কটাতে স্টেট গভর্নমেন্টের রোল ছিল, কি দেবে, তাদের কতটা সেলস ট্যাক্স ছাড় দেবে, কি প্যাকেজ দেবে এবং কটাতে স্টেট গভর্নমেন্ট প্যাকেজের অংশটা পূরণ করতে পেরেছে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ডিটেলস সংখ্যাটা কারেক্ট হওয়া দরকার। সেই জন্য ডিটেলস আমি এখন বলতে পারব না। তবে এইটুকু বলতে পারি যতগুলি প্যাকের বি. আই. এফ. আর. অনুমোদন করেছে তাতে রাজ্য সরকারের যা করনীয় তাতে প্রতিটি ক্ষেত্রে রাজ্য সরকার সম্মতি জানিয়েছে এবং নির্ধারিত সময়ে শর্তপূরণ করেছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার স্পেসিফিক প্রশ্ন ছিল বি. আই. এফ. আর প্যাকেজ যেগুলি অ্যানাউন্স করছে তার মধ্যে কটাতে স্টেট গভর্নমেন্টের কি করনীয় ছিল। প্যাকেজ পার্টটা মন্ত্রী মহাশয় বলছেন ঠিক নেই, ফিগার ঠিক নেই। পরবর্তীকালে কাইন্ডলি আপনি বলে দেবেন কটা ক্ষেত্রে স্টেটের অংশ ছিল এবং কোন কোন ক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট সেই প্যাকেজ পূরণ করছে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** নিশ্চয়ই জানিয়ে দেব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৬টি প্রাইভেট সেক্টর বি. আই. এফ. আর-এ রয়েছে। আমি নির্দিষ্টভাবে জানতে চাই যে দুর্গাপুর-এ হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন, এম. এ. এম. সি., বি. ও. জি. এ., এদের পজিশন কি? কি অবস্থায় আছে? রিভাইভ্যালের ব্যাপারে আমাদের সরকারের পক্ষ থেকে, আপনার দপ্তরের পক্ষ থেকে কি প্রচেষ্টা করছে?

**শ্রী পতিতপাবন ঃ** যে সংস্থাগুলি বি. আই. এফ. আর-এ প্রেরিত হয় বি. আই. এফ. আর নির্দেশ দেন সেইগুলি কি করে পুনর্জীবিত করা যায়। এই ব্যপারে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের যেটুকু দায়িত্ব নেওয়া সম্ভব সেটা আমরা নিয়ে থাকি। যে গুলির হেয়ারিং হয়েছে সেখানে আমরা সম্মতি দিয়েছি। এর চেয়ে বেশি জানতে চাইলে আমাকে লিখিত দেবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** এখানে সকলে একটা কথা বারবার করে তোলেন যে কেন্দ্রীয় সরকার অধিগৃহীত কারখানাগুলি বি. আই. এফ. আর. এর কাছে গেছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের অধিগৃহীত যে সমস্ত কলকারখানগুলি আছে সেগুলি ধিকধিক করছে এবং প্রায় বন্ধ হওয়ার মুখে। আমার প্রশ্ন হচ্ছে এই যে, পশ্চিমবঙ্গ সরকারের অধিগৃহীত কারখানা কতগুলি বি. আই. এফ. আর-এর কাছে পাঠাবার জন্য ঠিক করেছেন বা মনোভাব গ্রহণ করেছেন?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বিষয়টি হচ্ছে এই যে, রাজ্য সরকার এখনও বি. আই. এফ. আর-এর কাছে পাঠিয়ে সংশ্লিষ্ট কারখানার শ্মশান-যাত্রা করতে রাজি নন। রাজ্য সরকার সাধ্যমতো চেষ্টা করছেন সেগুলিকে পুনরুজ্জীবিত করা যায় কিনা তারজন্য। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছে। এই প্রচেষ্টা যতদিন থাকবে, ততদিন আমাদের এই প্রচেষ্টার জন্য সুযোগ দিতে হবে।

### কয়লা-উত্তোলনজনিত বিপদ

*৩৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭) **শ্রী প্রবোধ পুরকাইত** এবং **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কয়লা-উত্তোলনজনিত কারণে বিপদজনক পরিস্থিতি থেকে রাণীগঞ্জ শহরকে বাঁচানোর জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন ; এবং

(খ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অদ্যাবধি কি সাহায্য পাওয়া গেছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) কয়লা উত্তোলন জনিত ধ্বস নামা, পরিবেশ দূষণ ইত্যাদি বিপদজনক পরিস্থিতির প্রতিষেধ ও প্রতিবিধান করা মূলত কয়লা, উত্তোলনের লিজগ্রহীতা ইস্টার্ন কোলফিল্ডস লিমিটেডের দায়িত্ব। গত পাঁচ বছর ধরে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে এই বিষয়ে বহুবার চিঠিপত্র দিয়েছেন। যেখানে মূলত এই দাবি করা হয়েছে যে এই কাজগুলি সুষ্ঠুভাবে সম্পাদনের জন্য একটি স্ট্যাটুটরি অথরিটি যেন কেন্দ্রীয় সরকার স্থাপন করেন।

(খ) কেন্দ্রীয় সরকার এ বাবদ পশ্চিমবঙ্গ সরকারকে সরাসরি কোনও সাহায্য দেন নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি সত্যি যে সম্প্রতি কেন্দ্রীয় সরকার রাণীগঞ্জ এবং আসানসোলের কয়লাখনিগুলিকে ধ্বস নামার হাত থেকে বাঁচাবার জন্য দশ কোটি টাকা, গত আর্থিক বছরে পাঁচ কোটি এবং এই আর্থিক বছরে পাঁচ কোটি টাকা বরাদ্দ করেছেন ; এবং এই কাজ তদারকি করার জন্য, অগ্রগতি কি রকম হচ্ছে, তারজন্য একটি কমিটি গঠন করেছেন, যার মধ্যে যুগ্ম সভাপতি হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় কয়লা মন্ত্রী অজিত পাঁজা আছেন, এই কথা সত্যি কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই কথা সত্যি নয়। প্রথমে টাকার কথাটা বোঝা দরকার। আজ থেকে কয়েক বছর আগে, ১৯৮৯ সালের হিসাব অনুযায়ী, ওখানে যে জায়গায় ধ্বস নামছে এবং যেগুলিতে ওপেন কাস্ট হচ্ছে তারজন্য তখনকার মূল্যমানের ভিত্তিতে অন্ততপক্ষে ৬০০ কোটি টাকার প্রয়োজন ছিল। এখন সেটা কমপক্ষে ৩,০০০ কোটি টাকা দাঁড়িয়েছে। আপনি টাকার যে কথাটা বলছেন—গত আর্থিক বছরে পাঁচ কোটি টাকা ওরা দেওয়ার কথা বলেছিলেন। যেজন্য আমি বলছি, সরাসরি নয়, ওদের কাছে আছে। কিন্তু বিষয়টি বোঝা দরকার যে, এটি রাজ্য সরকার করতে পারে না। কারণ আন্ডারগ্রাউন্ড ওয়ার্ক করার কোনও দরকার নেই।

[11-50 — 12-00 Noon]

আমি আপনাদের স্মরণ করিয়ে দিই ৫ বছর আগে এখান থেকে এই বিধানসভা থেকে সর্বদলীয় কমিটি কংগ্রেসও ছিল, তখন আমরা গিয়েছিলাম, সেই সময় কয়লা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন বসন্ত শাঠে সেখানেও আমরা গিয়েছিলাম। সেখানে বিস্তারিত ও লিখিতভাবে নিয়ে গিয়ে অল পার্টির তরফ থেকে বলেছিলাম আজ থেকে ২০।২২ বছর ধরে ওখানে এটা দেখবার জন্য য়ারা দায়িত্বে আছেন সেটা হচ্ছে স্ট্যাটিউটোরি অথরিটি, ডিরেক্টর জেনারেল অফ মাইনস শিফটিং তার কাজ হচ্ছে কয়লা উত্তোলনের ক্ষেত্রে যে সমস্ত মাইনস অ্যাক্ট এবং রুলস আছে সেটা মাইনিং এর সময়ে স্ট্রিকলি ফলো হয় কিনা এবং কোনও রকম ভায়োলেশন যদি হয় সঙ্গে সঙ্গে সেই সম্বন্ধে ব্যবস্থা নেওয়া দায়িত্ব হচ্ছে তার। কিন্তু সেটা করা হয়নি। আপনারা জানেন ডিপ মাইনিং মানে হচ্ছে মাটির তলাকার ভেতর দিয়ে

নিচে গিয়ে কয়লা তুলতে হয়। এই কয়লা উত্তোলন এর ফলে নিচে যে জায়গাটা ফাঁকা হয় সেটা বালি দিয়ে পূরণ করা হয়। এটা দেখবার জন্য ১৯২২ সালে তখন এল. বরোজ যে ডিভিশনাল কমিশনার ছিলেন সেই সময় কোল স্টোরিং অ্যাক্ট চালু হয়েছিল। কিন্তু ব্রিটিশ আমলে বিদেশিদের কলোনিকাল আউটলুকের জন্য তাদের লুঠ করার উদ্দেশ্য ছিল বলে তারা এলাকার মানুষের ভবিষ্যতের কথা চিন্তা করতেন না। এটা কলোনিকাল আউটলুকের একটা অংশ। দুর্ভাগ্যের বিষয় স্বাধীনতার পর যখন কোল ন্যাশনালাইজড হল তারপরে সেই মৌলিক দৃষ্টিভঙ্গিতে কিন্তু পরিবর্তন হয়নি, এটা ভালভাবে বোঝা দরকার। আপনারা জানেন ঐ অঞ্চলের প্রতিটি মানুষ জানে যে কোল স্টোরিং অ্যাক্ট থাকা সত্ত্বেও সেখানে যে পরিমাণ কয়লা তোলা হয়েছে কোল ইন্ডিয়ার কাছে রিটার্ন দিয়ে সাবসিডি নেন সেই কয়লা কমপক্ষে ৮০ শতাংশ ব্ল্যাকে বিক্রি হয়, কিন্তু কোনও ব্যবস্থা সেখানে নেই। সম্প্রতি যে ন্যাশনালাইজেশন হয়েছে তার জন্য বর্তমানে ওরা দেয় না। এখন এর অ্যাসেটস এবং ল্যায়াবিলিটিস ও নিতে হবে, সেইজন্য এই কাজ করতে গেলে আন্ডারগ্রাউন্ডে গিয়ে অপারেশন করতে হবে, আপনারা জানেন কিনা জানি না, আমরা সেইসব জানি। বহু বছর আগে ঐ এলাকা থেকে শ্রদ্ধেয় বঙ্কিম মুখার্জি তিনি সত্যেন মিত্রকে হারিয়ে ইলেক্টেড হয়েছিলেন এবং তখন আমি জেল থেকে বের হই, সেই সময় থেকে তিনি কখনও প্রেসিডেন্ট, কখনও সেক্রেটারি হয়েছিলেন সেই থেকে ২০।২৫ বছর ধরে ওখানে এই ব্যাপারে যুক্ত ছিলাম, সেইজন্য সমস্ত ব্যাপারটা আমি জানি। এইগুলি একটা সাংঘাতিক ব্যাপার। দেড় দুই বছরের কথা বলছি, আমরা সেই সময় ফোর্স করেছিলাম ডিরেক্টর জেনারেল মাইনসকে, এবং আমাদের স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে একটা জয়েন্টলি ইন্সপেকশন করা হবে, এবং ৪টি কোলিয়ারি থেকে যেখানে স্টোরিং হচ্ছে সেখানে দেখা গেল ৭০ হাজার টন কয়লা উঠেছে কিন্তু ৭ হাজার টনের মতোও বালি যায়নি।

এই হচ্ছে হার্ড ফ্যাক্ট অব লাইফ। এই হচ্ছে ব্যাপার। এ সম্বন্ধে একথাটা একটু জানা দরকার কারণ কাগজে এমনভাবে প্রচার হচ্ছে যেন সব রাজ্যের ব্যাপার। এখন যে কথাটা উঠেছে সেস এবং রয়্যালটি সেটা হচ্ছে ফর ডিফারেন্ট পারপাস। সেস দু রকমের। একটা হচ্ছে এডুকেশন সেস এবং আর একটা হচ্ছে এমপ্লয়মেন্ট গ্যারান্টি সেস। যে স্পেসিফিক পারপাসে সেস সেই স্পেসিফিক পারপাসে সেসটা খরচ করতে হবে। আপনাদের জানা দরকার যে রাণীগঞ্জ কোল ফিল্ড এরিয়াতে ১ লক্ষ ৮০ হাজার লেবার কাজ করেন। যে মুহূর্তে এডুকেশন সেস বসেছে সেই মুহূর্তে সমস্ত স্কুলের দায়িত্ব তারা ত্যাগ করেছেন, আমাদের সেই দায়িত্ব পালন করতে হচ্ছে। অপরদিকে স্টিলের ক্ষেত্রে দেখুন, সেখানে এডুকেশন সেস নেই। স্টিল এলাকার সমস্ত স্কুল স্টিল চালাচ্ছে। এগুলি কি অস্বীকার করতে পারেন? এগুলি বোঝা দরকার। না বুঝে তর্ক করলে হবে না। তাদের নিজেদের ম্যাপ পর্যন্ত নেই। তাদের লোকরাই একথা স্বীকার করেছে। প্রাইভেট কোম্পানি থেকে যখন এরা নিয়েছেন তারপর থেকে আন্ডার গ্রাউন্ড ম্যাপ এদের কাছে নেই। ওদের এম. ডি. একথা আমার কাছে স্বীকার করতে বাধ্য হয়েছে। আমাকে ভুল বোঝানো যাবে না, আমি এভরিথিং জানি। আপনারা এগুলি বুঝুন। এটা নিয়ে পলিটিক্স করার কোনও ব্যাপার নেই। এটা নিয়ে ৫ বছর আগে

যেমন করেছিলেন সেই মনোভাব নিয়ে চলুন এবং আবার অল পার্টি ডেলিগেশন দিল্লিতে যাক। সমস্ত কিছু আমি এখানে প্রমাণ করে দিলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রাণীগঞ্জে খুব উৎকৃষ্ট মানের কয়লা পাওয়া যায়। মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে বুঝলাম যে কেন্দ্রীয় সরকার এখানকার দায়িত্ব নিতে চান না। এখন যদি কোনও দুর্ঘটনা ঘটে যায় তাহলে আসানসোল, রাণীগঞ্জ এলাকার লক্ষ লক্ষ মানুষের জীবন তাতে বিপন্ন হবে। কেন্দ্রীয় সরকার কিছু করছে না এই অভিযোগ তুলে হাত গুটিয়ে বসে না থেকে মানুষকে এই বিপদজনক পরিস্থিতি থেকে পরিত্রাণ দেওয়ার জন্য রাজ্য সরকার কি উদ্যোগ নিচ্ছেন বা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি কথা বলছেন মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** তাদের এ সম্পর্কে বারবার বলা হয়েছে। ৭ই মার্চ, ১৯৯৪ সালে চিফ মিনিস্টার এ সম্পর্কে চিঠি লিখেছেন। আমি সেই চিঠির পার্টিনেন্ট অংশটুকু এখানে পড়ে দিচ্ছি।

I would emphasize here that the terms of lease do not permit the Coal India Limited or its subsidiaries to allow the crush to subside or to damage the environment. It is entirely the responsibility of Coal India Limited in its own capacity as well as the capacity of successors to erstwhile Coal Mines lessees to take up adequate measures for combating the problems of subsidence, underground fire, squaring up the earth services and rehabilitation of the affected families. Naturally their funds must come from CIL in leasable amount so that the work can be completed within next ten or fifteen years.

This means the CIL would have to spend at least 80 to 100 crores of rupees on anti-subsidence and rehabilitation measures in Raniganj coal field area. If you have no objection to the setting up of a statutory authority by the Central Government you may direct the Coal India Limited or its subsidiary, Eastern Coal filed Limited, to take up the work themselves as their sister company, Naiveli Lignite Corporation, Tamil Nadu.

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### মাছ-আমদানির পরিমাণ

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যের বাইরে থেকে দৈনিক গড়ে কত পরিমাণ মাছ-আমদানি করা হয়ে থাকে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বাইরে থেকে দৈনিক ১০০ টন থেকে ১০৫ টন মাছ আমদানি হয়ে থাকে।

## মসনদিয়া জুনিয়র হাই মাদ্রাসা

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯) **শ্রী মানিক ভৌমিক ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুক থানার অধীন শ্রীরামপুর গ্রামের "মসনদিয়া জুনিয়র হাই মাদ্রাসা এবং কোরানিয়া সিদ্দিক মাদ্রাসা"-কে সরকারি সাহায্য বা সরকারি অনুমোদান দেওয়ার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কত দিনে উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন উঠে না।

## হাইকোর্টে নিষ্পত্তির অপেক্ষায়

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সর্বশেষপ্রাপ্ত তথ্য-অনুযায়ী হাইকোর্টে জমে-থাকা মামলার সংখ্যা কত ; এবং

(খ) জমে-থাকা মামলাগুলি নিষ্পত্তির জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপগ্রহণ করেছেন/করছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলিকাতা হাইকোর্ট থেকে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে ৩০.৯.৯৩ তারিখ পর্যন্ত হাইকোর্টে জমে থাকা মামলার সংখ্যা হল ২,২১,১৫৬।

(খ) জমে থাকা মামলাগুলি নিষ্পত্তির জন্য কলিকাতা হাইকোর্টে "রিট পেন্ডেন্সি সেল" নামে একটি সেল গঠিত হয়েছে। এইজন্য হাইকোর্ট অ্যাপিলেট সাইডে বিভিন্ন শ্রেণীর ৬৮টি পদ সৃষ্টি করা হয়েছে। এছাড়া হাইকোর্টের ১৪টি বেঞ্চের জন্য অ্যাসিসট্যান্ট রেজিস্ট্রার ও কোর্ট ক্লার্ক পদে (১৪ + ১৪) ২৮টি পদ সৃষ্টি করা হয়েছে।

### কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণ

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯০) **শ্রী সুব্রত মুখার্জি :** উন্নয়ন ও পরিকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অষ্টম যোজনাতে রাজ্য সরকার জেলাগুলি হতে পরিকল্প গ্রহণ করে যোজনা কমিশনের কাছে পেশ করেছেন ;

(খ) অষ্টম যোজনাতে কংসাবতী পরিকল্পনার আধুনিকীকরণের জন্য রাজ্য সরক কত টাকা বরাদ্দ করেছেন ; এবং

(গ) উক্ত যোজনাতে দারকেশ্বর-গন্ধেশ্বরি পরিকল্পনাটি বাস্তবায়িত করার জন্য যোজ কমিশনের নিকট কোনও প্রস্তাব পেশ করা হয়েছে কি না?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, সত্য নহে।

(খ) অষ্টম যোজনায় এই প্রকল্পে সাড়ে আট কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

(গ) না, এখনও এই পরিকল্পনা যোজনা কমিশনের নিকট পেশ করা হয়নি।

### জমির খাজনা আদায়

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৭) **শ্রী শিবপ্রসাদ মালিক :** ভূমি ও ভূমি-সংস্ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর জমির খাজনা-আদ (বকেয়াসহ) বন্ধ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সরকারের এরূপ নির্দেশ আছে।

### বিদ্যুৎ-উৎপাদন ও বন্টন

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৭) **শ্রী দেবপ্রসাদ সরকার :** বিদ্যুৎ বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে এই রাজ্যে বিদ্যুৎ-উৎপাদন পর্যাপ্ত ;

(খ) সত্যি হলে তৎসত্ত্বেও ;

(১) জেলাশহর ও গ্রামাঞ্চলে ব্যাপক লোডশেডিং ;

(২) বিদ্যুৎ-বিপর্যয় ; এবং

(৩) গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ বিলম্বিত হওয়ার কারণ কি ;

(গ) উল্লিখিত সমস্যা প্রতিবিধানের জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন

(ঘ) বিগত আর্থিক বছরে এই রাজ্যে (১) গ্রামীণ বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা কি ছিল ; এবং (২) সেই লক্ষ্যমাত্রার কত শতাংশ পূরণ হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য। বর্তমানে এই রাজ্যে দিনে ও রাত্রে বিদ্যুৎ উৎপাদন পর্যন্ত।

(খ) উল্লিখিত পর্যাপ্ত বিদ্যুৎ উৎপাদন—

(১) সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ ও বন্টন

(২) সংক্রান্ত পরিকাঠামোগত কিছু কিছু ক্রটির জন্য মাঝে মাঝে সাময়িকভাবে কোনও কোনও স্থানে লোডশেডিং করা ছাড়া কোনও উপায় থাকে না। বিদ্যুৎ সরবরাহ ও বন্টন লাইনে পরিপূর্ণ বিপর্যয় রোধের জন্যে ও মাঝে মাঝে আন্ডার ফিকোয়েন্সি রিলের (Under Frequency Relay) মাধ্যমে বাধ্যতামূলক লোডশেডিংও উল্লিখিত হিসাবের মধ্যে পড়ে।

(৩) ৩১. ১২. ৯৩ তারিখের হিসাব অনুযায়ী রাজ্যে মোট বিদ্যুতায়িত মৌজার হিসাব হচ্ছে শতকরা ৭৫.১৪ ভাগ। ৩১. ৩. ৯৩ পর্যন্ত ৭৪.৮৩ শতাংশ মৌজা বিদ্যুতায়িত হয়েছিল। বাকি মৌজাগুলির অধিকাংশই সুন্দরবন অঞ্চলের বিভিন্ন দ্বীপ এবং মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া ও উত্তর দিনাজপুর জেলার প্রত্যন্ত প্রদেশে অবস্থিত। এই সমস্ত মৌজাগুলির বিদ্যুতায়ন অধিকতর ব্যয় বহুল হওয়ায় আর. ই. কর্পোরেশনের (R. E. Corporation) কাছ থেকে প্রয়োজনীয় অর্থ না পাওয়ায় এবং সর্বোপরি পর্যদের নিজস্ব আর্থিক অনটনের জন্য রাজ্যের বিদ্যুতায়নের সামগ্রিক হার আশানুরূপ হয়নি।

(গ) উল্লিখিত সমস্যাগুলি (প্রশ্ন নং ৯ (১) ও (২) প্রতিবিধানের জন্য পর্যদ ইতিমধ্যে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে বর্তমান বিদ্যুৎ সরবরাহ ও বন্টন ব্যবস্থার বিভিন্ন পর্যায়ে প্রয়োজনীয় পরিবর্তন ও পরিবর্ধনের ব্যবস্থা নিয়েছেন নেওয়ার পরিকল্পনা করেছেন। আশা করা যায়—খুব তাড়াতাড়ি সামগ্রিক পরিস্থিতির আরও উন্নতি হবে।

(ঘ) ১) বিগত আর্থিক বছরে (৯২-৯৩) সালে নিম্নরূপ লক্ষ্যমাত্রা ছিল—মৌজা বিদ্যুতায়ন—৪২২টি পাম্পসেট বিদ্যুতায়ন—৬২০৩টি।

২) উল্লিখিত লক্ষ্যমাত্রার মধ্যে ৪৩৫টি মৌজা ও ২৩১৬টি পাম্পসেট বিদ্যুতায়িত করা হয়েছে। লক্ষ্যমাত্রা পূরণের শতকরা হিসাব নিম্নরূপ ঃ—

মৌজ বিদ্যুতায়ন—১০৩.০৪

পাম্পসেট বিদ্যুতায়ন—৩৭.৩৪।

## লোনা জলে মৎস্যচাষ

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৪) **শ্রী সুভাষ নস্কর ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) *সুন্দরবন এলাকার লোনা জলে মৎস্যচাষ করে (সরকারি অথবা বেসরকা উদ্যোগে) কি কি মাছ বৎসরে গড়ে কত পরিমাণে উৎপন্ন হয় ; এবং*

(খ) আমাদের রাজ্যে মাছের চাহিদা মেটাতে এই মাছ কত শতাংশ পূরণ করতে পারে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুন্দরবন অঞ্চলের লোনা জলে প্রধানত Paddy-Cum-fisheries প্রকল্পের মাধ্যমে মাছের চাষ থেকে ১৯৯২-৯৩ সালে মোট মাছের উৎপাদন ছিল প্রায় ৩৫,৬৯০ টন। এর মধ্যে চিংড়ি ছিল প্রায় ১৪,২৭৫ টন, পার্শে ও ভাঙ্গর ১২,৪৮০ টন ভেটকি, ট্যাংরা এবং অন্যান্য মাছ প্রায় ৮,৯৩৫ টন।

(খ) এই উৎপাদন রাজ্যের মাছের চাহিদার প্রায় ৩.৬ শতাংশ পূরণ হয়।

**বিদ্যুৎ-উৎপাদন ও সরবরাহ**

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১২) **শ্রী সুকুমার দাশ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষপ্রাপ্ত তথ্য-অনুযায়ী রাজ্যে প্রতি বছর গড়ে—

(১) বিদ্যুৎ-উৎপাদনে ও সরবরাহে কত ব্যয় হয় ;

(২) বিদ্যুৎ-সরবরাহ করে কত আয় হয় ; এবং

(খ) সর্বশেষপ্রাপ্ত তথ্য-অনুযায়ী বর্তমানে গড়ে—

(১) বিদ্যুতের চাহিদা কত ; এবং

(২) উৎপাদিত বিদ্যুতের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) গত তিন আর্থিক বছরের বিভিন্ন সংস্থার উৎপাদন ও সরবরাহের ব্যয় নিম্নরূপ ঃ—

। কোটি টাকা।

| সংস্থা | | ৯০।৯১ | ৯১।৯২ | ৯২।৯৩ |
|---|---|---|---|---|
| অ) পঃবঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ | ১) উৎপাদন ও সরবরাহ ব্যয় | ৭০৩.০৬ | ৮২১.২১ | ৯০৯.৮১ |
| আ) দুর্গাপুর প্রোজেক্ট লিঃ | ঐ | ৭২.৫৫ | ৭২.৭৬ | ৯৯.৮৭ |
| ই) সি. ই. এস. সি. | ঐ | ৪৬১.৩০ | ৫১৯.৪৬ | ৫৮৩.১২ |
| ঈ) ডি. পি. এস. সি. | ঐ | — | — | — |
| উ) পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম | উৎপাদন ব্যয় | ১৫৫.৭০ | ২৫৬.৭০ | ৩২০.২০ |

(২) বিদ্যুৎ সরবরাহ করে কত আয় হয়,

। কোটি টাকায়।

| সংস্থা | বিদ্যুৎ সরবারহ করে আয় | ৯০।৯১ | ৯১।৯২ | ৯২।৯৩ |
|---|---|---|---|---|
| অ) পঃবঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ | ঐ | ৬৩১.৩২ | ৭৪৭.৪১ | ৮১২.৫৯ |
| আ) দুর্গাপুর প্রোজেক্ট লিঃ | ঐ | ৭০.৪৪ | ৬৩.৬১ | ৯৬.২০ |
| ই) সি. ই. এস. সি. | ঐ | ৫১৫.৮২ | ৫৯৭.৯০ | ৬৮২.২৬ |
| ঈ) ডি. পি. এস. সি. | ঐ | — | — | — |
| উ) পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম | বিক্রয় বাবদ আয় (ক্রেতা রাজ্য বিদ্যুৎ পর্ষদ) | ১৭৫.৫০ | ২৮৩.৮০ | ৩৩৯.০০ |

(১) গত ১.৯.৯৩ তারিখে নথিভুক্ত সর্বোচ্চ চাহিদা অনুসারে বর্তমানে রাজ্যে বিদ্যুতের চাহিদা।

| | | |
|---|---|---|
| পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ | ১১০০ | মেগাওয়াট |
| সি. ই. এস. সি. | ৯৫২ | ঐ |
| ডি. পি. এস. সি. | ৮৩ | ঐ |
| | ২১৩৫ | ঐ |
| ডি. পি. এস. সি. | ১৪০ | এম. ভি. এ. |

(২) পঃ বঙ্গের বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন সংস্থার উৎপাদনের পরিমাণ এইরূপ ঃ—

(মিলিয়ন ইউনিট)

| | ৯০।৯১ | ৯১।৯২ | ৯২।৯৩ | ৯৩-৯৪ (ডিসেম্বর '৯৩) |
|---|---|---|---|---|
| ক) পঃবঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | ২৭৩৬ | ২৮৫৩ | ২৮৬৫ | ২৭৬২ |
| খ) পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম | ২৪৮৩ | ৩৯০০ | ৪২৮০ | ৩৮১১ |
| গ) সি. ই. এস. সি. | ২৭১৯ | ৩১০৩ | ৩৪৪৩ | ২৬৮৮ |
| ঘ) দুর্গাপুর প্রোজেক্ট লিঃ | ৮৩২ | ৬০৯ | ৯৮০ | ৬৯৭ |

### সাগরদীঘি জলাশয় সংস্কার

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৫) শ্রী পরেশনাথ দাস ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত সাগরদীঘি ব্লকের 'সাগরদীঘি' জলাশয়টি সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, এ সম্পর্কে কি পদক্ষেপগ্রহণ করা হয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### কান্দী ব্লকে লোকদ্বীপ প্রকল্প

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৪) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকে লোকদ্বীপ প্রকল্পের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না, থানা ভিত্তিক রাখা হয়। মুর্শিদাবাদ জেলার কান্দী থাকার অধীন 'লোকদ্বীপ' প্রকল্পের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) কান্দি থানায় এ পর্যন্ত মোট ২৪১টি বাড়িতে 'লোকদ্বীপ' প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে। এবং কান্দি মহকুমায় মোট ৪৩১টি বাড়িতে লোকদ্বীপ প্রকল্পে বিদ্যুৎ পৌঁছে দেবার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

### খাসজমির পরিমাণ

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬২) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ রাজ্যে খাসবলে ঘোষিত মোট জমির পরিমাণ কত ; এবং

(খ) তম্মধ্যে আবাদযোগ্য জমির পরিমাণ কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৭,৩৪,১৩৫ একর।

(খ) আনুমানিক ১১,৯৫,০০০ একর।

### সাব-স্টেশন স্থাপন

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৬) **শ্রী শিবপ্রসাদ মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার কৃষ্ণনগরের অন্তর্গত ভাতজাংলা পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ভাতজাংলা পঞ্চায়েত এলাকার অধীনে দক্ষিণ ঝিটকিপোতা মৌজাতে একটি ২২০।১৩২।৩৩ কে. ভি. সাব-স্টেশনের পরিকল্পনা নেওয়া আছে।

(খ) সার-স্টেশনটি নির্মাণের কাজ শুরু করা হয়েছে।

## চিংড়িচাষ প্রকল্প

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯২) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং থানার অধীন দিঘিরপাড় ও নিকারিঘাটায় প্রস্তাবিত চিংড়িচাষ প্রকল্প বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দিঘির-পাড় মৌজায় বিশ্বব্যাঙ্কের সহায়তায় চিংড়ি চাষ প্রকল্পের প্রস্তাব বিশ্বব্যাঙ্কের অনুমোদনের অপেক্ষায় আছে।

## বিদ্যুৎ-মিটারের চাহিদা

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯১) **শ্রী শক্তি বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ-মিটারের আনুমানিক—

(১) চাহিদার ও ;

(২) সরবরাহের পরিমাণ কত ; এবং

(খ) মিটারের চাহিদাপূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) ১৯৯৩-৯৪ সালে বিদ্যুৎ মিটারের নতুন সংযোজনের চাহিদা ২,০০,০০০ (দুই লক্ষ) টি এবং

২) ১.৪.৯৩ থেকে ২.১.৯৪ পর্যন্ত বিদ্যুৎ মিটারের সরবরাহ ১,১৯,৫০৯টি।

(খ) ৯৩-৯৪ আর্থিক বছরে এ পর্যন্ত মোট ১,১৯,৫০৯টি মিটারের সরবরাহ হয়েছে। আরও ৮৫,৫২২ টি মিটার সরবরাহের আদেশ বলবৎ আছে। মিটারের সরবরাহ

চাহিদার চেয়ে কম হবার প্রধান কারণ সরবরাহকারীরা প্রয়োজনীয় সংখ্যক মিটারে সময়মতো যোগান দিতে পারেন নি। পর্ষদ কর্তৃপক্ষ মিটার সরবরাহের বিষয় যুদ্ধকালীন ভিত্তিতে নিষ্পন্ন করিবার জন্য সংশ্লিষ্ট উৎপাদনকারী সংস্থাগুলি সহিত প্রতিনিয়ত যোগযোগ রাখিতেছে।

## বিদ্যুৎ-এর দৈনিক উৎপাদন ও চাহিদা

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে বিদ্যুৎ-এর সর্ব্বোচ দৈনিক চাহিদা কত ;

(খ) রাজ্যে বিদ্যুৎ পর্ষদনিয়ন্ত্রিত বিদ্যুৎ-উৎপাদন কেন্দ্রে কত পরিমাণ দৈনিক গ উৎপাদন হয়ে থাকে ; এবং

(গ) অন্যান্য বিদ্যুৎ-উৎপাদনসংস্থা রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দৈনিক কত পরিমাণ বিদ্যুৎ সরবরাহ করে থাকে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে (মার্চ ১৯৯৪) রাজ্যে বিদ্যুৎ-এর সর্বোচ্চ দৈনিক চাহিদা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | ১১০০ মে. ও. |
| ২) সি. ই. এস. সি. | ৯৫২ মে. ও. |
| ৩) ডি. পি. এল. | ৮৩ মে. ও. |
| মোট | ২১৩৫ মে. ও. |

(খ) রাজ্যের বিদ্যুৎ পর্ষদ নিয়ন্ত্রিত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে দৈনিক গড়ে ১০.১১ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন হয়ে থাকে।

(গ) অন্যান্য বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলি রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রয়োজন মতো বিদ্যুৎ সরবরাহ করে থাকে। বর্তমানে নিয়মিতভাবে যে সংস্থাগুলি বিদ্যুৎ সরবরাহ করে থাকে তার দৈনিক গড় (জানুয়ারি-ডিসেম্বর ৯৩) এইরূপ ঃ—

১) ডব্লু. বি. পি. ডি. সি. এল—দৈনিক গড়ে ১১.৯০ মি. ইউ.

২) ডি. ভি. সি.—দৈনিক গড়ে—১.০০৬ মি. ইউ.

৩) ডি. পি. এল.—দৈনিক গড়ে—১.৭৯ মি. ইউ.

৪) ডি. পি. এল. সি.—দৈনিক গড়ে ৩.২৪ মি. ইউ.

### বন্যায় ক্ষতিগ্রস্ত ট্রান্সফর্মার

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৯) শ্রী সুশান্ত ঘোষ ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৩ সালের বন্যায় কিছু ট্রান্সফর্মার ক্ষতিগ্রস্ত হয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) সারারাজ্যে এইরূপ ক্ষতিগ্রস্ত ট্রান্সফর্মারের মোট সংখ্যা কত ; এবং

(২) তন্মধ্যে মেদিনীপুর জেলার সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। ১৯৯৩ সালের বন্যায় বেশ কিছু সংখ্যক ডিস্ট্রিবিউশন ট্রান্সফরমার ও একটি পাওয়ার ট্রান্সফরমার ক্ষতিগ্রস্থ হয়েছে।

| | | |
|---|---|---|
| (১) মেদিনীপুর পাওয়ার ট্রান্সফরমার | | ১টি |
| (২) মুর্শিদাবাদ ডিস্ট্রিবিউশন ট্রান্সফরমার | | ৪টি |
| (৩) জলপাইগুড়ি | ঐ | ৫৯টি |
| (৪) কুচবিহার | ঐ | ২৬টি |
| | মোট | ৯০টি |

(২) মেদিনীপুর জেলায় একটি ১.৬ এমভিএ, ৩৩।১১ কেভি শক্তি সম্পন্ন পাওয়ার ট্রান্সফরমার বিকল হয়। এ ছাড়া আর, কোনও ট্রান্সফরমার খারাপ হয়নি।

### ফরাক্কা জলবিদ্যুৎ প্রকল্প

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৭). শ্রী আবুল হাসানাৎ খান ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার ফরাক্কায় প্রস্তাবিত জলবিদ্যুৎ প্রকল্প স্থাপনের দায়িত্ব গ্রহণ করতে চেয়ে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এই প্রস্তাব-সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোনও সাড়া দিয়েছেন কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

ফরাক্কা জন্য বিদ্যুৎ কর্তৃপক্ষের ফরাক্কায় একটি ১২৫ মে.ও. (৫ × ২৫ মে. ও.) ক্ষমতাসম্পন্ন জল বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ নভেম্বর

'৯১-তে কয়েকটি শর্তপূরণ সাপেক্ষে আর্থকারিগরি দিক থেকে অনুমোদন করে। কিন্তু প্রকল্পটি স্থাপনের ভার কোন সংস্থার উপর ন্যস্ত থাকবে (কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রকের অধীন ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ না কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রকের অধীন জাতীয় জল বিদ্যুৎ নিগম (এন. এইচ. পি. সি.) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত গ্রহণ করতে না পারায় প্রকল্পটি স্থাপনের ব্যাপারে অচলাবস্থার সৃষ্টি হয়। এমতাবস্থায় প্রকল্পটির গুরুত্ব বিবেচনা করে রাজ্য সরকার জুন ১৯৯৩-তে ভারত সরকারের কাছে প্রস্তাব দিয়েছেন যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কোনও বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে যৌথ উদ্যোগে এককভাবে অথবা ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ এবং জাতীয় জল বিদ্যুৎ নিগমের সঙ্গে মিলিতভাবে প্রকল্পটি স্থাপন করতে আগ্রহী।

(খ) রাজ্য সরকারের উপরোক্ত প্রস্তাব সম্পর্কে সম্প্রতি কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রক জানিয়েছে যে ফরাক্কার জল সরবরাহের বিষয়ে আন্তর্জাতিক নিয়ম কানুন মেনে চলতে হয়, সেহেতু ফরাক্কা ব্যারেজ, ফিডার ক্যানাল এবং প্রস্তাবিত জল বিদ্যুৎ প্রকল্প একই সংস্থার অধীন থাকা উচিত। সুতরাং ফরাক্কায় প্রস্তাবিত জল বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের ভার কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রকের অধীন ফরাক্কা কর্তৃপক্ষের উপর ন্যস্ত হয়েছে। প্রকল্পটিতে রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং অন্য কোনও সরকারি কিংবা বেসরকারি প্রতিষ্ঠানের অংশগ্রহনের ব্যাপারে কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রক জানিয়েছে যে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের চূড়ান্ত ছাড়পত্র পাওয়ার পর প্রকল্পটির লগ্নি প্রস্তাব প্ল্যানিং কমিশনের নিকট পেশ করার পূর্বে এ সম্পর্কে বিবেচনা করা হবে।

### উলুবেড়িয়া থানা এলাকায় বৈদ্যুতিককরণ

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৪) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া থানার অন্তর্গত কিছু মৌজায় বিদ্যুৎলাইন গেছে অথচ বিদ্যুৎ-সরবরাহ করা হয় নি ; এবং

(খ) সত্যি হলে, কত দিনে ঐ মৌজাগুলিতে বিদ্যুৎ-সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদের তথ্য অনুযায়ী উলুবেড়িয়া থানার অন্তর্গত মোট ১১২টি গ্রামীণ মৌজায় সব কটিতেই বৈদ্যুতীকরণের কাজ গত ৩১. ৩. ৯৩ তারিখের মধ্যে হয়েছে।

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদের তথ্য অনুযায়ী উলুবেড়িয়া থানার কোনও গ্রামীণ মৌজার বৈদ্যুতীকরণের কাজ বাকি নেই।

**ঘাটাল থানায় বৈদ্যুতিক মৌজা**

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮১) **শ্রী রতন পাখিরা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সর্বশেষ প্রাপ্ত তথ্য-অনুযায়ী মেদিনীপুর জেলার ঘাটাল থানার—

(১) কতগুলি মৌজা পুরোপুরি বৈদ্যুতীকরণের কাজ হয়েছে ; এবং

(২) উক্ত থানার কতগুলি মৌজায় এখনও বৈদুতীকরণের কজ বাকি আছে?

**রিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) সর্বশেষ পাওয়া (৩১. ১. ৯৪ পর্যন্ত) তথ্য অনুযায়ী মেদিনীপুর জেলার ঘাটাল থানার ১৩৮টি গ্রামীণ মৌজার মধ্যে ১৩৪টি গ্রামীণ মৌজায় বৈদ্যুতীকরণের কাজ সম্পন্ন হয়েছে।

(২) উল্লিখিত থানার ৪টি গ্রামীণ মৌজায় এখনও বৈদ্যুতীকরণের কাজ বাকি আছে।

**গোপীবল্লভপুর সাব-স্টেশন**

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৯) **শ্রী সুভাষ সরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম বিধানসভা এলাকার গোপীবল্লভপুর সাব-স্টেশন কাজের অগ্রগতি কিরূপ ; এবং

(খ) কত দিনে সাব-স্টেশনের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) গোপীবল্লভপুর সাব-স্টেশনটির নির্মাণ কার্যের অগ্রগতির বিবরণ এইরূপ ঃ—

(১) সাব-স্টেশনটির জমি অধিগ্রহণ, জমির উন্নয়ন সাধন এবং অধিগৃহীত জমিটির চৌহদ্দি পাঁচিল দেওয়ার কাজ শেষ হয়েছে।

(২) গোপীবল্লভপুর সাব-স্টেশনটির জন্য মানিকপাড়া সাব-স্টেশন থেকে ৪২ কি. মি. উচ্চক্ষমতা সম্পন্ন লাইন টানার জন্য ব্যবস্থা করার পরিকল্পনা আছে এই লাইনের মধ্যে আনুমানিক ৮.৫ কি. মি. লাইন সংরক্ষিত বনাঞ্চলের মধ্যে দিয়ে যাবে। রাজ্য বন দপ্তর থেকে প্রয়োজনীয় অনুমতি না পাওয়ার জন্য উল্লিখিত লাইন টানার কাজ বর্তমানে বন্ধ আছে। এই কারণে, সাব-স্টেশনটির অন্যান্য বকেয়া কাজ ও বর্তমানে সম্পন্ন করা যাচ্ছে না। বন দপ্তর থেকে প্রয়োজনীয় অনুমতি পাওয়া গেলেই উল্লিখিত লাইনটি টানার কাজ ও অন্যান্য বকেয়া কাজ শেষ করা হবে। এ জন্য বিদ্যুৎ পর্ষদ প্রয়োজনীয় অনুমতি জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।

(ও) প্রস্তাবিত লাইনটি সুবর্ণরেখা নদী অতিক্রম করবে। এর জন্য প্রয়োজনীয় সিভিল কাজকর্ম ও কেবল লেইং এর কাজ সম্পন্ন হয়েছে।

(খ) এ বিষয়ে এখনই কোনও নির্দ্দিষ্ট সময়সীমা ধার্য করা যাচ্ছে না কারণ প্রকল্পটির সম্পূর্ণ রূপায়ণ প্রয়োজনীয় অনুমতি পাওয়ার উপর নির্ভর করছে।

## DISCUSSION ON PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Now I will take up the notice of privilege given by Shri Subrata Mukherjee and Dr. Manas Bhunia against the Hon'ble Deputy Speaker.

I do not find Mr. Mukherjee in his chair. Dr. Bhunia, will you take it up or wait for Mr. Mukherjee ?

[12-00 — 12-10 p.m.]

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখজনক অবস্থায় আমাদের যে বিতর্ক শুরু হয়েছিল আপনার অনুমতিক্রমে আনন্দবাজার পত্রিকা পুড়িয়ে দেবার পরিপ্রেক্ষিতে, আমরা কৃতজ্ঞ যে আপনি সেদিন অনুমোদন করেছিলেন সেই বিতর্ক যাতে হয়। এবং এই সম্পর্কে পর্যালোচনা হয়েছিল বিস্তারিত ভাবে। আমরা সবাই তাতে অংশগ্রহণ করেছিলাম। আমাদের বক্তব্যের মূল সুর ছিল এই জায়গায় যে, সংসদীয় গণতান্ত্রিক পদ্ধতিতে মানুষের স্বাধীনভাবে কথা বলার, স্বাধীন ভাবে লেখার যেমন অধিকার আছে, সংসদ, বিধানসভার যেমন অধিকার আছে তেমনি সংবাদ মাধ্যম'ও সংসদীয় রীতির একটা অংশ, স্তম্ভ। তাদের সেই অধিকার আছে সংবাদ প্রকাশের, লেখার-ও অধিকার আছে। বিতর্কিত বিষয় কেউ লিখতে পারে, প্রবন্ধ, সাহিত্য, ইতিহাস ইত্যাদিতে তার প্রকাশ ঘটতে পারে। ব্যক্তিগত মতামতে প্রকাশ ঘটতে পারে। আবার ব্যক্তিগত মতামতের বিরুদ্ধে তার প্রকাশ ঘটতে পারে। এর নামই লেখার স্বাধীনতা এবং এটাই সংসদীয় রীতির উৎকর্যতা। আমরা দেখলাম কলকাতা মহানগরীর কিছু জায়গায় এবং শিয়ালদা স্টেশনে আনন্দাবাজার পত্রিকা, সেই সংবাদপত্রে আগুন ধরানো হয়েছে, আনন্দবাজার পত্রিকা পুড়িয়ে দেওয়া হয়েছে। আমরা সেই বিতর্কে অংশগ্রহণ করেছিলাম, আপনি অনুমতি দিয়েছিলেন। অন্যান্য সদস্যরাও অংশগ্রহণ করেছিলেন। তখন আমরা দেখলাম মাননীয় সদস্য এবং আমাদের অনারেবল ডেপুটি স্পিকার, শ্রদ্ধেয় প্রবীণ সদস্য, তিনি একজন আইনবিদ-ও বটে, মনে হয়েছিল তার বক্তব্যে তিনি মানসিক দিক থেকে আহত হতে পারেন, কিন্তু তার বক্তব্য রাখার সময় যে অভিব্যক্তি প্রকাশিত হয়েছিল তা সংসদীয় রীতি বিরোধী। কারণ নেতাজি, আমরা মনে করি যে নেতাজী শুধু কোনও একটা রাজনৈতিক দলের সম্পত্তি নয়, তিনি ভারতের সম্পদ এবং দেশ প্রেমের ইতিহাসে তিনি একজন প্রাণ পুরুষ। তার সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে খুব উদ্বেলিতভাবে তিনি সেদিন যা বললেন তা সংসদীয় রীতি বিরোধী গর্হিত কাজ তিনি করেছেন।

তিনি সংবিধানের শপথ নিয়ে সদস্য হয়েছেন এবং সংবিধানকে সর্বোচ্চ পর্যায়ে রক্ষা করবেন, সেই শপথও সদস্য হিসাবে নিয়েছেন। তা ছাড়া মন্ত্রিসভার সদস্যদের যেমন শপথ

নিতে হয় ডেপুটি স্পিকার হিসাবে তাকেও সেরূপ শপথ নিতে হয়েছে। ডেপুটি স্পিকার হিসাবে শপথ নিয়ে তিনি গুরুত্বপূর্ণ পদমর্যাদায় আসীন। সদস্য হিসাবেও মাননীয় অনিল মুখোপাধ্যায় খুবই গুরুত্বপূর্ণ জায়গায় আসীন রয়েছেন। তিনি কি বললেন, কোট—"যদি আমার পিতাকে কেউ আঘাত করে, অসম্মান করে, খতম করে তাহলে আমি সমস্ত আইন নিজের হাতে তুলে নিতে বাধ্য হব।" স্যার, আমাদের প্রশ্ন এই জায়গায়—কোনও মাননীয় সদস্য বিধানসভার ভেতরে সংবিধানের রীতি-নীতিকে না মেনে আপনার উপস্থিতিতে এবং আমাদের উপস্থিতিতে এই ধরনের বিপদজনক উক্তি করতে পারেন কিনা? তার এই উক্তি সংসদীয় রীতি-নীতির সঙ্গে মানানসই কিনা, সংসদীয় রীতি-নীতির মূল স্তম্ভকে আঘাত করছে কিনা? এই প্রশ্নে এখানে এসেছে। আমি আপনার কাছে বিশেষভাবে বলছি এখানে একজন প্রবীণ মাননীয় সদস্য যে, নজিরবিহীন উক্তি করেছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তার য় অভিজ্ঞতা কম, একথাও বলতে পারছি না। তিনি সংসদীয় রীতি-নীতি জানেন না, একথাও বলতে পারব না। কিন্তু তবুও এই ঘটনা ঘটল! মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা খুবই পরিষ্কার যে, নেতাজী সম্পর্কে যদি কোনও ঘটনা ঘটে থাকে তাহলে তা নিশ্চয়ই উদ্বেগের বিষয় এবং সেটা সমগ্র জাতির উদ্বেগের বিষয়, প্রতিটি ভারতবাসীর উদ্বেগের বিষয়। সেই বিষয় নিয়ে বিতর্ক হতে পারে, কিন্তু সাহিত্য-সাহিত্যই, দর্শন-দর্শনই, প্রবন্ধ-প্রবন্ধই, ইতিহাস-ইতিহাসই। তা নিয়ে বিতর্ক হবে, পর্যালোচনা হবে। তাই বলে একজন আইন-সভার সদস্য আইন সভার ভেতরে বসে সংসদীয় রীতির সুযোগ নিয়ে সংবিধানের শপথ নেওয়া সত্ত্বেও বলবেন, "আমি নিজের হাতে আইন তুলে নেব।" এরপরেও সংসদের কোনও অস্তিত্ব থাকে কিনা, সংবিধানের কোনও অস্তিত্ব থাকে কিনা এবং এই কথা রীতি বিরুদ্ধ কিনা, এটা বিচার্য বিষয় হিসাবে প্রিভিলেজ কমিটিতে পাঠানো হবে কিনা ; এটাই বিচার করে দেখার আবেদন আমি আপনার কাছে রাখতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গভীর সংকটের বিষয়, কারণ সংসদীয় রীতির মধ্যে দিয়ে এই ধরনের আলোড়ণ করা উক্তি ইদানিংকালের মধ্যে করা হয়েছে কিনা আমার জানা নেই। যে বিপদজনক কথা মাননীয় সদস্য উপস্থাপিত করেছেন আমরা তার প্রতিবাদ করেছি এবং প্রিভিলেজের নোটিশ দিয়েছি—প্রবীণ মাননীয় সদস্য অনিলবাবু সদস্য হিসাবে যা বলেছেন তা বলা যায় কিনা, আপনার কাছে বিচার চাইছি। আমরা চাই বিষয়টা প্রিভিলেজ কমিটিতে যাক এবং এটা নিয়ে সেখানে পর্যালোচনা হোক। আমাদের পরিষদীয় নেতা ডাঃ আবেদিন এ বিষয়ে কিছু বলতে চান, তার হয়ে আমি আপনার অনুমতি চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খানিকক্ষণ আগে মাননীয় বিধায়ক মানসবাবু যে বক্তব্য তুলে ধরলেন হাউসের কাছে, আমি তার প্রতি ধিক্কার জানাতে চাইছি। আমি ধিক্কার জানাতে চাইছি এই জন্য, যে গত ২৫ তারিখে আনন্দবাজার পত্রিকাটা যদি ভাল করে পড়তেন তাহলে তার এই বক্তব্য তুলে ধরার সাহস হত না। আমি ডাঃ মানস ভূঁইয়াকে জিজ্ঞাসা করতে চাই, স্বামী বিবেকানন্দ সম্পর্কে যদি বলে, তিনি ভগিনী নিবেদিতার প্রেমে হাবু-ডুবু খেয়েছেন কিম্বা ঋষি অরবিন্দ সম্পর্কে বলে, যে তিনি শ্রীমার প্রেমে হাবু-ডুবু খেয়েছেন তাহলে মানসবাবু গণতন্ত্রের কোনও ধ্বজাধারি কাগজকে সমর্থন করতেন? সেই

পরিপ্রেক্ষিতে বলতে চাই, গত ২৫ তারিখে যে বিজ্ঞপ্তি আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে অশালীন, কুৎসিত। একজন ভারতীয় মনীষী সম্পর্কে যে কুৎসিত, অশালীন বিজ্ঞপ্তি বেরিয়ে আনন্দবাজার পত্রিকায় তার বিরুদ্ধে মাননীয় ডেপুটি স্পিকার শ্রী অনিল মুখার্জি তার বক্তব্য তুলে ধরেছেন—যে "আমার পিতাকে যদি কেউ অপমান করে তাহলে আমি তা গুলি করতে দ্বিধাবোধ করব না",—একথা তিনি সঠিকভাবেই তুলে ধরেছেন, কোনও অন্য করেননি। যারা আনন্দবাজার সম্পর্কে গাওনা গাইছেন তারাই (কংগ্রেসিরা) আনন্দবাজা একদিন পুড়িয়েছিলেন, আনন্দবাজার পত্রিকা ছাই করে ফেলেছিলেন। তাই আজকে অর্থা গত ২৫ তারিখে আনন্দবাজার পত্রিকায় যে বিজ্ঞপ্তি বেরিয়েছে তার প্রতিবাদে দেশের যুবমানস সচেতন করবার জন্য যুবলিগ যে বহ্নি উৎসব করেছিল তাকে আমি পূর্ণ সমর্থন করি এব শ্রী অনিল মুখার্জি মহাশয় যে বক্তব্য রেখেছিলেন তা সঠিক এবং সেই বক্তব্যকে আ সমর্থন করি আর মানসবাবুর বক্তব্যকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, মানসবাবু বাদবাকি বলেছেন। আপনি বক্তব্য রাখার আ কয়েকটি স্পেসিফিক পয়েন্টে সাটিসফাই করুন। First point, what is the breach o privilege ? Second point is, how the statement made by Mr. Mukherje breaches the privilege of any member of the House ? The third poin is whether a presiding officer, Speaker or Deputy Speaker, can b brought under the purview of the Breach of Privilege ? তার বিরুদ্ধে কোন ব্রিচ অফ প্রিভিলেজ নোটিশ দেওয়া যায় কিনা? তারপর বাদবাকিটা বলবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি ঠিকই বলেছেন। আমাদের সংবিধানে প্রথমে আই ছিল, এমন কি ডেপুটি স্পিকারকে মানি বিল ছুঁতে দেওয়া হত না। মানি বিল এন্ডোর্স করা অধিকার ছিল স্পিকারের। পরবর্তীকালে সংশোধিত হয়ে ডেপুটি স্পিকারকে ঐ ক্ষমতা দেওয় হয়। আপনি যদি কাউল অ্যান্ড সাকদের কিম্বা এ. আর. মুখার্জির বই দেখেন তাহলে দেখবেন প্রত্যেক জায়গায় বলা আছে ইন অ্যাবসেন্স অফ স্পিকার ঐ চেয়ারে যদি ডেপুটি স্পিকার বসে থাকেন তাহলে স্পিকারের ঐ ক্ষমতা তিনি এনজয় করতে পারেন। যখন আপনি বসে থাকেন ঐ চেয়ারে এবং উনি যখন ওখানে বসে থাকেন তখন মোস্টলি তার কোনও অধিকার থাকে না আদার দ্যান অর্ডিনারি মেম্বার।

**মিঃ স্পিকার ঃ** ওয়ান মোমেন্ট। ডেপুটি স্পিকারের ইন্টারপ্রিটেশন হচ্ছে, Carryout the function of the House এই হচ্ছে কথা। Whether the position of a Deputy Speaker is constitutional or not ? এটা ঠিক করে দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ডেপুটি স্পিকার যখন চেয়ারে থাকেন ওনলি ইন অ্যবসেন্স অফ ইউ, তখন তিনি স্পিকারের ক্ষমতা এনজয় করছেন।

**মিঃ স্পিকার ঃ** ইউ হ্যাভ গট দি পয়েন্ট, বুঝে নিন। স্পিকারের অনুপস্থিতিতে হাউস থাকাকালীন ডেপুটি স্পিকার কার্যভার নেবেন। **Whehter it is constitutional** or not?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি যখন ঐ চেয়ারে না থাকেন—ইউ হ্যাভ সার্টেন আদার ডিউটিজ। আমি এ. আর. মুখার্জি লেখা মেনশন করছি, ডেপুটি স্পিকার যখন ঐ চেয়ারে

বসে থাকবেন না, তখন হি হ্যাজ নট ডিউটিজ। কিন্তু উনি যে বক্তব্যটা করেছেন ঐ চেয়ারে বসে থেকে। কাউল অ্যান্ড সাকদের কি বলছে? উনি ভোট কাস্ট করতে পারবেন।

আপনি যদি বলেন, ওখানে বসে থাকলেও ভোটিংয়ে অংশগ্রহণ করতে পারবেন, ডিবেটে অংশ গ্রহণ করতে পারবেন—ডিফারেন্স এখানেই। আজকে এখানে ডেপুটি স্পিকার জাস্ট লাইক ডেপুটি মেয়র। তার একটা স্ট্যাটাস রয়েছে, ইভন পঞ্চায়েতের উপ-প্রধান যিনি তারও নিজস্ব একটা আইডেন্টিটি রয়েছে, কিন্তু ডেপুটি স্পিকারের সেটা নেই। সেটা যদি থাকত তাহলে একটা ছোট চেয়ার অন্তত আপনার পাশে থাকত। তার নেম-প্লেটটাই দেখুন, তাতে বিরোধী দলের মতোই লেখা রয়েছে। আপনি যখন ডিসচার্জ করবেন তখন ডেপুটি স্পিকার—হি ইজ সামথিং, হি ইজ অ্যাবসল্যুটলি লাইক আস্। সর্বোপরি প্রিভিলেজের ক্ষেত্রে বলে, সংবিধানকে ক্ষুন্ন করবার অধিকার এমনকি আপনারও নেই। এই একটি জায়গাতেই প্রিভিলেজ রয়েছে, কিন্তু এই প্রিভিলেজ আমরা পাচ্ছি না। সংবিধানকে চ্যালেঞ্জের হাজার হাজার মামলা হয়েছে এবং বিধানসভার মধ্যেও অনেক চ্যালেঞ্জ হয়ে যাচ্ছে। উনি সংবিধানকে চ্যালেঞ্জ করেছেন। শুধুমাত্র আমাদের প্রিভিলেজকেই নয়, উনি সংবিধানকে চ্যালেঞ্জ করে ফেলেছেন এবং সেটা আইনসভার ভেতরে। আপনি কি রুলিং দেবেন জানি না, কিন্তু আপনিই একদিন বলেছিলেন আমাদের আনা নো-কনফিডেন্স মোশনের আলোচনায়—'হোয়াট সর্টস্ অফ প্রিভিলেজ? আমরা কি পয়গম্বর? আমাদের বাইরেও প্রিভিলেজ হয় অ্যান্ড দ্যাট ইজ দি রিয়াল প্রিভিলেজ।' আমার আপত্তি, কনস্টিটিউশনাল প্রিভিলেজ বলে একটা ম্যাটার আছে। কনস্টিটিউশনে পার্লামেন্টারি প্রিভিলেজের একটা চ্যাপ্টার রয়েছে। উনি সরাসরি বলেছিলেন আইনসভার ভেতরে আমাদের আক্রমণ করে নয়, সংবিধানকে আক্রমণ করে। এখানে একজন প্রশ্ন করবার চেষ্টা করেছেন যে, মোটিভটা কি, কিন্তু এই কোয়েশ্চেন ডাজ নট এরাইজ হিয়ার। ডেপুটি স্পিকার যে কথা বলেছেন তাতে সংবিধানকে আঘাত করা হয়েছে। আনন্দবাজারকে পোড়ানো, কিন্তু সংবিধানকে পোড়াতে পারেন না বা গালাগাল দিতে পারেন না। রাষ্ট্রপতি থেকে আরম্ভ করে অর্ডিনারি ম্যান পর্যন্ত নোবডি ক্যান হিট অ্যান্ড হেকেল দি কনস্টিটিউসন। এর উর্দ্ধে কেউ নন, ইভন রাষ্ট্রপতিও নন। সে জায়গায় একজন মেম্বার হিসাবে উনি বলেছেন, 'আমার পিতাকে যদি কেউ ক্ষতম করে—আপনি দেখুন, ডেপুটি স্পিকারের রাস্তার চুল্লুখোরদের মতো ভাষা। নেতাজীর সুযোগ্য হয়ে তার আদর্শ যদি পূরণ করতেন তাহলেও বুঝতাম।—আমি সেখানে আইন নিজের হাতে তুলে নেব, সেখানে যত অপারাধই হোক আমি করব।' তার মানে, অপরাধ উনি করবেন এবং নিজেই সেটা স্বীকার করেছেন। মাথায় সাপে কামড়েছে, কি করে চিকিৎসা করবেন? স্যার, বলেছেন—যত অপরাধই হোক আমি করব। বিধানসভায় দাঁড়িয়ে বিধানসভার একজন সদস্য বলছেন এটা! আপনি বহু রুলিং এখানে দিয়েছেন, কি করে আজকে সেই রুলিং ভাঙ্গবেন জানি না। বলেছেন অজিত পাঁজা সম্বন্ধে যিনি সভায় উপস্থিত নেই। কেউ সভায় উপস্থিত না থাকলে, ডিফেন্ড না করতে পারলে তার নাম নেওয়া যায়?

এখানে যিনি উপস্থিত থাকতে পারেন না, তার নাম কি নেওয়া যায়? আমরা বহুবার দেখেছি যে নাম বললেন আপনি এক্সপাঞ্জ করে দেন। কিন্তু এখানে উনি অজিত পাঁজার নাম করে বলেছেন যে অজিত পাঁজা যখন মন্ত্রী ছিলেন তখন নেতাজীকে মত্ত অবস্থায়, নগ্ন

অবস্থায় দেখানো হয়েছিল। আপনারা কেউ দেখেছেন? আমরা যদি দেখতাম তাহলে আমরা আগুণ জ্বালাতাম। এটা কোনও কংগ্রেস কনিউনিস্টদের ব্যাপার নয়। যে দেশে নেতাজীকে ম অবস্থায় দেখানো হয় টি. ভি.-তে, তারপরেও কোনও প্রতিবাদ হয় না, কোনও গণ-আন্দোল হয় না, তাহলে বলতে হবে যে আমরা নপুংশকদের নেতৃত্ব করছি এবং আমরাও নপুংশক এবং আমরা গরু, ছাগলের দল। তিনি সাবস্ট্যানশিয়েট করবেন না, তিনি ভোট দেবেন না তিনি বলবেন না যে কবে, কোথায় দেখানো হয়েছিল? আমি আপনার প্রোটেকশন চাইছি নট প্রোটেকশন অনলি ফর আস, আমি কনস্টিটিউশনের প্রোটেকশন চাইছি। এটাই আমার হামবল সাবমিশন যে আপনি এটাতে ডিবেট করতে দিন।

**মিঃ স্পিকার ঃ** এটাতো ডিবেটই হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটাকে সাবস্ট্যানশিয়েট করার জন্য আমাদের নেতা, ডাঃ জয়নাল আবেদিনকে কিছু বলতে দিন।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনার কপিটা আমাকে দিন। যে কপিটা আপনি আমার কাছে ফাইল করেছেন তাতে হত্যা লেখা আছে, খতম লেখা নেই। (এই সময়ে মাননীয় সদস্য সুব্রতবাবু তার কপিটা মাননীয় স্পিকার মহাশয়কে দেখান)—এখানে খতম লেখা নেই, কি পড়ছেন? দ্যাট উইল বি কারেকটেড অ্যাজ 'হত্যা' নট খতম।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি এবং ডাঃ মানস ভূঁইয়্যা ডেপুটি স্পিকার এবং আমাদের মাননীয় এই সভার সদস্য অনিল মুখার্জির বিরুদ্ধে যে প্রিভিলেজ মোশন মুভ করেছেন, সেই বিষয়ে এর আগেও এখানে আলোচনা হয়েছে। ঘটনা হচ্ছে, আনন্দবাজারের ২৫ তারিখে যে বিজ্ঞাপন, সেই বিজ্ঞাপনটি অশালীন, নক্কারজনক ছিল। এটাতে উত্তেজিত হওয়া স্বাভাবিক। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রীও বলেছেন, এর আগে রবীনবাবুও বলেছেন, যে ভাবে পত্রিকাকে, ওদের একটি সংগঠন, পোড়ানো হয়েছে সেটা ঠিক নয়, তার উপরে এখানে আলোচনা হচ্ছে। মাননীয় সদস্য অনিল মুখার্জি এবং তিনি ডেপুটি স্পিকারও বটে, তিনি বলেছেন। এখন আমাদের এখানে অনেক সময়ে আপনিও বলেছেন, সেই ব্যাপারে সুব্রতবাবু সব উত্তর দিতে পারেন নি যে ডেপুটি স্পিকারের বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনা যায় কিনা। এখন এখানে মাননীয় অনিল মুখার্জি ডেপুটি স্পিকার এবং সদস্য এবং অ্যাকচ্যুয়ালি যেখানে ডেপুটি স্পিকারের আসন নির্দিষ্ট করা আছে সেখানে উনি বলেছেন। সুতরাং তিনি যখন বলছেন তখন সদস্য এবং ডেপুটি স্পিকার হিসাবেই বলছেন। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, এখানে সাধারণ সদস্যই হোন, মাননীয় ডেপুটি স্পিকারই হন, স্পিকারই হন, বিধান সভার যে রুলস আছে বা শালীনতা বজায় রেখে যতই উত্তেজনা আসুক সেই ভাবে বলা উচিৎ। একটা জিনিস মাননীয় সুব্রতবাবুকে আপনি দৃষ্টি আকর্ষণ করেছেন, যে নোটিশ উনি আপনাকে দিয়েছেন তাতে খতম কথাটা নেই।

আমি বলব যে এখানে আপনি বিচার করবেন, উনি যে কনস্টিটিউশনাল পয়েন্ট তুলেছেন যে এটা সংবিধান বিরোধী হয়েছে। উনি বলেছেন তার পিতাকে যদি কেউ খতম করতে আসে বা হত্যা করতে আসে তাহলে উনি আইনকে হাতে তুলে নেবেন। এটা উনি

আইন বিরুদ্ধ বলেছেন। মাননীয় সদস্য এবং ডেপুটি স্পিকার মহাশয় আইনজ্ঞ হিসাবে ওর এই বক্তব্যটা শোভনীয় হয়নি, অশোভনীয় হয়েছে। It amounts to breach of privilege. তা সত্ত্বেও আমি বলব মাননীয় ডেপুটি স্পিকার এবং সদস্য এই ধরনের মন্তব্য করতে পারেন না। সুতরাং আপনাকে বলব এটা প্রিভিলেজে পাঠাবার আগে আপনি জানতে চান মাননীয় সদস্যর কিছু এক্সপ্ল্যানেশন আছে কিনা। এবং আমি বলব এই বিষয়ে উনি অন্তত রিগ্রেট প্রকাশ করুন। তার ফলে সমস্ত জিনিসটা সুষ্ঠু সমাধান হতে পারে। তা যদি না হয় তাহলে আপনি বিচার করবেন, আপনার উপর ছেড়ে দিচ্ছি এটা প্রিভিলেজে পাঠানো হবে কিনা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। যে কনস্টিটিউশনাল পয়েন্ট তুলেছেন whether his office is constitutional or not. We know sir, article 178 of the constitution authorises the assembly to select. আপনি এটা জানেন। এটা যে আপনি জানেন না তা নয়, আপনার নিয়ম না জানার কথা নয়। কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলি রুল ফ্রেম করেন, it was highly debated. তাহলে ডেপুটি স্পিকার থাকবে কি থাকবে না। Possibly you also know for one and a half year the post of Dy. Speakers was abolished. Subsequently it was felt that single. কোনও সময় আটকে যায়, হাউস আটকে যাচ্ছে, it was decided that the Dy. Speaker while he is in the House and taking part in any discussion as a member he is no longer the Dy. Speaker. this is number one. Next, no immunity can be conferred upon him.

**মিঃ স্পিকার ঃ** এর উপর কোনও রেফারেন্স আছে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি হঠাৎ এই সব বলেন সুযোগ বুঝে। আপনার থাকে বলবেন। স্যার, আমাকে বলতে দিন। এক, আমাদের প্রেসিডেন্ট গভর্নর, এদের ইমিউনিটি আছে, speakers, not minister. এটা আপনি জানেন this is not unknown, যে গভর্নর প্রেসিডেন্ট দেয়ার ইমিউসড। আপনি স্পিকার হয়ে যদি এখান থেকে পিস্তল বার করে গুলি করে দেবেন, you are liable for police action and criminal action, not that you are immuned. এটা আপনি জেনে নেবেন। আপনি একটা আন্দোলন করছেন প্রিসাইডিং অফিসারের ইমিউনিটিটা স্পিকার পর্যন্ত দেওয়া যায় কিনা। But it has not been possibly adopted unanimously as yet. দুই, আমাদের হাউসে যখন a member participate in the procedings, while he is speaking. আপনার রুল আছে কিছু,

small rule book that you have supplied to us—rule 328 : he is taking part in the proceedings of the House as a member of the House. not as Dy. Speaker, simultaneously Dy. Speaker cannot conduct the business. It should be clearly known. While he is taking part in the debate he is an ordinary member, he is doing so in his capacity as the member of the House, not as Dy. Speaker. This should be clearly understood. According to rule 328 of the Rules of business "A member

while speaking shall not—1) refer to any matter of fact on which judicial decision is pending; 2) make a personal charge against a member.

এখানে সুব্রতবাবু যে প্রশ্নটা তুলেছেন, তিনি ক্লিয়ারলি বলেছেন—Use offensive expression about the conduct or proceedings of Parliament or any State Legislature ; Reflect on any determination of the House except on a motion for rescinding it; Reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution; Use the President's or the Governor's name for the purpose of influencing the debate; Utter treasonable, seditious or defamatory words. উনি যে বক্তব্যটা রেখেছেন, ইট ইজ অ্যাবসলিউটলি ট্রিজনঅ্যাবল। আপনি অজিত পাঁজার নাম নিতে পারেন না। আপনি যখন এটা অ্যালাউ করলেন, তখন উনি একটা অ্যালিগেশন করেছেন, নগ্ন এবং মত্ত অবস্থায় নেতাজীকে টি. ভি-তে দেখিয়েছেন, উনি এই কথা বলতে পারেন না। He is not immune—he has done this it is his responsibility to probe before the House. Deputy Speaker is not above everythings. Ajit Panja is not a member of the House.

**Mr. Speaker :** Hence you read the notice of Shri Subrata Mukherjee and Dr. Manas Bhunia? Have you gone throught it.

**Dr. Zainal Abedin :** I am saying on what he has said in the House.

**Mr. Speaker :** Dr. Abedin, listen to me. Have you read the notice filed before me. Should we go beyond the notice?

**ডাঃ জয়নাল আবেদিন :** অজিত পাঁজা যখন প্রচার মন্ত্রী ছিলেন তখন নেতাজীকে মত্ত অবস্থায় টি. ভি.-তে দেখিয়েছেন, এটা ওকে প্রমাণ করতে হবে। কারণ এটা প্রপার্টি অব দি হাউস। সেগেন্ডলি, এটা যখন তুললেন, তখন এটা আপনার জানা দরকার যে থার্ড শিডিউলে বলছে লেজিসলেটররা মেম্বার হওয়ার আগে, বিফোর সিকিং নমিনেশন, যখন নমিনেশন সাবমিট করছেন তখন এক রকম ওথ নেন, সেটা হচ্ছে—Having been nominated as a candidate to fill a seat in the Council of States (or the House of the People) do swear in the name of God/solemnly affirm that I will bear true faith and allegiance to the Constitution of India as by law established and that I will uphold the sovereignty and integrity of India. আর ইলেকশনের পর যখন মেম্বার হিসাবে হাউসে ঢুকলেন, তখন ওথ নেন—Having been elected (or nominated) a member of the Council of States, (or the House of the People) do swear in the name of God/solemnly affirm that I will bear true faith and allegiance to the Constitution of India as by law established and that I will uphold the sovereignty and integrity

of India and that I will faithfully discharge the duty upon which I am about to enter. এবারে আপনি আর্টিকেল ১৯ অফ দি কনস্টিটিউশন অফ ইন্ডিয়া দেখুন—all citizens shall have the right to freedom of speech and expression this implies freedom of press also. আর সব, গোটাটাই তো আপনি জানেন। এখানে প্রেস, ইন আদার ওয়ার্ডস দি প্রেস স্যুড নট একসিডস ইটস লিমিট। উনি যে কথাটা উইদিন দি হাউস বললেন, কেউ বাইরে এর রেমিডি চাইতে পারবেন না। ওর যদি হিম্মত থাকে, তাহলে এই কথাটা উনি বাইরে একটু বলুন? আজকে সেই ক্ষেত্রে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, যেটা উনি (কৃষ্ণবাবু) বললেন—কৃষ্ণবাবু প্রবীণ মানুষ, উনি পরামর্শ দিয়েছেন, আপনি গ্রহণ করবেন কিনা জানি না। মাননীয় অনিল মুখোপাধ্যায় মহাশয় গ্রহণ করবেন কিনা আমি জানি না। আমি তখনই আপনাকে বলেছিলাম যে, প্রসিডিংস থেকে এটা বাদ দিন। আপনি স্যার, চিবিয়ে, রসিয়ে খেতে ভালবাসেন। আপনি তখন বাদ দিলেন না। আমরা দেখেছি এটা থাকা শোভনীয় নয়। আপনাকে একটি বই দিয়েছি 'ডেকোরাম অ্যান্ড ডিসেন্সি'র উপরে—ডেকোরাম অ্যান্ড ডিসেন্সি কিভাবে ডিক্লাইন করেছে। আপনার বক্তব্য আমি পাঠিয়ে দিয়েছি। স্যুড ইট বি অ্যালাউড টু গো?

**শ্রী পার্থ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটি কথাই বলব। যে প্রস্তাবটা তোলা হয়েছে সেই প্রস্তাবটার সম্বন্ধে আপনি বিচার করবেন, রুলিং দেবেন। তার একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সভার দৃষ্টি আকর্ষণ করছি। কিছু কিছু নেতা আছেন, মনীষী আছেন, তাদের সম্বন্ধে মানুষের এত গভীরভাবে শ্রদ্ধার ভাব আছে, তাদের সম্পর্কে এতখানি তারা সেন্সেটিভ যে তারা যখন আলোচনা করেন যেখানে তাদের সম্মান তাদের মর্যাদার কোথাও হানি হচ্ছে, তাই সম্পূর্ণ চেতনাটা সম্পূর্ণভাব প্রকাশের ভাষাটা একটা অন্য স্তরে চলে যায়। এখানে সেই ধরনের ভাষা, সেই ধরনের কথাগুলি অনেক সময়, অনেক ক্ষেত্রে, আমরা সাধারণত যে মানে ধরি তার থেকে কিছুটা নূতন। পার্লামেন্টে বা এই ধরনের সভায়। কিন্তু বিভিন্ন ধরনের ভাষা, বিভিন্ন সময়ে প্রয়োগের দরকার হয়। তারা কি বলতে চাচ্ছেন সেটাকে বোঝাবার জন্য। বিভিন্ন সময়ে এই ধরনের ভাষা পার্লামেন্টে বা অ্যাসেম্বলিতে প্রয়োগ হয়েছে আলোচনা হয়, প্রিজাইডিং অফিসারদের বিভিন্ন সময়ে বিভিন্ন রুলিং দিতে হয়, এক্ষেত্রে যেভাবে প্রকাশের পদ্ধতি অবলম্বন করা হয়েছে, সেই সম্বন্ধে একটা ছোট্ট তথ্য তুলে ধরব। একটা বিশেষ শব্দ বা বাক্য যেটা অর্ন্তভুক্ত করা হয়েছে, এখানে লিঙ্গুইস্টিকালি একসঙ্গে সাজানো কয়েকটি শব্দ এটা হচ্ছে চাঙ্ক অফ এক্সপ্রেশন। যিনি বক্তব্য রেখেছেন তিনি বলছেন যে যদি আমার পিতাকে হত্যা করা হয়, ইট ইজ এ চাঙ্ক অফ এক্সপ্রেশন, এটা পুরোটা ফিগারেটিভ। যিনি বক্তব্য রেখেছিলেন মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয়, তার পিতা বেঁচে নেই, তার পিতাকে হত্যা করার সুযোগ নেই, সুতরাং যে কথাটা বলা হয়েছে এটা সম্পূর্ণ ফিগারেটিভলি হলা হয়েছে। স্যার, আমি আপনাকে অনুরোধ করব যে এটার রুলিং দেওয়ার আগে পুরো এক্সপ্রেশনটা চিন্তা করবেন কারণ এটা হচ্ছে পুরোটাই ফিগারেটিভ, ভাষালঙ্কার হিসাবে ব্যবহার করা হয়েছে। সত্যিকারের এই ধরনের কাজ করা হবে, এটা আদৌ বলা হয়নি। সুতরাং আপনি রুলিং দেওয়ার আগে এটা বিবেচনা করলে আপনার রুলিং দেওয়ার পক্ষে হয়ত সুবিধা হবে।

[12-40 — 12-50 p.m.]

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, the issue which is before us is very delicate. While speaking one should not be carried any by sentiments. Sir, on this issue you have raised one or two points. One, the Hon'ble Member to assists you in arriving at a conclusion whether what has been said by Shri Anil Mukherjee constitute a breach of privilege or a contempt of the House. Sir, I heard the other members. I have listened to your observations also. You were raising an important point whether a privilege motion can be brought against the Deputy Speaker. Straightly, if you ask, one will have to say that no privilege motion can be brought against the Deputy Speaker. But in this particular case the motion that has been brought by the Hon'ble Member. Shri Subrata Mukherjee, is not exactly against the Deputy Speaker. It is against Mr. Anil Mukherjee who is a member of this House and when he was making the submission he was not making the submission as a Deputy Speaker. He was making the submission purely as a member of this House and once a member makes a submission an commits contempt of the House he is liable for prosecution by the House. Sir, I am not going into the constitutional and other provisions. What has been said, the words and expressions used by Shri Anil Mukherjee, perhaps are not desirable. Had these words been said outside the House, I am sure, it would have been attracted criminal action But since there is a protection and as a member of the House he enjoys certain privileges, no criminal action could be taken. But the House is certainly competent to reprimand, to pull up any member for using words and expressions which may cause provocation for doing any action. The words used by Shri Anil Mukherjee are certainly against the constitution which he has swerced to protect, which he has sweard to abide by. Sir, it is unfortunate that this has happened in the House I fully subscribe with the words expressed by Shri Haldar, a senior veteran member, that Mr. Mukherjee should express regret and we should drop the matter. I would request you, sir, to accept the suggestion made by Shri Haldar. Thank you.

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Hon'ble Members Shri Subrata Mukherjee and Dr Manas Bhunia on 31st March 1994 have given a notice of breach of privilege against the Hon'ble Deputy Speaker and member Shri Anil Mukherjee in particular reference to certain portions of his speech made in the House that day arising out of a discussion on matters relating to burning of certain copies of a daily newspaper on the streets of Calcutta

which had purportedly printed defamatory articles and photographs of the great leader, Netaji Subhas Chandra Bose. It is the contention of both the Hon'ble Members Shri Subrata Mukherjee and Dr. Manas Bhunia that there are passages in the speeches of Shri Anil Mukherjee copies of which have been filed with their notice which are in violation of the rules of the business of the House and as such are breach of privileges and that proper steps are to be taken to refer the matter either to the Privileges Committee or the House should take a decision on the matter.

Several members have spoken on this notice including from the opposition side—Dr. Zainal Abedin, Hon'ble Leader of the Opposition, Hon'ble Member Shri Gyan Singh Sohan Pal, Hon'ble Member Shri Subrata Mukherjee and Hon'ble Member Dr. Manas Bhunia in support of their notice and from the ruling side—Hon'ble Member Shri Santi Ganguly, Hon'ble Member Shri Krishna Chandra Halder, and Hon'ble Member Shri Partha Dey. Hon'ble Member, Shri Krishna Chandra Halder is of the view that the statements are prejudicial and may be in the nature of a breach of privilege and as such, the Hon'ble Deputy Speaker should express apology and withdraw the remarks so made. I have gone through the notice of privilege given by Hon'ble Members Shri Subrata Mukherjee and Dr. Manas Bhunia. The notice read as follows :

"Dear Sir,

We wish to raise a question involving breach of privilege and contempt of the House committed by Hon'ble Shri Anil Mukherjee in course of his speech on the discussion on burning of Ananda Bazar Patrika by the activists and Forward Bloc in the city recently after publication of certain items in the daily paper and claiming so far as "to take the law in his own hand whenever necessary."

That is the only relevant part which relates to the notice of privilege that Hon'ble Deputy Speaker, Hon'ble Member, Shri Anil Mukherjee during the course of his speech has claimed that whenever necessary he will take the law in his own hand. I don't think that this is a very factious statement. If you go through the speech and read the context of the subject in which he has made the speech, you will find that he has said—if somebody comes to kill my father, then I will take the law in my own hand. This is a very contextual statement in which he has taken the spirit and said this. Before I deal with that the basic questions before us are : (i) Whether a notice of a breach of privilege can be issued against the Deputy Speaker ? (ii) What is a breach of

কমিশন হয়েছে, তার রিপোর্ট আজ পর্যন্ত বেরল না। এটা তো প্রশাসনিক দক্ষতার পরিচয় বহন করে না। আপনি বাজেট ভাষণের প্যারাগ্রাফ ফাইভে বলেছেন কতকগুলো শাসনব্যবস্থার পুনর্গঠনের কথা। জেলা ভাগ থেকে মহকুমা বিভিন্ন জায়গায় নতুন করে ভাগ করার কথা ঘোষিত হয়েছে। এখানে আমার বক্তব্য হচ্ছে, প্রশাসনিক তৎপরতা বৃদ্ধির জন্য এইসব পুনর্গঠন প্রয়োজন, এগুলো আপনি করেছেন, এগুলো কিন্তু কাগজে কলমেই থেকে গেছে। এরজন্য যে ইনফ্রাস্ট্রকচার দরকার, নতুন মহকুমার জন্য যদি ইনফ্রাস্ট্রাকচার না থাকে, জেলা ভাগের পর যে ইনফ্রাস্ট্রাকচার দরকার, নতুন ব্যবস্থায় আমরা দেখছি আপনার ফিনান্সিয়াল কনস্ট্রেন্ট থাকার জন্য যে উদ্দেশ্যে এই বিভাজন তার সার্থক রূপায়ণ হচ্ছে না। ফলে প্রশাসনকে ভেঙে, ঢেলে সাজাবার যে কথা আপনি বলেছেন তার বেনিফিট কার্যত জনগণ পাচ্ছে না। আপনি প্রশাসনিক দক্ষতা বৃদ্ধির জন্য সল্টলেকে বিভিন্ন ডিপার্টমেন্টকে স্থানান্তরিত করেছেন। এটা ভাল কথা যে একটা জায়গায় সব সেন্ট্রলাইজ হচ্ছে। এখানে অনেক সমস্যা রয়েছে—কর্মচারিদের যাতায়াতের সমস্যা রয়েছে, পানীয় জলের সুষ্ঠ ব্যবস্থা এইসব করা যায় নি। এটা নিয়ে কর্মচারিদের মধ্যে বিকাশ ভবনে কিছুদিন আগে বিক্ষোভ হয়েছে। বিকেন্দ্রীকরণের জন্য মিনিমাম যা প্রয়োজন, কর্মচারিদের যাতায়াতের ব্যবস্থা এবং পানীয় জলের ব্যবস্থা, এই মিনিমাম ব্যবস্থ সম্পর্কে কর্মচারিদের আগে এনসিওর করা দরকার, তা না হলে কর্মদক্ষতা কি করে বৃদ্ধি পাবে? সেই জায়গায় ঘাটতি রয়েছে। আপনি সরকারী কাজের দ্রুত নিষ্পত্তির কথা, ফিক্সিং আপ অব রেসপন্সিবিলিটি ফর স্পেসিফিক জবস এইসব কথা বলেছেন। কিন্তু সরকারী কাজের গতি আসে তখনই যখন প্রশাসনকে সংবেদনশীল করে তোলা যায়। আপনি সময়মতো হাজিরা, কাজের দায়িত্ব পালন ইত্যাদি সম্বন্ধে বলেছেন। আপনি সরাসরি না বললেও অ্যাডমিশন অব দি ফ্যাক্ট-কনফেশন অব দি ফ্যাক্ট—সরি স্টেট অভ অ্যাফেয়ার্স যেটা চলছে, যেটা দুঃখজনক, আজকে বাস্তবিক সরকারী অফিসগুলোতে জনগণের প্রতি যে সার্ভিসটা দেওয়া দরকার, সেটা অতীতে কংগ্রেস আমলে যে রকম ছিল, তার কোনও উন্নতি হয়নি—বরং অবনতির দিকে।

[2-40 — 2-50 p.m.]

প্র্যাকটিক্যালি ঘুষ ছাড়া, টাকা-পয়সা ছাড়া, কিংবা খুঁটির জোর না থাকলে সেই রকম সুপারিশ না থাকলে সাধারণভাবে কাজকর্ম হয় না। কংগ্রেস আমলে আমাদের অভিজ্ঞতা ছিল বামফ্রন্ট আমলে সেই অবস্থার উন্নতি না হলেও ক্রমশ খারাপের দিকে যাচ্ছে। এই বাস্তব অবস্থা স্বীকার না করলেও আপনি মাঝে মাঝে রাগতভাবে বলেছেন কাকে বলব, সেখানে কি মানুষ আছে, চেয়ারকে বলব। অবশ্য পরবর্তী পর্যায়ে কোঅর্ডিনেশন কমিটি বলাতে আর কিছু বলেননি। আপনাকে ওয়ার্ক কালচারের কথাও বলতে হয়েছে, প্রো-পিপিল সার্টিফিকেট দিয়ে বলতে হয়েছে বেশির ভাগ লোক কাজ করে, অল্প কিছু সংখ্যক লোক তারা করে না। আপনি যেভাবেই বলুন না কেন আজকে প্রশাসনকে জনমুখী হিসাবে গড়ে তোলার ক্ষেত্রে যা দরকারছিল সেখানে আপনার ব্যর্থ হয়েছেন। বাংলা ভাষাকে সরকারী যোগাযোগের মাধ্যম হিসাবে চালু করার কথা বলেছেন, আবার মাতৃভাষা নিয়ে শিক্ষার ক্ষেত্রে নানা রকম আমাদের মধ্যে মতাদর্শের পার্থক্য রয়েছে, মাতৃভাষা নিয়ে আপনারা অনেক কিছু করছেন, মাতৃভাষার প্রতি আপনাদের দরদ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত সরকারী কাজকর্মর ক্ষেত্রে মাতৃভাষাকে

ব্যবহার করা হচ্ছে না। এমনকি পিপিল যে গরিব চাষী সে কোর্টের ইংরাজিতে রায় হলে সে কি বুঝবে। আজকে হাজার হাজার চাষী, দুঃস্থ চাষী রয়েছে, আপনারা ১৭ বছর ধরে রয়েছেন এখানে কিন্তু এখনও বাংলা চালু হল না। স্যার, যারা মাতৃভাষা নিয়ে চিৎকরার করছেন, আমাদের পাশের দেশ বাংলাদেশ তারা কিন্তু সেখানে অত্যন্ত কার্যকরিভাবে বাংলাকে কাজে লাগিয়েছে। কিন্তু এখানে যেটা বলা হচ্ছে সেটার প্রতিফলন ঠিকমতো হচ্ছে না। অবসর প্রাপ্ত কর্মী, শিক্ষকদের পেনশনের ব্যাপারে বলি পশ্চিমবঙ্গে মাধ্যমিক ও প্রাথমিক এর জন্য '৮১ সাল থেকে যে পেনশন ব্যবস্থা চালু হয়েছে, আজ পর্যন্ত যারা অবসর পেয়েছেন তাদের সংখ্যা দেড় লক্ষ। এই দেড় লক্ষ শিক্ষক ও শিক্ষাকর্মিদের মধ্যে রাজ্য সরকারের পেনশন পেয়েছেন সেটার সংখ্যা ২৫ হাজারেরও কম। এই অবস্থায় যে যে শিক্ষক ও শিক্ষা কর্মী যারা মরণোত্তরও পেনশন পাচ্ছেন বা পেনশন পাবেন মারা গিয়েছেন, এই রকম নানান অভিযোগ উঠেছে, মারা গেলে তার পেনশন ফিফটি পারসেন্ট হয়ে যায়, এই যে দেরি হচ্ছে পেনশন দেওয়ার ক্ষেত্রে এটার ব্যাপারেও দেখা দরকার। আজকে যে কোনও কারণেই হোক প্রশাসনিক দিকের কথা বলা হচ্ছে, ক্ষণমুখি প্রশাসনের কথা বলা হচ্ছে, কিন্তু পেনশনের ক্ষেত্রে আপনাদের অবস্থাটা অত্যন্ত হতাশাব্যঞ্জক। আজকে আপনারা দুর্নীতিমুক্ত প্রশাসনের কথা বলছেন এবং সেখানে ভিজিলেন্স কমিশনের কথা আপনারা প্রতিবারে বলেন। কিন্তু এই ভিজিলেন্স কমিশনকে কাজে লাগানো হচ্ছে না। ভিজিলেন্স কমিশনের রিপোর্টগুলি ঠিকমতো কার্যকরি হচ্ছে না। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট যখন কার্যকরি করা হয় তখন আর কালপিটের বিরুদ্ধে আর কিছু করার থাকে না ফলে তারা নাগালের বাইরে চলে যায়। ভিজিলেন্স কমিশনকে আপনারা দুর্নীতিমুক্ত করছেন না বিলম্বিত প্রয়াসের মাধ্যমে সেই দুর্নীতিকে আড়াল করা হচ্ছে, এটাই হচ্ছে বাস্তব ইতিহাস। আজকে নিরপেক্ষ প্রশাসনের কথা বলা হয়েছে, সেখানে আমরা দেখছি সমস্ত ক্ষেত্রে পোস্টিং, ট্রান্সফার নিয়ে সমস্যা হচ্ছে, এই রকম শত শত উদাহরণ আমি দিতে পারি, যেমন বীরভূমের তারাপুরের হেলথ সেন্টারে ডাঃ অভিজিৎ রায়চৌধুরির তার অ্যাপয়েন্টমেন্ট এর দেড় মাসের মধ্যে বদলি করে দেওয়া হল।

এই অভিজিৎ রায়চৌধুরি সেখানে ভাল সার্ভিস দিয়েছেন। এই আদেশের বিরুদ্ধে সেখানে জনগণ বিক্ষোভ দেখিয়েছিলেন এবং সেখানে তার ফলে যে ঘটনা ঘটল তা সবাই জানেন। সেখানে গুলি চালিয়ে মানুষকে মারা হ'ল এবং তা নিয়ে এই বিধানসভার মধ্যে এবং বিধানসভার বাইরে তোলপাড় হ'ল। আমরাও সেই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত দাবি করেছিলাম। আপনি নিজেও স্টেটমেন্ট দিয়ে স্বীকার করেছেন যে অ্যাপয়েন্টমেন্ট দেবার ১।। মাসের মধ্যে এইভাবে বদলি করার কোনও মানে হয় না। মানে যদি নাই থাকে তাহলে এইভাবে বদলি করা হল কেন? এই ঘটনা সম্পর্কে সংবাদপত্রে যেসব অভিযোগ বেরিয়েছে তা হচ্ছে তাকে বদলি করা হয়েছিল তার কারণ শাসকদল সি. পি. এমের একজনের নিকট আত্মীয়কে ওখানে বসাবার জন্য। এই অভিযোগ সত্য হোক বা অসত্য হোক অন্য কথা কিন্তু আপনি নিজেই কনফেশন দিয়েছেন যে অ্যাপয়েন্টেড হবার ১।। মাসের মধ্যে এইভাবে বদলি করা ঠিক হয়নি। জনগণ এর প্রতিবাদ করেছিলেন। কিন্তু তার প্রতিকার হবার বদলে সেই জনগণের উপরই গুলি চলল, মানুষের জীবন তাতে চলে গেল। এর নাম কি বিচার? এই কি সৎ, দক্ষ, নিরপেক্ষ, দুর্নীতিমুক্ত প্রশাসনের নমুনা? এর পর আর একটি ঘটনার কথা

উল্লেখ করছি। বারাসত এক নং ব্লকের বি. ডি. ও. অপলা সরকারকে তিনি একজ মহিলা—সেখানকার বি. ডি. ও. হবার ৬ মাসের মধ্যে ট্রান্সফার অর্ডার ধরিয়ে দেওয়া হ এবং তাকে ট্রান্সফার করে দেওয়া হল একেবারে উত্তরবঙ্গের মেখলিগঞ্জে। অথচ সেই মহি সেখানকার বি. ডি. ও. হবার পর তার কাজে স্থানীয় মানুষরা খুশি হয়েছিলেন। তিনি ি ডি. ও. অফিসে ঘুষ নেওয়া বন্ধ করেছেন, স্বাস্থ্যকেন্দ্রে যাতে নিয়মিত ঔষধ আসে তারজ তদ্বির করেছেন এবং এমনি নানান কাজ করেছেন অথচ তাকে সেখান থেকে ৬ মাসের ম বদলি করে দেওয়া হল। এ নিয়েও বিক্ষোভ হল, ঘটনা ঘটল। এই বেআইনি কাজ করা জন্য শেষ পর্যন্ত প্রশাসন বাধ্য হয়ে তদন্ত করার নির্দেশে দিয়েছেন। আমরা শুনেছি চি সেক্রেটারি বলেছেন, হোম পারসোনেল ডিপার্টমেন্টের অফিসার এ নিয়ে তদন্ত করবে এগুলি কি দলীয় দৃষ্টিভঙ্গি থেকে হচ্ছে না? আজকে আই. এ. এস. আই. পি. এ অফিসারদের ক্ষেত্রেও দেখা যাচ্ছে যে যারা শাসকদলের মন রক্ষা করে কাজ করছেন নিয়মে বাইরে গিয়ে তাদের দীর্ঘকাল একই জায়গায় রাখা হচ্ছে। আবার যারা একটু নিরপেক্ষভা তাদের পোস্টে কাজ করতে চাইছেন তাদের দ্রুত সরিয়ে দেওয়া হচ্ছে। এই বদলির ক্ষে কিন্তু একটা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি পরিলক্ষিত হচ্ছে না। এখানে আদালতে কর্মী সংক্রান্ত ব্যাপারে জন্য দীর্ঘস্থায়ী মামলাগুলির নিষ্পত্তির জন্য আপনি বলেছিলেন যে অ্যাকমিনিস্টেটিভ ট্রাইব্যুনা করা হবে। আজ কয়েক বছর হয়ে গেল। কিন্তু এই অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনালের কাজ শে করা গেল না। এটাই কি দক্ষ গতিশীল প্রশাসন? এইসব ঘটনা কি প্রমাণ করছে আপনার প্রশাসন গতিশীল? আজকে দক্ষ প্রশাসন দিয়ে সমস্ত রাষ্ট্রায়ত্ব সংস্থা যেগুলো রাজ সরকারের, সেই গুলোকে লাভজনক করতে পারলেন না, বেশির ভাগ সংস্থাগুলো লোকসা চলছে। সেখানে চূড়ান্ত অপচয়, দুর্নীতি চলছে। আজকে এমন একটা অবস্থা যে দুর্নী অপচয়গুলো বন্ধ করতে পারলে এইগুলোর অনেকগুলো লাভজনক সংস্থায় পরিণত হ আজকে স্বচ্ছ প্রশাসন হিসাবে সেই জায়গায় প্রশাসনটাকে দাঁড় করাতে পারেননি বলে আজকে এই অবস্থা। আজকে বিদ্যুতের ক্ষেত্রে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে প্রতি বছর কোটি কোটি টাক পিলফারেজ হচ্ছে। বিদ্যুতের লাইন কাটছে, বিদ্যুৎ চুরি হচ্ছে। নানা অবস্থার মধ্যে এ জিনিসগুলো হচ্ছে, কিন্তু এই সব দুর্নীতি বন্ধ করা যাচ্ছে না। পঞ্চায়েতের মাধ্যমে কাজক করে এই দুর্নীতিগুলো দূর করবার কথা বলা হচ্ছে বা পঞ্চায়েতের উপর কিছু কিছু দা দায়িত্ব দেওয়া হচ্ছে কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে সেখানে কিন্তু রেজাল্টটা যা, এর জন যে ক্ষয় ক্ষতি, এই বিদ্যুত চুরি তার যে টাকার অঙ্ক সেটা কিন্তু দিনের পর দিন বেড়ে চলেছে। ফলে আজকে এই ত্রুটির হাত থেকে মুক্ত করা যাচ্ছে না। আমি এটা জানি যে

[2-50 — 3-00 p.m.]

সীমাবদ্ধতার মধ্যে অর্থাৎ এই শোষণমূলক সমাজ ব্যবস্থায় এই অর্থনৈতিক কাঠামোর সীমাবদ্ধতা, এইগুলোর মধ্যে থেকে এবং কেন্দ্রীয় সরকারের যে জন বিরোধী নীতি, এই সমস্ত সীমাবদ্ধতার মধ্যে এবং সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে থেকে একটা অঙ্গ রাজ্যের সরকারকে কাজ করতে হয়, এর মধ্যেও একটা সরকারের জনমুখি দৃষ্টিভঙ্গি দিয়ে পরিচালিত হলে আপেক্ষিক অর্থে নিরপেক্ষ দুর্নীতিমুক্ত প্রশাসন যে গণমুখি দৃষ্টিভঙ্গিতে যেটা পরিচালিত হবার কথা সেটা কিন্তু

আজকে হচ্ছে না। সবচেয়ে বড় যে দলীয় দৃষ্টিভঙ্গি দ্বারা এইগুলো পরিচালিত হচ্ছে, সরকারী কো-অর্ডিনেশন কমিটি যেমন আছে, কোঅর্ডিনেশন কমিটি শাসক দলের অনুগত তেমনি অন্যান্য কর্মচারিদেরও সমিতি আছে, তাহলে তারা শাসক দলের অনুগত নয়, এই রকম যে সমস্ত সমিতি, তাদের যে সমস্ত অভাব অভিযোগ দেখা প্রয়োজন। কিন্তু যে ভাবে কোঅর্ডিনেশন কমিটি শাসক দলের যে কমিটি তাদের প্রতি যে দৃষ্টিভঙ্গিতে ব্যবহার করা হয়, অন্যান্য সমিতিগুলোর সঙ্গে সেই আচরণ করা হয় না। সেই ভাবে তাদের অভিযোগগুলি শোনা হয় না। শিক্ষক সংগঠন আছে শাসক দলের এ. বি. টি. এ. তেমনি অন্যান্য শিক্ষক সংগঠনও আছে, কিন্তু এ. বি. টি. এ.-র বক্তব্য যেমন ভাবে শোনা হয় তেমনি ভাবে কিন্তু অন্যান্য সংগঠনগুলোর বক্তব্য শোনা হয় না। সরকার তো নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি দিয়ে সব শোনান না। এখানে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির অভাব আছে। ফলে আজকে এই দুর্নীতি মুক্ত নিরপেক্ষ, দক্ষ, প্রশাসন অন্তত আপেক্ষিক অর্থে যেটা জনগণের এবং গণমুখি যে প্রত্যাশা ছিল বামফ্রন্টের প্রশাসন পরিচালনার সেটা পালন হয়নি। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ১৮ নং ১৯ নং দাবির অধীনে কর্মীবর্গ এবং প্রশাসনিক সংস্কার বিভাগের যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। আমি মনে করি তাকে আজকে কংগ্রেসও সমর্থন করে গেলেন। তার কারণ আজকে এত বড় একটা বাজেট বিতর্ক থাকা সত্ত্বেও ওরা তুচ্ছ কারণে ওয়াক-আউট করলেন। অতীতে অনেক বিষয়ে ওরা ওয়াক আউট করে আবার সভায় ফিরে এসেছেন, কিন্তু আজকে আর ফিরলেন না। কারণ এই বাজেট সম্পর্কে ওদের আজকে বলার কিছু নেই। সমর্থন করা ছাড়া আর কিছু বলতে পারবেন না বলেই ফিরলেন না। অথচ সমর্থন করা ওদের পক্ষে সম্ভব নয়। অতএব ওয়াক-আউট করে পালিয়ে গেলেন। প্রকৃতপক্ষে বাজেটকে ওরা সমর্থনই করলেন। বিরোধিতা করার কোনও পয়েন্ট নেই তাই 'য পলায়তি স্বঃ জীবতি' নীতি গ্রহণ করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তা না হলে আপনি আজকে যে মূল্যবান রুলিং দিয়েছেন তা ওদের মেনে নেওয়া উচিত ছিল। ওরা সব সময়ে আপনাকে অনেক ভাল ভাল কথা বলেন, আপনার কাছে যান, বিভিন্ন সুবিধা আদায় করেন। কিন্তু আজকে আপনার রুলিং মানলেন না, আপনাকে মানলেন না। সুব্রত মুখার্জি, যে সব সময় এখানে আইন ভাঙেন, প্রতি দিন এখানে একটা করে স্বাধিকার ভঙ্গের কেস তৈরি করেন, তিনি ডেপুটি স্পিকার অনিল মুখার্জির বিরুদ্ধে স্বাধিকর ভঙ্গের প্রস্তাব আনলেন। কংগ্রেসি সদস্যরা আজকে এখান থেকে পালিয়ে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে কমপ্লিমেন্টস দিয়ে গেলেন এবং তার বাজেট বরাদ্দকে সমর্থন করলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি—ডাঃ বিধানচন্দ্র রায় চেষ্টা করেছিলেন পশ্চিম দিনাজপুরকে ভাগ করতে, কিন্তু তিনি তা পারেন নি, বামফ্রন্ট সরকার তা পেরেছে। তারপর মালদা জেলায় কোনও সাব-ডিভিসন ছিল না, আমাদের দীর্ঘ দিনের দাবি ছিল মালদার চাঁচলে একটা সাব-ডিভিসন করার। এবারের বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে ঘোষণা করা হয়েছে, মালদার চাঁচলে সাব-ডিভিসন হবে। এই ঘোষণার জন্য মালদার জনগণ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আন্তরিকভাবে কৃতজ্ঞ। আমিও ব্যক্তিগতভাবে কৃতজ্ঞ। এই সংবাদ যে দিন কাগজে বেরিয়েছিল সেদিন গোটা

রাত্রি মালদায় এবং বিশেষ করে চাঁচলের বিভিন্ন জায়গায় পটকা ফাটানো হয়েছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, উত্তরবঙ্গে দুটো সাব-ডিভিসন হবার কথা হয়েছে, তার মধ্যে মালদায় একটা। মালদা পশ্চিমবঙ্গের এমন একটা জেলা যেখানে কোনও সাব-ডিভিসন নেই। সেখানে সাব-ডিভিশনাল অফিসারকে বহু দিন আগে পোস্টেড করা হয়েছে, কিন্তু এখনও সাব-ডিভিসনের কোনও কাজ আরম্ভ হয়নি। এই কাজ তাড়াতাড়ি করার জন্য আমি বিনীতভাবে আবেদন জানাচ্ছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সবিনয়ে দু' একটা কথা রাখতে চাই। বিভিন্ন জেলা শহর এবং মহকুমা শহরে বামফ্রন্ট আমলে এত প্রশাসনিক ভবন হয়েছে যা অতীতে কখনও হয়নি। সাথে সাথে বিভিন্ন জেলায় নতুন সার্কিট হাউসও নির্মিত হয়েছে। কিন্তু মালদা জেলায় তা হয়নি। মালদা জেলার সার্কিট হাউসটির অবস্থা অত্যন্ত খারাপ। মাননীয় মুখ্যমন্ত্রী অনেকবার সেখানে গিয়েছেন। বামফ্রন্টের বিভিন্ন মন্ত্রীরাও গিয়েছেন। বর্তমানে মন্ত্রী এবং অফিসাররা যত মুভ করেন আগে অত কেউ করতেন না। ঐ সার্কিট হাউসটিতে মন্ত্রীদের এবং অফিসারদের নিশ্চয়ই গিয়ে থাকতে খুবই অসুবিধা হয়। মালদা জেলার সার্কিট হাউসটি বৃটিশ আমলে তৈরি হয়েছিল, তারপর আর ওখানে কিছু হয়নি। সুতরাং সার্কিট হাউসটি নতুন করে গড়ে তোলার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি। ওখানে বর্তমানে এমন অবস্থা হয়েছে যে, অনেকেই গিয়ে জায়গা পান না। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী, তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন যে, এম. এল. এ.-দের চিঠির জবাব দেবার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। ভাল কথা। কিন্তু আমরা দেখছি ঐ নির্দেশ ঠিকমতো কার্যকরি হচ্ছে না। আমি সবিনয় বলছি, মাননীয় মন্ত্রীরা এম. এল. এ-দের চিঠির জবাব দিলেও—ডিপার্টমেন্টে চিঠি দিলে অফিসাররা জবাব দেন না, এখনও দিচ্ছেন না, এটা খুবই দুঃখের কথা। এম এল. এ.-দের চিঠিরই যখন জবাব দেন না, তখন সাধারণ মানুষদের চিঠির যে কি অবস্থা তা আমরা বুঝতে পারছি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি বিষয়টি তিনি একটু দেখুন। আমাদের চিঠির পরিপ্রেক্ষিতে কোনও অ্যাকশন হয় কিনা আমরা বুঝতে পারি না, ফলে আমাদের খুবই অসুবিধা হল।

[3-00 — 3-10 p.m.]

দ্বিতীয় কথা, প্রায়ই শুনি, জেলা ম্যাজিস্ট্রেটের অফিসে তেলের টাকা থাকে না। মাঝে মাঝে শুনি, যারা পেট্রোল বিক্রি করেন তারা ম্যাজিস্ট্রেটকে চিঠি লিখে জানান, পেট্রোল আর ধারে দিতে পারব না। এটা খুব অসম্মানজনক ব্যাপার। বাজেটে টাকা বরাদ্দ থাকবে আর তেলের অভাবে অফিসাররা মুভ করতে পারবে না, এটা ঠিক নয়। একবার ল্যান্ড অ্যাকুইজিশনের ব্যাপারে একজন অফিসার বললেন, তেলের অভাবে আমরা গাড়ি দিতে পারব না। তারপর হচ্ছে, একটা ব্লক অফিসের কর্মীরা সব কাজ করেন। পঞ্চায়েত নির্বাচন, জেলার নির্বাচন এবং ভোটার লিস্ট ৫ বছরে ৫ বার তাদের করতে হয় এবং এ ব্যাপারে সমস্ত কর্মচারিদের এনগেজ থাকতে হয়, তারফলে গ্রামের যে কাজ সেই কাজ করার তারা সময় পান না। তারা বলছেন, এ কাজগুলি আগে করব, না ওগুলো করব। তারপর শিডিউল কাস্টস, শিডিউল ট্রাইব ইন্সপেক্টর না হলে শিডিউল কাস্টস সার্টিফিকেট দেওয়া যায় না। আমাদের ওখানে ৪ বছর ধরে এস. সি. অ্যান্ড এস. টি. ইন্সপেক্টরের লোক নেই।

আমরা এরজন্য আন্দোলন করলাম যে এস. সি. অ্যান্ড এস. টি. সার্টিফিকেট পাচ্ছি না। তারপর ঠিক হল ব্লক অফিসের যে কেউ দিতে পারবেন। তারপর এক্সটেনশন অফিসারের অ্যাপয়েন্টমেন্ট দিনের পর দিন হচ্ছে না। এই বিষয়টি মন্ত্রী মহাশয়ের দেখা দরকার। ব্লক অফিসের কাজটা যেন হয়ে গেছে নির্বাচনী কাজের জন্য, এরজন্য আলাদা একটা সেট অফ ওয়ার্কার করা যায় কিনা দেখবেন। ব্লকের এক্সটেনশন অফিসার সব কাজগুলো করার ফলে ব্লকের যে নরমাল কাজ সেগুলি করা হয়ে ওঠে না। এরপর বলছি, অনেক অফিস রাইটার্স বিল্ডিংস থেকে সল্ট লেকে পাঠিয়ে দেওয়া হয়েছে। খুব ভাল হয়েছে। কিন্তু ডালহৌসি থেকে যদি সল্টলেকে যেতে হয় তাহলে সরাসরি কোনও বাসের ব্যবস্থা নেই। একটা ট্যাক্সি ভাড়া করলে ৪০/৫০ টাকা লেগে যায়। আমাদেরও মাঝে মাঝে যেতে-আসতে হয়। ট্যাক্সি ভাড়া বাবদ আমাদের বেতনের অর্ধেক চলে যায়। সুতরাং সল্টলেক টু ডালহৌসি টু সল্টলেক যদি এক্সপ্রেস বাস অথবা সাটল বাস ২ ঘণ্টা পর পর চলে তাহলে ভাল হয়। তা না হলে এই দুটো দূরত্বের মধ্যে যোগযোগ রক্ষা করা যাচ্ছে না। এই ব্যাপারটি আপনি দেখবেন। আর একটি ব্যাপারে বলছি, কোনও কোনও অফিসে দেখি, কোনও কোনও কর্মচারী বসে খবরের কাগজ বা ম্যাগাজিন পড়ছে, অর্থাৎ তার হাতে কাজ নেই। আর কোনও কর্মচারীর বসে থাকবার সময়টুকু পর্যন্ত নেই। সব সময় কাজে ব্যস্ত। বামফ্রন্ট সরকার একটা ব্যবস্থা করেছেন কোনও কর্মচারীকে যদি ইনভ্যালিড ডিক্লেয়ার করা হয় তাহলে সে দরখাস্ত করতে পারে মেডিক্যাল এগজামিনেশনের জন্য হেলথ ডিপার্টমেন্টে। পশ্চিমবঙ্গের সমস্ত জায়গা থেকে এই হেলথ ডিপার্টমেন্টে দরখাস্ত আসে। এখন সেখানে ১ জন, কি ২ জন করণিক থাকে। তাও আবার সপ্তাহের মধ্যে ৩ দিন তাদের যেতে হয় মেডিক্যাল কলেজগুলিতে পরীক্ষার জন্য। মাসের পর মাস ধরে যে সমস্ত ইনভ্যালিড কর্মীরা যারা দরখাস্ত করেন সেগুলি পড়ে থাকে, কোনও নোটিশ পর্যন্ত তাদের কাছে যায় না। আমি জানি, এইরকম একজন মাস্টারমশাই দরখাস্ত করেছিলেন। জানি না, মরার আগে তিনি পাবেন কিনা? তাই বলছি, ওইখানে ৪/৫ জন কর্মীর থাকা উচিত। কোনও জায়গায় লোক বেশি আছে, কোনও জায়গায় লোক কম আছে। এগুলি অ্যাসেসমেন্ট করা উচিত। যেখানে কম লোক আছে সেখানে বেশি লোক দেওয়া উচিত যেখানে কাজ নেই সেখান থেকে লোক তুলে নিয়ে ওখানে দেওয়া উচিত। যেখানে কাজ বেশি সেখানে কর্মচারীর সংখ্যা বৃদ্ধি করতে হবে। এই রি-অ্যাসেসমেন্ট যদি করা যায় তাহলে যে অসুবিধাগুলি দেখা দিচ্ছে সেইগুলি দূর করা যাবে।

আমরা দেখছি, কিছু কিছু লোক কাজ ভাল করছেন। এমন অনেক কর্মচারী আছেন যারা রাত আটটা পর্যন্ত কাজ করছেন, কিন্তু এমন অনেক কর্মচারী আছেন যারা সকালে এসে ব্যাগ রেখে চলে যাচ্ছেন, কোথায় যাচ্ছেন খুঁজে পাওয়া যাচ্ছে না। তারজন্য অ্যাডমিনিস্ট্রেশনে একাধারে পুরস্কার এবং তিরস্কারের ব্যবস্থা না থাকলে হবে না।

বর্তমানে এই রাজ্যে বাংলা ভাষা ব্যবহার করবার ব্যবস্থা হয়েছে, কিন্তু সব অফিস বাংলা টাইপ মেশিন এবং টাইপিস্ট পাচ্ছে না। এছাড়া সবাই বাংলায় নোটও লিখতে চাইছেন না। তবে বাংলা ভাষা ব্যবহারের ব্যাপারে একটা স্কীম তৈরি করা হয়েছে, এরজন্য আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি বিষয় রাখতে চাই। বিষয়টি

হল ভিজিলেন্স সেল। বর্তমানে এই ভিজিলেন্স সেলের অবস্থা অত্যন্ত কাহিল। ঐ সে একজন পুলিশ অফিসার এবং একজন ক্লার্ক আছেন, তারফলে সেখানে একটি দরখাস্ত কর সে-সম্পর্কে দুই বছরের আগে কোনও এনকোয়ারি হচ্ছে না। সেজন্য ভিজিলেন্স সেল নতুনভাবে পুনর্গঠিত করবার জন্য অনুরোধ করছি। আজকে জেলার ভিজিলেন্স সেল যা জোরদার না হয় তাহলে কর্মচারিদের মনে ভীতি আসবে না এবং তারফলে মানুষের সমালোচ করার সুযোগ থেকে যাবে, কারণ দেখা যাচ্ছে, একটি ফাইল এক টেবিল থেকে অন্য টেবি যেতে দীর্ঘ সময় লেগে যাচ্ছে। অনেক সময় আবার প্রয়োজনীয় ফাইল খুঁজে পাওয়া যাচ্ছে না। তাই ফাইল মুভমেন্টের ব্যাপারে যদি রেকর্ড রাখা যায় তাহলে ফাইল হারিয়ে যাও বা ফাইল আটকে রাখা রোগটা দূর হতে পারে। আজকে এম. এল. এ.-দের শুধুমাত্র মন্ত্রী বা জেলা ম্যাজিস্ট্রেটদের কাছেই যেতে হয় না, কাজের স্বার্থে তাদের কর্মচারিদের কাছেও যেতে হয়, কিন্তু সেখানে হাত জোড় করে কাজ করাতে হয়। সেক্ষেত্রে তারা ডি. এম.-দের কাছে যে সম্মান পান, কর্মচারিদের কাছে সেই সম্মান তারা পান না। বহুদিন আগে এই ব্যাপারে একটা সার্কুলার ইস্যু করা হয়েছিল, কিন্তু জনসাধারণের কাজ নিয়ে গেলেও কর্মচারিদের কাছ থেকে সেই সহযোগিতা এম. এল. এ.-রা পাচ্ছেন না।

[3-10 — 3-20 p.m.]

আর একটি বিষয় হল, সাধারণ কর্মচারী, গ্রুপ-ডি-পিয়ন হিসাবে বর্তমানে যারা অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছেন তাদের অনেককেই দূরে দূরে পোস্টিং করা হচ্ছে। অতি সম্প্রতি আমার চেনা একটি লোক পিয়নের চাকরি পেয়েছেন, কিন্তু তাকে দার্জিলিংয়ের পোস্টিং করা হয়েছে। ওদিকে হিল কাউন্সিল তাকে বলছেন—কেন এসেছো, এখানে থাকতে পারবে না। এসব ক্ষেত্রে কর্মচারিদের যদি থাকবার ব্যবস্থা করা না হয়, কাজে যোগদানের ব্যাপারে বাধা দূর করা না হয়, তাহলে তারা সেখানে থাকবেন কি করে। আগে প্রতি জেলায় জেলার কর্মচারিদের জন্য কোয়ার্টার তৈরি করা হোত, কিন্তু এখন সেটা বন্ধ হয়ে গেছে। তারফলে আমার জেলায় দেখেছি, একজন ফোর্থ গ্রেডের কর্মচারী ১৯৮৬ সালে কোয়ার্টারের জন্য দরখাস্ত করেছেন, কিন্তু আজ পর্যন্ত কোয়ার্টার পাননি। সেজন্য এই কর্মচারিদের জন্য যাতে বাড়ি তৈরি করা যায়, আবাসন তৈরি করা যায়, সেই ব্যবস্থা যেটা চালু ছিল সেটা যাতে বন্ধ না হয় তার জন্য আমি আপনার কাছে অনুরোধ করছি। দ্বিতীয় কথা হচ্ছে, ডাই-ইন-হারনেস—এটা বামফ্রন্ট সরকার চালু করেছেন। কেউ যদি কাজ করতে করতে মারা যায় তাহলে তার আত্মীয়স্বজন কেউ চাকুরি পাবেন। কিন্তু আমরা শুনছি যে প্রায় ১৭ শতের মতো ডাই-ইন-হারনেস কেস আছে যারা এখনও চাকুরি পাননি। আমি নিজে ২।৪ জনের কথা জানি যারা ৭।৮ বছর ধরে ঘুরছে, কোনও চাকুরি পাননি। তার কারণ হচ্ছে এমবার্গো। এক্ষেত্রে এমবার্গো শিথিল করে বা অন্য কি ভাবে তাদের দেওয়া যায় সেটা দেখতে হবে। এখন বলা হচ্ছে যে পোস্ট ৬ মাসের বেশি খালি পড়ে আছে সেখানে কোনও অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে না, সেটা এমবার্গো হয়ে যাবে। এখন একটা পোস্ট ৬ মাসের বেশি খালি থাকলে যদি এমবার্গোর জন্য সেখানে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া না যায় তাহলে তাদের অবস্থা কি হবে? আমরা দেখেছি যে অনেক ক্ষেত্রে পুলিশ ভেরিফিকেশন হয়ে বসে আছে, সিলেকশন

হয়ে বসে আছে চাকুরি পাবার আশায়, কিন্তু চাকুরি হচ্ছে না। কাজেই তাদের যাতে চাকুরি হয় সেই ব্যবস্থা করা দরকার। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বিনীতভাবে অনুরোধ করব যে এই ডাই-ইন-হারনেস-এর কেসগুলির আপনি বিবেচনা করবেন। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমাদের থানাগুলি প্রায় ৯০ বছর আগে তৈরি হয়েছে। এর কোনও কোনও বাড়ি থেকে জল পড়ছে, কোনওটা ভেঙ্গে গেছে। পি. ডবলিউ. ডি. বলছে যে এগুলি আমাদের নয়, আবার অন্য ডিপার্টমেন্ট বলছে যে এটা আমাদের নয়, এই রকম একটা অবস্থায় রয়েছে। কিন্তু কথা হচ্ছে এই বাড়িগুলির ছাদ ভেঙ্গে পড়ছে, ছাদ থেকে জল পড়ছে, এই রকম একটা অবস্থায় দাঁড়িয়েছে। সেখানে গিয়ে মানুষকে ২৪ ঘণ্টা থাকতে হয়, কাজ করতে হয়। এই বাড়িগুলি ব্রিটিশ আমলের তৈরি। কাজেই এগুলি যাতে মেরামত করা হয় সেজন্য আমি আপনার কাছে আবেদন রাখছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় যিনি স্বরাষ্ট্র দপ্তরের ও ভারপ্রাপ্ত মন্ত্রী, তিনি ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সাল থেকে আমরা এখানে আছি। মানুষ আমাদের এখানে পাঠিয়েছেন এই রাজ্যের শাসনকার্য পরিচালনার দায়িত্ব দিয়ে। আমরা সেই দায়িত্ব পালন করে এসেছি এক নাগাড়ে এবং কিভাবে, কতখানি সেই দায়িত্ব আমরা পালন করেছি তার পরীক্ষা আমরা দিয়েছি। ১৯৭৭ সালের পরে যে তিনটি বিধানসভার নির্বাচন হয়ে গেছে, প্রতিটি নির্বাচনে মানুষ আমাদের এখানে পাঠিয়েছে সরকারের দায়িত্ব দিয়ে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে আমাদের এই সাফল্যের মূলে শুধু এটাই একমাত্র কারণ নয় যে আমাদের সরকার একটা জনমুখী কার্যসূচী নিয়ে চলেছে।

রাজ্যের সহায় সম্পদ যেটা সেটা বৃহত্তর স্বার্থে, জনগণের স্বার্থে কাজে লাগানো হচ্ছে। সরকারের এই দৃষ্টিভঙ্গি এবং কর্মসূচি রূপায়ণের দায়িত্ব যাদের হাতে তারা যদি কাজটা সঠিকভাবে না করে সঠিকভাবে কাজের রূপায়ণ না করে, যদি প্রশাসনের গাফিলতি থাকে, প্রশাসনিক পরিকাঠামো যদি ঘুন ধরা হত তাহলে সরকারেব সদিচ্ছা যতই থাক না কেন, সরকার যতই গণমুখি হোক না কেন তাহলে সেটা কার্যকরি [illegible] না। আমাদের রাজ্যে এটা সম্ভব হয়েছে, সরকারের নীতি সঠিকভাবে রূপায়ণের ক্ষেত্রে উপযুক্ত পরিকাঠামো আছে বলে। এই সরকারের বিভিন্ন বিভাগে যে সমস্ত আধিকারিকরা আছেন বা কর্মচারীরা আছেন তারা যথেষ্ট দায়িত্ব নিয়ে তাদের কার্য নির্বাহ করে যাচ্ছে। সাধারণভাবে এই কথা ঠিক। তবে এর যে কোথাও কোনও ত্রুটি নেই, কাজের কোনও গাফিলতি নেই, কোনও দুর্নীতি নেই এই দাবি আমরা করি না। নিশ্চয়ই কোথাও কোথাও আছে এবং সরকারের সেই দিকে সজাগ দৃষ্টি আছে। আমরা এটা মনে করি না সরকার যে জায়গায় আছে, সরকারের প্রশাসন যন্ত্রকে আরও গতিশীল করা যাবে না। এই ব্যাপারে চেষ্টা করলে, নজর রাখলে এটা আরও গতিশীল করা যায়, আরও সংবেদনশীল করে তোলা যায়। প্রতিটি জেলায় আমরা জানি একটা ডিস্ট্রিক্ট প্ল্যানিং অ্যান্ড কো-অর্ডিনেশন কমিটি আছে। সেখানে প্রতিটি বিভাগের

আধিকারিকরা থাকেন, জেলার একজন মন্ত্রী থাকেন। সেখানে বিভিন্ন বিভাগের কাজব কিভাবে কোথায় আটকে যাচ্ছে সেই সমস্তগুলি সেখানে পর্যালোচনা করা হয় এবং সেখ থেকে উপযুক্ত নির্দেশ দেওয়া হয়। কিন্তু অসুবিধা যেটা হচ্ছে সেটা হল এই মিটিং গুলি ঠি নিয়মিত হচ্ছে না। কখনও এক মাস অন্তর কখনও ২ মাস অন্তর, কখনও তিন মাস অন্ত হচ্ছে এবং এর ফলে এই মিটিং গুলির ইপ্সিত ফল হচ্ছে না। এই মিটিং-এ এক সঙ্গে ২ ২২টি ডিপার্টমেন্টকে ডাকা হয়। এখানে বিভিন্ন ডিপার্টমেন্টের যে সমস্ত সমস্যা থাকে সে সমস্ত বাধা অপসারণ করার চেষ্টা করা হয়। কিন্তু কার্যত যেটা হয় সেটা হল ২-৩ ডিপার্টমেন্টের সমস্যার কথা শোনা হয় এবং তারা যাতে বাধা অতিক্রম করতে পারে সে পথ বাতলে দেওয়া হয়। বাকি ডিপার্টমেন্টের আধিকারিকরা যারা সেখানে উপস্থিত হন তা শুধু বসে থাকেন, তাদের বসে থাকাই সার হয়। তাদের কথা শোনার সময় থাকে না। কার মিটিং-এর একটা নির্দিষ্ট সময় থাকে, ২-৩ ঘণ্টা সময় থাকে। ফলে হয় কি তাদের কথা শোনা হয় না, তাদের যে সমস্যা থাকে সেই সমস্যা থেকেই যায়। আমি মনে করি দরকার এই মিটিংগুলি প্রতি মাসে মাসে করা দরকার। যখন যে সমস্যা উপস্থিত হবে, যে ডিপার্টমেন্টে সমস্যা উপস্থিত হবে সেখানে দু-তিনটি ডিপার্টমেন্টকে নিয়ে যদি মিটিংগুলি করা যায় তাহলে ফল অনেক ভাল হবে। এর থেকে আরও যেটা দরকার সেটা হল বিভিন্ন বিভাগের যার মন্ত্রী আছেন তারা যদি জেলায় জেলায় গিয়ে ঘোরেন, নিজস্ব বিভাগের কাজকর্ম পর্যালোচনা করেন তাহলে দেখেছি অনেক কাজ হয়।

[3-20 — 3-30 p.m.]

প্রশাসন একটু সজাগ হয়, একটু নড়েচড়ে বসে এবং বকেয়া কাজগুলো সামলে নে মন্ত্রীকে যাতে অপ্রস্তুত না হতে হয়, সেদিকে একটু সজাগ হন। কিন্তু কার্যক্ষেত্রে দেখা যায় মন্ত্রীরা বিশেষ একটি জেলাকে পশ্চিমবঙ্গ ভেবে সেখানে যাতায়াত করেন। এরফলে অন্যান্য ক্ষেত্রে তারা মনোনিবেশ করতে পারেন না। অথচ সেই সমস্ত জায়গায় গেলে কাজটা হয় আমরা দেখেছি যে মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু কোনও কোনও জেলায় যান, তিনিও ঘোরেন এতে অনেক কাজ হয়। তাই বিভাগীয় মন্ত্রীদের পক্ষে যদি বছরে দু'বার করে এবং সম্ভব হলে বছরে তিনবার করে যাওয়া সম্ভব হয় এবং দেখেন যে প্রকল্পের কাজগুলো কি ভাবে চলছে, যারা কাজগুলো করছে তাদের উপরে দায়িত্ব দিয়ে আসেন এবং কতটা কাজ হয়েছে তা বুঝে নেন তাহলে ফাঁকি দেবার সুযোগটা কমে যায়। সেটা কিন্তু হচ্ছে না। এই রকম ব্যবস্থা যাতে হয়, আমি সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এই রকম একটা সিস্টেম তিনি যেন করে দেন। সম্প্রতিককালে আমাদের একটা তিক্ত অভিজ্ঞতা হয়ে গেল। মার্চ মাসে ভূমি অধিগ্রহণ আইন যেটি ছিল—অ্যাক্ট টু—তার মেয়াদটা শেষ হয়ে গেল। এটি ঠিক নয় ভূমি সংস্কারের আধিকারিক যারা আছেন তারা এটি জানতেন না তা নয়, তারা ভাল ভাবেই জানতেন যে মার্চ মাসে এর মেয়াদ শেষ হয়ে যাবে। ভূমি অধিগ্রহণের কাজটি তাদের সেজন্য তড়িৎ গতিতে করা উচিত ছিল। অতি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, খোঁজ নিয়ে দেখুন, শুধুমাত্র ভূমি অধিগ্রহণ না হওয়ার ফলে এই রাজ্যের বেশ কিছু উন্নয়ন প্রকল্পের কাজ মাঠে মারা গেল। এরফলে সেচ প্রকল্পের কাজ হয় পরিত্যাগ করতে হবে, না হয় নির্দিষ্ট স্থান পরিত্যাগ করতে হবে এবং এরফলে টাকা পয়সা অনেক নষ্ট হয়ে যাবে। আমার নির্বাচনী কেন্দ্রে

ছাতনায় ব্লক অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করার জন্য আজ থেকে চারপাঁচ বছর আগে একটি প্রস্তাব পাঠানো হয়েছিল। চার পাঁচ বছরের মধ্যে আমরা যে ব্লক অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং যেখানে করার কথা ভেবেছিলাম সেটি করা গেল না ভূমি অধিগ্রহণ না করার ফলে। এখন সেই নির্দিষ্ট স্থানের পরিবর্তে জেলা থেকে অনেক দূরে নির্জন কোনও স্থানে যেখানে সরকারের জমি আছে, সেখানে আমাদের জমি খুঁজতে হবে। ছাতনাতে বাইপাস একটি রোড নির্মাণের প্রস্তাব পূর্ত বিভাগ এবং জেলা পরিষদের অনুমোদন পেয়েছিল। এই কাজের আর্থ ওয়ার্কের জন্য জেলা পরিষদের বাজেটে টাকাও ধরা ছিল, পূর্ত বিভাগ থেকে ভূমি সংস্কার বিভাগকে ভূমি অধিগ্রহণের জন্য টাকাও দেওয়া হয়েছিল। বারবার করে এ. ডি. এম.-এর সভাপতিত্বে মিটিংও হয়েছে, সেখানে স্পেশাল অফিসার, এল. আর.-এর অফিসার, পি. ডবলু. ডি.-র অফিসাররা উপস্থিত ছিলেন। পি. ডবলু. ডি.-র অফিসাররা সেই মিটিংয়ে অনেক বড় বড় কথা বলেছিলেন। তারা বলেছিলেন যে অনেক কাজ তারা করে রেখেছেন, তবে মাঠে ধান আছে, তাই এখুনি অধিগ্রহণ করতে পারছেন না। অধিগ্রহণ তারা এখুনি করতে পারেন, তবে তা করলে অনেক বেশি টাকা সুদ বাবদ দিতে হবে। তাই ধান উঠলে কাজটি যাতে শেষ করা যায় তারজন্য তারা চেষ্টা করবেন। আমরা অবাক হয়ে গেলাম। আমি বারবার করে খোঁজ নিয়ে দেখলাম যে সেই অধিগ্রহণের কাজটি হয়নি। ফলে রাস্তার কাজটি আদৌ হবে কিনা, কিভাবে হবে জানি না। সমস্ত ব্যাপারটিই স্তব্ধ হয়ে গেল। আমার নির্বাচনী কেন্দ্র সম্বন্ধে আমি এখানে দু-একটি ঘটনার কথা বললাম। আমাদের রাজ্যে এই রকম অসংখ্য প্রকল্প ঠিক এইভাবে বিলম্বিত হয়ে যাচ্ছে অথবা প্রকল্প মার খেয়ে যাচ্ছে। ভূমি আধিকারিকেরা যদি দায়িত্ব নিয়ে ভূমি অধিগ্রহণের কাজগুলি সম্পন্ন করতেন, তাহলে নির্দিষ্ট সময়ের মধ্যেই প্রকল্পগুলির কাজ করা সম্ভব হোত।

এই যে গাফিলতি কাজের মধ্যে এটা নিশ্চয় বরদাস্ত করা যায় না। যাদের উপর দায়িত্ব ছিল তাদের কাছ থেকে কৈফিয়ৎ চাওয়া দরকার। কার গাফলতিতে এটা সম্পূর্ণ হল না। আমরা দেখেছি জনসংখ্যা ক্রমবর্দ্ধমান বৃদ্ধি হচ্ছে ফলে চাপ আসছে জনসংখ্যার সেই সঙ্গে সঙ্গতি রেখে আজকে আমাদের ভাবতে হচ্ছে নূতন জেলা গঠনের, নূতন মহকুমা গঠনের। ইতিমধ্যে ২টি নূতন জেলা গঠন হয়েছে, মহকুমা ৩টি গঠন হয়েছে, আরও কয়েকটি নূতন মহকুমা গঠনের প্রস্তাব আছে। কিন্তু কাজটা এখানে সীমাবদ্ধ রাখলে চলবে না। তাই শুধু জেলা বা মহকুমা নয় বিভিন্ন ব্লকগুলির আয়তনের মধ্যে যথেষ্ট তারতম্য রয়েছে। এক একটি জায়গায় ৪।৫টি ব্লককে নিয়ে পঞ্চায়েত সমিতি চলছে। আবার কোথাও ১৪টি ব্লক নিয়ে পঞ্চায়েত সমিতি চলছে, জনসংখ্যার তফাৎ আছে। কোথাও ২ গুণ আড়াই গুণ তফাৎ আছে। এতে করে আসুবিধা হচ্ছে অনেক বেশি। সরকারের যে উন্নয়নমূলক কাজ তার জন্য যে অনুদান দেওয়া হয় সেটাতে বৈষম্য থেকে যাচ্ছে। আমি কিছুদিন আগে শুনলাম প্রতিটি পঞ্চায়েত সমিতিকে ৩০ লক্ষ টাকা দেওয়া হয়েছে উন্নয়নমূলক কাজের জন্য এবং সমস্ত ব্লককে একই পরিমাণে টাকা দেওয়া হচ্ছে। ৪।৫টি এলাকা নিয়ে যেমন এক একটি ব্লক আছে, তেমনি ১৪।১৫টি এলাকা নিয়েও ব্লক আছে। তারা যদি একই হারে টাকা পায় তাহলে উন্নতি হবে না। এই ব্যাপারে যদি সম আয়তন ও সম জনসংখ্যা নেওয়া যায় তাহলে সুবিচার হবে। দীর্ঘদিন আগে যে থানাগুলি গঠন করা হয়েছিল সেখানে

এখন চাপ বেড়েছে, এক একটা জায়গার গুরুত্ব বেড়ে গিয়েছে, যোগাযোগ ব্যবস্থার ক্ষেত্রে আমাদের অনেক পরিবর্তন ঘটে গিয়েছে, কোথাও কোথাও যোগাযোগ ব্যবস্থা সুগম হয়েছে, কোথাও আবার দূর্গম হয়ে গিয়েছে। এইসব বিষয়গুলির দিকে লক্ষ্য রেখে জনসংখ্যা আয়তন ও যোগাযোগ ব্যবস্থার প্রতি দৃষ্টি রেখে যাতে ব্লকগুলির ব্যাপারে পুর্নবিবেচনা করা হয় তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি। আপনি একটা কমিশন গঠন করুন, বিচ্ছিন্নভাবে কোথাও একটা ব্লক, মহকুমা গঠন না করে তাদের কাছ থেকে প্রস্তাব আসুক, কোথায় নূতন ব্লক করা দরকর। কোথায় ছোট ব্লক করা দরকার। এই পরিপ্রেক্ষিতে আমাদের সেইভাবে পদক্ষেপ নেওয়া উচিত যাতে করে ব্লক নির্মাণ করতে পারি, নূতন জেলা করতে পারি, মহকুমা করতে পারি। এটা যদি করা না হয় তাহলে অনেক ক্ষেত্রে অবিচার হয়ে যাবে এবং কার্য পরিচালনার ক্ষেত্রে অসুবিধা হয়ে যাবে। আজকে এই প্রস্তাব রেখে আমাদের যে বাজেট বরাদ্দ এখানে দাবি করা হয়েছে তাকে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ১৮।১৯ নম্বর দাবির ভিত্তিতে ব্যয় বরাদ্দর প্রস্তাব রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। সাথে সাথে একজন বিরোধী সদস্য এবং অনুপস্থিত বিরোধী সদস্যরা যে কাটমোশন এনেছেন তার বিরোধিতা করছি। সারা পশ্চিমবাংলার এই বাজেট নিয়ে আলোচনা করলে পর যে কথা বলতে হয় পশ্চিমবঙ্গ সরকার সারা দেশের মধ্যে একটা বিকল্প নীতি নিয়ে চলছে। ১৭ বছর আগে রাজ্যে যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হল তখন রাজ্যের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন সরকারটা রাইটার্স বা মহাকরণ থেকে পরিচালনা হবে না। সরকারটা পরিচালিত হবে গ্রামের মানুষকে পাশে নিয়ে গ্রাম থেকেই। ধারাবাহিকভাবে আমরা দেখছি সরকার এই নীতি নিয়ে রাজ্য পরিচালনা করছেন এবং তার মধ্যে দিয়ে একটা সীমাবদ্ধ রাজনৈতিক ও প্রশাসনিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার যে উন্নতি ঘটানো গিয়েছে পশ্চিমবাংলার কৃষকদের সঙ্গে নিয়ে যে কাজ করা গিয়েছে বিরোধীরা গোটা রাজ্যকে সেই অবস্থায় উপস্থিত করতে পারবেন না। স্যার, আমরা যখন পশ্চিমবাংলার উন্নতি করার চেষ্টা করছি, সেই অবস্থায় আমাদের বামফ্রন্ট সরকার যখন রাজ্য পরিচালনা করছেন তখন গোটা দেশের চেহারাটা কি?

দেশের প্রধানমন্ত্রী দুর্নীতির অভিযোগে অভিযুক্ত, বিভিন্ন কেন্দ্রীয় মন্ত্রী দুর্নীতির অভিযোগে পদত্যাগ করেছেন। কেউ পদত্যাগ করে আবার ফিরে এসেছেন এবং শেয়ার কেলেঙ্কারির মতোন একটা কেলেঙ্কারি সারা দেশের নীতি ও প্রশাসনকে একেবারে তছনছ করে দিয়েছে। গোটা দেশ জুড়ে দুর্নীতির ব্যাপারে একটা সাড়া পড়ে গিয়েছে। এই অবস্থায় পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে মানুষকে সঙ্গে নিয়ে এগিয়ে চলার চেষ্টা করেছে। এখানে কোথাও কোনও সামান্যতম দুর্নীতি পর্যন্ত নেই বা কোনও ব্যতিক্রম দৃষ্টান্ত নেই একথা নিশ্চয় আমি বলব না কিন্তু সাধারণভাবে একটা পরিচ্ছন্ন প্রশাসন নিয়ে এখানকার সরকার সাধারণ মানুষকে তার সঙ্গে যুক্ত করে চলার চেষ্টা করছেন এবং তার প্রমাণ হচ্ছে

গত পঞ্চায়েত নির্বাচন। গত পঞ্চায়েত নির্বাচনে এই রাজ্যের মানুষ আরও বেশি বেশি করে বামফ্রন্ট সরকারকে সমর্থন জানিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় এমন একটা জেলা নেই যেখানে জেলা পরিষদকে পরিচালনা করার জন্য সেই জেলার মানুষ কংগ্রেসকে ক্ষমতা দিয়েছেন। এরমধ্যে দিয়েই প্রমাণিত হয় যে এখানকার বামফ্রন্ট সরকার সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে চলার চেষ্টা করছেন এবং একটা পরিচ্ছন্ন প্রশাসন দেওয়ার চেষ্টা করছেন। স্যার, গত ৬ই ডিসেম্বরের ঘটনা সকলেই জানেন। গোটা দেশের মানুষ চেয়েছিলেন যে বাবরি মসজিদ অক্ষুন্ন থাক। কিন্তু দেখা গেল সুপ্রিম কোর্টের মতামতকে অগ্রাহ্য করে বাবরি মসজিদকে ভাঙ্গা হল। সেই ঘটনার পর মনে হয়নি যে সারা দেশে প্রশাসন বলে কিছু আছে। সারা দেশ সেই সময় ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছিল। প্রধানমন্ত্রীর হাতেও কোনও লাগাম ছিল না বা তার কোন ইচ্ছা ছিল বলে দেশের মানুষের মনে হয়নি। কিন্তু সেই সময় আমরা পশ্চিমবাংলা কি দেখেছি? আমরা জানি যে এই পশ্চিমবাংলাকে নিয়ে বারবার চক্রান্ত করা হয়েছে এবং এখানকার মানুষের মতামতকে অগ্রাহ্য করে সরকারকে পর্যন্ত ফেলে দেওয়া হয়েছে। এই বাবরি মসজিদকে কেন্দ্র করেও সাংঘাতিক চক্রান্ত করা হয়েছিল কিন্তু পশিচমবাংলার অগণিত শুভবুদ্ধি সম্পন্ন মানুষের প্রচেষ্টায় সেই চক্রান্ত সফল হয়নি। এর সঙ্গে এখানকার সাধারণ প্রশাসন ও পুলিশ প্রশাসন একটা স্বচ্ছ দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে গেছেন। কোথাও কোথাও কিছু অপ্রীতিকর ঘটনা ঘটলেও সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা তার সম্মান অক্ষুন্ন সেই সময় রাখতে পেরেছিল। স্যার, এখানে বিরোধীদলের একজন মাননীয় সদস্য উপস্থিত আছেন। তিনি একটি ছোট দল—এস. ইউ. সি. আই. দলের সদস্য। তিনি এই বাজেটের উপর বক্তৃতা করতে গিয়ে দেখলাম সরকারী কর্মচারিদের একটা বড় অংশের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করলেন। স্যার, পশ্চিমবাংলার সরকারী কর্মচারিদের ব্যাপারে আমরা গর্ব করে বলতে চাই যে এখানকার কর্মচারিদের একটা বড় অংশের শুভ ইচ্ছা আছে বামফ্রন্ট সরকারের জনমুখী নীতিগুলিকে বাস্তবায়িত করার। এরজন্য তারা প্রতিনিয়ত সংগ্রাম করছেন, কাজ করে যাচ্ছেন। আর তাদের সম্পর্কে আমাদের বিরোধী দলের সমস্ত চক্রান্ত বারবার আমরা দেখেছি এখানে পর্যদুস্ত হয়েছে। সরকারী কর্মচারিদের একটা ক্ষুদ্র অংশকে সঙ্গে নিয়ে এখানকার বিরোধী দলরা যে চেষ্টা করছেন তাতে তারা সফল হতে পারেননি কারণ সরকারী মানুষের কাছে উপস্থিত করার চেষ্টা করছেন। সেইজন্যই দেখা যায় যে পোস্টার দেওয়া হচ্ছে সময়মতো কাজে আসুন, কাজের সময়ের মধ্যে সংগঠনের কোনও মিটিং হবে না ইত্যাদি। এসব দেখে স্বাভাবিকভাবেই গর্বে আমাদের মাথা উঁচু হয়ে যায়। পশ্চিমবাংলার যে ঐতিহ্য তা এই সরকারী কর্মচারিদের বেশির ভাগের মধ্যে দিয়ে প্রবাহিত হয়ে চলেছে।

স্যার, বিরোধী সদস্যরা অনেক কথা বলেছেন, আমি দু একটা কথা বলব। কংগ্রেসি সদস্যরা তারা দুর্নীতি এবং প্রশাসনকে ব্যক্তিগত স্বার্থে ব্যবহার করা নিয়ে অনেক কথা বলেছেন। স্যার একটা পুরানো বই ঘাঁটলে ৭৩ সাল সাল থেকে বোঝা যাবে। ১৯৭৩ থেকে ৭৭ সাল, আমাদের মাননীয় সদস্যরা বলেন পশ্চিমবাংলায় যখন কংগ্রেসের স্বর্ণযুগ, সেই স্বর্ণ যুগে কংগ্রেসের সদস্যরা কি বলছেন? ২০শে মার্চ, ৭৪ সাল, বর্ধমান বিশ্ববিদ্যালয় সম্পর্কে আলোচনা হচ্ছে, তুহিন সামন্ত বলছেন, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে অরাজকতা চলছে, বর্ধমান বিশ্ববিদ্যালয়রে পি. জি. কাউন্সিল অন্য একজনকে রেজিস্ট্রার নিয়োগ করেছে, যার ফলে

রেজিস্ট্রারকে ওদের রাজনৈতিক চক্রান্তের শিকার হতে হয়েছে। ফাইনান্স অফিসারকে চাকরি থেকে বরাখাস্ত করার চক্রান্ত হচ্ছে। এই বিষয়ে তখনকার শিক্ষামন্ত্রীর কাছে কৈফিয়ত চাইছেন। এই কাজ কেন হয়েছে? আবদুল বারি বিশ্বাস, তিনি বলছেন যে হাওড়া পৌর এলাকার পয়ঃপ্রণালীর এত দূরবস্থা যে মানুষ দুর্গন্ধে বসবাস করতে পারছে না, ভয়ানকভাবে ঐ এলাকার মানুষ কলেরায় আক্রান্ত হচ্ছে। বলছেন শত শত লোক হাসপাতালে ভর্তি হচ্ছে। ৭৪ সালের ৯ই ফেব্রুয়ারি আনন্দ বাজার পত্রিকা কি লিখছেন—বলছেন ২০৫ জন বিধায়ক যারা লেভির ধান দেয়নি, কংগ্রেসের বিধায়ক। ২৬ তারিখে কি আলোচনা হয়েছে, মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় তিনি দিল্লিতে যান প্রায়শই, কিন্তু তিনি বঙ্গভবনে ওঠেন না, বঙ্গভবনে উঠলে তার পদমর্যাদা ক্ষুন্ন হবে, সেই জন্য মাসিক চার হাজার টাকা ভাড়া দিয়ে বাড়ি ভাড়া করা হয়েছিল। যখন পশ্চিমবাংলার দূরবস্থা চলছে, যখন পশ্চিমবাংলার মানুষ মাইলো, ভুট্টা খেয়ে দিন যাপন করছে তখন এই ভাবে টাকার অপচয় করা হয়েছে। তখন সরকারী প্রশাসনকে সিদ্ধার্থশঙ্করবাবু এইভাবে ব্যবহার করেছেন। কংগ্রেসিরা সমালোচনা করতে পারেন, কিন্তু এস. ইউ. সি.-র তরফ থেকে কিন্তু একবারও বলা হল না যে প্রশাসনের কাজ কর্ম ভাল ভাবে চলছে, তার মধ্যে হয়ত বিভিন্ন প্রশ্ন থাকতে পারে, কিন্তু এই কথা বললেন না যে সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা একটা উদাহরণ সৃষ্টি করেছে যারা নিজের নিজের এলাকায় বামপন্থী দল বলেন, তারা নাকি জ্যোতি বসুর সঙ্গে এক দলের মধ্যে আছেন, তারা যদি একবারও বলতেন যে কলগেট পুরস্কার পশ্চিমবঙ্গ সরকার পেয়েছে বনভূমি তৈরি করার জন্য, একটা আন্তর্জাতিক পুরস্কার। তারা যদি পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন জানাতেন এবং তারপর যা বলার বলতেন কিন্তু তা তারা করলেন না। দেবপ্রসাদবাবু এবং আমি একই জেলা থেকে আসছি এবং আমরা একই জেলা পরিষদের সদস্য। সেখানে যখন আলোচনা হয়েছে। ওদের সভাপতিরা তো পশ্চিমবাংলার প্রশাসন সম্পর্কে কথা বলতে একবারও উঠলেন না? দক্ষিণ ২৪ পরগনায় যারা বামপন্থী, যারা প্রশাসন পরিচালনা করছেন, জয়নগর, কুলতলী, সেখানে কিন্তু তাদের কোনও ফারাক নেই। এক রকম ভাবে ইরিগেশনের কাজ চলছে, বাঁধ করার জন্য টাকা পয়সা তারা পান।

[3-40 — 3-50 p.m.]

সুতরাং এই জাতীয় কথা কিভাবে বললেন তা জানি না। স্যার, দেবপ্রসাদবাবু সুতরাং এই জাতীয় কথা কিভাবে বললেন তা জানিনা। নিশ্চয়ই ঐ ঘটনা গঙ্গাসাগরের লঞ্চ ডুবির এখানে উল্লেখ করেছেন। নিশ্চয়ই ঐ ঘটনা ইদানিংকালের সব চেয়ে দুঃখজনক ঘটনা। কিন্তু যে মুহূর্তে ঐ ঘটনা ঘটেছে সেই মুহূর্তে রাজ্যের জনপ্রিয় মুখ্যমন্ত্রী ঘটনার গভীরতা চিন্তা করে কমিটি তৈরি করে দিয়েছেন। মাননীয় মন্ত্রীরা সঙ্গে সঙ্গে ঘটনাস্থলে ছুটে গিয়েছেন এবং জেলা প্রশাসন ও পুলিশ প্রশাসনকে নিয়ে দিন রাত পড়ে থেকেছেন, মানুষদের উদ্ধার করবার চেষ্টা করেছেন। অথচ মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু কয়েকটা পত্র-পত্রিকার অপপ্রচারকে এখানে উল্লেখ করলেন। প্রকৃত ঘটনার খোঁজ খবর না নিয়েই তিনি ঐসব কথা এখানে বললেন। লঞ্চ ডুবি হয়েছে, অনেক মানুষ মারা গেছে, নিশ্চয়ই দুঃখজনক ঘটনা, দুর্ভাগ্যজনক ঘটনা। উনি শুধু ঘটনাটাই দেখলেন, তারপরে সাধারণ প্রশাসন এবং পুলিশ প্রশাসনের ভূমিকাটা দেখলেন না। নামখানার পঞ্চায়েত সমিতি কংগ্রেসি দলের পরিচালনাধীন, ঐ পঞ্চায়েত সমিতির

সভাপতি ঐ সময়ে অসম্ভব পরিশ্রম করেছিলেন। আমরা তার প্রশংসা করি। কিন্তু আমরা ঐ সময়ে ওখানে এস. ইউ. সি. দলকে দেখতে পাই নি। গঙ্গাসাগরে যেসব মানুষের আত্মীয় স্বজন গিয়েছিলেন তারা তাদের খোঁজে ওখানে ছুটে গিয়েছিল—বাবা, মা, স্ত্রী, ভাই, বোনকে উদ্ধার করার জন্য গিয়েছিল, অনেকে তাদের আত্মীয় স্বজনদের ফিরে পেয়েছেন, অনেকে পাননি। কিন্তু তারা সকলেই স্বীকার করেছেন যে, মন্ত্রীরা পর্যন্ত তাদের জন্য আপ্রাণ চেষ্টা করেছেন, এক সঙ্গে বসে চা খেয়েছেন, মৃত দেহ সনাক্ত করতে সাহায্য করেছেন, থাকার ব্যবস্থা করে দিয়েছেন, খাবার ব্যবস্থা করে দিয়েছেন। এমন কি প্রয়োজনে টাকা পয়সার ব্যবস্থা পর্যন্ত করে দিয়েছেন। সে সময়ে কোথায় ছিলেন দেবপ্রসাদবাবু এবং তার এস. ইউ. সি. দল? যখন শেষ দিন মৃত দেহগুলি গণ-দাহ করা হচ্ছিল তখন ওখানে অনেকগুলো মৃত দেহ শুইয়ে রাখা হয়েছিল। মৃত দেহগুলিতে মালা পরানো হচ্ছিল। সেই সময়ে উত্তর প্রদেশের দু'জন যুবক সেখানে উপস্থিত ছিলেন, তারা তাদের মা বাবাকে খুঁজতে এসেছিলেন। তাদের বাবা মাকে না পেয়ে সেখানে দাঁড়িয়ে ঐসব মৃত দেহগুলি দেখিয়ে বলেছিলেন, 'এরাই আমাদের বাবা মা। আমরা দেশে গিয়ে বলব আমরা তাদের শেষ কাজ সমাধা করে এসেছি।' অথচ কংগ্রেস দল এবং কিছু সংবাদপত্র লঞ্চ ডুবির ঘটনা নিয়ে কত অপপ্রচারই না করেছে। এরকম একটা ঘটনা যেখানে ঘটল সেখানে তারা মানুষের পাশে—দুর্গত মানুষের পাশে না দাঁড়িয়ে অপপ্রচারে মদত দিলেন। বামফ্রন্ট সরকার বিভিন্ন স্তরের মানুষদের নিয়ে, প্রশাসনিক কর্মীদের নিয়ে যেভাবে রাজ্য প্রশাসন পরিচালনা করছেন তাতে আমরা আশা করি বিভিন্ন গঠনমূলক কাজে আগামী দিনে আমরা বিরোধী সদস্যদেরও পাব। এই কথা বলে, এই ব্যায়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় স্পিকার, মহাশয়, আমি আপনার মাধ্যমে ১৯৯৪-৯৫ সালের ১৮ নং এবং ১৯ নং দাবির অধীন মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। আমরা ভেবে ছিলাম আজকে বিরোধীদের কাছ থেকে বক্তব্য শুনতে পাব। জানি না কি কারণে তারা আজকে এই মুহূর্তে এখানে অনুপস্থিত, কেন তারা বেরিয়ে গেলেন। এর থেকেই বোঝা যাচ্ছে যে, তারা কতটা দায়িত্ব-জ্ঞানহীন। অবশ্য এটা আমরা জানি যে, তারা সব সময় পশ্চিমবঙ্গের প্রশাসনকে বেকায়দায় ফেলবার জন্য চেষ্টা করেন। এই নমুনা আমাদের রাজ্যে অনেক আছে। রাইটার্স বিল্ডিংস অভিযানের নামে বাস, ট্রাম, অফিস ভাঙচুর করা, পুলিশের উপর বোমা ছোড়ার কথা আমার জানি। আমরা এটাও জানি আসলে তাদের কোনও নীতি নেই, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসা রটনা করাটাই তাদের এক মাত্র নীতি হয়ে উঠেছে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় হচ্ছে—যারা নিজেদের বামপন্থী বলে জাহির করেন—দেবপ্রসাদ-বাবুরা, তারা ও বামফ্রন্ট সরকারের প্রশাসনের কোনও দক্ষতা, গতিশীলতা দেখতে পাচ্ছেন না। এটা খুবই আশ্চর্যের বিষয়। অথচ আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার এ রাজ্যে এমন সব কাজ করেছেন যা কংগ্রেস আমলের ২০ বছরে কখনও হয়নি। তাদের পঞ্চায়েত নির্বাচন করার কখনও সাহস হয়নি। বামফ্রন্ট সরকার চার চারবার পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে গোটা পশ্চিমবাংলায় শুধু নয়, সারা ভারতবর্ষে একটা যোগ্য এবং সুদক্ষ প্রশাসন-এর নজির স্থাপন করেছেন। হাজার-হাজার লোক গ্রাম পঞ্চায়েত থেকে শুরু করে পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদে নির্বাচিত হয়েছে এবং এই ক্ষমতার

বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আজকে গ্রাম গঞ্জের মানুষ বাস্তবমুখি, গণমুখি হয়ে উঠেছেন। সুতরাং দেবপ্রসাদবাবু বামফ্রন্ট সরকারের প্রশাসনের মধ্যে যে কোনও গতিশীলতা খুঁজে পাননি সেটা সঠিক নয়। আজকে দেবপ্রসাদবাবুকে বলতে চাই, একটা ধনতান্ত্রিক রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে একটা অঙ্গরাজ্য। কেন্দ্রীয় সরকারের পরিচালিত নীতির ফলে গোটা দেশের শাসন ব্যবস্থা ভেঙে পড়েছে। সাম্প্রতিককালে বাবরি মসজিদকে কেন্দ্র করে সারা দেশে যে একটা অস্থিরতা সৃষ্টি করেছিল—আমরা জোরের সঙ্গে একথা বলতে পারি—দু-একটি বিচ্ছিন্ন ঘটনা পশ্চিমবাংলায় ঘটলেও অন্যান্য রাজ্যে মতো পশ্চিমবাংলায় বিরাট দাঙ্গা সংগঠিত হয়নি। পশ্চিমবাংলায় সুদক্ষ এবং সুস্থির প্রশাসন থাকার ফলে এটা সম্ভব হয়েছে। দেবপ্রসাদবাবুকে এটা স্বীকার করতেই হবে। আজকে ভারতবর্ষের কথা ভাবুন, কেন্দ্রীয় সরকারের প্রশাসনের মধ্যে নানা রকম দুর্নীতি এবং কেলেঙ্কারি হচ্ছে। গোয়ার কথা চিন্তা করুন। গোয়াতে ১ দিনের মুখ্যমন্ত্রী নির্বাচিত হলেন, তারপর তাকে তাড়িয়ে দেওয়া হল। এটা কোন প্রশাসনিক নমুনা—সেটা ভাবতে হবে? তাই বলছি, মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণে এমন কোনও জায়গায় লেখা নেই আমরা কোনও ক্ষেত্রেই দাবি করি না যে পশ্চিমবাংলার প্রশাসন একেবারেই দুর্নীতিমুক্ত করতে পেরেছি, পশ্চিমবাংলার প্রশাসনকে একেবারেই গণমুখি করতে পেরেছি? তবে হ্যাঁ, এই দাবি আমরা করতে পারি, কংগ্রেসি শাসন ব্যবস্থায় পশ্চিমবাংলার যে প্রশাসনের অবস্থা ছিল তার চেয়ে ঢের ঢের বেশি আমরা পশ্চিমবাংলার প্রশাসনকে গণমুখি, সুদক্ষ এবং নিয়মানুবর্তি করে তুলতে সক্ষম হয়েছি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মহাশয় বারেবারে বলেছেন যে আমরা সর্বদা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে প্রশাসনকে মানুষ বিশ্বাস করে, দুর্বলতর শ্রেণীর মানুষের পাশে গিয়ে দাঁড়ায়, সেবক হিসাবে যাতে মানুষের কাজ করে। পশ্চিমবাংলার প্রশাসন যাতে নিয়মানুবর্তি হয়, সংবেদনশীল গরীব মানুষের জন্য যাতে কাজ করে তারজন্য আমরা ক্রমাগত ধারাবাহিকভাবে চেষ্টা করছি এবং তারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাই পঞ্চায়েত নির্বাচন। সারা ভারতবর্ষে সাম্প্রদায়িকতার প্রশ্নে যে অস্থিরতা দেখা গিয়েছিল তাকে আমরা ঠেকাতে পেরেছি এমন কি ১৯৭৮ সালে যে সর্বনাশা বন্যা পশ্চিমবাংলায় হয়েছিল, পশ্চিমবাংলার প্রশাসন দক্ষ ছিল বলেই বন্যার্ত মানুষের কাছে রিলিফ পৌঁছে দিতে পারা গেছে এবং পুনর্বাসন এবং পুনর্গঠনের কাজ হয়েছে। তাই বলছি, বিরোধিতা করতে হবে বলে বিরোধিতা করা—এটা ঠিক নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার জনগণের বিশেষ করে দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য প্রশাসনকে গতিশীল, নিয়মানুবর্তি, চিন্তাশীল, সহানুভূতিশীল করে তোলার জন্য সর্বদা প্রয়াস করছেন, সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে বলছি, আজকে প্রশাসন ব্যবস্থা আরো দৃঢ় হবে, নিচের তলা থেকে তৃণমূল স্তরে প্রশাসনিক পরিকাঠামোকে পুনর্গঠন করার জন্য। যেমন, ২৪-পরগণা এবং পশ্চিমদিনাজপুরকে ভাগ করে দুটো জেলা গঠন করা হয়েছে। এছাড়া প্রশাসনিক ক্ষেত্রে কল্যাণী, বোলপুর, খাতরা এই ৪ মহকুমা গঠন করা হয়েছে এবং আরো কয়েকটি জেলা এবং মহকুমা গঠন করার কথা চিন্তা করছেন।

[3-50 — 4-00 p.m.]

প্রশাসনকে দুর্নীতি-মুক্ত করবার জন্য আজকে বামফ্রন্ট সরকার ভিজিলেন্স কমিশন গঠন

করেছেন এবং সেখানে ৩০.১১.১৯৯৩ পর্যন্ত ৮৫০টি অভিযোগের দরখাস্ত এসেছে। এরমধ্যে ৪০টি অভিযোগের বিরুদ্ধে বিভাগীয় তদন্তের সুপারিশ করা হয়েছে এবং ১৬টি ক্ষেত্রে শাস্তির সুপারিশ করা হয়েছে। তাই আমি বলবো, এখানে যারা বিরোধিতা করছেন তাদের যদি প্রশাসনকে দুর্নীতি-মুক্ত এবং গতিশীল করবার সদিচ্ছা থাকে তাহলে তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিন এবং তাহলে পশ্চিমবঙ্গের প্রশাসনকে আরও গতিশীল করা সম্ভব হবে, গরীব মানুষের স্বার্থ বেশি করে দেখা সম্ভব হবে এই বিশ্বাস আমার আছে। সাথে সাথে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো, প্রশাসন যাতে আরও দৃঢ় হয়, আরও গতিশীল হয় এবং গরীব মানুষের সাংবিধানিক অধিকার যাতে আরও দৃঢ় হয় তারজন্য আরও বেশি বেশি নজর রাখবেন, এই অল্প কয়েকটি কথা বলে, বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পিকার স্যার, আমি ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে ব্যয়-বরাদ্দের যে সুপারিশ করেছি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। এখানে বিরোধী পক্ষ থেকে অনেক কথা বলা হয়েছে। তার পরিপ্রেক্ষিতে আমি একই কথার পুনরুল্লেখ করছি যা ১৭ বছর ধরে বারবার করেছি। আমরা শুধু রাইটার্স বিল্ডিং-এর কেন্দ্রীয় অফিসে বসে বা জেলা অফিসে বসে সরকার পরিচালনা করবো না। এখানে আমরা নতুন যে পদ্ধতিতে সরকার পরিচালনা করছি সেইভাবে ভারতবর্ষের কোন রাজ্য সরকার পরিচালিত হয় না। জনগণের সঙ্গে সম্পর্ক রেখে, তার অর্থ হল, তাদের বিভিন্ন অংশের সংগঠনের সঙ্গে যোগাযোগ রেখে, আলাপ-আলোচনা করে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে আমরা রাজ্য প্রশাসন চালাচ্ছি। আজকে যে কথা রাজ্যগুলিকে কেন্দ্রীয় সরকার বলছেন সেটা আমরা আগেই করে দেখিয়ে দিয়েছি। এখন কেন্দ্রই বরং আমাদের পথ অনুসরণ করবার চেষ্টা করছেন। তবে এ-সম্পর্কে কেন্দ্রীয় সরকার যে আইন করেছেন সেই অনুযায়ী তাদের পরিকল্পনা কার্যকর হবে কিনা আমি বলতে পারছি না, সেটা ভবিষ্যৎই বলতে পারবে। আমরা এখানে পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে জনগণের কাজ করি, নিয়মিতভাবে নির্বাচন করি কারণ জনগণের উপর আমাদের বিশ্বাস আছে। ভারতবর্ষের কোথায় হয় এইভাবে নিয়মিত নির্বাচন? এটা নিশ্চয়ই গর্বের কথা যে, আমরা এইভাবে রাজ্য প্রশাসন চালাবার চেষ্টা করছি। এখানে শান্তশ্রী চ্যাটার্জি এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির কথা বলছিলেন। ঐ কমিটি যেসব প্রশাসনিক ব্যবস্থা নেবার ব্যাপারে সুপারিশ করেছিলেন তার বেশিরভাগ সুপারিশই কার্যকর করা হয়েছে ; কয়েকটি বাকি আছে, সেগুলোও কার্যকর করবো। এক্ষেত্রে আমরা অনেকটাই করেছি, তবে আরও কিছু করবার আছে। করে ফেলেছি বললে আত্মতুষ্টির কথা এসে যায়।

এখানে কেউ কেউ বলেছেন যে আমাদের প্রশাসনকে ভালভাবে চালাতে গেলে কর্মীদের জন্য ভাল ব্যবস্থা করতে হবে। রাইটার্স বিল্ডিংয়ে যে ব্যবস্থা আছে, সেটা ব্রিটিশরা তৈরি করেছিল। সেখানে আজকের দিনে আর চলেনা। আমাদের এই ব্যবস্থা করতে সময় লাগছে, কিন্তু আমরা করছি। এই কাজ শুরু হয়ে গেছে। শিক্ষা বিভাগের সমস্ত কর্মীরা, অফিসাররা, মন্ত্রীরা বিধান নগরে চলে গেছেন। আরো আমরা স্থান খালি করার চেষ্টা করছি। আরো বিভিন্ন জায়গায় দপ্তরগুলো ছড়িয়ে আছে সেগুলিকেও আমরা সল্টলেকে নিয়ে যাবার চেষ্টা

করছি। অনেক মহিলা কর্মী আছেন তাদের কিছু অসুবিধা ছিল, সেগুলির দিকে নজর দিতে হবে। আগে থেকে যেন নতুন জায়গাতে তাদের সুবিধা-অসুবিধা দেখা হয়।

তারপরে দেবপ্রসাদ সরকার মহাশয়, তিনি আমাদের বিরোধিতা করেছেন। তিনি নিজেকে বামপন্থী বলেন, কিন্তু তারা বামপন্থীদের সঙ্গে নেই। যারা বামপন্থীদের বিরুদ্ধে, আমাদের সরকারের বিরুদ্ধে, তাদের সঙ্গে ওনার দল আছেন। উনি কি বললেন? উনি বললেন যে, গঙ্গাসাগরে লঞ্চ ডুবে গিয়েছিল এবং তাতে অনেক মানুষ মারা গেছে। এটা খুবই দুঃখের বিষয়, পরিতাপের বিষয়। এখানে সুন্দরভাবে গঙ্গাস্নান হল, কিন্তু শেষ মুহূর্তে এই ঘটনা ঘটলো। তিনি বললেন যে এতে আমাদের প্রশাসনিক ত্রুটি আছে, তারাই দায়ী। এই ব্যাপারে একটা কমিটি বসেছে, তারা রিপোর্ট দেবেন। এখন একটা অ্যাকসিডেন্ট হলে কি করে প্রশাসন দায়ী হবে সেটা আমি বুঝতে পারছি না। ইনকোয়ারি কমিটি বসেছে, তারা ইনকোয়ারি করে আমাদের কাছে রিপোর্ট দেবেন। তারপরে উনি আমাদের সমালোচনা করে যে সব ইনকোয়ারি কমিশন করা হয়, জুডিশিয়াল ইনকোয়ারি সেই বিষয়ে প্রশ্ন তুলেছেন। আমরা হিসাব নিয়ে দেখেছি যে, গত ১০ বছরে ১১টি কমিশন হয়েছে এবং তার মধ্যে ৬টির রিপোর্ট অ্যাসেম্বিলিতে দেওয়া হয়েছে। অন্য কোনও প্রদেশে এগুলি হয় কিনা আমি জানি না। আর একটা রিপোর্ট আমার কাছে ২/৩ সপ্তাহ আগে এসেছে। বানতলা সম্পর্কে যে রিপোর্টটা সেটা এসেছে। আমরা আশা করছি যে আমাদের এ্যাসেম্বলিতে পরে সেটা প্লেসড করতে পারবো। আর ৪টি বাকি আছে। উনি মুর্শিদাবাদের কথা বলেছেন। সেখানে জজের মৃত্যু ঘটলো। জাস্টিস দেবের মৃত্যু হয়ে গেল, কি করবো আমরা? সব থেকে পুরানো, কিন্তু এখনও তার রিপোর্ট আসেনি, তার রিপোর্টের জন্য আমরা অপেক্ষা করছি। নতুন জজ, তিনি এই কাজে হাত দিয়েছেন, তিনি করবেন। ঠিক সেইভাবে হরিহর পাড়ার ক্ষেত্রে ১৯৯২ সালে জুডিসিয়াল ইনকোয়ারি বসেছিল, সেটাও ঐ একই জজ করেছেন। সেই রিপোর্ট যখন আসবে তখন এ্যাসেম্বলিতে আমরা পেশ করবো। তারপরে ইউসুফ কমিশন, গাঙ্গুলি কমিশন, চুনী কোটালের মৃত্যু বিষয়ক কমিটি এখনও আমরা পাইনি। আশা করছি আমরা পাবো। যদি এ্যাসেম্বলি সেসান থাকাকালীন পাই সেটা অ্যাসেম্বলিতে রাখতে পারবো। আর যদি না পাই তাহলে পরের সেসানে দিতে পারবো। আর ইউসুফ কমিশন প্রায় ৬৫ জন সাক্ষি ইত্যাদিকে ডেকেছেন, কাগজে দেখেছি। তবে একটা কথা হচ্ছে, কমিশনকে কি অর্ডার দিয়ে আমরা কাজ করাতে পারি? কমিশনকে অর্ডার দিয়ে কাজ করানো চলেনা। তারা হাইকোর্টের জজ, প্রাক্তন জজ, তারা এই সমস্ত কাজ করেন। তাদের হয়তো কিছু অসুবিধা আছে, আমরা সেগুলি দূর করার চেষ্টা করছি। সেজন্য একটু দেরি হচ্ছে। কিন্তু খুব দেরি হয়েছে, এই ১১টার মধ্যে। ২/৩টা ছাড়া, এটা বলতে পারবো না। আমরা বারে বারে বলেছি যে আমাদের এখানে ওয়ার্ক কালচার কথাটা ব্যবহার করে উন্নতি হয়েছে। আমরা মনে করি যে এখানে কাজের গতি এসেছে। এটা কি নেতিবাচক কথা হয়ে গেল? গতি এসেছে, আরো বেশি উন্নত হবে। বারে বারে উন্নত হবে, এটা অফিসার, কর্মী, সকলকে মনে রাখতে হবে। এই দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা চলেছি। আর একটা সমালোচনা হয়েছে বাংলা ব্যবহারের ক্ষেত্রে, বিশেষ করে আদালতের কাজকর্মে। আদালতের ব্যাপারে হিসাব করে দেখা গেছে যে এখনও ঠিক মত চালু নেই। ৩টি কোর্ট হয়েছে, তার ৩টিতে বাকি আছে। আমরা অল্পদিনের মধ্যে এগুলি করতে পারবো।

আমাদের মন্ত্রী মহাশয় এই ব্যাপারে খুবই চেষ্টা করে যাচ্ছেন। আমিও একটাতে গিয়েছিলাম যেখানে বাংলা একটা কোর্টের ভাষা হিসাবে ব্যবহার করা হয়েছে, বোধহয় হুগলীতে, আমার যতটা মনে পড়ে।

[4-00 — 4-10 p.m.]

তারপরে শিক্ষকদের সম্বন্ধে এই কথা ঠিক যে তাঁদের কাগজপত্র পেতে অসুবিধা হয়। সেই জন্য আমরা টিম করেছিলাম, তারা জেলায় জেলায় গিয়ে খোঁজ আনবে। কারণ অনেক শিক্ষক আছেন তাঁরা কবে কোথায় শিক্ষকতা করতে ঢুকেছিলেন সেই সব কাগজপত্রে আছে কিনা ঠিক নেই এবং যদি থাকে সেই সব পেতে দেরি হয় এবং সেই সমস্ত কিছু জোগাড় করতে সময় লাগে। সেই জন্য আমরা টিম পাঠিয়েছিলাম এই সমস্ত ব্যাপারে তারা যাতে ঘুরে ঘুরে দেখেন। তবে এই যে বলা হচ্ছে যে আমরা নাকি ইচ্ছাকৃতভাবে পেনশান দিচিছ না বা যা প্রাপ্য তা আমরা দিচ্ছি না এই কথাটা যে কেন ব্যবহার করা হল আমি বুঝতে পারছি না। কেন এটা করতে যাবো? ওরা কি আমাদের শত্রু নাকি যে ওদের বিরুদ্ধে এটা করে যাবো? তারপর হচ্ছে অনেক দুর্নীতি সম্বন্ধে সাধারণ যা কথা তাই বলেছেন। কোন দৃষ্টান্ত দেননি। ওনাদের কিছু আছে জানি না, থাকলে আমি খোঁজ-খবর নিয়ে দেখতে পারি। সেইজন্য উত্তর দেবার কোন প্রয়োজন নেই। তারপর বলেছেন বদলি সম্পর্কে আমরা নাকি পক্ষপাতিত্ব করি, বিনা কারণে বদল করি। একেবারেই নয়, আমাদের বদলির ব্যাপারে কতকগুলি নিয়ম কানুন আছে সেটা মেনে আমরা বদলি করি এবং আমাদের প্রশাসনের স্বার্থে বদল করি। এটা বলতে গিয়ে ১৭ বছর ধরে বার বার একটা কথা আসছে কো-অর্ডিনেশান কমিটি নাকি বদলি করে, তারা নাকি আমাদের সুপারিশ করে। কো-অর্ডিনেট কমিটি একটাও সুপারিশ করেনি, একটাও না বিগত ১৭ বছরে। কেন করবেন, আমরা কি সব দায়িত্বজ্ঞানহীন মন্ত্রী নাকি? যে কেউ আমাদের কাছে বলতে পারে, যে কেউ আসতে পারে, অভিযোগ থাকলে জানাতে পারেন। কিন্তু সিদ্ধান্ত তো আমাদের নিতে হবে এবং তা আমরা নিয়ে চলেছি। এটা আনন্দের বিষয় যে সরকারি কর্মচারিদের যে সব বড় সংগঠনগুলি আছে, তারা আমাদের সঙ্গে যোগাযোগ রাখেন। অন্য জায়গায় গোলমালটা হয় কেন? সেখানে কর্মীদের সঙ্গে কোন সম্পর্ক নেই সরকারের। সরকারের কর্মীদের উপর আস্থা নেই, কর্মীদেরও সরকারের উপর আস্থা নেই। আমাদের এখানে ওরা দাবি-দাওয়ার সঙ্গে কাজের কথাও বলেন, ওয়ার্ক কালচারের কথাও বলেন, যাতে দ্রুত গতিতে কাজ হয় সেই কথাও তারা বলেন। এটাই তো আনন্দের বিষয়, গর্বের বিষয়। কিন্তু এটা কারো কারো পছন্দ নয়। এর যারা বিরুদ্ধে তাদের আমি আর কি করে সাহায্য করবো? তারপর বলেছেন, কি রকম গতিশীল সরকার যে অ্যাডমিনিসট্রেটিভ ট্রাইবুনাল করতে পারলাম না। সব জায়গায় জজ ইত্যাদি সব ঠিক হয়ে গেছে। কিন্তু রাষ্ট্রপতির অনুমোদন দরকার। সেটা এলে বাকি কাজটা সম্পন্ন হবে। বদলির ব্যাপারে যে কথা আমি বলছিলাম, একটা উদাহরণ ওনারা দিয়েছেন। একজন মহিলা বি.ডি.ও, তাকে বদলি করা হয়েছিল। এটা ঠিক যে তাঁর বদলি সময় হওয়ার আগেই তাকে বদলি করা হয়েছিল। সেটা করতে হয়েছিল, আমি ডিটেলের মধ্যে যেতে পারবো না, পারিবারিক কারণে হয়েছিল। এর চেয়ে বেশি কিছু আমি বলতে পারবো না। প্রশাসনিক কোন প্রয়োজনে

এই বদলি করা হয়নি। পারিবারিক কারণ ছিল যার জন্য আমরা তাকে বদলি করেছিলাম এবং তিনিও সেটা জানেন কোথায় বদলির অর্ডার করা হয়েছিল। তারপর দু-একজন বলেছি যে, আমাদের এই যে মহকুমা করা হচ্ছে, জেলা তো ভাগ করতে পারছেন না। তারপর মহকুমা যে করা হচ্ছে তার পরিকাঠামোর অভাব। এই কথা ঠিক যে অনেক জায়গায় টাকা-পয়সা না থাকার ফলে ফাণ্ডের অভাবে পরিকাঠামোগুলো যেভাবে দ্রুত গতিতে করা উচিত সেটা হয় নি। যেমন দিনাজপুরে দুটি জেলা হলো, কিন্তু এখনও পর্যন্ত পরিকাঠামোর খানিকটা অভাব আছে। এটা যাতে আমরা দ্রুত গতিতে পরিবর্তন করতে পারি তার ব্যবস্থা আমাদের করতে হবে। তা না হলে অফিসার এবং কর্মীদের কাজকর্ম করতে অসুবিধা হবে। সেই ব্যাপারে আমরা ওয়াকিবহাল, এটা আমরা জানি, এটা করবার চেষ্টা করছি। এই ব্যাপারে বলতে গিয়ে আমাদের বীরেন মৈত্র মালদার কথা বলেছেন। উনি মালদার এম.এল.এ., মালদার কথা বলেছেন। আমাদের যা টাকা-পয়সা আছে তার উপর নির্ভর করে আমরা এই সারকিট হাউস ইত্যাদি নতুন করে করেছি। এই সব লিস্টের মধ্যে আছে, যতটা পারা যায় আমরা করবো এবং করে চলেছি। তবে এই কথা ঠিক যে এটা করা দরকার, তা না হলে অসুবিধা হয়।

এখানে আর একটি কথা আমি শুনলাম, আমি এটা জানি না—দার্জিলিংয়ে যেসব অফিসারদের পাঠানো হচ্ছে তাঁদের থাকবার জায়গা নেই। আমার কাছে সেই রকম কোন রিপোর্ট আসেনি। তবে মাননীয় সদস্য যখন বলেছেন, যদি আসে, এটা খুবই প্রয়োজন। সেখানে অফিসারদের পাঠানো হয়, আমরা অফিসারকে সেখানে পাঠাই, তাঁরা নানা কারণে যান না। যেমন, ইঞ্জিনিয়াররা, বাড়িঘর নেই তারজন্য যান না, এটা ঠিক নয়। তবে বাড়িঘরের ব্যবস্থা আমাদের করতেই হবে। সার্কিট হাউস আছে, অন্যান্য ঘরবাড়ি আছে। তাঁদের সেখানে ঘরবাড়ির অভাব হওয়ার কথা নয়। তারপর বিশেষ কিছু আমার বলার নেই। এই যে ১৭ বছর ধরে আমরা চালাচ্ছি, এটা তো হাওয়ার উপরে চলছে না। এটি কি দৃষ্টান্ত নয়? কংগ্রেসি রাজ্য এবং অন্যান্য দু'একটি অন্যান্য রাজ্যে যেখানে অকংগ্রেসিরা আছেন, সেখানে দেখছি দিবারাত্র ওঁদের মধ্যে নিরন্তর বিবাদ—মুখ্যমন্ত্রীকে গভর্ণর তাড়িয়ে দিচ্ছেন, আবার মুখ্যমন্ত্রী গভর্ণরকে তাড়িয়ে দিচ্ছেন। এইসব নানা জিনিস হচ্ছে। অরাজকতা, অনিশ্চয়তা সব জায়গায়। এই ভাবে ভারতবর্ষের অগ্রগতি কি করে হবে? আমাদের এখানে এই জিনিস নেই। এখানে স্থিতিশীল একটা সরকার আছে। আমাদের বিরোধী পক্ষ যাঁরা আছেন, তাঁরা হিংসাত্মক কার্যকলাপ করছেন। আমাদের রাইটার্স বিল্ডিংস জোর করে অস্ত্র হাতে নিয়ে জোর করে দখল করার চেষ্টা করছেন। পুলিশের সঙ্গে মারপিট করে থানা দখল করছেন। আমাদের বিরোধীদের কোন রকম কর্মসূচি নেই। ওঁরা যদি ক্ষমতায় আসেন মানুষের জন্য কি করবেন? আমরা কোন্‌টা খারাপ করছি, ওঁরা কোন্‌টা করবেন, আমাদেরটা কি শোধরাবেন— কোন কর্মসূচি নেই। ওদের মধ্যে আবার দু'তিনটি গোষ্ঠী। দুটি গোষ্ঠী হোক বা একটি গোষ্ঠী হোক—আমরা বলি একটি গোষ্ঠী হলে ভাল—ওঁরা যত গোষ্ঠীই হন না কেন, দিল্লি থেকে সমর্থন পান। আমি কোনদিন শুনিনি যে পুলিশকে মারধোর করার জন্য লোক মারা যাচ্ছে—ওথচ ওদের কোন অনুশোচনা নেই। দিল্লি থেকে একবারও বলা হয় না, গণবিরোধী পদ্ধতিতে যাবেন না।

এতবড় একটা ঘটনা, রাইটার্স বিল্ডিংস দখল করতে গেল, এখানে স্বরাষ্ট্র মন্ত্রী এসে আমাকে বললেন, 'আপনি একটা জুডিসিয়াল এনকোয়ারি করে দিন।' আমি বললাম কি হয়েছিল জানেন? আমি সব ক্যাসেট করে রেখেছি। "পুলিশ কম, আমরা বেশি", এইসব শ্লোগান ওরা দিচ্ছিল। আমি সব ক্যাসেট করে রেখেছি। আমি বললাম, জুডিসিয়াল এনকোয়ারি আমি দেব। কিন্তু তার আগে আমি দিল্লি যাব। আপনাকে অবরোধ করবো, আপনার অফিস দখল করবো। আপনি কি অনুমতি দিচ্ছেন দেখে তারপর আমি জুডিসিয়াল এনকোয়ারি দেব। তখন উনি বললেন, আচ্ছা, কিছু টাকা পয়সা দিয়ে দিন। ওঁরা চাইলে দিয়ে দেব। কংগ্রেসের এইসব হিংসাত্মক কার্যকলাপের ফলে এতগুলো লোক মারা গেল। ওরা টাকা-পয়সা চাইলে আমরা দিয়ে দেব। আমরা অনেক সময় এই রকম দিই। কেন্দ্রীয় সরকারের যে নীতি— রাজনৈতিক ক্ষেত্রে, সামাজিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে সমস্তই জনগণের বিরুদ্ধে। হতে পারে ১৫/২০ জন মানুষ ওদের পক্ষে, কিন্তু চারিধারে যেভাবে অস্থিরতা ভারতবর্ষ ব্যাপী চলছে, এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এবং সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা সুষ্ঠুভাবে চালাবার চেষ্টা করছি। আমরা বিকেন্দ্রীকরণ করছি, মানুষের পক্ষে আমরা কাজ করছি। একশো বছর পরেও কেউ বলতে পারবেন না—আমরা একশো বছর থাকলেও বলতে পারব না যে সব ঠিক করেছি। 'স্বর্গ রাজ্য' না কি বলে, তা কোথাও হয়নি। তবে আমাদের সমালোচনা করতে হবে, কি করে আরও ভাল করা যায় সব জনগণের জন্য, আমাদের যত অগ্রগতিই হোক, আমাদের আত্মসমালোচনা করতে হবে।

[4-10 — 4-15 p.m.]

সমালোচনা তো মানুষের থাকবেই, সমালোচনা শুনতে হবে, আর সমালোচনা হলে আমরা বলি এইভাবে প্রশাসন চালান। তবে সেই সমালোচনার মধ্যে যদি কিছু গ্রহণযোগ্য থাকে তাহলে সেই গ্রহণযোগ্য জিনিসগুলি নিতে হবে। মানুষকে বোঝাতে হবে তার জন্য। আর যদি গ্রহণযোগ্য না থাকে কোন কারণে তাহলে মানুষকে বোঝাতে হবে, আমরা এই এই কারণে করতে পারছি না। এটা আমরা বারংবার বলে যাচ্ছি। আমরা যতবার মানুষের সমর্থন পাব প্রতিটি নির্বাচনে ততই আমাদের দায়িত্ব বাড়ছে, এরজন্য উপর থেকে নীচ অবধি যতগুলি বামপন্থী দল আছে তারা বলছেন মানুষের সঙ্গে লেগে থেকে কাজ করার জন্য, আমাদের শত্রুপক্ষকে ছোট করে দেখার কথা নয়, তাদের যেমন বড় করে দেখার কথা নয়, তেমনি ওদের হাতে নানা রকমের ব্যবস্থা আছে, কেন্দ্র আছে। জনগণ যদি আমাদের সঙ্গে থাকে, আমরা যদি জনগণের সঙ্গে লেগে থাকি তাহলে কারুর সাধ্য নেই আমাদেরকে সেখান থেকে বিচ্ছিন্ন করতে পারে। এই বিশ্বাস পশ্চিমবাংলার মানুষের উপর আমাদের আছে। এই কথা বলে আবার আপনাদের কাছে মঞ্জুরি চেয়ে, আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker :** There are 14 cut motions to Demand No. 18. All the cut motions are in order and have already been moved.

The motion of Subrata Mukherjee, Shri Saugata Roy and

Smt. Sabitri Mitra that the amount of the Demand be reduced Re. 1/-, was then put and lost.

The motion of Subrata Mukherjee, Shri Prabir Banerjee ar Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduce by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of R 24,95,00,000 be granted for expenditure under Demand No. 18, Majo Head : "2052-Secretariat—General Services."

(This is inclusive of a total sum of Rs. 8,31,70,000 already vote on account in March, 1994.), was then put and agreed to.

**Mr. Speaker :** There are 8 cut motions to Demand No. 19. Th cut motions nos 2 and 4 are out of order. Rest of the cut motions ar in order and have already been moved.

The motion of Shri Saugata Roy that the amount of the Deman be reduced to Re. 1-, was then put and lost.

The motion of Shri Subrata Mukherjee, Shri Prabir Banerjee an Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduce by Rs. 100/- was then put and lost

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 25,01,38,000 be granted for expenditure under Demand No. 19, Majo Head : "2053-District Administration."

(This is inclusive of a total sum of Rs. 8,33,80,000 already voted on account in March, 1994.), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4.13 p.m. till 11 a.m. on Tuesday the 5th April, 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 5th April, 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 18 Ministers, 7 Ministers of State and 118 Members.

[11-00 — 11-10 a.m.]

## POINT OF INFORMATION

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ইতিমধ্যেই জানতে পেরেছেন যে রবিবার রাত্রে উত্তর দিনাজপুরের ইসলামপুরে সীমান্তরক্ষী বাহিনীর গুলিতে বালক ও মহিলা সহ ৬ জনের হত হওয়ার মতোন একটি মর্মান্তির ঘটনা ঘটে গিয়েছে। স্যার, সীমান্ত এরিয়াতে এটা প্রথম এই ধরনের ঘটনা নয়। ঐ জেলারই কালিয়াগঞ্জ, হেমতাবাদ, করণদিঘিতে এর আগে এই ধরনের ঘটনা ঘটেছে এবং ইসলামপুরেও ঘটেছে। স্যার, আপনি জানেন, এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী জুডিসিয়াল এনকোয়ারি বসিয়েছিলেন ঐ ইসলামপুরে ৫টি গ্রাম পুলিশ জ্বালিয়ে দিয়েছিল সেই ব্যাপারে। শ্রী অজয় বসুর নেতৃত্বে সেই এনকোয়ারি কমিশন বসেছিল। সেই এনকোয়ারি কমিশনের রিপোর্টে আমরা দেখেছি যে দোষী পুলিশদেরই করা হয়েছিল। তারও কোনও প্রতিকার হয়নি। কাজেই স্যার, এটা নতুন কোনও ঘটনা নয়। সীমান্ত এরিয়া বনগাঁ অঞ্চল এবং সর্বত্র নিরিহ মানুষগুলি ভয়ে ভয়ে থাকেন এবং অনেক অত্যাচারের তারা শিকার হন। ইসলামপুরে এই ধরনের একটি মর্মান্তিক ঘটনা ঘটে গিয়েছে। স্যার, আপনি জানেন, সাধারণ মানুষদের ব্যাপারে এইসব ঘটনার কোনও প্রতিকার নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করব, এটাতে কো-অর্ডিনেশনের অভাব হচ্ছে কেন এবং কেনই বা এই জাতীয় ঘটনা ঘটছে কোথায় আটকাচ্ছে? আমরা তো এখানে বহুবিধ ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছি কাজেই এ ব্যাপারেও প্রতিকারের জন্য কোনও সিদ্ধান্ত নিতে পারি। সীমান্ত এরিয়ার মানুষগুলি অত্যাচারিত হচ্ছে—এটা বন্ধ হওয়া উচিত। আর যারা অপরাধী তাদের কঠোরতম শাস্তি হওয়া উচিত। আমি শুনছি, কাঁটা তারের বেড়া দেবেন। কাঁটা তারের বেড়া দিলে কি ফল হবে আমি জানি না। কিন্তু সীমান্ত অঞ্চলের নাগরিকরা সাধারণ কেনাবেচার সময়ও অনেক বিপর্যয়ের সম্মুখীন হন—পুলিশ হেনস্থা করে বি. এস. এফ. হেনস্থা করে আবার কিছু ফড়ে, দালালদের অত্যাচারও ওখানে আছে। স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, এ ব্যাপারে যেন তিনি উচ্চ পর্যায়ে ব্যবস্থা নেন। আজকে শ্রী রাজেশ পাইলট, ইন্টারন্যাল সিকিউরিটি মিনিস্টার, গভর্নমেন্ট অব ইন্ডিয়া, এখানে আসছেন, ঐ জেলায় যাবেন। এখনই তার সঙ্গে আমার দেখা হবে, আপনার অনুমতি নিয়ে আমি যাব এবং এই জিনিসটা তার নজরে এনে এর প্রতিকার দাবি করব। আজকে ওর সাংবাদিক সম্মেলনও হবে। কাগজের বাইরে আর কোনও তথ্য আমার কাছে এখনও আসে নি, সরকার যদি আরও কিছু তথ্য দিতে পারেন তাহলে ভাল হয়। আমি এই জিনিসটা ভারত সরকারের নজরে আনব

এবং শ্রী রাজেশ পাইলটের কাছে দাবি করব, বর্ডার অঞ্চলের মানুষটা যেন শান্তি ও নিরাপত্তা পান। স্যার, আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ, সরকার যদি আরও কিছু তথ্য দিতে পারেন তাহলে তা আমাকে দিন। অন্তত একটা যোগাযোগ স্থাপন করুন। এর তো একে অপরের কমপ্লিমেন্টার। নাগরিকদের তো অত্যাচারিত হবার কোনও কারণ নেই এটা কেন হচ্ছে, কোথা থেকে আমাদের এই আঘাত আসছে, কোথায় ফাঁক থাকছে, যার জন্য এই জাতীয় অত্যাচার হয়ে যাচ্ছে। আমরা খুব দুঃখিত, এই ঘটনার আমরা নিন্দা করছি। এই ঘটনা যাতে বন্ধ হয় তার জন্য দাবি জানাচ্ছি, রাজ্য সরকার যেন এই বিষয়টা সম্পর্কে উচ্চ পর্যায়ে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বর্ডার এলাকায় বি. এস. এফ.-রা যে কি অকথ্য অত্যাচার চালাচ্ছে তা ভাষায় প্রকাশ করা যায় না। তারা স্মাগলারদের সাহায্য করার জন্য, প্রটেকশন দেবার জন্য নিরীহ লোকেদের নির্বিচারে গুলি করে হত্যা করছে। এই সম্পর্কে আমি বারবার বিধানসভায় বলেছি। এমন কি আমি ইন্সপেক্টার জেনারেলকেও বলেছি। আমি মাননীয় জল পথ এবং সেচ দপ্তরের মন্ত্রীর সামনে ইন্সপেক্টার জেনারেল বলকার সিংকে ডেকে পাঠানো হয়েছিল, তাকে এই সম্পর্কে অভিযোগ করা হয়েছে। আমরা দেখেছি বি. এস. এফ. গ্রামের ভেতর গিয়ে গ্রাম বাসীদের নির্বিচারে মারধোর করে। আমার এলাকায় একটি গরিব গ্রামের ভিতর ঢুকে সন্ধ্যা আটটার সময় বি. এস. এফ.-এর লোকেরা মেয়েদের রেপ করার চেষ্টা করে। গ্রাম পঞ্চায়েত থেকে তাদের প্রটেকশন দেবার চেষ্টা করে। সীমান্তবর্তী এলাকায় বসবাসকারী লোকেদের সংসার চালাতে হয়, তাদের চাল, ডাল, তেল, নুন কিনে খেতে হয়। সেখানে ব্যবসা বাণিজ্য চালাতে হয়। কিন্তু এই সব বি. এস. এফ.-এর জওয়ানরা ঐ এলাকার স্মাগলারদের প্রটেকশন দেবার জন্য, তাদের রক্ষা করার জন্য সুকৌশলে সাধারণ মানুষের গরু, বাছুর ধরে নিয়ে চলে যাচ্ছে। এমন কি যে সব রাখাল ছেলে গরু চরাতে যাচ্ছে তাদের পর্যন্ত গরু বাছুর সমেত ধরে নিয়ে চলে যাচ্ছে। আমার এলাকার নারীদের উপর পাশবিক অত্যাচার করছে এই সব বি. এস. এফ.-এর লোকেরা। সুতরাং বি. এস এফ.-এর লোকেরা কি ভাবে বর্ডার এলাকার মানুষদের উপর অত্যাচার করছে সেটা ভাষায় প্রকাশ করা যায় না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীসভাকে বলব এই সম্পর্কে সহানুভূতির সঙ্গে সংশ্লিষ্ট বিভাগকে লিখুন। যারা বর্ডার এলাকায় বাস করে তাদের অবস্থা আজকে অত্যন্ত শোচনীয়। দিল্লির সঙ্গে যোগাযোগ করে এই সম্পর্কে বলুন। এই সব বর্ডার এলাকার মানুষ বি. এস. এফ.-এর অত্যাচারে জর্জরিত হয়ে গেছে। এরা কোনও আইন মানে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত সীমান্তবর্তী যে জেলাগুলো, এই জেলাগুলোতে বি. এস. এফ.-এর অত্যাচার যে ভাবে দিনের পর দিন বেড়ে চলেছে, তা খুবই উদ্বেগ জনক। গত রবিবার যে ভাবে উত্তর দিনাজপুরের ইসলামপুর থানার গ্রামের মধ্যে ঢুকে যে ভাবে নির্বিচারে গুলি চালাল, গ্রামের মধ্যে ৬ জন মারা গেল, আহতদের মধ্যে কয়েকজন মহিলার অবস্থা আশঙ্কাজনক। এই রকম একটা পরিস্থিতি।

স্যার, সীমান্তবর্তী জেলাগুলিতে বি. এস. এফ.-এর অত্যাচার কোনও নতুন ঘটনা নয়। এ জিনিস আমাদের এখানে বহুবার ঘটেছে। কয়েক বছর আগে দিনাজপুর জেলায় ১৭ জন

গ্রামবাসী বি. এস. এফ.-এর জোয়ানদের গুলিতে প্রাণ হারিয়েছে। আমি চাই বি. এস. এফ.-এর জোয়ানদের এই অত্যাচার অবিলম্বে বন্ধ হোক। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটা পরিষ্কার এবং চূড়ান্ত ফয়সালা হওয়া দরকার। বিভিন্ন সীমান্ত এলাকার গরিব গ্রামবাসীরা ওদের অত্যাচারে অতিষ্ঠ হয়ে উঠছে। অবিলম্বে এর প্রতিকার দরকার। আমি গতকালের ঘটনার নিরপেক্ষ তদন্ত দাবি করছি, দোষী জোয়ানদের দৃষ্টান্তমূলক শাস্তি দাবি করছি, নিহতদের পরিবারবর্গকে পর্যাপ্ত ক্ষতিপূরণ দেওয়ার দাবি জানাচ্ছি এবং আহতদের উপযুক্ত চিকিৎসার দাবি জানাচ্ছি। সামগ্রিকভাবে কালকের ঘটনাকে ধিক্কার জানাচ্ছি এবং তীব্র নিন্দা করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি নদীয়া জেলা থেকে নির্বাচিত প্রতিনিধি। আমার নির্বাচনী এলাকার একটা বিরাট অংশই হচ্ছে সীমান্ত এলাকা। আমাকে বি. এস. এফ. জোয়ানদের অত্যাচারে একজন প্রত্যক্ষদর্শী বলতে পারেন। ১৯৯১ সালে আমার এলাকার দেবনাথপুরে একটা মর্মান্তিক ঘটনা ঘটেছিল—এক দিনে শিশু কিশোর সহ ১১ জন মানুষকে সকাল সাড়ে ছ'টার সময় মার্চ মাসের দিনের বেলা শুধু গুলি করে নয়, বিভিন্ন রকম অমানুষিক অত্যাচার করে বি. এস. এফ.-এর জোয়ানরা হত্যা করেছিল। বি. এস. এফ.-এর লোকেরা সাধারণ মানুষের সঙ্গে সর্বদা যে আচরণ করে তাতে পরিষ্কার বোঝা যায় যে, ওদের ন্যূনতম মনুষ্যত্ববোধ নেই। ওরা বিভিন্ন প্রদেশ থেকে এখানে আসে এবং এমনভাব দেখায় যেন বাংলা বোঝে না, কিন্তু আসলে সব বোঝে। গতকাল ইসলামপুরের দিনাজপুরে যে ঘটনা ঘটেছে সেই ঘটনার নিন্দা করার আমার কোনও ভাষা জানা নেই। আমি একজন নদীয়া জেলার সীমান্তবর্তী অঞ্চলের বাসিন্দা হিসাবে ঐ ঘটনার তীব্র ধিক্কার জানাচ্ছি। আহত এবং নিহতদের প্রতি আমার সমবেদনা প্রকাশ করছি। বি. এস. এফ.-এর জোয়ানদের সীমান্তবর্তী এলাকায় ভূমিকার যাতে পরিবর্তন হয়, তাদের মধ্যে মনুষ্যত্ববোধ যাতে জাগে, অন্য মানুষদের সঙ্গে তারা যাতে মানুষের মতো ব্যবহার করে তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শুরুতেই আমাদের দলের নেতা, তথা বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব সঠিকভাবে এই প্রসঙ্গটি উত্থাপন করেছেন। কিন্তু এই ঘটনা এখানে নতুন কিছু নয়—এর আগেও আমরা দেখেছি বি. এস. এফ.-এর লোকেরা বিভিন্ন জায়গায় অহেতুক সাধারণ লোকেদের ধরে নিয়ে গিয়েছে এবং তাদের উপর অত্যাচার করেছে। ইদানিং এই ঘটনা বৃদ্ধি পেয়েছে। স্যার, আপনি জানেন এবারের পঞ্চায়েত নির্বাচনে ৪০%-এর উপর মহিলা প্রতিনিধিরা নির্বাচিত হয়েছেন। ফলে কিছু সমস্যা সৃষ্টি হয়েছে। বি. এস. এফ. যাদের ধরে নিয়ে যায় তাদের তারা আটকে রাখে এবং পঞ্চায়েতের মেম্বারদের গিয়ে সনাক্ত করে ছাড়িয়ে আনতে হয়। বেশিরভাগ ক্ষেত্রেই দেখা যায় রাতের দিকে এরা মানুষ-জন ধরে। অথচ রাত্রে পঞ্চায়েতের মহিলা মেম্বাররা বি. এস. এফ. ক্যাম্পে যেতে ভয় পান। ফলে সারারাতে সেই সব ধরে আনা মানুষদের উপর অত্যাচার চালাচ্ছে। সারা রাত আটকে রাখছে। সাথে সাথে এখানে একটা জিনিস যদি আমি উল্লেখ না করি তাহলে সমগ্র বিষয়টাকেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখা হয়ে যাবে—বি. এস. এফ. শুধু আমাদের রাজ্যেই নেই, আরও অনেক রাজ্যেই আছে, ত্রিপুরায় আছে, নেপাল বর্ডারে আছে এবং আরও অন্যান্য রাজ্যেও আছে। কিন্তু আমরা

দেখছি পশ্চিমবাংলায়, বিশেষ করে কয়েকটা জেলায় পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন-এর সঙ্গে বি এস. এফ.-এর একটা কমিউনিকেশন গ্যাপ রয়েছে। অনেক সময় দেখা যায় বি. এস. এফ. এর কাজের মধ্যে লোকাল অ্যাডমিনিস্ট্রেশন নাক গলায়, আবার অনেক সময় দেখা যায় লোকাল অ্যাডমিনিস্ট্রেশনের কাজের মধ্যে বি. এস. এফ. নাক গলায়। কো-অর্ডিনেশনের অভাবের জন্য অনেক সময়ই অনেক সমস্যার সৃষ্টি হয়। মোটামুটি বৈঠকের কথা শুনি বিভিন্ন রাজনৈতিক দল বিভিন্ন সময়ে বিশেষ করে বর্ডার এলাকায় ডেপুটেশন দিতে গেলে তাদের বিভিন্ন ইস্যু থাকে। জয়নাল সাহেব বলেছেন এ ব্যাপারে উচ্চ পর্যায়ের ব্যবস্থা নেওয়া দরকার। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি তার লেভেলে এই বিষয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে কথা বলুন। দরকার হলে প্রধানমন্ত্রীর সঙ্গেও তিনি কথা বলতে পারেন। গতকাল যে ঘটনাটি ঘটেছে তা দুঃখজনক। এই ঘটনার পুনরাবৃত্তি যাতে না ঘটে সেটা দেখতে হবে। এর আগেও বহু ঘটনা ঘটেছে। বিশেষ করে বনগাঁ, বাগদা প্রভৃতি অঞ্চলে রোজই এমন ঘটনা ঘটছে। বাসে করে লোক যাচ্ছে, বি. এস. এফ. গুলি করে মেরে দিল এ ব্যাপারে কোনও ডায়েরি করা যায় না। এইরকম অবস্থা যদি চলতে থাকে তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজে ইনিসিয়েটিভ নিয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে আলোচনায় বসুন, একটা রুটিন আলোচনার জন্য বসার ব্যবস্থা করুন। লোকাল অ্যাডমিনিস্ট্রেশন এবং বি. এস এফ অ্যাডমিনিস্ট্রেশন আলোচনায় বসা দরকার। পারস্পরিক কমিউনিকেশন গ্যাপ যেন না থাকে মানুষ যাতে হ্যারাসড না হয়। পরস্পর এর ওর ঘাড়ে দোযারোপ করা যেতে পারে কিন্তু এলাকার মানুষের সমস্যা যেটা আছে—মাননীয় বর্ডার এলাকার এম. এল. এ.-রা যে কথা বলছেন—সেই সমস্যা দূর করা যায় না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, পারসোনাল লেভেলে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে আলোচনা করুন। আজকে কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রী এখানে আসছেন। তিনি ওখানে দেখতে যাচ্ছেন। আমাদের অপোজিশন দলের লিডারও তাকে এই বিষয়ে জানাবেন। প্রদেশ কংগ্রেস সভাপতি তিনিও স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাবেন। যদি সময় পারমিট করে তিনিও ঐ এলাকায় যাবেন বলেছেন। দেখা যাক কি হয়? আপনি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন অ্যাকচুয়াল কি ঘটনা ঘটেছে সেই ব্যাপারে হাউসকে জানাতে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সীমান্ত রক্ষী বাহিনীর হাতে আমাদের রাজ্যের সীমান্ত রক্ষা করার দায়-দায়িত্ব দেওয়া আছে। আজকে সেটা এমন জায়গায় গেছে যে, সীমান্তের অধিবাসিদের ধন-সম্পত্তি এবং জীবন-যাপন বিপন্ন হয়ে উঠেছে। কিছুক্ষণ আগে বিরোধী পক্ষের দলনেতা এই ঘটনার কথা উল্লেখ করেছেন। কিন্তু এই ঘটনা প্রথম নয়, ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে এই সভায় উদ্বেগ প্রকাশ করেছিলেন এর আগেও মুর্শিদাবাদে ২ জন কৃষক যখন ধান কাটছিল তখন বি. এস. এফ বাহিনী তাদের গুলি করে মেরেছিল। আর. এস. পি.-র গ্রাম পঞ্চায়েত সদস্য ফনী সিংকেও গুলি করে মেরেছে। এইরকম অহরহ ঘটনা ঘটছে। ছিনতাই করা থেকে আরম্ভ করে সমস্ত রকমের কার্যকলাপ এই বি. এস. এফ. বাহিনী করে যাচ্ছে। বিভিন্ন রাজনৈতিক মহলের ধ্যান-ধারণা হয়েছে এই বি. এস. এফ. বাহিনী মানুষের নিরাপত্তার পরিবর্তে মানুষকে হয়রানি করে ধন-সম্পত্তি লুণ্ঠনের বাহিনীতে পরিণত হয়েছে।

তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ব্যাপারে হস্তক্ষেপ করা এখনই দরকার হয়ে পড়েছে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলা দরকার যাতে ব্যবস্থা গ্রহণ করা যায়। সীমান্ত রক্ষী বাহিনী কোথায় সীমান্ত রক্ষা করবে, কিন্তু তা না করে এলাকার মানুষের ধন-সম্পত্তি তাদের হাতেই বিপন্ন হচ্ছে। এটা ভয়ানক উদ্বেগের ব্যাপার। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করতে চাই অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমদিনাজপুরে যে ঘটনা ঘটেছে তা অত্যন্ত উদ্বেগজনক। এই ঘটনা কিন্তু প্রথম নয়, এর আগেও বর্ডার এলাকায় বিভিন্ন জায়গায় এই রকম বিভিন্ন ঘটনা ঘটেছে, এর চেয়েও মর্মান্তিক ঘটনা ঘটেছে। সবচেয়ে আশ্চর্যের বিষয়, যারা রক্ষক, যারা বর্ডার এলাকার মানুষে নিরাপত্তার জন্য ওখানে নিয়োজিত তারাই আজকে ভক্ষকের কাজ করছে। আমরা অতীতে দেখেছি, বিভিন্ন সময়ে বিভিন্ন ব্যাপার নিয়ে বর্ডার এলাকার মানুষ বিভিন্নভাবে অত্যাচারিত হয়েছে। আমার মনে হয় এই জিনিস বন্ধ করা দরকার। এই ব্যাপারে আলোচনা সকলেই করেছেন যে এই জিনিস চলতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে আলোচনা করুন, চোরাকারবারি যারা আছে তাদের এই সমস্ত কাজ যেন বন্ধ করা হয় এবং যে সমস্ত বি. এস. এফ. বাহিনীকে ওখানে নিয়োজিত করা হয় তারা যদি এই সমস্ত কাজ করে তাহলে নতুন করে চিন্তা-ভাবনা করা দরকার। আমাদের সেখানে পুলিশ আছে, বি. এস. এফ. আছে। আমাদের সেখানে পুলিশ বি. এস. এফ. আছে; কি ভাবে এই জিনিসটা বন্ধ হয় মাননীয় মুখ্যমন্ত্রীকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের, এখানে একটি প্রস্তাব গ্রহণ করার অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দক্ষিণ দিনাজপুর জেলার সীমান্ত এলাকায় বি. এস. এফের নারকীয়, বর্বরোচিত কিছু ঘটনা বিধানসভায় উপস্থিত করছি। গত জানুয়ারি মাসে উত্তর দিনাজপুরের কালিয়াগঞ্জের ফতেপুরে, সেখানে কয়েকশো চাষের গরু—ওলতোর ক্যাম্প থেকে ফতেপুর ক্যাম্পের দূরত্ব কম করে ১৫০ কিলোমিটার সেখান থেকে ২০০/২৫০টি চাষের গরু মারপিট করে নিয়ে চলে যায়। আমরা সেখানকার স্থানীয় প্রশাসন ও জেলা-প্রশাসন সহ বি. এস. এফ কমান্ডারদের সঙ্গে আলাপ আলোচনা করার জন্য আহ্বান জানাই। কুশমন্ডী, অসিনপুর শাতিমারি ক্যাম্প থেকে এসে মহাগ্রামে জড় হয়। সেখানে গরুগুলি বাড়ি থেকে বার করে নিয়ে যাবার সময় মানুষকে পিটিয়ে মারে, তখন সেখানকার মানুষেরা বি. এস. এফের সঙ্গে মোকাবিলা করতে বাধ্য হয় এবং চতুর্দিক থেকে তাদের ঘেরাও করে মারতে থাকে, কিছু লোক মার খায় এবং কিছু লোক পালিয়ে যায়। জেলা প্রশাসনের পক্ষ থেকে আজ পর্যন্ত কিছু বিহিত করা হয়নি। কালিয়াগঞ্জে তিন জন রাধিকাপুরের হাট থেকে যখন বাড়ি ফিরছিল তার মধ্যে উপ-প্রধানও ছিলেন, ওখানকার রাস্তায় যখন বি. এস. এফ দু-জনকে পিটিয়ের মারে, তখন বি. এস. এফের পক্ষ থেকে বলা হয়, এবং জেলা প্রশাসনের পক্ষ থেকে যারা ছিলেন তারা কথা দিয়েছিলেন যে আর্থিক ক্ষতিপূরণ করবেন এবং পরিবারের দু-জনকে চাকরি দেবেন। আজ পর্যন্ত তাও দেওয়া হল না। আমি জানতে চাই তাদের জুরিসডিকশন কোনও পর্যন্ত সেটা

ঠিক হওয়া দরকার। তাই আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বর্বরোচিত কাজ যাতে বন্ধ হয় তার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খগেন্দ্র নাথ সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি উদ্বেগের কথা এই হাউসকে জানাতে চাই। গতকাল ইসলামপুরে একটি দুঃখজনক ঘটনা ঘটেছে, জানতে পারি এ ধরনের ঘটনা ঘটছে—দু বছর আগে উত্তর দিনাজপুর জেলার, কাগজে বেরিয়েছে এবং আমার কাছে খবর আছে—১৭ জন মানুষকে এই ভাবে খুন করেছে। গত বছর খানেক আগে করণদিঘির ১৬ কিলোমিটার ভিতরে সেখানকার লোকেরা গরুর হাট থেকে গরুর গাড়ি করে ফিরছিল তাদের মেরে ফেলে। গত রবিবার সন্ধ্যা সাতটা সুকুমহম্মদ গ্রামের মাঠে পায়খানা করতে যায়, ফেরার সময় বি. এস. এফ জওয়ানরা তাকে বাংলাদেশের চোরাকারবারি বলে মারধর শুরু করে, পাশের গ্রাম থেকে লোক এসে বলে যে না এ ভাল লোক। তা সত্ত্বেও বি. এস. এফ.-রা মারধর করতে থাকলে গ্রামের লোকেরা স্বাভাবিকভাবেই উত্তেজিত হয় এবং গালাগালি করে ; এর ফলে ওরা গুলি চালিয়ে তিন জনকে মেরে ফেলে, তখন পাবলিক উত্তেজিত হয়ে বি. এস. এফ.-দের মারধর করে ও একজনকে মেরে ফেলে। তখন ক্যাম্প অফিস থেকে বি. এস. এফের রাইফেল নিয়ে এসে রাধিকাপুরে গুলি চালায়, যাদের উপর গুলি চালায় তাদের মধ্যে শিশু, কিশোর মহিলাও আছে। বর্তমানে সে গ্রামে কোনও লোক নেই। বি. এস. এফের অত্যাচারে সবাই গ্রাম ছেড়ে পালিয়ে গেছে। এটা হচ্ছে দক্ষিণ দিনাজপুরের একটা ঘটনা, উত্তর দিনাজপুর সমস্ত সীমান্ত জেলার গ্রামের লোকেরা বি. এস. এফের হাতে পড়তে হয়, তাদের হাট থেকে ফেরার সময় হাতে এক কে. জি. চাল, দু কে.জি থাকলে তাও কেড়ে নেয়।

ইতিমধ্যে যদিও আমাদের রায়গঞ্জের এম. পি. শ্রী সুব্রত মুখার্জি কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা মন্ত্রী রাজেশ পাইলটের দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করেছেন এবং তিনিও বলেছেন যে, প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। প্রতি বছরই আমরা এই ব্যাপারে বিক্ষোভ দেখাচ্ছি, কিন্তু কিছুই হচ্ছে না। সেজন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিতে এই বিষয়টা আনবার জন্য অনুরোধ করছি যাতে ভবিষ্যতে এই ধরনের ঘটনা সীমান্ত এলাকায় আর না ঘটে। আজকে আমি সেখানে রওনা হচ্ছি, ফিরে এসে ওখানকার বিস্তারিত খবর দিতে পারব এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ইসলামপুরে অত্যন্ত মর্মান্তিক ঘটনা ঘটেছে, সেখানে বি. এস. এফের অত্যাচারে কয়েকজনের মৃত্যু ঘটেছে এবং গ্রামবাসিদের হাতে একজন জওয়ানের মৃত্যু ঘটেছে। বি. এস. এফের কাজ বর্ডার রক্ষা করা। নিশ্চয় তারা এই কাজ করবেন, এতে আপত্তির কোনও কারণ নেই, কিন্তু বর্ডার রক্ষা করবার নাম করে বহু জায়গাতে বি. এস. এফ. এমন অত্যাচার করছেন যা অসহনীয় হয়ে উঠেছে। আপনি জানেন, গ্রামাঞ্চলে বিভিন্ন জায়গাতে হাট থেকে গরু কিনতে হয় এবং গরু কেনার পর বাড়ি ফিরতে ফিরতে রাত হয়ে যায়, কিন্তু গরু কিনে ফিরবার পথে তাদের গ্রেপ্তার করা হয় এবং গরুগুলিকে আটক করা হয়। গরু কেনার ক্ষেত্রে পদ্ধতি হচ্ছে, কোনও কোনও অঞ্চলে তারজন্য পঞ্চায়েত প্রধান সার্টিফিকেট দেবেন, কোনও কোনও অঞ্চলে বিডিও

সার্টিফিকেট দেবেন, কিন্তু দেখা যাচ্ছে যে, সেটা থাকা সত্ত্বেও বহু জায়গায় আটকে দেওয়া হয়। আমার এই ব্যাপারে সুনির্দিষ্ট প্রস্তাব, এক্ষেত্রে শুধুমাত্র রাজ্য বা জেলা স্তরে বৈঠক করলে হবে না, সেটা ব্লকস্তরে প্রতিনিয়ত করতে হবে। প্রতি মাসে ব্লক স্তরে আলোচনা করে অসুবিধাগুলি দেখতে হবে, কারণ উত্তর দিনাজপুরে, দক্ষিণ দিনাজপুরের রাধিকাপুরে এই ধরনের ঘটনা ঘটেছে, হিলিতে ঘটেছে, এবার ইসলামপুরে ঘটল। কাজেই এখনই ব্যাপারটা দেখা দরকার, তা না হলে যে ধরনের মর্মান্তিক ঘটনা ঘটে গেল সেই ধরনের ঘটনা আরও বেশি বেশি করে ঘটতে থাকবে এবং তারফলে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হবে। এই ব্যাপারে তাই অবিলম্বে ব্যবস্থা নেওয়া দরকার ইসলামপুরে যে ঘটনা ঘটেছে আমি তার নিন্দা করছি।

**Mr. Speaker :** Many Hon'ble Members have spoken on this matter. there is also a Calling Attention on this matter. I will request the Hon'ble Minister to make a statement and then the matter will be over.

Hon'ble Minister, Shri Ashok Bhattacharya have send a letter to me that he will not come. So that his question will be held over. The question no. *394, *396, *398, *400 and *402 is held over.

*395 (member absent)

**Shri Amiya Patra :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের বিভিন্ন কর্মসূচিতে বিভিন্ন জায়গায় যেতে হয়। আমরা যারা বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য, আমাদের বিভিন্ন রাজনৈতিক ক্রিয়া কলাপের সঙ্গে যুক্ত থাকতে হয়। কাজেই যে সব সদস্য উপস্থিত নেই তাদের কোয়েশ্চেনগুলি যাতে হাউসে তোলা যায় সেই অনুমতি দিলে ভাল হয়।

**Mr. Speaker :** আমি কি করব? আমার কিছু করার নেই।

*399, *401 (member absent)

## Calling Attention

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :—

| | |
|---|---|
| i) Reported death of one B.S.F. Jawan and five villagers under Islampur P.S. Bairadanga village of Uttar Dinajpur on 3.4.1994. : | Dr. Manas Bhumia, Shri Shiba Prosad Malik, Shri Id Mahammad, Shri Shish Mahammad and Shri Gyan Singh Sohanpal. |
| ii) Reported cease work by the lawyer of Diamond Harbour Court consequent upon the assualt of one Advocate of the Court on 27.3.1994. : | Shri Satya Ranjan Bapuli |

iii) Acute crisis of cotton weaving industries at Santipur, Nadia. : Shri Ajoy Dey

iv) Trouble faced by the H. S. Examinees and rural people of Hooghly district due to inadequate supply of Kerosin oil. : Shri Abdul Mannan

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Shiba Prosad Malik and others on the subject of Reported death of on B.S.F. Jawan and five villagers under Islampur P.S. at Bairadanga village of Uttar Dinajpur on 3. 4. 94.

The Minister in charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** On 7th April, 1994.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে সমস্ত সদস্য উপস্থিত থাকবেন না, তাদের কোয়েশ্চেন রেইজ করতে দেবেন না, এই রকম একটা রুলিং দিয়েছেন। আমি এই ব্যাপারে আপনার রুলিংকে ডিফার করছি না, সেটা মেনে নিচ্ছি। কিন্তু এক্ষেত্রে একটা অসুবিধা দেখা দিচ্ছে। আপনি জানেন যে কোয়েশ্চেন জমা দিলে সব কোয়েশ্চেন অ্যাডমিটেড হয় না, কিছু ডিসঅ্যালাউ হয় আপনি জানেন যে আবার সিরিয়াল নম্বর কোনওটা আগে আসে, কোনওটা পরে আসে। আমরা কোয়েশ্চেনগুলি দেই যাতে তার উত্তর পেতে পারি। কিন্তু আমরা দেখছি যে কোয়েশ্চেনগুলি হেল্ড ওভার হচ্ছে। আমরা কোয়েশ্চেনের যে উত্তর পাব সেটা থেকে বঞ্চিত হচ্ছি। কাজেই আমি আপনার কাছে অনুরোধ করব যে এই বঞ্চনার বিরুদ্ধে আপনি ব্যবস্থা নেবেন।

## PRESENTATION OF REPORT

**Presentation of the Report of the Select Committee on the West Bengal Panchayat (Amendment) Bill, 1994.**

**Dr. Surya Kanta Misra :** (Chairman) : Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Panchayat (Amendment) Bill, 1994.

## MENTION CASES

[11-30 — 11-40 p.m.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিশেষ ঘটনার কথা মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় বিভিন্ন জায়গায় বৈদ্যুতিকরণ হয়েছে। সেই গ্রামের লোকেদের বিদ্যুৎ নেবার ক্ষমতা আছে এবং যোগ্যতা আছে। তারা কয়েক বছর থেকে টাকা-পয়সা জমা দিয়েছে কিন্তু লাইন পাচ্ছে না। তারা গেলে তাদের স্টেশন সুপারিটেন্ডেন্ট বলছে যে আমাদের

াকের অভাব আছে, সেজন্য আমরা করতে পারছি না। কিন্তু ঘটনা হচ্ছে, যারা ঐ লাইন ানেকশনের জন্য টাকা জমা দিয়েছে, তাদের বলা হচ্ছে যে তোমাদের এখন লাইন হবে না, ামরা ১০ টাকা করে মাসে দিয়ে কানেকশন করে নিয়ে যাও। হ্যারাসমেন্ট করছে। সুতরাং টশন সুপারিন্টেন্ডেন্ট-এর গাফিলতির জন্য লাইনে কানেকশন হচ্ছে না। কাজেই আপনার াধ্যমে অভিযোগ বলুন আর অনুযোগই বলুন করে বলতে চাই যোগ্যতা সম্পন্ন লোক যারা াইন নিতে চায়, যারা ৩-৪ বছর লাইন নেওয়ার জন্য দরখাস্ত করে বসে আছে ইমামবাজার, লতানপুর, গোপালগঞ্জ, সাবঘাটি, মদনা, হাঁসানপুর, ও খানাবাড়ি ইত্যাদি এলাকায় মানুষ াদের যাতে অবিলম্বে ইলেক্ট্রিক কানেকশন দেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। স্টেশন পারিন্টেন্ডেন্ট এবং যারা মিটার দেয় তাদের দুর্নীতি বন্ধ করে যাতে অবিলম্বে কানেকশন াবার ব্যবস্থা করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ইসলামপুর ঘটনার ব্যাপারে আমার মেনশন ছিল, সেটা বলা য়ে গেছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (নট পেজেন্ট)

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা মর্মান্তিক অমানবিক ঘটনার ্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমাদের জেলা বারাসাতে আরতি াশ নামে জনৈকা মাধ্যমিক ছাত্রীকে নৃশংস ভাবে আক্রান্ত করা হয় এবং তাকে এন. আর. ।স. হাসপাতালে ভর্তি করার পর সেই মহিলা মারা যায়। এই মর্মান্তিক ঘটনার প্রতিবাদে অপরাধীর কঠিন শাস্তির দাবিতে আমাদের এলাকার মহিলা গণ সংগঠন বারাসাত প্রশাসন ভবন এবং কোর্ট সংলগ্ন এলাকার মাঝামাঝি অবস্থান করছে। স্যার, মূল্য বোধ এবং ানবিকতাকে ধ্বংস করার জন্য হিংসাত্মক ঘটনার প্রসার ঘটানোর জন্য গণ মাধ্যমকে ্যবহার করা হচ্ছে। যার ফলে এই সমস্ত মর্মান্তিক ঘটনা ঘটে চলেছে। আমার দাবি এই ্যাপারে দোষী ব্যক্তিকে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক, এই ব্যাপারে আপনার মাধ্যমে আমি াবেদন জানাচ্ছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আদিবাসী অধ্যুষিত এলাকা ঝাড়গ্রাম ্লকের বদনা গ্রামের একটি গুরুত্বপূর্ণ সমস্যার ব্যাপারে মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম ব্লকের বদনা গ্রামে লিলাবতী শিক্ষা সদন নামে একটা ৪ ক্লাসের স্কুল আছে। সেই স্কুলে স্থানীয় ছেলে-মেয়েরা লেখাপড়া করে। এই স্কুলটি স্থানীয় শিক্ষাবতীরা দীর্ঘদিন ধরে অর্গানাইজ করছে। এখনও পর্যন্ত এই স্কুল সরকারের অনুমোদন পেল না। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি যাতে ঝাড়গ্রাম ব্লকের বদনা গ্রামের লিলাবতী শিক্ষা সদন স্কুলটিকে সরকারী মঞ্জুরী দেওয়া হয়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে যে রাস্তা আছে সেই রাস্তা দীর্ঘ দিন ধরে খারাপ হয়ে পড়ে আছে, সেই রাস্তা মেরামত হচ্ছে না। নালার থেকে বর্ধমান যাওয়ার যে রাস্তা সেই রাস্তার উপর যে ভাবে খাদ হয়েছে সেই

খাদগুলি পুকুর বলে মনে হয়। সালার থেকে কাকদাস পর্যন্ত যে রাস্তা আছে তার ছাল-চামড়া উঠে গেছে, যে কোনও সময় সেখানে অ্যাকাসিডেন্ট হতে পারে, মারাত্মক ধরনের বিপদ হতে পারে। অথচ সেই রাস্তার কোনও রকম মেরামত হচ্ছে না। এর ফলে স্থানীয় জনসাধারণের মনে বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। বহরমপুর থেকে রামপুরঘাট যে রাস্তা আছে সেই রাস্তা দীর্ঘ দিন ধরে চলাচলের অযোগ্য হয়ে গেছে।

বাস চলে না, ফলে মানুষ জনের যাতায়াতের ক্ষেত্রে খুব অসুবিধা হচ্ছে। ঐ এলাকার লোকেদের মধ্যে এর ফলে একটা ক্ষোভের সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই রাস্তাগুলিকে মেরামতির ব্যবস্থা করেন এবং সাধারণ মানুষকে বিপদের হাত থেকে বাঁচান। বাস অ্যাকসিডেন্টের হাত থেকে রক্ষার জন্য যাতে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদেয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী এবং পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে আমি কয়েকদিন আগে মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গেও কথা বলেছিলাম। এর আগেও বিষয়টি নিয়ে আমাকে হাউসে মেনশন করতে হয়েছিল। তখন বুদ্ধদেববাবু পৌরমন্ত্রী ছিলেন। বিষয়টি হচ্ছে বৈদ্যবাটি পৌরসভা এলাকার পরিষেবা ফিঃ নামে একটি ফিঃ চালু হয়েছে। তারকেশ্বরে যেসব তীর্থযাত্রীর যান তাদের বৈদ্যবাটিতে নিমাইতীর্থের ঘাট থেকে গঙ্গার জল নিয়ে যেতে হয় এবং সেই জল তারা তারকনাথের মন্দিরে গিয়ে ঢালেন। তাদের কাছ থেকে এক টাকা করে ফি নেওয়া হচ্ছে। এর আগে তাদের কাছ থেকে ফি নেওয়া হচ্ছিল। বুদ্ধদেববাবু সেটি বন্ধ করে দিয়েছিলেন। তখন পৌরসভার পক্ষ থেকে একটি নোটিশ দিয়ে বলেছিলেন যে তীর্থযাত্রিদের কাছ থেকে কোনও রকম কর নেওয়া হবে না। বুদ্ধদেববাবু এখন পৌরমন্ত্রী নন বলে কিনা জানি না, এই বছর থেকে তীর্থযাত্রিদের কাছ থেকে তীর্থকর নেওয়া চালু হয়েছে। তীর্থকরের নামটি এখন পাল্টে দিয়ে পৌরসভা ফি বলে তীর্থযাত্রিদের কাছ থেকে টাকা আদায় করা হচ্ছে। এরফলে ঐ এলাকায় একটা উত্তেজনা সৃষ্টি হয়েছে, যারা তারকেশ্বরে যাচ্ছেন তাদের মধ্যে বিক্ষোভ হচ্ছে। এরফলে যে কোনও সময়ে একটা অঘটন ঘটতে পারে। শুধু তাই নয়, এটি নৈতিকতার দিক থেকেও অন্যায়। কারণ, তীর্থযাত্রিদের কাছ থেকে তারকেশ্বর পৌরসভা এবং বৈদ্যবাটি পৌরসভা দু'বার করে কর আদায় করছেন। এর পরে হয়ত দেখা যাবে যে তীর্থযাত্রিদের কাছ থেকে রিষড়া, চন্দননগর ইত্যাদি যে তিনিটি পৌরসভা আছে এবং দশটি যে গ্রাম পঞ্চায়েত আছে সেখানে, এক একজন তীর্থযাত্রীকে কর দিতে হচ্ছে। আমি সেজন্য আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং পৌরমন্ত্রীর কাছে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি, এর আগে বুদ্ধদেববাবু যখন পৌরমন্ত্রী ছিলেন তখন তিনি এটি বন্ধ করেছিলেন—পৌরসভা যাতে এই রকম তুঘলকি কাজ না করেন। তীর্থযাত্রিদের যাতে এক এক জায়গায় এইভাবে কর দিতে না হয়, তাদের একাধিক জায়গায় যাতে তীর্থকর দিতে না হয় এবং পারমানেন্টলি যাতে এটি বন্ধ হয়, তার ব্যবস্থা করেন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমার বিধানসভা কেন্দ্রে অবস্থিত পদ্মপুকুর—কেশবপুর

রাস্তাটির ব্যাপারে পি. ডবলু. ডি.-র পক্ষ থেকে তদন্ত হয়ে গেছে। উক্ত রাস্তাটি ১৯৮২ সালে অনুমোদিত হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেই রাস্তাটি তৈরি হয়নি। উক্ত রাস্তাটির দাবি উক্ত এলাকার পঞ্চাশ হাজার মানুষের। এটি নির্মিত হলে তাদের উপকার হবে এবং যাতায়াতের ক্ষেত্রে তাদের খুব সুবিধা হবে। এইজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে রাস্তাটি তাড়াতাড়ি হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি ক্ষুদ্র হলেও একটি গুরুত্বপূর্ণ বিষয়। স্যার, আপনি জানেন যে পর্যটন দপ্তরের অধীনে ট্যুরিজম ডেভোলপমেন্ট কর্পোরেশনের অধীনে প্রায় ৫৬ জন অস্থায়ী কর্মী রাইটার্স বিল্ডিংসে মন্ত্রীদের ঘরে ঘরে এবং অ্যাসেম্বলিতে চা, স্ন্যাক্স সরবরাহ করে আসছেন। তারা আজ প্রায় ১৫।১৬ বছর ধরে কাজে আসছেন। তারা অস্থায়ী ভাবে কাজ করছেন। সাধারণভাবে ছয়মাসে কাজ করলে সংশ্লিষ্ট কর্মীকে স্থায়ী করা হয়। এই সমস্ত গরিব ঘরের ছেলেমেয়েরা যারা রাইটার্স বিল্ডিংসে কাজ করছেন, মন্ত্রীদের চা ইত্যাদি সাপ্লাই করছেন এবং চিফ হুইপের ঘরে, সকলের ঘরে কাজ করছেন, তাদের জন্য পর্যটন দপ্তরের কাছে আবেদন করব তাদের যেন স্থায়ী করা হয়। তাদের এক একজন ১২, ১৪, ১৫, ১৬ বছর ধরে কাজ করছেন।

আমি আশা করব জ্ঞানসিং সোহন পাল মহাশয় রয়েছেন এবং বিরোধী পক্ষের যারা আছেন তারাও এটাকে মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখবেন, এদেরকে যেন স্থায়ীকরণ করা হয়, এটা সকল পক্ষ সমর্থন করবেন, এই বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে একটি বিষয় উপস্থিত করতে চাই। গতকাল কলকাতায় গ্যাট চুক্তির প্রতিবাদে বিশাল মিছিল হয়েছে আর আজকে দিল্লিতে লক্ষ লক্ষ মানুষ জড় হচ্ছে। এখানে বিরোধী সদস্যরা হৈচৈ করেন পশ্চিমবাংলায় গণতান্ত্রিক পরিবেশ রয়েছে, তা সত্ত্বেও তারা হৈচৈ করছেন—অথচ ওখানে তিনদিন ধরে এই দেশের সার্বভৌমত্বকে বিকিয়ে দেবার জন্য কেন্দ্রীয় সরকার যে চুক্তি রূপায়ণে বদ্ধ পরিকর হচ্ছেন তার বিরুদ্ধে বিরোধিতা করার জন্য দেশের বিভিন্ন অংশের মানুষ আজকে সেখানে জড়ো হচ্ছেন। তাদের কণ্ঠরোধ করবার জন্য, কেন্দ্রীয় সরকার সেখানে সমস্ত রকমের বাধা সৃষ্টি করছেন। আমরা এখানে লক্ষ্য করছি যে কংগ্রেস পশ্চিমবাংলার পরিবেশকে বিশৃঙ্খল করবার জন্য তারা সোচ্চার হচ্ছেন, কেন্দ্রীয় সরকার যখন গণতান্ত্রিক অধিকারকে স্তব্ধ করবার জন্য আক্রমণ চালান, বিভিন্ন জায়গায় মিছিলকে আটকে দিচ্ছে, তখন এরা নিরব। আমরা এখান থেকে দিল্লিতে যে সমাবেশ হচ্ছে, সেই সমাবেশে যারা অংশ নিচ্ছেন তাদেরকে অভিনন্দন এবং কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা তার নিন্দা করছি এবং যারা চুক্তির প্রতিবাদে মুখর হয়েছেন তাদেরও ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভগবানপুর, নন্দীগ্রাম ড্রেনেজ স্কীম মেদিনীপুর জেলার একটা গুরুত্বপূর্ণ স্কীম। এই স্কীম ১৯৯৫ সালে শেষ হওয়ার কথা, কিন্তু এই কাজ অনেকাংশে বাকি। কলাবেড়িয়া খাল, দুনিয়াখাল, শশীগঞ্জখাল এখনও খুলতে বাকি। এই স্কীম

দ্বারা ভগবানপুর ১-২, নন্দীগ্রাম ২-৩ ও খেজুরি ১ নম্বর ব্লকের ২৭,২৫০ হেক্টর জমিতে চাষের উপকার হবে। দুনিয়াখাল কাটার টাকা শুনেছি জেলা পরিষদ দিচ্ছেন, কিন্তু প্রয়োজনীয় জমি অধিগ্রহণ না করলে খাল কাটার সময় বাধার সৃষ্টি হতে পারে। সুতরাং প্রয়োজনীয় জমি এখনই অধিগ্রহণ করা হোক এবং বাকি কলাবেড়িয়া খাল এটা না খুললে এই স্কীমের কাজ সম্পূর্ণ হবে না। তাই অবিলম্বে এই খালগুলি খোলা, জমি অধিগ্রহণ করা এইগুলি করে ড্রেনেজ স্কীমের কাজ সম্পূর্ণ করতে হবে।

[11-50 — 12-00 a.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে নদীয়া জেলার তেহট্ট এক নং ব্লক-এ বেতাই ও নাজিপুর গ্রামে দুটি স্বাস্থ্য কেন্দ্র প্রয়োজন। এটা সেই অঞ্চলের জনগণের দীর্ঘদিনের দাবি। এরজন্য জমিও দেওয়া হয়েছে। এ ছাড়া তেহট্ট দু নং ব্লকে পলসোন্ডা গ্রামে একটি স্বাস্থ্য কেন্দ্র প্রয়োজন এবং এরজন্যও জমি দেওয়া হয়েছে। আমরা দীর্ঘদিন ধরেই এইসব জায়গায় স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য বলছি কারণ এইসব স্থান থেকে নিকটতম স্বাস্থ্যকেন্দ্রের দূরত্ব ৭ থেকে ৮ কিঃমিঃ এবং ২/১টি ক্ষেত্রে আরও বেশি। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে এই বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তরবঙ্গের ৬টি জেলাতে প্রায় ১।। কোটি মানুষের বাস এবং উত্তরবঙ্গ প্রাকৃতিক ও বনজ সম্পদে সমৃদ্ধ। কিন্তু স্বাধীনতার পর ৪৭ বছর কেটে গেলেও উত্তরবঙ্গের জেলাগুলি কৃষি, সেচ, শিল্প ইত্যাদির ব্যাপারে পশ্চিমবঙ্গের অন্যান্য জেলাগুলি থেকে কিছুটা হলেও পিছিয়ে আছে। সম্প্রতি উত্তরবঙ্গের জন্য উন্নয়ন পর্ষদের দাবিকে কেন্দ্র করে উত্তরবঙ্গের জেলায় জেলায় বিচ্ছিন্নবাদী শক্তি সজাগ ও সচেতন ভাব মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। স্যার, আপনি জানেন, ১৯৬৭ ও ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর উত্তরবঙ্গের উন্নয়নের জন্য একটি মাস্টার প্ল্যান তৈরি করার কথা চিন্তা ভাবনা করেন। ১৯৮০ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী উত্তরবঙ্গের ৫টি জেলাতে শিল্প বা কলকারখানা স্থাপনের সুযোগ ও পরিবেশ আছে কিনা তা খতিয়ে দেখার জন্য একটি কমিটি গঠন করেছিলেন। সেই কমিটি থেকে প্রস্তাব করা হয়েছিল যে উত্তরবঙ্গের তিনটি জেলাতে ভারি শিল্প এবং দুটি জেলাতে কৃষিভিত্তিক ক্ষুদ্র শিল্প হতে পারে। কিন্তু আজ পর্যন্ত উত্তরবঙ্গে কোনও ভারি শিল্প হল না এবং এমন কি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রেও সেখানে তেমন কিছু উন্নয়ন হল না। পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে উত্তরবঙ্গে কিছুটা উন্নয়নের মুখ দেখা গিয়েছে কিন্তু তা সত্ত্বেও বলতে বাধ্য হচ্ছি যে উত্তরবঙ্গের সামগ্রিক উন্নয়নের জন্য বা এখানকার কৃষি, শিল্প, শিক্ষা, স্বাস্থ্য প্রভৃতির উন্নয়নের জন্য সামগ্রিকভাবে একটি সুসংহত পরিকল্পনা বা মাস্টার প্ল্যান করা প্রয়োজন এবং তাকে কার্যকরি করা প্রয়োজন। কলকাতার জন্য মেগাসেটি প্রকল্প হোক, তাতে আমাদের আপত্তি নেই কিন্তু পাশাপাশি উত্তরবঙ্গের প্রতি বঞ্চনা ও অবহেলার অবসানের

জন্য মাস্টার প্ল্যানের প্রয়োজন। তা না হলে এই বঞ্চনা ও অবহেলার প্রতি মানুষের দৃষ্টি আকর্ষণ করে বিচ্ছিন্নবাদী শক্তিগুলি মাথাচাড়া দিয়ে ওঠার সুযোগ পাবে এবং তাতে জাতীয় সংহতি বিপন্ন হবে। স্যার, আমরা জানি যে শুধুমাত্র মুখের সৌন্দর্য যেমন সুস্বাস্থ্যের লক্ষ্যণ নয় ঠিক তেমনি কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি যে বঞ্চনা চালাচ্ছেন তাতে তারা অর্থাৎ কেন্দ্রীয় সরকার শুধুমাত্র মুখের সৌন্দর্যই বৃদ্ধি করছেন। এর ফলে পশ্চিমবঙ্গের মানুষের মনে ক্ষোভের সৃষ্টি হচ্ছে। স্যার, আমি আগেই বলেছি যে উত্তরবঙ্গের ৬টি জেলাতে যে ১।। কোটি মানুষ বসবাস করেন। এই ১।। কোটি মানুষের ৫০ ভাগ হচ্ছেন তফসিলি জাতি, উপজাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ। এদের উন্নয়নের কথা বারবার বলা হলেও আমরা দেখছি কেন্দ্রীয় সরকার তাদের বঞ্চনা করে চলেছেন। এর ফলে মানুষের মধ্যে ক্ষোভের সৃষ্টি হচ্ছে। আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি এ বিষয়ে আকৃষ্ট করছি। স্যার, স্বাধীনতার পর ৪৭ বছর ধরে আমরা দেখছি যে নির্বাচনের সময় কংগ্রেসের নেতারা উত্তরবঙ্গে যান এবং সেখানে গিয়ে বঞ্চনার বিরুদ্ধে স্লোগান দেন। গত কয়েকদিন ধরে এই ধরনের স্লোগান দিচ্ছেন প্রিয়রঞ্জন দাশমুন্সি। উত্তরবঙ্গের বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি এতে মদত পাচ্ছে। আমি পরিশেষে আবার বলব, উত্তরবঙ্গের জন্য অবিলম্বে একটি মাস্টার প্ল্যান তৈরি করে তাকে কার্যকরি করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি বিপণন মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বচনী এলাকা করিমপুরে একটা রেগুলেটেড মার্কেট আছে। তেহট্ট, করিমপুর এবং নং এবং এক দু নং এবং চাপড়া এই চারটি পঞ্চায়েত সমিতি নিয়ে এই রেগুলেটেড কমিটি গঠিত। ওখানে অনেকদিন হল একটা সরকার মনোনীতি কমিটি ছিল। সেই কমিটি ভেঙে দেওয়া হয়েছে সঠিকভাবে। কিন্তু এখনও এই কমিটি তৈরি করা হয়নি। যার ফলে সেখানে একজন আমলাকে বসিয়ে সমস্ত উন্নয়নের কাজ হচ্ছে। তাতে সাধারণ মানুষের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এবং উন্নয়নের কাজ ব্যাহত হচ্ছে। সেই জন্য আমি কৃষি বিপণন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে অবিলম্বে এই নিয়ন্ত্রিত বাজার কমিটি তৈরি করা হয় এবং এলাকার উন্নয়নের কাজ যাতে সঠিকভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে সংগঠিত করা যায় তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। ডানকুনি কোল কম্পলেক্সের যে সব বর্জ পদার্থ বেরোচ্ছে, তা ঐ এলাকার কৃষি জমিকে নষ্ট করে দিচ্ছে এবং ডানকুনির এলাকার পরিবেশকে দূষিত করে দিচ্ছে। সেই কারণে আমি কৃষিমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কোল ইন্ডিয়ার সঙ্গে কথাবার্তা বলে ঐ এলাকার কৃষি জমিকে মুক্ত করা হয় এবং ঐ এলাকা যাতে দূষণ মুক্ত হয় তার ব্যবস্থা করেন।

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা খানাকুলে কেন্দ্রের গড়ের ঘাট থেকে ধরমপোতা পর্যন্ত একমাত্র খানাকুলের যোগাযোগের রাস্তা, এই

রাস্তা এত খারাপ হয়ে গেছে যে গাড়ি চলাচল করতে পারছে না। যে কোনও মুহূর্তে এই রাস্তায় অ্যাকসিডেন্ট হতে পারে। আর খানাকুল কলকাতার সঙ্গে যোগাযোগকারি একমাত্র রাস্তা এবং ঐ এলাকার বেশির ভাগ মানুষই কৃষিজীবী, তাই কৃষি ফসলও ওখান থেকে রপ্তানি এবং যোগাযোগ করার জন্য একমাত্র রাস্তা আছে, সম্প্রতি কাজ শুরু হয়েছে, এই কাজটা যাতে দ্রুত গতিতে সম্পন্ন করা যায় এবং মানুষের যোগাযোগের একমাত্র যে রাস্তাটা তা দ্রুত সম্পন্ন করা যায় তার জন্য আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নাকাশিপাড়া বিধানসভা এলাকায় বেথুয়াডহরি থেকে অগ্রদ্বীপ ঘাট পর্যন্ত রাস্তার মাঝে আড়পাতা ব্রিজটির অবস্থা অত্যন্ত শোচনীয়। ভারি যানবাহন ঐ ব্রিজটির উপর দিয়ে যেতে পারে না। বিগত বিধানসভা চলাকালীন অবস্থায় একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাবে মন্ত্রী মহাশয় লিখিতভাবে বলেছিলেন যে ঐ আর্থিক বছরেই ঐ ব্রিজের কাজ শুরু হবে কিন্তু সেই ব্রিজের কাজ আজ পর্যন্ত শুরু করা যায়নি। এই ব্রিজটির উপর দিয়ে যাত্রীবাহী বাস চলাচলের সময় যে কোনও সময়ে বড় দুর্ঘটনা ঘটে যেতে পারে। ঐ ব্রিজটি সংস্কার এবং পুনর্নির্মাণ করার জন্য মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে সংস্কারের কাজ তাড়াতাড়ি তার জন্য দাবি রাখছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌর মন্ত্রীর এবং জনস্বাস্থ্য মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার বলরামপুর শহরের জনসংখ্যা প্রায় ২০ হাজার। আপনি জানেন এমনিতেই পৌরসভার অন্তর্ভুক্ত হতে পারে যেখানে ২০ হাজার জনসংখ্যা। ওখানে মার্চ মাস থেকেই জলের জন্য হাহাকার পড়ে গেছে। আমি শুনেছিলাম জন স্বাস্থ্য দপ্তর থেকে সার্ভে করার জন্য গিয়েছিল এবং ঠিক হয়েছিল হনুমাতা নদী থেকে ওয়াটার সাপ্লাই করা হবে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ বলরামপুর শহরে পরিকল্পনা অনুযায়ী ওয়াটার সাপ্লাই করার ব্যবস্থা করা হয়।

[12-00 — 12-10 p.m.]

**श्री सलीव टोप्पो :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से व्यस्क शिक्षा मंत्री का ध्यान आर्कपित करना चाहता हूं। सर, जैसा कि आपलोग जानते है पशिचम वंगाल से निरक्षरता को दुर करने के लिए सरकार ने जो साक्षरता अभियान चला रही है वह तारिफेकाविल है। लेकिन जलपाईगुड़ी मे जिसतरह से यह अभियान चलाया जा रहा है, उससे सफलता पर सन्देह होता है। लोगों मे काफी उत्साह देखा जा रहा है। आज करीव ४ महिने से इसपर काम चालु है। लेकिन दु:ख के साथ कहना पडता है कि जलपाईगुड़ी के डी०एम० और अलीपुरदुआर के एस०डी०ओ० इस अभियान के प्रति कोई दिलचस्पी नही दिखा रहे है, इस ओर उदासीन है। चुकि शिक्षा के लिए जिस चीज की आवशयकता होती है रोसिन, किरासन तेल इत्यादि जो दियाँ

गाता है। जो वहुत ही कम है। जिससे किसी सेन्टर को चलाया जा सकता है। नियमतः पहला महीना ३ लीटर दुसरा महीना २ लीटर और तीसरा महीना ३ लीटर देने की वात है। लेकिन किसी भी सेन्टर मे जो उचित व्यवस्था होना चाहिए नही है। ब्लेकवोर्ड जो १२ रुपये का दिया जाता है जिस पर की लिखाई नहीं हो पाती है। डस्टर का भी वही हाल है।

सर, इलाके मे हिन्दी और नेपाली भापा-भापी लोगो की वहुलता है। लेकिन नेपाली माध्यम से पढने की पुस्तक नही है। हिन्दी मे दुसरा खण्ड की पुस्तक है लेकिन पहला खण्ड का पुस्तक अभी तक नही मिला है। नेपाली मे पुस्तक अभी तक उपलब्ध नही कराया गया है, लोगो को इसके लाने से किसतरह वंचित किया जा रहा है। मे आपके माध्यम से अनुरोध करुगा कि डी० एम० को इस ओर कदम उठाने के लिए प्रेरित करे जिससे कि कार्यक्रम सफलतापूर्वक आगे वढे। अभी जो हालात है उससे लगता है कि कभी सफल नही हो पाएगे। मै आपके माध्यम से इसके उपर व्यवस्था करने के लिए अनुरोध करता हूं।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার, মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের সাগরদিঘি ব্লকের পাটকেলডাঙ্গা গ্রাম পঞ্চায়েতে পঞ্চায়েতের উদ্যোগে আন-এমপ্লয়মেন্ট স্কীমের কাজ হচ্ছে। গত ২৬ তারিখ যখন সেই হচ্ছিল তখন সেখানে সেই কাজের দায়িত্বে ছিলেন ব্লক অফিসের একজন ভারপ্রাপ্ত কর্মচারী। সে সময়ে ঐ পঞ্চায়েত সমিতির একজন সদস্য ঐ কর্মচারীর উপর ফল্‌স মাস্টার রোল করে টাকা দেওয়ার জন্য চাপ সৃষ্টি করে এবং টাকা না দিলে তাকে মারধোর করে—বুট জুতো দিয়ে তাকে লাথি মারে। সে সময়ে সেখানে যে সমস্ত লেবাররা ছিল তারা খুবই স্বাভাবিকভাবে তাকে রক্ষা করে। তা না করলে সেখানেই তাকে খুন করে ফেলা হত। কর্মরত একজন কর্মচারীর উপর নির্বাচিত পঞ্চায়েত সদস্য এই অত্যাচার এবং জুলুম করে। ঘটনাটি স্থানীয় বি. ডি. ও.-কে এবং পুলিশ প্রশাসনকে জানানো হয়েছে। এতৎ সত্ত্বেও এখন পর্যন্ত কাউকে গ্রেপ্তারের ব্যবস্থা করা হয়নি। ফলে ওখানে সাধারণ কর্মচারিদের মধ্যে দারুন ক্ষোভের সঞ্চার হয়েছে। এই অবস্থায় আমি মাননীয় স্পিকারের মাধ্যমে মন্ত্রী মহোদয়দের কাছে অনুরোধ করছি—যাতে কর্মচারিদের মধ্যে আস্থা ফিরে আসে তার জন্য দোষী পঞ্চায়েত সমিতির সদস্যকে গ্রেপ্তার করা হোক এবং আইন মতো ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী বিশ্বেশ্বর মাহাতো ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী, মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমার বিধানসভা এলাকা মেদিনীপুর জেলার তথা দক্ষিণবঙ্গের অত্যন্ত স্পর্শকতার বন্যাবিধ্বস্ত এলাকা ব্লক সবং। আমার জেলার মন্ত্রী ড্রা ওমর আলি তিনি আমার বিধানসভা কেন্দ্রে বহুবার গেছেন এবং তিনি নিজে ঘুরেঘুরে দেখে এসেছেন যে কি বিপদজনক অবস্থায় নদী বাঁধুগলি, জমিদারি বাঁধগুলি বিধ্বস্ত অবস্থায় রয়েছে সরকারের অবহেলার শিকার হয়ে। অত্যন্ত দুঃখের বিষয়, আমরা যখন এই বিধানসভা থেকে আপনার নির্দেশে দিল্লিতে প্রধানমন্ত্রী থেকে শুরু করে পঞ্চায়েত মন্ত্রী এবং সেচমন্ত্রীর কাছে দরবার করেছিলাম বিশেষ করে বন্যা বিধ্বস্ত এলাকার কাজের জন্য, বিশেষ সাহায্যের জন্য যখন কেন্দ্রীয় সরকার প্রায় ১০০ কোটি টাকা জওহর রোজগার যোজনায় বিশেষ সাহায্যস্বরূপ পশ্চিমবঙ্গে দিলেন বিভিন্ন খাতে খরচ করার জন্য—সেচ খাতে, পূর্তবিভাগের খাতে এবং বিভিন্ন খাতে, বন্যা-বিধ্বস্ত এবং নদী বাঁধ সংস্কারের জন্য, তখন আমরা দুঃখের সঙ্গে লক্ষ করছি, পশ্চিমবঙ্গের অন্যতম বন্যাবিধ্বস্ত এলাকা চিহ্নিত সবং ব্লক মাত্র কয়েক লক্ষ টাকা পেয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবঙ্গের দ্বিতীয় বৃহত্তম জায়গা, সেখানে জমিদারি বাঁধের দৈর্ঘ্য হচ্ছে ১২৪ কিলোমিটার। অথচ সেই জায়গার জন্য মাত্র ১৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে জমিদারি বাঁধ সংস্কারের জন্য। দীর্ঘ ১৭ বছর বাদে এড়াল, চাউলকুড়ি, খড়িকা এবং মানিকড়া বাঁধ সংস্কারের জন্য মাত্র ১৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে। অথচ কমপক্ষে সেখানে দরকার অন্তত ৬০ লক্ষ টাকা। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, কপালেশ্বরী নদীর উপর ভূয়া ঘাটে একটি ব্রিজ নির্মাণের জন্য দীর্ঘদিন ধরে বলে আসছি, কিন্তু সেখানে মাত্র কিছু টাকা মঞ্জুর করার হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে দাবি করছি, কেন্দ্রের দেওয়া জওহর রোজগার যোজনার ১০০ কোটি টাকার মধ্য থেকে সবচেয়ে বন্যায় বিধ্বস্ত সবং ব্লকের জন্য ১ কোটি টাকা দেওয়া হোক এবং কপালেশ্বরী নদীর উপর ভূয়াঘাটে ব্রিজ নির্মাণের জন্য ১ কোটি টাকা দেওয়া হোক। আমি এই আবেদন সবার কাছে রাখছি, সমস্ত মন্ত্রীসভার কাছে রাখছি পঞ্চায়েত মন্ত্রী, সেচমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এই আবেদনে সাড়া না দিলে সবং এলাকার মানুষ ভীষণভাবে ক্ষতিগ্রস্থ হবে। বছরের পর বছর বন্যার শিকার হয়ে বিধ্বস্ত হচ্ছে, কোটি-কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। আমি বিনীতভাবে আবেদন রাখছি, জওহর রোজগার যোজনার ১ কোটি টাকা দেওয়া হোক যাতে আগামী দিনে সবং-এর মানুষকে এই বন্যার হাত থেকে রক্ষা করা যায়, বিধ্বস্ত বাঁধগুলিকে মেরামত করা যায়, জমিদারী বাঁধগুলিকে মেরামত করা যায় এবং কপালেশ্বরী নদীর উপর ভূয়াঘাটে ব্রিজ নির্মাণ করা যায়।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলার সামনেই রাঁচি বিশ্ববিদ্যালয় থেকে সার্টিফিকেট বিক্রি করার ব্যবসা চলছে এবং এই সার্টিফিকেট নিয়ে আমাদের জেলার কিছু কিছু শিক্ষক শিক্ষকতা করছেন। এই বিষয়ে আগে আমি বলেছিলাম আমাদের পুরুলিয়া জেলার ... থানার কালিয়াচক হাইস্কুলের হেডমাস্টার শ্রী ক্ষীরোদ মহাপাত্র রাঁচি বিশ্ববিদ্যালয় থেকে এম. এ. সার্টিফিকেট নিয়ে এসেছেন এবং সেখানে বিশ্ববিদ্যালয়ের রেজিস্টারকে লিখেছেন, I am to inform you that Sri Khirode Mahapatra, Headmaster failed in M. A. Examination in 1987 according to our records.

[12-10 — 12-20 p.m.]

এটা স্যার, ১৯শে ফেব্রুয়ারি ১৯৮৭ রাঁচি এক্সপ্রেস বলে একটা হিন্দি কাগজে বিস্তারিত বিবরণ দেওয়া হয়েছে সেখানে বলা হয়েছে

राँची विशविद्यालय मे जाल शाजी का मामला प्राप्त जानकारी के अनुसार महाशय ने १९७४ मे रांची विश्वविद्यालय से (वंगला) मे परीक्षा दी थी, जिसमे उसे २३९ मर्कस मिले थे परन्तु उसने दुसरा पत्र वनवाया, जिसमे ३६१ मंक थे। और वहुत जाशी

এই রকম জাল সার্টিফিকেটের কারবার চলছে। সেখানে হূড়া হাইস্কুলে কালিয়াচকে প্রধান শিক্ষকতা করছেন। আমরা কর্তৃপক্ষের দৃষ্টি এ ব্যাপারে আকর্ষণ করেছি ডি. আই. কে.—জানানো হয়েছে, তারা ইতিমধ্যে কিছু কিছু স্টেপ নিয়েছেন। আজ পর্যন্ত হেড মাস্টার জাল সার্টিফিকেট নিয়ে ওখানে শিক্ষকতা করছেন মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমাদের দাবি ঐ জাল সার্টিফিকেট ধারী হেডমাস্টারকে গ্রেপ্তার করা হোক, সার্টিফিকেট বাজেয়াপ্ত করা হোক এবং আজ পর্যন্ত মাইনে হিসাবে তিনি যত টাকা নিয়েছেন সেই মাইনের টাকা আদায় করা হোক, এই দাবি আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের নিকট রাখছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয় গণের এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। ৩১ নম্বর জাতীয় সড়ক ময়নাগুড়ি জনপথকে পাশে রেখে একটা বাইপাশ নির্মিত হবে, ১৯৬৭ সালে এর জন্য প্রায় ৭২ একর জমি অধিগ্রহণ করা হয়েছিল, আজ পর্যন্ত যাদের জমি অধিগ্রহণ করা হয়েছিল তারা সমস্ত ক্ষতিপূরণ পান নি, আংশিক পেয়েছেন। এই হল এক. আর দুই হল, জাতীয় সড়কের কন্টিনিউয়েশন এই বাইপাশ নির্মিত না হলে কন্টিনিউয়েশন থাকে না। তারা বলছেন শহরের ভিতর দিয়ে জাতীয় সড়ক হতে পারে না। সেখানে আজও জাতীয় সড়কের কাজ কর্ম চলছে অথচ ৩১ নম্বর জাতীয় সড়কের যতগুলি সেতু আছে সেটা হল জর্দা সেতু, এ ছাড়া অন্য কোনও সেতু আজও হয়নি। উপরন্তু এই বাইপাশ নির্মাণ হয়নি। কাজেই ৩১ নম্বর জাতীয় সড়কের স্বার্থে বাইপাশ নির্মাণ করা হোক। এ ছাড়া বিধ্বংসী বন্যা আলিপুরদুয়ার মহকুমার উপর দিয়ে গেছে, তাতে জাতীয় সড়ক টুকরো টুকরো হয়ে গেছে, যদি এই সুখা মরশুমে এই জাতীয় সড়ক পুনর্নির্মাণ না হয় তাহলে ঐ যোগাযোগ ব্যবস্থা বিশেষ করে আমরা এবং জলপাইগুড়ির মানুষ যা বলে ময়নাগুড়ি গেটওয়ে অফ ভুটান, আসাম এবং ত্রিপুরা এবং জলপাইগুড়ির অন্যান্য অংশ, সেখানে এই একটি মাত্র সংকীর্ণ সেতু। আর দুই হচ্ছে বন্যায় ক্ষতিগ্রস্ত জাতীয় সড়ক যদি সঠিক সময়ে নির্মাণ না হয় তাহলে আগামী বর্ষা মরশুমে জাতীয় সড়ক বিচ্ছিন্ন হয়ে যাবে ঐ এলাকার চলাচল ব্যবস্থা বিঘ্নিত হবে, বিশেষ করে আসাম, ত্রিপুরা। তাই আপনার মাধ্যমে এই কথা গুলি বলে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না)

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** (মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না)

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ে আমাদের পশ্চিমবঙ্গের

মাননীয় রিলিফ এবং মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। গত কয় দিন আগে অর্থাৎ পয়লা এপ্রিল গভীর রাত্রে প্রচন্ড একটি ঘূর্ণি ঝড় বয়ে যায়। তার পরের দিন খবরের কাগজে দেখা যায় এর ফলে শিলিগুড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু দক্ষিণ বাংলায় সুন্দরবন বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, মিঠে পানের বরজ সাগর এলাকায় ভেঙ্গে পড়ে গেছে ছোট ছোট বাড়িও ক্ষতি গ্রস্ত হয়েছে।

সাগরদ্বীপে প্রায় দুই হাজার বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছে, অন্যান্য এলাকাতেও অনেক ক্ষতি হয়েছে বলে আমি শুনেছি। অনেক টালির চালওয়ালা প্রাইমারি স্কুলের বাড়িগুলিও ক্ষতিগ্রস্ত হয়েছে। আমাদের পারপারের সাগরদ্বীপের সঙ্গে কাকদ্বীপের সংযোগকারি যে জেটি সেটাও ক্ষতিগ্রস্ত হয়েছে। আমার অভিজ্ঞতা আছে, গত বছর সেপ্টেম্বর মাসে বিধ্বংসী বন্যা হয়ে যাবার পর আমিই প্রথম রাইটার্স বিল্ডিংকে জানাই যে, সামুদ্রিক জলোচ্ছ্বাসের ফলে বিরাট এলাকা প্লাবিত হয়ে গেছে, কিন্তু তারজন্য কোনও রিলিফ মেজার নেওয়া হয়নি। ডি. এম. সেখান থেকে রিপোর্ট পাঠিয়েছিলেন, কিন্তু সেখানে রিলিফ ঠিকভাবে হয়নি। তারপর মাননীয় মুখ্যমন্ত্রীকে বলায় তিনি আমাকে বলেছিলেন, আপনারা যেটা করতে পারবেন সেটাই জনগণকে বলুন এবং যেটা পারবেন না সেটাও তাদের বলুন। কিন্তু আমরা জানতে পারছি না যে, সেখানে কি কি প্ল্যান নেওয়া হচ্ছে, কোনও কাজকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে এবং কাজের অগ্রগতিই বা কতদূর হয়েছে। সেসব না জানালে জনগণকে আমরা বলব কি করে? সাম্প্রতিক ঝড়ে সেখানকার বিস্তির্ণ এলাকা ধ্বংস হয়ে গেছে, বহু পানের বরজ ধ্বংস হয়ে গেছে। আমি ডি. এম. এবং সভাধিপতিকে সব জানিয়েছি, কিন্তু তাদের রিপোর্ট কিভাবে আসবে জানি না। তাই আমি কৃষিমন্ত্রী এবং রিলিফ মন্ত্রীকে অনুরোধ করছি, সত্বর এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পিকার ঃ** দীপকবাবু (শ্রী দীপক মুখার্জি), উপরে তাকিয়ে পাখিদের হেঁটে বেড়ানো দেখছেন। আজকাল পাখিরাই আসবে, দর্শকরা আসছেন না এই রকম অবস্থা।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আমি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এখন থেকে ৭৫ বছর আগে ১৯১৯ সালের ১৩ই এপ্রিল ব্রিটিশ পুলিশের গুলিতে পাঞ্জাবের জালিয়ানওয়ালা প্রাঙ্গন হয়ে উঠেছিল ভারতীয়দের বধ্যভূমি যার প্রতিবাদে কবিগুরু রবীন্দ্রনাথ নাইট উপাধি ত্যাগ করেছিলেন, প্রত্যাখ্যান করেছিলেন নাইটহুড উপাধি। ১৩ই এপ্রিলের ঐ দিনটিকে স্মরণ করতে আমাদের প্রধানমন্ত্রী পাঞ্জাবে যাচ্ছেন ঐ তারিখে দিনটির ঐতিহাসিক গুরুত্ব স্মরণ করে। উপাধি প্রত্যাখান করে রবীন্দ্রনাথ যে চিঠি পাঠিয়েছিলেন সেটা সভায় প্লেস করতে চাই অন রেকর্ড গ্রহণ করার জন্য। জালিয়ানওয়ালাবাগ হত্যাকান্ডের উপর স্টেটসম্যান পেপারে ১৯১৯ সালের জুনের ৩ তারিখে একটি চিঠি প্রকাশিত হয়েছিল। এখানে তার একটি অংশ অন রেকর্ড প্লেস করতে চাই। তাতে লিখেছিলেন,

'Honour unwanted'.."The very least that I can do for my country is to take all consequences upon myself in giving voice to the protest of the millions of my countrymen surprised into a dumb anguish of terror. The time has come when badges of honour make our shame

glaring in their incongruous context of humiliation, and I for my part wish to stand, shorn of all special distinctions, by the side of those of my countrymen who, for their so called insignificance are liable to suffer a degradation not fit for human beings. And these are the reasons which have painfully compelled me to ask your Excellency, with due deference and regret, to relieve me of my title of Knighthood".

আমি তাই সরকারের কাছে অনুরোধ করব, যেহেতু জালিয়ানওয়ালা বাগ হত্যাকান্ডের সঙ্গে রবীন্দ্রনাথের নাম জড়িয়ে রয়েছে তাই ঐদিন কলকাতায় সরকারী উদ্যোগে একটি অনুষ্ঠান করা হোক। একটা স্মারক আমাদের কলকাতায় করা হোক যেখানে অন্তত কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের চিঠিগুলি সাজিয়ে রাখতে পারি তাহলে আমার মনে হয় এই দিনটির প্রতি যথাযথ গুরুত্ব আরোপ করা হবে। রাজ্য সরকার স্মারক নির্মাণের ক্ষেত্রে একটা সুস্পষ্ট মনোভাব গ্রহণ করুন। জালিয়ানওয়ালা বা পাঞ্জাবের উপরে ঘটলেও তার যোগসূত্র হিসাবে এই ঘটনা একটা নজর সৃষ্টি করবে।

## ZERO HOUR

[12-20 — 12-30 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুর থেকে কলকাতায় আসার একমাত্র যান হচ্ছে রেলগাড়ি, এছাড়া বিকল্প কোনও ব্যবস্থা নেই। আপনি জানেন যে রেলের ভাড়া কেন্দ্রীয় কংগ্রেস সরকার বাড়িয়ে দিয়েছেন। তার ফলে যখন তখন রেল অবরোধ হচ্ছে, যাত্রী বিক্ষোভ হচ্ছে। ফলে আমার এলাকা থেকে লোকজন কলকাতায় আসতে পারছে না, তারা হয়রানির মধ্যে পড়ছে। আমরা মন্ত্রী মহাশয়ের কাছে দরবার করেছিলাম যে ভরতপুর-সালার থেকে ২টি স্টেট বাস চালু করা হোক ভায়া কাটোয়া, নবদ্বীপ এবং কৃষ্ণনগর হয়ে। এটা চালু করলে ট্রেন ছাড়াও বাসে সাধারণ মানুষ কলকাতায় আসতে পারবেন। এই আবেদন আমরা করেছিলাম কিন্তু আজ পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায়নি। আপনি জানেন যে রেল অবরোধ হলে আমরা সদস্য হিসাবে বিধানসভায় এসে আলোচনায় ঠিক সময়ে অংশগ্রহণ করতে পারি না, নানা রকম অসুবিধা দেখা দেয়। কাজেই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করছি, ভরপুর-সালার থেকে যাতে ২টি স্টেট বাস ভায়া কাটোয়া, নবদ্বীপ এবং কৃষ্ণনগর হয়ে কলকাতায় যাতায়াত করে সেই ব্যবস্থা করবেন। তাহলে সাধারণ মানুষে এই হয়রানির হাত থেকে রেহাই পাবে। আমি আবার আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে যাত্রী সাধারণের দুরবস্থার কথা চিন্তা করে ভরতপুর-সালার থেকে ২টি স্টেট বাস ভায়া কাটোয়া, নবদ্বীপ এবং কৃষ্ণনগর হয়ে কলকাতা চালু করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বামফ্রন্টের একটা র‍্যালি আমি আমাদের এস. এন. ব্যানার্জি রোড থেকে দেখছিলাম। আমি আগেও দু' একবার আমাদের বাড়ি থেকে এই মিছিল দেখেছি। কিন্তু তখন দেখেছি যে এই মিছিল যেতে সময় লাগত ১।। ঘন্টা। কিন্তু এবারে দেখলাম যে মিছিল যেতে সময় লেগেছে মাত্র ৪৫ মিনিট। এই ডাঙ্কেল প্রস্তাব এবং গ্যাট চুক্তি নিয়ে বিভিন্ন লোকের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করার জন্য

সি. পি এম. এবং বি. জে. পি., এই দুটি দল সমান ভাবে চলেছে। গ্যাট চুক্তি আমাদের মন্ত্রীসভার সদস্যরা ভাল করে পড়েন নি। কৃষি মন্ত্রী বলেছে যে গ্যাট চুক্তির কপি পাইনি কিসের ভিত্তিতে আলোচনা করছি। সুতরাং দেখা যাচ্ছে এই ব্যাপারে এদের অনেকেরই সুস্পষ্ট ধারণা নেই। আমরা দেখেছি যেদিন ডাঙ্কেল প্রস্তাব নিয়ে আলোচনা হয়েছিল সেদিন মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী সভায় ছিলেন না। আমরা জানি যে সি. পি. এম.-এর বোধদয় দেরিতে হয়। সেদিন এরা বলেছিলেন যে সুভাষ ঘিসিং জাতীয়তা বিরোধী, ভারতবর্ষের কলঙ্ক, কংগ্রেস সেই অ্যান্টি-ন্যাশনালিজমকে প্রশ্রয় দিচ্ছে। আজকে যে তাদের সঙ্গে এরা মধুচন্দ্রিমা যাপন করছে।

বহু ঘটনা বারে বারে ঘটেছে—জিরো আওয়ারে সময় কম, তা না হলে বলতাম—যে এক সময় ওরা যেটা ভুল বলে পরে সেটাকে সুয়ালো করে। আমার বিশ্বাস আজকে হোক না হয় কালকে হোক এই গ্যাট চুক্তির সব চেয়ে বড় প্রবক্তা মাননীয় জ্যোতিবাবু হয়ে দাঁড়াবে। কারণ মুখ্যমন্ত্রীর কাজ কর্ম এবং তার যে সমস্ত স্টেপিং তাতে কোথাও কোনও সময় মনে হয় না তিনি গ্যাট চুক্তির বিরুদ্ধে বলছেন। তিনি ত্রিপুরাতে সভা করে বলেছেন যে কংগ্রেসের বিকল্প খুঁজে পাওয়া যাচ্ছে না। তাই কংগ্রেসের যেমন বিকল্প খুঁজে পাওয়া যাবে না, তেমনি গ্যাট চুক্তির বিকল্প খুঁজে পাওয়া যাবে না ভারতবর্ষকে মুক্ত করতে। তাই উদার অর্থনীতি এবং উদার শিল্প নীতির সুযোগ পশ্চিমবাংলা গ্রহণ করুক। এটাই তাদের পক্ষে সব চেয়ে বড় গ্রহণ যোগ্য পথ হবে। আমি মনে করি মিথ্যা প্ররোচনায় না পড়ে, গোটা বিষয়টা ভাল করে অনুসন্ধান করে, বিশ্লেষণ করে গ্যাট চুক্তির পক্ষে তারা মতামত দিন। ভারতবর্ষের অর্থনীতি পুনর্জ্জীবনে এই গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাব-এর যে ভূমিকা সেই ভূমিকা পালন করতে আপনারা উদ্যোগ নিন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রথমে মাননীয় সদস্য সুদীপবাবুকে ধন্যবাদ দিতে চাই এই জন্য যে, নাইট হুড ত্যাগ করে রবীন্দ্রনাথ চিঠির প্রসঙ্গটি তিনি জানিয়েছেন বলে। মাননীয় সুদীপবাবু এবং কংগ্রেসের বন্ধুরা এই চিঠিটা দেরিতে পড়েছেন, আমরা বহু দিন আগে এই চিঠির মর্মবস্তু জানি যে বিদেশি সম্মান বিশ্বকবির পক্ষে অপমানের কারণ হয়ে দাঁড়িয়েছিল। তাই তিনি আপত্তি করেছিলেন। আমাদের দুর্ভাগ্য আজকে আমাদের দেশের প্রধানমন্ত্রী এবং অর্থমন্ত্রীর এই মুহূর্তে বিদেশী উপহারই সব চেয়ে বেশি দরকার। পিটার সাদার ল্যান্ডের সার্টিফিকেট, আর্থার ডাঙ্কেলের সার্টিফিকেট, মাইকেল আনজেশাসের সার্টিফিকেট দরকার যে তারা দেশকে বিক্রি করার কাজে যথেষ্ট দক্ষতা অর্জন করেছেন। আমি সুদীপবাবুর প্রস্তাবকে সমর্থন করি সব চেয়ে বেশি এই জায়গাতে যে রবীন্দ্রনাথের চিঠি দেখানো উচিত পরবর্তী প্রজন্মকে যে এই সময় ভারতবর্ষের মানুষের এই আত্মবিশ্বাস এবং এই আত্মমর্যাদা ছিল যে বিদেশির পিঠ চাপড়ানির সামনে নিজেদের আত্মমর্যাদা বিক্রি করে দিত না। রবীন্দ্রনাথের এই চিঠিটা তার প্রমাণ হবে। মাননীয় স্পিকার স্যার, এই দাবি নিয়ে আজকে দিল্লিতে লক্ষ লক্ষ মানুষ জড় হয়েছে, একই দেশের বুকে গণতন্ত্রের দুটি স্টান্ডার্ড থাকবে কিনা। এই প্রশ্ন আমাদের আলোচনা করতে হবে রাইটার্স বিল্ডিংসের ১০০ গজের মধ্যে দাঁড়িয়ে রাইটার্স বিল্ডিংস দখল করার সমাবেশ সেটা হবে আইনগত সমাবেশ, আর দিল্লির কেন্দ্রীয় সরকারের দপ্তরের অন্ত ৫০০ মাইল দূরে পর্যন্ত যেতে দেওয়া হবে না।

্যার, গণতন্ত্রের এই দুটি স্টান্ডার্ড চলতে পারে না। আগে তাহলে সিদ্ধান্ত হোক কলিকাতার কে রাইটার্স বিল্ডিংসের ৫০০ মাইলের মধ্যে বিরোধী পক্ষকে সমাবেশ করতে দেওয়া হবে া। আর যদি তা না হয় তাহলে বোট ক্লাবে আজকে কয়েক লক্ষ মানুষ র‍্যালি করবে, যদি ল্লির প্রশাসন, কেন্দ্রীয় সরকার দিল্লিতে এই র‍্যালির উপর আক্রমণ করে তাহলে মাননীয় ংগ্রেসের সদস্যদের আমি কেবল স্মরণ রাখতে বলি কলকাতায় দাঁড়িয়ে আমাদের সরকারের রুদ্ধে আপনাদেরও সমাবেশ করতে হবে। মাননীয় স্পিকার স্যার, ইতিহাস ওরা ভুলে য়েছেন। যখন ওরা ক্ষমতায় ছিলেন না, ওনারা বোট ক্লাবে র‍্যালি ডাকত, ইন্দিরা গান্ধী কেছেন, রাজীব গান্ধী ডেকেছেন। আজকে ওরা ক্ষমতায় গিয়ে মনে করছেন জনগণের াষের হাত থেকে এই সরকার রক্ষা পেয়ে যাবে প্রশাসন, পুলিশ, লাঠি, গুলি দিয়ে। দুদিন র টেনে হিঁচড়ে দেশের মানুষ যখন পি. ভি. নরসিমা রাওকে নামাবে তখন এই বোট ক্লাবে মাবেশ করার জন্য ভি. পি. সিং-এর পায়ে ধরতে হবে এই কংগ্রেস দলকে। তখন ওরা ঝবে যে বিরোধী পক্ষের প্রতিবাদ করার অধিকারের কত খানি মর্যাদা এই দেশের বুকে াছে। স্যার, এই নির্লজ্জ ইতিহাস বহির্ভূত ইতিহাস থেকে কেউ যেন শিক্ষা না নেয়।

(গোলমাল)

কশ বার বলব [****] এবং মনমোহন সিংকে দেশের মানুষ টানতে টানতে নামাবে, শেকে বিক্রি করা—বরদাস্ত করা চলবে না, কংগ্রেসি নেতৃত্বে এই সরকারকে দেশের মানুষ স্ট কিক আউট করবে। দেশের স্বাধীনতাকে বিক্রি করে দেওয়া কিছুতেই বরদাস্ত করবে া। এই অপরাধের শাস্তি আপনাদের পাওনা। দেশের মানুষ এটা প্রমাণ করে দেবে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** এটা নাম না নিয়ে প্রধানমন্ত্রী বলা যায়। প্রধানমন্ত্রীর অফিস স্ট্যাটাস, াম নেওয়া যায় না, প্রধানমন্ত্রী বলা যায়। নাম বাদ যাবে।

(গোলমাল)

[12-30 — 12-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উত্থাপন করছি।

(গোলমাল)

স্যার, বিষয়টি হচ্ছে হুগলি নদীর নাব্যতা এবং কলকাতা বন্দর তথা কলকাতা পোর্টকে াঁচাবার বিষয়। মার্চ, এপ্রিল এবং মে, এই তিন মাস হচ্ছে শুখা মরশুম। এই তিন মাসে ফারাক্কা থেকে প্রতিদিন হুগলি নদীতে অন্তত চল্লিশ হাজার কিউসেক জল আসা প্রয়োজন—এটি বিশেষজ্ঞদের অভিমত। কিন্তু আপনি জানেন স্যার, এবারে মার্চ মাসের রেকর্ড অত্যন্ত ভয়াবহ। মার্চ মাসে হুগলি নদীতে যে জল এসেছে তার পরিমাণ হচ্ছে মাত্র বার হাজার কিউসেক। ফারাক্কা থেকে যে জল যায়, তার সিংহভাগ চুক্তি অনুযায়ী বাংলাদেশকে দিতে হয়। চুক্তি

Note * Expunged as ordered by the Chair.

অনুযায়ী সেই জল বাংলাদেশকে দিতে কেন্দ্রীয় সরকার দায়বদ্ধ। কিন্তু সাথে সাথে কলকাতা বন্দরকে বাঁচিয়ে রাখাও অবশ্য প্রয়োজন। কারণ কলকাতা শুধুমাত্র ব্যবসা-বাণিজ্যের কেন্দ্র নয়, গোটা উত্তর পূর্ব ভারতের অর্থনীতি এই কলকাতা বন্দরের উপরে নির্ভরশীল। হুগলি নদীর নাব্যতা যদি এই ভাবে চলে যায়, তাহলে ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। ইতিমধ্যেই বড় বড় জাহাজগুলো কলকাতা বন্দরে ঢুকছে না, সেগুলো সব অন্য জায়গায় চলে যাচ্ছে। এরফলে মালপত্র আনা নেওয়ার ব্যাপারে পরিবহনের ব্যয় বেড়ে যাচ্ছে।

গঙ্গার আপস্ট্রিমে যে রাজ্যগুলি আছে তারা ইচ্ছামতো জল টেনে নিচ্ছে এবং এতে দেখা যাচ্ছে এখানে হুগলি নদীতে জল কমে যাচ্ছে। এর অন্যতম কারণ হচ্ছে উত্তরপ্রদেশে কানপুরের কাছে একটা লম্বা দীর্ঘ খাল কেটে জল টেনে নেওয়া হচ্ছে। ফলে গঙ্গার অববাহিকায় যে সমস্ত রাজ্যগুলি আছে, তাদের জলের প্রয়োজনীয়তা আছে, তাদের রাজ্যবাসীকে বাঁচাতে হবে। এক্ষেত্রে সমস্ত রাজ্যের জন্য জল বন্টনের ক্ষেত্রে যদি সুষম বন্টন ব্যবস্থা না হয় এখানে যদি নিয়ন্ত্রণ না থাকে, এবং গঙ্গার আপ স্ট্রিমের উত্তরপ্রদেশ এই সমস্ত রাজ্যগুলি যদি জল টেনে নেয় তাহলে নিম্ন অববাহিকায় পশ্চিমবাংলার মতো রাজ্যের কলকাতা বন্দরের বিরাট ক্ষতি হবে। আমি দাবি জানাচ্ছি, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার সমস্ত রাজ্যগুলিকে নিয়ে গঙ্গার জল বন্টনের ক্ষেত্রে একটা সুষ্ঠু নিয়ন্ত্রণ নীতি দ্বারা পরিচালিত হোক, এটার দাবি আমি জানাচ্ছি, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এটা দেখা দরকার, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় প্রভাসবাবু যখন সেচমন্ত্রী ছিলেন—এখানে দেবব্রতবাবু আজকে নেই—উনি মাঝে অসুস্থ হয়ে যান, আমি তখন মন্ত্রী ছিলাম, কিছুদিন আমি ওনার কাজটা দেখতাম। গঙ্গা ফ্লাড কন্ট্রোল বোর্ড একটা আছে তাদের মিটিং ও হোত, ওতে আমরা যেতাম, তাতে যে যে রাজ্যগুলি থেকে যায় তার যারা সদস্য এবং কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন সভাপতি, তখন ছিলেন রাও, তখন সেখানে এই বিষয়গুলি উঠেছিল। যেহেতু পশ্চিমবঙ্গ বাইপেরিয়ান স্টেট, তখন সেখানে এই গঙ্গার ব্যাপারে প্রশ্ন উঠেছিল, উপর তলায় যে জল তোলা হচ্ছে, আর. এল. আই. দিয়ে খাল কেটে বে-আইনি ভাবে, কোনও নিয়ন্ত্রণ যেখানে নেই, উত্তরপ্রদেশে, বিহারে ; ফলে গঙ্গার স্রোত এখানে কমে আসছে, গঙ্গার ফ্লো থাকছে না, এটার ব্যাপারে আমি বলেছিলাম। স্বাভাবিকভাবে আমাদের পাশের দেশ বাংলাদেশ আছে, তাদের সঙ্গে একটা আন্তরাজ্য ট্রিটি আছে, এটা একটা কমিটমেন্ট আছে, যাতে তারা জল পায়। আমি মনে করছি, এটা একটু উচচ পর্যায়ে দেখা দরকার। এখন যদি উত্তরপ্রদেশে, বিহারে নিয়ন্ত্রণ না হয়, আনকন্ট্রোল হয় তাহলে স্বাভাবিকভাবে জল কমে যাবে, নদীর স্রোত কমে যাবে, সিলটেশন হবে। ফলে সমস্ত নদীতেই পলিমাটি জমবে, তাতে রিভার বেড উঁচু হয়ে যাবে, কলকাতার বন্দর বন্ধ হয়ে যাবে, নানা রকম সমস্যা হবে, তার সঙ্গে ফারাক্কার ব্যাপারও আছে, ফারাক্কার দক্ষিণ পাড়ে ইরোশন হচ্ছে, বাঁ পাড়ে পলি জমে যাচ্ছে, ফলে জোয়ারের সময় এলাকা ভেসে যাচ্ছে। এটা আমার মনে হয় একটু দেখা দরকার।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্যার, এই ব্যাপারে একটা প্রস্তাব করি, কংগ্রেস যদি রাজি থাকে।

এই ব্যাপারটা সিরিয়াস, আপনাদের ভাবা দরকার। গঙ্গাকে যেভাবে উত্তরপ্রদেশে, বিহারে বাঁধ দিয়ে জলকে নিয়ে নেওয়া হচ্ছে এতে করে বাংলাদেশের সঙ্গে আমাদের সমস্যা সৃষ্টি হচ্ছে, বাংলাদেশ জল পাচ্ছে না, এখানেও জল ঠিকমতো পাওয়া যাচ্ছে না, এই ব্যাপারে যদি অল পার্টি রেজলিউশন আনা যায় তাহলে ভাল হয়। এটা পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থে দেখা দরকার, এতে আসাম থেকে শুরু করে সমস্ত রিজিওন শুকিয়ে যাবে, এটা দেখা দরকার।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই সিরিয়াস ব্যাপার। স্যার, যেভাবে আপনি বললেন তাতে আমি বলতে পারি, আমরাও জনগণের সঙ্গে থাকি, খানিকটা তাদের সেন্টিমেন্ট বুঝি। এ বিষয়ে যদি আমরা আমাদের বক্তব্য এখনই কেন্দ্রীয় স্তরে তুলে না ধরি তাহলে রাজ্য স্তরে এমন অবস্থার সৃষ্টি হ'তে পারে যেমন কাবেরি ওয়াটার নিয়ে হচ্ছে। সেখানে কাবেরির জল নিয়ে দুটি রাজ্যের মধ্যে দ্বন্দ্ব লেগে গিয়েছে। এমন কি খুনোখুনি হয়ে সেখানে লোক মরেছে পর্যন্ত। আমাদের রাজ্যেও যেভাবে সেন্টিমেন্ট তৈরি হচ্ছে এবং অবস্থাটা যেভাবে সৃষ্টি হচ্ছে তাতে এখানেও এই পরিস্থিতি দেখা দিতে পারে। সেখানে বিশেষ করে কানপুরে শোনা যাচ্ছে যে ড্যাম তৈরি করবে, জল আটকাবে এবং ফলে পরিস্থিতি আরও ঘোরাল হয়ে উঠবে। স্যার, আপনি ঠিকই বলেছেন যে এই গুরুত্বপূর্ণ বিষয়টি নিয়ে কেন্দ্রের সঙ্গে কথা বলা দরকার। আমি আশা করি আগামীদিনে আমরা সবাই মিলে দিল্লিতে গিয়ে এ বিষয়ে কথা বলতে পারব এবং তার ব্যবস্থা এই হাউস থেকে করা যাবে।

**মিঃ স্পিকার ঃ** এটা শুধু একটা ডেলিগেশন দিয়ে তো হবে না। আমার মনে হয় এ ব্যাপারে বিশেষজ্ঞ যারা আছেন তাদের সঙ্গে কথা বলা দরকার। কারণ নদীর ব্যাপার, নদীর স্রোতের ব্যাপার, নদীর গভীরতার ব্যাপার ইত্যাদি অনেক ব্যাপার যুক্ত আছে এর সঙ্গে। তা ছাড়া এর সঙ্গে ফরাক্কার ব্যাপারটাও যুক্ত আছে। আপনারা নিশ্চয় অল পার্টি মিলে রেজলিউশন নেবেন, ডেলিগেশন যাবে, কথা বলবেন কিন্তু আমার মনে হয় এটার ব্যাপারে আরও গভীরে গিয়ে তারপর কথা বলা দরকার। যারা ইঞ্জিনিয়ার আছেন, বিশেষজ্ঞ আছেন তাদের সঙ্গে কথা বলা দরকার এবং তারপর কেন্দ্রীয় ও রাজ্য স্তরে মন্ত্রী পর্যায়ে বসে ভাল ভাবে খুঁটিয়ে দেখা দরকার যে প্রকৃত সমাধান এর কি হ'তে পারে। অর্থাৎ কিভাবে এটা নিয়ন্ত্রণে আনা যায় তার একটা পথ খুঁজে বের করতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আপনি সঠিক ভাবেই বলেছেন যে দেখতে হবে কি ভাবে এর সমাধান করা যায়। অল পার্টি ডেলিগেশন গেলেও যে সব সময় কাজ হয় না সেটা আমরা আমাদের অতীত অভিজ্ঞতাতেই দেখেছি। আপনি তাই সঠিকভাবেই বলেছেন যে বিশেষজ্ঞদের নিয়ে এ ব্যাপারে আলোচনা করা দরকার এবং তারপর একটা প্ল্যান, প্রোগাম করা দরকার। এটা করে নিয়ে আমরা যদি কেন্দ্রের কাছে যেতে পারি এবং সেইভাবে তাদের বোঝাতে পারি তাহলে আমার মনে হয় আমাদের যা উদ্দেশ্য সেই উদ্দেশ্য সফল হবে। তা না হলে আমাদের পশ্চিমবঙ্গের যা দুরাবস্থা হবে সেটা ভাবতে শিউরে উঠছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সঠিকভাবেই বিষয়টির উপর

গুরুত্ব আরোপ করেছেন। স্যার, আপনি জানেন যে সংশ্লিষ্ট বিষয়টি সেচ ও বন্যা নিয়ন্ত্রণ দপ্তরের ব্যাপারে এবং এটি রাজ্য তালিকাভুক্ত ব্যাপার। তবুও যখন রাজ্যের স্বার্থ সংশ্লিষ্ট কোনও বিষয় আসে তখন আমরা রাজনীতির উর্দ্ধে থেকে রাজ্যের মানুষের কল্যাণ ও উন্নয়নের স্বার্থে কাঁধে কাঁধ মিলিয়ে ওদের সঙ্গে এগিয়ে যাই এবং তা নিয়ে আন্দোলন করি, দাবি করি। স্যার, আপনি সঠিক সময়ে এ বিষয়ে গুরুত্ব আরোপ করেছেন। দুর্ভাগ্যের বিষয়, এই বিষয়টা নিয়ে আগে থেকে ততধিক গুরুত্ব রাজ্যের সেচ দপ্তর থেকে দেওয়া হচ্ছে না বলে আমাদের ধারণা। স্যার, আপনি আরও সঠিকভাবে বলেছেন যে শুধু অল পার্টি ডেলিগেশন নিয়ে গিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলে তাদের সাহায্য চাইলেই হবে না, বিষয়টির আরও গভীরে গিয়ে তার টেকনিক্যাল প্রবলেমস, তার ফিজিবিলিটি, তার গুরুত্ব, তার ইকনমিক যে সমস্যাগুলি রয়েছে সেগুলিকে খুঁটিয়ে দেখে রাজ্য এবং কেন্দ্র সবাই মিলে বিষয়টি দেখা দরকার। শুধু দাবির জন্য দাবি নয়, টেকনিক্যাল অ্যাডভাইস সহ বাস্তবসম্মত দাবি নিয়ে আমাদের যেতে হবে। আপনি স্যার, যেহেতু এটার উপর গুরুত্ব দিয়েছেন আমি বলব, এটা সবাই-এর মতো, আপনি নির্দেশ দিন সেচ দপ্তরকে যে সভার সদস্যদের নিয়ে সেচ দপ্তর সংশ্লিষ্ট গুরুত্বপূর্ণ ইঞ্জিনিয়ারদের নিয়ে পরিকল্পনা তৈরি করুন। আমাদের রাজ্যের করণীয় যেটুকু সেটা রাজ্য করুক, কেন্দ্রের কাছে যেটুকু সাহায্য দরকার আমরা সবাই মিলে কেন্দ্রর কাছে সেই সাহায্য চাই। স্যার, আপনি এই সভায় এ বিষয়ে যে নির্দেশ দেবেন আমরা তা মাথা পেতে নিয়ে সেই কাজ করব। সেচ দপ্তর এ ব্যাপারে অগ্রণী ভূমিকা নিক এটাই আমরা দেখতে চাই।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল :** স্যার, এর আগে এখানে মাননীয় সদস্য সুদীপবাবু যেটা বললেন সেটা অত্যন্ত মারাত্মক। আমরা নাকি ডাঙ্কেল প্রস্তাব সম্পর্কে কিছুই সুনি নি, জানি না। রাজ্যের মন্ত্রীরাও নাকি জানেন না। এটা যদি ঘটনা হয় তাহলে কেন্দ্রীয় সরকার কি করছেন? ভারতবর্ষের রাজ্যগুলি কি ভারতবর্ষের মধ্যে নয়? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের মধ্যে নয়? অদ্ভুত বিষয়, আমি এটা জানাতে চাই, এটা হাউসের অত্যন্ত গুরুত্বপূর্ণ দিন। আজকে পশ্চিমবাংলার মানুষ, গোটা ভারতবর্ষের মানুষ, শ্রমজীবী মানুষ, দিল্লিতে ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে ফেটে পড়েছে। আজকে ঘাতকের হাতে অবনত হতে হতে কোথায় গিয়ে দাঁড়াচ্ছেন? এবার কেন্দ্রীয় বাজেটে দেখলাম ৪৬ হাজার কোটি টাকা শুধু সুদ দিতে চলে যাচ্ছে। সেই সম্পর্কে বুঝতে হবে, কোথায় চলেছি আমরা? স্বাধীনতার ৪৭ বছর পরেও আজকে দুটো ক্রাচের উপর ভর দিয়ে ভারতবর্ষকে চলতে হচ্ছে। তার মধ্যে একটা ক্রাচ হল আই. এম. এফ. আর একটা হল ওয়ার্ল্ড ব্যাঙ্ক। আর পেয়েছেন ৪০ হাজার কোটি টাকার সুদ। সারা পৃথিবীর কাছে আমাদের মাথা নত হয়ে যাচ্ছে। আর কত অবনত হতে হবে আমাদের? ইতিহাস আপনাদের ক্ষমা করবে না।

**শ্রী নটবর বাগ্দি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় বিভিন্ন সংস্থায় তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য যে সংরক্ষিত পদ আছে, তা পূরণ করার ক্ষেত্রে তারা শুধু অনীহা প্রকাশ করছে তাই নয়, সুকৌশলে এই তফসিলি জাতি এবং উপজাতিদের বঞ্চিত করার চক্রান্ত করে চলেছে। ৯২ সালের ৬ই

নভেম্বর সুপ্রিম কোর্টের রায় যা রয়েছে যে সংরক্ষণের কাজগুলো ঠিক ঠিকভাবে করতে হবে। তা কিন্তু মানা হচ্ছে না। রিসেন্টলি দুর্গাপুর স্টিল প্ল্যান্টে ৪০০ জন জি. ও. টি. কর্মী নেওয়া হল, সেখানে একজনও শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবকে নেওয়া হল না। এই যে বঞ্চিত করা হচ্ছে সুকৌশলে এতে ঐ এলাকার যুব ফেডারেশন থেকে আন্দোলন করা হয়েছিল। তার ফলে ওখানকার কর্তৃপক্ষ বলে যে এর পর যখন অন্য কোনও লোক নেওয়া হবে তখন মেরিটলিস্টের ভিত্তিতে ফার্স্ট, সেকেন্ড, থার্ড জেনারেল ভাবে এই পদে চলে আসবে। এই ক্ষেত্রে পরীক্ষা দেবারও সুযোগ দেওয়া হল না। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের এই ভাবে বঞ্চনা করা হচ্ছে সুপ্রিম কোর্টের রায়কে অমান্য করে। অবিলম্বে এই ভাবে যে বঞ্চনা করা হচ্ছে তা যাতে না হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** স্যার, আপনারা জানেন যে পশ্চিমবাংলার আদিবাসী যারা, তারা আজকে বৈষম্যের শিকার হয়েছে। আজকে তারা নিজ দেশে পরবাসী হিসাবে বসবাস করছে। আপনি জানেন এই পশ্চিমবাংলার স্কুল কলেজে, বিশ্ববিদ্যালয়ে, মেডিকেল কলেজে তফসিলি জাতি উপজাতি ছাত্রিদের উপর কি নির্মম, কি বিভৎস অত্যাচার হচ্ছে, তা আপনি উপলব্ধি করেছেন। কয়েকদিন আগে বাঁকুড়া জেলার শিমলিপাল থানার ভাগাবাঁধ গ্রামে এক আদিবাসী মহিলাকে লোকরঞ্জন মস্তান নামে একজন লোক ধর্ষণ করেছে, সেই মস্তান হল সি. পি. এম. এর সমর্থক। আমি দাবি করছি আজকে এখানে আদিবাসী তফসিলি জাতি মঙ্গল দপ্তরের মন্ত্রীকে পদত্যাগ করতে হবে। এই আদিবাসী মহিলাকে ধর্ষণ করছে। স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি এই ঘটনার যাতে ন্যায্যভাবে সঙ্গতভাবে বিচার হয় তার জন্য দাবি করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটু অনুমতি চেয়ে নিচ্ছি, আমি যে বিষয়টা বলার জন্য আপনার কাছে লিখেছিলাম, আমি সেই বিষয়টা বলার আগে মাননীয় সদস্য নরেন হাঁসদা যে বিষয়টা উত্থাপন করলেন, আমি সেই সম্পর্কে কিছু বলতে চাই কারণ ঘটনাটা ঘটেছে আমার কেন্দ্র এলাকার মধ্যে। স্যার, আমার এলাকার ঘটনা, সেই জন্য আমি বলতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** ওটা হয় না। আপনার বিষয়টা আপনি বলুন।

**শ্রী অমিয় পাত্র ঃ** স্যার, আমি জিরো আওয়ারে যেটা বলতে চেয়েছিলাম, সেটাই বলছি। বিষয়টা একটু আগে সুদীপবাবু এবং আরও অনেক সদস্য উল্লেখ করেছেন। বিষয়টা হচ্ছে—গ্যাট চুক্তি নিয়ে সুদীপবাবু কয়েকটা নতুন কথা বললেন, কিন্তু আমাদের অভিজ্ঞতা বলছে চিলি, আর্জেন্টিনা, ব্রেজিল, হ্যাঙ্গেরি প্রভৃতি ২১-টি দেশ সিভিয়ারলি ইন্ডেটিভ হয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই. এম. এফ.-এর ট্রাপে পড়ে। যারা আমাদের লিবারেলাইজেশনের কথা বলছে তারা নিজেরা কতটা লিবারেল? যে আমেরিকা অন্য দেশগুলিকে লিবারেল হতে বলছে সে নিজে কিন্তু মোটেই লিবারেল নয়। সে তার প্রয়োজন মতো দরজা খোলে আবার প্রয়োজন মতো দরজা বন্ধ করে। জাপান লিবারেলাইজেশনের কথা বলছে, অথচ জাপান নিজের প্রয়োজন মতো দরজা খোলে, আবার নিজের প্রয়োজন মতো দরজা বন্ধ করে। আমি সুদীপবাবুকে জিজ্ঞাসা করি, আপনারা কাদের কথা শুনে ভারতবর্ষের দরজা খুলে দিচ্ছেন? আজ আপনারা যে গার্জেনদের কথায় আমাদের দেশের দরজা খুলে দিচ্ছেন আগামী দিনে তারাই আমাদের দেশটাকে লুঠে নিয়ে যাবে। আজকে ভারতবর্ষের মানুষ এটা বুঝতে পারছে।

এমন কি যে কংগ্রেস দল ভারবর্ষের মেজর পলিটিক্যাল ফোর্স, তাদের ভেতরেও এ নিয়ে আলোচনা হয়নি ৬ মাস আগেও। ফলে কংগ্রেসের মধ্যেও এটা নিয়ে হেজিটেশন ছিল। এখন কিছু লোক কিছু হোয়াইট কালার লোকের পরামর্শে সুদীপবাবুরা গ্যাট চুক্তিকে সমর্থন করছেন। কংগ্রেস এটা ভাল করে জানে যে আজকে যদি দিল্লিতে সমাবেশ করতে দেওয়া হয় তাহলে এমন অনেক মানুষ ঐ সমাবেশে হাজির হবেন, গ্যাট চুক্তির বিরুদ্ধে প্রতিবাদ জানাবেন যারা কংগ্রেসকে ভোট দেন, কংগ্রেসকে সমর্থন করেন। তারা সকলে যদি আজকে সমবেত হতে পারেন তাহলে কংগ্রেসের ভেতরের মনোবল ভেঙে যাবে। সেটা যাতে না যায় তার জন্য মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করার জন্য আজকের সমাবেশকে নিষিদ্ধ ঘোষণা করা হয়েছে। এর আগে কংগ্রেস দলের মধ্যে এবং ভারতবর্ষের অফিসার পর্যায়ে এ বিষয়ে কোনও আলোচনা হয়নি যে, আমরা তা বুঝতে পারি তৎকালীন বিদেশ সচিব মুচকুন্দ দুবে বলেছেন, "আমাদের ভীষণ হেজিটেশন ছিল, গ্যাট চুক্তিতে ভারতের ক্ষতি হবে জানালে বা প্রতিবাদ করলে আমেরিকার গোসা হতে পারে, এই ভয়ে আমরা আইসোলেটেড ছিলাম।" অতএব ভারতবর্ষের মানুষের মনের কথা এটা নয় যে, দরজা খুলে দিলে আমাদের উপকার হবে, আমাদের দেশের অর্থনীতির ক্ষেত্রে, আমাদের দেশের কৃষির ক্ষেত্রে মাল্টি-ন্যাশনালরা ঢুকে এলে আমাদের উপকার হবে। একথা সত্যি যে, আমাদের নিজস্ব কোনও পরিকল্পনা নেই। সেই পরিকল্পনা করা হয়নি। অর্থনীতিকে চাঙ্গা করার কোনও পরিকল্পনা এখনও আমাদের নেই। আজকে গ্যাট চুক্তির মধ্যে দিয়ে ওরা আমাদের দেশটাকে এক্সপ্লয়েট করতে চাইছে। তারই প্রতিবাদে আজকে লক্ষ লক্ষ মানুষ দিল্লিতে সমবেত হচ্ছেন। সেই সমাবেশকে বেআইনি ঘোষণা করে আটকাবার চেষ্টা করা হচ্ছে। এই কাজকে আমরা ধিক্কার জানাচ্ছি।

[12-50 — 1-00 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খুবই স্পর্শকাতর একটা বিষয়ের প্রতি মাননীয় আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রীর এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে—একটি মর্মান্তিক ঘটনা ঘটেছে মেদিনীপুর জেলার গোয়ালতোড় এলাকার জামদহরা গ্রামে। ঐ গ্রামের লোকরঞ্জন মাসান্ত বাঁকুড়া জেলার সিমলাপাল অঞ্চলের ভাঙাবাঁধ গ্রামের এক আদিবাসী বিবাহিতা মহিলাকে গত ৯ই মার্চ ধর্ষণ করেছে। বিশ্বনাথ মাসান্ত ছেলে লোকরঞ্জন মাসান্ত তার বাড়িতে আদিবাসী মহিলাটিকে ধান মাড়াই-এর কাজে নিযুক্ত করেছিল। যখন মহিলাটি সেই কাজে নিযুক্ত ছিল তখন—গত ৯ই মার্চ লোকরঞ্জন মাসান্ত তার উপর অত্যাচার করে। রাজ্যে একটা সরকার চলছে, আদিবাসী কল্যাণ দপ্তরের একজন মন্ত্রী এখানে আছেন, কিন্তু দুর্ভাগ্যের কথা রাজ্যে প্রশাসন থাকা সত্ত্বেও বাঁকুড়ার একজন আধিবাসী মহিলা মেদিনীপুরে কাজ করতে এসে ধর্ষিতা হলেন। গোয়ালাতোড় থানায় এফ. আই. আর. করা সত্ত্বেও আজ পর্যন্ত—ঘটনাটি ঘটেছে ৯ই মার্চ—পুলিশ লোকরঞ্জন মাসান্তকে গ্রেপ্তার করল না। এর ফলে আদিবাসী সমাজ আজকে আহত হয়েছে, ক্ষুব্ধ হয়েছে। তারা তাদের সমাজের প্রচলিত প্রথা অনুযায়ী পঞ্চায়েত স্তরে এবং প্রশাসনিক স্তরে আবেদন-নিবেদন করে বিচার না পেয়ে তাদের সমাজের সমস্ত মানুষকে ঘটনাটা জানিয়েছে এবং 'গিরা' দিয়েছে। গিরার অর্থ হচ্ছে আদিবাসী সমাজ কোনও বিষয়ে সরকারের কাছে বিচার না পেলে তারা তাদের নিজস্ব সামাজিক ব্যবস্থায় বিচার করে। আজকে গোয়ালতোড়

ায় শয়ে শয়ে, হাজারে হাজারে আদিবাসী সমবেত হয়েছে। প্রশাসনের মাথা খারাপ য়েছে। গতকাল সেই লোকরঞ্জন মাসান্তকে গ্রেপ্তার করেছে। আমি এই ব্যাপারে মাননীয় রাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়ে ষ্টি আকর্ষণ করছি। আমি যেটা বলতে চাই সেই সম্বন্ধে আমার আগে অনেক সদস্যই লেছেন, কারণ এটা জাতীয় স্বার্থে বলা প্রয়োজন। আজ ৫ তারিখ, দিল্লিতে সমাবেশ হচ্ছে। ংগ্রেসিরা মুক্তদ্বার, ওপেন ডোর পলিশি নিয়ে দুনিয়ার মাল্টিন্যাশনাল কোম্পানিগুলিকে আমাদের ারতবর্ষে আহ্বান করেছেন এবং তারই পরিপ্রেক্ষিতে গ্যাট-চুক্তি, ডাঙ্কেল প্রস্তাব গ্রহণ করেছেন। াজ নয়, কাল ওদের এ সম্বন্ধে বলতেই হবে। ৯০ কোটি মানুষের দেশের যে বাজার াল্টি-ন্যাশনালদের কাছে উন্মুক্ত করে দেওয়া হল, যেখানে দুনিয়ার মধ্যে সবচেয়ে সস্তায় শ্রম াওয়া যায়, জাতীয় স্বার্থ বিরোধী নীতির বিরুদ্ধে, জাতীয় স্বার্থে আজকে লক্ষ লক্ষ মানুষ দিল্লিতে সমবেত হয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গ থেকে বিধানসভার বহু সদস্য, পশ্চিমবঙ্গ থকে নির্বাচিত লোকসভার সদস্যরা সেখানে নেতৃত্ব দিচ্ছেন। কিন্তু বোট ক্লাবে যেতে দেওয়া হবে না বলে নিষেধাজ্ঞা জারি করা হয়েছে। সংবিধানে গণতান্ত্রিক অধিকার আছে সমাবেশ করা, বক্তব্য রাখা। বি. জে. পি. থেকে আরম্ভ করে সমস্ত দলকে সেই গণতান্ত্রিক অধিকার তারা দিয়েছেন, আর বাম ও জনতা দলকে সেই অধিকার দেওয়া হচ্ছে না। সেখানে লক্ষ লক্ষ গণতান্ত্রিক মানুষ জাতীয় স্বার্থে সমবেত হয়েছেন। অগণতান্ত্রিক জাতি বিরোধী কাজের জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর পদত্যাগ দাবি করছি এবং ওদের এই নীতির বিরোধিতা করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ডেপুটি স্পিকার শ্রী অনিল মুখার্জির বক্তব্যকে কেন্দ্র করে আমরা হাউস বয়কট করেছিলাম, সেইজন্য হোমপারের বাজেটে অংশ নিইনি। আমি যে ঘটনার কথা বলতে চাইছি, কয়েকদিন আগে বারাসাতের ১ নম্বর ব্লকের বি. ডি. ও.-কে ট্রান্সফার করে মেখলিগঞ্জে পাঠানো হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রী তার জবাব দিয়েছেন। সুতরাং ঐ বিষয় নিয়ে বলা যাবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আমি অন্য কথা বলছি। বলা হচ্ছে, পারিবারিক কারণে তাকে বদলি করা হয়েছে, যদিও বিতর্কিত ব্যাপার। পারিবারিক কারণে বদলি করা যায় কিনা তা আমি জানি না। আমি যেটা বলতে চাইছি, তাকে রেখে দেওয়া হোক বলে কংগ্রেস, সি. পি. এম. এবং ফরওয়ার্ড ব্লক মুভমেন্ট করেছিলেন। কিন্তু গতকাল পর্যন্ত বেছে বেছে থানার পুলিশ ওখানে যারা কংগ্রেস করে সেই সমস্ত লোকদের গ্রেপ্তার করেছে এবং তাদের হয়রানি করছে। অবিলম্বে এই জিনিস বন্ধ করা হোক।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার অবসরপ্রাপ্ত মাধ্যমিক শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে পেনশন দেবার ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি। আমরা জানি, পশ্চিমবাংলার বহু ট্রেজারি ইতিমধ্যে ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষকদের পেনশন দিচ্ছেন। কিন্তু চন্দননগরের ট্রেজারিকে অনুরোধ করা সত্ত্বেও তারা জানান, সরকারী নির্দেশ না পেলে তারা দিতে অক্ষম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখেছি, বহু দূর দূর অঞ্চল থেকে বয়সে ভারাক্রান্ত শিক্ষকরা দীর্ঘক্ষণ অপেক্ষা

করে অসহনীয় কষ্টের মধ্যে দিয়ে দিনের পর দিন তারা পেনশন গ্রহণ করছেন। তাদের প্রতি নিশ্চয়ই সহানুভূতির দৃষ্টি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেবেন এবং সরকারী নির্দেশ জারি করে যাতে এই ব্যবস্থা চালু হয় তার ব্যবস্থা নিশ্চয়ই তিনি গ্রহণ করবেন।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে সেচ দপ্তরের মাননীয় রাষ্ট্রমন্ত্রী রয়েছেন, তাঁর কাছে আবেদন করছি যে আমার বিধানসভা এলকায় সমুদ্রপোকুলবর্তী একটি গ্রাম আছে, যার নাম সমুদ্রপুর। তার পিছনে একটি খাল আছে, সেই খাল থাকার জন্য জলোচ্ছ্বাসে ঐ গ্রামটি নিশ্চিহ্ন হতে বসেছে। অনেকবার এই দপ্তরের কাছে আবেদন-নিবেদন করা হয়েছে। দপ্তরের অফিসাররা বলেন যে আমরা এস্টিমেটস তৈরি করে দপ্তরে পাঠাই, কিন্তু টাকার অভাবে কিছু সম্ভব হচ্ছে না। মাননীয় রাষ্ট্রমন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি নিজে ওখানে গিয়ে দেখে এসেছেন। কিছুদিন পর যখন বৃষ্টির মরশুম শুরু হবে তখন খুবই মুশকিল হবে। কাজেই ঐ সমুদ্রপুরের জন্য যথাসম্ভব ব্যবস্থা নেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি

**ডাঃ দীপক চন্দ্র :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে ৫ই এপ্রিল হায়ার সেকেন্ডারি একজামিনেশন শুরু হল, প্র্যাকটিকাল নিয়ে শেষ হতে প্রায় ১২০ই মে। এর জন্য সিমিলার একজামিনেশনস সেন্ট্রাল গভর্ণমেন্টের, সেন্ট্রাল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন যা কনডাক্ট করেন তাঁদের পরীক্ষা ফেব্রুয়ারিতে শেষ হয়ে গেছে। আমাদের শিক্ষা দপ্তর সর্বভারতীয় স্বার্থে শিক্ষা বছরটাকে পিছিয়ে দিয়েছেন, কিন্তু মুশকিল হয়েছে, এর সাথে সাথে যদি একজামিনেশকে যদি এগিয়ে নিয়ে আনেন, মাধ্যমিক হয় মার্চ মাসে আর উচ্চ মাধ্যমিক এপ্রিল মাসে শুরু হয়। আমাদের এই উচ্চ মাধ্যমিক দেওয়ার পরে কৃতি ছাত্রদের জন্য ইণ্ডিয়া প্রফেশনাল এনট্রান্স একজামিনেশনে বসতে হয়। আই. আইটি টি., এ. আই. এম. এস., জয়েন্ট এন্ট্রান্স ওয়েস্টবেঙ্গল, রুরকি রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজ এই সব একজামিনেসন তখন চলে। আমাদের হায়ার সেকেন্ডারি পরীক্ষা যখন চলে তখন এগুলি হয়ে যায়। ঐসব একজামিনেশনের প্রশ্নপত্র একটু আলাদা, উত্তরের পদ্ধতিও একটু আলাদা। ভেরি কমপিটেটিভ একজামিনেশন। তাই আমাদের ছেলেরা ভাল রেজাল্ট করার জন্য সময় পায় না। পশ্চিমবঙ্গের ছাত্র এবং পশ্চিমবঙ্গের অভিভাবকরা কি করবেন বুঝতে পারেন না। পরীক্ষা যদি একটু এগিয়ে আসে তাহলে প্রথম বছর একটু অসুবিধা হলেও আমাদের এখানকার ছাত্রদের খুব সুবিধা হবে। সেজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে একটু চেষ্টা করে চেঞ্জ ওভার করে যদি পরীক্ষাগুলিকে এগিয়ে আনা যায়—মাধ্যমিক হয় ফেব্রুয়ারি মাসে, আর হায়ার সেকেন্ডারি হয় মার্চ মাসে—তাহলে সুবিধা হবে। গার্জেনদের মানসিক সেট আপ একটু পরিবর্তন করতে হবে। মাননীয় শিক্ষামন্ত্রী এতক্ষণ ছিলেন, উনি থাকলে ভাল হতো, উনি যদি একটু চেষ্টা করে আগামি মাসের মধ্যে এটা করতে পারেন তাহলে ভাল হয়।

[1-00 — 1-45 p.m.](including adjournment)

**শ্রী আবদুল মান্নান ঃ** আমরা ছোটবেলায় রবীন্দ্রনাথ ঠাকুরের 'দুই বিঘা জমি' পড়েছিলাম। ঐ কবিতার শেষে একটি লাইন ছিল—তুমি মহারাজ সাধু হলে আজ আমি আর চোর বটে। মানবাবুর কথা শুনে সেকথাই মনে হল। আমাদের দুর্ভাগ্য, আমরা কম্যুনিস্টদের কাছ থেকে দেশপ্রেমের কথা শুনছি। তিনি ডাঙ্কেলের কথা বলতে গিয়ে প্রধানমন্ত্রী সম্বন্ধে দাদাল বলে যে উক্তি করলেন সেটা ওদের মুখেই শোভা পায়। কিন্তু বাপের জন্মেও আপনাদের দলের কেউ প্রধানমন্ত্রী হতে পারবেন না, কারণ সেটা হতে গেলে পার্লামেন্টে আড়াইশোর উপর সিট দরকার যা আপনারা কোনদিনই পাবেন না। ডাঙ্কেল প্রস্তাব মন্দ কি ভাল সেটা নিয়ে সংসদে অনেক আলোচনা হয়েছে, কিন্তু সেই আলোচনায় আপনাদের সদস্যরা পালিয়ে যাচ্ছেন। সেখানে সরকার ডাঙ্কেল প্রস্তাব সম্পর্কে যুক্তি দেখিয়েছেন, কিন্তু আপনারা যুক্তি দিয়ে বলতে পারেন নি যে, ডাঙ্কেল প্রস্তাবের কোথায় ক্ষতির দিক আছে, কোথায় ক্ষতি করছে। এখানে সারের উপর ভরতুকি উঠিয়ে দিচ্ছে বলে প্রস্তাব আনলেন, কিন্তু কেন্দ্রীয় বাজেটে দেখা গেল ভরতুকি থাকছে। একদিন যে নেতাজিকে দেশদ্রোহি, তোজোর কুকুর বলে গাল দিয়েছেন, ৩০ বছর পর সেই নেতাজিকেই দেশপ্রেমী বলছেন, তাঁকে বুঝতে ভুল হয়েছিল বলছেন। ইন্দিরা গান্ধীকে নিয়ে দেয়ালে দেয়ালে এমন সব ছবি এঁকেছিলেন যা দেখে সুস্থ মানুষ লজ্জা পেতেন, কিন্তু পরবীকালে দেখা গেছে রাজভবনে ইন্দিরা গান্ধীর ছবির সামনে মুখ্যমন্ত্রীকে হাত জোড় করে দাঁড়াতে। একসময় ছাত্র আন্দোলনে শ্যামলবাবু, বুদ্ধদেববাবু—এঁদেরকে দেখেছি, কিন্তু মানববাবু ছাত্র আন্দোলনের অনেক তলার সারিতে ছিলেন। এক সময় ম্যাকনামারকে ঢুকতে দেবেন না বলে অনেক আন্দোলন করেছেন, কিন্তু পরে তাকে স্বাগত জানিয়েছেন। এখন ডাঙ্কেলের কোন চেয়ারম্যান নেই, কিন্তু তখন যিনি চেয়ারম্যান থাকবেন তাকে আপনারা ফুলের মালা দিয়ে অভ্যর্থনা করে নিয়ে আসছেন দেখতে পাবো। এখন মানববাবু নাবালক আছেন, তাই এসব কথা বলছেন। কিন্তু বাপের জন্মেও প্রধানমন্ত্রী হবার স্বপ্ন দেখবেন না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনারা তো এদিকে অনেকদিন বলেছিলেন। সেদিন ভেবেছিলেন যে, চিরদিনই এদিকেই বসবেন। এখন দিল্লিতে এদিকে বসছেন, হয়ত একদিন অন্যদিকে গিয়ে বসবেন। এটা নিয়ে বিঘ্নিত হবার কারণ নেই, কারণ জনগণ চাইলে সবকিছু উল্টেপাল্টে যায়।

(At this stage the House was adjourned till 1-45 p.m.)

[1-45 — 1-55 p.m.] (After adjournment)

## POINT OF INFORMATION

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৫ই এপ্রিল, ভারতবর্ষের গণতান্ত্রিক ইতিহাসে একটা কলঙ্কিত দিন হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। আপনি জানেন যে আজকে গ্যাট চুক্তি এবং নয়া নীতির বিরুদ্ধে যে বিশাল সমাবেশ হয়েছিল, রাজঘাটে প্রায় ৩ লক্ষ মানুষের যে শান্তিপূর্ণ সমাবেশ হয়েছিল, সেই সমাবেশের উপরে পুলিশ লাঠি চালিয়েছে, কাঁদানে গ্যাস ছুঁড়েছে এবং অমানুষিকভাবে মাউন্ট পুলিশ লেলিয়ে দিয়েছে। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে সাধারণ মানুষ যারা জড়ো হয়েছিল এই নয়া অর্থনীতির বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য,

কিন্তু এত সব সত্ত্বেও তাদের আটকাতে পারেনি, তারা পার্লামেন্টের গেট পর্যন্ত গিয়েছিল, সেখানে তাদের উপরে পুলিশ নির্বিচারে লাঠি চার্জ করে, কাঁদানে গ্যাস ছোঁড়ে এবং জল কামান চালনা করে। এতে অসংখ্য মানুষ আহত হয়। আমাদের পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত রাজ্য সদস্য মহঃ সেলিম, তিনি টিয়ার গ্যাসের সেলে গুরুতরভাবে আহত হয়েছেন। যারা এই রাজ্যে গণতন্ত্রের কথা বলে তারা এই শান্তিপূর্ণ সমাবেশের উপরে লাঠি চার্জ করেছে, কাঁদানে গ্যাস ব্যবহার করেছে এবং জল কামান ব্যবহার করেছে। এর ফলে অসংখ্য মানুষ আহত হয়েছে, বহু মানুষকে গ্রেপ্তার করেছে। আমি শুধু তাদের স্মরণ করিয়ে দিতে চাই, ভবিষ্যতে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে তারা যখন বিক্ষোভ জানাবেন—তারা স্বীকার করে যান—তখন সেই বিক্ষোভের উপরে যেন পুলিশের লাঠি চালনা করা হয়, টিয়ার গ্যাস ছোঁড়া হয়। আজকে সেখানে দাঁড়িয়ে ৩ লক্ষ মানুষ যখন শান্তিপূর্ণভাবে বিক্ষোভ করছিল তাদের উপরে কেন ওয়াটার ক্যানন চালনা করা হল, আমি সেই প্রশ্ন তাদের করতে চাই? আজকে ভারতবর্ষের মানুষের মুখ এইভাবে বন্ধ করা যাবে না। আজকে দেশকে বিক্রি করার নীতির বিরুদ্ধে গোটা দেশের মানুষ বিক্ষোভে নামবে। কংগ্রেস (আই) ওয়ার্ল্ড ব্যাংক এবং গ্যাট চুক্তির নির্দেশে দেশকে চালিয়ে ভাবছেন নিজেদের পিঠের চামড়া বাঁচাবেন, কিন্তু আগামীদিনে তাদের পিঠের চামড়া থাকবে না। আজকে এই যে কলঙ্কজনক ইতিহাস তারা ভারতবর্ষের বুকে সৃষ্টি করলেন, একটা ৩ লক্ষ মানুষের শান্তিপূর্ণ মিছিলের উপরে পুলিশ নির্মমভাবে যে অত্যাচার করেছে, যেভাবে লাঠি চার্জ করেছে, কাঁদানে গ্যাস ব্যবহার করেছে, জল কামান চালনা করেছে, আমি কংগ্রেস সরকারের এই কাজের তীব্র ভাষায় ধিক্কার জানাচ্ছি এবং তীব্র ভাষায় প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মানববাবু বললেন আনকনফার্মজ নিউজ, কনফার্মজ নিউজ, একটা মিক্সচার করে বললেন। উনি বলেছেন কাঁদানে গ্যাস, লাঠি, জল কামান ব্যবহার করা হয়েছে। এখনও তো গুলি চালানো হয়নি। আপনাদের মনে নেই কিছু দিন আগে যুব কংগ্রেসের একটা সমাবেশে মমতা ব্যানার্জির আতঙ্কে অপদার্থ সরকারের পুলিশ বাহিনী গুলি চালিয়ে ১২ জনকে মেরে ফেললো কলিকাতার প্রকাশ্য রাজপথে? এর পরও আপনাদের কোন অধিকার আছে কথা বলার? নির্লজ্জ। কেন্দ্রীয় সরকার মোকাবিলা করতে জানে কি ভাবে পিপুল জনতাকে মোকাবিলা করতে হয়। আপনারা জানেন অযোধ্যার মন্দিরের ব্যাপারে বি.জে.পি দিল্লিতে সমাবেশ ডেকেছিল, সেটাকে কেন্দ্রীয় সরকার কিভাবে মোকাবিলা করেছিল? সেখানে জল কামান ব্যবহার করে একটা গঠনমূলক পদ্ধতিতে জনতার মোকাবিলা করা হয়েছিল। আমরা আশ্বস্ত যে এখানে গুলি চলেনি। এখানকার সরকার বন্দুকবাজ সরকার, সি.পি.এম-এর সরকার বন্দুকবাজ সরকারে পরিণত হয়েছে। এটা আমরাও মানি যে কোন গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশের হস্তক্ষেপ করা ঠিক নয়, লাঠি চার্জ করা ঠিক নয়। এই কথা কিন্তু আপনাদের মুখে মানায় না। আপনারা গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করার জন্য নজির স্থাপন করেছেন। একটা কলঙ্কজনক অধ্যায় তৈরি করেছেন। এই সরকারের আমি নিন্দা করি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তীঃ** মাননীয় স্পিকার স্যার, আমরা খবর পেলাম দিল্লিতে যে শান্তিপূর্ণ সমাবেশ হচ্ছে সেই সমাবেশের উপর পুলিশ নির্বিচারে লাঠি চালিয়েছে, টিয়ার গ্যাস

ছোঁড়া হয়েছে এবং জল কামান ব্যবহার করা হয়েছে। এর ফলে আমাদের সাংসদ ভয়ংকর ভাবে আহত হয়েছে, আহত হয়েছে আরো অনেক মানুষ যারা সেখানে জমায়েত হয়েছে। যে কথা মাননীয় সুদীপবাবু বললেন সেটা ঠিক নয়। দুটি ঘটনা ভিন্ন। আমি সভার সামনে উপস্থিত করতে পারবো সেখানে সেই দিন উপস্থিত ছিলেন। সেই দিন তাঁদের সাংসদের নেতৃত্বে রাইটার্স বিল্ডিংস দখল করতে যারা গিয়েছিল তাদের সঙ্গে অনেক ধরনের অস্ত্র ছিল। ঘটনার পর আমি সেই রাস্তা দিয়ে যাচ্ছিলাম তখন দেখেছিলাম বোমার বিভিন্ন মাল-মসলা সেখানে পড়ে থাকতে। আর ওখানে যে সমাবেশ হচ্ছে তার প্রসঙ্গ সম্পূর্ণ ভিন্ন। ভারতবর্ষকে বিকিয়ে দেওয়া হচ্ছে তার বিরুদ্ধে এই সমাবেশ। ভারতবর্ষের সার্বিক স্বাধীনতা চেয়েছিল কমিউনিস্টরা, আর ওরা চেয়েছিল সায়ত্ব শাসন। ইতিহাসকে বিকৃত করলে তো চলবে না। ভারতবর্ষের সার্বভৌমত্ব বিকিয়ে দিতে চাইছে কেন্দ্রীয় সরকার তার শিল্প নীতি, অর্থনীতির মাধ্যমে। তার প্রতিবাদে দিল্লিতে এই সমাবেশ। কংগ্রেসের মধ্যেও এক অংশ বিশেষ করে যারা গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের মাধ্যমে কেন্দ্রীয় সরকার দেশকে বিকিয়ে দিতে চাইছে জানতে পেরেছেন তারা এই সমাবেশে যোগ দিয়েছে। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই ইতিহাস আপনাদের ক্ষমা করবে না, ইতিহাস এর জবাব দেবে, মির্জাফরকে যেভাবে মনে রেখেছে আপনাদের সেইভাবে মনে রাখবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৫ই এপ্রিল, আজকে সর্বনাসা ডাঙ্কেল প্রস্তাব, কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, শিল্প নীতি এবং উদারনীতি গোটা দেশে যে সর্বনাশ নামিয়ে আনছে তার বিরুদ্ধে গোটা দেশের গণতন্ত্রপ্রিয় মানুষ ঐক্যবদ্ধ হয়ে দিল্লিতে এক সমাবেশের সামিল হয়েছে। বেশ কিছু আগে থেকে এই সমাবেশকে বন্ধ করে দেওয়ার চেষ্টা করা হচ্ছিল। সেইজন্য এই সমাবেশের জন্য নিষেধাজ্ঞা জারি করেছে। এই রকম নানা রকমভাবে বাধা সৃষ্টি করা হয়েছে। এতৎ সত্ত্বেও মানুষ সেখানে শান্তিপূর্ণভাবে জমায়েত হয়েছে। কিন্তু সেই শান্তিপূর্ণ জমায়েতের উপর পুলিশ বিনা প্ররোচনায় লাঠি চালিয়েছে, জল কামান প্রয়োগ করেছে, নির্যাতন করেছে। কেন্দ্রীয় সরকারের এই সর্বনাশা নীতির প্রতিবাদে যে গণতান্ত্রিক আন্দোলন, তার উপর পুলিশের এই পৈশাচিক আক্রমণের তীব্র ধিক্কার জানাচ্ছি, নিন্দা করছি।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT DEMAND NO—44

**Mr. Speaker :** Now discussion on Demand No. 44. There are eight cut motions to the Demand. Motion No. (1) of Shri Saugata Roy is out of order but the others are in order and taken as moved.

**Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

[1-55 — 2-05 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়া ত্রাণ দপ্তরের

যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশানগুলো এসেছে তার পক্ষে বক্তব্য রাখতে গিয়ে কয়েকটি কথা বলবো। বিস্তারিত কথা আমাদের ডাঃ মানস ভূঁঞ্যা এবং অন্যান্য সদস্যরা বলবেন। আমি মাননীয়া মন্ত্রীর বক্তব্য পড়লাম। ত্রাণে ব্যর্থতা আছে, কিন্তু ত্রাণকে নিয়ে আপনি যদি হাস্যম্পদ করেন, ত্রাণের নামে রসিকতা করেন, তাহলে আমরা কি বলবো? মাননীয় মন্ত্রী মহোদয়া সব কি করে জানবেন, বুরোক্রাটরা যে বিবৃতি তৈরি করেন সেটাই আপনি আমাদের কাছে সার্কুলেট করে দেন। তার উপরে আমাদের এখানে বক্তব্য রাখতে হচ্ছে। মাননীয়া মন্ত্রীর বক্তব্যে দু'পাতাতে যেটা আছে তা হচ্ছে মুর্শিদাবাদের গত বছর এপ্রিল মাসে যে ঘূর্ণিঝড় হয়েছিল, তারজন্য কিছু টাকা বরাদ্দের কথা বলেছেন, গৃহ নির্মাণের জন্য। ওঁর তথ্য থেকে দেখছি যে, ১,০২৭টি বাড়ি সম্পূর্ণভাবে ভেঙ্গে পড়েছিল এবং ৭৪৭টি বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল। এরজন্য আপনি টাকা দিয়েছেন ৬ লক্ষ ৬২ হাজার ৯০০ টাকা। এই টাকাকে ভাগ করে দেখলে দেখবো যে একটা বাড়ি ভেঙ্গে যাওয়ার জন্য এবং আংশিক ক্ষতিগ্রস্ত বাড়ির জন্য—২ : ১ অনুপাতে যদি দেওয়া হয় তাহলে ৪৭০ টাকার বেশি একটা বাড়ি তৈরির জন্য দেওয়া যায় না। আমরা যেমন জনপ্রতিনিধি, আপনিও নিশ্চয়ই জনগণের প্রতিনিধি। আপনার নিশ্চয়ই গ্রাম-বাংলার মানুষের সঙ্গে যোগাযোগ আছে। সেজন্য পাঁচশ টাকা যেখানে আপনি গৃহ নির্মাণের জন্য বরাদ্দ করতে পারছেন না, সেখানে ত্রাণের নামে এটাকে রসিকতা ছাড়া আর কি বলতে পারি? আপনি বাড়ি তৈরির জন্য যে টাকা দিচ্ছেন, ঘরের জন্য বাঁশ কিনতে যে টাকা দরকার তা তারা পাচ্ছে না, ঘরের চাল-এর কথা ছেড়ে দিন। আপনি ত্রাণের নামে রসিকতা করে সাফল্য নেওয়ার চেষ্টা করছেন। আপনার সরকারের ত্রাণ বণ্টনের যে কি নীতি তা আমরা বুঝতে পারছি না। মুর্শিদাবাদে যাঁরা মারা গিয়েছেন তাদের পরিবারকে আপনি পাঁচ হাজার করে টাকা দিয়েছেন। পাঁচ হাজার টাকা খুব কম না বেশি, সে কথায় আমি পরে আসছি। কিন্তু ঐ ব্যাপারে আপনার একটা সুষ্ঠু নীতি থাকা দরকার। দার্জিলিংয়ে যাঁরা মারা গিয়েছিলেন তাদের জন্য আপনি দিয়েছেন দশ হাজার টাকা করে। পাহাড়ি এলাকায় আপনি এই টাকা দিয়েছেন, ভাল করেছেন। কিন্তু আবার আমরা এটাও দেখছি যে দক্ষিণ বঙ্গের বিস্তীর্ণ এলাকায় বন্যা হয়েছিল, বাঁকুড়াতে বন্যা হয়েছিল, সেখানে ২৮ জন মারা গিয়েছিলেন। আপনি এক জায়গায় দশ হাজার টাকা, অন্য জায়গায় পাঁচ হাজার টাকা দিচ্ছেন, এইভাবে ক্ষতিগ্রস্তদের টাকা দিলে কি করে হবে? আমরা প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল সম্পর্কে জানি যে কম্যুউনিস্ট রায়ট-এর ফলে কেউ মারা গেলে এত টাকা, বন্যায় ক্ষতিগ্রস্তদের জন্য এত টাকা করে দেওয়া হয়। ত্রাণ তহবিল থেকে টাকা দেওয়ার ব্যাপারে নির্দিষ্ট একটা নিয়ম থাকা উচিত। আপনি তা না করে নিজের খেয়াল-খুশিমত করে মুর্শিদাবাদে ক্ষতিগ্রস্তদের জন্য পাঁচ হাজার করে, অন্য জায়গায় দশ হাজার করে টাকা দিচ্ছেন। আমার বক্তব্য হচ্ছে এই তারতম্য থাকবে কেন? এরমধ্যে তো একটা ইউনিফর্মিটি থাকবে? আপনার ত্রাণের ক্ষেত্রে শুধুমাত্র অপ্রতুলতা আছে তাই নয়, আপনি কিভাবে রসিকতা করছেন তা এখানে তুলে ধরছি। ত্রিপলটা কখন দেওয়া হয়, না যখন খুব প্রাকৃতিক দুর্যোগ হয়, সেই সময়ে দুর্গত মানুষদের ত্রিপল দেওয়া হয়। আপনি মুর্শিদাবাদে এক হাজার সাতাশটি বাড়ি যাদের সম্পূর্ণভাবে ভেঙ্গে গিয়েছিল তাদের জন্য এবং ৭৪৭টি বাড়ি যাদের আংশিকভাবে ভেঙে গিয়েছিল তাদের জন্য তেরশত ত্রিপল দিয়েছেন। আমি স্যার, অংকের ছাত্র। সতের শত

বাড়ির জন্য মাননীয় মন্ত্রী যে তেরশত ত্রিপল ডিস্ট্রিবিশনের জন্য দিয়েছেন তা কিভাবে ডিস্ট্রিবিউট করবেন? এই হিসাবটা আপনি দয়া করে আপনি আমাকে বুঝিয়ে দেবেন। আপনি যদি কাঁচি নিয়ে ডিস্ট্রিবিউট করেন তাহলে অবশ্য আলাদা কথা। কিন্তু তেরশত ত্রিপল আপনি কি রেশিওতে ভাগ করবেন তা আমাকে একটু বুঝিয়ে দিন। আমি আপনার কাছ থেকে অংকটা শিখে নেব।

আরও কিছু দেখলে দেখা যাবে, বিভিন্ন ক্ষেত্রে যে সমস্যা আছে অপ্রতুলতার জন্য এমন ভয়াবহ অবস্থা সেখানে যা দরকার তা দেওয়া হচ্ছে না। সেখানে ত্রাণের নামে আপনার রসিকতা করছেন, এটা আমরা বারবার দেখতে পাচ্ছি। আমি হুগলি জেলার আরামবাগের ছেলে, সেখানে প্রতি বছর দেখেছি বন্যা হয়, যেমন মেদিনীপুরের ঘাটাল, তমলুক মহকুমা, পাঁশকুড়া আরামবাগ মহকুমায় প্রতি বছর বন্যা হয়। সেখানে আপনি যদি বন্যাকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা নিতে পারতেন তাহলে আপনাকে প্রতি বছর আর রিলিফ দিতে হোত না। প্রতি বছরে কোটি কোটি টাকার রিলিফ দিতে হচ্ছে, অসহায় মানুষকে সাহায্য করার জন্য। অসহায় অবস্থায় যাতে এই সমস্ত মানুষরা না পড়েন, যাতে তাদের রিলিফ দিতে না হয়—পুরুলিয়ার মত বন্যা এখানে হয় না, এখানকার বন্যকে বোঝা যায়—তার জন্য ডিপার্টমেন্টের মধ্যে কমিউনিকেশান গড়ে তোলা দরকার, যাতে বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থা গড়ে তোলা যায়। আপনারা বন্যার্ত মানুষের পাশে দাঁড়ানোর কথা চিন্তা না করে বন্যা প্লাবিত মানুষ যাতে অসহায় অবস্থার সম্মুখীন না হয়, তাদের অবস্থা যাতে বিপন্ন না হয় সেটা আপনাদের দেখা দরকার। রিলিফ ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনি অসহায়। আমরা বিরোধী পক্ষের সদস্যরা তো বলতে পারছি, আপনি সরকারের মন্ত্রী বলতে পারছেন না। আমরা জানি আপনার মনের অবস্থা কি, আপনি এখানে যাই বলুন, খবরের কাগজে যাই বলুন, আমরা তো এলাকায় দেখতে পাচ্ছি আপনাদের দলের কর্মীদের কি অবস্থা। এখানে অসীমবাবুর সঙ্গে ঝগড়া করে আপনাকে টাকা আদায় করতে হচ্ছে, এমন কি আপনি যে জেলার মন্ত্রী সেই এলাকার ব্যাপারে আপনাকে না জানিয়েই অসীমবাবু কথা বলেন। আপনার ডিপার্টমেন্টের জন্য যে ডিমান্ড আছে, হেড আছে, সেই ভিত্তিতে টাকা দিতেই হবে, কিন্তু যে টাকাটা দিচ্ছে, সেই টাকা খরচের ব্যাপারে আপনার দলের ক্ষমতাও নেই, রিলিফ ডিপার্টমেন্টের ক্ষমতাও নেই, সেই টাকা খরচ করতে হচ্ছে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে। এক্ষেত্রে আপনাকে টোটাল সারেন্ডার করতে হচ্ছে। সেখানে পঞ্চায়েত সমিতির নির্দেশে কাজ হচ্ছে, এক্ষেত্রে আমি যেটা বলব, যেহেতু টাকার ব্যয়বরাদ্দের দাবি আপনি করেছেন সেইজন্য আপনার উপর এই দায়িত্বটা বর্তাবে। কিন্তু পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে রিলিফ দেওয়া হচ্ছে, সেখানে যে দলবাজি হচ্ছে সেটা বন্ধ করা দরকার। এমন কি আপনার দলের লোকেরাও সেই ত্রাণের শিকার হয়ে যাচ্ছে, তারাও সেখানে সাহায্য পাচ্ছেন না। আরামবাগের গোঘাট কেন্দ্রের এম. এল. এ. আপনার দলের সদস্য তাকেও ত্রাণ বন্টনের ব্যাপারে থাপ্পড় লাগিয়ে বের করে দিয়েছে, আপনাদের দলের লোকেরাই সুযোগ পাচ্ছেন না, আর আমরা তো পাব না এটাই স্বাভাবিক। সেইজন্য মাননীয় মন্ত্রী মহোদয়াকে বলব আপনি পঞ্চায়েতের মাধ্যমে রিলিফ দিতে গিয়ে যে দলবাজির হচ্ছেন সেই ব্যাপার আপনি মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলুন।

[2-05 — 2-15 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনি বুঝিয়ে বলুন। ওদের মধ্যে তো বিনয়বাবুর মতোন কিছু কিছু ভাল মন্ত্রী আছেন, তাদের আপনি বুঝিয়ে বলুন। আমি মাননীয়া মন্ত্রীকে বলব, ত্রাণ নিয়ে যে দলবাজি হচ্ছে তা যদি আপনি বন্ধ করতে না পারেন তাহলে এই ব্যয়বরাদ্দ আমাদের পক্ষে সমর্থন করা সম্ভব নয়। তারপর আপনি জানেন, স্টারভেশন রিলিফ বলে একটা ব্যপার আছে। এটা সাধারণত বি. ডি. ও., এস. ডি. ও.-রা ডাইরেক্ট দিয়ে থাকেন। কিন্তু আজকে এমন অবস্থা হয়েছে যে বলা হচ্ছে আমাদের টাকা নেই, আমরা দিতে পারছি না। এর ফলে অসহায় লোকগুলি বঞ্চিত হচ্ছে। অনেক অসহায় লোক আমাদের কাছেও আসেন এই স্টারভেশন রিলিফের জন্য কিন্তু অ্যাডমিনিস্ট্রেশন থেকে বলা হয় টাকা নেই। আবার কখনও কখনও ৫ টাকা করে দেওয়া হয়। এই সমস্ত অসহায় লোকদের বাঁচাতে এটা নিয়মিত দেওয়ার ব্যবস্থা করার সঙ্গে সঙ্গে এর অ্যামাউন্টটাও বাড়ানো দরকার। এর পর আমি যে রিলিফটা দেওয়ার জন্য আপনাকে বলব সেটা অবশ্য সি. পি. এমের লোকদের দরকার নেই। আজকাল আপনি জানেন গ্রামাঞ্চলে সি. পি. এমের ঠ্যাঙাড়ে বাহিনীর জন্য একদল নয়া উদ্বাস্তু তৈরি হচ্ছেন এবং তারা আশ্রয়হীন অবস্থায় ঘুরে বেড়াচ্ছেন। শুধু আমাদের দলের লোকরাই নয়, আপনার ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. সি. আই—সব দলের লোকরাই এই অবস্থার মধ্যে পড়ছেন। যদিও আপনার বাজেটের কোনও হেডে এরজন্য টাকা বরাদ্দ নেই তবুও আপনি এই নয়া উদ্বাস্তুদের জন্য কিছু বরাদ্দ করতে পারেন কিনা সেটা দেখুন। এই বলে আপনার ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী সেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী আজ তার দপ্তরের অধীন ৮০ কোটি টাকার যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় উপস্থিত করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। আমি প্রথমেই বিরোধীদলের কাটমোশনগুলির বিরোধিতা করছি। স্যার, আমাদের এই পশ্চিমবাংলার বিশেষ ভৌগোলিক অবস্থার জন্য প্রতি বছর খরা, বন্যা, নিম্নচাপ, জলস্ফীতি, নদীর ভাঙ্গন, পাহাড়ি ধ্বসের জন্য এবং মনুষ্যসৃষ্ট অগ্নিকান্ড ইত্যাদির জন্য প্রতি বছর বন্যাত্রাণের জন্য সরকারকে সাহায্যের হাত বাড়িয়ে দিতে হয়। স্যার, এটা খুবই দুঃখ ও পরিতাপের বিষয় সে স্বাধীনতার ৪৭ বছর পরেও ত্রাণ এবং পুনর্বাসনের জন্য সরকারকে চিন্তা করতে হচ্ছে। মাননীয় বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম। স্যার, বিরোধীপক্ষের মাননীয় সদস্য মহাশয়ের বক্তব্য শুনে গ্রামের একটা চালু কথা আমার মনে পড়ে গেল। কথাটা হচ্ছে, 'জন্ডিস রোগী সর্বত্র হলুদ দেখে।' উনি এই ত্রাণ দপ্তরের বাজেট প্রসঙ্গে বলতে গিয়ে বামফ্রন্টের অনৈক্য, দলবাজি ইত্যাদির কথা বলে গেলেন। কংগ্রেসের কথা তো আর নতুন করে কিছু বলার নেই, সে কথা আমরা সকলেই জানি। প্রাকৃতিক দুর্যোগের সময় এই ত্রাণ নিয়ে কংগ্রেস দল কি করতেন তা আর আজ বলার অপেক্ষা রাখে না। তা ছাড়া স্বাধীনতার এতদিন পরেও বন্যা, খরার প্রকোপ যা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষে চলেছে তারজন্য দায়ি ঐ কংগ্রেসি সরকার কারণ তারা দীর্ঘদিন ধরে এই পশ্চিমবাংলা এবং ভারতবর্ষে তাদের শাসন চালিয়ে এসেছেন। বন সম্পদ রক্ষা, হাজা-মজা খাল সংস্কার, এক ফসলি জমিকে দু ফসলি করার জন্য প্রকল্প রচনা, সেচ প্রকল্পের সম্প্রসারণ,

বন্যা নিয়ন্ত্রণ ইত্যাদির কাজ তারা যথাযথভাবে করেন নি। তারা এসব কাজ করেন নি তার কারণ তারা একটি বিশেষ শ্রেণী দৃষ্টিভঙ্গি নিয়ে চলেন—জোতদার, জমিদারের দল হচ্ছে এই কংগ্রেস দল। গ্রাম পঞ্চায়েতগুলির কি অবস্থা ছিল কংগ্রেস আমলে সে কথা সকলেই জানেন। সেখানে যে উইনিয়ন বোর্ড ছিল তাতে যারা ট্যাক্স দিতে পারতেন তারাই দাঁড়াতেন। ঐ গ্রামে জমিদার জোতদাররা গ্রামে খরা বন্যা ইত্যাদি যখন হত, আমরা দেখেছি গরিব মানুষরা থালা, ঘটি বাটি সমস্ত তারা হারিয়ে বসতেন এবং আমরা দেখেছি যাদের কিছু জমি জায়গা ছিল তাদের জমি জায়গা তারা লিখিয়ে নিতেন এবং নিরক্ষর মানুষ, তারা জানতে পারতেন না, কত. টাকা তারা ঋণ করেছেন। সুতরাং সুদখোর মহাজনদের হাতে তারা আজকে নিজেদের ছেড়ে দিতেন এবং বন্যা ত্রাণের জন্য যা টাকা পাঠানো হত, গ্রামের মানুষ জানতেই পারত না যে ত্রাণের জন্য কত টাকা গ্রামে যাচ্ছে। সুতরাং আমরা জানি কংগ্রেসের সেই অবস্থার কথা। সুতরাং আজকে এখানে তারা দলবাজির কথা নানা ভাবে বলেছেন। বিভিন্ন ত্রাণ সম্পদ যেটুকু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ আর্থিক এবং প্রশাসনিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যেহেতু মানুষের পাশে বিভিন্ন অসুবিধা মধ্যে দাঁড়াতে প্রতিশ্রুতি বদ্ধ, সেই জন্য তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যেখানে যখনই বন্যা হয়েছে, সেখানেই তারা ছুটে যাচ্ছে এবং তাদের সাহায্যের হাত বাড়িয়ে দিচ্ছে। এপ্রিল মাসে আমরা দেখতে পাচ্ছি মুর্শিদাবাদ জেলার কাঁদি সংলগ্ন এলাকায়, গোকর্ণ এলাকায় যে টর্নেডো হল, ঝড় ইত্যাদি হল, আগস্ট, সেপ্টেম্বর মাসে মাসে দেখতে পেলাম আমাদের পশ্চিমবাংলার বিস্তীর্ণ এলাকায়, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, হাওড়া, হুগলি, দক্ষিণ ২৪ পরগনা, নদীয়া, মুর্শিদাবাদ, মালদহ ইত্যাদি এলাকায় যে ভয়াবহ বন্যা ইত্যাদি হল, তার মোকাবিলা যোগ্যতার সঙ্গে পশ্চিমবঙ্গের এই ত্রাণ দপ্তর এবং পশ্চিমবাংলার মানুষ পঞ্চায়েতের সুযোগ নিয়ে তারা করেছিলেন। আমরা দেখতে পেলাম গত জুলাই মাসে উত্তরবঙ্গে যে ভয়াবহ বন্যা হল, জলপাইগুড়ি জেলার ১৩টি ব্লকে এবং কুচবিহার জেলার ১২টি ব্লক জলমগ্ন হল এবং এই ভয়াবহ বন্যায় পশ্চিমবঙ্গ সরকার তার যেটুকু সীমাবদ্ধ ক্ষমতা, তার মধ্যে দিয়ে তারা ত্রাণ এর কাজে ঝাঁপিয়ে পড়েছিলেন এবং আমরা গিয়েছিলাম পঞ্চায়েতের সাব কমিটির সদস্য হিসাবে। সেই সব এলাকার পঞ্চায়েত কি ভাবে কাজ করছে, মহিলা সদস্যরা যেখানে মহিলা প্রধান এবং সহ সভাপতি ইত্যাদি তারা কার্য ভার গ্রহণ করেছেন, কর্মাধ্যক্ষ আছেন, তারা কি ভাবে কাজ করছেন—আমরা দেখলাম তারা যোগ্যতার সঙ্গে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে এবং ত্রাণ দপ্তর থেকে যে সাহায্যে তারা পেয়েছেন, যোগ্যতার সঙ্গে তারা সেইগুলো প্রতিপালন করছেন। আমরা বুঝতে পারলাম যে এতবড় একটা ভয়ানক বন্যাকে তারা মোকাবিলা করল। সেখানকার মানুষদের পুনর্বাসন ব্যবস্থা করা হয়েছে, তাদের আবাসনের ব্যবস্থা তারা করেছে এবং সমস্ত রকম দায় দায়িত্ব সেখানকার পঞ্চায়েতের মানুষ গ্রহণ করেছে। মাননীয়া ত্রাণ দপ্তরের মন্ত্রী মহাশয়া, কেন্দ্রীয় সরকারের কাছে ৫০০ কোটি টাকার সাহায্য চেয়েছিলেন, তারা বলছেন ওখানে এক পয়সাও দেওয়া হবে না। এক পয়সাও তারা দেননি। ৫০০ কোটি টাকার মধ্যে পশ্চিমবঙ্গ সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকায় তারা ত্রাণের কাজ করেছেন। আমাদের সঙ্গে কংগ্রেসের মাননীয় কয়েকজন সদস্য ছিলেন, অনিল মুদি ছিলেন, শৈলজা দাস ছিলেন, আমরা অনেকগুলো পঞ্চায়েতে গিয়েছিলাম, যেখানে একজনও কংগ্রেসের সদস্য আছেন, তাকে জিজ্ঞাসা করেছি যে আপনারা সকলে

আলোচনা করে কাজ করছেন? কোনওরকম দলবাজির কথা তারা বলেন নি। সেখানে অনেক রকম সদস্য আছেন, বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য আছেন, পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণ দপ্তরের বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য আছেন, পঞ্চায়েতের মাধ্যমে ত্রাণ দপ্তরের বিভিন্ন রকম সাহায্য কি ভাবে বিলি বন্টন হয় তা তারা জানেন। এই রকম ব্যবস্থা কংগ্রেসের আমলে ছিল না। কারণ তখন ওরা জানতে পারত না। আজকে গ্রামের মধ্যে গিয়ে বলতে পারবেন যে দলবাজি হচ্ছে? টাকা নয় ছয় হচ্ছে? এই কথা তারা বলতে পারবেন না, এই সৎসাহস তাদের নেই। কারণ গ্রামের মানুষ তারা জানে, আজকে রাজ্য সরকারের মাধ্যমে, জেলা প্রশাসনের মাধ্যমে যে সভাধিপতিকে চেয়ারম্যান করে সেখানে ডি. এম. বা অন্যান্য সরকারী অফিসার যারা আছেন, ব্লক স্তরে পঞ্চায়েতের সভাপতিকে চেয়ারম্যান করে এবং অন্যান্য আধিকারিক সেখানে আছেন, তারা আলোচনা করছেন, পঞ্চায়েতে যাচ্ছেন পঞ্চায়েত যেটুকু ত্রাণ ইত্যাদি পাচ্ছে সেইগুলো এলাকার গ্রামের মানুষের কাছে যাচ্ছে। যেটুকু সীমিত ক্ষমতা আছে, সেই ক্ষমতা প্রয়োগ করে যারা সবচেয়ে বেশি দুর্দশাগ্রস্ত আছে, তাদের অন্য ব্যবস্থা করছেন। শুধু পঞ্চায়েত ব্যবস্থা নয়, অন্যান্য যে সংগঠন, স্বেচ্ছা সেবী সংগঠন ইত্যাদি বিভিন্ন যে সব সংগঠন আছে অন্য রাজনৈতিক সংগঠন ইত্যাদি আছে বিভিন্ন জায়গায়, আজকে আমরা দেখতে পাচ্ছি এই বন্যা মোকাবিলা তারা করেছে। সেই জন্য আমি বলতে চাই, কংগ্রেসের জমানায় যে পরিকল্পনা ইত্যাদি তারা করেন নি, আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আসার পর শুধু খয়রাতি সাহায্য নয়, বন্যা ত্রাণে মানুষকে সামান্য দিয়ে ক্ষান্ত থাকেন নি, তারা একটা সুদূর পরিকল্পনা গ্রহণ করেছেন। সুদূর প্রসারি পরিকল্পনা গ্রহণ করেছেন বলেই আজকে আমরা দেখতে পাচ্ছি গত ১৭ বছরের মাথায় দাঁড়িয়ে আজকে মানুষ তার নিজের পায়ে দাঁড়িয়েছে, আজকে ফেন চাই, ফেন চাই বলে কলকাতায় বা শহরের বিভিন্ন জায়গায় আজকে তারা ভিক্ষা বৃত্তি করছে না।

[2-15 — 2-25 p.m.]

১৯৫৯ সালে কংগ্রেস আমলে আমরা দেখেছি খাদ্যের জন্য কৃষকরা ভূখা মিছিল করে কলকাতায় এসেছিল এবং কিভাবে ৪০ জন কৃষককে গুলি বিদ্ধ করা হয়েছিল। আজকে কৈ সে অবস্থা তো নেই। হ্যাঁ, আমরা জানি ত্রাণ দপ্তরের একার পক্ষে সব কাজ করা সম্ভব নয়, কারণ তার বরাদ্দ সীমিত। সে জন্য অন্যান্য দপ্তরের সঙ্গে তার সমন্বয় গড়ে দেওয়া হয়েছে যাতে সে প্রাকৃতিক দুর্যোগ এবং অন্যান্য ক্ষেত্রের মোকাবিলা করতে পারে। আজকে পশ্চিমবঙ্গে সেচ ব্যবস্থার সম্প্রসারণ ঘটানো হয়েছে। যার ফলে আজকে বিভিন্ন এলাকার এক ফসলি জমি গুলি দু' ফসলি, তিন ফসলি করা সম্ভব হয়েছে। এর সাথে সাথে কৃষি দপ্তর মিনি-কিট, সার ইত্যাদি বিতরণ করে কৃষির সম্প্রসারণ ঘটাচ্ছে। পশ্চিমবঙ্গ আজকে বন সম্পদ সংরক্ষণে আন্তর্জাতিক পুরষ্কার পাচ্ছে। বন সংরক্ষণের মধ্যে দিয়ে একদিকে বন্যা নিয়ন্ত্রণ, অপর দিকে খরার মোকাবিলা করা হচ্ছে। আজকে ত্রাণের কাজ শুধু ত্রাণ দপ্তর একাই করে না, স্বাস্থ্য, পূর্ত, সেচ, সমবায়, কৃষি, কারিগরি দপ্তর, সকলে মিলে যে কোনও দুর্যোগের মোকাবিলা করে। এ জিনিস অতীতে কখনও আমরা দেখি নি। যে ভাবে বামফ্রন্ট রাজত্বে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হচ্ছে এবং রূপায়িত হচ্ছে তা অতীতে কখনও আমরা কংগ্রেসি জমানায় দেখিনি। শুধু দুর্গতদের ত্রাণের ব্যবস্থাই করা হচ্ছে না, সাথে সাথে দুর্গত এলাকার

কর্মক্ষম মানুষদের জন্য কাজের ব্যবস্থাও করা হচ্ছে এবং সে বিষয়েও কর্মসূচি গ্রহণ করা হয়েছে। অতীতে কংগ্রেস কখনও ভূমি সংস্কারের কথা চিন্তাও করে নি। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রামীণ দরিদ্র মানুষদের একটা জায়গায় পৌঁছে দিতে পেরেছেন। আগে আমরা দেখেছি আইনের ফাঁক দিয়ে জোতদার, জমিদাররা জমি লুকিয়ে রাখত। এখন আর সেই অবস্থা নেই। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করে রাজ্যের অগ্রগতি সাধনের চেষ্টা করে চলেছেন। এই অবস্থায়ও কংগ্রেসি বন্ধুরা এখানে দলবাজি ইত্যাদির কথা বলছেন। বিভিন্ন ক্ষেত্রের কাজের সমালোচনা করছেন। আমি ওদের একটু নিজেদের আয়নায় নিজেদের মুখগুলি দেখতে অনুরোধ করছি। '৭৭ সালে আমরা এখানে ক্ষমতায় আসার ঠিক আগের বছর ১৯৭৬ সালের ১লা ডিসেম্বর তারিখে এই হাউসে কংগ্রেসি সদস্যরা কি বক্তব্য রেখেছিলেন তা আমি আজকে কংগ্রেসি বন্ধুদের স্মরণ করতে অনুরোধ করছি। স্যার, আমি নদীয়া জেলা থেকে নির্বাচিত সদস্য। আমার নদীয়া জেলার শিবশঙ্কর বন্দ্যোপাধ্যায়, তিনি সে সময়ে কংগ্রেসি দলেরই সদস্য ছিলেন, তিনি এখানে বলেছিলেন, "নদীয়া জেলার সদর সাব-ডিভিসনে মাত্র ১৮% জমিতে ইরিগেশন হয়েছে। এখানকার ভূমিহীনদের কোনও কাজ নেই। আপনারা মিনিমাম ওয়েজ অ্যাক্ট চালু করেছেন ৬ টাকা কিছু পয়সা। কিন্তু তার দরকার নেই। সেখানকার লোকগুলি বলছে—১টা টাকা দাও আমাদের, আমরা কাজ করব। এর উপর, আবার গোদের উপর বিষ ফোঁড়া, লোনের লাল কাগজ বাড়ি গিয়ে তাদের ধরিয়ে দেওয়া হচ্ছে।" তারপর আর একজন মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি, তিনি এখনও এই সভার সদস্য আছেন, তিনি বলেছিলেন, "২৪-পরগনা জেলায় হয় খরা, না হয় বন্যা হচ্ছে। বন্যার ফলে হাজার হাজার লোক গৃহহারা হয়েছে এবং হাজার হাজার ছাত্রছাত্রী খাবারের অভাবে স্কুলে পড়তে যেতে পারছে না। গরুর খাবার পর্যন্ত সেখানে নেই। লক্ষ লক্ষ মানুষ অনাহারে অর্ধাহারে আছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দেখে এসেছেন হাজার হাজার গরু নদীর জলে ভেসে যাচ্ছে, বাচ্চা ছেলে-মেয়ে নদীতে ভেসে যাচ্ছে। এক ফসলি দেশ, সেখানে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল নেই। একটা ফসল জলে বা খরায় নষ্ট হয়ে গেলে লোকের চলবে কি করে? প্রাইমারি ও সেকেন্ডারি স্কুলের শিক্ষকদের অ্যাডভান্স টাকা দিতে হবে। নিত্য প্রয়োজনীয় জিনিস সস্তা দামে দিতে হবে।" এরপরে জাবাবি ভাষণে মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় কি বলেছিলেন? আজকে ওরা এখানে দুর্নীতির কথা বলছেন। রিলিফের কাজে কি ভাবে দুর্নীতি হত তা পরোক্ষে স্বীকার করে নিয়ে তিনি বলেছিলেন, "টি. আর. সম্বন্ধে মাননীয় সদস্যদের জানাচ্ছি, এই টি. আর. নিয়ে অনেক সময় দুর্নীতির অভিযোগ আসে। সেটা যাতে না হতে পারে সে সম্বন্ধে আপনাদের সজাগ থাকতে হবে। এই টি. আর.-এ যে সব অর্থ ও খাদ্য সামগ্রী ব্যবহার হয়, সেটা নিয়ে কোনও রকম চুরি, জুয়াচুরি বাটপাড়ি ইত্যাদি না হয় সেটা দেখবেন। আমার এম. এল. এ. ভাই যারা আছেন টি. আর-এর কাজ যাতে ঠিকমতো হয়, সেদিকেও লক্ষ্য তারা রাখবেন।" আমরা জানি, তার সেই আবেদন পালিত হয়নি। এম. এল. এ. ভাই-বোনরা কি করেছেন? কংগ্রেসি মস্তানরা কি করেছেন? তারা সব মেরে দিয়েছেন। তাদের কাছ থেকে মানুষ কোনও রকম সাহায্য পায়নি, মানুষ সর্বশান্ত হয়েছে, মানুষ ক্ষেত-মজুরে পরিণত হয়েছে। যখন দেখতে পাচ্ছি ভরতুকির কথা উঠেছে, তখন এই কংগ্রেস সরকার ডাঙ্কেল এবং গ্যাট চুক্তির মধ্যে দিয়ে ভরতুকি

[2-25 — 2-35 p.m.]

উঠিয়ে দেবার নানারকম পরিকল্পনা গ্রহণ করেছেন। এই ভরতুকি যাতে না দেওয়া হয় তারজন্য সমস্ত রকমের ব্যবস্থাকে নস্যাৎ করার জন্য নানারকম পরিকল্পনা গ্রহণ করেছেন। সেইজন্য আজকে কংগ্রেসরা কোন মুখে দলবাজির কথা বলছেন? ত্রাণের ব্যবস্থার কথা কংগ্রেসিদের মুখে শোভা পায় না। ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবাংলায় যখন প্রলঙ্কর বন্যা হয়, পঞ্চায়েত তখন প্রথম আসে। সেই ভয়ঙ্কর বন্যার মোকাবিলা যেভাবে এই সরকার করেছেন তা পৃথিবীর ইতিহাসের শিক্ষণীয় হয়ে থাকবে। পরবর্তীকালে এই পশ্চিমবাংলায় ভীষণ খরা হয়েছে। তখন আমরা দেখেছি, এই কংগ্রেসি বন্ধুরা পশ্চিমবাংলাকে সর্বশান্ত করবেন বলে মনে করেছিলেন। জোতদার মহাজনরা শুকুনির মতোন তাকিয়ে ছিলেন পশ্চিমবাংলার মানুষের সর্বনাশ করার জন্য। কংগ্রেসি বন্ধুর তখন মনে করেছিলেন আবার রাজনীতিতে তাদের পুনর্বাসন হবে। কিন্তু দেখা যাচ্ছে, ১৭ বছর অতিক্রান্ত হয়ে গেল তবুও তাদের রাজনৈতিক পুনর্বাসন হচ্ছে না। কারণ হচ্ছে, ওরা দেশের মানুষকে মিথ্যা কথা বলেছেন; মানুষকে রক্ষা করার নামে ভাঁওতা দিয়েছেন, তারজন্য আজকে তাদের মাইক্রোসোপি দিয়ে দেখতে হচ্ছে। কেন্দ্রের সংখ্যালঘু সরকার আজকে নানারকম দুর্নীতির আশ্রয় নিয়ে সংখ্যাগরিষ্ঠ হবার নানারকম পরিকল্পনা গ্রহণ করেছেন। সেইজন্য বলছি, বাস্তবটাকে নিশ্চিতভাবে শিকার করুন, গঠনমূলক সমালোচনা করুন। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যোগ্যতার সাথে নিজেদের পায়ে দাঁড়াবার জন্য যে বিভিন্ন রকমের পরিকল্পনা গ্রহণ করেছেন তার নিশ্চিতভাবে আলোচনা হওয়া উচিত ছিল। ত্রাণ দপ্তর নবম অর্থ কমিশনের সুপারিশক্রমে এই রাজ্যে গঠিত প্রাকৃতিক দুযোর্গ জনিত ত্রাণ তহবিল থেকে এ পর্যন্ত মোট ৩৪৬৭.১১ লক্ষ টাকা বিভিন্ন দপ্তরে আবন্টন করা হয়েছে। সেগুলি হল, কৃষি দপ্তর, জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তর, প্রাণীসম্পদ উন্নয়ন ও বিকাশ দপ্তর, পূর্ত দপ্তর, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর, মৎস্য দপ্তর, বন দপ্তর, ক্ষুদ্র সেচদপ্তর, কৃষি (বিপণন) দপ্তর, পঞ্চায়েত দপ্তর, স্থানীয় স্বায়ত্ব শাসন দপ্তর, বিদ্যুৎ দপ্তর এবং ত্রাণ দপ্তর। এই সমস্ত দপ্তরগুলির কো-অডিনেশনে করে এই কাজগুলি চলছে। ত্রাণ দপ্তরের বাজেট মূলত পরিকল্পনা বর্হিভূত হলেও পরিকল্পনা খাতেও ত্রাণ দপ্তরের ৫টি প্রকল্প রয়েছে। (১) রিলিফ কমপ্লেক্স নির্মাণ, (২) বন্যাশ্রয় নির্মাণ, (৩) ত্রাণভাঁড়ার নির্মাণ, (৪) আর্থ-সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এককালীন আর্থিক অনুদান, (৫) প্রাকৃতিক দুযোর্গ সতর্কিকরণ ব্যবস্থা। এই পাঁচটি প্রকল্প রূপায়ণ বাবদ বর্তমান আর্থিক বছরে ১৯৯৪-৯৫ সালে ৮.৪৭ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ রাখা হয়েছে। সুতরাং আমরা দেখতে পাচ্ছি, এই বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার ভিতর দিয়ে নানারকম খয়রাতি সাহায্য, বিমা প্রকল্পের মাধ্যমে বিভিন্ন রকমের অনুদান দেবার ব্যবস্থা গ্রহণ করেছেন। খরা-প্রবণ এলাকার জন্য এই সরকারের পরিকল্পনা আছে এবং কাপড়-চোপড় দেবারও পরিকল্পনা আছে। এই কথা বলে মাননীয়া মন্ত্রী মহোদয়ার আনীত বাজেট প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধী দলের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মহাশয়া আমাদের সামনে তার যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাট-মোশনগুলি এসেছে তাকে সমর্থন করে কয়েকটি বক্তব্য এখানে রাখব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি কথা আছে, বহ্বারম্ভে লঘু ক্রিয়া। ৫ নম্বর অনুচ্ছেদে, অনেকগুলি প্যারাগ্রাফে আমার নিজস্ব বিধানসভা কেন্দ্র কান্দির অন্তর্গত গো-কর্ণতে যে টরনেডো হয়েছিল গত এপ্রিল মাসের ৯ তারিখে তার সম্বন্ধে বক্তব্য রেখেছেন যে কোথায় কোথায় কতটা রিলিফ দেওয়া হয়েছে। এ সম্বন্ধে মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নান বিস্তৃতভাবে বলেছেন, যে ত্রাণ দেওয়া হয়েছে তার অপ্রতুলতা সম্বন্ধে। আমি সেই সম্বন্ধে দু-একটি কথা অ্যাড করতে চাইছি। এখানে মাননীয় মন্ত্রী মহাশয়া বলেছেন ১ হাজার ২৭টি বাড়ি সম্পূর্ণভাবে ধ্বংস হয়েছে। এক হাজার ২৭টি বাড়ি সম্পূর্ণভাবে ধ্বংস হয়েছে। ৭৪৭টি আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু সেই জায়গায় আমরা দেখছি বাড়ি তৈরি করার জন্য যে লোন দেওয়া হয়েছে এবং যে সাহায্য দেওয়া হয়েছে সেটা অত্যন্ত অপ্রতুল। আপনি জানেন ৫০০ টাকা করে দেওয়া হয়েছে, যাদের বাড়ি সম্পূর্ণ রূপে ধ্বংস হয়েছে, আর আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ২৫০ টাকা করে দেওয়া হয়েছে, আপনি জানেন এই টাকা দিয়ে কোনও বাড়ি তৈরি হয় না। বাড়ি, যেগুলি ধ্বংস হয়ে গেছে তার কোনও অংশ তৈরি হওয়া সম্ভব নয়। দ্বিতীয়ত, যে কথা একটু আগে মাননীয় সদস্য মান্নান সাহেব বললেন, ৪৯ জন মারা গেছেন ভয়াবহ টর্নেডো হয়েছে, যারা চাক্ষুস দেখেছেন,—মাননীয় মন্ত্রী মহাশয় পরে গিয়েছিলেন—অদ্ভুত ব্যাপার, একটা লোক ভর্তি বাস তাকে উপরে তুলে চারবার ঘুড়িয়ে ২০০ ফুটে দূরে ফেলে দিল। মহাভারতে যেমন দেখা গিয়েছিল যে আকাশ দিয়ে রথ চলে যাচ্ছে, সেই রকম গরুর গাড়ির গরুগুলোকে বাতাসে তুলে নিয়ে খড়ের টুকরোর মতো ছুঁড়ে দিল। ভয়াবহ টর্নেডো হয়েছে। সরকারের তরফ থেকে মাত্র ৫ হাজার টাকা দেওয়া হয়েছিল, আর কেন্দ্রীয় সরকার মাথাপিছু ২০ হাজার টাকা দিয়েছেন। কেন্দ্রীয় সরকার যে রকম ত্রাণের ব্যবস্থা করেছিলেন রাজ্য সরকারের পরিমাণ সেই তুলনায় অনেক কম। আশ্চার্য লাগছে, কেন্দ্রীয় সরকার বেশি টাকা দিয়েছেন, ১২ লক্ষ টাকা দিয়েছেন, সব রকম সাহায্য মিলিয়ে, আর রাজ্য সরকার সে জায়াগায় ১১.২৭ লক্ষ টাকা সাহায্য হিসাবে দিয়েছেন। এর থেকে আরও আশ্চর্যের ব্যাপার যেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের নজরে আনতে চাই, আমরা কথা পেয়েছিলাম গ্রান্ট হিসাবে কিছু সাহায্য পরে দেওয়া হবে। হার্ডকোর তরফ থেকে লোন হিসাবে যাদের বাড়ি সম্পূর্ণ বা আংশিকভাবে ধ্বংস হয়ে গেছে তাদের টাকা দেওয়ার ব্যবস্থা করা হবে। দুঃখের বিষয় এক বছর অতিক্রান্ত হয়ে গেল কবে হার্ডকোর লোন পাওয়া যাবে এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থাই হয়নি। বার বার মাননীয় মন্ত্রী মহাশয়, অসীমবাবুকে বলে বিলির ব্যবস্থা কবে হবে তা আমরা তা জানতে পারিনি। সামনে বর্ষা আসতে চলেছে, এখন পর্যন্ত বিলির ব্যবস্থা হয়েছে বলে আমার জানা নেই। দ্বিতীয়ত, দুঃখের কথা এই যে, এতবড় ঘূর্ণী ঝড় হয়ে গেল, এতগুলি বাড়ি নষ্ট হয়ে গেছে, গবাদি পশু মারা গেছে সেখানে হাউস বিল্ডিং লোনের জন্য গ্রান্ট পোর্সনটা দেওয়ার কথা মানুষকে সাহায্যের জন্য, সেই গ্রান্ট পোর্সনের কথাটা বললেন না। ৫০০, ২,০০০ টাকা করে গ্রান্ট পোর্সন যা আপনাদের দেবার কথা। মানুষ সেখানে চিন্তিত, তাদের উপর হার্ডকোর লোন চাপিয়ে দেবার কথা বলেছেন, তাদের তার উপর ২০ পার্সেন্ট সুদ দিতে হবে। একেই তো ঘূর্ণী ঝড়ে তারা সর্বশ্বান্ত হয়েছে, বাড়ি তৈরির জন্য হার্ডকোর লোন সুদ দিয়ে তাদের কে নেবার জন্য বলছেন, সরকারের তরফ থেকে কোনও গ্রান্টের ব্যবস্থা নেই, আশ্চর্য লাগছে, ১২,৫০০ টাকায় বাড়ি তৈরি হয় না, ওতে গোয়ালঘর তৈরি হবে কিনা সন্দেহ। ১২,৫০০ টাকা লোন হিসাবে দিচ্ছেন, সুদ দিতে হবে। রিলিফ

ডিপার্টমেন্টের কি ব্যবস্থা তা বুঝতে পারছি না। গবাদি পশু মারা গেছে, ৪৯ জন লোক মারা গেছে, তবুও সরকারের তরফ থেকে কোনও গ্রান্টের ব্যবস্থা করছেন না। সেখানে দুটি প্রাথমিক বিদ্যালয় নষ্ট হয়েছে, কিছুদিন আগে আমি গিয়েছিলাম, দেখি বিদ্যালয় দুটি মাটির সঙ্গে মিশে গেছে। আমি জিজ্ঞাসা করলাম ক্লাশ কোথায় বসে, দেখলাম পঞ্চায়েত অফিসের পাশে যে লাইব্রেরি আছে সেই লাইব্রেরির চত্বরে ক্লাশ হচছে। সেখানে স্কুল গুলি মেরামতের টাকা সরকারের তরফ থেকে পঞ্চায়েতকে এক পয়সাও পাঠানো হয়নি, অথচ মন্ত্রী মহাশয় এখানে বলছেন ২ লক্ষ ২০ হাজার টাকা হ্যাজ বিন অ্যালোটেড টু দি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কিন্তু এখন গিয়ে পৌঁছায় নি, স্কুল বাড়ি মেরামতের কোনও ব্যবস্থাই হয়নি মাননীয় মন্ত্রী মহাশয় গিয়ে দেখে আসতে পারেন।

[2-35 — 2-45 p.m.]

কিন্তু সবচেয়ে আশ্চর্যের ব্যাপার, এক বছর আগে এটা হয়েছে। তখন কাঁদিতে পঞ্চায়েত সমিতি ছিল সি. পি. এমের এবং গ্রাম পঞ্চায়েত ছিল কংগ্রেসের। সেই সময় যখন ত্রাণ বিলি হল তখন গ্রাম পঞ্চায়েতের প্রধানের বক্তব্যের যে গুরুত্ব দেওয়া হল তার চেয়ে পঞ্চায়েত সমিতির সভাপতির বক্তব্যকে অনেক বেশি গুরুত্ব দেওয়া হল। তারফলে সেখানে ত্রাণ বিলি করা নিয়ে ঝগড়াঝাটি হয়েছে। তারপর নির্বাচন হল। দেখা গেল, গ্রাম পঞ্চায়েত কংগ্রেসের এল, পঞ্চায়েত সমিতিও কংগ্রেসের পক্ষে গেল। স্যার, আপনি দলবাজির কথা শুনলে অবাক হয়ে যাবেন। তখন সেখানে সরকার পক্ষ থেকে যে ত্রাণ সেখানে দেওয়া হয়েছে, তার থেকে অনেক বেশি ত্রাণ দেওয়া হয়েছে বামদলগুলির পক্ষ থেকে—সি. পি. এম. এবং সি. পি. আই. এর পক্ষ থেকে। কিন্তু কংগ্রেস দলের পক্ষে ত্রাণ দেবার ক্ষমতা নেই। সেখানে আপনারা দলের পক্ষ থেকে এত ত্রাণ সামগ্রী দিলেন, তবুও আপনারা সেখানে পঞ্চায়েত নির্বাচনে হেরে গেলেন। আমি বলছিলাম, মানুষ যদি আমাদের ভালবেসে ভোট দেন তাহলে আমাদের কিছু করবার নেই। আপনি বলেছেন, ত্রাণ বিভাগে দলবাজি হচ্ছে না, কিন্তু আমি সেখানে দলবাজির চূড়ান্ত রূপ দেখেছি। সরকার তার ত্রাণ দপ্তর থেকে যা দিয়েছেন তার চেয়ে অনেক বেশি ত্রাণ সামগ্রী দিয়েছেন বামফ্রন্টের শরিক দলগুলো পক্ষ থেকে। তবে তারফলে সেখানকার আর্ত মানুষ উপকৃত হয়েছেন সন্দেহ নেই, কিন্তু সেটা করা হয়েছে যাতে গ্রাম পঞ্চায়েত দখল করা যায়, যাতে পঞ্চায়েত সমিতি কংগ্রেস চলে না যায় সেই উদ্দেশ্য সামনে রেখে। কিন্তু দুঃখের বিষয়, আপনাদের সেই উদ্দেশ্য সিদ্ধ হয়নি। এই হচ্ছে সেখানকার অবস্থা। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, মানুষের দুঃখ-কষ্টের কথা মনে রেখে হাউস বিল্ডিং লোন নয়, গ্র্যান্টের ব্যবস্থা করুন। অসীমবাবুর সঙ্গে আমার এই বিষয় নিয়ে কথাও হয়েছিল যে, এক্ষেত্রে গ্র্যান্ট কিছু দেওয়া যায় কিনা, কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে দেখছি, এই বাজেট ভাষণে তার কোনও উল্লেখ নেই। পরবর্তীকালে শুনেছি, তাদের নাকি হাউস বিল্ডিং লোনই দেওয়া হবে। আমার অনুরোধ, যাতে তাদের গ্র্যান্ট দেওয়া যায় তার ব্যবস্থা করুন। শুধু পশ্চিমবঙ্গেই নয়, প্রতি বছরই রাজ্যে রাজ্যে খরা, বন্যা ইত্যাদি প্রাকৃতিক দুর্যোগ হচ্ছে এবং তারজন্য প্রতি বছরই কোটি কোটি টাকা সরকারকে খরচ করতে হচ্ছে। এই কোটি কোটি টাকা যদি বন্যা, খরা ইত্যাদি নিয়ন্ত্রণের জন্য ব্যয় করা যায় তাহলে সাধারণ মানুষ অনেক বেশি উপকৃত হবেন। আমি কাঁদির কথা দিয়েই উদাহরণ দেব। এই কাঁদি বন্যা

কবলিত অঞ্চল। প্রতি বছর ময়ুরাক্ষী থেকে আগস্ট মাসের শেষের দিকে জল ছাড়া হলেই সেখানে বন্যা হবে। এইজন্যই কাঁদি মাস্টার প্ল্যান করা হয়েছিল। অমল রায় মহাশয় যখন সেখানকার আর. এস. পি.-র এম. এল এ. ছিলেন তখন থেকে ১৭ বছর ধরে শুনে আসছি কাঁদি মাস্টার প্ল্যান করা হবে। মুর্শিদাবাদ জেলা থেকে নির্বাচিত রাজ্যের ইরিগেশন মন্ত্রীও বলেছিলেন যে, কাঁদি মাস্টার প্ল্যান যাতে কার্যকরি করা যায় সেটা তিনি দেখবেন, কিন্তু আজ পর্যন্ত তার কোনও ব্যবস্থা হয়নি।

কিন্তু দুঃশের বিষয়, এবারে ১৯৯৩ সালে যখন মুর্শিদবাদের কান্দিতে বন্যা হল এবং তার প্রলয়ঙ্কারি রূপ খরগ্রাম, বড়এঞ্যা ইত্যাদি এলাকায় দেখা দেয় এবং সেখানকার মানুষ অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়ে। কিন্তু আমরা দেখেছি যে জি. আর দেবার ব্যবস্থা আছে সেটা বড়জোর এক সপ্তাহ কি দুই সপ্তাহ দেওয়া হয়। কিন্তু জল সরতে অনেক সময় লাগে। আপনি জানেন যে বন্য হলে ৩।৪ দিনের মধ্যে জল নেমে যায় না। অনেক সময়ে এই জল নেমে যেতে ৩।৪ মাস সময় লাগে। সুতরাং সেখানে এক সপ্তাহ বা দুই সপ্তাহ দেবার পরে বন্ধ করে দিলে সাধারণ মানুষের কষ্টের সীমা থাকে না। সে জন্য জি. আর.-এর পরিমাণ এবং সময়কাল যাতে আরও বৃদ্ধি করা যায় সেটা আপনি দেখবেন।

আর একটা কথা হচ্ছে, অন্ধ, খোঁড়া ইত্যাদি যে সমস্ত মানুষ আছে তাদের জন্য আপনি জি. আর.-এর ব্যবস্থা করুন. এদের সংখ্যা খুবই কম। আপনি জানেন যে ডেস্টিটিউট পারসন, ব্লাইন্ড পারসন, লেপান ইত্যাদি তাদের সংখ্যা এক একটা ব্লকে বেড়ে যাচ্ছে। কাজেই তাদের সেই ভাবে জি. আর দিতে গেলে যে পরিমাণ টাকা বরাদ্দ করা হচ্ছে তাতে হয় না। সে জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব জি. আর. দেবার ক্ষেত্রে এই শ্রেণীর মানুষকে যাতে বেশি করে ত্রাণ দেওয়া যায় সেই ব্যবস্থা করলে ভাল হয়। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের তরফ থেকে আনীত কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয়া ত্রাণ মন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা এখানে রাখছি। গত বছর বন্যার সময়ে বিশেষ করে উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলা, কুচবিহার জেলায় যে বিধ্বংসী বন্যা হয়েছিল, ত্রাণ দপ্তর তার মোকাবিলা যথেষ্ট তৎপরতার সঙ্গে করেছিল। সেই বন্যায় আমার নিজের বাড়িতে ১০।১২ ফুট পর্যন্ত জল উঠেছিল এবং সেটা ২।৩ দিন পর্যন্ত ছিল। সরকারী ভাবে বন্যা পরিস্থিতির যে তথ্য দেওয়া হয়েছে তাতে মৃত্যুর সংখ্যা জলপাইগুড়িতে ১৫০, আর কুচবিহার জেলায় ৯৭, এই রকম সংখ্যক লোক মারা গেছে। যাদের দেহ পাওয়া যায়নি সেই রকম সংখ্যাও অনেক। এই বন্যার পরিপ্রেক্ষিতে যে ত্রাণ দেওয়া হয়েছে সেটা যথেষ্ট ছিল না। আমাদের সরকারের সাধ আছে, কিন্তু সাধ্য নেই। কিন্তু আমাদের মাননীয় অর্থ মন্ত্রী সেই সময়ে কয়েকদিন ধরে সাধারণ মানুষের পাশে গিয়ে থেকেছেন, আন্তরিকতার পরিচয় দিয়েছেন, তার জন্য কুচবিহার এবং জলপাইগুড়ি জেলার মানুষ তার প্রতি কৃতজ্ঞ। আজকে এর বিরোধিতা করার কোনও স্থান কংগ্রেসিদের নেই। মাননীয় সদস্য অতীশবাবু বন্যার কথা বলেছেন। কিন্তু কুচবিহার জেলায়, জলপাইগুড়ি জেলায় এই বন্যায় যে ভয়াবহ অবস্থার সৃষ্ট

করেছিল, মানুষের জীবন, সম্পত্তি ইত্যাদি নিয়ে যে সংকটময় অবস্থার সৃষ্টি হয়েছিল, সেই সময়ে বিভিন্ন ক্লাব, সমাজসেবী সংস্থা, রাজনৈতিক দল, যুব সংগঠন, কৃষক সংগঠন, তারা মানুষের পাশে এসে দাঁড়িয়েছিল এবং তারা কাঁধে কাঁধ মিলিয়ে আর্ত মানুষের সেবা করার জন্য এগিয়ে এসেছিল। কংগ্রেস দলের পক্ষ থেকে আমরা সেই রকম কোনও ভূমিকা দেখিনি। কুচবিহার ছাড়াও কাঁদিতেও যখন বন্যা হয়েছিল তখনও কংগ্রেসের পক্ষ থেকে সেই রকম কোনও ভূমিকা আমরা দেখিনি। অন্যন্য সংস্থা যেমন—ভারতসেবাশ্রম সংঘ, রামকৃষ্ণ মিশন, অন্য যুব সংগঠন, তাদের আমরা দেখেছি যে তারা সেবা করার জন্য এগিয়ে এসেছিলেন। কিন্তু কংগ্রেসের পক্ষ থেকে সেই রকম কোনও ভূমিকা নিতে আমরা দেখি না। অতীশবাবু এখানে বলেছেন যে স্থায়ী ভাবে বন্যা, খরা নিয়ন্ত্রণ করার জন্য মাস্টার প্ল্যান করা হোক। আমরা দীর্ঘদিন ধরে আন্দোলন করেছি। গতকালও বিভাগীয় মন্ত্রীর সঙ্গে কথা হচ্ছিল। স্থায়ী ভাবে খরা, বন্যা নিয়ন্ত্রণ করার জন্য একটা মাস্টার প্ল্যানের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন না এবং আমাদের কোনও কিছু জানাচ্ছেন না।

[2-45 — 2-55 p.m.]

কুচবিহার জলপাইগুড়িতে ভয়ঙ্কর বন্যা হল, শত শত মানুষ বিপর্যস্ত হল, হাজার হাজার গবাদি পশু মারা গেল, লক্ষ লক্ষ ঘর বাড়ি শেষ হয়ে গেল, মানুষের জীবনে অন্ধকার নেমে এল, সেই সময় দেখা গেল ভারত সরকারের পক্ষ থেকে বিশেষজ্ঞ পরিদর্শক দল পাঠানো হয়। তারা কুচবিহারের বিমান বন্দরে নেমে মানুষের সঙ্গে কিছু ঠাট্টা-তামাসা করে চলে গিয়ে বলব কোথায় বন্যা হয়েছে, কুচবিহার, জলপাইগুড়ি কোথায় ক্ষতিগ্রস্ত হয়েছে? এখানে যারা কংগ্রেস দল করছেন তারা কেউ প্রতিবাদ করতে আসেন নি। যার ফলে কুচবিহারের মানুষ ১৯৭৭ সালের পর থেকে বারে বারে কংগ্রেসকে প্রত্যাখ্যান করেছে। মানুষের দুঃখ দুর্দশায়, খরা বন্যায় মানুষের জীবন যখন অভিশপ্ত হয়ে ওঠে সেই সময় কংগ্রেসকে কেউ খুঁজে পায় না। যখন নির্বাচন আসে তখন কংগ্রেসকে সেই নির্বাচনের সময় দেখা যায়। তখন তারা নানা প্রতিশ্রুতি দেয়, নির্বাচন শেষ হয়ে যাবার পর সেই প্রতিশ্রুতি আবার মিলিয়ে যায়। এক মাস পর যে কেন্দ্রের পরিদর্শক টিম এল, ফিরে গিয়ে তারা বলল বন্যা হয়েছে দেখলাম কিন্তু বন্যায় কোনও কিছু ক্ষতিগ্রস্ত হয়নি। বন্যার কোনও প্রভাব কুচবিহার জেলায় পড়েনি। লক্ষ লক্ষ মানুষের সহায় সম্পদ চলে গিয়েছে বন্যার জলে, বন্যায় ওই সমস্ত এলাকা গুলি প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়েছে এটা বার বার আলোচনা হয়েছে হাউসে। ওনারা বলছেন কোনও কিছু ক্ষতিগ্রস্ত হয়নি। পঞ্চায়েতের মাধ্যমে কুচবিহার জলপাইগুড়িতে বহু সংস্কারমূলক কাজ হয়েছে, আরও কাজ করা দরকার। উত্তরবঙ্গের চা বাগান এলাকাগুলি পঞ্চায়েতের বাইরে। সেখানকার মানুষ পঞ্চায়েতের নির্বাচনে অংশ গ্রহণ করতে পারে না। আই. আর. ডি. পি. এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. স্কীমের মাধ্যমে বামফ্রন্ট সরকার গ্রামের মানুষের পাশে দাঁড়াতে পারে। চা বাগান এলাকার মানুষ সেই স্কীম গুলি থেকে বঞ্চিত হচ্ছে। ত্রাণ দপ্তরের সাধ্য খুব কম, সামর্থ খুব কম, কিন্তু কাজ যে করতে চায় সেটা প্রমাণ করে দিয়েছে বন্যায় সময়। আমাদের আরও একটু চেষ্টা করতে হবে যাতে যে পরিস্থিতি আছে সেটা আরও একটু কাটিয়ে ওঠা যায়। জলপাইগুড়ি, কুচবিহারের রাস্তা-

ঘাট বন্যা বিধস্ত হওয়ার ফলে খুব খারাপ অবস্থায় পড়ে আছে। সামনে বন্যা আসছে। এখন থেকে স্থায়ী কিছু করা দরকার। ভারত স্বাধীনতার পর ৪৭ বছর কেটে গেল, বিজ্ঞান প্রযুক্তিতে সারা পৃথিবী এগিয়ে চলেছে, মানুষ চাঁদে গিয়ে হাজির হয়েছে, সারা পৃথিবীর সঙ্গে ভারতবর্ষের অগ্রগতি হচ্ছে, কিন্তু এই উত্তরবঙ্গে স্থায়ীভাবে বন্যা এবং খরা নিয়ন্ত্রণের জন্য কোনও ব্যবস্থা হয়নি। প্রতি বছর হাজার হাজার কৃষকের রক্তে বোনা ফসল বন্যায় নিয়ে চলে যাচ্ছে, খরায় পুড়ে যাচ্ছে। তাই আমি এই কথা বলতে চাই যে স্থায়ী ভাবে খরা এবং বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করা হোক। এই বিধানসভা থেকে একটা সর্ব্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক কেন্দ্রীয় সরকারের কাছে, ৪৭ বছর দেশ স্বাধীন হয়েছে, কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব এবং কর্তব্য দেশবাসীর প্রতি, সেটা তারা পালন করেন নি। এই ব্যাপারে অবশ্য কংগ্রেস দল এবং মন্ত্রী মহাশয়ও বলেছেন। এই ব্যাপারটা কার্যকারি করার জন্য একটা সিদ্ধান্ত নেওয়া দরকার। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যণ করছি। এখন যে কর্মকান্ড শুরু হয়েছে সেটা কংগ্রেস আমলে ছিল না। ওনারা পঞ্চায়েতে দলবাজির কথা বলেছেন। কংগ্রেস আমলে কি অবস্থা ছিল? সেই সময় পঞ্চায়েত নির্বাচন হত না। কংগ্রেস আমলে যে সমস্ত জিনিস পঞ্চায়েতে যেত তার কোনও হিসাব, তার কোনও পরিসংখ্যান সাধারণ মানুষ জানতে পারত না। কংগ্রেস যে সমস্ত প্রধান ছিল তারা নিজেদের মধ্যে ভাগ বাটোয়ারা করে নিত, সাধারণ মানুষ পেত না। বামফ্রন্ট সরকারের একটা বড় কৃতিত্ব হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। সাধারণ মানুষের হাতে ক্ষমতা দিয়েছে। সাধারণ মানুষকে নিয়ে সাধারণ মানুষ তাদের নিজেদের এলাকায় এলাকায় উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করছে।

[2-45 — 2-55 p.m.]

এটা নিয়ে কংগ্রেসে গাত্রদাহ। কারণ কংগ্রেস বড়লোকদের প্রতিনিধিত্ব করে, সাধারণ মানুষের প্রতিনিধিত্ব করে না। পঞ্চায়েত-এর মধ্যে দিয়ে গ্রামে গঞ্জে যে কর্মকান্ড চলছে তাতে ওদের গাত্রদাহ। কংগ্রেস যে শ্রেণীর প্রতিনিধিত্ব করে, সেই শ্রেণী স্বার্থের উর্দ্ধে কংগ্রেস কোনওদিন ওঠেনি, উঠতে পারে না। ত্রাণ দপ্তর থেকে যে জি. আর. দেওয়া হয় তার পরিমাণ বাড়ানো দরকার। আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে তা সম্ভব হচ্ছে না, এটা আমরা জানি। এম. এল. এ.-দের মাধ্যমে দরিদ্র মানুষের মধ্যে যে কাপড় দেওয়া হয় তার পরিমাণ বাড়ানো দরকার। কারণ এটিই অন্যতম কাজ এম. এল. এ.-দের যার মধ্যে দিয়ে মানুষ বুঝতে পারেন যে এম. এল. এ.-রা কিছু করছেন। বিগত বন্যার সময়ে মুর্শিদাবাদে ত্রাণ দপ্তর থেকে সাহায্য করা হয়েছে। ঝড়ের সময়ে যারা মুর্শিদাবাদে ক্ষতিগ্রস্ত হয়েছিল তাদেরও ত্রাণ দপ্তর থেকে সাহায্য করা হয়েছে। আমি ত্রাণ দপ্তরের মাননীয়া মন্ত্রী মহোদয়া যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে ত্রাণ দপ্তরের যে ব্যয় বরাদ্দ-এর দাবি, ৪৪ নং দাবি পেশ করেছেন মন্ত্রী মহোদয়া, তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমি কলকাতার একজন বিধায়ক বলে ত্রাণ দপ্তর সম্পর্কে কোনও অভিযোগ বা অভিজ্ঞতা আমার নেই। কিন্তু ১৯৯২ সালে যখন কলকাতায় দাঙ্গা হয়েছিল তখন মন্ত্রীর সংস্পর্শে আসার সুযোগ আমার হয়েছিল। তখন সি. পি. এমের পক্ষ থেকে দলবাজির চেষ্টা হয়েছিল, কিন্তু মাননীয়

মন্ত্রী মহোদয়া নিরপেক্ষভাবে কাজ করার চেষ্টা করেছিলেন বলে আমার মনে হয়েছিল। এই কথা বলতে আমার কোনও দ্বিধা নেই। আমাদের আত্মসমর্পণ করতে হয় প্রাকৃতিক দুর্যোগের কাছে, না হলে পুরুলিয়াতে বন্যা হয় কেন? মন্ত্রী মহোদয়া বলেছেন যে একশ বছরের ইতিহাসে এই ধরনের বন্যা সেখানে হয়েছিল। টর্নেডো ঝড়-এর কথায় আমরা বুঝি যে গোটা বাস ভর্তি মানুষকে ঝড়ে উড়িয়ে নিয়ে গেছে। আপাত দৃষ্টিতে এটা অসম্ভব বলে মনে হলেও প্রাকৃতিক দুর্যোগের ফলে এই জিনিস ঘটে। আমার বক্তব্যকে সীমাবদ্ধ রেখে একটা জিনিস আমি দেখাব যা আপনি আপনার বাজেট বক্তব্যের মধ্যে তুলে ধরেছেন। কেন্দ্রীয় সরকারের কাছে মৃত ব্যক্তিদের হিসাবের কারচুপি করে রাজ্য সরকার এই ত্রাণ দপ্তরের মাধ্যমে এবং বেশি টাকা তাদের কাছ থেকে নেন। আমার সময় খুব অল্প। আমি শুধু একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলি। ১৯৯৩ সালে মোটামুটি ভাবে এই রাজ্যে যে ঘটনা ঘটেছে—মৃত্যুর সংখ্যায় আমি আসছি। মুর্শিদাবাদের কান্দি থানায় গোকর্ণতে মারা যান ৪৯ জন। জলপাইগুড়িতে বন্যায় ১৫০ জন মারা গিয়েছিলেন। আগস্ট-সেপ্টেম্বর মাসে মেদিনীপুর, হাওড়া, দক্ষিণ ২৪ পরগনা, নদীয়া, পুরুলিয়া, বাঁকুড়াতে বন্যার ফলে ২৮ জন মারা গিয়েছিল। জুন ও আগস্ট মাসে দার্জিলিংয়ে পাহাড় ধ্বসে ২৯ জন মারা গিয়েছিল। বৌ-বাজারের ঘটনায় মৃত্যু হয়েছিল ৭০ জনের। এই হিসাব আপনার হিসাব। আপনার হিসাবের সঙ্গে মতপার্থক্য থাকলেও আপনার হিসাবে গত বছরে মৃত্যুর সংখ্যা ছিল মোট ৩২৬ জন। এর মধ্যে উত্তর বাংলায় মৃত্যু হয়েছে, বন্যার সময়ে এবং পাহাড় ধ্বসের ফলে, আপনার হিসাবে আছে ১৭৯ জন। এবারে আপনার বাজেট বক্তৃতার আট নম্বর অনুচ্ছেদটি দেখুন। সেখানে আপনি বলছেন—দার্জিলিং, জলপাইগুড়ি ও কোচবিহার জেলার সর্বমোট ২৬৯ জন মৃত্যু ব্যক্তির নিকট-আত্মীয়দের ত্রাণ ও পুনর্বাসনের জন্য অনুদান হিসাবে প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে মাথাপিছু ৫০ হাজার টাকা হিসাবে সর্বমোট এক কোটি ৩৪ লক্ষ ৫০ হাজার টাকা রাজ্য সরকারের মাধ্যমে এককালীন সাহায্যে হিসাবে আবন্টন করা হয়েছে। আপনি টাকা নিয়েছেন ২৬৯ জনের মৃত্যু হয়েছে বলে। অর্থাৎ আপনি উত্তর বাংলায় বন্যায় যে সংখ্যক মানুষ মারা গিয়েছিল তা থেকে অতিরিক্ত সংখ্যা দেখিয়ে প্রায় ৫০ লক্ষ টাকা অতিরিক্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়েছেন। আমাদের যেটি অভিযোগ—কেন্দ্রীয় সরকারের কাছে ক্ষয়ক্ষতি বেশি দেখিয়ে আপনি যেমন এগজরেট করেছেন, তেমনি মৃত্যুর ক্ষেত্রেও যা বলেছেন তা ঠিক করেন নি।

ত্রাণ ও মৃত্যুর ঘটনা নিয়ে যেটা ঘটেছে এটা করা ঠিক হয়নি এবং আপনারা ত্রাণ তহবিল থেকে যে টাকা পান যেমন বৌবাজারের বিস্ফোরণ নিয়ে আমার বিধানসভা কেন্দ্রের অর্ন্তগত—রশিদ খান যে লক্ষ্মীবাবুর এলাকায় থাকেন—ঐ বৌবাজারের জন্য ২৪ লক্ষ টাকা আপনারা পেলেন। কলকাতায় দাঙ্গায় নিহতদের জন্য আপনারা নিয়েছেন ১২ লক্ষ টাকা। অর্থাৎ যখন আমরা দেখছি কোথাও দাঙ্গা হচ্ছে কোথাও মানুষের মৃত্যু হচ্ছে তখন কেন্দ্রীয় সরকার আপনাকে ৫০ হাজার টাকা করে ন্যূনতম এবং কলকাতায় দাঙ্গার জন্য মাথাপিছু ১ লক্ষ টাকা করে দিচ্ছে। কিন্তু আপনার রাজ্য সরকার কোনও জায়গাতেই ৫ থেকে ১০ হাজারের বেশি দিতে পারছে না। মহারাষ্ট্র সরকার তাদের ওখানে দাঙ্গায় নিহতদের জন্য সরকার থেকে ১।১ জনকে ২ লক্ষ টাকা দিয়েছে। কিন্তু আমরা দেখছি রাজ্য সরকার দাঙ্গায়

নিহতদের জন্য যখন সামান্য কিছু টাকা দিচ্ছে, তখন সেখানে কেন্দ্রীয় সরকার দ্বরাজ হস্তে টাকা দিচ্ছে এবং আপনাদের পাশে দাঁড়াবার চেষ্টা করেছে। আপনার বাজেট বক্তৃতায় কেন্দ্রীয় সরকারের উপর কৃতজ্ঞতা জানিয়ে আপনার কিছুটা ধন্যবাদ জানানো উচিত। আমি এখানে শুনলাম উত্তরবঙ্গের বন্যা নিয়ে খুব গালভরা কথা বললেন, সেখানে যা করেছে সি. পি. এম., সি. পি. আই., কংগ্রেস সেখানে কিছু করেনি। যদি সি. পি. এম., সি. পি. আই. করে তাহলে অসীমবাবু যখন সেখানে গিয়েছিলেন আলিপুরদুয়ারে, তাকে ঘেরাও করলেন কেন, অসীমবাবুকে তো দুঃখে চোখের জল নিয়ে ফিরে যেতে হয়েছিল। এটা তো হয়েছিল ত্রাণ কার্যের গাফিলতির জন্য। আপনি মহাকরণের অলিন্দে বসে আছেন, ফরোওয়ার্ড ব্লক করেন বলে আপনাকে ওরা কুক্ষিগত করে রেখেছে, আজকে মুর্শিদাবাদে কি হল, সেখানে ওখানকার এস. পি.-কে আপনার পিছনে লাগিয়ে দিয়েছে, আর মহাকরণের অলিন্দে বসিয়ে আপনার ডানা ছেঁটে দেওয়া হয়েছে, আপনি এক্ষেত্রে কি করে অপারেট করবেন? অসীমবাবু যে ভাবে বিভিন্ন সময়ে আপনার দপ্তরের দায়িত্বভার হাতে নিয়ে নিয়েছে সেটা আপনার দপ্তরের প্রতি অবিচার করা হয়েছে। নবম অর্থকমিশন থেকে ঠিক হয়েছিল প্রাকৃতিক দুর্যোগের জন্য ৭৫ শতাংশ টাকা কেন্দ্র দেবে, আর ২৫ শতাংশ টাকা রাজ্য দেবে। তারপরে দশম অর্থ কমিশন কে. সি. পন্থ এর নেতৃত্বে যেটা হয়েছে সেখানে আপনার দপ্তরের ভূমিকা কি ছিল, সেটা তো আমরা স্বাভাবিক ভাবে বাজেট বক্তৃতার মধ্যে আপনার কাছে জানতে চাইব। একটু আগে পূজায় এবং ঈদের কাপড় নিয়ে বলেছেন, এই ব্যাপারে আমি বলব গুণগত মান কিছুটা পরিবর্তন করা যায় কিনা সেটা একটু দেখবেন। শিশুদের জন্য যে পোশাক দেন সেটা কোনও বয়সের শিশুদের জন্য? উনি বলেছেন বাড়িয়ে দিতে, আমি বলছি কমিয়ে দিন, কিন্তু যেটা দেবেন সেটা মানুষের পড়ার মতো উপযুক্ত মনে করে দেবেন। সেটা যেন অনুপযুক্ত না হয়। আপনি ত্রাণ দপ্তরের ক্ষেত্রে চেষ্টা করছেন কিন্তু আপনি ঘেরাও হয়ে গিয়েছেন, ফলে আপনার কাজ করার ক্ষমতা নেই। আপনি কুক্ষিগত হয়ে যান সি. পি. এম. এর চাপে, সেই কারণেই আপনার ত্রাণের মধ্যে দলবাজি রয়েছে, সেইজন্যই আমাদের বলতে হয়, সেই কারণেই আমার এই বক্তব্য বললাম, এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-55 — 3-05 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় ত্রাণ দপ্তরের মাননীয়া মন্ত্রী মহোদয়া তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধী দলের আনা কাট মোশনগুলির বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আপনি জানেন, পশ্চিমবঙ্গে হচ্ছে নদী-নালা, পাহাড়-পর্বত, সমুদ্রের দেশ। এখানে প্রাকৃতিক দুর্যোগ বেশি হয়। স্বাধীনতার পর থেকে মাঝের কয়েকটি বছর বাদ দিলে কংগ্রেসিরাই এখানে এবং দিল্লিতে রাজত্ব করে গেছেন। তারা এখানে রাজত্ব করেছেন কিন্তু পশ্চিমবঙ্গকে বাঁচানোর জন্য তারা কোনও রকম ব্যবস্থা করেন নি। ফ্ল্যাড প্রটেকশন, ফ্ল্যাড কন্ট্রোল বা ইরোসন, খরা ইত্যাদির হাত থেকে মানুষকে বাঁচানোর জন্য তারা কোনও ব্যবস্থা করেন নি এবং সেচ ব্যবস্থার সম্প্রসারণ ও জোরদার করার জন্য তারা কোনও ব্যবস্থা করেন নি। ফলে একটা বিশেষ ভৌগলিক অবস্থার মধ্যে থাকার জন্য পশ্চিমবঙ্গকে বিভিন্ন সময় খরা, বন্যা, ঝড়, ঝঞ্জা ইত্যাদির মুখে পড়তে হচ্ছে। তা ছাড়া জলস্ফীতি ও টনের্ডও এই পশ্চিমবাংলাকে

আঘাত করেছে। স্যার, প্রাকৃতিক দুর্যোগে একটা এলাকার মানুষরা যখন ক্ষতিগ্রস্ত হন তখন আমরা দেখেছি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও ত্রাণ সামগ্রি নিয়ে সাধারণ মানুষের পাশে গিয়ে উপস্থিত হয়েছেন। তা ছাড়া কৃত্রিম উপায়ে কোনও সমস্যার সৃষ্টি হলে এবং মানুষ তাতে ক্ষতিগ্রস্ত হলে বামফ্রন্ট সরকার সেই সমস্ত মানুষদের পাশে গিয়ে দাঁড়িয়েছেন। এই তো কিছুদিন আগে কংগ্রেসিদের প্ররোচনায় কাটরা মসজিদ নিয়ে যে ঘটনা ঘটল এবং তাতে যারা মারা গেল সেই মৃত ব্যক্তিদের নিকট আত্মীয়দের এবং দুর্গতদের পাশে গিয়ে বামফ্রন্ট সরকার দাঁড়িয়েছিলেন। সেখানে প্রত্যেক মৃতের পরিবারকে সরকারের তরফ থেকে ২০ হাজার টাকা করে আর্থিক সাহায্য দেওয়া হয়েছিল। বাবরি মসজিদ নিয়ে যে ঘটনা ঘটল এবং কংগ্রেসিরা যে ঘটনা ঘটাতে সাহায্য করল, পি. ভি. নরসিমা রাও-এর কেন্দ্রীয় সরকার যে ঘটনা ঘটাতে সাহায্য করল সেই সময় পশ্চিমবঙ্গে যে সমস্ত মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিলেন বামফ্রন্ট সরকার তাদের প্রতিও সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছিলেন। আজকে পশ্চিমবঙ্গে খরা, বন্যা বা প্রাকৃতিক কোনও দুর্যোগ হলে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে দুর্গত মানুষদের পাশে গিয়ে দাঁড়াবার চেষ্টা করেন এবং তাদের ত্রাণ দেওয়ার ব্যবস্থা করেন। কিন্তু কংগ্রেসি আমলে এই ত্রাণ সামগ্রী নিয়ে কি হ'ত? কংগ্রেসি আমলে এই ত্রাণ সামগ্রী নিয়ে তাদের নিজেদের মধ্যেই মারামারি হ'ত। প্রকৃত দুর্গত মানুষদের কাছে সেই ত্রাণ সামগ্রী পৌঁছাত না। আজকে ওরা বলছেন যে পঞ্চায়েতের মাধ্যমে নাকি ত্রাণ সামগ্রী ঠিকমতোন বন্টন হয় না। দু-একটা জায়গায় হতে পারে কারণ পঞ্চায়েতে যারা নির্বাচিত হয়ে এসেছেন তারা সকলেই উচ্চ শিক্ষিত নন, অল্প শিক্ষিত সাধারণ মানুষরা আজকে পঞ্চায়েত পরিচালনা করছেন এবং তার সঙ্গে পঞ্চায়েতে আমরা মহিলা ও শিডিউল কাস্ট, ট্রাইবসদের প্রতিনিধিত্ব দিয়েছি। কিন্তু আজকে পঞ্চায়েতের মাধ্যমে দেখবেন সঠিকভাবেই এই ত্রাণ সামগ্রী বন্টন করার চেষ্টা করা হয়ে থাকে। তারা আর ঐ কংগ্রেসি আমলের মতোন ত্রাণ সামগ্রী বিক্রি করে দেন না তা নিয়ে নিজেদের মধ্যে মারামারি করেন না। ত্রাণ সামগ্রী আজ পঞ্চায়েত প্রকৃত দুর্গত মানুষদের মধ্যেই বন্টন করার চেষ্টা করেন। অতীশ সিন্‌হা মহাশয় বললেন য কান্দির টর্নেডোর ব্যাপারে ঠিকমতোন ত্রাণ সামগ্রীর ব্যবস্থা করা হয়নি। আমি তাকে বলব, কান্দির টর্নেডো তো জাতীয় বিপর্যয় বা দুর্যোগ, এ ক্ষেত্রে তো দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারেরই বেশি। তারা কি তাদের কাজ যথাযথভাবে করেছেন? না, করেন নি। সেখনে সামান্য কিচু টাকা দিয়েই কেন্দ্রীয় সরকার তাদের দায়দায়িত্ব শেষ করে দিতে চেয়েছেন। বামফ্রন্ট সরকার কিন্তু সেখানে দুর্গত মানুষদের পাশে গিয়ে দাঁড়িয়েছেন এবং ত্রাণ সামগ্রী পৌঁছে দেবার ব্যবস্থা জোরদার করার চেষ্টা করেছেন। আগে আমরা দেখেছি কংগ্রেসের সময় যে বন্যা, ঝড়, জলস্ফীতিতে ঘরবাড়ি ভাঙ্গলে কোনও আর্থিক সাহায্য করা হত না। বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও যাদের ঘরবাড়ির আংশিক ক্ষতি হয়েছে তাদের ৫০০ টাকা করে অনুদান দিয়েছেন। এটা সামান্য হলেও কংগ্রেস আমলে এটা দেওয়া হত না। কাজেই সীমিত ক্ষমতা নিয়েও দুর্গত মানুষদের পাশে আমরা দাঁড়াবার চেষ্টা করছি। অতীশবাবু বললেন, কান্দিতে টর্নেডোর ব্যাপারে ঠিকমতো রিলিফের ব্যবস্থা করা হয়নি তারজন্য তাদের বিপুল জয় হয়েছে। স্যার, ঝড়ে কাক মরে আর ফকিরের কেরামতি বাড়ে। দুর্ভাগ্যে যে আমাদের সেখানে বামফ্রন্টের মধ্যে ইউনিটি না হবার ফলে লেফটিস্ট ভোট ভাগ ফলে দু চারটি ভোটে কংগ্রেস জিতেছে। ফলে ফকিরের কেরামতি বেড়েছে। কিন্তু

সেখানে বামফ্রন্টের সকলে আমরা গেছি, বামফ্রন্টের মন্ত্রীরা গেছেন, রিলিফ এর ব্যবস্থা জোরদার করা হয়েছে, দুর্গত মানুষকে উদ্ধার করার ব্যবস্থা করা হয়েছে। আখেরিগঞ্জে, মুর্শিদাবাদ, কাঁদিতে যেখানেই বন্যা হয়, খরা হয়, টর্নেডো হয়, সেখানেই আমরা গিয়ে দাঁড়াই। এখানে মাস্টার প্ল্যানের কথা বলা হয়েছে বন্যা প্রতিরোধ করার জন্য। সিদ্ধেশ্বরীতে জায়গা নিয়ে একটা বিকল্প বাঁধ করার জন্য বামফ্রন্ট সরকার যা চেষ্টা করেছিলেন, কেন্দ্রীয় সরকার সেটা করতে দেননি। যার ফলে আজকে ওখানে বন্যা হচ্ছে। ওখানে এই সীমিত ক্ষমতার মধ্যে থেকেও আমরা কাজ করার চেষ্টা করেছি। আমরা মানুষকে ত্রিপল, গম এবং অন্যান্য ব্যবস্থা যেগুলো সেইগুলো দিয়েছি। সেখানে স্টারভেশন, জি. আর. দেবার ব্যবস্থা পর্যন্ত হয়েছি, হয়ত অপ্রতুল, সেটা আরও বাড়ানোর দরকার আছে। আমাদের দেশে অনেক কানা, খোঁড়া, হ্যান্ডিক্যাপড লোক আছে তাদের কিছু সাহায্য করতে হয়। অনেক সময় সকলে হয়ত পান না। সেখানে কিছু বাড়ানোর দরকার আছে। ঈদ বা পুজোর সময় গরিব মানুষদের যে কাপড়, ছোটদের জন্য যে জামা কাপড় দেওয়া হয় তা অত্যন্ত নিম্ন মানের, এইগুলোর কোয়ালিটি ভাল হওয়া দরকার। আর একটা ব্যাপার, এই কাপড় যখন যায় তখন হয়ত ঈদ বা পূজা শেষ হয়ে যায়, এই সব কাপড় যাতে ঈদ বা পুজোর সময়েও গরিব মানুষেরা পায় তার জন্য বিশেষ ব্যবস্থা নিতে হবে। ঠিক সময় কাপড় না দেবার ফলে এই গুরুত্ব থাকে না। আমি সেই জন্য অনুরোধ করব গুণগত মান যাতে উন্নত হয় সেদিকে দৃষ্টি দেবেন। আমার সময় শেষ হয়ে গেছে, আরও কিছু বলার ছিল, এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-05 — 3-15 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়্যা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রীমতি ছায়া ঘোষ ত্রাণ দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই বিতর্কে অংশ গ্রহণ করছি। আমাদের মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন, আমার বক্তব্যটা ত্রাণ দপ্তরের বাজেটের বরাদ্দের বিরুদ্ধে নয়। আমার বক্তব্য, যে দৃষ্টিভঙ্গিতে এই সরকার চলছে, যে পদ্ধতিতে ত্রাণ মন্ত্রী নিজেকে কোনও ক্রমে বাঁচিয়ে এই সরকারের একজন সদস্য হিসাবে আছেন, আমার মনে হয় তাকে ত্রাণ দেওয়া দরকার আগে। কারণ গতকাল মাননীয় প্রাক্তন মন্ত্রী খুব জাঁহাবাজ নেতা, মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির তথ্য মন্ত্রী সি. পি. এম.-এর দু নং নেতা বলেছেন, ফরওয়ার্ড ব্লককে হারাতে হবে নকশাল বাড়িতে। মাননীয় মন্ত্রী সরল দেব সম্পর্কে এই হাউসের একজন সদস্য প্রকাশ্যে বলছেন মন্ত্রী সমাজ বিরোধীদের সমর্থন করছেন, এর বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। আর এক মন্ত্রী কলিমুদ্দিন শামস, তার বিরুদ্ধে সিট সংগ্রাম করছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ফরোয়ার্ড ব্লক প্রার্থী হিসাবেই এখানে নির্বাচিত হয়েছেন। মাননীয় সদস্য কৃষ্ণচন্দ্র হালদার মহাশয় আপনাকে দুঃখ প্রকাশ করে ক্ষমা চাইতে বললেন বিবৃতি দিয়ে। তাহলে বিষয়টা কি? ফরোয়ার্ড ব্লক ইজ placed in a Gas Chamber of Left Front. সেখানে মাননীয়া মন্ত্রী ছায়া ঘোষকে মন্ত্রীত্ব করতে হচ্ছে, ত্রাণ মন্ত্রী হিসাবে কাজ চালাতে হচ্ছে। কি অবস্থার মধ্যে উনি কাজ করছেন তা তো আমরা ভাল ভাবেই বুঝতে পারছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি ওর বাজেট বক্তৃতার মধ্যে কোনও কোনও জেলায় প্রাকৃতিক দুর্যোগে বা বিগত বন্যায় কত দুর্গত মানুষকে সাহায্য করেছেন—

জেলাওয়ারি কত সাহায্য করেছেন, মাথাপিছু কত সাহায্য করেছেন তার একটা বিস্তারিত খতিয়ান দেয়ার চেষ্টা করেছেন। আমি ওকে দুটো কথা বলি। মাননীয়া মন্ত্রী মহাশয়া কি জানেন, আপনার নির্দেশকে কুকুরের লেজে বেঁধে ঘোরায় সি. পি. এম.-এর পঞ্চায়েত? আপনি কি জানেন আপনার নির্দেশে সি. পি. এম.-এর পঞ্চায়েত থুথু দিয়ে ফেলে দেয় ওয়েস্ট পেপার বক্স-এ? আপনি যদি না জানেন তাহলে আমি এখানে দুটো উদাহরণ দিচ্ছি আপনি ইনভেস্টিগেট করে দেখুন। এক—মেদিনীপুর জেলার গড়বেতার [***] বিধানসভার সদস্য সুশান্ত ঘোষ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চোর, ডাকাত দস্যু বাদ যাবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মেদিনীপুর জেলার গড়বেতায় বন্যা কবলিত মানুষরা আজ ৮ মাস ঘরবাড়ি ছাড়া হয়ে জঙ্গলের পাশে গোল-পাতার ছাঁউনির তলায় বসবাস করছিল—জেলা প্রশাসনকে এবং আপনাকে আমরা অনুরোধ করেছিলাম যে, ১০০ পরিবার গৃহহারা হয়ে ঐভাবে বসবাস করছে, ওদের পুনর্বাসনের ব্যবস্থা করুন। এরকম অবস্থায় ওদের গোলপাতার ছাউনি গুলোতে সি. পি. এম-এর লোকাল এম. এল. এ. সি. পি. এম.-এর লোকাল কমিটির সম্পাদক এবং পঞ্চায়েত সমিতির নেতৃত্বে আগুন দিয়ে পুড়িয়ে দেওয়া হ'ল, ঝুপড়িগুলো ভেঙে দেওয়া হ'ল, লুট করা হল। মাননীয় মন্ত্রী মহোদয়া, আপনি দয়া করে এ বিষয়ে একটু তদন্ত করে অ্যাকশন নেবেন কি? অবশ্য আমরা জানি আপনার সে হিম্মত হবে না। সুশান্ত ঘোষের বিরুদ্ধে পদক্ষেপ নেবার সি. পি. এম.-এর বিরুদ্ধে অ্যাকশন নেবার হিম্মত আপনার হবে না। আপনি যদি সে চেষ্টা করেন তাহলে আপনাকে মন্ত্রীত্ব ছেড়ে দিতে হবে দ্বিতীয় স্পেসিফিক কেস আমি আপনার সামনে উল্লেখ করছি। কুচবিহার জেলার কুচবিহার ২ নং ব্লকের দলুয়াদেশ্বরীর গ্রামের বিনোদ পাল এবং সুনীল পাল নামে দুটি বাচ্চা ছেলে জলে ভেসে গেল, আজ কয়েক মাস ধরে ইনভেস্টিগেশন চলছে, তাদের খুঁজে পাওয়া গেল না। মাননীয় মন্ত্রী মহোদয় আজকে আপনার জবাবি ভাষণের মধ্যে দিয়ে আমাদের জানাবেন যে, ঐ সমস্ত হতভাগ্য পরিবারগুলি এখন পর্যন্ত প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল এবং আপনার ত্রাণ তহবিল থেকে কেন সাহায্য পেল না? একথা বলার কি আপনার হিম্মত আছে? সেখানকার পঞ্চায়েত সমিতি সাহায্যের তালিকা থেকে ঐ পরিবারগুলির নাম কেটে দিয়েছে, আপনার হিম্মত নেই তাদের সাহায্য করার। আপনি গ্যাস চেম্বারে বন্দি। আপনি কি করে কাজ করবেন। আপনার পেছনে লাগিয়ে দিয়েছে। এই অবস্থায় আপনি কি করে কাজ করবেন। আপনার অবস্থাটা অত্যন্ত দুঃখের, এটা আমি বুঝি। আপনি মাঝে মাঝে জেহাদ ঘোষণা করেন। এ ছাড়া আপনার আর কিছু করার নেই।

মাননীয়া মন্ত্রী মহাশয়া আপনি কি দয়া করে জানাবেন ন্যাচারাল ক্যালামিটিস ফান্ডে পশ্চিমবঙ্গ সরকারের কন্ট্রিবিউশন কতটা পরিমাণ? আজকে জাতীয় স্তরে ভারত সরকার সারা ভারতবর্ষ ব্যাপি বিভিন্ন রাজ্যগুলিতে প্রাকৃতিক দুর্যোগ মোকাবিলা করার জন্য ন্যাচারাল ক্যালামিটিস ফান্ড প্রবর্তন করেছেন। সেই পরিপ্রেক্ষিতে আজকে এই রাজ্যে ভূমিকা কি? এবং আপনি তাতে কতটা কন্ট্রিবিউট করেছেন এবং কিভাবে অপারেট করেছেন জানাতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয়া মন্ত্রী মহাশয়া বিবৃতি দিয়ে বলেছেন যে আমরা

* Expunged as ordered by the Chair.

কতজন মৃত মানুষকে এবং বন্যা কবলিত, প্রাকৃতিক দুর্যোগে বিধ্বস্ত এবং ঝঞ্ঝা বিধস্ত মানুষকে সাহায্য করেছেন। আজকে সব জিনিসের দাম বেড়েছে একথা সবাই জানে, কিন্তু মানুষের দাম কমে গেছে। বোম্বে যে বিস্ফোরণ হল, সেখানকার মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার ঘোষণা করলেন মাথা পিছু ২ লক্ষ টাকা করে দেওয়া হবে। আজকে পশ্চিমবঙ্গের বউবাজারে আপনাদের মদতপুষ্ট রসিদ মিঞার কার্যকলাপে যে মানুষগুলির মৃত্যু হল—লক্ষ্মীবাবু এখানে নেই, তিনি নাকি তার কোলে-টোলে বসতেন—তাদের মাত্র ২০ হাজার টাকা এই সরকার দিয়েছেন। সব জিনিসের দাম বেড়েছে, কিন্তু মানুষের দাম আপনাদের হাতে, এই সরকারের হাত কমে গেছে। পশ্চিমবাংলার মানুষকে অপমান করা, মানবিকতাবোধকে অপমান করার নজিরবিহীন ঘটনা আপনাদের হাত দিয়ে হয়েছে, আমি তার তীব্র প্রতিবাদ করছি। আমি বারে-বারে যেকথা বলছি এবং উনিও যেটা বলেছিলেন গতবারের বাজেট বরাদ্দে যে, ত্রাণ নিয়ে কোনও রকমের দলবাজি বরদাস্ত করব না। কিন্তু আমরা এই ব্যাপারে বিরোধীদলের পক্ষ থেকে ওনার কাছে অভিযোগ দিয়েছি এবং ওনাকে যখন যেটা বলেছি উনি সেটা করতে চাচ্ছেন। কিন্তু আমরা দেখেছি, যখন তার চেষ্টাটা মহাকরণ থেকে জেলায় যায়, জেলা থেকে ব্লকে আসে এবং ব্লক থেকে পঞ্চায়েত স্তরে আসে তখন সেটা শিকলে বাঁধা অবস্থায় এসে পৌছায় পঞ্চায়েতের হাতে। আপনি কি জানাবেন, ত্রাণের ক্ষেত্রে যখন মানুষ বিপন্নন, যখন কংগ্রেস, সি. পি. এম., ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., এস. ইউ. সি. আই, প্রভৃতি পার্টির জাতবিচার চলে না বিপণন মানুষের কাছে, বন্যা কবলিত, ঝঞ্ঝা বিধ্বস্ত, প্রাকৃতিক দুর্যোগের শিকার যখন মানুষ হয় সেই জায়গায় দাঁড়িয়ে বারেবারে ঘোষিত আপনাদের নীতি যে কোনওরকম দলবাজি থাকবে না সেই পরিপ্রেক্ষিতে আপনারা কতটা কাজ করতে পেরেছেন মাননীয়া মন্ত্রী মহাশয়া আমাদের কি জানাবেন? কোনও ব্লকে—একটা ব্লক দেখাতে পারবেন যেখানে সর্বদলীয় কমিটি তৈরি করে—যেটা বিরোধীদলের সর্বোচ্চ দাবি ছিল—মুখ্যমন্ত্রী যখন রোটান্ডায় মিটিং করলেন তখন আমাদের দলের পক্ষ থেকে সেই মিটিং-এ আমি ছিলাম, তখন আমি দাবি করেছিলাম যে দুর্গত মানুষদের জন্য, ঝঞ্ঝা বিধস্ত মানুষদের পুনর্বাসনের কাজে আজকে সবাইকে হাতে হাত মিলিয়ে নামতে হবে এবং তারজন্য সর্বদলীয় কমিটি তৈরি করুন এবং আমাদের এই দৃষ্টিভঙ্গি গ্রহণ করুন দলের উর্দ্ধে উঠে এবং বামফ্রন্টের অনেক শরিকদলও এই দাবি করেছিলেন। আজকে মাননীয়া মন্ত্রী মহাশয়া, আপনি কি বলবেন, আপনার যদি সাহস থাকে তাহলে একটি ব্লকের নাম করুন যে ব্লকে বন্যা কবলিত দুর্গত মানুষের সাহায্য কল্পে সর্বদলীয় কমিটি গঠন করে ত্রাণ সামগ্রী দুর্গত মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে? আপনি হয়ত বলবেন পঞ্চায়েতের সহযোগিতা আমি নিয়েছি। কিন্তু এইসব পঞ্চায়েতগুলি মানুষের জিনিস লুঠ করে। চোর, ডাকাত পঞ্চায়েতগুলি। সাধারণ মানুষের জন্য আনা সমস্ত ত্রাণ সামগ্রী এইসব পঞ্চায়েতগুলি চুরি করছে, ডাকাতি করছে, লুঠ করছে এবং সেগুলি সমস্ত পার্টি অফিসে পৌছে দিচ্ছে। দুর্গত মানুষের কাছে পৌছে দেয়নি। এই জায়গায় আমাদের আপত্তি, আমাদের প্রতিবাদ। তাই দাবি করছি।

[3-15 — 3-25 p.m.]

যদি সত্যিকার দুর্গত মানুষকে ত্রাণের সামগ্রী পৌছে দেবার মানসিকতা আপনার থাকে তাহলে অন্তত একটা নীতি গ্রহণ করুন যে আগামী দিনে এবং আগামী বছর গুলিতে

আপনার দপ্তর প্রতিটি প্রাকৃতিক দুর্যোগগুলিকে মোকাবিলা করার জন্য যে ত্রাণ ব্যবস্থা চালু হবে তাতে ব্লক স্তর থেকে শুরু করে রাজ্য স্তর পর্যন্ত সমস্ত দলের প্রতিনিধি নিয়ে একটি কমিটি তৈরি করুন এবং একটা দৃষ্টান্ত স্থাপন করুন। সর্বভারতীয় কমিটির মাধ্যমে ত্রাণের ব্যবস্থা করে একটা নজির সৃষ্টি করবেন, আমরা আপনাকে সাধুবাদ জানাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বার বার আলোচিত হয়েছে যে এম. এল. এ.-দের অবস্থা কি? আমাদের ত্রিশঙ্কুর মতো অবস্থা হয়েছে। আমাদের দয়া ঘেন্না করে সবদলের এম. এল. এ.-দের শাসক দল কিছু কাপড় যা দেন তা একেবারে জ্যালজেলে, কতকগুলি বাচ্ছা ছেলেমেয়েদের জামা কাপড় দেন তা কোনও বাচ্ছাকে দেওয়া যায় না। কিছু ছেঁড়া লুঙ্গি, আপনাদের তরফ থেকে উপহার দেন। আপনি দয়া করে একটু দেখবেন কি ধরনের জিনিস আমাদের কাছে দেওয়া হচ্ছে। আমি দাবি করছি যে সংখ্যায় কাপড়, শাড়ি, ধুতি বিশেষ করে বাচ্ছা ছেলেমেয়েদের জামা কাপড় দিচ্ছেন তার কোয়ালিটিটা ভাল করুন এবং সেটা ডবল করুন। এমন জিনিস দেওয়া হচ্ছে আমরা যখন দিতে যাই তারা বলে যে কি জিনিস দিচ্ছেন, কে দিয়েছেন? আমরা বলি মেহনতি মানুষের প্রতিনিধিদের কাছ থেকে পাওয়া, তারা বলে এ জিনিস নিলেই বা কি না নিলেই বা কি? এক দিনও পড়া যায় না। মাননীয়া মন্ত্রী মহাশয়া আমার অনুরোধ আপনি জিনিসটা কার্যকরি করবেন, দেখবেন স্ট্যান্ডার্ডট যাতে ভাল হয়, সংখ্যাটা একটু বাড়ে বিশেষ করে ছেলে মেয়েদের জিনিসগুলি ভাল জিনিস দেওয়া উচিত, সেটা দেখতে হবে। আমি আপনার কাছে ২/৩টি কথা আমার অভিব্যক্তি আপনার কাছে রাখতে চাই। আমরা জাতীয় স্তরে দেখছি যখন ন্যাচারালল ক্যালামিটি হয় ইন্টার-ন্যাশনাল অর্গানাইজেশন এগিয়ে আসেন, জাতীয় স্তরে যে সমস্ত স্বেচ্ছা সেবামূলক প্রতিষ্ঠানগুলি, রাজ্য স্তরে সেবামূলক প্রতিষ্ঠানগুলি আসেন একটা অদ্ভুত ছ্যুতমার্গত্য এই মার্কসবাদী কমিউনিস্ট দলের আছে যে কোনও স্বেচ্ছা সেবামূলক সংস্থাকে কাজ করতে দেয় না। আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে আপনি ঐ নিয়ম ভেঙ্গে তাদেরকে কাজ কর্ম করার সুযোগ দিয়েছেন। পশ্চিমবঙ্গ থেকে স্বেচ্ছা সেবামূলক প্রতিষ্ঠানগুলির যেখানে হেড কোয়ার্টাস ক্যালক্যাটায় তারা অন্ধ্র, উড়িষ্যা, বিহার, মণিপুর, নাগাল্যান্ড, মহারাষ্ট্র প্রভৃতি জায়গায় ত্রাণের কাজ করতে যাচ্ছেন, আর আমাদের ত্রাণ মন্ত্রী ত্রাণ দপ্তর সেই সমস্ত স্বেচ্ছা সেবামূলক প্রতিষ্ঠানকে প্রাকৃতিক দুর্যোগের সময় কাজ করতে দেয় না। ছ্যুতমার্গ নিয়ে প্রত্যেকটি স্বেচ্ছা সেবামূলক প্রতিষ্ঠানকে দূরে সরিয়ে রেখেছেন। আমি দাবি করব মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তোয়াক্কা না করে বাংলার ত্রাণ মন্ত্রী হিসাবে নিজেকে প্রতিষ্ঠা করে আপনি সর্বভারতীয় প্রতিটি স্বেচ্ছা সেবামূলক প্রতিষ্ঠানকে পশ্চিমবঙ্গে কাজ করতে দেবেন। এখানে সে রকম কোনও দৃষ্টান্ত প্রতিফলিত হয়নি ত্রাণ দপ্তরের বাজেটে। সুতরাং এর বিরুদ্ধে বক্তব্য রাখছি এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া গতকালের বিষয় উল্লেখ করে বলেছেন যে আমি ক্ষমা চাওয়ার কথা বলেছি, কিন্তু ক্ষমা চাওয়ার কথা আমি একবারও বলিনি, উনি ভুল বলেছেন।

[3-25 — 3-35 p.m.]

**শ্রীমতী আরতি হেমব্রম :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ বিভাগের মাননীয়া মন্ত্রী

মহোদয়া যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আপনি জানেন স্যার, ত্রাণ সাধারণ দুইভাবে দেওয়া হয় ; একটি হচ্ছে অসুস্থ অসহায়দের খাদ্য ও বস্ত্র দেওয়া, আর দ্বিতীয়টি হচ্ছে প্রাকৃতিক বিপর্যয়ে—খরা, বন্যা ইত্যাদির কারণে অসহায় মানুষদের জন্য খাদ্য, বস্ত্র, বাসস্থানের ব্যবস্থা করা, অগ্নি সংযোগ বা বড় দুর্ঘটনাজনিত কারণে বিপর্যস্ত মানুষদের জন্যও ত্রাণের ব্যবস্থা করা হয়। আমাদের দেশে ৪০ ভাগের বেশি মানুষ দারিদ্র সীমার নিচে বাস করেন। এরা অসুস্থ অসহায় মানুষ, খাদ্য বস্ত্র কিছুই তারা ঠিকভাবে পাচ্ছেন না। বর্তমানে কেন্দ্রীয় সরকার যে ডাঙ্কেল প্রস্তাব এবং আর্থিক নীতি গ্রহণ করেছেন তারফলে এসব মানুষের সংখ্যা আরও বাড়তে পারে, যেমন বেড়েছে ঘানা, সোমালিয়া, ইথিওপিয়ায়। সেই পথেই আজকে আমাদের দেশকে নিয়ে যাওয়া হচ্ছে। আজকে সমাজের এই বিরাট সংখ্যক দুস্থ মানুষের সমস্যার সমাধান ত্রাণ বিভাগ করতে পারেন না, কিন্তু যেহেতু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জনদরদি সরকার সেইজন্য এই সরকার পঞ্চায়েতের মাধ্যমে গরিব মানুষকে নিজেদের পায়ে দাঁড়াবার ব্যবস্থা করে দিয়েছেন। এর প্রমাণ পাই আমাদের বাঁকুড়া জেলার জঙ্গল এরিয়ার লোকেদের দেখে। আগে আমার বিধানসভা এলাকা রানিবাঁধ এবং পুরুলিয়া থেকে মানুষজন জনমজুর খাটতে শহরে আসতেন, কিন্তু আমাদের এই জনপ্রিয় সরকার হবার পর তারা আর আসছেন না ; আগে জি. আরের জন্য তারা ধর্ণা দিতেন, কিন্তু বর্তমানে তারা জি. আরের প্রত্যাশী নন। এরজন্য আর তারা এম. এল. এ.-দের দোরে ধরণা দেন না। আমাদের এই সরকারের দৃষ্টিভঙ্গি নিয়ে যদি ওরা চলতেন তাহলে আর ডাঙ্কেল প্রস্তাব গ্রহণ করতে হত না, এর থেকে রেহাই পেতে পারতেন। বর্তমান প্রাকৃতিক বিপর্যয়ের পরপরই যুদ্ধকালীন তৎপরতায় ত্রাণের জিনিসপত্র পৌঁছে দেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে এইসব ত্রাণ সামগ্রী নিয়ে তারা রাজনীতি করতেন এবং তা দিয়ে চোর গুন্ডাদের পুশতেন। আপনাদের আমলে যা হত সেটা আপনাদেরই এক বিধায়কের বক্তৃতা থেকে পড়ে শুনাচ্ছি। কংগ্রেস বিধায়ক বলেছিলেন—'...আজকে ত্রাণের জন্য মাত্র পাঁচ হাজার টাকা বরাদ্দ করেছেন, এরচেয়ে ধাপ্পা কি হতে পারে? আমাদের হাতে রবারের চুষিকাঠি দেওয়া হয়েছে। আমার অনুরোধ, বীরভূমের মানুষ না খেতে পেয়ে মরুক, কিন্তু এই রকম পাঁচ হাজার টাকা দিয়ে তাদের সঙ্গে পরিহাস করবেন না।' এটা আপনাদেরই বিধায়ক এই সভায় বসে বলেছিলেন। এটা কংগ্রেস আমলের বই। সেই সময়ে কি হত সেটা দেখুন। এই বইয়ের পেজ নম্বর ২৫৪, ভ্যলিউম ৯৩, এটা পড়ে দেখবেন যে আপনারা কি করেছেন। এখন আপনাদের গায়ে লাগছে। আপনাদের সময়ে আদিবাসী অধ্যুষিত এলাকার মানুষেরা কিভাবে দিন কাটিয়েছে? আপনাদের সময়ে আদিবাসী অধ্যুষিত এলাকার মানুষেরা যখন জনমজুরি খাটতে যেতে তখন আপনারা তাদের উপরে অত্যাচার করেছেন। তাদের প্রায়ই ভিক্ষা করে দিন কাটাতে হত। বামফ্রন্ট সরকার আসার পরে সেই অবস্থার পরিবর্তন হয়েছে। ১৯৭৭ সালে যখন বন্যা হয়েছিল তখন সমস্ত খাদ্য শস্যের জন্য লেভি আদায় করা হত। যেখানে চাষ হত না সেখানে আপনারা কাগজ-পত্র বগলে করে ঋণ আদায় করতেন। আজকে সেই কথা বললে আপনাদের গায়ে লাগে। আজকে বামফ্রন্ট সরকার আসার ফলে গ্রামাঞ্চলে যে সমস্ত মানুষ আছে, তাদের সমস্ত কাজ গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। ত্রাণ দপ্তর এই কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করে থাকে। কংগ্রেস আমলে টি. আর. জি. আর. নিয়ে তারা রাজনীতি করতেন।

তারা গুন্ডা শোষার জন্য এগুলিকে ব্যবহার করতেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণমন্ত্রী মহোদয়কে আমি দুটো জিনিসের উপরে বিশেষভাবে নজর দেবার কথা বলছি। আগুনে বাড়ি পুড়ে গেলে বা বাড়ি ধ্বসে গেলে ত্রাণ দপ্তর থেকে যে হাউস বিল্ডিং লোন দেওয়া হয় সেটা অত্যন্ত দীর্ঘ মেয়াদি হয়ে যায়। এটা যাতে ৯।১০ দিনের মধ্যে তারা পায়, সেই ব্যবস্থা করার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয় কথা হচ্ছে, এ. এল. এম.-র মাধ্যমে যে সমস্ত কাপড় বিলি করা হয় সেগুলির গুণগত মান অত্যন্ত নিম্নমানের এটা যাতে উন্নত মানের হয় তার জন্য অনুরোধ করছি। এই কথা বলে ত্রাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে বাজেট এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আজকে সভায় যে সমস্ত সদস্য উপস্থিত আছেন, তাদের কাছে আমি ত্রাণ দপ্তরের জন্য যে ৪০ কোটি টাকা ভোট অন অ্যাকাউন্ট গ্রহীত হয়েছিল, সেটা সমেত ৮০ কোটি টাকার বাজেট সমর্থনের জন্য এই হাউসে পেশ করেছি। মাননীয় সদস্যগণ জানেন যে গত বছর প্রায় সারা বছর ধরে ত্রাণ দপ্তরকে প্রতি নিয়ত ব্যস্ত থাকতে হয়েছে বিভিন্ন জেলায় জেলায় যে বিধ্বংসী বন্যা হয়েছে, যে টর্নেডো হয়েছে এবং দার্জিলিং জেলায় যে ধ্বস নেমেছে তার মোকাবিলা করার জন্য। এটা শুধু ত্রাণ দপ্তরের একার পক্ষে সম্ভব হত না, বিধানসভায় যে সমস্ত সদস্যরা আছেন তারা সহযোগিতা না করতেন। স্বভাবতই বাজেট প্লেস করার আগে বিগত বছরের যে সমস্ত সদস্যরা আমাকে সাহায্য করেছেন ত্রাণ কার্য চালাবার ক্ষেত্রে তাদের অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি।

স্বাভাবিকভাবে বাজেট পাশ হবার আগে বিগত বছরে যে সমস্ত সদস্য ত্রাণের ব্যাপারে আমাদের সাহায্য করেছেন তাদের আমি অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি। বন্ধুরা জানেন...

**(এ ভয়েস ঃ—এখানে বন্ধু বলছেন কি, এটা মাঠে বলবেন)**

বন্ধু বলব না? সুব্রতবাবু যেটা আমাকে বলেছেন সেটা বন্ধুত্বের দাবি নিয়েই বলেছেন। এখানে যারা সদস্য আছেন তারা আমার সহকর্মী, তারা নিশ্চয়ই আমার বন্ধু। যাই হোক যে বইটা আপনাদের আগে দেওয়া হয়েছে সেটা নিশ্চয়ই আপনারা পড়েছেন। সেই বইতে মানুষের যত ক্ষতি হয়েছে সেটা পরিষ্কার ভাবে দেওয়া হয়েছে, ত্রাণ দপ্তরের যা যা করণীয় এবং যা যা করেছে সেটা পরিষ্কারভাবে দেওয়া আছে। এই কথা ঠিক যে বন্যা যখন হয়, টর্নেডো যখন হয়, ধ্বংস যখন নেমে আসে তখন মানুষের সারা জীবনের যে সঞ্চয় সেই সঞ্চয় ধ্বংস হয়ে যায়। সেই সঞ্চয়ের ক্ষতিপূরণ কোন সরকার করতে পারে না। সেই ক্ষতিপূরণ কোন ব্যক্তি বিশেষ বা কোন দলের পক্ষে সম্ভব নয়। সেটা একটা অপূরণীয় ক্ষতি। এখন এটা দরকার কোন সরকার সহৃদয়, যারা মানুষের কাছে এগিয়ে আসে এবং কোন সরকার মানুষের ধারে কাছে ঘেঁসে না। এটা আমাদের ভাল করে চিন্তা করে বিচার-বিবেচনার মধ্যে আনতে হবে। আমাদের জেলার বিধায়ক অতীশবাবুর সম্বন্ধে সকলের ভাল ধারণা আছে, উনি ভদ্রলোক, সবাই ওনাকে ভালবাসেন। ওনাকে আগামী দিনে লোকসভায় দাঁড়াতে হবে, সেই জন্য উনি অনেক কথা বললেন, অনেক সত্যের অপলাপ করলেন। উনি বললেন তিনি নাকি প্রথমে গিয়েছিলেন, আমি মন্ত্রী হওয়া সত্ত্বেও পরে গিয়েছিলাম। আমি বলি এই ঘটনা ঘটেছে ৫-২০ মিনিটে, আমি ৬টা থেকে শোয়া ৬টার মধ্যে গিয়েছি। পরে আমি আবার

এস.ডি.ও, ডি.এম.এম-কে নিয়ে আমি যাই। তাদের সঙ্গে এক সঙ্গে হাতে হাত মিলিয়ে মৃতদেহ যত ছিল টেনে টেনে এনে উদ্ধার কার্যে হাত লাগিয়েছি। তার তিন দিন পরে ওনার সাথে দেখা হয়েছে। আমি এবং আমাদের আর একজন মন্ত্রী রাত দিন প্রশাসনকে সঙ্গে নিয়ে মিলিতভাবে কাজ করেছি। মাননীয় বিধায়কের সঙ্গে তিন দিন পরে আমার দেখা হয়েছে। তারপর উনি বলছেন আমি পরে গিয়েছি। এটা ওনার কথা নাকি দলের কথা সেটা আমি ভেবে পাচ্ছি না। আমার বাধ্য-বাধকতা আছে, আমি বলতে বাধ্য, সেই জন্য উত্তর দিচ্ছি। এটা অভিযোগ উঠেছে যে মৃত ব্যক্তির জন্য কোথাও ৫ হাজার টাকা দেওয়া হচ্ছে কোথায় ১০,০০০ টাকা দেওয়া হচ্ছে। এই অভিযোগ মাননীয় বিধায়ক অতীশবাবু এবং মান্নান সাহেব বলেছেন। আমি বলি যে হ্যাঁ, এটা খুব সত্যি কথা যে আমাদের কাঁথিতে যখন টর্নেডো হয় তখন মৃত ব্যক্তির জন্য ৫ হাজার টাকা করে দিয়েছিলাম। পরে আমরা ত্রাণ দপ্তর থেকে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে, সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে, একটা মানুষের জীবন চলে গেলে টাকা দিয়ে তার মৃত্যু ফিরিয়ে দেওয়া যায় না, তার সান্ত্বনা হিসাবে আমরা ৫ হাজার টাকা থেকে বাড়িয়ে সেটা ১০ হাজার টাকা করি। পরবর্তীকালে আপনারা দেখেছেন যত বন্যা হয়েছে, ন্যাচারাল ক্যালামিটি হয়েছে আমাদের ত্রাণ দপ্তরের মাধ্যমে ১০ হাজার টাকা করে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। এটা তো আপনারা বললেন না ৫ হাজার টাকা থেকে বাড়িয়ে ১০ হাজার টাকা করেছি এটা একটা ভাল কাজ? এটা আপনারা আপনাদের মতো ভেবেছেন। আমরা দেখেছি আমাদের প্রাইম মিনিস্টার কোন এক ব্যাপারে কোথায় দিয়েছেন ১ লক্ষ টাকা কোথায় দিয়েছেন ৪০ হাজার টাকা কোথায় দিয়েছেন ২০. হাজার টাকা।

[3-35 — 3-45 p.m.]

এইভাবে আপনারাই পার্থক্যটা করছেন, পার্থক্য আপনারাই করেন, আমরা করিনা। আমরা পাঁচ হাজার টাকা করে একটা ইউনিফর্ম রেট হিসাবে দিয়েছিলাম। কিন্তু প্রধানমন্ত্রী কোথাও এক লক্ষ টাকা, কোথাও ৫০ হাজার টাকা, কোথাও ২০ হাজার টাকা করে দিয়েছেন। আজকে যাঁরা এটা বললেন, পশ্চিমবঙ্গ সরকার বিরোধিতা করছেন, বিরোধী বন্ধুদের আমি বলি যে আমাদের যদি কোথাও ভুল থাকে, আপনারা সেটা সংশোধন করে দেবেন। কিন্তু আপনারা প্রাইম মিনিস্টারকে বলুন। যখন ঘটনা ঘটে তখন প্রধানমন্ত্রী যখন এইভাবে কোথাও এক লক্ষ, কোথাও পঞ্চাশ হাজার বা কোথাও কুড়ি হাজার করে টাকা দেন, তখন আমাদের হিউম্যানিটিতে বাধে। আপনারা কোথাও বেশি কোথাও কম এইভাবে টাকা দেন। আপনারা আমাদের এটা বলে ভাল করেছেন। তবে প্রাইম মিনিস্টারকে আপনারা একবার বলুন যাতে পরবর্তীকালে তিনি এই পার্থক্যটা না করেন। এখানে বিরোধী বন্ধু আব্দুল মান্নান টর্ণেডোর ব্যাপারে কাঁন্দির কথা উল্লেখ করেছেন। হ্যাঁ, সেখানে ত্রিপল দেওয়া হয়েছিল। যাদের ঘর ভেঙেছে তাদের ত্রিপল দেওয়া হয়েছে। এটি অতীশবাবু নিশ্চয়ই জানেন। কারও হয়ত গোয়াল ঘর ভেঙেছিল, কারও বা ছোট ঘর বা রান্না ঘর ভেঙেছিল। প্রত্যেককে যেভাবে কাউন্ট করা হয়েছিল, তাদের প্রত্যেককে, প্রয়োজনীয় জিনিস প্রত্যেকে পেয়েছে। আপনাদের যিনি প্রধান ছিলেন, তিনি অসুস্থতার অজুহাতে আসেন নি। আমি নিজে বি. ডি. ও. কে দিয়ে তাঁকে ডেকে পাঠিয়েছিলাম। তিনি নাকি অসুস্থ ছিলেন, সেজন্য আসেন নি। ওখানকার পঞ্চায়েত

সমিতির যিনি সভাপতি তিনি সি.পি.এম.-এর ছিলেন। বন্যায় আপনারা কি ভাবে এসেছিলেন, কোন্ সুড়সুড়িতে এসেছিলেন জানিনা। তবে এটি ঠিক কথা যে সেখানে কোন দলবাজি হয়নি। কংগ্রেসের প্রধানকে আমরা জীপে করে তুলে নিয়ে এসেছিলাম এবং সি.পি.এম.-এর সভাপতিকে নিয়ে এসে প্রত্যেকে মিলে লিস্ট মিলিয়ে কমনগুলোকে দিয়েছি। যেগুলো কমন হয়নি, সেগুলো রিলিফ ইন্সপেক্টরের মাধ্যমে দেওয়া হয়েছে। ওখানে কোন দলবাজি করা হয়নি। মাননীয় সদস্যদের বলি, বিশেষ করে বিরোধী দলের বন্ধুদের বলি, আপনারা এখান অনেক দলবাজি, অনেক ঐক্য বিনষ্টকারি কথা বলেছেন। যে সমস্ত বাজে কথা, অযৌক্তিক কথা, সেই সমস্তর উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করছি না। আমরা জানি যে ঐ সমস্ত কথা আপনারা বলবেন। সতের বছর ধরে ব্যর্থ হয়েছেন বলে বাচ্চা ছেলেদের মত বলেন, এটা আমরা জানি। অপনারা যতদিন থাকবেন ততদিন ঐসব কথা বলে এটাও জানি। আপনারা দলবাজির কথা বলছেন। পঞ্চায়েতগুলো শুধু মার্কসবাদি কমিউনিস্ট পার্টির নয়, সেখানে আপনাদের পঞ্চায়েত আছে, আর-এস-পি-র আছে, ফরোয়ার্ড ব্লকের এবং অন্যান্য যে সমস্ত রাজনৈতিক দল আছে তাঁদের পঞ্চায়েত আছে—প্রত্যেকেরই কিছু না কিছু আছে। আপনাদের যে পঞ্চায়েতগুলি আছে, আপনারা সেগুলিরও বিরোধিতা করছেন। তারা আপনাদের কি করে সহ্য করে বুঝতে পারি না। আমাদের সরকার গণতন্ত্রে বিশ্বাসী, গণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাসী, তাই পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির মাধ্যমে সবকিছু চালাই। সর্বত্র পঞ্চায়েতের মাধ্যমে কাজকর্ম করা হচ্ছে। আপনারা যতই বলুন না কেন, তার বাইরে যাওয়ার ক্ষমতা আমাদের নেই, আমরা তার বাইরে যেতেও চাই না।

এটা আপনাদের ভাল করে শুনে রাখা দরকার। আপনারা জানেন ত্রাণ দপ্তর শুধু যে বন্যার্ত মানুষকে রিলিফ দেয় তা নয় বিভিন্ন দপ্তরকে টাকা দেয়। ত্রাণের পর যে সমস্ত ভাঙচুর হয় শুধু তার জন্য নয়, আমাদের পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ বেকার আছে, এই বেকারত্ব অবস্থা সৃষ্টি করা হচ্ছে আজকে থেকে নয় ঐ ব্রিটিশ চলে যাওয়ার পর থেকে, সেই বেকারদের স্বার্থে ত্রাণ দপ্তর কাজ করে সেটা একবারও উল্লেখ করেননি আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা। আমরা আজকে এখানে আসিনি, আমাদের বহুযুগ পার হয়ে গেল, আমরা বহু সরকার দেখলাম, আপনাদের সরকারের সময় দেখেছি, আজকে আপনারা ত্রাণ দপ্তরের বাজেট বক্তৃতা করলেন কিন্তু সেখানে স্বীকার করলেন না ত্রাণ দপ্তর বেকারদের স্বার্থে যে কাজ করেছে সেই ব্যাপারে। আজকে ছোট ছোট নিম্ন মধ্যবিত্ত মানুষ যাদের স্বার্থে ত্রাণ দপ্তর দোকান করে দিয়েছে, সেলাই মেশিন কিনে দিয়েছে, লক্ষ লক্ষ টাকা পঞ্চায়েতের মাধ্যমে তাদের দেওয়া হচ্ছে। আজকে এইভাবে যে বেকারত্ব দূর হচ্ছে সেটা আপনারা স্বীকার করলেন না, সমালোচনা করবেন, ক্রিটিসাইজ নিশ্চয় করবেন কিন্তু যেটুকু ত্রাণ দপ্তর করেছে সেটা আপনাদের বলা উচিত ছিল। '৭১ সালের বন্যা আমরা দেখেছি, '৫০ সালের বন্যাও আমরা দেখেছি, কিন্তু '৭১ সালের বন্যায় সেই সময় মানুষ মাইলো খেত। কলা সিদ্ধ করে খেত, মাটির তলা থেকে কচু তুলে সেদ্ধ করে খেয়েছে, মুর্শিদাবাদের মানুষরা আদিবাসি মানুষরা যারা তারা কচু তুলে সিদ্ধ করে খেয়েছে, আর আজকের দিনে বন্যার্ত মানুষকে মাইলো খেতে হয় না, কচু খেতে হয় না, শাকপাতা খেতে হয়না, পুরো পেট ভরা খাওয়া না হোক, আধপেটা খাবার তারা পায়, রুটি পায়, ডাল পায়, দু-মুঠো খিচুড়ি পায়। ত্রাণ

দপ্তর থেকে টাকা দেওয়ার ব্যাপারে বলা হয়েছে, যত টাকা কেন্দ্র থেকে নেওয়া হয়েছে তত টাকার সমস্তটাই বিলি হয়েছে, বাকি যেটা রয়েছে সেটা ফেরৎ দেওয়া হয়ে গিয়েছে। আপনারা যে কাটমোশান দিয়ে অভিযোগ এনেছেন সেটা সত্য নয়, আপনারা বলেছেন, ত্রাণ দপ্তরকে নলকূপের জন্য টাকা দেওয়া হয়েছে, এই ব্যাপারে আপনারা কেন্দ্রকে জিজ্ঞাসা করুন, নলকূপের জন্য ত্রাণ দপ্তরকে কেন্দ্র টাকা দিয়েছে কিনা, আপনি কিছুই জানেন না, আপনি কাটমোশান এনেছেন, আপনি জানেন ওরা যে টাকা দেয় সেই টাকা সেই দপ্তরকে সরাসরি দেয়।

[3-45 — 3-55 p.m.]

যেগুলো অযৌক্তিক, যেগুলি অসত্য সেগুলির আর কি উত্তর দেব? আমাদের মধ্যেও অনেকে বন্যা এলাকার মানুষ আছেন, আপনাদের মধ্যেও অনেকে বন্যা এলাকার মানুষ আছেন, আমরা এই বন্যার জন্য যে কষ্ট পাচ্ছি এতে সরকার যতই নিষ্ঠা, সততা এবং দ্রুততার সঙ্গে কাজ করুন না কেন তাতে সব ক্ষতিপূরণ করা সম্ভব নয়। এরজন্য প্রয়োজন একটা স্থায়ি ব্যবস্থা গ্রহণ। গতবারের বাজেটের সময় আমি বলেছিলাম যে এই কাজ একা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে করা সম্ভব নয় তার কারণ গঙ্গা এবং অন্যান্য নদীগুলি বিভিন্ন প্রভিন্সের মধ্যে দিয়ে গিয়েছে কাজেই সমস্ত প্রভিন্সকে একসঙ্গে করে কেন্দ্রীয় সরকারের একটা স্থায়ি ব্যবস্থা করা প্রয়োজন। একটা ফেডারেশান করে ব্যবস্থা করা প্রয়োজন। আপনারা এসব কথা না বলে খালি চিৎকার করে গেলেন। এই তো জলপাইগুড়ি, কোচবিহারের বন্যা দেখতে কেন্দ্রীয় টিম এসেছিলেন। বন্যার সময় আপনারা জানেন হেলিকপ্টার করে দুর্গত মানুষদের জন্য খাদ্য নামাতে হয়েছিল, মানুষকে উদ্ধার করার জন্য সেনাবাহিনীকে নামাতে হয়েছিল। কোটি কোটি টাকার ফসল ও সম্পত্তির ক্ষতি হয়েছিল। আমরা সেখানে ৫০০ কোটি টাকা চেয়েছিলাম কিন্তু এক পয়সাও দেওয়া হল না। আর একটি বামপন্থী সরকার, তারাও চেয়েছিলেন কিন্তু তাদের কেন্দ্রীয় সরকার দিলেন না অথচ মহারাষ্ট্রের জন্য কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। মহারাষ্ট্রের জন্য তো কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা দিচ্ছেন কিন্তু সেখানকার অবস্থাটা কি? হিলারি এবং ওসমানবাদের সরপঞ্চ, সেখানে রিট পিটিসান করেছে এই বলে যে জলের কলের স্থায়ি ব্যবস্থা করা হয়নি। সেখানে স্থায়ি কোন ব্যবস্থা আপনারা করেন নি ফলে সেখানকার মানুষরা হাহাকার করছেন। স্টেটসম্যানে বেরিয়েছে, ঘটনাটি সত্য, যে সমস্ত মজুর ঐ ঘটনার সময় বাইরে গিয়েছিলেন, যাদের আত্মীয়-স্বজনের বাড়িঘর সম্পূর্ণ ধ্বংস হয়ে গিয়েছে সেখানে সরকার তাদের স্বীকৃতি দিচ্ছেন না। তারা বলছেন, তাদের বাড়িঘর করে দেওয়া হবে না। এই তো হচ্ছে মহারাষ্ট্র সরকারের চেহারা। পরিশেষে আমি বিরোধীপক্ষকে বলব, আপনারা যেসব কাটমোশান এনেছেন সেগুলি অযৌক্তিক, ভিত্তিহীন, অসত্য। এগুলি আপনারা তুলে নিন। আসুন, আপনারাও এই বাজেটকে সমর্থন করুন এবং সকলের সমবেত প্রচেষ্টায় দুর্গত মানুষদের জন্য আমরা কাজ করার চেষ্টা করি। এই বলে যারা এই বাজেটকে সমর্থন তাদের ধন্যবাদ দিয়ে এবং বিরোধীদলের সমস্ত কাট মোশানের বিরোধিতা করে শেষ করছি।

## DEMAND NO. 44

There are 8 cut motions. The cut motion No. 1 is out of order and is not taken as moved.

The Cut Motions (No. 2-8) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 80,00,00,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245–Relief on account of Natural Calamities." (this is inclusive of a total sum of Rs. 40,00,00,000 already voted on account) was then put and agreed to.

## STATEMENT UNDER RULE—346

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কয়েকদিন আগে প্রশ্নোত্তর পর্বে এই সভায় আপনার কাছে কথা দিয়েছিলাম ইংরাজি শিক্ষা সম্পর্কে একটা বিবৃতি এই বাজেট অধিবেশনের মধ্যেই দেবো। সেই সম্পর্কে বলছি—

পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগ বিদ্যালয় শিক্ষার পাঠক্রমের মধ্যে পঞ্চম শ্রেণীতে ১৯৯৪-৯৫ শিক্ষাবর্ষ থেকে ইংরাজি অন্তর্ভুক্ত করছেন। ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশের ভিত্তিতে এই সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন।

এর জন্য রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষৎ-এর সভাপতি শ্রী ভবেশ মৈত্রের সভাপতিত্বে শ্রী উজ্জ্বল বসু (সচিব, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষৎ) এবং শ্রী জয়দেব দাশগুপ্ত (উপ-অধিকর্তা, বিদ্যালয় শিক্ষা অধিকার)-কে নিয়ে তিনজনের একটি কমিটি গঠন করা হয়েছে। এঁদের তত্ত্বাবধানে ইংরাজি পাঠ্য পুস্তক তৈরি হবে।

প্রাথমিক স্তরে অন্য কোনো শ্রেণীতে ইংরাজি পড়ানোর বিষয়টি রাজ্য সরকারের শিক্ষা দপ্তর ভবিষ্যতে আরো পুঙ্খানুপুঙ্খভাবে পর্যালোচনা করবেন।

ডঃ অশোক মিত্র কমিশনের অন্যান্য সুপারিশগুলি সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য এই বাজেট অধিবেশনের মধ্যেই মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় পেশ করবেন।

**Mr. Speaker :** The statement will be circulated.

(Noise)

(At this stage, Shri Deba Prasad Sarkar rose to speak)

**Mr. Speaker :** No debate on this.

(Noise)

(At this stage, Shri Deba Prasad Sarkar walked-out of the Chamber)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসে একটি দুঃখজনক ঘটনা জানাচ্ছি। আপনি জানেন মাতৃমঙ্গল বহুদিনের পুরাণ একটি প্রতিষ্ঠান, ১৯৪৫ সালে এই মাতৃমঙ্গল স্থাপিত হয়। এটাকে বন্ধ করে দেওয়া হয়েছে। একদিকে মাতৃমঙ্গল আর একদিকে মেয়ো হাসপাতাল, দুটো হাসপাতালকে বন্ধ করে দেওয়া হয়েছে। মেয়ো হাসপাতাল বন্ধ প্রায় ১২ বছর, মাতৃমঙ্গল দু-মাস ধরে বন্ধ, সেখানে প্রতিদিন নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত, গরিব মায়েরা যেতেন, মাতৃসদন হিসাবে বিরাট নাম। ২৭৬ জন সেখানে কাজ করেন, ১৫০টি বেড

সেখানে আছে, সরকার থেকে তাদের ফোর্থ ফেব্রুয়ারি বলা হলো প্রতিষ্ঠানের কোন লাইসেন্স আছে কি না। তারা বললো এই ধরনের প্রতিষ্ঠানের লাইসেন্স দরকার নেই। গভর্ণমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, ডিপার্টমেন্ট অব হেল্‌থ সার্ভিস, চিঠি দিয়ে বললো তাহলে এই মাতৃমঙ্গল. বন্ধ করে দিন। আমি এই সম্পর্কে একটা গেজেট থেকে পড়ে শোনাচ্ছি, সেখানে সেক্সান (এ), (বি)-তে অনেক কিছু বলা আছে। এরপর আট নং ক্লজের সাব ক্লজ দুইতে বলা আছে 'Nothing in this Act shall apply in respect of'' বলে, এ, বি, সি, ডি, ই,-তে অনেক কিছু লেখা আছে এরপর এফ-এ লেখা আছে "Any hospital, dispensary or other medical institution recognised in this behalf by the State Government."

[3-55 — 4-05 p.m.]

স্যার, স্টেট গভর্ণমেন্ট একটা লিস্ট অফ রেকগনাইজড হসপিটালস্ বের করেছিলেন, তার ১৫ নং-এ আপার চিতপুর রোডের এই মাতৃ-মঙ্গল প্রতিষ্ঠানটির নাম ঘোষণা করা হয়েছিল। আজকে যুব-কংগ্রেস এবং ছাত্র পরিষদের কর্মীরা ওখানে আমরণ অনশন করছে। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং স্বাস্থ্য মন্ত্রী হাসপাতালটির কিছু নতুন ব্যবস্থা মন্ত্রী হিসাবে উদ্বোধন করেও এসেছিলেন, সরকার থেকে হাসপাতালটিকে টাকা দিয়ে সাহায্য করা হচ্ছে ভাল এবং নামী প্রতিষ্ঠান হিসাবে। ১৯৫০ সাল থেকে ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত হাসপাতালটি পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে ১ লক্ষ ৮৯ হাজার টাকা অনুদান পেয়েছে। হঠাৎ দু'মাস আগে হাসপাতালটি বন্ধ করে দেওয়া হ'ল। এলাকার মায়েদের স্বার্থে অবিলম্বে হাসপাতালটির খোলার ব্যবস্থা করতে আমি আপনার মাধ্যমে সরকারের কাছে দাবি জানাচ্ছি। সরকারের পক্ষ থেকে হাসপাতালটি চালু করার অবিলম্বে নির্দেশ দেওয়া হোক। সরকার যেখানে বলে দিয়েছে ঐ প্রতিষ্ঠানটির লাইসেন্সের দরকার .নেই, সেখানে বুরোক্রাটরা লাইসেন্সের কথা তুলে হাসপাতালটি বন্ধ করে দিয়েছে। ওখানে যখন সরকার মেয়ো হাসপাতাল চালাতে পারছেনা তখন এই প্রাইভেট প্রতিষ্ঠানটি যেটি খুব ভালভাবে এবং সুনামের সঙ্গে চলছিল সেটিকে বন্ধ করে দিয়েছে। স্যার, আমি সমস্ত কাগজপত্র আপনার কাছে জমা দিচ্ছি, আপনি ব্যাপারটা একটু দেখুন।

**মিঃ স্পিকার :** মিঃ প্রবোধ চন্দ্র সিনহা, সুব্রতবাবু যেটা বললেন—আমার মনে হয় মাতৃ মঙ্গলের ব্যাপারে এখানে একটা স্টেটমেন্ট হয়েছিল, কয়েকজন শিশু মারা গিয়েছিল সে সম্পর্কে। এখন মাতৃমঙ্গল কি অবস্থায় আছে—এ-বিষয়ে সরকারের পক্ষ থেকে একটা স্টেটমেন্ট করলে ভাল হয়।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

Now, discussion on Demand. No. 73.

There are two cut motions on Demand No. 73. The first one of Smt. Sabitri Mitra is out of order and the second one of Shri Abdul Mannan is in order and taken as moved.

## DEMAND NO. 73

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the

Demand be reduced by Rs. 100

**শ্রী প্রবীর সেনগুপ্ত** ঃ স্যার, আমার বাজেট বিবৃতির একটু সংশোধন করে নিতে চাই। বাংলা ভাষায় ছাপান বিবৃতির ৪৩ নং প্যারার ৭ নং লাইনে যে এ্যাক্রেলিক কথাটি আছে, ওটা বাদ যাবে। অনুরূপভাবে ইংরাজি ভাষায় ছাপা বিবৃতির ৪৩ নং প্যারার ৭ নং লাইনের এ্যাক্রেলিক শব্দটি বাদ যাবে।

**ডাঃ মানস ভূঁইয়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় তাঁর দপ্তরের—ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের—যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার ওপর বিতর্ক শুরু হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমান আর্থিক কাঠামোয় সবচেয়ে গুরুত্বপূর্ণ ভূমিকা যে দপ্তরটি পালন করতে পারে সেটি হ'ল ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর। কিন্তু বিগত ১৭ বছর ধরে এই দপ্তর এই রাজ্যের মানুষের কি আশা পূরণ করেছেন এবং কিভাবে তার কাজকর্ম পরিচালিত হয়েছে অর্থনৈতিক বনিয়াদ গড়তে, বেকার সমস্যার সমাধান করতে, এই রাজ্যের স্থানীয় বিসনেসের জন্য প্রয়োজনভিত্তিক শিল্প গড়ে তুলে তাদের নিজেদের পায়ে দাঁড় করাতে—সেই ইতিহাস পর্যালোচনা করলে অন্ধকারময় যুগ আমরা দেখতে পাই। প্রতি মুহূর্তে, প্রতি দিন, প্রতি মাসে এগুবার পরিবর্তে পিছু হটছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ব্যয়-বরাদ্দ পেশ করতে গিয়ে প্রথম কয়েকটি ছত্রে ভারত সরকারের অর্থনীতি, শিল্পনীতি এবং আন্তর্জাতিক প্রেক্ষাপটে আই. এম. এফ এবং ডাঙ্কেল প্রস্তাব টেনে নিয়ে এসেছেন। আমি জানি না, উনি কতটা এ ব্যাপারে পর্যালোচনা করেছেন এবং খোঁজ-খবর নিয়েছেন। সংবিধানের শপথ নেওয়া একজন দায়িত্বশীল মন্ত্রী যদি আন্তর্জাতিক প্রেক্ষাপটে ডাঙ্কেল নিয়ে বলতে চান, তার প্রেক্ষাপটে আই. এম. এফ নিয়ে বলতে চান এবং তিনি যদি লিখিতভাবে উপস্থাপনা করেন, তখন ধরে নেওয়া যায় তিনি জেনে বলেছেন অর্ধ মুর্খ এবং মুর্খের মতন। সার্বিক পরিস্থিতির পর্যালোচনা না করে, কেন্দ্র বিরোধী জিগির তুলে, রাজনৈতিক জিগির তুলে ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করছেন, আই. এম. এফের বিষয়ে ভারতবর্ষের অর্থনৈতিক চিত্র তুলে ধরার চেষ্টা করছেন। আমি এখান থেকেই শুরু করি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, ওদের বন্ধু বিশ্বনাথ প্রতাপ সিং-এর নেতৃত্বে আপনাদের সহযোগিতায় কেন্দ্র যখন বন্ধু সরকার ১১ মাসের তৈরি হয়েছিল তখন আমাদের দেশের অর্থনীতির কি অবস্থা ছিল? ২ দিনের বেশি বৈদেশিক বাণিজ্য করার মতন টাকা ছিল না। তখন বৈদেশিক বাণিজ্য মুদ্রা ছিল ৪ হাজার ৩৩৩ কোটি টাকা। ১১ মাসের বন্ধু সরকারের পতনের পর নরসিমা রাওয়ের নেতৃত্বে সঠিক শিল্পনীতি, সঠিক অর্থনীতি বাস্তবভিত্তিক দেশকে গড়ে তোলার যখন পদক্ষেপ গ্রহণ করেছেন, যখন আজকে আন্তর্জাতিক বাণিজ্যের ক্ষেত্রে ভারতবর্ষ ক্রমশ এগিয়ে চলেছে শুধু নয়, আজকে বৈদেশিক মুদ্রার অর্থভাণ্ডার ৪০ হাজার কোটি টাকা পৌঁছে দিয়েছে এবং যেখানে ভারতবর্ষের আন্তর্জাতিক প্রেক্ষাপটে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বাজেট বিতর্কে অংশগ্রহণ করে লোকসভায় বলতে পারেন আই. এম. এফের কাছ থেকে যে ধার আমি নিয়েছিলাম তা সময়ের মধ্যে কিস্তি ফেরৎ দেবে। এই কথা ভারতবর্ষের অর্থমন্ত্রী বলতে পারেন, কিন্তু আমাদের রাজ্যের অর্থমন্ত্রী অসীমবাবু কি এই কথা বলতে পারেন যে আমরা সঠিক সময়ে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে সঠিক জায়গায় পৌঁছে দেব? ক্ষুদ্র শিল্প মন্ত্রী মহাশয়ের

একথা জানা উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে বলেছেন যে কংগ্রেসিরা বলেছেন হস্তিস্বরূপ মাল্টি-ন্যাশনাল কোম্পানির সঙ্গে পিপিলিকাস্বরূপ ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রতিযোগিতার পরামর্শ দিয়েছেন। আমি অনেক আহাম্মক দেখেছি, এইরকম আহাম্মক কখন দেখিনি। এটা কংগ্রেসি কোন নেতার বক্তব্য নয়। এটাকে বিকৃতভাবে উপস্থাপিত করা হয়েছে। ভারতের প্রধানমন্ত্রী এবং অর্থমন্ত্রী কোন্ জায়গায় বলেছেন দেশের স্বার্থ জলাঞ্জলি দিয়ে, দেশের স্বয়ংম্ভরতাকে নষ্ট করে দেশের অর্থনৈতিক বনিয়াদকে নষ্ট করে দিয়ে, ভারতবর্ষের অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাবো? আজকে মাল্টিন্যাশনাল চুক্তির মধ্য দিয়ে সার্বিকভাবে ভারতবর্ষের দরজা পৃথিবীর সামনে খুলে গেছে। ভারতবর্ষকে এখন প্রতিদ্বন্দ্বিতামূলক অন্যতম অংশীদার হিসাবে গড়ে তোলার জন্য তার কোয়ালিটিকে ইমপ্রুভ করতে হবে। চীন যেকথা অনেক আগেই বলেছে, আয়রন চেয়ার, আয়রন স্যালারি, আয়রন পারসন এই ৩টি আয়রন আর থাকবে না, মানুষকে প্রডাকটিভ হতে হবে দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য।

[4-05 — 4-15 p.m.]

আজকে সে কথা বলেছেন, ভারতবর্ষের স্বয়ংম্ভরতা গড়ে উঠবে ভারতবর্ষের অর্থনীতি এগিয়ে যাবে ভারতবর্ষের সঠিক শিল্পায়নের মাধ্যমে। ভারতবর্ষকে গড়ে তুলতে পারে কম্পিটেটিভ ওপেন মার্কেট, তার কোয়ালিটেটিভ ইমপ্রুভমেন্ট, কোয়ানটিটেটিভ ইমপ্রুভমেন্ট করতে পারে। আজকে পৃথিবী যখন এক কথা বলছে, আমাদের ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যের মন্ত্রী বললেন ঝড়ের মুখে বালিতে মুখ গুঁজে বসে থাক আর বল ঝড় নেই, ঝড় নেই। আজকে ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে ডাঙ্কেলকে টেনে এনেছেন, একটা অহেতুকি রাজনৈতিক প্রতিবন্ধকতার সৃষ্টি করেছেন আজকে না জেনে, না শুনে, ডাঙ্কেল প্রসঙ্গ নিয়ে এসে প্রতিদ্বন্দ্বিতা করছেন। আজকে ভারতবর্ষ সঠিক বলিষ্ঠ পদক্ষেপের উপর তৈরি হয়েছে এবং তাকে এগিয়ে নিয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী ক্ষুদ্র ও কুটিরশিল্পের মাধ্যমে বেকার সমস্যা সমাধানের কথা বলেছেন, কিন্তু কি দেখা যাচ্ছে, ক্ষুদ্র ও কুটির শিল্প বাজেটের প্রতি ছত্রে ছত্রে? ৪ লক্ষ ক্ষুদ্র ও কুটির শিল্প ইউনিট বন্ধ হয়ে গেছে। পশ্চিমবঙ্গের কথা বলিনি, আপনাদের নেতৃত্বে কত বন্ধ হয়ে গেছে? হাওড়া ওয়াজ দি বার্মিংহোম অফ দি ইস্ট, যেখানে প্রতিটি বাড়িতে বাড়িতে শিল্পী এবং কারিগর ছিল, উৎকর্ষ মানের শিল্প ছিল। আজকে আপনাদের রাজত্বে অবলুপ্ত হয়ে গেছে। আজকে কি অবস্থা হয়েছে। গত দু বছর ফ্রেট ইকোলাইজেসন ইস্পাতের উপর থেকে তুলে নেওয়া হয়েছে, এতে গত দু বছর ধরে কতটা সুবিধা আদায় করতে পেরেছেন? আজকে পশ্চিমবঙ্গে যত আন্দোলন গড়ে উঠছে তা অবলুপ্ত হয়ে যাচ্ছে। আজকে হাওড়ার আশেপাশে শিল্পগুলিকে গ্রহণ করতে পারছেন না কেন? আজকে বিপদজনকভাবে বেকারসমস্যা বেড়ে গেছে, সারা ভারতবর্ষে ৩ কোটি বেকার আর পশ্চিমবঙ্গে আপনাদের নেতৃত্বে ৫২ লক্ষ বেকার। ১৯৯৩ সালে স্কুল ফাইনাল থেকে আরম্ভ করে ডাক্তার, ইঞ্জিনিয়ার প্রায় ২৭ লক্ষ ৭৩ হাজার বেকার। আজকে সর্বমোট ৫২ লক্ষ। আজকে বেকার সমস্যা সমাধানের কথা বলছেন, ক্ষুদ্র শিল্পের মাধ্যমে পশ্চিবঙ্গ নূতন কৃতিত্ব। আপনারা প্রায়ই বলেন বাংলার অর্থনীতি ভারতবর্ষে বিকল্প অর্থনীতির পথ দেখাচ্ছে। কি রকম দেখিয়েছে, আপনাদের প্যারা মিটার কি, কত শিল্প তৈরি হল, কত বেকার সমস্যার

সমাধান হল, কত বেকারের সংখ্যা কমালাম, কি চিত্র দেখছি? আমি ১৯৯০ থেকে ১৯৯৩ পর্যন্ত এই ৪টে বছরের হিসাব দিচ্ছি। ১৯৯০ সালে ভেকেন্সি নোটিফায়েড ১৮.৬ পারসেন্ট, প্লেসমেন্ট ৯.৫ পারসেন্ট। ১৯৯১-তে ভেকেন্সি নোটিফায়েড ১৪.৯, প্লেসমেন্ট ৮.২ পারসেন্ট ১৯৯২-তে ভেকেন্সি নোটিফায়েড ১২.৬, প্লেসমেন্ট ৭.৩ পারসেন্ট, ১৯৯৩ ভেকেন্সি নোটিফায়েড ৬.৩, প্লেসমেন্ট ২.৮ পারসেন্ট এটা কি এগিয়ে যাবার কথা? ক্ষুদ্র কুটির শিল্প যদি আজকে বাড়ে তাহলে কর্মসংস্থান বাড়বে, চাকরি বাড়বে। বৃহৎ শিল্পদের কথা ছেড়ে দিন, ও তো উবে গেছে, ওটা মাননীয় জ্যোতিবাবুর নেতৃত্বে চলছে। কিন্তু আপনার নেতৃত্বে Mejor pilar of the economy is the small scale and cottage industry. আজকে কি পরিস্থিতি, এমন জায়গায় দাঁড়িয়েছে, কেন আমরা ইন্ডিকেশন দিতে পারলাম না, প্রতি বেকার যুবককে সেই পিকচার দিতে না পারলে কুটির শিল্প দপ্তর কি সাধ্য আছে প্রতি বেকারের সমস্যা কমিয়ে দেবে? প্রতি বছর—বাস্তবে কি দেখলাম আমরা আগ্নেয়গিরির উপরে বসে আছি। কেন পারসেন্টেজ এত কম, মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি নথি দিচ্ছি আমরা যদি ক্ষুদ্র কুটিরশিল্প দপ্তরকে ধরে যে ইকনমি মেন পিলার সেখানে বেকার সমস্যা সমাধান করব মানুষকে স্বনির্ভর করব সেখানে আমরা আজকে দেখছি আরও বিপদজনক পরিস্থিতি, কি রকম আজকে আমাদের কাছে ক্ষুদ্র কুটিরশিল্প দপ্তর নাম্বার অফ registration of small scale and cottage industry, Number of new industry. একটা চিত্র তুলে ধরি তাহলে কি দেখব? দেখব কি বিপদজনকভাবে কমে যাচ্ছে এই সরকারের মাননীয় মন্ত্রীর নেতৃত্বে কি চলছে?

১৯৯১-৯২ সালে ২৭,৪৩৫টি ইউনিট রেজিস্ট্রেশন হল, প্রতিষ্ঠিত হল ১৭,৭৯৬টি ইউনিট—১০,০০০ ইউনিট প্রতিষ্ঠিত হল না। ১৯৯৬-৯৭ সালে ১৪,৯২০টি ইউনিট রেজিস্ট্রেশন হল, প্রতিষ্ঠিত হল ৭,৫৯৪টি ইউনিট—৭,০০০ ইউনিট প্রতিষ্ঠিত হল না। ১৯৯৩-৯৪ সালে ৯,৬৭৩টি ইউনিট রেজিস্ট্রেশন হল প্রতিষ্ঠিত হল ২,৫০০টি ইউনিট—প্রায় ৭,০০০ ইউনিট প্রতিষ্ঠিত হল না। এটা কি ডায়নামিক লিডারশিপের নমুনা? ইজ ইট দি অলটারনেটিভ ইকোনোমিক পাথ? কি নেতৃত্ব দিচ্ছেন আপনি যার জন্য রাজ্যে স্মল অ্যান্ড কটেজ ইন্ডাস্ট্রি ঠিকমতো প্রতিষ্ঠিত হতে পারছে না? কিছু বললেই আপনি বলবেন ডাঙ্কেল, আই. এম. এফের কথা যেমনভাবে ষাটের দশকের শেষ ভাগে বলতেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা। কিন্তু বর্তমানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সার্টিফিকেট না হলে আপনাদের চলে না, রাজ্যের বিভিন্ন প্রোজেক্টের কাজ চলছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায়। এখন ডাঙ্কেল ডাঙ্কেল বলে চেঁচাচ্ছেন, পরে দেখব ডাঙ্কেল ছাড়া আপনাদের চলছে না। এটাই হচ্ছে কম্যুনিস্টদের ইতিহাস। এর থেকেই পরিষ্কার হয়ে যায় যে একটি গভর্নমেন্টের অ্যাটিচুড কি, একটি দপ্তরের অ্যাটিচুড কি। আজকে দপ্তরকে এই অবস্থার মধ্যে দাঁড় করাবার পর কেন্দ্র বিরোধী শ্লোগান দেওয়া ছাড়া আপনাদের বেঁচে থাকবার কি পথ আছে? এই দপ্তরের অন্যতম কর্মসূচি মধ্যে পড়ে বেকার যুবকদের সেলফ অ্যামপ্লয়মেন্ট। আপনারা নিজেরা তৈরি করেছিলেন, 'শেশ্রু'। ১৯৯২-৯৩ সালে ৮,৫০০ বেকার যুবককে এই ব্যাপারে সাহায্য দিয়েছিলেন। কিন্তু তারপর দেখা যাচ্ছে, ১৯৯৩-৯৪ সালে মাত্র ২,২২৫ জন যুবককে এক্ষেত্রে সাহায্য দিয়েছেন। সরকারের তৈরি এই পরিকল্পনা থেকে কেন বেকার যুবকরা সাহায্য পাচ্ছেন না, তারজন্য কি পদক্ষেপ নিয়েছেন? আপনার দপ্তর এবং

শ্রম দপ্তর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে স্ক্রিনিং করেন, সরকার পক্ষ থেকে সাবসিডি এবং ব্যাঙ্ক থেকে লোন দেওয়া হয়। হয়ত বলবেন, ব্যাঙ্ক হেল্প করছে না। হ্যাঁ, আমাদেরও ব্যাঙ্ক সম্বন্ধে অভিযোগ আছে এবং তারজন্য যৌথভাবে আন্দোলন করা দরকার, কিন্তু আপনারা শুধু কেন্দ্র বিরোধী বিবৃতি দিয়েই এক্ষেত্রে দায়িত্ব শেষ করছেন, ফলে এক ইঞ্চিও এগোতে পারছেন না এবং তারই জন্য ঐ ছয় হাজার বেকার যুবক কোনওরকম সাহায্য পাননি ১৯৯৩-৯৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত। আজকে প্রধানমন্ত্রীর আর একটি প্রোজেক্ট—প্রাইম মিনিস্টার রোজগার যোজনা, সেখানে কি পরিস্থিতি হয়েছে দেখুন। এক্ষেত্রে টার্গেট ঠিক করা হয়েছিল ৪,৫৮৫, কিন্তু টিল ডেট সাহায্য পেয়েছেন মাত্র ২৫৫ জন। এইভাবে আপনি মন্ত্রীত্ব চালাচ্ছেন? তাহলে কি করছে আপনার দপ্তর? এক্ষেত্রে কি ধরনের পদক্ষেপ গ্রহণ করেছেন? আজকে কেন স্টেট লেভেল ব্যাঙ্কারস কমিটির মিটিংয়ে এই লোনের ব্যাপারে তাদের চেপে ধরা হয় না? আজকে ডাঙ্কেলের নাম করে কলকাতা বন্ধ করে দিচ্ছেন, সেখানে বেকার যুবকদের স্বার্থে তো কলকাতা বন্ধ করতে দেখি না। আজকে বেকার যুবকেরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দোরে দোরে মাথা কুঁটে বেড়াচ্ছেন, তাদের জন্য তো কোনওরকম মাথাব্যাথা দেখছি না।

[4-25 — 4-35 p.m.]

আজকে তার কাছে কোনও বিচার নেই, আছে শুধু বঞ্চনার ইতিহাস। দিনের পর দিন, একটার পর একটা জেলা—নদীয়া থেকে হুগলি, হুগলি থেকে মেদিনীপুর, হাওড়া, সমস্ত জায়গায় আজকে তাঁতকলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। আর সুতো নিয়ে জোচ্চুরি করছে দপ্তর। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পি. টি. বলে একটা কথা আছে। মাননীয় সদস্য পান্নালালবাবু এই দপ্তরের প্রধান বক্তা, তিনি বলবেন আমি জানি। এখানে একটা জোচ্চুরির ইতিহাস, শোষণের ইতিহাস চলছে। কেন্দ্রের দেওয়া লক্ষ লক্ষ সাবসিডির টাকা আনছেন সুতো কেনার জন্য, কিন্তু মাঝখানে একটা পেপার ট্রানজাকশন হচ্ছে যেটা আপনি, আমি বুঝব না, যারা এর সঙ্গে যুক্ত, সেই সব জোচ্চোর, তারা এটা বুঝবেন, এই পেপার ট্রানজাকশনের মাধ্যমে টাকাগুলি তারা ভোগ করছে। আজকে কি ধরনের জোচ্চুরি হচ্ছে সেটা দেখুন। কাগজে দেখানো হচ্ছে রিসিভ, কাগজে দেখানো হচ্ছে প্রোডাকশন, কাজের মাধ্যমে এরা এর উপসত্ব ভোগ করছে, গরিব মানুষগুলি এর উপসত্ব ভোগ করতে পারছে না। আজকে প্রবীরবাবুর নেতৃত্বে এই ধরনের জোচ্চুরি চলছে। আর তন্তুবায়ি লোক, গরিব মানুষ তারা বঞ্চিত হচ্ছে, তারা সঠিকভাবে কাপড় তৈরি করতে পারছে না, লুঙ্গি তৈরি করতে পারছে না, জামা-কাপড় তৈরি করতে পারছে না, তন্তুবায়ি মানুষের কাছে সেই সুবিধা পৌঁছাচ্ছে না। আজকে জেলাগুলিতে একের পর এক তন্তুজের দোকানগুলি বন্ধ হয়ে যাচ্ছে, কত লক্ষ টাকা লোকসান হচ্ছে। আমাদের ন্যাশন্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে, পাওয়ারলুম, হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন রয়েছে। আমাদের যে সমস্ত প্রতিষ্ঠান আছে সেগুলি তাদের সহযোগিতা করছে। সেখানে কয়েকদিন আগে ময়দানে না কোথায় সভা করলেন, সেখানে মন্ত্রী ছিলেন, পান্নালালবাবুও ছিলেন। আপনারা সেখানে কেন্দ্রের বিরুদ্ধে ডাঙ্কেল প্রস্তাব নিয়ে, আই. এম. এফ. নিয়ে বক্তৃতা করে গেলেন। আপনাদের এই বক্তৃতায় হুগলি মানুষের পেটে অন্ন জুটবে না, তন্তুবায়িদের পেটে অন্ন যোগাবে না, মেদিনীপুরের মানুষের পেটে অন্ন জুটবে না। আপনারা

বড় বড় কথা বলবেন, আর একটার পর একটা তাঁত বন্ধ হয়ে যাবে, পাওয়ারলুম বন্ধ হয়ে যাবে, আর সেখানে আপনারা বলবেন যে কেন্দ্রীয় নীতির জন্য হচ্ছে। একটা ফেডারেল স্ট্রাকচারের আজকে ২৫টি রাজ্যের মধ্যে আপনারাও একটি রাজ্য। অন্য রাজ্য যদি সঠিকভাবে চলতে পারে এই নীতি গ্রহণ করে তাহলে আপনার নেতৃত্বে আপনি সঠিকভাবে গরিব মানুষের কাছে এর উপকারী ফল পৌঁছে দিতে পারবেন না? কিন্তু আপনি সেটা পারছেন না। আপনার এই দপ্তর একটা দুর্নীতির আঁকড়ায় পরিণত হয়েছে। এই দপ্তর গরিব তন্তুবায়িদের জন্য কিছু করতে পারছে না। আমরা দেখছি যে গরিব তন্তুবায়িদের তাঁতগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সব ঐ পেপার ট্রানজাকশন হচ্ছে। পেপারের মাধ্যমে প্রোডাকশন হচ্ছে, পেপারের মাধ্যমে সাপ্লাই হচ্ছে, পেপারের মাধ্যমে বিক্রি হয়ে যাচ্ছে। আর ঐ নধরকান্তি মন্ত্রী মহাশয় সেই সব জোচ্চোরগুলোকে প্রোটেকশন দিচ্ছেন। আর বাংলার গরিব তাঁতি, তারা বঞ্চিত হচ্ছে। আজকে এই জায়গায় আমাদের আপত্তি, এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ, এর বিরুদ্ধেই বাংলার মানুষকে সচেতন করা, এর বিরুদ্ধে গর্জে উঠতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ১২ বছর বাদে মাননীয় মন্ত্রী মহাশয় দুটো লাইনে বলেছেন যে মেদিনীপুরের মাদুর শিল্পের জন্য সমবায় সমিতিকে ১ লক্ষ ৭ হাজার টাকা দিয়েছেন। মাদুর সমবায় সমিতি—কোনও সমবায়, কোথায় তার অবস্থান, আকাশে, না বাতাসে, জলে না নিচে, তার ঠিকানা দেবেন যাদের ১ লক্ষ ৭ হাজার টাকা দিয়েছেন? আজকে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন যে কেন মেদিনীপুরের মাদুর শিল্পকে বঞ্চনা করেছেন? আজকে মঞ্জুষা যদি খুলতে পারেন, সেখানে যদি বিক্রি করতে পারেন, তাহলে স্ববংয়ের মাদুর কেন বিক্রয় করা হবে না? সমবায় ভিত্তিক বিপণনের মাধ্যমে হাওড়া, হুগলি, মেদিনীপুর, রামনগর, নারায়ণগড় এই সমস্ত এলাকার শিল্পকে সমবায়ের মধ্যে নিয়ে এসে কেন....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী মনীন্দ্রনাথ জানা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী তার ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমাদের বিরোধী দলের নেতা ডাঃ মানস ভুঁইয়া মহাশয় চিকিৎসা করেন, ওর আবার দেখলাম ক্ষুদ্র কুটির শিল্প সম্পর্কে ভাল জ্ঞান আছে। উনি কতকগুলি বিষয় তুলেছেন। কুটির শিল্প দপ্তরের ব্যয় বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে তিনি ডাঙ্কেলের কথা তুলেছেন, সংগ্রামের কথা তুলেছেন। আসলে ক্ষুদ্র এবং কুটির শিল্প সম্পর্কে ওনার অভিমত কি সেটাই উনি বলছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণ যে ভাবে পেশ করেছেন সেটা পড়লে সমস্ত বোঝা যায় পশ্চিমবাংলায় এই ক্ষুদ্র কুটির শিল্প বিভাগে কি কাজকর্ম হচ্ছে। তিনি বলতে গিয়ে কেন্দ্রীয় সরকারের সম্বন্ধে বলেছেন, কেন্দ্রীয় সরকারের নীতি সম্পর্কে বলেছেন। আজকের এই বৈষম্যের কথা বলেছেন, কেন্দ্রীয় সরকারের বাণিজ্য নীতির কথা বলেছেন, উদ্দার নীতির কথা বলেছেন, আই. এম. এফ. গ্যাট চুক্তি ডাঙ্কেল প্রস্তাব এই সমস্ত কথা বলেছেন। ডাঙ্কেল ওনাদের আঙ্কেল হয় কিনা জানি না। এই সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে ক্ষুদ্র কুটির শিল্পের উপর ট্যাক্স, অন্তশুল্ক বৃদ্ধির হারের কথা বলেছেন, বিদেশের জিনিস যখন আমাদের দেশে আসছে তখন বহিঃশুল্ক মুকুবের কথা বলেছেন। এই সমস্ত পরিস্থিতির মধ্যে পড়ে ক্ষুদ্র কুটির শিল্পের অবস্থা খারাপ হয়ে গিয়েছে

এই কথা তিনি বলেছেন। কর্ম বিনিয়োগ কমে গেছে অনেকে এই কথাও তিনি বলেছেন। উনি কোনও কিছু লুকিয়ে রাখেননি তার বাজেট বক্তৃতায়। অনেক কুটির শিল্প বন্ধ হয়ে গেছে, অনেক বেকার হয়ে পড়েছে এই কথাও তিনি বলেছেন। উনি বিভাগে কি কাজ হয়েছে সেটাও বলেছেন। ওনারা বলেছেন অনেক ছোট ছোট শিল্প নাকি আর বাড়ছে না। বাড়বে কি করে? একটা হিসাব আমি দিচ্ছি। ১৯৯০-৯১ সালে ব্যাঙ্কের কাছে ক্ষুদ্র কুটির শিল্প স্থাপনের জন্য ঋণের জন্য যে আবেদন করা হয়েছিল তার মধ্যে ব্যাঙ্ক টাকা দিয়েছে গোটা পশ্চিমবাংলায় ২৪২৪টি ক্ষেত্রে। এই ব্যাপারে ১৯৯১-৯২ সালে তার সংখ্যা এসে দাঁড়ায় ১৫২২টি। ১৯৯২-৯৩ সালে সেই সংখ্যা দাঁড়িয়েছে ৩৬৯টি। বাড়বে কি করে? ব্যাঙ্ক প্রতিশ্রুতি দিয়েছিল দেবে বলে, কিন্তু তারা দিচ্ছে না। এটা তো কেন্দ্রীয় সরকারের ব্যাপার। আই. আর. ডি. পি. সহ অন্যান্য যে সমস্ত প্রোজেক্ট আছে ছোট ছোট ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি ১৯৯১-৯২ সালে ৪৬,৬৭৯ ক্ষেত্রে পাওয়া গেছে, ১৯৯২-৯৩ সালে সেটা কমে গিয়ে হয়েছে, ২১,৩৬৬টি এবং ১৯৯৩-৯৪ সালে সেটা এসে দাঁড়িয়েছে ৮,৫০০-তে। আমাদের আর্থিক সমীক্ষায় এটা আছে। এটা লুকানোর ব্যাপার নয়। আমরা কি করেছি সেটা বলছি। এখন মানস ভূঁইয়া মহাশয় তাঁতিদের জন্য চোখের জল ফেললেন, হাওড়া, হুগলি, মেদিনীপুর জেলার তাঁতিদের জন্য চোখের জল ফেললেন। এর জন্য দায়ি কে? ১৯৯৩ সালের জানুয়ারি মাসে ৪০ কাউন্ট সুতার দাম ছিল ৩০১ টাকা, সেই সুতোর দাম ১৯৯৪ সালে জানুয়ারি মাসে হয়েছে ৪৫০ টাকা। কাপড়ের কত দাম বাড়াবে? বেশি দামে যে কাপড় কিনবে তার টাকা আপনারা দিয়েছেন মানুষকে? পি. টি. করা করেছে? কংগ্রেস আমলে ২১টি সমবায়কে বাতিল করা হয়েছে পি. টি.—করার জন্য।

[4-35 — 4-45 p.m.]

এই পশ্চিমবঙ্গ সরকার তাদের বাতিল করেছিল, এই খবরটা কি জানেন? আমাদের এই পশ্চিমবাংলা সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে থাকা সত্ত্বেও উনি যে কাজকর্ম করেছেন তার একটি হিসাব দিয়েছেন। বিশেষ করে ওর বিভাগের মধ্যে যে কয়েকটি সংস্থা আছে, যার মধ্যে কম বিনিয়োগ করা হয়—তাঁত, রেশম, হস্তশিল্প, চর্মশিল্প, খাদি ও গ্রামীণ এইসবগুলো রয়েছে, তার হিসাব দেওয়া হয়েছে, কোনও শিল্পে কত লোক নিয়োগ হয়। এত দুর্মূল্যের বাজারে, এত সংকটের মধ্যেও তাঁত শিল্পের সংখ্যা বাড়ছে। গত ফিনান্সিয়াল ইয়ারে এটা হয়েছে। আর চর্ম শিল্পে ইউনিটের সংখ্যা ১৭,৫০০ থেকে বেড়ে ১৭,৬৫০টি হয়েছে। রেশম শিল্পে ৯.৭১ লক্ষ কে. জি. থেকে বেড়ে ১০.৬৪ লক্ষ কে. জি. হয়েছে। খাদি এবং ভিলেজ ইন্ডাস্ট্রিতে যারা হস্তশিল্পে কাজকর্ম করেন তাদের কথাটা আমাদের মন্ত্রী মহাশয় বাজেটে একটু কম রেখেছেন। ওদের দিয়ে আমাদের শিল্পের অনেক উন্নতি হয়। আমরা দেখেছি যে ঐ সংস্থাটি রেশম, বিশেষ করে গুটি তৈরি করে এলাকায় এলাকায় মার্কেট তৈরি করেছে। ফড়েদের হাত থেকে বেরিয়ে আসার জন্য রেশম সুতো, খাদি সুতো প্রস্তুত করার জন্য আরও কেন্দ্র খোলা হয়েছে। কাঁচা সরষে থেকে খাদিতে সরষের তেল ভাল তৈরি হয়, তারজন্য উনি ব্যবস্থা করেছেন। যে কারখানা বন্ধ হয়েযাচ্ছে সেগুলো খুলছে না। খাদির অধীনে বন্ধ কাগজের কল একটি আছে নদীয়ার কল্যাণীতে এবং আর একটি আছে দশঘড়াতে, সেই কলগুলো খোলা হয়েছে। এরজন্য ওদের খুব গায়ে লাগছে। কারণ বন্ধ জিনিস আবার

খোলা কেন? যেটা বন্ধ হয়ে গেছে তা বন্ধ হয়ে যাক, এটা ওরা চান। তারপর তাঁতিদের কথা ওরা বললেন। তাঁতিদের কথা একটু শোনাই। কৃষির পরেই তাঁতে কর্মী বিনিয়োগের সংখ্যাটা একটু বেশি। পশ্চিমবঙ্গে প্রায় সাড়ে তিন লক্ষ পরিবার এই শিল্পের সঙ্গে যুক্ত আছেন। '৭৮ সালের পর থেকে এই তাঁতশিল্পের উন্নতি, হঠাৎ কেন এর এই খারাপ অবস্থা? কারণটা কি তা আমাদের বুঝতে হবে। সুতোর দাম বেড়েছে। সুতো বিদেশে রপ্তানি করে বৈদেশিক মুদ্রা চাই। সেই মুদ্রা দিয়ে বিলাসদ্রব্য কিনতে হবে, তাই বিদেশে তুলো রপ্তানি করতে হবে। আমাদের দেশে সুতোর দাম যেখানে গত জানুয়ারিতে ছিল ৩০১ টাকা, সেখানে এই বছরের জানুয়ারিতে হয়েছে ৪৫০ টাকা। সুতোর দাম বাড়ছে অথচ কাপড়ের দাম কমছে। তাঁতিরা তাহলে বাঁচবে কি করে? আপনারা এম. আর. টি. পি. অ্যাক্ট যেটা ছিল, যেটা দুর্বল লোকদের রক্ষার জন্য ছিল, আইনটা তুলে দিলেন। বিদেশ থেকে আপনারা ঢাকাই জামদানি নিয়ে আসার জন্য লাইসেন্স দিলেন। আমাদের দেশের জামদানি যেখানে বিক্রি করার জায়গা নেই, সেখানে আপনারা এটা করলেন। আপনারা এম. ডি. এ. তুলে দিলেন, আর তাঁতিদের কথা বলছেন? তন্তুজের সঙ্গে আমি যুক্ত আছি, এর হিসাবটা আপনাদের শোনাচ্ছি। আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তন্তুজের এম. ডি. বাবদ ২ কোটি ২১ লক্ষ টাকা, রিবেট বাবদ ২ কোটি ১৩ লক্ষ টাকা, সাবসিডি বাবদ ১ কোটি ৩০ লক্ষ ৬৭ হাজার টাকা দেননি। এই টাকাটা পেলে আমরা তাঁতিদের দিতে পারতাম। তাই এখানে শুধু চিৎকার করলেই হয় না, ক্ষুদ্রশিল্পে কিছু হচ্ছে না বললেই হয় না। ওরা এখানে ডাক্কেল করবেন, আর কিছু করবেন না। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় এখানে ৭৩ নম্বর দাবির সমর্থনে যে ব্যয় বরাদ্দর দাবি পেশ করেছেন আমি প্রথমেই তার বিরোধিতা করে আমাদের দলের সদস্যাদের আনীত কাটমোশনগুলিকে সমর্থন করে বক্তব্য রাখছি। আমাদের পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ বেকার আছে, যার সংখ্যা প্রায় ৫২ লক্ষ, এই শিল্পটাকে ঘিরে বিশেষ করে গ্রাম বাংলায় লক্ষ লক্ষ মানুষ জড়িয়ে রয়েছে যার মধ্যে তাঁত শিল্প আছে, কাঁসা, পিতলের শিল্প আছে, মাদুর শিল্প আছে, মাদুরি শিল্প আছে, হাতির দাঁতের যারা কাজ করনে তাদের শিল্প আছে, বাঁকুড়ার ডোগরা শিল্প আছে, বিভিন্ন শিল্প আছে, এই শিল্পগুলিকে বাঁচিয়ে রাখার জন্য আমাদের পশ্চিমবাংলার স্বার্থে যতটা পদক্ষেপ নেওয়া উচিত ততটা নিচ্ছেন না। যেখানে এই শিল্পগুলি খুব অল্প মূল্যে ৫ হাজার টাকা থেকে ১০ হাজার টাকা বিনিয়োগ করলেই এই শিল্পটাকে ঘিরে অ্যামপ্লয়মেন্ট সৃষ্টি হয়, যেখানে আমাদের দেশে বারে বারে বড় বড় শিল্পগুলিতে আমরা পিছিয়ে যাচ্ছি, যেখানে মূলধন বিনিয়োগের দরকার হয় লক্ষ লক্ষ টাকা, সেখানে ৫।১০ হাজার টাকা বিনিয়োগ করলে একটা মানুষ জীবনধারণ করতে পারে, তার বেকারত্ব ঘুচতে পারে সেখানে সরকার এই জায়গাগুলিতে ঠিকমতো অ্যাসেস্টেন্স করছেন না। যেমন আমি দেখেছি, কাঁসা, পিতল শিল্পর পাশাপাশি প্লাস্টিক শিল্প এসেছে, সেই জায়গাতে আমাদের কাঁচামালের যে যোগান সেই যোগান একদিকে যেমন এই সরকার দিতে পারছে না তেমনি এই ছোট ছোট শিল্পে উৎপাদিত পণ্য সামগ্রী তারা বাজারে বিক্রয়ের ব্যবস্থা করতে পারছে না। আজকে

সেখানে সেন্ট্রাল গভর্নমেন্টের এর যে স্মল স্কেল ইন্ডাস্ট্রি পলিশি আছে সেখানে খুব খোলাখুলি ভাবে আউট রেট গ্রান্ট, অথাৎ সাবসিডির যে ব্যবস্থা আছে একটা প্লান্ট এবং মেশিনারির ক্ষেত্রে আপ টু সিক্সটি লাক্স, সেখানে টেন টু ফিফটিন পারসেন্ট আউট রেট গ্রান্ট সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়। আমরা অবাক হয়ে যাই গত ২ বছরে রাজ্য সরকার এই খাতে কোনও অর্থ বরাদ্দ করছেন না, এই বছরের বাজেটে আমরা দেখছি সেখানে পেজ ৩২-তে এই খাতে কোনও টাকা অ্যালেকেশন করা হয়নি। বিশেষ করে '৯২-'৯৩ সালে এই আউট রেট গ্রান্ট-এ সাবসিডি বাবদ ৫ লক্ষ ৮০ হাজার ৭৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল কিন্তু সেটাও কেউ পায়নি, একজন পেয়েছিল তাকেও আদালতের মামলা করে পেতে হয়েছিল। কিছুদিন আগে আমরা দেখছি এই হুমকি মুখ্যমন্ত্রীর পুত্র দিয়েছেন যে আউট রেট গ্রান্ট যদি না পাই তাহলে কোর্টে যাব, আমাদের মুখ্যমন্ত্রীর ছেলে শুভব্রত এই হুমকি দিয়েছেন। আজকে ছোট ছোট শিল্পে যেখানে সেন্ট্রাল গভর্নমেন্ট ৩০ লক্ষ টাকা থেকে ৬০ লক্ষ টাকা করেছিলেন, সেখানে এই সরকার-এর আমলে আমরা দেখছি প্লান্ট এবং মেশিনারির ক্ষেত্রে আউট রেট এ গ্রান্ট যে সাবসিডির ব্যবস্থা টেন টু ফিফটিন পারসেন্ট সেখানে একদম কেটে দেওয়া হয়েছে। আমাদের দেশে যে বড় বড় শিল্পগুলি আছে যেমন এন. টি. পি. সি. দুর্গাপুর স্টিল প্লান্ট, বিভিন্ন থার্মাল পাওয়ার সাব-স্টেশনগুলি আছে তাদের যে স্পেয়ার পার্টসগুলি লাগে স্প্রিং লাগে। আমাদের দেশে সেইগুলি সাপ্লাই দিতে পারছে না, এইগুলির জন্য ব্যর্থতা কার?

[4-45 — 4-55 p.m.]

এই জিনিসগুলি আসছে কোথা থেকে? এগুলি আসছে দিল্লির গাজিয়াবাদ থেকে, বম্বে থেকে। কেন আমাদের রাজ্যেই ঐ সব বড় বড় শিল্পের জন্য ছোট ছোট যেসব স্পেয়ার পার্টস লাগে তা বাইরের রাজ্য থেকে আনতে হবে? এটা কি এখানকার রাজ্য সরকারের ব্যর্থতা নয়? তারপর ছোট ছোট শিল্পগুলিকে বাঁচাবার জন্য সরকার থেকে যেসব ব্যবস্থাগুলি নেওয়া দরকার যেমন ব্যাঙ্ক লোন এবং অন্যান্য ছোটখাট অ্যাসিস্টেন্স সেগুলির জন্য যে এস. এস. আই-এর রেজিস্ট্রেশন নেওয়া দরকার সে ক্ষেত্রেও আমরা বিভিন্ন ডি. আই. সি. অফিসগুলিতে গিয়ে দেখি ছোটখাট শিল্পগুলির মালিকরা চরম হয়রানির মধ্যে পড়ছেন। এই ডি. আই. সি. অফিসগুলিতে চরম দুর্নীতি চলছে অথচ এখানকার সরকার এ ব্যাপারে নিরব। এই সব ছোটখাট শিল্পগুলিতে বাঁচাতে রাজ্য সরকারের যে পদেক্ষপ নেওয়া দরকার সেই পদক্ষেপ নিতে রাজ্য সরকার চরম ব্যর্থতার পরিচয় দিয়েছেন। এইসব ছোটখাট শিল্প যেগুলিকে ধরে গ্রামীণ অর্থনীতিকে বাঁচানো যেত সেটা করারদিকে এই সরকার যাচ্ছেন না। স্যার, আপনি জানেন যে আমি নদীয়া জেলা থেকে নির্বাচিত সদস্য। আমার কেন্দ্র হচ্ছে শান্তিপুর। এই শান্তিপুরের তাঁতের কাপড়ের খ্যাতি শুধু আমাদের দেশে নয়, সারা বিশ্বে রয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন বেঁচে ছিলেন তখন তিনি ২০ দফা কর্মসূচির মধ্যে এটাকে অর্ন্তভুক্ত করেছিলেন। শ্রীমতি ইন্দিরা গান্ধী কৃষির পরেই তাঁতকে স্থান দিয়েছিলেন এবং প্রাধান্য দিয়েছিলেন। এখনও আমাদের দেশের ৩০ শতাংশ তন্তুজাত জিনিস বিদেশে রপ্তানি হয়। আজকে এই তাঁত শিল্প কিন্তু একটা চরম সংকটের মধ্যে পড়েছে। আমি জানি এই প্রসঙ্গে বলতে গিয়ে আপনারা বলবেন ডাঙ্কেল প্রস্তাব, গ্যাট চুক্তির কথা এবং তার সঙ্গে সঙ্গে কেন্দ্রকে দোষারোপ করে অনেক কথা বলবেন। কিন্তু এ ক্ষেত্রে রাজ্য সরকারের যে দায়িত্ব

আছে সে দায়িত্ব আছে সে দায়িত্ব নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারেন না। আজকের সাউথের মিলগুলিতে যে সুতো তৈরি হচ্ছে সেইসব মিলের এজেন্টরা ব্যবসা করছেন বড়বাজারে এবং তারাই গোটা ব্যাপারটা কন্ট্রোল করছেন। আমরা জানি কৃত্রিম অভাব সৃষ্টি করে তারা সুতোর দাম রাতারাতি বাড়িয়ে দিচ্ছেন কিন্তু রাজ্য সরকার তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আমরা অবশ্য জানি যে এই রাজ্য সরকার ব্যবসায়িদের গায়ে হাত দেবেন না। এই সমস্ত ফাটকাবাজরা অহেতুকভাবে ঘন্টায় ঘন্টায় সুতোর দাম বাড়াচ্ছেন। আপনারা ডাঙ্কেল প্রস্তাবের কথা বলে এর থেকে পরিত্রাণ পেতে চাইছেন কিন্তু জেনে রাখবেন, মানুষ এরজন্য আপনাদের ক্ষমা করবেন না। জনতা কাপড়ের ভরতুকির কথা মানসবাবু বলেছেন। জনতা কাপড়ের কোটার কথাটা আপনারা জানেন। ১৯৭৬/৭৭ সালে এই জনতা স্কীম চালু হয়েছিল। এই জনতা কাপড়ের জন্য রাজ্যকে যে কোটা বরাদ্দ করা হয় সেটা ডিস্ট্রিবিউশন করেন জেলার মনিটারিং কমিটি। এই মনিটারিং কমিটিগুলিতে সমস্ত সি. পি. এমের দলভুক্ত মানুষরা বসে আছেন এবং তারা এগুলিকে দখল করে রেখে দিয়েছেন। প্রত্যেক জায়গায় খাতায় কলমে কো-অপারেটিভ রয়েছে কিন্তু বাস্তবে সেইসব কো-অপারেটিভে কোনও সদস্য নেই, কাগজে কলমে তাদের নামে তার অ্যালটমেন্ট দেওয়া হচ্ছে। মানসবাবু যে কথা বলছিলেন যে পেপার ট্রানজাকশন হচ্ছে অথচ কোনওরকম প্রোডাকশন হচ্ছে না। এইভাবে জনতা কাপড় নিয়ে চরম দুর্নীতি চলছে। বছর দুয়েক আগে এ ব্যাপারে তদন্ত করতে নদীয়া জেলায় একটি কেন্দ্রীয় সমীক্ষক দল এসেছিলেন এবং তারা চরমাজদিয়ায় গিয়েছিলেন। সেখানকার মানুষ যে দুটি কো-অপারেটিভ সম্পর্কে অভিযোগ করেছিলেন সেই সমীক্ষক দল সেখানে গিয়ে সেই কো-অপারেটিভের কোনও চিহ্ন খুঁজে পেলেন না, উল্টে সেই দল হামলার শিকার হলেন। সেই সময় প্রবীরবাবু কৃষ্ণনগরে গিয়েছিলেন এবং কৃষ্ণনগরের রবীন্দ্রভবনে সভা করে বলেছিলেন যে, দুর্নীতি চলছে সেই দুর্নীতির চক্রকে আমাকে ভাঙ্গতে হবে। প্রবীরবাবু, আপনি কি সেই চক্র ভাঙ্গতে পেরেছেন? কেন্দ্রীয় সমীক্ষক দল আসার পর সেই দুর্নীতির চক্র ধরা পড়ে গিয়েছে কিন্তু সেই দুর্নীতির চক্র কি আপনি ভাঙ্গতে পেরেছেন? ৯২ থেকে ৯৪ সাল এসে গেছে অবাধে চলেছে। আজকে এই শিল্পটা বাঁচবে কি করে? মন্ত্রী মহাশয় তার বক্তব্য বলার সময় নিশ্চয়ই বলবেন ৮ম পঞ্চম বার্ষিকি পরিকল্পনায় এই তন্তু জীবীদের বাঁচাবার জন্য একটা প্যাকেজ প্রোগ্রাম নিয়েছেন কেন্দ্রীয় সরকার কিন্তু আপনারা কি ব্যবস্থা নিয়েছেন? উন্নত মানের ডিজাইন, ফেয়ার প্রাইসে সুতো সরবরাহ আর উপযুক্ত মার্কেটিং এর জন্য কি করেছেন? তিন হাজার হ্যান্ড লুম সেন্টার রয়েছেন পশ্চিমবাংলায়। যেখানে ২৪৬টি এবং ৫০০টি ডায়িং ইউনিট হবে। পশ্চিমবাংলায় যেখানে ৪৮৬টি হ্যান্ডলুম সেন্টার হবে আর ৭০টি ডায়িং ইউনিট হবে, এই স্কীম চালু করার ক্ষেত্রে কি পদক্ষেপ নিয়েছেন উনি বলবেন। কেন ব্যবস্থা নিচ্ছেন না, শুধু কাগজে কলমে বড় বড় কথা বলছেন। শুধু পি. টি. হচ্ছে এবং যে সাবসিডির আউট রাইট গ্রান্ট দিয়ে কোনও রকম ভাবে এই শিল্পকে বাঁচাবার পদক্ষেপ এস. এস. আই. রেজিস্ট্রেশনের ব্যাপারে চলছে, সেখানে চরম দুর্নীতে চলছে এবং রাজ্য সরকার খালি কেন্দ্রের বিরুদ্ধে শ্লোগান তুলছেন কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করছেন। এই ভাবে একটাকেও বাঁচাতে পারবেন না। পশ্চিমবাংলায় ৫০ লক্ষ তাঁত বন্ধের মুখে। প্রয়োজন হলে আমরা কেন্দ্রের কাছে যাব। কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে আমরা রেলের ব্যাপারে বলেছি। কিন্তু এখানে শুধুমাত্র এই কথা বলে রাজ্য সরকার নিজেকে আড়াল করতে পারবেন না। শান্তিপুরে

নিবিড় তাঁত প্রকল্প চালু হয়েছিল, সেই নিবিড় তাঁত প্রকল্পের যে ডিজাইন সেন্টার, রিসার্চ সেন্টার, তা বন্ধ হয়ে গেল। কেন্দ্রীয় সরকারের এই প্রকল্প কেন চালু হল না, সেটা বলতে হবে। আজকে যে অবস্থা দাঁড়িয়েছে, গোটা মন্ত্রীসভা প্রতিবন্ধী মন্ত্রীসভা। তাই আজকে আপনার সামনে বলতে চাই, এই শিল্পকে বাঁচাতে কি ব্যবস্থা নিয়েছেন, সেটা বলবেন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার লোকরা খুব মিষ্টি ভাষী, ওরা যদি কথাও বলেন, খুব মিষ্টি লাগে। আমরা বাঁকুড়া, মেদিনীপুর, রাঢ় দেশের লোকেরা এত মিষ্টি কথা বলতে পারি না। এই হাউসে এমন একটা ক্ষুদ্রতম বাজেট পেশ করা হয়েছে, যার ব্যয় বরাদ্দ অত্যন্ত ক্ষুদ্র এবং সেই সম্পর্কে বলার বেশি থাকলেও এতে আমাদের মাননীয় সদস্যদের মনে দাগ খুব কম কাটে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প দীর্ঘদিন ধরে ক্রমশ ক্ষুদ্রতম হয়ে যাচ্ছে। অথচ আমরা বরাবর শুনে আসছি কুটির শিল্পের মাধ্যমে দেশের জনগণের বেকারত্ব ঘোচানো সম্ভব এবং ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে আমাদের বিভিন্ন ক্ষেত্রে উন্নতি সাধন করা সম্ভব। বিরোধীরা আমাদের বিরুদ্ধে অভিযোগ করছেন যে, আমরা ডাঙ্কেল প্রস্তাব, আই. এম. এফ. বিশ্ব ব্যাঙ্ক ইত্যাদি বলে সমস্ত কিছু তার মধ্যে ঢোকাতে চাইছি। আমি ওদের বলব যে, না আমরা তা ঢোকাতে চাই না। আমি ওদের বলব যে, আমিও যৌবনে ওদের মতো, মিথ্যা বললে অন্যায় হবে, অসত্য কথা বলতে পারতাম। কিন্তু এখন আমি বলব যে, আমাদের গ্রাম-গঞ্জে যদি ঘরে ঘরে ক্ষুত্র ও কুটির শিল্পকে ছড়িয়ে দেওয়া যায় তাহলে নিশ্চয়ই আমাদের অর্থনীতির অনেক উন্নতি হতে পারে। কিন্তু তা করতে পয়সার প্রয়োজন। সেই পয়সা আমাদের পশ্চিমবাংলায় তৈরি হয় না। সেই পয়সা তৈরি হয় দিল্লির কোষাগারে। অতএব অন্যান্য ক্ষেত্রের মতো কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রেও যদি কেন্দ্রের সার্বিক সাহায্য, সহায়তা, সদিচ্ছা না থাকে তাহলে তার উন্নতি হতে পারে না। কেন্দ্র আমাদের যে ভাবে টাকা পয়সা দেয় তাতে আমাদের মন্ত্রী মহাশয় এই বিভাগের জন্য যথেষ্ট চেষ্টা করে যাচ্ছেন। এবং উন্নতি যে একদম হয়নি তা নয়, বেশ কিছু ক্ষেত্রে ভাল উন্নতিই হয়েছে। ওরা মন্ত্রী মহাশয়কে যতই অবাক্য,কুবাক্য, দুর্বাক্য বলুন না কেন, মন্ত্রী মহাশয় এই বিভাগের উন্নতি ঘটাবার জন্য প্রাণপাত করতে সচেষ্ট হয়েছেন। আমাদের রাজ্যে যদি কুটির শিল্প দপ্তর না থাকত তাহলে আজকে আমাদের রাজ্যে তাঁত-শিল্পের এত উন্নতি হতে পারত না। কংগ্রেসিরা তো এখানে অনেক দিন ক্ষমতায় ছিলেন, সেসময়ে কি আমাদের তাঁত শিল্পের এত উন্নতি হয়েছিল? ডাঙ্কেল প্রস্তাবের মধ্যে দিয়ে নানা ছলা-কলার সাহায্য নিয়ে ইংরেজ শাসন-কালের শোষণ যন্ত্রকে আবার ফিরিয়ে নিয়ে আসা হচ্ছে। এটা শাসন নয়, শোষণ ডাঙ্কেল প্রস্তাবে যা আছে। দেশে বড় বড় গবেষক এবং শিল্পবিদগণের গালভরা কথা শুনে বিমুগ্ধ হয়েও, সীমিত ক্ষমতায় মধ্যেই পশ্চিমবঙ্গ সরকার নানাবিধ ক্ষুদ্রায়তন শিল্পের উন্নয়নের আপ্রাণ চেষ্টা করছেন। কিন্তু এরজন্য টাকার প্রয়োজন। টাকা চাইলেই কংগ্রেসিরা বলে, সব চুরি হয়ে যাবে। কিন্তু টাকা না হলে ক্ষুদ্র ও কুটির শিল্পের যে সমস্ত কাজকর্মগুলি আছে সেগুলি কি করে হবে? তাঁত এবং রেশম শিল্পের উন্নতি কি করে হবে? এগুলি উন্নতি না করলে গ্রামীণ বেকার সমস্যার সমাধান হওয়া অসম্ভব। কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্ক এবং অর্থনীতির নবনীতির প্রণয়নের দ্বারা

ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পের প্রসার রোধ হচ্ছে। ভারত সরকারের নতুন অর্থনীতি প্রণয়নের ফলে ইতিমধ্যে প্রায় ৪ লক্ষ শিল্প কারখানা বন্ধ হয়ে গেছে। অথচ ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়ন ব্যতীত মানুষ বিপন্ন হয়ে পড়ছে। পশ্চিমবঙ্গের ক্ষুদ্রশিল্প কিরূপ মারাত্মকভাবে অনাদ্রিত তাহা উদাহরণ দিলেই বুঝতে পারা যাবে। ১৯৯১-৯২ সালে ২৭,৪৩৪টি প্রকল্প বন্ধ আর সেখানে ১৯৯২-৯৩ সালে মাত্র ১৪৯২৩টি। অনুরূপভাবে এমপ্লয়মেন্ট ক্রমে ক্রমে মারাত্মকভাবে হ্রাস পেয়েছে। যুক্তবঙ্গে ঢাকাই মসলিন, মেদিনীপুরের সরু কাটির মাদুর, মুর্শিদাবাদের খাগড়াই বাসনের প্রচুর চাহিদা ছিল। এখন সেইসব শিল্পীরা অভাবে-অনটনে জ্বলছে। কোথা থেকে বেকারত্ব কমবে? এখন সেইসব শিল্প এমনভাবে অনটনে মৃতকল্প যে কোথা থেকে বেকারত্ব ঘুচবে? আপনারাই বলুন এইসব শিল্পে যথেষ্ট পরিমাণে লোক কাজ করতে পেত তাহলে নিশ্চয়ই শিল্পের মাধ্যমে বেকারত্ব ঘুচত, কিন্তু ঐ এক কথা 'টাকা' তা না হলে এই প্রকল্প করা যাবে না, আর বেকারত্বও কমানো যাবে না, এটুকুই আমার অভিজ্ঞতা। এই কথা বলে টাকার জন্য যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে—কাট মোশন যেগুলি দেওয়া হয়েছে তার বিরোধিতা করে আমি এই ব্যয় বরাদ্দ সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী নরেন হাঁসদা ঃ** মন্তন ডেপুটি স্পিকার অমক জোহার। স্যার, আজ মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয়, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বিবৃতি পেশ করেছেন এটা একটা হতাশা গ্রস্ত বাজেট। এটা পশ্চিমবঙ্গের মানুষকে পিছিয়ে রাখার বাজেট, কাজেই এর বিরোধিতা করে আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। স্যার, আপনি জানেন এই পশ্চিমবঙ্গটা এমন একটা রাজ্য যেটা এক সময়ে ভারতবর্ষের মধ্যে বিখ্যাত রাজ্য ছিল কুটিরশিল্পে। এখানকার অনেক পণ্য বিদেশে রপ্তানি করা হোত। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটা গর্ব ছিল, কিন্তু বামফ্রন্ট সরকারের ১৭ বছরের শাসনে আমরা কি দেখছি, দেখছি সব পরিবর্তন হয়ে গেল সম্পূর্ণভাবে। আজকে যে বাজেট বিবৃতি পেশ করেছেন সেটা দুঃখের সাথে লক্ষ্য করার ব্যাপার। আমাদের গ্রামে একটা কথা আছে, আমার বর রংচরাইয়া দিদির বর কুব্জা। মানে আমরা যেটা দিচ্ছি সেটা ভাল আর কেন্দ্র যেটা দিচ্ছে সেটা খারাপ। আজকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বক্তব্য রাখতে গিয়ে ব্যর্থ এই সরকার তার বাজেটে যা বলেছেন তার সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। পশ্চিমবঙ্গ মানুষের কাছে এটা হতাশা গ্রস্ত বাজেট সেটা স্বীকার না করে উপায় নেই। বাজেটে যেটা দেওয়ায় হয়েছে সেটা কলকাতা এবং শহরতলি হাওড়ার জন্য, সমতুল গ্রাম বাংলার সঙ্গে বৈষম্য সৃষ্টি করা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরে যে খনিজ সম্পদ, বনজ সম্পদ।

স্যার আজকে বলতে বাধা নেই ; একই অবস্থা চলেছে। এখন আমরা কি দেখছি? মাওয়ালি, ডোম, তাঁতি এরা সংখ্যায় নেহাৎ কম নেই। সাঁওতাল এখনও আছে এবং তাদের যে জাতীয় পেশা, সেই পেশায় স্ব-নির্ভর করে গড়ে তোলার জন্য যে পরিমাণ সরকারী উদ্যোগ নেওয়ার কথা ছিল সেটা নেওয়া হয়নি, যাতে করে এখনও তাদের কাজের সন্ধানে আসামের চা বাগানে, পাঞ্জাবের ইট ভাটায় চলে যেতে হচ্ছে। আজকে মেদিনীপুরে যে বাবুই চাষ হয়, সেখানে শাল জঙ্গল, শালপাতা, খেজুর পাতা এক ধরনের পাথর, যে পাথর দিয়ে পাথর বাটি, থালা তৈরি করা যায়, কিন্তু তার মান তো পশ্চিমবঙ্গ সরকার কোথাও দিচ্ছেন না। মনুসংহিতায় বলা আছে—

'তালপত্রে পয়োপানম, শালপত্রে য ভোজনম্।
শয়নম খর্জুর পত্রে, ঝাড়খণ্ডি বিধিয়তে।।'

অর্থাৎ তালপত্রে জল পান করে, শালপত্রে ভোজন করে, খর্জুর পত্রে শয়ন করে, ইহাই ঝাড়খণ্ডের বিধি। লক্ষ লক্ষ ঝাড়খণ্ডি খেজুর, শাল পাতার উপরের কাঁটা সংগ্রহ করে চেটাই তৈরি করে বিক্রি করে সংসার প্রতিপালন করে থাকে। আজকে বলতে বাধা নেই এই সরকার একটা দেউলিয়া এবং বুভুক্ষু সরকার।

এই সরকার বারবার যা করছেন তাতে উন্নয়নের যে পরিকল্পনা গ্রহণ করার প্রয়োজন ছিল তা থেকে যথেষ্ট বিচ্যুত হয়ে গেছেন বামফ্রন্ট সরকার। এ-সম্পর্কে আজকে কারও দ্বিমত হবার কোনও কারণ নেই। ঐ এলাকায় সরকারী ভাবে উন্নতি করার সুযোগ ছিল। বাবুই ঘাস-এর ব্যাপারে সরকারীভাবে আর্থিক সাহায্য দেবার কোনও পরিকল্পনা সেখানে নেওয়া হয়নি এবং ঐ ঘাস থেকে উৎপাদিত জিনিসপত্র বাজারে ন্যায্য দামে বিক্রি করারও কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। সেখানকার শাল জঙ্গলের কাঠ আজকে বিহার এবং কলকাতায় চলে যাচ্ছে, কিন্তু স্থানীয়ভাবে ঐ কাঠ নির্ভর কোনও কুটির শিল্প গড়ে তোলার পরিকল্পনা এই সরকার নেননি। ঐ এলাকার কয়েক লক্ষ মানুষ পাথর থেকে জিনিসপত্র তৈরি করাটা জীবিকা হিসাবে গ্রহণ করেছেন। তাদের তৈরি পাথরের থালা বাটি ইত্যাদি পাঞ্জাব, বিহার, ওড়িষ্যা প্রভৃতি রাজ্যে চলে যাচ্ছে, কিন্তু এই সরকার তাদের কোনও মর্যাদা দেননি, তারা যাতে ন্যায্য মজুরি পান তারজন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেননি। রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর আজকে একটা দেউলিয়া দপ্তরে পরিণত হয়েছে এবং তারফলে সাধারণ মানুষ বঞ্চিত হচ্ছেন। ওখানে তসর, রেশম শিল্প বহু মানুষকে স্বাবলম্বী করে তুলেছে, কিন্তু যারা উৎপাদক বাস্তবে তাদেরকে কলুর বলদ হিসাবে ব্যবহার করা হচ্ছে এবং লভ্যাংশ উপভোগ করছেন মধ্যস্বত্বভোগী কিছু মহাজন। তারফলে যারা উৎপাদক তারা দিনের পর দিন মহাজনদের কাছে ঋণগ্রস্ত হচ্ছেন। আজকে একথা বামফ্রন্ট সরকার চিন্তা করছেন না। তারজন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি। এখানে যে বিভিন্ন প্রকল্পের কথা বলা হয়েছে সেগুলো বাস্তবে রূপায়িত করতে গেলে যে টাকা এবং বৈজ্ঞানিক চিন্তা-ভাবনা করা প্রয়োজন ছিল তার কোনও ইঙ্গিত বাজেট ভাষণের মধ্যে নেই। স্বাভাবিক কারণেই এই বাজেট সাধারণ মানুযের স্বার্থ রক্ষা করতে অক্ষম, তাই এর বিরোধিতা করে এলাকার পিছিয়ে পড়া মানুষের কাছে এর বিরুদ্ধে আন্দোলনের আহ্বান রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী ৭৩ নং ব্যয়-বরাদ্দের যে দাবি পেশ করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন জানিয়ে দুই-একটি কথা বলছি। আমার চাঁদুভাই কংগ্রেস সদস্যদের বক্তব্য শুনলাম। তাদের কতগুলো কথার সঙ্গেও আমি একমত। আপনি সূতা দিতে পারছেন না এটাও ঠিক, কিন্তু কেন দিতে পারছেন না সেটা না বলে তারা পাশ কাটিয়ে চলে গেছেন। আজকে দিল্লিতে মিছিলের উপর অত্যাচার চালানো হয়েছে।

বাংলা, বিহার, উড়িষ্যর নবাবের বিরুদ্ধে যখন যড়যন্ত্রে যুক্ত ছিল তখন ফিকফিক করে মির্জাফর হেসেছিল। জাহাঙ্গিরের দরবারে জব চার্নক এসেছিলেন বেণিয়ার ছদ্মবেশে এবং এসে শেষ পর্যন্ত রাজদণ্ড হাতে নিয়েছিল। এরা এম. এল. এ. থাকবে, আবার সমস্ত রাজা হিসাবে বসবাস করবে, তার জন্য আজকে সমর্থন করে যাচ্ছেন। দেশের সমস্ত শিল্প কারখানা ওদের কন্ট্রোলে নিয়ে আসবে, একথা ওরা ভাবছেন না। আমি সেদিনও বলেছি, আবার আজকে

বলছি যে, পাশ্চাত্য জগতে যে অর্থনৈতিক সংকট দেখা দিয়েছে, সেই অর্থনৈতিক সংকটের ঢেউ ভারতের উপকূলে এসে পৌঁছেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই দেশের উৎপাদিত সামগ্রী বিক্রি হচ্ছে না, তারা এখন বাজার খুঁজে বেড়াচ্ছে। সেখানকার কলকারাখানা বন্ধ হয়ে যাচ্ছে, শ্রমিক ছাঁটাই হচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে যে, ভারতবর্ষের মতো উন্নতশীল দেশ, যে দেশে প্রায় ৩০।৪০ শতাংশ ক্রয় ক্ষমতা আছে, সেই ভারতবর্ষর দিকে তাদের নজর পড়েছে। ভারতবর্ষের এই বিরাট বাজারটাকে একচেটিয়া হিসাবে ব্যবহার করার জন্য তারা এগিয়ে এসেছেন। আই. এম. এফ. বিশ্বব্যাঙ্কের সঙ্গে যে গোপন চুক্তি হয়েছে, সেই চুক্তি অনুযায়ী আমাদের ভারত সরকার আমদানি শুল্ক প্রত্যাহার করে নিয়ে বিদেশি দ্রব্য যাতে ভারতবর্ষের মধ্যে প্রবেশ করে তার পথকে সুগম করে দিয়েছেন। এর ফলে আমাদের ক্ষুদ্র শিল্পের উপরে চাপ পড়ছে এবং প্রায় ১০ থেকে ২০ শতাংশ এই শিল্পের উৎপাদিত দ্রব্যের উপরে নুতন করে কর বসিয়েছেন। কেন্দ্রীয় সরকার আবার নুতন করে পরিবহন খরচও বাড়িয়ে দিয়েছেন। এর ফলে অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? বিদেশিদের জন্য আমাদের ভারতবর্ষের বাজার উন্মুক্ত করে দেওয়া হয়েছে এবং তার ফলে আমরা লক্ষ্য করেছি যে, অস্বাভাবিকভাবে জিনিসের দাম বেড়ে গেছে, মুদ্রাস্ফীতি ঘটেছে। অন্য দিকে ক্ষুদ্র, মাঝারি শিল্প, এগুলি বন্ধ হতে চলেছে, মানুষ কর্মহীন হতে চলেছে। ওরা বলছেন যে সুতোর দর বেড়েছে। আমার কাছে খবর আছে, আমরা দেখছি যে, চামড়া, পাট, তুলো, ডিটারজিন পাউডার, স্টিল, এর উপরে আনতঃশুল্ক বসানো হয়েছে। আবার ভারতবর্ষে যে সুতো উৎপাদিত হয় সেই সুতোয় চাহিদা মেটানো সম্ভব নয়। অথচ ভারত সরকার বিদেশে সুতো পাঠাচ্ছেন। সেই সুতোয় সেখানে মাল তৈরি হচ্ছে এবং সেই মাল ভারতবর্ষের বাজারে বিক্রি হচ্ছে। আর আমাদের এই দেশীয় জিনিস যারা কেনেন তাদের উপরে আন্তঃশুল্ক বসিয়েছেন। তার ফলে সুতোর দাম আজকে কোনও জায়গায় গিয়ে দাঁড়িয়েছে? হস্ত চালিত তাঁতে ১৭, ২০, ২৬ নম্বর সুতো ব্যবহার করা হয়, সাদা সুতো। এই দুই বছরের মধ্যে শুল্ক বৃদ্ধি করে, কর বৃদ্ধি করে দেখা গেছে যে এই ২৬ নম্বর সুতোর দাম ২৩৮ টাকা থেকে বেড়ে ৩৪৫ টাকা হয়েছে। যখন ক্রাইসিস হয় তখন জিনিসের দাম বেড়ে যায়। যারা হোর্ডার তারা তখন সমস্ত সুতো কিনে নয়। ফলে সাধারণ তাঁত শিল্পীরা সুতো পায় না। ফলে তাদের মধ্যে বেকারত্ব দেখা দেয়, লোক কাজ পায় না, মানুষকে অনাহারে, অনিদ্রার মধ্যে দিয়ে মরতে হয়।

[5-05 — 5-15 p.m.]

সুতোর দাম কিছু দিন আগে যেটা ছিল ২৮০ টাকা সেটা এখন বেড়ে দাঁড়িয়েছে ৩৭৫ টাকা। কেন? একমাত্র কেন্দ্রীয় সরকারের অপকর্মের জন্য হয়েছে। ডাঙ্কেল প্রস্তাব আসছে। গ্যাট চুক্তি অনুযায়ী আমাদের দেশে কোন খানে কোনও শিল্প করবার অধিকার থাকবে না। আপনাদের মন্ত্রী যতই আশ্বাস দিন না কেন কেন্দ্রীয় সরকারের বাদমাইশি নীতির ফলে কোনও কল্যাণ দেশের করা যাবে না, আমরা যতই চেষ্টা করি না কেন। ওই হাঁপানি ধরা সরকার ডাঙ্কেল প্রস্তাব দেশের মধ্যে প্রবেশ করতে দিচ্ছে, গ্যাট চুক্তি করছে। বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে দেশ চালাচ্ছে। নরেন হাঁসদা মহাশয় বললেন যে আমাদের সরকার নাকি দেউলিয়া সরকার। কি করে বললেন এই কথা? আগে যে সোনা ছিল সেই সোনা গেল কোথায়? এটা কে করেছেন? বামফ্রন্ট সরকার না কেন্দ্রীয় সরকার? আর মির্জাফরগিরী করবেন না। বেনিয়ার বেসে আসছে, তার পরিনতি কি হবে সেটা সবাই বুঝতে পারছেন। মাননীয় মন্ত্রী মহাশয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করে

আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি দেওয়া হয়েছে তাকে সমর্থন করে কতকগুলি কথা বলতে চাই। আমার আগে শীশ মহম্মদ মহাশয় আমাদের মির্জাফর আখ্যা দিয়ে তার বক্তব্য শেষ করেছেন। তার সঙ্গে সঙ্গতি রয়েছে মন্ত্রী মহাশয়ের ভাষণ। মন্ত্রী মহাশয় তার ভাষণে মুখবন্ধে যে কথা বলবার চেষ্টা করেছেন তা হল ডাঙ্কেল প্রস্তাব নিয়ে, গ্যাট চুক্তি নিয়ে, আন্তর্জাতিক অর্থ ভান্ডারকে নিয়ে এবং আই. এম. এফ.-কে নিয়ে এবং সর্বশেষে বলেছেন আমরা নাকি ভারতবর্ষের সার্বভৌমত্ব বিকিয়ে দেবার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয, এই নিয়ে বারে বারে আলোচনা হয়েছে, আজ সকালে ডাঙ্কেল প্রস্তাবের উপর আলোচনা হয়েছে। মাননীয় কুটির শিল্প মন্ত্রী প্রবীরবাবুর কাছে আমি অত্যন্ত বিনীত ভাবে নিবেদন করতে চাই শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে গালাগালি দিয়ে কংগ্রেসকে অভিযুক্ত করে নিজের দপ্তরের ব্যর্থতা ঢাকবার চেষ্টা করবেন না। আপনি মুখবন্ধে বলেছেন "সাম্রাজ্যবাদী ও পুঁজিবাদী দেশগুলো এখন গভীর অর্থনৈতিক সংকটে পড়েছে" আজকে কমিউনিস্টরা কোনও জায়গায় গিয়ে দাঁড়িয়েছে? আজকে সোভিয়েত রাশিয়া সহ পূর্ব ইউরোপের সমাজতান্ত্রিক দেশ গুলোতে বিরাট সংকট নেমে এসেছে। কিন্তু আমরা স্বাধীনতার পর থেকে জওহরলাল নেহেরুর নেতৃত্বে অঙ্গীকার বদ্ধ যে সাম্রাজ্যবাদী এবং পুঁজিবাদী দেশগুলি থেকে আমরা গুরুত্ব বজায় রেখে চলব। সেখান থেকে আমরা পিছিয়ে আসিনি। মাননীয় মন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করতে গিয়ে যে বক্তব্য রেখেছেন, এক জায়গায় তার বক্তব্যের সঙ্গে আমি সহমত পোষণ করি। তিনি এক জায়গায় বলেছেন যে 'কর্ম বিনিয়োগে কৃষির পরই তাঁত শিল্পের স্থান'। উনি ঠিকই বলেছেন কৃষিজীবীদের পরেই তন্তুবায়িদের স্থান। একটা বিরাট সংখ্যক মানুষ তাদের জীবন জীবিকা নির্বাহ করে এই তাঁত শিল্পের উপর নির্ভর করে। আজকে সেই তাঁত শিল্পকে আপনারা কোথায় নিয়ে গিয়ে হাজির করেছেন। ক্ষুদ্র শিল্পের সংখ্যা মেদিনীপুর জেলা এক সময় প্রথম স্থানে ছিল। আজকে সেই ক্ষুদ্র শিল্পের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে তার অভিজ্ঞতার কথা আমি বলব।

ডি. আই. সি. সেন্টারে যারা ক্ষুদ্রশিল্প রেজিস্ট্রেশনের জন্য যায়, তারা বলে দেয় ওটা ঠিক আছে, ওটা ইকনোমিক্যালি ভায়াবল এবং ওটা চলবে। পরবর্তীকালে দেখা যায় ব্যাঙ্ক লোন দিচ্ছে, তারপরে ধুঁকতে ধুঁকতে যাচ্ছে। তাই আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্পমন্ত্রীকে এই কথা বলতে চাই, তারই বক্তব্যের মধ্যে আছে, ১৯৯২-৯৩ সালে সমবায়ের মাধ্যমে তাঁতের সংখ্যা ছিল ১ লক্ষ ৪৪ হাজার ৯৩২টি, এই পরিমাণ তাঁতকে সমবায়ের মধ্যে আনতে পেরেছিলেন। পরের বৎসরের, ১৯৯৩-৯৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত—বাজেট বক্তৃতার মধ্যে যে কথা বলেছেন—মাত্র ৫১টি তাঁতকে সমবায় ব্যবস্থার মধ্যে আনতে পেরেছেন। কেন এই অনীহা? তন্তুবায়দের কেন সমবায়ের মধ্যে আনতে পারছেন না— তারা আসতে চাইছে না। কারণ তারা প্রয়োজন মতো এবং সময়মতো যে কাপড় বুনে দিচ্ছে, তার সাবসিডির টাকা তারা পাচ্ছে না। অথচ মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৯৯৪-৯৫ সালে তিনি অনুমান করছেন, তিনি আশা প্রকাশ করেছেন, তিনি আশাবাদী, বলবার চেষ্টা করেছেন আশাবাদী হয়ে যে আরও তিন হাজার তাঁতীকে সমবায়ের মধ্যে আনবেন। কেমন করে আনবেন? গত বছরের অভিজ্ঞতা কি এই কথা বলছে? সারা বছর চেষ্টা করে, সরকারী যন্ত্রকে কাজে

লাগিয়ে ৫১টির বেশি তাঁতকে সমবায়ের মধ্যে আনতে তিনি পারেন নি। আমাদের বিধায়ক অজয় দে, নদীয়া জেলার বিধায়ক, আপনার কাছে নিবেদন করেছেন যে ওখানকার তাঁতিরা কি কষ্টে দিন কাটাচ্ছে। লক্ষ লক্ষ মানুষ আজকে কোন অবস্থায় গিয়ে পড়েছে? যার জন্য সেখানে কেউ কেউ আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। সেখানে কেবল ক্ষয়রাতি সাহায্য দরকার। সেখানে কাজল ঘোষ নামে একজন আত্মহত্যা করেছে। আমি এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে গঠনমূলক কিছু প্রস্তাব রাখছি। কৃষ্ণনগরের মাটির পুতুল শুধু আমাদের দেশে নয়, বিদেশেও যার চাহিদা আছে, সেই শিল্পকে রক্ষা করার জন্য উদ্যোগ নিন। তারা আজ উপেক্ষিত। আমি মেদিনীপুর জেলার বিধায়ক। মেদিনীরপুর জেলার বিস্তীর্ণ এলাকায় কাজু বাদামের যে প্রসেসিং সেন্টার আছে, সেখানে বহু মহিলা কাজের সুযোগ পেয়ে থাকেন। তেমনি ভাবে মেদিনীপুর জেলার মাদুর শিল্প—সবং, পটাশপুর ইত্যাদি অঞ্চলে কুটির শিল্প হচ্ছে মাদুর শিল্প। মাদুরের বাজার সেখানে নেই। সরকারী ব্যবস্থাপনার মধ্যে দিয়ে, তাদের অ্যাসিস্ট্যান্স দিয়ে নিযুক্ত কর্মীদের জীবন জীবিকাকে বাঁচাবার ব্যবস্থা করবেন এই আশা আপনার কাছে রাখি। রেজিস্ট্রেশনের দিক দিয়ে কেবলমাত্র ক্ষুদ্র ও কুটির শিল্পের সংখ্যা বেড়েছে, কিন্তু প্রকৃত উন্নয়ন কিছু হচ্ছে না। পশ্চিমবাংলায় অন্যান্য দপ্তরের যেমন অবস্থা, যেমন ব্যর্থতা, সেই ব্যর্থতার দায় থেকে রক্ষা পেতে ডাঙ্কেল, বিশ্বব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থ ভান্ডার এইসব কথাবার্তা এনেছেন। আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 p.m.]

**শ্রী প্রভাত আচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী যে দাবি পেশ করেছেন আমি তা আন্তরিকভাবে সমর্থন করি। আজকে ফিফথ এপ্রিল, আজকে দুঃখজনক পরিবেশের সম্মুখীন হতে হয়েছে দিল্লির বুকে। দিল্লিতে ভারতের সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সারা দেশ থেকে যারা সমবেত হয়েছিলেন, তাদের মাথায় লাঠি পড়েছে, জল কামান ব্যবহৃত হয়েছে। যারা এটা করেছেন তারা সাম্রাজ্যবাদের সমর্থক। সেকালে তারা আপোষ করেছিলেন, এখনও তাই আছেন। দেশটাকে তারা বেচে দিতে চাইছেন, তাই জল কামান ব্যবহার করেছেন।

এমন পরিবেশের মধ্যে আজকে ক্ষুদ্র ও কুটিরশিল্প দপ্তরের মন্ত্রী তার বাজেটে যে দাবি পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে যারা আমাদের বিরোধী দল কংগ্রেস বলে পরিচিত, যারা নিজেদেরকে বলে আমরা দেশের কথা ভাবি, অন্যদিকে তাদের নেতারা দেশকে বেচে দেন, আর এখানে বসে চিৎকার করছেন এই ক্ষুদ্র শিল্পের মধ্যে নাকি আসল কথা নেই। গুজরাটের একটা হিসাব আমরা জানি, কাগজে বেরিয়েছিল গুজরাটে ওদের লোকেরা শাসন করে এবং ওরা যখন শিল্পের কথা বলে পশ্চিমবাংলার নিন্দা করতে গিয়ে গুজরাটের কথা বলে, সেখানে দেখবেন এই বাজেট হওয়ার সাথে সাথে ১৫ হাজার স্মল স্কেল ইন্ডাস্ট্রিস ফাউন্ড্রি বন্ধ হয়েছে। ওখানকার সাংসদ জীবন রায় এই ব্যাপারে তিনি চিঠি লিখেছেন পাওয়ারলুম, প্লাস্টিকস, অটোমোবাইল পার্টস, টুলস, মেশিন সমস্ত কারখানা বন্ধ। এক সাথে এত কারখানা বন্ধ এবং সারা দেশ জুড়ে এই রকম অবস্থা, এতে আমরা আশার কথা বললেও সারা ভারতবর্ষের মানুষ যে অর্থনীতির জীবন শুরু করতে যাচ্ছে তাতে সারা ভারতবর্ষের মানুয আরও ক্লিন্য এবং বেকার হয়ে পড়বে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের মন্ত্রী যে বাজেট পেশ করে বলছেন—এখনও আশার কথা কিছু কিছু বলছেন—আমরা

জানি আমাদের তাঁত বস্ত্রর সুতোর দাম বেড়ে গিয়েছে, আভ্যন্তরীণ সকল বাড়িয়ে দেওয়ার স্কল জিনিসের দাম বেড়ে গেল। আমাদের তাঁতিরা তাঁত ছেড়ে ক্রমাগত অন্য জায়গায় কাজের জন্য চলে যাচ্ছে। এই দুর্ভোগ পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে বাজেটের মধ্যে যে দাবি করেছেন, সেই দাবির কথা বলতে গিয়ে বলেছেন আমি এই কাজ করতে চাই। বিভিন্ন বিভাগে তিনি যে যে কাজ করেছেন সেইগুলি উল্লেখ করেছেন। আমরা দেখেছি ভূমিসংস্কার করে বাংলাদেশ সাধারণের হাতে যে দুটো পয়সা দিয়েছিল যদি কেন্দ্রীয় এবং রাষ্ট্রীয় অর্থনৈতিক সিদ্ধান্ত আমাদের সামগ্রিক মানুষের, একেবারে শেষ প্রান্তের যে মানুষ সেই মানুষের যদি মুখের খাবারের সঙ্গে যুক্ত না থাকত তাহলে পশ্চিমবাংলার যে ভূমিসংস্কার হয়েছে, আমরা এখানকার আবহাওয়ার অর্থনীতিতে যে আবহাওয়া তৈরি করে থাকতে পারতাম, সেখানে যখন একটা ফেডারেল সিদ্ধান্ত নেয়, সেক্ষেত্রে আমাদের রাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে কেন্দ্রীয় যে শাসন ব্যবস্থা, সে যখন একটা অর্থনৈতিক সিদ্ধান্ত নেয়, সেই সিদ্ধান্ত একটা সবচাইতে পিছিয়ে পড়া মানুষের মুখের গ্রাস মুখে উঠবে কিনা তা নির্ভর করে—আমাদের বিরোধী পক্ষরা কেউ কেউ চেষ্টা করেছেন, মানুষবাবু বলতে চেষ্টা করেছেন, খুব জোর দিয়ে বলতে চেষ্টা করেছেন, কিন্তু দুর্বল যুক্তি তিনি উপস্থিত করে বলেছেন যে কেন্দ্রের অর্থনৈতিক বিপর্যয় আমাদের জীবনের উপর কি প্রভাব ফেলবে? তিনি নিজে বুঝছেন না,সমগ্র ভারতবর্ষ ব্যাপি শিল্পের এই অবস্থার জন্য সমস্ত মানুষ অস্থির হয়ে পড়েছে। আভ্যন্তরীণ শুল্ক প্রচন্ড বেড়ে যাওয়ায় সব জিনিসের দাম বেড়ে গেল এবং সব জিনিসের দাম বেড়ে যাওয়ায় খাদ্য দ্রব্য থেকে আরম্ভ করে যত কনজিউমার গুডস সব জিনিসের দাম বাড়ল। এতে আপনার অর্থনৈতিক জীবনটা ক্লিন্য হবে কিনা আর যারা ৬০ ভাগ মানুষ রয়েছেন পিছিয়ে পড়া অর্থাৎ দারিদ্র সীমার নিচে তারা কি করে খাবেন? সমগ্র ভারতবর্ষকে একত্রিতভাবে পাওয়ার জন্য আমেরিকানরা যে চক্রান্ত করছে, সেই চক্রান্তে আপনারা সই করে দিয়ে দেশটাকে ছেড়ে দিয়েছেন তাদের উপর। আমরা তাই বলি সমগ্র মানুষ আমরা সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে, ২০০ বছর লড়াই করে আমরা স্বাধীনতা এনেছি, এই মুহূর্তে একত্রিত হয়ে সমগ্র ভারতবর্ষের যে দুর্নীতিগ্রস্ত সরকার যে ছিল নির্বাচনে লঘিষ্ঠ এবং স্বনির্বাচনে গরিষ্ঠ হয়েছে, সেই কংগ্রেসকে পদচ্যুত করবার মতো উপযুক্ত পরিবেশ তৈরি করা উচিত। সমগ্র ভারতবর্ষের সাম্রাজ্যবাদ বিরোধী মানুষ তারা একত্রিতভাবে লড়াই করে ডাঙ্কেল চুক্তি এবং গ্যাট চুক্তি যাতে কার্যকরি না হয় তার ব্যবস্থা করা উচিত। সমগ্র পৃথিবী ব্যাপী এই উল্লাস এই সংগ্রাম শুরু হোক। এই বলে এই বাজেটকে সমর্থন করে ওদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় প্রবীর সেনগুপ্ত মহাশয় ১৯৯৪/৯৫ সালের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। স্যার, কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির ফলে অস্বাভাবিকভাবে সব জিনিসপত্রের দাম বাড়ছে, মুদ্রাস্ফীতি ঘটছে, ক্ষুদ্র ও মাঝারি শিল্প বন্ধ হচ্ছে এবং মানুষ কর্মহীন হচ্ছে। এই দায় পশ্চিমবঙ্গ সরকারের দায় নয়, এই দায় কেন্দ্রীয় সরকারের দায়। কেন্দ্রীয় সরকারের এই নীতির ফলে আজকে এখানে ক্ষুদ্র শিল্প মার খাচ্ছে। স্যার, আপনি জানেন, বেকার সমস্যা সমাধানে ক্ষুদ্র ও কুটির শিল্পের গুরুত্ব অপরিসীম। ভারত সরকারের সর্বনাশা নীতির ফলে আজকে ক্ষুদ্র শিল্পের যে অগ্রগতি সেই অগ্রগতি ব্যাহত হচ্ছে। ক্ষুদ্র শিল্প স্থাপনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ ব্যাঙ্ক ও আর্থিক

প্রতিষ্ঠানগুলি একেবারে উদাসীন। পশ্চিমবঙ্গ সরকার এ ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্প গঠনে ও উন্নয়নে বিশেষ আগ্রহশীল। রেশম শিল্প আজ প্রায় সব জেলায় ছড়িয়ে পড়েছে। রেশম চাষের ক্ষেত্রে রাজ্য সরকারের নীতি হল ভূমি সংস্কার ব্যবস্থায় উপকৃত মানুষ ও প্রান্তিক চাষীদের মধ্যে জমি বন্টন, সেচের ব্যবস্থা, উন্নতমানের তুঁত গাছের কার্টিং, রোগমুক্ত গুটি পোকা সরবরাহ, উন্নতমানের গুটি পোকা পালনের সুবিধা দান ইত্যাদির মাধ্যমে এই তুঁত চাষ বৃদ্ধি পেয়েছে। তা ছাড়া নতুন রেশম শিল্পিদের প্রশিক্ষণের ব্যাপারে সরকার সচেষ্টা হয়েছে। এ ছাড়া রাজ্য সরকারের আর্থিক সহায়তায় ও উৎসাহ দানে এবং কারিগরি ও বিপণনের ব্যাপারে সহায়তা দানে রাজ্যে ক্ষুদ্র চর্মশিল্পে উল্লেখযোগ্য বিকাশ লাভ করা গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে অতীতে গ্রামে তালগুড় শিল্প একটা বড় শিল্প ছিল। তার উৎপাদন এখন কমে যাচ্ছে। এর ফলে এই গুড় তৈরির সঙ্গে যুক্ত বিভিন্ন পেশার লোক যেমন কামার, কুমোর ও সরাসরি ঐ শিল্পের সঙ্গে যুক্ত লোকদের কর্মসংস্থানের ব্যাপারটা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং এর সরবরাহ কম হচ্ছে। তাল রস তৈরির জন্য যেসব যন্ত্রপাতির দরকার হ'ত এখন তার ব্যবহার কম হচ্ছে। এ ছাড়া গ্রামাঞ্চলে বাড়ি শিল্প যেটা প্রচলিত আছে সেটা আরও বাড়ানো দরকার। আপনারা জানেন যে গ্রামে গ্রামে বহু রকমের নকশা বড়ি তৈরি হয় এবং তার চাহিদাও আছে, কাজেই এগুলি ব্যাপারে নজর দেওয়া দরকার। এর মাধ্যমে অনেক মানুষের রোজগারের ব্যবস্থা হতে পারে। মাদুর শিল্পে বিপণনের ব্যবস্থা ঠিকমতো হলে বহু মানুষ উপকৃত হবেন। তা ছাড়া নারকেল ছোবড়া শিল্পের আরও বিস্তৃতি ঘটানো দরকার। এই মাদুর শিল্পকে প্রাধান্য দেওয়া দরকার। এই বলে এই বাজেটকে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯৪/৯৫ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আপনি জানেন, দেশের বেকার সমস্যার সমাধানের প্রশ্নে ক্ষুদ্র ও কুটির শিল্পের গুরুত্ব অপরিসীম। কিন্তু কেন্দ্রীয় সরকার আজ যে অসম প্রতিযোগিতার নীতি নিয়েছেন তার বিস্ময় ফল আমরা দেখতে পাচ্ছি যে শিল্পে মন্দা, ব্যাপক বেকারি ও মূল্যবৃদ্ধি। কেন্দ্রীয় সরকার অনুসৃত যে নয়া শিল্পনীতি, নয়া অর্থনীতি এবং উদার নীতি তার ফলে ছোট ও মাঝারি শিল্পের বিকাশ ব্যাহত হচ্ছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন, "শিল্পে উৎপাদনের ক্ষেত্রে সমান প্রতিযোগিতার অর্থ হওয়া উচিত দেশের অভ্যন্তরে সকল শিল্পসংস্থাকে এবং বিশেষ করে ছোট শিল্প সংস্থাকে সুযোগ দিয়ে প্রথমে দেশের অভ্যন্তরে সমান প্রতিযোগিতার অবস্থা সৃষ্টি করা এবং প্রয়োজনীয় সময় দিয়ে সেই প্রস্তুতির পর বহির্বাণিজ্যে প্রতিযোগিতার কথা বলা। কিন্তু বাস্তবে যাকরা হল তা দেশের অভ্যন্তরে এই ধরনের প্রতিযোগিতার ক্ষেত্র প্রস্তুত না করে হঠাৎ ব্যাপকভাবে উৎপাদন শুল্কের বৃদ্ধি ঘটিয়ে, দেশের শিল্পগুলিকে এবং বিশেষ করে ছোট শিল্পগুলিকে জেনে শুনে বিদেশি বহুজাতিক সংস্থাগুলির অসম প্রতিযোগিতার এবং প্রায় একচেটিয়া আঘাতের সামনে ফেলে দিয়ে দেশের শিল্পগুলির ক্ষতি করা এবং দেশের স্বনির্ভরতাকে আঘাত করা।" স্যার, পশ্চিমবঙ্গ সম্পর্কে অনেক শিল্পদ্যোগীর উৎসাহ থাকলেও তারা পিছিয়ে আসতে বাধ্য হচ্ছেন কেন্দ্রীয় সরকারে অনুসৃত নীতির ফলে। স্যার, আপনি জানেন, দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে ক্ষুদ্র ও কুটির শিল্পের বৃদ্ধির জন্য সংরক্ষণের যে নীতি ছিল বর্তমানে তা প্রত্যাহার করে নেওয়া হয়েছে।

ভারত সরকার-এর ৯৪-৯৫ সালের বাজেটও পাট, সুতা, চামড়া, স্টিল প্রভৃতিতে ১০ থেকে ২০ পার্সেন্ট আন্তঃশুল্ক বসানো হয়েছে। এই সমস্ত কারণে আজকে কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে বৃহত্ শিল্প এবং ছোট শিল্পের যে প্রতিযোগিতা গড়ে তুলেছে, তার জন্য আমাদের দেশের ছোট শিল্পপতিরা মার খাচ্ছে। তাছাড়া এখানে ডি. আই. সি.'র মাধ্যমে ছোট শিল্পপতিরা সুবিধা পায়। কিন্তু কেন্দ্রীয় সরকারের পরিচালিত যে সমস্ত ব্যাঙ্কগুলো রয়েছে, তারা কি করলো, যে স্কীম সেখানে ভি. আই. সি. থেকে অ্যাপ্রুভ করা হয়, ভোটিং করা হয়, দেখা যায় সেখানে ব্যাংক ব্যাঙ্ক স্কীমকে কাটছাঁট করে দেয়। সেখানে যে সমস্ত সাবসিডি থাকে সেই টাকাটা ও কেটে নেওয়া হয় স্বভাবতঃই একটা শিল্পের জন্য যে স্কীম করা হয়েছে তার পরিপূরক রূপ যদি দিতে হয় তাহলে সব টাকা দেওয়া দরকার। কিন্তু কোনও সাবসিডি দেওয়া হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখবেন, যারা ব্যাঙ্কের মাধ্যমে যান, তারা সাবসিডি পান না, লোনের টাকাটা পান। এই বলে মন্ত্রী মহাশয় এর ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সময় শেষ হয়ে এসেছে, আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম, আশা করি সকলের মত আছে।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসের বা বিরোধী দলের যে সমস্ত মাননীয় সদস্যরা বক্তব্য রাখলেন, আমি তা অনুধাবন করবার চেষ্টা করছি। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইঞ্যা আন্তর্জাতিক প্রেক্ষাপটে, জাতীয় প্রেক্ষাপটে কেন দেওয়া হয়েছে, তার জন্য আপত্তি। অথচ ওদের দলের নেতারা এখন বলছেন সারা বিশ্বকে এক করে দিচ্ছে না। উনি বলেছেন মনমোহন সিং এর নেতৃত্বে এই ঋণ না কি আগে শোধ করা হবে। কিন্তু ৪০ টন যে সোনা আমাদের দেশ থেকে বিদেশের ব্যাঙ্কে জমা আছে, সেটার কি হল? এই যে আমাদের টাকা উদ্বৃত্ত বলা হয়েছে, আমি ঋণ নিচ্ছি, ঋণ শোধ করে আবার ঋণ নিচ্ছি, সেই টাকাটাও যুক্ত হয়। তাহলে আমাদের ফরেন এক্সচেঞ্জ ভাল হবে এটা নাকি ওদের কৃতিত্ব। আর বলছেন কী, ডাঙ্কেল গ্যাট ইত্যাদি বলা হয়েছে, এতে ওদের আপত্তি। কথা হচ্ছে চুক্তি তো এখনও সাক্ষর হয়নি।

[5-35 — 5-45 p.m.]

প্রথম কথা হচ্ছে চুক্তি এখনো সই হয়নি, কিন্তু চুক্তির যে শর্তগুলি আছে ইতিমধ্যেই তা কার্যকর করতে শুরু করা হয়েছে। আমি বিরোধীদের জিজ্ঞাসা করছি, এটা কি বলা হয়নি যে বিদেশ থেকে যে সমস্ত জিনিস এখানে এনে বিক্রি করা হয় তার ওপর থেকে সমস্ত রকম বিধি-নিষেধ উঠিয়ে ট্যাক্সের হার কমিয়ে দেওয়া হয়েছে? এটা নাকি খুব ভাল কাজ হয়েছে, এর মধ্যে দিয়ে আমাদের উৎকর্ষতা আসবে, এটা মানস ভুঁইঞ্যা বলছেন। অথচ ওঁরা বুঝতে পারছেন যে, ওঁরা ওঁদেরই একজন শ্রদ্ধেয় নেতা পণ্ডিত জওহরলাল নেহেরুকে কিভাবে অসম্মান করছেন। পণ্ডিত জওহরলাল নেহেরু যখন প্রথম ভারতবর্ষের শিল্পনীতি, বাণিজ্যনীতি, কৃষিনীতি ঘোষণা করেছিলেন তখন কতগুলি সিদ্ধান্ত করেছিলেন যে, যে জিনিস আমাদের দেশে উৎপন্ন হয়, সে জিনিস আমরা বিদেশ থেকে আনতে দেব না, আমাদের আত্মনির্ভরশীল হতে হবে। আজকে ওঁরা কেউ ওকথা আর বলছেনা, ঐ নীতির সঙ্গে এবং দেশের সঙ্গে বিশ্বাসঘাতকতা করছেন। অথচ এ কথা বলারও ওঁদের সাহস নেই যে, ঐ নীতি ভুল ছিল, আমরা তা সংশোধন করছি। একথা বলারও ওঁদের সাহস নেই, কারণ ওঁরা বিশ্বাসঘাতক। অবশ্য আমরা ওঁদের কথা এবং কাজের মধ্যে কোন মিল নেই। ওরা অনেক সময়, অনেক ভাল কথা বলেন, কিন্তু কার্যক্ষেত্রে তা পালন করেননা। বর্তমান প্রধানমন্ত্রী

নির্বাচনের সময় বলেছিলেন—১০০ দিনের মধ্যে জিনিসের দাম কমিয়ে দেবেন। বাস্তবে কি হ'ল? কমালেন, না বাড়ালেন? বলেছিলেন—১ বছরের মধ্যে এক কোটি মানুষের চাকরি দেবেন। খুব ভাল কথাই বলেছিলেন। কিন্তু চাকরি দিলেন না কেন? উল্টে ১০০ কল-কারখানা বন্ধ করে দিলেন, আরো বেশি মানুষ বেকার হয়ে গেল। কংগ্রেস অনেক রকম কথা বলে—বিধানসভার সভার ভেতরে এক কথা বলে, বাইরে আর এক রকম কথা বলে। মাননীয় সদস্য মানস ভূইঞ্যা বললেন,—পি. এম. আর. ওয়াই প্রকল্পের কী হ'ল? এটার সম্বন্ধে বাজেট ভাষণের মধ্যে পরিষ্কার উল্লেখ করা আছে। অথচ ওঁদের বাজেট ভাষণ পড়ারও সময় নেই। আমরা বলেছি, আমাদের টার্গেট ছিল ৪৫৮৫-টি, সেখানে আমরা ৫৪১৮-টি স্পন্সর করেছি। তারপর উনি বললেন,—কেবলমাত্র শহর এলাকায় করলেন কেন? উনি জানেনা যে, এটা গত বছর শুধু পৌর এলাকার মধ্যেই সীমাবদ্ধ রাখার কথা ছিল। তারপর আমরা ৫,০০০ পাঠিয়েছিলাম, মাত্র ৫৩০-টাক্সাল করেছিল এবং ব্যাঙ্ক দিলো ক'টা? মাত্র দুটো। এতে ওঁদের লজ্জা করা উচিত। এখন উনি বলছেন আমাদের সঙ্গে এক সঙ্গে ওঁরাও ব্যাংকের বিরুদ্ধে লড়াই করবেন। মনমোহন সিং তো ওঁদেরই নেতা, তাঁর বিরুদ্ধে লড়াই করবেন কেন? তাঁদের নেতা তো ওঁদের পছন্দ অনুযায়ি কাজ করবেন! কেন ব্যাঙ্ক দিচ্ছেনা সেটা তার কাছে গিয়ে জিজ্ঞেস করুন। তবে আপনাদের নিয়ে আমরা কোনও আন্দোলন করবনা, বিশ্বাসঘাতকদের নিয়ে আমরা আন্দোলন করবনা। ব্যাঙ্গ পশ্চিমবঙ্গ থেকে টাকা শুষে নিয়ে চলে যাচ্ছে মহারাষ্ট্র, দিল্লী, গুজরাটে। এখানে কোন বিনিয়োগ করছেনা। সে জন্যই আমরা আমাদের নিজস্ব ব্যাঙ্ক করার কথা বলছি। আমরা আমাদের নিজস্ব ব্যাঙ্ক করব এবং পশ্চিমবঙ্গ -বাসীদের বলব যে, আপনারা আমাদের ব্যাঙ্কে টাকা জমা দিন, দিল্লীর ব্যাঙ্কে টাকা জমা দেবেন না।

এখন এই কেন্দ্রীয় বাজেটের মধ্য দিয়ে ৪০০টি দ্রব্য যার উপর কোন ট্যাক্স ছিল না, সেই ৪০০টি দ্রব্যের উপর নতুন ট্যাক্স বসালেন। শুধু তাই নয়, পেট্রোল, ডিজেল ইত্যাদির দাম বাড়িয়ে, পরিবহনের খরচ বাড়িয়ে দিলেন বিদেশ থেকে যে সমস্ত জিনিস আসবে তাদের উপর ট্যাক্স কমিয়ে দেওয়া হল। যাতে তারা ভালভাবে ভারতীয় বাজার দখল করতে পারে। একদিকে পরিবহনের খরচ বাড়িয়ে দিল, কাঁচামালের দাম বাড়িয়ে দেওয়া হল। শুধু তাই নয়, নতুন এক্সাইজ ডিউটি করলো। এমন সমস্ত শিল্প আছে যেখানে বিদ্যুৎ ব্যবহার হয়না, সেই শিল্পের উপর কোন কর ছিল না, এবার কর বসানো হয়েছে। কেন? বিদেশীদের স্বার্থে প্রতিযোগিতা তারা যাতে করতে পারেন সেইজন্য দাম বাড়িয়ে এমন জায়গায় নিয়ে আসা হল ভারতীয় শিল্পের দ্রব্যগুলিকে যাতে বিদেশে বাজার করতে পারে। এই সামান্য বুদ্ধি বিরোধীদলের নেতাদের নেই। দাসত্ব করতে করতে সমস্ত বিবেকবুদ্ধি জলাঞ্জলি দিয়েছে, বুদ্ধিবৃত্তি জলাঞ্জলি দিয়েছে। এরপর আমাদের মাননীয় সদস্য শ্রী অজয় দে কিছু কথা বলেছেন। তিনি বলেছেন, সাবসিডি বন্ধ করে দেওয়া হয়েছে। কিন্তু ওনারা জানেন না, দিল্লীর সরকার একটা সময়ে সাবসিডি দিত। ভারত সরকারের সাবসিডি আর আমাদের সাবসিডি মিলিয়ে দেওয়া হতো। শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন সেই সাবসিডি দেওয়া তুলে দিল। ঐ কংগ্রেস দল এটা তুলে দিলো। যে দল আজকে বলছে সাবসিডি দেয় না, সেই দলই তুলে দিয়েছেন। কিন্তু আমরা সাবসিডি দিয়েছি এবং এখন দিচ্ছি। এ বছর আমরা ৩ কোটি ২৮ লক্ষ ৫৫ হাজার টাকা সাবসিডি দিয়েছি এবং এই সাবসিডি দেওয়ার ব্যাপারে অতি ক্ষুদ্র শিল্পগুলিকে অগ্রাধিকার দিয়েছি। আজকে ক্ষুদ্র শিল্প বলতে ৬০ থেকে ৭২ লক্ষ টাকা প্ল্যান্ট মেশিনারি যাদের আছে তাদের ক্ষুদ্র শিল্প বলা হচ্ছে। কিন্তু সেগুলি মাঝারি শিল্প, তাদের কিন্তু ক্ষুদ্র শিল্প বলা হচ্ছে। আমরা সাবসিডিতে অগ্রাধিকার দিচ্ছি অতি ক্ষুদ্র শিল্পগুলিকে। এটা কি খুব

অন্যায় করা হয়েছে? ওরা সাবসিডি তুলে দিল আর আমরা সাবসিডি তুলে দিচ্ছি। তারপর সুতোর ফাটকাবাজির কথা বলেছেন। হ্যাঁ, এটা ঠিকই বলেছেন। সুতোর ফাটকাবাজি সারা ভারতবর্ষে হয়, তুলোর ফাটকাবাজি হয়। সুতোর ফাটকাবাজি বন্ধ করার জন্য তন্তুজ এবং তন্তুশ্রীকে বলা হয়েছে—আমাদের ৬টি স্পিনিং মিল আছে—সমস্ত সুতো এবং তন্তুশ্রী বিক্রি করবে, কোন ফাটকাবাজিতে যাবে না। এখন শুনে কংগ্রেসিরা হয়তো দুঃখিত হবেন। তারপর রেজিস্ট্রেশনের কথা বলেছেন। রেজিস্ট্রেশন করতে গেলে নাকি অনেক গণ্ডগোল হয়। আমি বলছি, এখন কেউ যদি প্রভিশন্যাল রেজিস্ট্রেশন করতে চায় তাহলে ৭ দিনের বেশি দেরি হওয়ার কথা হয়। কোন মাননীয় সদস্য যদি বলেন, ৭ দিনের বেশি হয়েছে এইরকম ঘটনা ঘটেছে তাহলে আমাকে জানাবেন। আমি সেই অফিসারের শাস্তি দেব। প্রভিশ্যনাল রেজিস্ট্রেশন করতে বুদ্ধি খরচের দরকার নেই। যে যাবে তাকেই করে দিতে হবে।

[5-45 — 5-55 p.m.]

যা বলছিলাম তা করতে হবে এবং ৭ দিনের মধ্যে রিপোর্ট পাওয়া যাবে। মাননীয় সদস্যদের যদি কোনও অভিযোগ থাকে দেবেন, আমরা নিশ্চয় দেখব। এই যে সমবায়ের কথা বলছেন, আমি কৃষ্ণনগরে বলে এসেছিলাম যে সমবায়ের মধ্যে দুর্নীতি আছে, এগুলি বন্ধ করার জন্য চেষ্টা করবেন, বাজেট ভাষণটা পড়েন নি, ১৬১টি সমবায়কে ব্ল্যাক লিস্টেড করা হয়েছে, আমি দপ্তরের দায়িত্বে আছি, একটাও ব্ল্যাক লিস্টেড ছিল না, ১৬১টি সমবায়কে ধরা হয়েছে, যে ১৬১টি ব্ল্যাক লিস্টেড হয়েছে তার মধ্যে আপনাদের দলের লোকও আছে। আর একটি কথা বলেছেন আমরা নাকি পেনসন নিয়ে গণ্ডগোল করছি, একজন কৃষক, কি একজন তাঁতি সারাজীবন দেশের জন্য কাজ করল, শেষ জীবনে তাদের যখন কেউ নেই তখন ভিক্ষাবৃত্তি না নিয়ে যদি তাঁরা বেঁচে থাকতে পারে তারজন্য পেনসনের ব্যবস্থা করা হয়েছে। যে চাষি চাষ করে দেশকে খাওয়াল, যে তাঁতি তাঁত বুনে কাপড় জোগাল তাদের যদি কেউ না থাকে তাহলে কি তারা অনাহারে থাকবে? এতে আপত্তির কি আছে? আপত্তি বা সমালোচনা যে জন্য সেটা আমরাও বলি নিয়মিত টাকাটা দিতে হবে। কিন্তু এ ব্যাপারে ত্রুটি আছে এবং নিশ্চয় এটা দেখা উচিত। আমাদের আদিবাসি নেতা বলে যিনি পরিচিত হন, মাননীয় সদস্য শ্রী নরেন হাঁসদা উনি অনেকগুলি কথা বললেন, বাবুই ঘাসের দড়ি, এই বাজেট ভাষণে আছে, কি করা হয়েছে না হয়েছে, সেটাও বোধহয় শেষ নয়, অথচ ঐ বাবুই ঘাস নিয়ে দড়ি করা সব আদিবাসীই জানে এবং করে থাকে। আদিবাসীদের প্রতিনিধি রূপচাঁদ মুরেনকে নিয়ে কমিটি করা হয়েছে, যদি ঐ কমিটিতে বিরোধীদলের কেউ আসতে চান তাঁকে সাদরে নেওয়া হবে, কিন্তু এই বাবুই না সাবুই দিয়ে যারা দড়ি তৈরি করে তাদের ৫০টা যন্ত্র দেওয়া হয়েছে। মেয়েরা হাত দিয়ে কাজ করে, হাত কেটে যায়। লাক্ষা চাষও বেশিরভাগ আদিবাসিরা করে থাকে, তার জন্য কি করা হয়েছে, বাজেট ভাষণটা একটু পড়ে শোনান দরকার। তাদের ২৯৯৬২ কে.জি. বীজ বিতরণ করা হয়, শুধু তাই নয় এই যে চাষ হয়, এই চাষের মধ্যে আদিবাসি যারা তসরের চাষ করে অর্জুন, শাল গাছে হয় আদিবাসিদের উন্নতির জন্য ৮৭১ একর পতিত জমিতে অর্জুন বোনা হচ্ছে। বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া প্রভৃতি জায়গায় এটা করা কয়েছে, এটা পথ মনে করেন না, সমালোচনা করবেনই এই যে তুঁত চাষ করা হয়, তুঁত চাষে আমাদের শিল্প যেমন অগ্রগতি হচ্ছে না, হবে কি করে? আজকে যদি ৪ লক্ষ কল-কারখানা বন্ধ হয় এখানে যে নীতি করা হয়েছে তাতে ৮০ ভাগ তাঁতি কাজ বন্ধ করে বসে আছে, তাদের তাঁত চলছে না, যেমন পাওয়ারলুম তারা আমাদের কাছে নোটিশ দিয়েছে ৭ তারিখ থেকে লাগাতার মিল বন্ধ করে দেবে, আবার শ্রমিকরা এসে বলেছে আমরা কি করব? তাদের বিধানসভায় ডাকা হয়েছে। ডিটারজেন্ট পাউডার থেকে

আরম্ভ করে সমস্ত জিনিসের উপর এক্সাইজ ডিউটি বাড়ান হল, আমরা পশ্চিমবঙ্গে কমিয়ে দিয়েছি। যেটা না হবে ৯০ ভাগ টাকা দেওয়া হবে, অন্যান্য জায়গায় টাকা কমাতে হয়েছে, আমাদের টাকার প্রয়োজন আছে ঘাটতি বাজেট করতে হচ্ছে। তা সত্ত্বেও দিল্লীতে যে অবস্থা তাতে শিল্পগুলি উঠে যাবে। তুঁত, রেশম, লাক্ষা তসর এসব চাষ করতে আমাদের গ্রামের মধ্যে চলে যেতে হচ্ছে।

বর্তমান কল-কারখানায় সাংঘাতিক অবস্থা। ঐসব কারখানাগুলির অনেকগুলোর ইউনিয়ন সি. পি. এম.-এর নয় এবং তারমধ্যে কংগ্রেসের ইউনিয়নও আছে। আজকে তারা সবাই অভিযোগ করছেন—আমাদের কারখানা উঠে যাবে। ক্ষুদ্রশিল্প এবং হস্তশিল্পের প্রয়োজনীয় যে র'মেটিরিয়ালস্ তা সরবরাহ করে থাকেন ডব্লু. বি. এস. আই. সি., কিন্তু দিল্লীর সরকার এমন নীতি ঘোষণা করেছেন যার ফলে সমস্ত প্রকার জিনিসপত্রের দাম বেড়ে গেছে এবং তারফলে প্রয়োজনী কাঁচামাল তারা সরবরাহ করতে পারছেন না, কারণ ডব্লু. বি. এস. আই. সি. বাজার থেকে কিনে এনে ঐসব কাঁচামাল সরবরাহ করে থাকেন। তবে হস্তশিল্পের স্বার্থ আমরা দেখছি। আমরা তাদের আধুনিক যন্ত্রপাতি দিয়ে সাহায্য করছি। কলকাতায় প্রতি বছর হস্তশিল্প মেলা হয়, কিন্তু সেখানে একজন কংগ্রেসি নেতাকেও যেতে দেখি না, কিন্তু আমরা নানাভাবে ঐসব কুটির শিল্পকে বাঁচাবার চেষ্টা করছি আজকে সারা ভারতবর্ষে তাঁতশিল্পকে ওরা শেষ করে দিয়েছেন, পশ্চিমবঙ্গে আমরা কোনরকমে এই শিল্পকে বাঁচিয়ে রেখেছি। কিছুদিন আগে অন্ধ্রপ্রদেশে সাতজন তাঁতি আত্মহত্যা করেছেন। এখানে এখনও কেউ আত্মহত্যা করেননি, তবে দিল্লির সরকার সেই চেষ্টাই করছেন যাতে তারা আত্মহত্যা করতে বাধ্য হন। আজকে তারা বিদেশি পুঁজিপতির দালালি করছেন, ভাতবর্ষের গণতন্ত্র ধ্বংস করছেন। আজকে ডাঙ্কেল প্রস্তাবে সই করতে চাওয়া হচ্ছে। ঐ চুক্তিতে সই করলে আমাদের কৃষি, শিল্প, ব্যবসা-বাণিজ্য—সবকিছু ধ্বংস হবে, দেশের স্বাধীনতা বিপন্ন হবে। যারা এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে দিল্লিতে গিয়েছিলেন তাদের উপর টিয়ার গ্যাস, জল কামান দাগা হয়েছে, তাদের সেখানে মিটিং করতে দেওয়া হয়নি আজকে আমাদের দেশের সার্বভৌমত্ব, দেশের গণতন্ত্র বিপন্ন। আজকে কুটির শিল্পী লড়াই এবং শ্রমিক-কর্মচারিদের লড়াই—এটা একই লড়াই। আমি তাই এই বিলের উপর আনিত সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি এবং সমস্ত সদস্যদের কাছে অনুরোধ করে আমার উত্থাপিত দাবিকে সবাই সমর্থন করুন।

The motion of Shri Abdul Mannan that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 80,91,27,000 be granted for expenditrue unde Demand No. 73 Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertaking) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)"—(This is inclusive of a total sum of Rs. 26,97,20,000 already voted on account in March, 1994), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.56 p.m. till 11 a.m. on Wednesday, the April 6, 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 6th April, 1994 at 11.00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 11 Ministers, 7 Ministers of State and 138 Members.

[11-00—11-10 a.m.]

...(Noise and Interruption)..

**Mr. Speaker :** Mr. Rabin Mondal, what is your matter?

## POINT OF INFORMATION

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে বামপন্থী ফ্রন্টে ৫৬টি সংগঠনের ডাকে গ্যাট চুক্তি, যেটা আমাদের দেশের সার্বভৌমত্ব, আমাদের দেশের স্বাধীনতা, মর্যাদা বিকিয়ে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার আমেরিকার কাছে দায়বদ্ধ, তার বিরুদ্ধে দেশের মানুষকে স্বয়ংসম্পূর্ণ এবং স্বয়ংভর করার জন্য লক্ষ লক্ষ মানুষ দিল্লিতে প্রতিবাদ জানিয়েছিল গণতান্ত্রিক পদ্ধতিতে। কিন্তু সেখানে দিল্লির কেন্দ্রীয় সরকার নির্মমভাবে লাঠি চার্জ করে, কাঁদানে গ্যাস ছুঁড়ে শত শত মানুষকে আহত করেছে, সেখানে এম.এল.এ. এবং এম.পি.-রা আহত হয়েছেন এবং কত যে এ্যারেষ্ট হয়েছে সেটা আমাদের জানা নেই। আমাদের রাজ্যের মানুষ তার সাথে বিভিন্ন রাজ্যের মানুষ যারা গণতন্ত্রে বিশ্বাস করে তারা গণতান্ত্রিক পদ্ধতিতে সেখানে প্রতিবাদ করেছিল। দিল্লির সরকার স্বৈরতান্ত্রিক পথে তার প্রতিরোধ করার চেষ্টা করেছে। আরও একটা ব্যাপার স্যার আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দূরদর্শনে এই রকম একটা সংবাদ—গণতান্ত্রিক পদ্ধতিতে লক্ষ লক্ষ মানুষ প্রতিবাদ জানাচ্ছি—সম্প্রচার করলো না। অথচ বি.বি.সি.তে প্রধান নিউজ হিসাবে সেখানে দেখানো হয়েছে। এই দূরদর্শনকে কেন্দ্রীয় সরকার দলীয় কাজে প্রচার করছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের এই নির্মম আক্রমণের বিরুদ্ধে, দেশের মানুষ সোচ্চার হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বস্তরে গোলোযোগ দেখতে পাচ্ছি। আপনি নিজে চেয়ার থেকে বলছেন আইন নিজের হাতে তুলে নাও। সেই রকম দিল্লিতে

গিয়ে তান্ডব করতে চেয়েছিলেন। তার পরিণতি হিসাবে আজকে এই সব ঘটনা ঘটছে। সরকার পক্ষ থেকে যে আন্দোলনের কথা বলছেন সেই সরকার হরিহরপাড়া থেকে শুরু করে গত ২৬ তারিখ পর্যন্ত নির্বিচারে গুলি চালিয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার গুলি চালায় নি। কিন্তু এই সরকার প্রতিটি জায়গায় গুলি চালিয়েছে। প্রতিটি দাবি-দাওয়ার ভিত্তিতে লে-অফ ল্যান্ড মেনে আন্দোলন করতে হবে। কেন্দ্রীয় সরকার বলেছিল ওই দিন জমায়েত হবে না। এই রকমভাবে বি.জে.পি. জমায়েত করতে গিয়েছিল, তখন কেন্দ্রীয় সরকার জল কামান এবং কাঁদানে গ্যাস দিয়ে সেই অবৈধ সমাবেশের মোকাবেলা করেছিল। তখন আপনারা বাহবা দিয়েছিলেন প্রধানমন্ত্রীকে। আজকে সেই অবৈধ সমাবেশ একই কায়দায় মোকাবেলা করা হল, কোনও গুলি চলেনি, কেউ মারা যায় নি, তবুও রাজঘাট তছনছ করেছে, গান্ধীজীর স্মৃতি সৌধ তছনছ করেছে এবং বহু স্মৃতি সৌধ তছনছ করেছে। প্রায় শতাধিক পুলিশকে সেখানে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। সুতরাং ল অব দি ল্যান্ড মেনে আন্দোলন করতে হবে। আমরা এমন কিছু করতে দিতে পারি না যাতে দেশের রাজধানীর প৻ে লজ্জাজনক হয়। গতকাল দিল্লির বুকে যা হয়েছে তা গোটা দেশের লজ্জা। ওঁদের গতকালের আন্দোলন ছিল আনরুলি এবং তা হুলিগ্যানের পর্যায়ে চলে গিয়েছিল। গতকালকের যে আন্দোলন ছিল তা প্রকৃতপক্ষে আন্দোলন ছিল না, তা ছিল হঠকারিতা। তার বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার যে ষ্টেপ নিয়েছে সেটাকে আমি সঠিক বলে মনে করি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে বামপন্থী গণসংগঠনের পক্ষ থেকে দেশের সার্বভৌমত্ব রক্ষার জন্য যে সমাবেশের ডাক দিয়েছিল, সেই সমাবেশের উপরে কিছুই পুলিশ করেনি বলে একটু আগে মাননীয় সদস্য সুব্রতবাবু যা বললেন তা ঠিক নয়। সমাবেশের ডাক দেওয়া হয়েছিল অনেক আগে থেকে। সেখানে ১৪৪ ধারা জারি করে দেওয়া হয়েছিল। ওঁদের অন্তত এটা জানা দরকার যে রাজঘাটে গান্ধীজীকে সমাধিস্ত করা হয়েছে, সেই রাজঘাটে স্বাধীনতা সংগ্রামীরা ব্রিটিশদের বিরুদ্ধে এবং পর্তুগীজদের বিরুদ্ধে লড়াই করে রক্ত ঝরিয়েছিলেন। গতকাল কেন্দ্রীয় সরকার সেই রাজঘাটে দেশের মানুষের উপরে আক্রমণ করে রক্ত ঝরিয়েছে। আমাদের বিধানসভার সদস্য মাননীয় সুভাষ বসু, মহম্মদ সেলিম এবং দীপঙ্কর মুখার্জি গতকালকের সমাবেশে অংশ নিয়েছিলেন। তাঁদের উপরে ওরা আক্রমণ চালিয়েছে। এই আক্রমণ শুধু বামপন্থীদের উপরেই নয়, এই আক্রমণ গোটা ভারতবর্ষের গণতান্ত্রিক ব্যবস্থার উপরে আঘাত। তাই আমরা এর বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি। গোটা দেশের গ্যাট চুক্তির বিরুদ্ধে যেভাবে সোচ্চার হয়েছিলেন এবং কেন্দ্রীয় সরকার তাঁদের উপরে যা করেছেন, মিটিং মিছিল বন্ধ করে দিয়ে, আমরা তার বিরুদ্ধে প্রতিবাদ জানাই। আমরা অবাক হয়ে লক্ষ্য করেছি যে দূরদর্শন এবং আকাশবানী গতকালকের ঐ সমাবেশকে ঠিকভাবে সম্প্রচার করেনি। বি.বি.সি.তে তা দেখানো হয়েছে। গোটা বিশ্ব এটা দেখেছে। এটাকে ওরা চেপে যেতে পারেনি। আমরা এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার আবেদন, আপনি খোঁজ নিন। এই সভার যেসব সদস্য

সেখানে গিয়েছিলেন, সুভাষ বসু এবং আরও অনেক বিধায়ক গিয়েছিলেন, তাঁদের মধ্যে যারা আহত হয়েছেন, তাঁদের বিষয়ে আপনি খোঁজ নিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** যে বিষয় এখানে উত্থাপিত হয়েছে, সেই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। যে কোনও আন্দোলন হোক, গণতান্ত্রিক আন্দোলন করার অধিকার প্রত্যেকের নিশ্চয়ই আছে। গণতন্ত্রের স্বার্থে যদি সেই আন্দোলন হয় তবে তা অবশ্যই গ্রহণযোগ্য। কিন্তু গণতান্ত্রিক আন্দোলন যদি রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য হয়, তা কখনই গ্রহণযোগ্য হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে বলি, এই কথাটা কারা বলছেন, না যাঁরা গণতান্ত্রিক আন্দোলনে এস.ইউ.সি.এর উপরে গুলি চালিয়েছে। কারা এই কথা বলছে, না যারা কংগ্রেসের গণতান্ত্রিক আন্দোলনকে রুখতে গিয়ে আমাদের সমর্থকদের উপরে গুলি চালিয়ে ১২ জনকে মেরেছে এবং ৮৬ জনকে জখম করেছে। এই কথা কারা বলছে, না যারা বারাসতের বুকে গণতান্ত্রিক আন্দোলনে আমাদের সমর্থকদের উপরে গুলি চালিয়ে ৪৬ জনকে জখম করেছে এবং একজনকে হত্যা করেছে। আজকে তাদের মুখে এই কথা শুনলে হাসি পায়। গতকাল দিল্লির বুকে পুলিশ লাঠি চার্জ করেছে। দিল্লির পুলিশকে ধন্যবাদ দিন। তারা মানুষকে দেখিয়ে দিয়েছে জ্যোতি বসুর সরকার যখন গণতান্ত্রিক আন্দোলনের উপরে গুলি চালায়—তখন তারা সেখানে জল কামান চালিয়ে বে-আইনী আন্দোলনকে মোকাবিলা করে। আপনাদের গতকালকের আন্দোলন ছিল বে-আইনী।

[11-10—11-20 a.m.]

ওরা গিয়েছিলেন সেখানে গন্ডগোল করতে, গিয়েছিলেন দিল্লি দখল করতে, সেখানে নরসিমা রাও এর সরকারকে আঘাত করার জন্য, তাদের প্রতি যেটা করা হয়েছে, সেটা কিছুই করা হয়নি।

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুঃখের এবং পরিতাপের বিষয় কেন্দ্রীয় সরকার শিল্পনীতি বাণিজ্যনীতি ও শুল্কনীতি বসানোর মধ্যে দিয়ে ডাঙ্কেল চুক্তির প্রয়োগ প্রমাণ করতে চাচ্ছে, তার প্রতি ধিক্কার জানানোর জন্য গতকাল ৫ই এপ্রিল দিল্লিতে বামপন্থী দলগুলি বামপন্থী শক্তিগুলি যে ঐক্যবদ্ধভাবে সেখানে মিছিল পরিচালিত করতে গিয়েছিল ডাঙ্কেল চুক্তির প্রতিবাদে সেখানে তাদের উপরে যে ভাবে নির্মমভাবে কাঁদানে গ্যাস, জল কামান ব্যবহার করে তাদের উপর আক্রমণ করা হয়েছে তার প্রতি আমি ধিক্কার জানাচ্ছি। স্যার, দেশের মানুষকে সর্বনাশের দিকে ঠেলে দেওয়ার জন্য এই কংগ্রেস আই সরকার সচেষ্ট হয়েছে, আগামী ১৫ তারিখে ডাঙ্কেল প্রস্তাবকে কার্যকর করার জন্য যে প্রচেষ্টা চলছে তার প্রতি ধিক্কার জানানোর জন্য যে সমস্ত সাংসদ, পলিটিক্যাল লিডার, এম.এল.এ., এম.পি.রা সেখানে নিগৃহীত হয়েছে তাদেরকে ধরা হয়েছে তাদেরকে ছাড়াবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ভারতবর্ষের গণ আন্দোলনের ইতিহাসে একটা কলঙ্কিত নজীর হিসাবে ৫ই এপ্রিল, ৯৪ এর তারিখটা লেখা থাকবে। গতকাল ভারতবর্ষের এই টাটা, বিড়লা, আম্বানী যারা রয়েছে এই ধনকুবের গোষ্ঠীর স্বার্থে ভারত সরকার, রাও সরকার ঐ কুখ্যাত ডাঙ্কেল চুক্তি গ্যাট চুক্তিতে সই করে আই.এম.এফ., ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর নির্দেশে যেভাবে নয়া নীতির দ্বারা গোটা দেশকে এবং দেশের সমস্ত শ্রেণীর মানুষকে তারা বিপদসঙ্কুল অবস্থার দিকে ঠেলে দিয়ে দেশের মানুষকে পথে নামিয়েছে আজকে তার বিরুদ্ধে ভারতবর্ষের সমস্ত সর্বভারতীয় গণ সংগঠনগুলির যে ঐতিহাসিক মঞ্চ ৬০টি সংগঠনের ঐতিহাসিক মঞ্চ-এতে গোটা দেশের শ্রমজীবী মানুষ, খেটে খাওয়া মানুষরা আছে—তারা ঐক্যবদ্ধভাবে সেই চুক্তির প্রতিবাদে এক মহামিছিলে সেখানে সামিল হয়েছিলেন। সেই মিছিলকে যে ভাবে রাও সরকার, নির্মমভাবে অত্যাচার চালিয়েছে, টিয়ার গ্যাস চালিয়েছে, ঘোড় সওয়ার চালিয়েছে, তার ফলে সেখানে ৫ শতাধিক মানুষ সেখানে আহত হয়েছে। তার প্রতি আমি ধিক্কার জানাচ্ছি, ঐক্যবদ্ধ জনগণের উপর তারা যে ভাবে আক্রমণ চালিয়েছে, এতে রাও সরকারের অমোঘ সূচনা করে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে ঘটনা ঘটেছে সেই ঘটনার ব্যাপারে আমি গভীরভাবে উদ্বিগ্ন। ভারতবর্ষের রাজধানী দিল্লিতে যখন লক্ষ লক্ষ মানুষ সমবেত হয়েছিলেন শান্তিপূর্ণভাবে, তারা পার্লামেন্ট দখল করতে যাননি, কোনও নেতা হুমকি দিয়ে বলেননি পার্লামেন্ট দখল করো, পুলিশকে মারো, আইনশৃঙ্খলা ভাঙো, শান্তিপূর্ণভাবে বিক্ষোভকারীরা সেখানে গিয়েছিল, সেখানে বিভিন্ন নেতৃবৃন্দ ছিলেন, পার্লামেন্টের এম.পি., এ্যাসেম্বলীর এম.এল.এ., ট্রেড ইউনিয়ন লিডাররা ছিলেন কৃষকরা ছিলেন, সেখানে কেন্দ্রীয় সরকার তারা ভয়ঙ্করভাবে এই মিছিলের উপর আক্রমণ করেছে, ওখানে মিটিং করার জন্য পারমিশান চাওয়া হয়েছিল, কিন্তু তারা পারমিশান দেয়নি। পশ্চিমবাংলায় কেউ মিটিং করতে চাইলে তার পারমিশান দেওয়া হয় না—এরকম ঘটনা কি আছে? অথচ এখানে মিটিং-এর পারমিশান চাওয়া হয়েছিল এবং এরজন্য কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দেখাও করা হয়েছিল কিন্তু সেই পারমিশান দেওয়া হয়নি। সেখানে বিভিন্ন গণসংগঠনের নেতৃবৃন্দ সহ পার্লামেন্টের বহু মেম্বারও ছিলেন এবং তারা অনুরোধ করেছিলেন যে ভারতবর্ষের সব রাজ্য থেকে লক্ষ লক্ষ মানুষ আসবেন, বিভিন্ন গণসংগঠন আসবেন—ওদেরও অনেক লোক তো আমাদের অনেক দাবি সমর্থন করেন—কিন্তু সেই অনুমতি দেওয়া হয়নি। স্যার, সেই মিছিলে যেভাবে নির্লজ্জ ও বেপরোয়াভাবে আক্রমণ করা হয়েছে তা আমরা কিছুতেই বরদাস্ত করতে পারি না। আমার আবেদন আপনি এ ব্যাপারে তদন্ত করুন কারণ আমাদের অনেক এম.এল.এ.ও সেখানে অর্থাৎ দিল্লিতে গিয়েছেন। সেই সমস্ত বিধায়কদের স্বাস্থ্য সম্পর্কে আমরা উদ্বিগ্ন। এ বিষয়ে আপনি আমাদের ইনফর্ম করার ব্যবস্থা করুন।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতাম যে বামপন্থীরা গণতান্ত্রিক আন্দোলন করেন কিন্তু গতকাল এরা দিল্লিতে যা করলেন তা আমরা শুনেছি। দিল্লি অঞ্চলে

ওদের লোকজন কম তাই গেরিলা ট্যাকটিসে একটা নতুন পদ্ধতিতে ওরা আন্দোলন করতে চাইলেন এবং সংসদে জোর করে ঢোকবার চেষ্টা করলেন। এইভাবে তারা বিভিন্ন জায়গা জবরদখল করে আক্রমণ করার চেষ্টা করলেন। দিল্লির সরকার যা করেছে যথেষ্ট করেছে, ভাল কাজ করেছে, যেটা করা দরকার তাই করেছে। স্যার, গ্যাট চুক্তি নিয়ে কথা বলছেন কিন্তু সংসদে যখন এই গ্যাট চুক্তি নিয়ে আলোচনা হচ্ছে তখন আমরা দেখেছি সেখানকার বিরোধী সংসদ সদস্যরা ঘুমাচ্ছেন। স্যার, লজ্জার কথা যে তারা ঘুমাচ্ছেন। আমরা বামপন্থীদের বলি, এইভাবে রাস্তাঘাটে ইঁট মেরে আন্দোলন বা প্রতিবাদ করবেন না। বোফোর্স নিয়ে তো সংসদ কাঁপিয়ে দিয়েছিলেন এবং কেন্দ্রীয় সরকারে বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছিলেন, কিন্তু তার কি ফল হয়েছিল তা তো আপনারা জানেন। সাহস থাকে এবারও রাও সরকারের বিরুদ্ধে এ ব্যাপারে অনাস্থা প্রস্তাব আনুন, আলোচনা হোক, দেখুন কি হয়। রাস্তাঘাটে এইভাবে গন্ডগোল করবেন না। কেন্দ্রীয় সরকার সঠিক কাজই করেছেন।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ৫ তারিখে ভারতবর্ষের রাজধানী দিল্লির বুকে যে নারকীয় ঘটনা ঘটে গেল ভারতবর্ষের ইতিহাসে চিরকাল তা কালা দিবস হিসাবে পালিত হবে বলে আমি মনে করি। গ্যাট চুক্তি সম্পাদিত হলে বা ডাঙ্কেল প্রস্তাব রূপায়িত হলে ভারতবর্ষের শিল্প ও বাণিজ্যের উপর শুধু আঘাত আসবে তাই নয় ভারতবর্ষের সার্বভৌমত্বকে পর্যন্ত ধ্বংসের পথে নিয়ে যাবেন কেন্দ্রীয় সরকার। যারা স্বাধীনতাকামী মানুষ, ভারতবর্ষকে স্বাধীন করার জন্য যারা প্রাণ দিয়েছেন তাদের মুখে কালি লেপন করার চক্রান্ত করছেন আজকের কেন্দ্রীয় সরকার। এর বিরুদ্ধে প্রতিবাদ জানাবার জন্য ভারতবর্ষের বিভিন্ন গণসংগঠন একত্রিত হয়ে শান্তিপূর্ণ উপায়ে প্রতিবাদ জানাতে গিয়েছিলেন কিন্তু ভারতবর্ষের জাতীয় সরকার যাদের বলা হয় সেই সরকার তাদের উপর নির্লজ্জভাবে, নির্মমভাবে, বেহায়ার মতন আক্রমণ করেছে। আমাদের বিভিন্ন সংসদ সদস্য, এ্যাসেম্বলীর সদস্য, তাদের উপর অত্যাচার করা হয়েছে। স্যার, যারা ভারতবর্ষের স্বাধীনতা, সার্বভৌমত্ব রক্ষা করতে চান তাদের উপরই কেন্দ্রীয় সরকার নির্মমভাবে অত্যাচার করেছেন। এর বিরুদ্ধে আমরা তীব্র ক্ষোভ জানাচ্ছি। ভারতবর্ষের অগণিত শান্তিপ্রিয় স্বাধীনতাকামী মানুষ যারা ভারতবর্ষের সার্বভৌমত্বকে রক্ষা করতে চান তারাও কেন্দ্রীয় সরকারকে তাদের এই কাজের জন্য ধিক্কার জানাচ্ছেন।

[11-20—11-30 a.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রবীন দেব এবং রবীন মন্ডলের অভিযোগ শুনে উনাদের জানাবো ভেবেছিলাম যে ১৭ বছর পরে ওদের বোধোদয় হয়েছে যে গণ আন্দোলনে পুলিশী অত্যাচার করা অন্যায়। কিন্তু বক্তব্যটা শোনার পর দেখলাম যে রাজনৈতিক উদ্দেশ্যে গত পাঁচ তারিখে দিল্লিতে যে গুন্ডামি ওরা করেছে, ঠিক একই রাজনৈতিক উদ্দেশ্যে এখানে বক্তব্য রাখলেন। যেখানে পশ্চিমবাংলায় গণ আন্দোলন দমন করতে গিয়ে

পুলিশ নির্মমভাবে গুলি চালায় মমতা ব্যানার্জির উপস্থিতিতে বলুন বা ২১শে জুলাই এর কথা বলুন অথবা বীরভূমের তারাপুরে একজন ডাক্তারের বদলি প্রত্যাহার করার জন্য, যারা অবস্থান করেছিলেন তাদের উপর গুলি চালিয়ে মানুষ হত্যা করা তখন কিন্তু আপনারা প্রতিবাদ করেননি। এর আগে হরিহর পাড়া, শান্তিপুরের ঘটনায় আপনারা কোনও প্রতিবাদ করেননি। প্রতিবাদ করতে দেখিনি। আজকে গুন্ডামি দমন করতে দিল্লি পুলিশ গুলি চালায়নি, গুন্ডামি দমন করতে জল কামান চালিয়ে তাদের ছত্রভঙ্গ করেছে, সেই জন্য দিল্লির সরকারকে অভিনন্দন জানানো উচিত। গত ১৭ বছরে পশ্চিমবাংলায় গণ আন্দোলনের উপর পুলিশ যেভাবে গুলি চালিয়ে মানুষ হত্যা করেছে, ওখানে তা কিন্তু হয়নি, এর জন্য দিল্লির সরকারকে ধন্যবাদ।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ই এপ্রিল দিল্লিতে যে ঘটনা ঘটে গেল তাতে আমরা সকলে উদ্বিগ্ন। কারণ মানুষের অধিকার আছে মিটিং মিছিল করার, সমাবেশ করার। আমাদের সমস্ত প্রতিনিধি বামদলের, সেখানে আমাদের যারা প্রতিনিধিত্ব করতে গিয়েছিলেন এবং সমাবেশে লক্ষ লক্ষ লোক জড় হয়েছিল, মানুষ বোট ক্লাবে জড় হতে চেয়েছিল গ্যাট চুক্তির, ডাঙ্কেল প্রস্তাব, নয়া শিল্প নীতির বিরুদ্ধে সমাবেশ করছিলেন, সেই সমাবেশে যেভাবে পুলিশ নির্মম অত্যাচার করেছে, এটাতে আমরা খুবই উদ্বিগ্ন। বিরোধী বন্ধুরা আজকে এখানে বলছেন যে দিল্লি পুলিশ ঠিক কাজ করেছে। তাই বলবো এই যে ঘটনা ঘটেছে, এটা খুব দুঃখ জনক। যারা ওখানে গ্রেপ্তার হয়েছে, তাদের ছাড়িয়ে আনা হোক এবং যারা আহত হয়েছেন, তাদের খবর হাউসকে জানানো হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনার মধ্যে একটা অদ্ভুত মিল আমরা দেখতে পাচ্ছি। গতকাল বামফ্রন্ট ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে সমাবেশ করলো, আজকে বি.জে.পি. সমাবেশ করবে। কালকে লেফট ফ্রন্টের আন্দোলন ছিল, আজকে বি.জে.পি.র আন্দোলন। সুতরাং এর থেকে বোঝাচ্ছে বি.জে.পি. এবং লেফট ফ্রন্টের সঙ্গে যোগাযোগ পুরো মাত্রায় বিরাজমান। সেটা প্রমানিত। দিল্লির নিরাপত্তা বিঘ্নিত হচ্ছিল, ইন্টারনাল সিকিউরিটি এ্যারেঞ্জমেন্টকে চ্যালেঞ্জ করে দেওয়া হয়েছিল এবং এটা দেশের নিরাপত্তার পক্ষে খুব বিপদজনক অবস্থা সৃষ্টি হয়েছিল। এরা পার্লামেন্টে পর্যন্ত ছুটে গেছে। দিল্লির পুলিশ হেড কোয়ার্টারে ছুটে গেছে। তারা গণতান্ত্রিক কোনও রীতি নীতি মানেননি। একটা জায়গায় আন্দোলন করব বলে তারপর গেরিলা কায়দায় আক্রমণ হবে, এটা কোনও গণতান্ত্রিক আন্দোলন হতে পারে না। আমরা যদি এখানে এসপ্ল্যানেড ইস্টে আন্দোলন করবো বলে জানাই, তারপর যদি হাওড়ায় কোথাও ৫০০ হাজার মানুষ নিয়ে সেখানে আন্দোলন শুরু করি, সেখানে কি ঘটবে? এদের দলের মধ্যে কোনও কন্ট্রোল ছিল না, দে হ্যাভ নো কন্ট্রোল। এই আন্দোলনের উপর কোনও নিয়ন্ত্রণ ছিল না। সারা পৃথিবী থেকে তো কম্যুনিজম উঠে গেছে, সুতরাং এখানকার কম্যুনিষ্টরা পাবলিসিটি পাবার জন্য বি.বি.সি., সি.এন.এম., জি.টি.ভি.তে যাতে তাদের খবর বেরোয় এই জিনিস দেখায়, তার জন্য এই পরিকল্পনা করা হয়েছে। কিন্তু দিল্লি পুলিশ যে সংযম

দেখিয়েছে, যেভাবে ধৈর্য্য ধরে এই আন্দোলনের মোকাবিলা করেছে, তা অত্যন্ত প্রশংসনীয়। আমাদের রাজ্য পুলিশকে দিল্লিতে ট্রেনিং নিতে পাঠান উচিত যে, কি করে আন্দোলনের মোকাবিলা করতে হয়। এখানে জল কামানের কোনও ব্যবস্থা নেই। কলকাতার রাস্তার তলায় জলই নেই তো জল কামান ব্যবহার করবে। এখানে আন্দোলন মোকাবিলায় বন্দুক চালাতে হচ্ছে, এরপর হয়ত মানুষ মারার জন্য কামান চালান হবে। আমি মনে করি দিল্লিতে আন্দোলন মোকাবিলায় যা করা হয়েছে তা সঠিক হয়েছে। সিপিএম-এর ঐ নিন্দিত পদক্ষেপের আমরা নিন্দা করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার, স্যার, গতকাল দিল্লিতে সারা ভারতবর্ষের খেটে খাওয়া মানুষরা, শ্রমজীবী মানুষরা ডাঙ্কেল প্রস্তাব এবং গ্যাট চুক্তির বিরুদ্ধে যখন প্রতিবাদ জানাতে গিয়েছিল তখন তাদের ওপর নির্মমভাবে কাঁদানে গ্যাস এবং জল-কামান ব্যবহার করা হয়েছে। এটা করার একটাই কারণ গণতন্ত্রকে ধ্বংস করা এবং আমেরিকা তথা বিশ্বের পুঁজিপতি দেশ গুলিকে দেখান যে, আমরা ডাঙ্কেল প্রস্তাব রূপায়ণের পথে যে কোনও বাধাকে এই রকম নির্মমভাবে প্রতিহত করব এবং তোমাদের পদলেহন করব, ধনীক শ্রেণীর স্বার্থ আমরা রক্ষা করব। দিল্লির সরকারের এই আচরণের বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, ৫ই এপ্রিলের দিল্লির ঘটনা নিয়ে যাঁরা আজকে এই বিধানসভায় হৈচৈ করছেন তাঁরাই এক সময়ে বলেছিলেন তাঁরা কখনও গণতান্ত্রিক আন্দোলনে গুলি চালাবেন না। শুধু প্রতিশ্রুতিই তাঁরা দিয়েছিলেন, তা রক্ষা করেন নি। এ রাজ্যে বহুবার তাঁরা গণতান্ত্রিক আন্দোলনের ওপর গুলি চালিয়েছেন, মানুষ খুন করেছেন। সে সময়ে যদি এই বিধানসভার ভেতরে ওঁরা হৈচৈ করতেন তাহলে নিশ্চয়ই আমরা ওঁদের শ্রদ্ধা করতাম। ইতিপূর্বে যখন কংগ্রেসের আন্দোলনের ওপর হামলা হল, নির্বিচারে গুলি চলল, কৃষক আন্দোলনের ওপর গুলি চলল, ছাত্র আন্দোলনের ওপর গুলি চলল, বিভিন্ন গণ-আন্দোলনের ওপর গুলি চলল তখন ওঁরা এখানে কোনও রকম হৈচৈ করেননি। অথচ গতকাল দিল্লিতে কোনও গুলি চলেনি, কেউ মারা যায় নি তথাপি ওঁরা হৈচৈ করছেন। আন্দোলন যদি মারমুখী হয়ে ওঠে, সমস্ত কিছু দখল করবার জন্য পুলিশকে এ্যাটাক করে তখন পুলিশ কি করবে? দিল্লিতেও পুলিশ বাধ্য হয়ে কাঁদানে গ্যাস ছুঁড়েছে, জল-কামান দিয়ে আন্দোলন ছত্র-ভঙ্গ করেছে। দিল্লির পুলিশের কাছ থেকে পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন এবং মাননীয় মুখ্যমন্ত্রীর শিক্ষা গ্রহণ করা উচিত। আর দিল্লির সরকার যদি কোনও ভুল করে থাকে তাহলে সংসদে তো ওঁদের ৫২ জন সদস্য আছেন, অনাস্থা প্রস্তাব নিয়ে এসে দিল্লির সরকারকে ভেঙে দিন না। অবশ্য আমরা জানি সে ক্ষমতা ওঁদের নেই। তাই আমি বলছি দিল্লির পুলিশ যে কাজ করেছে তা প্রশংসনীয়।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** স্যার, গ্যাট চুক্তির মাধ্যমে ভারতবর্ষের স্বাধীনতা এবং গণতন্ত্র

বিপন্ন। তারই প্রতিবাদে গতকাল, ৫ই এপ্রিল আমাদের সব ক'টি বামপন্থী দলের পক্ষ থেকে দিল্লিতে এক সমাবেশের ডাক দেওয়া হয়েছিল। কিন্তু দিল্লির পুলিশ প্রশাসন সেই গণতান্ত্রিক সমাবেশে অন্যায়ভাবে বাধার সৃষ্টি করেছে। আমাদের পার্টির তরফ থেকে কেন্দ্রীয় সরকারের এই কাজের বিরুদ্ধে আমি তীব্র ধিক্কার জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ৫ই এপ্রিল দিল্লিতে যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে আমার কিছু বলার আছে। আমাদের বামপন্থীদের তরফ থেকে দিল্লিতে গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের বিরোধিতা করে মিটিং করার আমরা পারমিশান চেয়েছিলাম। কিন্তু মানুষের ভয়ে ভীত সন্ত্রস্ত হয়ে ওঁরা আমাদের মিটিং করতে দেবে না ঠিক করেছিল। কালকের ঘটনা নিয়ে এখানে বিরোধী সদস্যরা অনেক বক্তৃতা করলেন। আমরা দেখেছি গতকাল দিল্লিতে পুলিশ আন্দোলনকারী মেয়েদের পর্যন্ত নানাভাবে টানা-হ্যাঁচড়া করেছে। আজকের খবরের কাগজ গুলোতে সেসব ছবি পর্যন্ত বেরিয়েছে। একটু আগে বিরোধী পক্ষের একজন মাননীয়া সদস্যা অনেক কথা বললেন—পশ্চিম বাংলার প্রসঙ্গেও অনেক কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা এখানে বলতে চাই যে, যিনি ঐসব এখানে দাঁড়িয়ে বক্তৃতা রাখলেন তাঁকে ধরে নাকি কারা রাস্তার মাঝে অসম্মান করেছিল, কেউ তা দেখে নি, তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার তাঁর নিরাপত্তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা কি তিনি জানেন না আর দিল্লিতে কালকে কি হল।

[11-30—11-40 a.m.]

যারা আজকে গণতন্ত্রের ধ্বজাধারী বলছেন ঐ বিরোধিদলের সদস্যরা মুখ্যমন্ত্রীর বাড়ির সামনে কি আচরণ করেছিলেন? গতকাল দিল্লির বুকে ওরাই মারদাঙ্গা চালিয়েছেন। ওনারা আজকে বলছেন, সেখানে গুলি চলেনি। একথা ওনাদের মুখে শোভা পায় না। যখন ওনাদের কোনও মিটিং মিছিল হয় তখন বাস পোড়ায়, কত মানুষের জীবন হানি হয়। হরতালের সময় যখন বাস বেরোয় রাস্তায়, সেই বাসের উপর ওরা বোমা মেরেছে মানুষকে মেরেছে। কিছুদিন আগে এই হাউসের ভিতর আপনার চেয়ারের মাইক্রোফোন টেনে ছুঁড়ে ফেলে দিয়েছে। যারা আজকে গণতন্ত্রের হত্যা করছে, তারাই আজকে গণতন্ত্রের কথা বলছেন? তারাই আজকে নারী নির্যাতনের কথা বলছেন? তাদের বলতে কোনও দ্বিধা হয় না। এই পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে তারা আমাদের নানারকম খিস্তি করছে, মুখ্যমন্ত্রী মহাশয়কে যা তা কথা বলছেন। গতকাল দিল্লির বুকে যা ঘটেছে তা নিন্দা করার ভাষা নেই। আমাদের তীব্র ধিক্কার দিল্লিতে পৌঁছে দেবার জন্য আমি আপনার কাছে আবেদন করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল দিল্লিতে বামদলগুলির ডাঙ্কেল বিরোধী সমাবেশ নিয়ে যে ঘটনা ঘটেছে, আপনি এই হাউসে তা আলোচনা করার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই ডাঙ্কেল বিরোধী সমাবেশের মধ্য দিয়ে আবার প্রমান হয়ে গেছে যে বামফ্রন্ট বরাবরই দক্ষিনপন্থীদের সঙ্গে হাত মিলিয়ে কেন্দ্রীয় সরকারকে আঘাত করার চেষ্টা

করে। আজকে বি.জে.পি. যা নিয়ে সমাবেশ করছে, গতকাল তাই নিয়ে ওরা সমাবেশ করেছে। এর আগে দেখেছি, কখন বোফর্স নিয়ে, কখন এমারজেন্সি নিয়ে তারা একইভাবে দক্ষিনপন্থীদের সঙ্গে হাত মিলিয়ে আন্দোলন করেছে এবং এই আন্দোলন করতে গিয়ে তারা গতকাল দিল্লিতে এক জায়গায় সমাবেশ করবে বলে অন্য জায়গায় সমাবেশ করলো। তারা আগে থেকেই ঘোষণা করেছিল যেকোনও মূল্যে বোট ক্লাবে সমাবেশ হবে। আপনি জানেন, বোট ক্লাবে বি.জে.পি.র সমাবেশ বন্ধ করার জন্য নিষেধাজ্ঞা জারি হয়েছিল। এই বোটক্লাবে কংগ্রেসও সমাবেশ করেনি। সহজে এই নিয়মটা মেনে নিলে বামদলগুলি যাদের সংখ্যা দিল্লিতে খুবই কম ঝামেলা হত না। কিন্তু তারা রাজি নয়। তাদের ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে যদি বলার থাকতো তাহলে লোকসভায় নরসিমা রাও সরকারের বিরুদ্ধে নো-কনফিডেন্স মোশন আনতে পারতেন। কিন্তু তারা সংসদীয় রাস্তায় না গিয়ে দিল্লির রাস্তায় ইট ছুঁড়ে বিশৃঙ্খলা সৃষ্টি করেছেন। তুলনা করে দেখুন, এই বামদলগুলি যখন মমতা ব্যানার্জির নেতৃত্বে যুব কংগ্রেসের সমাবেশে তাদের পুলিশ গুলি চালিয়ে ২০০ জনকে আহত করলো এবং ১৩ জনকে নিহত করলো ২১শে জুলাই, তখন তাদের মুখ বন্ধ ছিল। বারাসাতে ১ জনকে মারলো, তখনও ওদের মুখ বন্ধ। আর আজকে ওরা জল কামানে এতই পীড়িত, যে ওদের গোলাপ জল কেন ছেটানো হয়নি তারজন্য ওরা দুঃখিত। রাজধানীতে বিশৃঙ্খলা সৃষ্টির আমি তীব্র নিন্দা করি। যেভাবে দক্ষিনপন্থী এবং বামদলগুলি এক হয়ে ভারতবর্ষের স্বাধীনতা এবং সার্বভৌমত্বকে আঘাত করার চেষ্টা করছে, কেন্দ্রীয় সরকারের স্থিতিশীলতাকে নষ্ট করার চেষ্টা করছে তার আমি তীব্র নিন্দা করি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় স্পিকার স্যার, ১৯৯২ সালের ডিসেম্বরের ৬ তারিখ এবং গত ৫ তারিখের ঘটনাগুলি বিশ্লেষণ করলে দেখা যায়, যখন বাবরি মসজিদ ধ্বংস করছিল একদল মানুষ, সেদিন তখন নরসিমহা রাও দিল্লির বুকে চুপচাপ ছিলেন। এইসব দেখে একদল বুদ্ধিজীবী বললেন, বাবরি মসজিদ ভাঙার জন্য তিনি সময় দিচ্ছেন। একটা দেশের প্রধানমন্ত্রী গতকাল বামপন্থী সংগঠনগুলি যখন ভারতবর্ষের গণতন্ত্রকে রক্ষা করার জন্য, বুর্জোয়া শ্রেণীর দ্বারা যখন ভারতবর্ষের সার্বভৌমত্ব ভূলণ্ঠিত হচ্ছে, দেশপ্রেমিক সেজে যখন বিদেশী বেনিয়াদের হাতে দেশকে বন্ধক দিতে চাইছে, তখন তার বিরুদ্ধে গণতন্ত্র প্রিয় মানুষ যখন দিল্লির বোট ক্লাবে মিটিং করার জন্য অনুমতি চাইলেন তখন তাদের মিটিং করার অনুমতি দিলেন না। এখন ওনারা বলতে চাইছেন, দক্ষিনপন্থীদের সঙ্গে বামপন্থী পার্টিগুলি সব এক হয়ে মিটিং করছেন। কিন্তু আমরা কি দেখেছি? বি.জে.পি.র সাথে এই কংগ্রেস মিলিতভাবে কাজ করেছেন। এই নরসিমহা রাও সরকার ক্ষমতায় থাকার জন্য অজিত গোষ্ঠীর লোকদের টাকা-পয়সা দিয়ে কিনে নিয়েছেন এবং মেজরিটি দেখিয়েছেন। অতএব গতকাল গণতান্ত্রিক আন্দোলনের উপর যেভাবে অত্যাচার করেছে তার আমি তীব্র নিন্দা করি এবং ধিক্কার জানাই।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মিঃ স্পিকার স্যার, গতকাল দিল্লির বুকে বামপন্থী আন্দোলনকারীদের

উপর কেন্দ্রীয় সরকার যা করেছেন আমি এবং আমার দল তারজন্য ধিক্কার জানাচ্ছি, প্রতিবাদ জানাচ্ছি। কিন্তু স্যার, আমার বক্তব্য হল, চোরের মায়ের বড় গলা। কারণ যারা পশ্চিমবঙ্গে পুলিশ এবং সি.পি.এম. এর মহামিলন ঘটিয়ে তার মাধ্যমে গণতান্ত্রিক ব্যবস্থাকে আধমরা করে দিয়েছে তাদের মুখে একথা শোভা পায় না। আপনি জানেন, আজকে সারা পশ্চিমবঙ্গে গণতন্ত্র বলতে কিছু নেই, পুলিশ এবং সি.পি.এম. গুন্ডারা এটাকে আধ মরা করে দিয়েছে। কাজেই আজকে তাদের মুখে একথা মানায় না। আজকে পশ্চিমবঙ্গের রাজ্য সরকার, পুলিশ এবং সি.পি.এম. দল যা করছেন এটাকে ভাষায় প্রকাশ করতে পারছি না; একে ধিক্কার দিচ্ছি, প্রতিবাদ জানাচ্ছি রাজ্যের গণতন্ত্রকে রক্ষা করতে হবে এটা জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লির বুকে ডাঙ্কেল বিরোধী পশ্চিমবঙ্গের আন্দোলনকারীদের উপর যে নির্মম অত্যাচার হয়েছে, সারা ভারতবর্ষের গণতান্ত্রিক চেতনায় উদ্বুদ্ধ ডাঙ্কেল বিরোধী প্রতিবাদকারীদের উপর যে অমানুষিক অত্যাচার হয়েছে আমরা তার তীব্র ধিক্কার জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার দেশের গণতন্ত্রকে একেবারে গলা টিপে হত্যা করতে চাইছেন যার জাজ্বল্য প্রমান গতকালকের ঘটনা। বাংলার মানুষ বহু আন্দোলন করছেন স্বাধীনতার আগে ও পরে, গতকালও তারা ডাঙ্কেল প্রস্তাবকে যারা সমর্থন করছেন তাদের বিরুদ্ধে দিল্লির বুকে ধিক্কার জানাতে গিয়েছিলেন। আমরা চাই, সর্বদলীয় ভাবে এর বিরুদ্ধে, গতকালের ঘটনার বিরুদ্ধে সিদ্ধান্ত নেওয়া হোক, কেন্দ্রীয় সরকার দিল্লির বুকে তাদের উপর যে জঘণ্য অত্যাচার করেছেন তার তীব্র নিন্দা করা হোক।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লির বুকে গণতান্ত্রিক আন্দোলনের উপর যে আক্রমণ নেমে এসেছে আমরা তার ভয়ঙ্কর সামনের দিকটা মনে করিয়ে দিচ্ছি। গতকাল দিল্লিতে যে পরিস্থিতি তৈরি হয়েছিল তার একটি অংশও ওদের নিম্নগামী টিভির মাধ্যমে দেখতে পেলাম না। আমি আপনার মাধ্যমে সভাকে অনুরোধ করবো, এই সভা থেকে গতকাল দিল্লিতে গণতান্ত্রিক আন্দোলনের উপর যে নির্মম অত্যাচার করা হয়েছে তার বিরুদ্ধে তীব্র নিন্দা এবং ক্ষোভের কথা কেন্দ্রীয় সরকারকে জানানো হোক।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে যা ঘটেছে তার নিন্দা আমরা সবাই করছি। এমন কি, কংগ্রেসের সঙ্গে যারা চলেন এমন কেউ কেউ পর্যন্ত তার নিন্দা করেছেন। যে কথা আপনার কাছে বলা দরকার, ওরা বলবার চেষ্টা করেছেন যে, বিজেপি এবং বামপন্থীরা একইভাবে কথা বলছেন। গতকাল ৫৬টি গণ-সংগঠন সেখানে মিছিল করতে চেয়েছিলেন, লক্ষ লক্ষ লোক সেখানে জমায়েতও হয়েছিলেন, কিন্তু তাদের পারমিশান দেওয়া হয়নি, কিন্তু আজকে বিজেপি সেখানে মিটিং করছেন এবং তারা কিন্তু পারমিশন পেয়েছেন। সেখানে আহত ৫০০ জন, গুরুতর আহত ১০০ জন, ৪০ জনকে অপারেশন করতে হচ্ছে। আপনাকে মনে করিয়ে দিই, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যখন সেখানে মসজিদ ভাঙ্গছে তখন মাননীয় নরসিংহ রাও চুপচাপ বসে আছেন। কারণ তাঁর বন্ধুরা কথা

দিয়েছিলেন তাঁরা খেলবেন, ভাঙ্গবেন না। বি.জে.পি.র উপর নির্ভর করে ভাঙ্গতে দিয়েছিলেন। আজকে যখন গণতান্ত্রিক আন্দোলন করতে যাওয়া হয়েছে তখন মহাত্মা গান্ধীর রাজঘাটে রক্ত ঝরালেন। আপনার কাছে ইতিমধ্যে বলা হয়েছে। স্যার, যমুনা প্রসাদ শাস্ত্রী মহাশয় শুধু ইংরাজের বিরুদ্ধে লড়াই করেন নি, গোয়ার মুক্তি সংগ্রামে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করার জন্য তাঁর চোখ উপড়ে নিয়েছেন, আজকে তাঁর দেহ থেকে রক্ত ঝরান হল মহাত্মা গান্ধীর রাজঘাটে। আপনাকে জিজ্ঞাসা করছি, দিল্লি কার? আমেরিকার, আই.এম.এফের, না নরসিংহ রাওয়ের? আমরা কেউ নই, আমরা দিল্লি যেতে পারি না? আমাদের বিধানসভার মাননীয় সদস্যরা ওখানে আহত হলেন। আমরা আপনার কাছে দাবি করব আমাদের কে কে আহত হয়েছেন কে কে গুরুতর আহত হয়েছেন আমাদের কাছে কোনও খবর নেই। টি.ভি.তে কোনও খবর নেই। পরে ওঁদেরই একটি খবরের কাগজে বেরিয়েছে মাইকে দাঁড়িয়ে বলেছেন হিট দেম এ্যাট দি ফাষ্ট অপারচুনেটি, প্রথম সুযোগেই আঘাত কর। এক হাজার রাউন্ড কাঁদানে গ্যাস ছুঁড়ছে, কাগজের খবর, ওঁদের পক্ষের যে কাগজ নিয়ে ওঁরা লড়া লড়ি করেন সেই কাগজে। মাননীয় সুদীপ বাবু বলেছিলেন বি.জে.পি.র সঙ্গে এদের আঁতাত আছে, আমি নাম দিয়ে বলছি গত ১৯৯০ সালের ৭ই ডিসেম্বর গোয়ালটুলি লেনে যখন মন্দির করতে গিয়েছিলেন কোন বি.জে.পি. নেতা সেখানে ছিলেন একটু বলুন। মাননীয় সুব্রত বাবু প্রথমে বললেন কংগ্রেসের পক্ষ থেকে, পশ্চিমবঙ্গের মানুষের সামনে তিনি বলেছিলেন ডাঙ্কেল, গ্যাট চুক্তির প্রস্তাব শ্রমিক এবং জনগণের বিরোধী। তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এই লড়াইয়ের সামিল হবেন, আজকে উল্টো কথা বললেন। আপনি জানেন ইংরেজের বিরুদ্ধে সিরাজউদ্দৌলা লড়াই করেছিলেন, মীরজাফর উমিচাঁদ তাঁর বিরোধিতা করেছিলেন, আজকে সেইরকম সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যখন বামপন্থীরা লড়াই করছেন তখন সেই মীরজাফর এবং উমিচাঁদ ঐ নরসিংহরাও তাদের সঙ্গে যুক্ত হয়েছেন। এরা মহাত্মা গান্ধী, পন্ডিত নেহেরু এমন কি ইন্দিরা গান্ধীরও বিরোধী এমন কি এরা কংগ্রেসেরও বিরোধী, দেশের সর্বনাশ করছে। তাই এদের বিরুদ্ধে প্রতিবাদ হচ্ছে। আগামী ১৫ তারিখে আবার দিল্লি যাওয়া হবে। যতদিন পর্যন্ত এটার পরিবর্তন না হয় লড়াই চলবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Held over Starred question
## (to which oral answers were given)

**H.O. *190 : Not Called**

## Compassionate-এতে চাকুরী

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮) **শ্রী আব্দুল মান্নান** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কর্মরত অবস্থায় মৃত শিক্ষক ও অশিক্ষক কর্মচারী পরিবারের একজনকে Com-

passionate Ground-এ চাকুরী দেবার কোনও ব্যবস্থা আছে কি না;

(খ) থাকলে, ১লা জানুয়ারি ১৯৯২ থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত ঐ পরিবারভুক্ত কতজন চাকুরী পেয়েছেন; এবং

(গ) উক্ত পরিবারভুক্ত কাউকে পেনসন দেওয়ার ব্যবস্থা চালু আছে কি না?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** (ক) হ্যাঁ।

(খ) ৮৫৫ জন।

(গ) হ্যাঁ।

[11-40—11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—ঐ সময়ে কতজন আবেদন করেছিলেন, কতজন মারা গেছেন, কমপ্যাসোনেট গ্রাউন্ডে চাকরি দেওয়ার জন্য আবেদন কারীর সংখ্যা কত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এ্যাপলিকেশনের সংখ্যা না বললেও আমি জেলা ভিত্তিক বলে দিতে পারি। প্রাইমারিতে কলকাতায় ৫০ জন করেছিলেন ১০ জন পেয়েছেন। ঐ সময়ে কতকগুলি বিষয় অনুযায়ী কতকগুলি নিয়ম পূরণ করতে হয়।

**শ্রী আব্দুল মান্নান :** ৫০ জনের মধ্যে কতজন পেয়েছেন বললে আমাদের সুবিধা হয়।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** ৭০ জনে ৩০, ২৩ জনে ১৫, ৪৬ জনে ৩২, ১৯৯১ থেকে ১৯৯২ এর মধ্যে। ১০৭ জনে ৬৮, ৭৫ জনে ৪৪, ৭৯ জনে ৪৭, ৬২ জনে ৫৫, ৫০ জনে ২৭, ৩৯ জনে ২৫। আমি এই জন্য বলছি আমাদের এই প্রসেসের ভিতর দেওয়া হয়েছে, বাকি গুলি দেওয়া হবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'গ' প্রশ্নের উত্তরে বলেছেন, হ্যাঁ। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, কতজনকে পেনশন দেওয়া হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সংখ্যাটা এখনই বলতে পারবো না। তবে যে ব্যবস্থা চালু আছে সেটা হচ্ছে, এটা পাবেন তার স্ত্রী অথবা নির্ভরশীল কন্যা।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, 'খ' প্রশ্নে ছিল যে ১লা এপ্রিল জানুয়ারী ১৯৯২ থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত এই দুই বছরে উক্ত পরিবারভুক্ত কতজন চাকুরি পেয়েছেন? সেই সময়ে আপনি তথ্য দিতে পারেন নি। এটা হেল্ড ওভার হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়ের হস্তক্ষেপের ফলে আজকে উত্তর দিচ্ছেন। কাজেই আমি জিজ্ঞাসা

করছি যে কতজনকে পেনসান দিয়েছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** আমি এটার উত্তর দিয়ে দিয়েছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি এর আগে যখন প্রশ্ন করেছিলাম তখন আপনি বলেছিলেন যে পুরো তথ্য না নিয়ে উত্তর দেওয়া যাবে না। আজকে আমি আপনাকে জিজ্ঞাসা করেছি যে ঐ সময়ে কত জনকে পেনসান দেওয়া হয়েছে, কিন্তু আজও আপনি উত্তর দিতে পারছেন না। তাহলে তো আমাদের একসঙ্গে অনেকগুলি প্রশ্ন দিতে হবে।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** আমাদের জেলার প্রাইমারি ক্ষেত্রে এগুলি দিয়ে থাকে জেলা কাউন্সিল। তারা সব অটোনমাস বডি, তাদের কাছ থেকে এগুলি আমাদের আনতে হয়। আমরা সঠিক তথ্য এই বিধানসভায় দিতে চাই বলে সময় চেয়েছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, ২ মাস আগে প্রশ্ন দিয়েছি, তারপরেও তথ্য দিতে পারছেন না।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** এটা আপনার মত।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলুন না কত দিয়েছেন তাহলে তো ব্যাপারটা মিটে যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** আমি তো বলেছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'গ' প্রশ্নে বলেছেন যে হ্যাঁ। আমি জিজ্ঞাসা করছি কতজনকে পেনসান দেওয়া হয়েছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** প্রশ্নটা ছিল দেওয়া হয় কিনা? আমি বলেছি যে দেওয়া হয় এবং কাকে দেওয়া হয় সেটাও বলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি দেন তাহলে আমি ওনাকে ৭ দিনের মধ্যে লিখে পাঠিয়ে দেব।

**শ্রী রাই চরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে কর্মরত অবস্থায় শিক্ষক মারা গেলে তার স্ত্রী বা বয়স্ক ছেলে চাকুরি পাবে। আমি জানতে চাচ্ছি যে এই রকম নিয়ম আছে কিনা যে ২ বছরের মধ্যে ক্লেম না করলে হবে না? আমি কয়েকবার হাউসে বলেছি যে কর্মরত অবস্থায় মারা গেলে তখন অনেক সময়ে হিসাব করে দিতে পারে না যে তার ছেলের বয়স হয়েছে কিনা, যোগ্যতা আছে কি না। কাজেই তার বয়স হলে, যোগ্যতা হলে তখন কি তার চাকুরির ব্যবস্থা করা যাবে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় :** কমপ্যাসোনেট গ্রাউন্ডে যেটা দেওয়া হয় সেটা হচ্ছে মারা যাবার পরে সেই মুহূর্তে যাতে পরিবারটা দুস্থতা থেকে রক্ষা পায় তার জন্য সরকার বিবেচনা

করেন। সুতরাং সেই মুহূর্তে দরখাস্তগুলি বিবেচ্য হয়, গ্রহণযোগ্য হয়। তারপরে ১৮ বছর হয়েছে কিনা, দুস্থতা থাকবে কিনা, এটা বিবেচনা করা যায় না। ইমিডিয়েট সেই অবস্থা থেকে যাতে রক্ষা করা যায় সেই ব্যবস্থা বামফ্রন্ট করেছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই মৃত শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী নিয়ে প্রশ্ন এসেছে, আমি জানতে চাচ্ছি যে যদি কোনও শিক্ষক বা অশিক্ষক কর্মচারী অসুস্থ হন, মেডিকেল বোর্ড যদি তার প্রকৃত অসুস্থতা সম্পর্কে ডিক্লেয়ার করেন তাহলে সে ক্ষেত্রে তার পুত্রকে চাকুরী দেবার কোনও ব্যবস্থা আছে কিনা? দ্বিতীয় কথা হচ্ছে, সেই রকম কোনও ক্ষেত্রে যদি সেই শিক্ষক বা অশিক্ষক কর্মচারীর অন্য কোনও পুত্র যদি চাকুরি করে তাহলে সেখানে তার অন্য ছেলেকে চাকুরি দেবার কোনও ব্যবস্থা আছে কিনা সেটা জানাবেন কি?

[11-50—12-00 a.m.]

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এক, তিনি যদি শারীরিক দিক থেকে অক্ষম হন, দুই, তাঁর পরিবারে যদি কেউ উপার্জনক্ষম না থাকেন তাহলে পেতে পারেন। যদি সেই পরিবারে উপার্জনক্ষম থাকেন তাহলে তো কমপেসিয়োনেট গ্রাউন্ড হল না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মৃত শিক্ষকের ওয়ারিয়ার পুত্র, কন্যা, স্ত্রী যারা আছেন তাদের যদি তাঁর মতো শিক্ষকতার যোগ্যতা না থাকে, অর্থাৎ শিক্ষক যদি সেকেন্ডারি এডুকেশানে মাধ্যমিক পাস হয় এবং সেখানে স্ত্রীর যদি যোগ্যতা নগন্য থাকে এবং হায়ার এডুকেশান থাকে তাহলে সেই ক্ষেত্রে কি হবে?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** কাজ দেওয়া হবে। শিক্ষক হলেই শিক্ষকতা করতে হবে সেই রকম ব্যাপার নেই। যে কোনও জায়গায় দেওয়ার অধিকারের কথা বলা হয়েছে, প্রাইমারি হলেও সেকেন্ডারীতে পাবে, সেকেন্ডারী হলেও প্রাইমারিতে পাবে। শিক্ষক হলেও যোগ্যতা না থাকলে অশিক্ষক কর্মচারী পাবে। যোগ্যতা থাকলে সেখানে ভেকেন্সী থাকলে শিক্ষক হিসাবে পাবেন। এই ফ্লেকসেবেল ব্যবস্থা এই সরকার করেছে।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এমন ঘটনা আছে ৬৫ বছর পর্যন্ত চাকুরির জন্য অপশান দিয়েছে, সে বর্তমানে স্কেলের আর্থিক সুযোগ পাচ্ছে না, এই ৬৫ বছরের আগে যদি মারা যায় তাহলে তার ওয়ারিয়ারকে কমপ্যাসোনেট গ্রাউন্ডে চাকুরির সুযোগ পাবেন কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এই ব্যাপারে আমি কিছু মন্তব্য করতে পারবো না, কারণ এটা বিচারাধীন আছে।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শিক্ষক, অশিক্ষক কর্মচারীরা

মারা গেলে কমপ্যাসোনেট গ্রাউন্ডে যে চাকুরি দেন এই চাকুরি পেতে গেলে পদ্ধতিটা কি, কার কাছে যেতে হবে, কত অফিসে ঘুরতে হবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** প্রাথমিক স্তরে হলে জেলায় যে কাউন্সিল আছে তার চেয়ারম্যানের কাছে দরখাস্ত করতে হবে এবং যদি মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে হয় তাহলে জেলার ডি.আই.-এর কাছে দরখাস্ত করতে হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বড় গলা করে বললেন যে কমপ্যাসোনেট গ্রাউন্ডে চাকুরি হয়ে যাচ্ছে। আমি নিজে বলেছি, কয়েকটি দরখাস্ত করা আছে দেখবেন। কমপ্যাসোনেট গ্রাউন্ডে চাকুরি দেবার কথা কত বছরের মধ্যে? অনেক ক্ষেত্রে এক বছর হয়ে গেল, বহু তদ্বীর করা সত্ত্বেও চাকুরি পায় নি, এই খবর আপনার কাছে আছে কিনা এবং খবর থাকলে যার অব্যবস্থার জন্য এই ঘটনা ঘটেছে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** এই রকম কেস যদি আপনার থাকে তাহলে আমাকে আর একবার দেবেন, নিশ্চয়ই দেখবো। তবে দেরী হয় তার কারণ আছে, অনেক সময় সত্য গোপন করে। উপার্জনক্ষম লোক যদি পরিবারে থাকে তাহলে পাবার কথা নয়, সেই ব্যাপারে তদন্ত করতে বিলম্ব হয়।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, একজন প্রাইমারি শিক্ষক মারা গেছেন, কিন্তু তাঁর স্ত্রী লেখাপড়া জানেন না, অথচ প্রাইমারি বিদ্যালয়ে কোনও চতুর্থ শ্রেণীর কর্মচারীর নিয়োগ করার ব্যবস্থা নেই, সেই ভদ্রমহিলার পরিবারে ছেলেদের বয়স হয় নি চাকুরি পাবার, সেই ক্ষেত্রে তার চাকুরি হবে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এই ক্ষেত্রে ডি.আই. অফিসে অথবা মধ্যশিক্ষা পর্ষদ চালিত যে বিদ্যালয় আছে অনুমোদন প্রাপ্ত সেখানে অশিক্ষক কর্মচারী বলে যাদের সেখানে কাজ পেতে পারেন। কিন্তু সেখানে ভেকেন্সী অনুযায়ী পাবেন।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রীর উত্তর থেকে জানতে পেরে খুশি হলাম যে বামফ্রন্ট সরকার অবসরপ্রাপ্ত শিক্ষকদের সম্পর্কে ভাল ব্যবস্থা করেছেন। যাঁরা আবেদন করেছেন তাঁদের মধ্যে ৬০ শতাংশ ইতিমধ্যে চাকুরি পেয়ে গেছেন, ভাল কথা। আমার আপনার কাছে জিজ্ঞাস্য হচ্ছে, আপনি তো মৃত শিক্ষকদের জন্য ভাল ব্যবস্থা করেছেন। কিন্তু যাঁরা জীবিত শিক্ষক, অবসরপ্রাপ্ত শিক্ষক যাঁদের বয়স ৬৫ পর্যন্ত ছিল চাকুরী করার সুযোগ, তাঁদের কমিয়ে ৬০ বছর করে দিয়েছেন। তাঁদের ব্যাপারে আপনি পুনর্বিবেচনা করবেন কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** যদিও প্রশ্নটি এই প্রসঙ্গে পড়ে না, তবুও বলি—আপনার ভবিষ্যৎ নির্দ্ধারণ করবেন আমার বন্ধু, যিনি এখানে বসে আছেন।

**শ্রী শিশির কুমার সরকার :** আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি যে প্রাথমিক স্তরে এই

চাকুরী কিছুটা গ্যারান্টেড হয়। কিন্তু মাধ্যমিক পর্যায়ে যেসব শিক্ষক মারা যান, তাঁদের জন্য যে প্যানেল হয় এবং ডি.আই. এর কাছে যায়, তখন ম্যানেজিং কমিটি বাতিল করে দে নট স্যুটেবল বলে। এই ব্যাপারে কোনও নতুন বিধি-ব্যবস্থার কথা আপনি বিবেচনা করছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** যদিও এটি মূল প্রশ্নের মধ্যে পড়ে না, অপ্রাসঙ্গিক, তবে আপনি যেহেতু প্রশ্ন করেছেন, সেজন্য বলছি। এই ব্যাপারে আমরা বলে দিয়েছি কয়েক মা হল, নির্দ্ধারিত একটি নিয়ম আমরা করে দিয়েছি। সেখানে ঐ রকম কোনও স্কোপ থাকে না। ম্যানেজিং কমিটি যদি কারও ক্ষেত্রে অনুমোদন না করেন, এবং নতুন কাউকে নিে থাকেন, তাহলে তাদের গ্রান্ট, স্যালারি ইত্যাদি বাতিল করে দেওয়ার কথা বলেছি। আপনা কাছে এই রকম বে-আইনী কিছু যদি থাকে তা বলবেন, আমি দেখব।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কমপ্যাসোনেট গ্রাউন্ডে চাকুরী পাওয়া কথা বললেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা এই কথা বলে যে মৃত শিক্ষক বা অশিক্ষ কর্মচারীর নিকট আত্মীয় এর ঐ চাকুরী পেতে অনেক দেরী হয়ে যায়। আপনার কাছে আমা প্রশ্ন হচ্ছে এই যে, এই ব্যাপারে কোনও সময় সীমা বেঁধে দেওয়া যায় কিনা; এই রক কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** আমরা তো বলে দিই যে ক্লিয়ার কেস থাকলে তাকে এ মাসের মধ্যে দিয়ে দিন। কারণ দুস্থতা থাকলে তা এক মাসের মধ্যেই হওয়া উচিত। আপনা কাছে ঐ রকম কোনও কেস থাকলে দেবেন, আমি দেখবো।

### প্রশ্নপত্র ফাঁসের অভিযোগ

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫২) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগে মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৮৯ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত পাঁচ বছরে কতগু পরীক্ষার ক্ষেত্রে প্রশ্নপত্র ফাঁসের অভিযোগ পাওয়া গেছে;

(খ) কতগুলি ক্ষেত্রে অপরাধীদের সনাক্ত করা গেছে; এবং

(গ) কতজন অপরাধীর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** (ক) একটি।

(খ) পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধানের পর অভিযোগটি ভিত্তিহীন বলে প্রমানিত হওয় পরিপ্রেক্ষিতে কাউকেই অপরাধী হিসাবে শনাক্ত করা বা কারোর বিরুদ্ধে কোনও ব্যব নেওয়ার প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে অভিযোগটি এসেছিল, এটি কে বা কারা করেছিলেন, এবং কোন বিষয়ের উপরে অভিযোগটি করেছিলেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই অভিযোগটি এসেছিল ১৯৯১ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাছে। এটি প্রাচীন ভারতীয় ইতিহাস এবং সংস্কৃতি বিষয়ের উপরে স্নাতকোত্তর স্তরে। এই অভিযোগটি আসার পরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে তদন্ত এবং অনুসন্ধান করেন। অনুসন্ধানের পরে ওঁরা নিশ্চিত হন যে এই ধরণের কোনও প্রশ্নপত্র ফাঁস হয়নি। তারফলে কারও বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার প্রয়োজন হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কারা এই অভিযোগটি তদন্ত করেছিলেন—কোন তদন্ত কমিটিকে কি তদন্তের ভার দেওয়া হয়েছিল?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাছে যখন অভিযোগটি এসেছিল, তখন তাঁরাই তদন্ত করেছিলেন। বিশ্ববিদ্যালয় এই ধরণের তদন্ত করেন যদি কোনও খবরের কাগজে কোনও অভিযোগ প্রকাশিত হয়, বা কেউ যদি চিঠি দিয়ে অভিযোগ করেন তখন বিশ্ববিদ্যালয়ের মধ্যে থেকেই তদন্ত এবং অনুসন্ধান করা হয়।

[12-00—12-10 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি যেটা জানতে চাইছি সেটা হচ্ছে, আপনি ভাল করেই জানেন, তদন্ত করতে গেলে এ্যাজ এ হোল এটা বলে লাভ নেই। তদন্ত নিশ্চয়ই কেউ করেছে, পার্টিকুলার কোনও একজনকে দায়িত্ব দেওয়া হয়েছিল বা কয়েকজনকে, এখানে কারা এনকোয়ারী করেছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এটা বুঝবেন এটা একটা ভাল ব্যবস্থা, বিশ্ববিদ্যালয়গুলি তারা কিভাবে তদন্ত করবেন সেটা তাদের নিজস্ব ব্যাপার। আমরা তাদের কাছ থেকে যেটা জানতে চাই—আপনি যেমন প্রশ্ন করেছেন আমরা জানতে চাই—এই রকম অভিযোগ আছে, আপনারা কি করেছেন, ওরা কাকে দিয়ে তদন্ত করাবেন, কে তদন্ত করবে, সেই ধরণের বিস্তৃত তথ্য আমরা সরকারের পক্ষ থেকে জানতে চাই না। ফলে আমরা ঐটুকু জানতে চাই, এই রকম অভিযোগ এসেছে, এই রকম প্রশ্ন এসেছে, সত্য কিনা, এবং আপনারা তদন্ত করিয়েছেন কিনা তার ফলাফল কি। ওরা আমাদের জানিয়েছেন, একটি ক্ষেত্রে এই রকম হয়েছে, পুঙ্খানুপুঙ্খরূপে বলছেন, আমরা ভাল করে তদন্ত করিয়েছি, অভিযোগটা ভিত্তিহীন, তার ফলে ব্যবস্থা নেওয়ার দরকার হয়নি। স্বাভাবিকভাবেই আমরা বিশ্ববিদ্যালয়ের কাছ থেকে জানতে চাই না কোনও অফিসার করেছেন, কারা করেছেন, কাকে দিয়ে করিয়েছেন সেটা আমরা জানতে চাই না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন তদন্ত করিয়েছেন, আমি প্রথমে বলি, প্রাথমিক তদন্তে নিশ্চয় কিছুটা প্রমাণিত হয়েছে বলে স্থগিতাদেশ দিয়েছিলেন, প্রাথমিক তদন্তে যদি প্রমাণ না পেতেন তাহলে স্থগিতের কারণটা কি হোত, সেটা কি জিজ্ঞাসা করেছিলেন পরীক্ষা স্থগিত করেছিলেন কেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যেটা বলছেন, আমার ইনফর্মেশান থেকে বলছি, আমি আগেই বলেছি, বিশ্ববিদ্যালয়গুলির স্বাধিকারের ব্যাপারে আমরা অন্তত সাবধানে ওদের সঙ্গে যোগাযোগ রাখি। বিশ্ববিদ্যালয় অটোনমি সেইভাবেই তাদের সঙ্গে যোগাযোগ করা হয়েছে, স্বাভাবিকভাবে কোনও অভিযোগ এলে পরে প্রাথমিকভাবে বিশ্ববিদ্যালয়ের দায়িত্ব থাকে—কোনও একটা গুরুতর ব্যাপারে কোনও একটা প্রশ্নপত্র ফাঁস হয়ে গেছে, সেটার ক্ষেত্রে যদি প্রাথমিকভাবে কিছু করতে হয় তাহলে প্রথমে পরীক্ষা স্থগিত রাখা দরকার, এক্ষেত্রে যে অভিযোগটা এসেছে, সেটা সম্পূর্ণ ভিত্তিহীন তাই পরবর্তীকালে তারা পরবর্তী পদক্ষেপ গ্রহণ করেন।

## আফিং ও গাঁজার চাষ

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাদক দ্রব্যের বিরুদ্ধে সুনির্দিষ্ট আইন থাকা সত্ত্বেও রাজ্যের বিভিন্ন জেলায় ব্যাপকহারে আফিং (পপিগাছ) ও গাঁজার চাষ হচ্ছে; এবং

(খ) সত্য হলে,

(১) মূলতঃ কোন কোন জেলায় এই চাষ হচ্ছে; এবং

(২) এই বে-আইনী চাষ বন্ধ করার জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত ঃ** (ক) ব্যাপকহারে চাষের কোনও তথ্য নেই তবে কিছু কিছু জেলায় আফিং ও গাঁজা চাষ হয়েছে। খবর পাওয়া মাত্র এই চাষ ধ্বংস করা হয়েছে।

(খ) (১) বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, মেদিনীপুর, চব্বিশ পরগণা (দক্ষিণ), চব্বিশ পরগনা (উত্তর) ও নদীয়া জেলায় এই ধরণের চাষ দেখা গেছে।

(২) বিভিন্ন জেলা ও সংশ্লিষ্ট সংগঠনগুলিকে নজরদারি জোরদার করতে বলা হয়েছে। বিভিন্ন জেলার পঞ্চায়েতগুলির মাধ্যমে জেলা কর্তৃপক্ষের তরফ থেকে, চাষ হচ্ছে এমন জায়গার কৃষক ও আদিবাসীদের এই অবৈধ চাষ থেকে বিরত থাকতে বলা হয়েছে। কৃষি দপ্তরকে এ ব্যাপারে অবহিত করে অনুরোধ করা হয়েছে এই ধরণের চাষ ঐ দপ্তরের কর্মীদের নজরে এলে আবগারী বিভাগকে তৎক্ষণাৎ জানাতে যাতে প্রয়োজনীয় ব্যবস্থা অবিলম্বে

নেওয়া যায়।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ব্যাপক হারে চাষ হয়নি, কিন্তু আপনি যে হিসার দিলেন ৭টি জেলায় এই রকম চাষ হচ্ছে ফলে ব্যাপকতা যে খুব কম সেটা মনে হচ্ছে না। আমার যেটা জিজ্ঞাসা সেটা হচ্ছে, ৭টি জেলায় যে চাষ হচ্ছে, এই বে-আইনী চাষের জন্য আজ পর্যন্ত কত জন, যারা করেছেন, তাদের বিরুদ্ধে আপনার দপ্তর ব্যবস্থা নিয়েছে সেটা বলবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** আমার কাছে জেলাওয়ারী এবং সালওয়ারী সব হিসাবই আছে, যেটা আপনারা চান আমি দিতে পারি। প্রথমে আমি সালওয়ারী গাঁজার হিসাবটা দিচ্ছি। ১৯৯০/৯১ সালে মোট কেস ডিটেকটেড হয়েছিল ২০টি ১৫ জন এ্যারেষ্টেড হয়। যে আয়তন বা পরিমান জমির চাষ ধ্বংস করা হয় সেটা হচ্ছে ২৬ কাঠার মতন। এটা আমি শুধু গাঁজার কথা বলছি। ১৯৯১/৯২ সালে মোট কেস ডিটেকটেড হয় ১০৮টি, এ্যারেষ্টেড হয় ১৩ এখানে ২৫০ একর ২১ কাঠার মত পরিমানের জমিতে চাষ ধ্বংস করা হয় এবং প্রায় ২৯ হাজারের মতন প্ল্যান্ট ধ্বংস করা হয়। ১৯৯২/৯৩ সালে ৬২টি কেস ডিটেকটেড হয় এবং ৪৫ জন এ্যারেষ্টেড হয়, এক একর ৩৮ কাঠার মতন জমির চাষ ধ্বংস করা হয় ও ৪ হাজার ৩০৪ টি প্ল্যান্ট ধ্বংস করা হয়। ১৯৯৩/৯৪ সালে টোট্যাল কেস ডিটেকটেড হয় ১৪, এ্যারেষ্টেড ৬, এক একর ৪ কাঠার চাষ নষ্ট বা ধ্বংস করা হয় এবং ২ হাজার ২৪১ টি প্ল্যান্ট ধ্বংস করা হয়। ১৯৯৪ সালে, এ বছরে আরও কয়েকটি কেস এসেছে। উত্তর ২৪ পরগণার সর্বশ্রেষ্ঠ হচ্ছে মেরুদন্ডীতে সেটা বোধ হয় আপনারা জানেন। এর সঙ্গে আফিমের তথ্যটাও দিচ্ছি। ঐভাবেই সংখ্যাটা বলছি। ১৯৯০/৯১ সালে ২৭টি কেস এ্যারেষ্টেড ৫ জন, ৬ একর জমি ইত্যাদি। ১৯৯১/১৯৯২ সালে ১৬ টি কেস, ৩ জন এ্যারেষ্টেড, ৩ একর দু কাঠার মতন জমির চাষ ধ্বংস। ১৯৯২/১৯৯৩ সালে দুটি কেস, ২০ একরের মতন জমির চাষ নষ্ট। এইভাবে মাসওয়ারী এবং জেলাওয়ারী সব হিসাব আছে। একটি বিশেষ সেল হয়েছে এন.ডি.পি.এস এ্যাক্টে এবং একটি বিশেষ সেল একসাইজ ডিপার্টমেন্টের আছে এবং খুবই এ্যাকটিভ আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ভালোই হিসাব দিয়েছেন। এইভাবে মাদক দ্রব্যের যে বে-আইনী চাষ চলছে বিভিন্ন জেলাতে, আমার জিজ্ঞাসা, আবগারী দপ্তরের একটি অংশ ও এই সমস্ত বে-আইনী চাষবাস যারা করছে তাদের বা অসাধু ব্যবসায়ীদের একটা আনহোলি নেকসাস গড়ে উঠেছে বলে আপনার কাছে কোনও অভিযোগ আছে কিনা এবং সেটা নজরদারি করার জন্য বিশেষ কোনও ব্যবস্থা আছে কিনা?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** আমার কাছে এরকম খবর নেই। আপনার কাছে থাকলে তা দেবেন। তবে সর্বভারতীয় স্তরে যে মিটিংগুলি হয় সাধারণভাবে বলে রাখি এ্যান্টি নারকোটিক ড্রাইভের ব্যাপারে সেখানে পশ্চিমবঙ্গের ভুমিকা প্রশংসিত হয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এ্যান্টি নারকোটিকসের ব্যাপারে যে আইনকানুন আছে তার দ্বারা কড়া ব্যবস্থা নেওয়া হয়েছে। তা সত্ত্বেও বিদেশী সাম্রাজ্যবাদী দেশের অসাধু মানুষদের দ্বারা এই সমস্ত ড্রাগ আমাদের দেশে চলে আসছে। এ ব্যাপারে সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করছেন কিনা জানাবেন কি?

[12-10—12-20 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উত্তরটা দিচ্ছি। এখানে আইনটা খুব কড়াকড়ি ভাবে করা হয়েছে সেটা জানেন, এ্যান্টি নারকোটিক এ্যান্ড সাইকোটোপিটিক এ্যাক্টের বিশেষ করে নয় ধারাতে এটা ১০ বছর পর্যন্ত সশ্রম কারাদন্ড, ২০ বছর পর্যন্ত সেটাকে বাড়ানো যেতে পারে এবং যদি রিপিটেড অফেন্স হয় তাহলে মৃত্যু দন্ড পর্যন্ত হতে পারে। একটু আগে আমি এ্যারেস্টের ফিগার দিলাম। ২০টি ক্ষেত্রে কিন্তু সাজা হয়েছে, মৃত্যু দন্ড পর্যন্ত হতে পারে, তা হয়নি, কিন্তু সাজা হয়েছে। আমি বলে রাখি পশ্চিমবাংলার ভিতর এই জিনিসটা হতে দিচ্ছি না। কিন্তু অন্যান্য রাজ্যের সংশ্লিষ্ট এলাকার পাশাপাশি এলাকায়, আমাদের দেশের বাইরে যাতায়াতের পথে, আমাদের রাজ্যের কোন অংশে একটা ট্রানজিট রুট হিসাবে ব্যবহারের জন্য হচ্ছে, সেটাকে সমূলে শেষ করতে চাইছি। আমার কাছে হিসাব আছে কি কি এ্যাকশন নেওয়া হয়েছে। এই এন.ডি.পি.এস. এ্যাক্টে ওপিয়াম, গাঁজা, আফিং এর জন্য ৬১ জন এ্যারেষ্ট হয়েছে ৯০-৯১ সালে, ৯১-৯২ সালে ৭৫ জন, ৯২-৯৩ সালে ৫৮ জন, ৯৩-৯৪ সালে ৩২ জন, শেষ দিকটাতে একটু কমেছে, এটা সম্পর্কে আমরা সতর্ক দৃষ্টি রাখছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে অর্থকরী ফসল আফিং, এর থেকে পোস্ত হয়, পোস্ত'র কিলো প্রায় ১০০ টাকা। কিছু কিছু জায়গায় দেখা যাচ্ছে বেআইনীভাবে এই আফিং এর চাষ হচ্ছে। এই অর্থকরী ফসল চাষ করার জন্য কিছু কিছু জায়গায় জমি নির্দিষ্ট করে দেবেন কি, যে আফিং চাষ করতে পারবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি জানেন আফিং এর যে ফুল যেটাকে পপি বলে, আর যেটা সিড সেটা থেকে পোস্ত হয়। বাঁকুড়া, পুরুলিয়া জেলার মানুষ বিশেষ করে গরমকালে পোস্ত খায়। এখানে যদিও একটা সমস্যা দেখা দিয়েছে, যখন ফুলটা হয় তখন থেকে রস বার করে কেমিক্যাল দিয়ে তার থেকে গাঁজা এবং অন্যান্য নারকোটিক দ্রব্য হয়ে বাইরে চলে যায়। আবার এটা স্পর্শকাতর ব্যাপার, এই এলাকার দরিদ্র মানুষের একটা সময়ের খাবার। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটু আলোচনা করছি। কিন্তু সতর্ক দৃষ্টি আমাদের জেলার কর্তৃপক্ষ এবং পঞ্চায়েতকে রাখতে হবে। কিন্তু কড়াকড়িভাবে এটাকে দেখছি। এই ব্যাপারে জেলা থেকে কিছু খবর পেয়েছি, এই সম্পর্কে আলোচনা হতে পারে। কেন্দ্রীয় সরকারের এই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেছি। কারণ কেন্দ্রীয় সরকার একটা ইন্টারন্যাশনাল কনভেনশান বলে এসেছিলেন এই সব চাষ থামানো [illegible]ত। এটা সম্পর্কে

পশ্চিমবঙ্গ এবং পাশের রাজ্যের যদি একটা সর্বদলীয় মত হয় তাহলে বিষয়টি নিয়ে আলোচনা হতে পারে। সর্বদলীয় মত হলে থামাতে পারি, তা নাহলে একটা চিন্তার ব্যাপার থাকে। আপনাদের যদি কিছু সাজেশন থাকে তাহলে আপনারা তা দেবেন।

***406-Not Called**

**বার্ষিক যোজনায় মঞ্জুরীকৃত অর্থ**

***৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩) ডাঃ মানস ভুঁইয়া ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ (ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত) আর্থিক বছরে রাজ্যের বার্ষিক যোজনার লক্ষ্যমাত্রা রাজ্য সরকার পূরণ করতে পারেন নি;

(খ) সত্যি হলে, ১৯৯২-৯৩ সালে যোজনা মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত;

(গ) ১৯৯৩-৯৪ সালে (ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত সময়ে) যোজনা মঞ্জুর ও বরাদ্দ এবং রূপায়ণের ফারাক কত?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** (ক) ইহা সত্য যে ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যের বার্ষিক যোজনার লক্ষ্য মাত্রা রাজ্য সরকার পূর্ণ করতে পারেননি।

১৯৯৩-৯৪ আর্থিক বছরে, এবং অন্যান্য বছরেও মাসে মাসে পৃথকভাবে কোন লক্ষ্য মাত্রা ধার্য করা হয় না।

(খ) ১৯৯২-৯৩ সালে যোজনা মঞ্জুরীকৃত অর্থের পরিমান ৮৮৭,৭৬,৪৪,০০০ টাকা (আট শত সাতাশি কোটি ছিয়াত্তর লক্ষ চুয়াল্লিশ হাজার টাকা)।

(গ) ১৯৯৩-৯৪ সালের সমগ্র বছরে যোজনার মোট বরাদ্দ ১৫০৪,০৬,৪০,০০০ টাকা (পনের শত চুয়ান্ন কোটি ছয় লক্ষ চল্লিশ হাজার টাকা) যার মধ্যে মূল পরিকল্পনা বরাদ্দ ছিল ১২১৪ কোটি টাকা। এর পরিপ্রেক্ষিতে সংশোধিত বরাদ্দ ধার্য হয়েছে ১২১৭.০০ কোটি টাকা। মাসে মাসে বরাদ্দ পৃথকভাবে ধার্য করা হয় না। ডিসেম্বর ৯৩ পর্যন্ত মঞ্জুরীকৃত অর্থের পরিমান ৬৩৯.৯১ কোটি টাকা।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালে রাজ্য সরকার বার্ষিক যোজনা যা ঠিক করেছিল তাতে পৌছতে পারে নি, এই হিসাব আপনি এখানে রাখলেন। আমরা প্রতি বছরই দেখছি রাজ্য সরকার রাজ্য যোজনা যা নির্ধারণ করছে প্ল্যানিং কমিশনের সঙ্গে আলোচনার পরিপ্রেক্ষিতে তা তারা পূরণ করতে পারছে না। লক্ষ্য-মাত্রায় পৌছতে পারছে না। প্রতি বছরই এই জিনিস আমরা দেখছি। ১৯৯৩-৯৪ সালে

আপনি কেন লক্ষ্য-মাত্রায় পৌঁছতে পারলেন না এবং এরজন্য রাজ্যের যে ক্ষতি হয়েছে সেবিষয়ে আপনার মতামত কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** এটা ঠিক নয় যে, বছর বছর কম হচ্ছে। গত ২/৩ টি বছর আমরা যে সমস্যার সম্মুখীন হয়েছিলাম তা নিশ্চয়ই আপনারা অবগত আছেন। কিন্তু তার আগে—৭ম যোজনা যখন শেষ হয়, ১৯৮৯-৯০ সালে আমরা পরিকল্পনা বরাদ্দের ১০৯ পারসেন্ট খরচ করতে পেরেছিলাম। এখন প্রশ্ন হচ্ছে, এই দুটো বছর পরিকল্পনা খাতে বরাদ্দের চেয়ে খরচ কেন কম হল? এর উত্তর ১৯৯২-৯৩ সালের বাজেট বক্তৃতার মধ্যেই দেওয়া আছে, মাননীয় সদস্য দয়া করে সেটা একটু দেখবেন। প্রায় ১৫৪৩ কোটি টাকার জায়গায় ৮৮৮ কোটি টাকা খরচ হয়েছিল, ৬০০ কোটি টাকা কম খরচ হয়েছিল। কারণ কেন্দ্রীয় সরকারের দেয় অংশটা সেন্ট্রাল প্ল্যান এ্যাসিসটেন্স তাঁরা পুরোপুরি দেন নি, না দিয়ে তাঁরা আমাদের ওপর আঘাত করেছিলেন। তারপর স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে তাঁদের গৃহীত নীতির মধ্যে দিয়ে তাঁরা আমাদের আঘাত করেছিলেন এবং ইনস্টিটিউশনাল লোনের ক্ষেত্রেও ২০০ কোটি টাকার আঘাত আমাদের ওপর নামিয়ে এনেছিলেন। এত গুলি আঘাতের ফলে আমরা ৮৪১ কোটি টাকায় পরিকল্পনা বরাদ্দকে নামিয়ে এনেছিলাম—আরও কমান উচিত ছিল, কিন্তু আমরা পরিকল্পনা বহির্ভূত খাতের অর্থ বাঁচিয়ে তাকে আরও কমতে দিই নি, বরঞ্চ তাকে খানিকটা বাড়িয়ে ৮৮৮ কোটি টাকা করতে পেরেছিলাম। তারপর আবার ১৯৯৩-৯৪ সালে ৫২৪ কোটি টাকার আঘাত আমাদের ওপর নামিয়ে আনা হয়েছিল। ফলে আমাদের বরাদ্দ আরও কম হওয়া উচিত ছিল। এবারে আমি আপনাদের বলছি, কেন্দ্র যদি আর নতুন করে কোনও আঘাত আমাদের ওপর নামিয়ে না আনেন—গত ২/৩ বছর যা করেছেন তা যদি না করেন এবং তাঁদের প্রতিশ্রুতি যদি তাঁরা রক্ষা করেন তাহলে আমাদের এবারের পরিকল্পনা বরাদ্দকে ২ হাজার কোটি টাকা অতিক্রম করে নিয়ে যাওয়া সম্ভব হবে।

## Held over Starred question

## (to which written answers were laid on the Table)

### বন্যায় রামনগর কেন্দ্রে ক্ষতিগ্রস্ত গ্রাম

***১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭১) শ্রী মৃণালকান্তি রায় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

**১৯৯৩ সালের অতিরিক্ত বর্ষণে ও বন্যায় মেদিনীপুর জেলার রামনগর কেন্দ্রের কোন কোন গ্রাম ক্ষতিগ্রস্ত হয়েছে?**

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

**১৯৯৩ সালের অতিরিক্ত বর্ষণে** ও বন্যায় মেদিনীপুর জেলার রামনগর কেন্দ্রের নিম্নলিখিত

গ্রামগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে :—

বারবাটিয়া, বাখারপুর, কাঁচুয়া, কান্ডগ্রাম, উত্তরবাধিয়া, শঙ্খমুদি, শ্যামসুন্দরপুর, দামোদরপুর, খইখন্ডা, সাধী, নীলকণ্ঠপুর, বালকগড়, দিকশাল, বালিসাই, কনিয়োরা, ডিভাউরী, নারদান্দা, হিলারী, যশতেখরী, কিয়াকুন্ডি, মুকুন্দপুর, ডিকয়া, বাগমারী, পদিপা মুটীমাটি, মানদুবনা, শরীপুর, খাদালগোবরা, জগদীশপুর ডালদা, খীরপাল, লছিমপুর ও চাঁদপুর।

## Starred question

### (to which written answers were laid on the Table)

### মাধ্যমিক বিদ্যালয়ে বার্ষিক ফিজ

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯) **শ্রী তপন হোড় :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে বর্ধিত বার্ষিক ফিজ (পরীক্ষা ফিজসহ) প্রত্যাহার করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

নেই।

### পাওয়ারলুম সামগ্রী হ্যান্ডলুম হিসাবে বিক্রয়ের অভিযোগ

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯) **শ্রী আবু আয়েশ মন্ডল :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন রাজ্যে উৎপাদিত পাওয়ারলুম সামগ্রী হ্যান্ডলুম হিসেবে চিহ্নিত হয়ে এ রাজ্যের কলকাতাসহ অন্যান্য বাজারে বেআইনীভাবে বিক্রি হচ্ছে;

(খ) সতি হলে,—

(১) কোন কোন রাজ্যগুলি থেকে এ কাপড় আসছে; এবং

(২) এ ব্যাপারে সরকার কোনও ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) দক্ষিন ভারতের প্রায় সব রাজ্য থেকে এবং মহারাষ্ট্র ও গুজরাট থেকে শক্তি

চালিত তাঁতে প্রস্তুত বস্ত্রাদি এ রাজ্যে বিক্রি হচ্ছে।

(২) এই সব বস্ত্রাদি বিক্রয়ের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট আইনে প্রয়োজনীয় সংস্থান না থাকার জন্য সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীকে রাজ্য সরকারগুলির হাতে প্রয়োজনীয় ক্ষমতা দেবার জন্য আইন সংশোধন করতে অনুরোধ করে চিঠি দেওয়া হয়েছে। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী চিঠির প্রাপ্তি স্বীকার করেছেন কিন্তু এখনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি।

**কৈজুড়ি স্লুইস নির্মাণের পরিকল্পনা**

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৩) **শ্রী রবীন্দ্র ঘোষ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহেশপুর গ্রাম পঞ্চায়েত অন্তর্ভুক্ত কৈজুড়ি স্লুইসটির নির্মাণ করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজটি হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে কৈজুড়ি স্লুইস নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের নেই।

(খ) প্রাসঙ্গিক নয়।

**তফসিলি জাতি ও উপজাতিদের পরিচয়পত্র**

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৪) **শ্রী সুভাষ নস্কর :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তফসিলি জাতি/উপজাতিদের পরিচয়পত্র প্রদানের ক্ষেত্রে মহকুমা শাসকগণ যথেষ্ট বিলম্ব করছেন বলে অভিযোগ; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিচ্ছে?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মহকুমা শাসকগণ বিলম্ব করছেন এই ধরণের নির্দিষ্ট অভিযোগ পাওয়া যায় নি। তবে সাধারণভাবে অভিযোগ বিরল নয়।

(খ) সুনির্দিষ্ট অভিযোগ থাকলে বিলম্বের কারণ অনুসন্ধান করা হয়। এছাড়া ঐ ব্যাপারে দরখাস্তের অনুসন্ধান থেকে পরিচয়পত্র প্রদান পর্যন্ত সুষ্ঠুভাবে সম্পাদনের জন্য প্রয়োজনীয় বিভাগীয় নির্দেশাবলী জেলান্তরের জেলাশাসক থেকে ব্লক উন্নয়ন আধিকারিকদের

অনেক আগেই পাঠান হয়েছে।

## মহার্ঘভাতা

***৪১১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৭) শ্রী প্রবীর ব্যানার্জি :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে সরকারি কর্মচারী, শিক্ষক-শিক্ষিকা ও অশিক্ষক কর্মচারিগণ কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের থেকে মোট কত কিস্তি মহার্ঘভাতায় পিছিয়ে আছেন; এবং

(খ) কবে নাগাদ বাকি কিস্তিগুলি দেওয়া হবে বলে আশা করা যায়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের তুলনায় তিন কিস্তি মহার্ঘভাতা রাজ্য সরকারি কর্মচারী, শিক্ষক-শিক্ষিকা ও অশিক্ষক কর্মচারীদের পাওনা আছে।

(খ) ইহা সরকারের বিবেচনাধীন।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে এম.এ./এম.এস.সি. কোর্স চালু

***৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে কোন কোন বিষয়ে এম.এ. ও এম.এস.সি. কোর্স চালু করা হয়েছে; এবং

(খ) নতুন কোন বিষয়ের উপর উক্ত কোর্সগুলি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে নিম্নলিখিত বিষয়গুলিতে এম.এ. ও এম.এস.সি. কোর্স চালু করা হয়েছে।

| এম.এ. | এম.এস.সি. |
|---|---|
| ১) বাংলা | ১) নৃতত্ত্ব বিদ্যা |
| ২) ইংরেজী | ২) সমুদ্র বিজ্ঞান ও কম্পিউটার প্রোগ্রামিং সহ ফলিত গণিত |

৩) বাণিজ্য ও খামার পরিচালন (এম.কম)—৩) উদ্ভিদ বিদ্যা ও বন সৃজন

৪) ইতিহাস ৪) রসায়ন ও রাসায়নিক কারিগরি বিদ্যা

৫) দর্শন ও জীবজগৎ ৫) মানব শরীর বৃত্ত ও জনস্বাস্থ্য

৬) রাষ্ট্রবিজ্ঞান ও গ্রামীন প্রশাসন ৬) পদার্থ বিদ্যা ও কারিগরি পদার্থ বিদ্যা

৭) অর্থনীতি ও গ্রামীন উন্নয়ন ৭) প্রাণী বিদ্যা

৮) গ্রন্থাগার ও তথ্য বিজ্ঞান

(খ) না।

### এইচ.এম.টি. ট্রেনিং সেন্টার

***৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫১) শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অধীন এইচ.এম.টি. ট্রেনিং সেন্টার স্থাপনের উদ্দেশ্যে অধিগৃহীত জমি গোল্ডেন অয়েল ইন্ডাস্ট্রিজ নামক সংস্থাকে লিজ দেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কত বছরের জন্য লীজ দেওয়া হয়েছে;

(২) লীজ দেওয়া অর্থের পরিমাণ কত; এবং

(৩) লীজ নেওয়া সংস্থা কাজ শুরু করেছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৯৯ (নিরানব্বই) বছরের জন্য;

(২) ৭ (সাত) লক্ষ টাকা;

(৩) এখনও পর্যন্ত শুরু করতে পারে নি।

### নদীয়া জেলায় লাইসেন্সপ্রাপ্ত মদের দোকান

***৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৬) শ্রী সুশীল বিশ্বাস ঃ** আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় সরকারি লাইসেন্সপ্রাপ্ত দেশী ও বিদেশী মদের দোকানের সংখ্যা কত; এবং

(খ) উক্ত জেলাতে নতুন লাইসেন্স দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দেশী মদের দোকান ২০ বিদেশী মদের দোকান ৬। ৫০ ইউ.পি.রাম ও বিয়ারের দোকান ৫

(খ) বর্তমান আর্থিক বছরে কোনও নতুন লাইসেন্স দেবার পরিকল্পনা. নেই।

**Notes on supplementaries**

**1. No. of Country Spirit & I.M.F.L. shops for the period 1990-1991 to 1993-94 in Nadia district :**

| | 1990-91 | 1991-92 | 1992-93 | 1993-94 |
|---|---|---|---|---|
| (1) Country Spirit | 20 | 20 | 20 | 20 |
| (2) I.M.F.L. | 6 | 6 | 6 | 6 |
| (3) 50° UP Rum & Beer (ex-ganja shops) | X | X | 5 | 5 |

2. Excise Revenue of Nadia district during the period 1990-91 to 1993-94

| Year | C.S. Revenue (Rs.) | F.L.Revenue (Rs.) | Total Revenue (Rs.) |
|---|---|---|---|
| 1990-91 | 2,18,29,845.62 | 5,69,00,534.79 | 7,89,90,307.30 |
| 1991-92 | 2,06,34,985.50 | 7,22,61,903.22 | 9,32,85,177.86 |
| 1992-93 | 2,59,96,278.58 | 7,52,57,332.79 | 10,16,60,062.87 |
| 1993-94 (Jan.) | 2,34,49,896.64 | 4,64,62,179.81 | 7,05,61,934.12 |

(Note : F.L. revenue includes revenue derived from the brewery at Kalyani).

3. List of licences of various districts is enclosed.

4. Total Excise Revenue of the state duing the period (in crore Rs)

1990-91-Rs. 163.87 (total) 1992-93- 203.48 (estimated)

1991-92-Rs. 182.32 (total) 1993-94(Jan.'94)-169.15 (Estimated)

**NUMBER OF SHOPS :**

| | 1988-89 | 1989-90 | 1990-91 | 1991-92 | 1992-93 | 1993-94 |
|---|---|---|---|---|---|---|
| Country Spirit | 094 | 094 | 094 | 094 | 094 | 094 |
| Foreign Liquor (off) | 285 | 285 | 285 | 303 | 303 | 303 |
| Foreign Liquor (on) | 344 | 344 | 344 | 365 | 376 | 376 |

(including Hotel, Restaurant, Bars etc.)

**B. DISTRICT-WISE NUMBER OF SHOPS :**

| | 1990-91 | | | 1991-92 | | | 1992-93 | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | C.S. | F.L. OFF | F.L. ON | C.S. | F.L. OFF | F.L. ON | C.S. | F.L. OFF | F.L.50° ON& | UP Beer |
| 1. Bankura | 63 | 7 | 1 | 63 | 8 | 2 | 63 | 8 | 2 | 25 |
| 2. Burdwan (East) | 55 | 6 | - | 55 | 6 | - | 55 | 6 | - | x |
| 3. Burdwan (West) | 46 | 11 | 9 | 46 | 13 | 12 | 46 | 13 | 13 | x |
| 4. Birbhum | 49 | 7 | - | 49 | 7 | - | 49 | 7 | - | x |
| 5. Calcutta | 58 | 114 | 228 | 58 | 124 | 233 | 58 | 124 | 233 | 35 |
| 6. Cooch Behar | 27 | 5 | - | 27 | 5 | - | 27 | 5 | - | 4 |
| 7. Darjeeling | 36 | 16 | 49 | 36 | 17 | 49 | 36 | 17 | 56 | 4 |
| 8. Uttar Dinajpur | 30 | 4 | - | 30 | 4 | 1 | 30 | 4 | 1 | 3 |
| 9. Dakshin Dinajpur | 11 | 1 | - | 11 | 1 | - | 11 | 1 | - | 13 |
| 10. Hooghly | 85 | 13 | 5 | 85 | 13 | 5 | 85 | 13 | 5 | 61 |
| 11. Howrah | 31 | 4 | 2 | 31 | 4 | 2 | 31 | 4 | 2 | 41 |
| 12. Jalpaiguri | 68 | 16 | 16 | 68 | 16 | 20 | 68 | 16 | 20 | 2 |
| 13. Malda | 26 | 3 | 2 | 26 | 4 | 3 | 26 | 4 | 3 | 11 |

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 14. Midnapore (east) | 38 | 13 | 9 | 38 | 15 | 11 | 38 | 15 | 11 | 26 |
| 15. Midnapore (west) | 54 | 10 | 6 | 54 | 10 | 6 | 54 | 10 | 6 | 29 |
| 16. Murshidabad | 35 | 3 | 1 | 35 | 3 | 2 | 35 | 3 | 2 | 8 |
| 17. Nadia | 20 | 6 | - | 20 | 6 | - | 20 | 6 | - | 5 |
| 18. Purulia | 64 | 8 | 2 | 64 | 9 | 2 | 64 | 9 | 2 | 11 |
| 19. North 24-pgs. | 52 | 24 | 6 | 52 | 24 | 8 | 52 | 24 | 19 | 46 |
| 20. South 24-pgs. | 46 | 14 | 8 | 46 | 14 | 9 | 46 | 14 | 10 | 37 |
| Total | 894 | 285 | 344 | 894 | 303 | 365 | 894 | 303 | 376 | 361 |

N.B. : The position is same in 1993-94 as at * above.

| Addenda | | 1993-94 |
|---|---|---|
| Tari | - | 342 |
| Pachwai | - | 972 |
| Bhang | - | 326 |

## কংসাবতী ব্যারেজ

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১০) **শ্রী মানিক ভৌমিক** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কংসাবতী ব্যারেজ থেকে মেদিনীপুর জেলার ময়না এবং সবং ব্লকে বোরো চাষে সেচের জল দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এইরূপ কোনও পরিকল্পনা নেই।

## প্রাথমিক শিক্ষক শূন্য পদ পূরণ

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৮) **শ্রী মোজাম্মেল হক** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন বিদ্যালয়ে মোট কয়টি প্রাথমিক শিক্ষক পদ শূন্য আছে (৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত); এবং

(খ) শূন্য পদগুলি পূরণ না হওয়ার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৯০ টি।

(খ) মহামান্য কলকাতা হাইকোর্টে মামলার জন্য শূন্যপদ পূরণ করা যাচ্ছে না।

**ভোজ্য-তেল শিল্প**

***৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৩) শ্রী সুব্রত মুখার্জি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বিশেষত বাঁকুড়া, মুর্শিদাবাদ, বর্ধমান, হাওড়া, হুগলি প্রভৃতি জেলার ভোজ্য-তেল শিল্পগুলি বন্ধ হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**রবীন্দ্র-সরোবর উন্নয়ন প্রকল্প**

***৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৪) শ্রী দিলীপ মজুমদার ঃ** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রবীন্দ্র-সরোবরকে আকর্ষণীয় করে তুলতে কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট নতুন পরিকল্পনা নিয়েছে;

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রবীন্দ্র সরোবরের বর্তমান অবস্থার উন্নয়নের জন্য কলিকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট একটি সামগ্রিক প্রকল্প রচনা করেছে যার আনুমানিক ব্যয় ২৪ লক্ষ ৮৩ হাজার টাকা। ঐ প্রকল্পের মধ্যে রবীন্দ্র সরোবর এলাকার ভিতর রাস্তা মেরামত, রবীন্দ্র সরোবরের লেকের পাড়ের সুরক্ষা, লিলিপুলের দক্ষিণে প্রাচীর নির্মাণ, রেলিং সংস্কার, ফরেস্ট ডিপার্টমেন্টের সহায়তায় লিলিপুলের মধ্যে বাগান তৈরি, রবীন্দ্র সরোবরের লেকের জলের সংস্কার, উপযুক্ত আলোর ব্যবস্থা ইত্যাদি কাজগুলি উল্লেখযোগ্য।

### বাঁশলৈ নদীর ভাঙ্গন

***৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮০) ডাঃ মোতাহার হোসেন :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার বাঁশলৈ নদীর বন্যা নিরোধক বাঁধ বিপজ্জনকভাবে ক্ষয়ে যাওয়ার ফলে নিকটবর্তী গ্রামগুলি ধ্বংসোন্মুখ হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে/করছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, ইহা আংশিক সত্য।

(খ) বাঁশলই নদীর বাম পাড়ের বাঁধের ভাঙ্গন মেরামতির কাজ মৌজা কলিতজয় সম্পন্ন হয়ে যাওয়ার মুখে।

এছাড়াও, সেচ দপ্তর কর্তৃক আরও ৪টি জায়গায় বাঁধ মেরামতির জন্য প্রয়োজনীয় প্রারম্ভিক কাজ শুরু করা হয়েছে।

### বেসরকারী কলেজে দ্বিতীয় শিক্ষক পদ সৃষ্টির প্রস্তাব

***৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬০) শ্রী বিদ্যুৎকুমার দাস : শিক্ষা (উচ্চতর)** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

একটি বিষয় পাঠদানের জন্য একজন মাত্র শিক্ষক নিযুক্ত রাজ্যের বে-সরকারি কলেজে দ্বিতীয় শিক্ষকের পদ সৃষ্টি করার প্রস্তাব সরকার ভাবছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ।

### চাঁই সমাজভুক্ত মানুষদের আবেদন

***৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭১) শ্রী অতীশচন্দ্র সিনহা :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে চাঁই সমাজভুক্ত মানুষদের তফসিলি জাতি/উপজাতি হিসাবে গণ্য করার জন্য কোন আবেদন সরকার পেয়েছে কি না;

(খ) এ ব্যাপারে কালচারাল রিসার্চ ইনস্টিটিউট কোনও রিপোর্ট রাজ্য সরকারের কাছে

দাখিল করেছে কি;

(গ) করে থাকলে, সুপারিশগুলি কি কি; এবং

(ঘ) উক্ত সমাজকে তফসিলি জাতি/উপজাতি হিসাবে গণ্য করার জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছে কি না?

**তপশিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। পশ্চিমবঙ্গে চাঁই সমাজ উন্নয়ন সমিতির মাধ্যমে কেন্দ্রীয় কল্যাণমন্ত্রী শ্রী সীতারাম কেশরীর নিকট গণ আবেদনের কপি উক্ত সমিতির যুগ্ম সম্পাদক শ্রী কাঞ্চনকুমার সরকার মারফৎ রাজ্য সরকার পেয়েছেন।

(খ) হ্যাঁ।

(গ) কালচারাল রিসার্চ ইনস্টিটিউট-এর অভিমত হল সামাজিক দিক থেকে এই সম্প্রদায় বিন্দ, পাসি, ও নুলিয়া সম্প্রদায়ের সমতুল যারা পশ্চিমবাংলায় তফসিলি জাতি হিসাবে স্বীকৃত।

(ঘ) বিষয়টি বিবেচনার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

## কৃষি-আয়কর বাবদ রাজ্যের আয়

***৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে কৃষি-আয়কর বাবদ রাজ্যে কত অর্থ আদায় করা হয়েছে; এবং

(খ) ঐ অর্থ আদায়ে কত জন অফিসার ও কর্মী নিযুক্ত ছিলেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে কৃষি আয়কর বাবদ মোট ৯,১১,০৩,৪০৭-০৭ (নয় কোটি এগারো লক্ষ তিন হাজার চারশ সাত টাকা সাত পয়সা) আদায় হইয়াছে।

(খ) মোট ২২৭ জন অফিসার ও কর্মী কৃষি আয়কর আদায়ের কাজে নিযুক্ত ছিলেন।

## প্রাথমিক শিক্ষক নিয়োগ

***৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬১) শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহামান্য উচ্চ আদালত কর্তৃক 'শিক্ষণপ্রাপ্ত' এবং শিক্ষণপ্রাপ্ত নয় এরূপ প্রার্থীর নিয়োগ সংক্রান্ত ব্যাপারে পশ্চিমবঙ্গের কোন কোন জেলা কতদূর অগ্রসর হয়েছে;

(খ) নিয়োগের ক্ষেত্রে অন্য কোন অন্তরায় আছে কি না; এবং

(গ) থাকলে তা কি কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাথমিক শিক্ষক নিয়োগের ব্যাপারে মাননীয় কলকাতা হাইকোর্টে অসংখ্য মামলা দায়ের করা হয়েছে। সর্বশেষ পরিস্থিতি অনুসারে প্রার্থী নির্বাচন প্রক্রিয়া চলতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গের কোন জেলা কোন নিয়োগপত্র ইস্যু করতে পারবে না।

উপরোক্ত আদেশ দিয়েছেন, মাননীয় বিচারপতি ইউ.সি. ব্যানার্জি এবং মাননীয় বিচারপতি এস.পি. রাজখোওয়া দ্বারা গঠিত ডিভিসন বেঞ্চ। এই মামলাটির শুনানি চলছে।

**নতুন ক্ষুদ্র শিল্প ইউনিট**

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৭) **শ্রীমতী মিনতি ঘোষ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর জেলায় নতুন ক্ষুদ্র শিল্প ইউনিট চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরাসরি সরকারি ব্যবস্থাপনায় কোনও নতুন ক্ষুদ্রশিল্প ইউনিট চালু করার পরিকল্পনা না থাকলেও জেলার শিল্পদ্যোগীদের দ্বারা নতুন ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপন করার ব্যাপারে সরকারি প্রচেষ্টা আছে।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**খড়গ্রাম ব্লকে কলেজ নির্মাণ**

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৯) **শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম ব্লকে কলেজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের

আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### সরকারি দপ্তরে সপ্তাহে পাঁচদিনের কাজ

***৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৬) শ্রী অমিয় পাত্র ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকারি দপ্তরে সপ্তাহে ছ'দিনের পরিবর্তে পাঁচদিন কাজের বর্তমান ব্যবস্থা সাময়িকভাবে না স্থায়ীভাবে করা হয়েছে; এবং

(খ) এরূপ পরিবর্তনের পরিপ্রেক্ষিতে সরকারের কাজের কোনও মূল্যায়ণ করা হয়েছে কি না এবং হলে তা কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুনরাদেশ না দেওয়া পর্যন্ত এই ব্যবস্থা বলবৎ থাকবে।

(খ) আনুষ্ঠানিকভাবে কোনও মূল্যায়ণ করা না হলেও আপাত দৃষ্টিতে কাজের কোনও ক্ষতির লক্ষণ দেখা যায় নি।

### প্রাথমিক বিদ্যালয়ে ছাত্র ভর্তির পদ্ধতি

***৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৭) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির কি পদ্ধতি বর্তমানে চালু আছে?

**প্রাথমিক (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কলিকাতা, হাওড়া, হুগলি, উত্তর ২৪ পরগণা ও কুচবিহার জেলার ১৬টি সরকারি প্রাথমিক বিদ্যালয়ে প্রথম শ্রেণীতে ভর্তির জন্য ভর্তি প্রবেশ পরীক্ষা অনুষ্ঠিত হচ্ছে। উক্ত জেলাগুলির ১১টি সরকারি বিদ্যালয়ে তৃতীয় শ্রেণীতে ভর্তির জন্য ও প্রবেশ পরীক্ষা গ্রহণ করা হচ্ছে। অন্যান্য শ্রেণীতে আসনখালি হলে ঐ আসনে ভর্তির বিষয়ে বিদ্যালয়গুলি

নিজস্ব পদ্ধতি অনুসরণ করে ছাত্র ভর্তি করে। বাকি সরকারি বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির বিষয়ে নিজস্ব পদ্ধতি চালু আছে।

### তন্তুজ ও তন্তুশ্রী শাখা

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৯) **শ্রীমতী নন্দরাণী ডাল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে তন্তুজ ও তন্তুশ্রীর শাখা কত;

(খ) উক্ত শাখাগুলিতে মোট কতজন কর্মচারী আছেন;

(গ) তন্মধ্যে মহিলা কর্মচারীর সংখ্যা কত; এবং

(ঘ) তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ভুক্ত কর্মচারীর সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে তন্তুজ ও তন্তুশ্রীর কোনও শাখা নেই তবে তন্তুজের ১২৫টি এবং তন্তুশ্রীর ৭৭টি বিপনন কেন্দ্র আছে।

(খ) উক্ত বিপনন কেন্দ্রগুলিতে তন্তুজের ৫৮৩ জন এবং তন্তুশ্রীর ৩৪১ জন কর্মচারী আছেন।

(গ) তন্তুজের ৯৭ জন এবং তন্তুশ্রীর ৯৮ জন।

(ঘ) তন্তুজের ১৮ জন এবং তন্তুশ্রী ১০ জন।

### জলপাইগুড়ি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭) **শ্রী নির্মল দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জলপাইগুড়ি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের সাক্ষাৎকার নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ শিক্ষক নিয়োগ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪-১১-৯৩ থেকে ২৩-১২-৯৩ পর্যন্ত সাক্ষাৎকার নেওয়া হয়েছে।

(খ) মহামান্য উচ্চ আদালতের আদেশ না পাওয়া পর্যন্ত শিক্ষক নিয়োগ শুরু করা যাবে না।

**বাঁকুড়ায় ইন্দাস ও পাত্রসায়ের ব্লকের মধ্যে কলেজ স্থাপন**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৫) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস ও পাত্রসায়ের ব্লকের মধ্যে কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**ডি.ভি.সি. আওতাভুক্ত সেচসেবিত জমি**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৩) **শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডি.ভি.সি. আওতাভুক্ত সেচসেবিত এলাকার পরিমাণ কত; এবং

(খ) বর্তমানে কত পরিমাণ জমিতে ডি.ভি.সি. সেচের জল দিতে পারছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা অনুযায়ী, ডি.ভি.সি. আওতাভুক্ত এলাকায় সেচযোগ্য জমির পরিমাণ এইরূপ ঃ

খরিফ — ৯,৭৩,০০০ একর এবং

রবি — ৫৫,০০০ একর

(খ) বর্তমানে ডি.ভি.সি. প্রকল্প থেকে সাধারণভাবে গড়ে যে পরিমাণ জমিতে সেচের জল দেওয়া যাচ্ছে তা হল ঃ

খরিফ — ৮,২০,০০০ একর

রবি — ৪৩,০০০ একর এবং

বোরো — ১,৪২,০০০ একর।

## জেলা বিদ্যালয় পরিদর্শক কেন্দ্র বিকেন্দ্রীকরণ

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৩) **শ্রী শিশিরকুমার সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জেলা বিদ্যালয় পরিদর্শকের কেন্দ্রকে ব্লকস্তরে বিকেন্দ্রীকরণের বিষয়ে সরকার চিন্তা-ভাবনা করছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## মুরাডি জলাধারে নতুন সেচনালা

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৮) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মুরাডি জলাধার থেকে নতুন সেচনালা তৈরিতে সরকার কত টাকা বরাদ্দ করেছে; এবং

(খ) ১৯৯৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত টাকার কত টাকা খরচ হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় মরাডি জলাধার নামে কোনও জলাধার নেই।

(খ) এই প্রশ্নটির প্রাসঙ্গিকতা নেই।

## Unstarred Question

## (to which written answers were laid on the Table)

## ময়ূরাক্ষী প্রকল্পাধীন সেচ-সেবিত এলাকার জলকর

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ময়ূরাক্ষী প্রকল্পাধীন বি.কে.বি.সি খালের আওতাধীন সেচ-সেবিত এলাকায় জল না পাওয়ার জন্য কৃষকরা জলকর আদায় দিচ্ছেন না; এবং

(খ) সত্যি হলে, জলকর আদায়ের জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এটা সত্যি নয়। সেচ-সেবিত এলাকায় জল না পাওয়ার কোনও রিপোর্ট অফিসে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শহীদ মিনার ময়দানে মঞ্চ**

**১০৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২২৪) **শ্রী আব্দুল মান্নান :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার শহীদ মিনার ময়দানে কোনও মঞ্চ নির্মাণের পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে,—

(১) কি ধরণের মঞ্চ নির্মাণ করা হবে,

(২) কত টাকা এজন্য ব্যয় হবে, এবং

(৩) কবে নাগাদ কাজ শুরু হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, আছে।

(খ) (১) একটি আধা-স্থায়ী কাঠামোযুক্ত মঞ্চ নির্মাণের পরিকল্পনা আছে।

(২) এখনও এজন্য নক্সা তৈরি করে তথ্য ও সংস্কৃতি বিভাগের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। মূল কাজ শুরুর সঠিক তারিখ এখনই বলা সম্ভব নয়।

**কলকাতা মহানগরীতে সিলিং উর্ধ্বে জমির পরিমাণ**

**১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮১০) **শ্রী রবীন দেব :** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে কলকাতা মহানগরীতে সিলিং-এর উর্ধ্বে জমির পরিমাণ কত;

(খ) ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত রাজ্য সরকার কত জমি উদ্ধার করেছে;

(গ) সিলিং উর্ধ্বে জমির লিটিগেশন পরিমাণ কত; এবং

(ঘ) লিটিগেশন থেকে মুক্ত করতে সরকার ইতিমধ্যে কি কি ব্যবস্থা নিয়েছে?

**নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কলকাতা মহানগরীতে বর্তমানে আরবান

ল্যান্ড (সিলিং এ্যান্ড রেগুলেশন) এ্যাক্ট, ১৯৭৬ অনুযায়ী সিলিং-এর উর্ধ্বে জমির পরিমাণ ২২,৫৪,৭৪০.৭৩৯ বর্গ মিটার এখনও পর্যন্ত নির্দ্ধারিত।

(খ) ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত রাজ্য সরকার ১,৭৪,৩৮২.৫৩ বর্গ মিটার জমি বাস্তবিক দখল (Physical Possession) নিয়েছে।

(গ) প্রায় ১৪,৯৫,২৯০.৫ বর্গ মিটার সিলিং উর্ধ্বে জমি সম্পর্কিত বিষয় আদালতে বিচারাধীন অবস্থায় রয়েছে।

(ঘ) আদালতের বিচারাধীন বিষয়গুলিকে মুক্ত করতে সরকার প্রতিনিয়ত যথাযথ ব্যবস্থা নিচ্ছে।

**বিদ্যুৎ ক্রয়-বিক্রয়ে তারতম্যের অভিযোগ**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৪) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডব্লু.বি.পি.ডি.সি.এল-এর কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্র থেকে বেশি দামে বিদ্যুৎ কিনে রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রাহকদের এবং সি.ই.এস.সি.-কে কম দামে বিদ্যুৎ বিক্রয় করছে; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**কালিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজার**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৪) **শ্রী রমণীকান্ত দেবশর্মা ঃ** কৃষি (কৃষিবিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজারটি বর্তমানে লাভজনক অবস্থায় রয়েছে?

(খ) সত্যি হলে,

(১) বর্তমানে লাভের পরিমাণ কিরূপ?

(২) লাভের টাকায় এলাকার উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না?

(৩) ইতিপূর্বে উক্ত এলাকার উন্নয়নের জন্য কি কি করা হয়েছে?

**কৃষি (কৃষি-বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি পশ্চিমবঙ্গ কৃষি পণ্য-বিপণনে (প্রনিয়ন্ত্রণ) আইনের ব্যবস্থানুযায়ী সংগঠিত করা হয়। এই বাজার সমিতিগুলির সঙ্গে লাভ-ক্ষতির কোনও সম্পর্ক নেই। তবে, এই বাজার সমিতিগুলি যাতে প্রয়োজনীয় সকল খরচ নিজস্ব তহবিল থেকে ব্যয় করতে পারে সেজন্য উপরোক্ত আইনে উপযুক্ত ব্যবস্থা রাখা হয়েছে।

(খ) যেহেতু নিয়ন্ত্রিত বাজার সমিতির সঙ্গে

(১) লাভ-ক্ষতির কোনও সম্পর্ক নেই, তাই এ প্রশ্ন এক্ষেত্রে ওঠে না।

(২) হ্যাঁ, বাজারের পরিকাঠামো নির্মাণ, তত্ত্বাবধান ইত্যাদি করা হয়েছে। আরও উন্নয়নের পরিকল্পনা আছে। তবে লাভের টাকায় নয়।

(৩) বাঙ্গালবাড়ী হাট, হেমতাবাদ হাট, উদাহরণ হাট এবং ভালাই হাটে ১৩.৩৮ লক্ষ টাকা ব্যয় করে হাট আচ্ছাদন নির্মাণ করা হয়েছে। তাছাড়া, গ্রামীণ হাট-বাজার সংযোগকারী সড়ক উন্নয়ন-এর ক্ষেত্রে যা করা হয়েছে তা হল,

(ক) হরিগ্রাম সড়ক ও সেতু উন্নয়ন।

(খ) জানুরিয়া সড়ক ও সেতু উন্নয়ন।

(গ) রাখালকালী সড়ক ও সেতু উন্নয়ন।

(ঘ) কানামনি সড়ক ও সেতু উন্নয়ন।

(ঙ) কানামনি রাজবাড়ি গেট থেকে ইন্দরান বাঁধ পর্যন্ত সড়ক উন্নয়ন।

উপরোক্ত উন্নয়নমূলক কর্মসূচীতে একদিকে যেমন বাজার সমিতি নিজ তহবিল থেকে খরচ করেছে অপরদিকে তেমন রাজ্য কোষাগার ও কেন্দ্রীয় কোষাগারের থেকেও খরচ করা হয়েছে।

## সরকারী সাহায্যপ্রাপ্ত অনাথ আশ্রম

**১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৮) শ্রী শক্তি বল ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকারি সাহায্যপ্রাপ্ত অনাথ আশ্রমগুলিতে ১৯৯২-৯৩ সালে অপুষ্টিজনিত কারণে কোনও শিশুর মৃত্যু হয়েছে কি না;

(খ) কতজন শিশু হোম ছেড়ে চলে গেছে; এবং

(গ) হোম ছাড়ার কারণ কি?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) মোট ৬২৮ জন শিশু হোম ছেড়ে চলে গেছে। হোমের নামসহ বালক-বালিকাভিত্তিক ]কটি তালিকা নিম্নে দেওয়া হল।

| কটেজ স্কীম ও ক্যাপিটেশন অ্যালাওয়েন্স-এর হোমগুলির নাম | বালক অনুমোদিত ক্যাপাসিটি | চলে গেছে অথবা ছেড়ে দেওয়া হয়েছে | বালিকা অনুমোদিত ক্যাপাসিটি | চলে গেছে অথবা ছেড়ে দেওয়া হয়েছে |
|---|---|---|---|---|
| ১। বিবেকানন্দ চাইল্ড ওয়েলফেয়ার হোম কাকদ্বীপ | ৭৫ | — | | |
| ২। রামকৃষ্ণ সেবাশ্রম, গ্রাম মতিলাল, পোঃ বাজুরঘেরিয়া | ২৫ | ১ | | |
| ৩। শ্রীচৈতন্য আশ্রম, গ্রাম ফটকি ইরানপুর | ৫০ | ২৭ | | |
| ৪। সারদামণি ডেষ্টিটিউট হোম-কাম-রুরাল ডেভেলাপমেন্ট কেন্দ্র | ৭৫ | — | | |
| ৫। গঙ্গাধরপুর হরিজন সেবা-সংঘ | ২৫ | ৬ | | |
| ৬। রাধাকৃষ্ণ সেবাশ্রম | ২৫ | ৫ | | |
| ৭। গান্ধী-পিস-ফাউন্ডেশন | ২৫ | ১ | | |
| ৮। সারদা রামকৃষ্ণ সেবাশ্রম (শিশু ও মহিলা) | — | — | ৫০ | ৬ |
| ৯। শ্রী অরবিন্দ শিক্ষা নিকেতন | ২৫ | ৪ | — | — |
| ১০। চিলড্রেন ওয়েলফেয়ার এ্যাসোসিয়েশন | — | — | ৪০০ | ৩৬ |
| ১১। নবদিশান্ত | ৫০ | ১ | | |
| ১২। প্রবর্তক ডেষ্টিটিউট হোম | ১২৫ | ১৩ | | |
| ১৩। বেলেপাড়া শিশু সেবাশ্রম | ২৫ | ৩ | | |
| ১৪। হাচকি চিরহরিৎ সংঘ | ২৫ | ২ | | |
| ১৫। বানীপুর পঞ্চায়েত সমিতি | ৫০ | ১ | | |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৬। | আনন্দ আশ্রম | — | — | ১৫০ | ৪ |
| ১৭। | সুন্দরবন যুব ও সমাজ কল্যাণ সমিতি | ২৫ | ২ | | |
| ১৮। | রামকৃষ্ণ বিবেকানন্দ মিশন | ৪৫০ | ২ | | |
| ১৯। | ডগলাস ডেষ্টিটিউট হোম | ২৫ | ৫ | | |
| ২০। | নিবেদিতা গ্রামীণ কর্মমন্দির | — | — | ২২৫ | ১২ |
| ২১। | প্রবুদ্ধ ভারতী শিশুতীর্থ | ১০০ | ২ | | |
| ২২। | বিকাশভারতী ওয়েলফেয়ার সোসাইটি | ১৫০ | ৭৭ | | |
| ২৩। | বিবেকান্দ জনসেবা কেন্দ্র | ৭৫ | ৮ | ৭৫ | ৬ |
| ২৪। | হলদিয়া সমাজ-কল্যাণ পর্ষৎ | ১২৫ | ২০ | ১০০ | ১৫ |
| ২৫। | ব্লাইন্ড মাদ্রাসা | ২৫ | ২ | | |
| ২৬। | প্রবর্তক সেবা নিকেতন | — | — | ৫০ | ১ |
| ২৭। | কল্যাণ-ব্রতী | ২৫ | ২ | | |
| ২৮। | গান্ধী সেবকনিধি | ২৫ | ২২ | | |
| ২৯। | শ্রীগুরু চাইল্ড ওয়েলফেয়ার হোম | ১০০ | ১০ | | |
| ৩০। | রাধা বকুল | ১০০ | ১ | | |
| ৩১। | কৃপাশরণ বুদ্ধিষ্ট মিশন, জলপাইগুড়ি | ১২৫ | ৯ | | |
| ৩২। | পশ্চিমবঙ্গ জনকল্যাণ পরিষদ | ২৫ | ৮ | | |
| ৩৩। | ক্যালকাটা অরফানেজ | ১০০ | ৩৫ | ১০০ | ২৫ |
| ৩৪। | শ্রীগুরু ভোলানন্দ আশ্রম ওয়েলফেয়ারহোম | ৩৫০ | ১০০ | | |
| ৩৫। | রামকৃষ্ণ সেবাশ্রম | ৩৫০ (হোম বন্ধ হয়ে গেছে) | ৫৯ (অভিভাবক বাড়ী নিয়ে গেছেন) | | |
| ৩৬। | বি.আর.আম্বেদকর | ১০০ বালক ও বালিকা (হোম বন্ধ হয়ে গেছে) | ৪১ ২৩ অভিভাবক বাড়ী নিয়ে গেছেন | | |

| নাম | ছেড়ে গেছে | বর্তমান সংখ্যা | |
|---|---|---|---|
| ১। পান্নাময়ী শিশু-নিকেতন, বনচন্ডীপুর, বর্ধমান | ৪ | বালিকা | ৮ |
| ২। নারী সেবা-সংঘ, যোধপুর পার্ক, কলি-৬৮ | ৭ | বালিকা | ২১ |
| ৩। মহারানী নীলিমাপ্রভা ইনস্টিটিউশন, মুর্শিদাবাদ | ১ | বালিকা | ২ |
| ৪। পদ্মজা নাইডু আরোগ্যবাস, বাঁকুড়া | ৫ | বালক | ১৯ |
| ৫। হাওড়া সাউথ পয়েন্ট, হাওড়া | ২ | বালক | ১৯ |
| ৬। এস.পি.আই. কলিকাতা-১৬ | ২ | বালক | ৪১ |
| ৭। সারদা রামকৃষ্ণ (এস.ডি.এম.) সেবাশ্রম দক্ষিণ ২৪-পরগণা | ৯ | বালিকা | ৩৮ |
| | ৩০(২১ জন বালিকা এবং ৯ জন বালক) | | |

(গ) মোট ৬২৮ জনের মধ্যে ৫০৫ জন ১৮ বছর উত্তীর্ণ হওয়ার পর হোম ছেড়ে চলে গেছে। বাকি ১২৩ জনকে তাদের অভিভাবকগণ নিজ সম্মতিতে বাড়িতে ফিরিয়ে নিয়ে গেছেন।

### হাওড়া জেলায় মেডিকেল কলেজ স্থাপন

**১১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০১) শ্রী জটু লাহিড়ী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় মেডিকেল কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কতদিনে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, এরূপ কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ধুলিয়ানে অগ্নি-নির্বাপক কেন্দ্র

**১১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৫) শ্রী আবুল হাসনাৎ খান ঃ** পৌর-বিষয়ক (দমকল) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ধুলিয়ানে অগ্নি-নির্বাপক কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে কবে, নাগাদ এই পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক (দমকল) বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার ধুলিয়ানে অগ্নি-নির্বাপক কেন্দ্র স্থাপনের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) বর্তমানে বিষয়টি অগ্নি-নির্বাপক অধিকর্তা বিবেচনা করে দেখছেন।

## ভূগর্ভস্থ জল

**১১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৫) শ্রী আবুল হাসনাৎ খান ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভূগর্ভস্থ জল উত্তোলনের ফলে জল সংকট দেখা দিতে পারে রাজ্যের এমন ব্লকগুলি চিহ্নিত করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, ব্লকগুলির জেলাওয়ারী নাম; এবং

(গ) সেই সমস্ত ব্লকে ভূগর্ভস্থ জল উত্তোলনে কোনও বাধা-নিষেধ আরোপ করার কথা সরকার করছে কি না?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এই রাজ্যের মোট ৩৬টি ব্লকে ব্যবহারযোগ্য ভূগর্ভস্থ জলসম্পদের ৬৫ শতাংশের বেশি জল সেচের জন্য ব্যবহার করা হয়। এর মধ্যে ৩৫টি ব্লকে শতকরা ৬৫ হতে ৮৫ ভাগ জল এবং কেবল হুগলি জেলার পুরশুড়া ব্লকে ৮৫ ভাগের বেশি জল ব্যবহার করা হয়। এই ৩৬টি ব্লকের জেলাওয়ারী নাম ঃ

১। বর্ধমান জেলা ঃ

কালনা-(২), পূর্বস্থলি-(১), ও (২);

২। হুগলি জেলা ঃ

পুরশুড়া এবং খানাকুল-(১) ;

৩। মালদহ জেলা ঃ

হরিশচন্দ্রপুর-(১) এবং কালিয়াচক-(৩);

৪। মেদিনীপুর জেলা ;

দাঁতন-(২), এগরা-(১) এবং পটাসপুর-১ ও ২;

৫। মুর্শিদাবাদ জেলা ঃ

বেলডাঙ্গা-(১), বহরমপুর, ভগবানগোলা-(১), ভগবানগোলা-(২), দমকল, হরিহরপাড়া, নওদা, রানীনগর-(১) এবং রানীনগর-(২);

৬। নদীয়া জেলা ঃ

চাপড়া, হাসখালি, হরিণঘাটা, করিমপুর-(১) ও (২) রাণাঘাট-(১) ও (২) এবং তেহট্ট-(২);

৭। ২৪-পরগণা (উত্তর) জেলা ঃ

আমডাঙ্গা, বাদুরিয়া, বাগদা, বারাসাত-(১); দেগঙ্গা, গাইঘাটা এবং হাবড়া-(১);

৮। ২৪-পরগণা (দক্ষিণ) জেলা ঃ

ভাঙ্গর-(২)।

পুরশুড়া ব্লকে সরকারি মালিকানায় বা ব্যাঙ্ক ঋণের মাধ্যমে নলকূপ খননের কোনও অনুমোদন সাধারণভাবে দেওয়া হয় না। বাকি ৩৫টি ব্লকে এই ধরণের নলকূপ খননের ছাড়পত্র উপযুক্ত সতর্কতার সঙ্গে দেওয়া হয়।

**শালী প্রকল্প**

**১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫০) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার জিঘাটি বড়জোড়া থানার অন্তর্গত শালী প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে;

(খ) উক্ত প্রকল্পে কত টাকা এ পর্যন্ত ব্যয় হয়েছে;

(গ) চলতি আর্থিক বছরে এ বাবদ কত টাকা বরাদ্দ করা হয়েছিল; এবং

(ঘ) উক্ত প্রকল্প কার্যকর হলে মোট কত জমিতে সেচের সুযোগ হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বাঁকুড়া জেলার বড়জোড়া থানায় 'শালী' নামে কোনও প্রকল্প কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**কৃষ্ণনগর ব্লকে গুচ্ছ অগভীর নলকূপ**

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৯) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর ১নং ব্লকে গুচ্ছ অগভীর নলকূপের সংখ্যা কত;

(খ) উক্ত সংখ্যার কতগুলি অচল; এবং

(গ) অচল হবার কারণ কি?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ৪৮টি।

(খ) ১৭টি।

মোটর, স্টাটার এবং ট্রান্সফরমার চুরি।

## রোহিনীঘাটে ডুলুং নদীর উপর সেতু নির্মাণ

**১১৫।** (অনুমোদিত প্রশ্ন ১৬১১) **শ্রী অতুলচন্দ্র দাস** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাঁকরাইল থানার রোহিনীঘাটে ও ডুলুংঘাটে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) মেদিনীপুর জেলার রোহিনীঘাটে ডুলুং নদীর উপর একটি সেতু নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) সেতুটি গঠন সংক্রান্ত নক্সা পরীক্ষা করে দেখা হচ্ছে। নক্সা চূড়ান্তকরণসহ প্রশাসনিক কাজকর্ম সমাধান এবং প্রয়োজনীয় অর্থ সংস্থান করার সম্ভাব্যতার উপর বিষয়টি নির্ভর করছে।

## বর্গাস্বত্ব প্রদান

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৮) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী** ঃ ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বেলডাঙ্গা ২ নং ব্লকের অধীন ১৯৯০-৯১, ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ সালে বর্গাস্বত্বের জন্য কতজন আবেদন করেছিলেন;

(খ) তন্মধ্যে, কতজনের বর্গাস্বত্ব স্থিরিকৃত হয়েছে; এবং

(গ) কতজনের দরখাস্ত বাতিল ও কতজন দরখাস্ত তুলে নিয়েছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১০৯ জন।

(খ) ৪৩ জন।

(গ) ৬৬ জনের দরখাস্ত বাতিল বলে গণ্য হয়েছে; কিন্তু কেউই দরখাস্ত তুলে নেন নি।

**ক্যানিং-এ সাব-স্টেশন স্থাপন**

**১১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৮) শ্রী বিমল মিস্ত্রী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগণা জেলার ক্যানিং-এ একটি পাওয়ার সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, কোথায় এটা নির্মাণ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, দক্ষিণ ২৪-পরগণা জেলার ক্যানিং-এ একটি ৩৩/১১ কে.ভি (ট্রান্সফরমার ক্যাপাসিটি ২×১.৬ এম.ডি.এ.) সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) ক্যানিং থানার 'মিএগ্রার ঘেড়ি' মৌজায় উল্লিখিত সাব-স্টেশনটি স্থাপন করা হবে।

**জয়নগর-মজিলপুর পৌরসভায় সরকারি অনুদান**

**১১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৫) শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছর থেকে জয়নগর-মজিলপুর পৌরসভা ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কোন কোন খাতে মোট কত টাকা সরকারি অনুদান পেয়েছে;

(খ) উক্ত সময়ে ঐ পৌরসভা মোট কত টাকা রেভিনিউ আদায় করেছে; এবং

(গ) উল্লিখিত সময়সীমার মধ্যে সরকারি অনুদানসহ মোট আয়ের অন্তর্গত কত টাকা ঐ পৌরসভার বর্তমান কর্তৃপক্ষ পৌর এলাকার উন্নয়নের জন্য ব্যয় করেছেন?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রী ঃ** (ক) ১৯৯০-৯১ আর্থিক বছর থেকে জয়নগর মজিলপুর পৌরসভা ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পরিকল্পনা বহির্ভূত খাতে ৪৬.৯০ লক্ষ টাকা এবং পরিকল্পনাভুক্ত খাতে ১১.৮০ লক্ষ টাকা সরকারি অনুদান পেয়েছে।

উক্ত সময়ে পৌরসভা মোট ৩১.৮৬ লক্ষ টাকা রেভিনিউ আদায় করেছে।

(গ) মোট আয় ৯০.৫৬ লক্ষ টাকার মধ্যে পৌরসভা উন্নয়নের জন্য ৩৪.২৮ লক্ষ টাকা ব্যয় করেছে।

[12-20—12-30 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Ambica Banerjee on the subject of deplorable condition of Howrah City due to non-availability of drinking water for the people.

The subject matter of the Motion does not warrant adjournment of the business of the House. The Member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my concent to the Motion.

The Member may, however, read out the text of his Motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely ::

The minimum requirement of a citizen and tax payers is drinking water, Howrah Corporation authority has failed to supply with the demand of the citizens of Howrah. Drinking water supplied is also unfit for human consumption. Slum areas are absolutely neglected. Pumps are not working properly and leaks in the pipe lines are not repaired in time resulting unrest in the mind of the citizens.

## Calling Attention

**Mr. Speaker :** To-day I have received six notices of Calling Attention, namely :-

i) Deplorable condition of the Chunchura Imambara Sadar Hospital. : Shri Abdul Mannan

ii) Reported irregular train service in Ranaghat-Sealdah Section. : Shri Ajoy De

| | | |
|---|---|---|
| iii) Broken bridge on the marketing link road from Pipulberia to Karimpur at Bansberia. | : | Shri Chittaranjan Biswas |
| iv) Reported sudden increase in demand of licence of fire-arms in Calcutta. | : | Shri Ambica Banerjee |
| v) Reported violation of modesty of a girl at Madan Mohan Burman street of Central Calcutta on 4.4.1994. | : | Shri Shish Mahammad |
| vi) Present situation of the Chit Funds in West Bengal. | : | Shri Saugata Roy and Dr. Manas Bhunia |

Calling Attention almost on the same subject was admitted on 4/4/94 and statement is to be made on 11/4/94.

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of deplorable condition of the Chunchura Imambara Sadar Hospital.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 8th April, 1994.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Labour Department to make a statement on the subject of reported trapping of some workmen in the Chanpui Colliery at Assansol following a gas-leak on the 29th March, 1994.

(Attention called by Shri Lakshman Chandra Seth and Shri Samar Baora on the 30th March, 1994.)

**Shri Santi Ranjan Ghatak :** Chanpui is a coal mine of Eastern Coalfields Ltd., located at Satgram area in Raniganj, District Burdwan. The mine has two pits viz. pit No.4 and pit No.5 for its operation. On 29.3.94 at around 7 p.m. when the B Shift was going on, the Manager of the Mine reportedly got information at his residence that there was a gas leakage inside pit No.4 at the fourth junction at about 6.30 p.m.

He immediately went inside the mine through pit No.5 along with three other employees with Methanometer, Carbon Monoxide detector and safety lamp to test the presence of Methane, Carbon Monoxide etc. whilegoing down then went on checking the tunnel environment by the said instruments but it is said that nothing abnormal was found by them. They also checked the intake and exhaust air at different points and also stopping area in the vicinity of the spot of the reported gas leakage but according to them no toxic or inflamable gas was found to be present. However, all the persons inside the mine including 12 persons from the section which could have been endangered otherwise were lifted at around 9.30 p.m. By that time the rescue team from Sitarampur arrived. The Area General Manager of ECL, General Manager, Safety, ECL, and officers from the office of Director General, Mine Safety also reached there on the same night. The work of mine was started on 30.3.94 after getting clearance from the Director General, Mine Safety, Who reportedly inspected the mine in the night Shift of 29.3.94.

The Deputy Chief Inspector of Factories (Chemical Cell), Government of West Bengal visited the mine on 1.4.94. His report is being examined.

It was, however, alleged by the workers that they had got smell of gas inside the mine during the last two months which they had reported to the authority of the mine. But the management did not take any corrective action at the appropriate time. Only when the situation worsened, the mine safety experts visited the site. It was also alleged that the telephone lines inside the pit was out of order and that was why sometime was lost for collection of information about presence of the workers in different areas of the coal mine.

Shri Sunil Basu Roy, Ex-M.P. and some Trade Union Leaders of the area had visited the site.

The incident bring into focus the utter negligence of the mines authorities to maintain the communication system inside the mine and to adopt the requisite safety measure. It is time that the Central Government and the authorities responsible for maintaining safety in the mine act promptly and take appropriate measures for maintaining the required safety standards inside the mine.

**Mr. Speaker :** Mr. Santi Ranjan Ghatak, one moment. Now, I

find that the members who have given the Calling Attention both of them are not present Shri Lakshman Chandra Seth and Shri Samar Baora both of them are absent. But the Minister is giving the reply. In future if the members are not present when the Calling Attention is called, I will request the Minister not to reply.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-Charge of Irrigation and Waterways Department to make a statement on the subject of erosion of the Jalangi river-banks at Fazilnagar, Kanainagar, Palpara, Gopinathpur, Paschimpara, Krishnachandrapur and Hanspukuria villages. (Attention called by Shri Kamalendu Sanyal on the 31st march, 1994)

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলঙ্গী নদী পদ্মার ডান পাড় থেকে বেরিয়ে মুর্শিদাবাদ ও নদীয়া জেলার মধ্যে দিয়ে প্রবাহিত। জলঙ্গীর একটু উপরে পদ্মানদীর ডানদিকে অপর যে নদী বেরিয়েছে তা হল ভৈরব। বর্ষাকালে যখন পদ্মানদীতে বন্যাজনিত কারণে প্রবল জলস্ফীতি হয় তখন জলঙ্গী নদীতে প্রচুর জল ঢোকে। এই জল প্রধানত আসে সরাসরি পদ্মা থেকে এবং কিছু অংশ ভৈরব নদী মারফৎ। জলঙ্গী নদীর নদীখাতে এই বিপুল পরিমাণ জলরাশি কিছু ভাঙ্গনজনিত সমস্যার সৃষ্টি করে। নদীয়া জেলার অন্তর্গত জলঙ্গী নদীর তীরবর্তী ফাজিলনগর, কানাইনগর, পালপাড়া, গোপিনাথপুর, পশ্চিমপাড়া, কৃষ্ণচন্দ্রপুর, ও হাঁসপুকুরিয়া, প্রভৃতি গ্রামে বন্যার জল নামার সময় নদী পাড়ের ভাঙ্গনের সমস্যা দেখা দেয়। এরমধ্যে ফাজিলনগর এবং কৃষ্ণচন্দ্রপুরে সবচেয়ে বেশি ভাঙ্গন দেখা যাচ্ছে। এব্যাপারে সরকার অবগত আছেন। ভাঙ্গন পরিস্থিতির উপর নজর রাখা হয়েছে।

নদীপাড়ের ভাঙ্গন পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় সেচ ও জলপথ বিভাগের একটি প্রধান দুশ্চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। এই নদীতীরের ভাঙ্গন প্রতিরোধমূলক কাজকর্ম্ম বেশ ব্যয় সাপেক্ষ। উত্তরবঙ্গ, মধ্যবঙ্গ (মুর্শিদাবাদ, মালদহ, নদীয়া, হুগলি, হাওড়া, মেদিনীপুর) এবং দক্ষিণবঙ্গ সর্ব্বত্রই ভাঙ্গনের প্রকোপ দিন. দিন বেড়েই চলেছে। বিভাগীয় অর্থ বরাদ্দের উপর নির্ভর করে অগ্রাধিকার ভিত্তিতে কিছু কিছু জরুরি কাজকর্ম আপাতকালীন ব্যবস্থা হিসাবে গ্রহণ করা হচ্ছে। একথা বলার অপেক্ষা রাখে না যে সামগ্রিক প্রয়োজনের তুলনায় নদীভাঙ্গন প্রতিরোধে যে কাজকর্ম হাতে নেওয়া সম্ভব হচ্ছে তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল।

জলঙ্গী নদীর উল্লিখিত জায়গাগুলিতে ভাঙ্গন প্রতিরোধের জন্য কিছু পরিকল্পনা রচনা করা হচ্ছে যেগুলি এখন প্রয়োজনীয় অনুমোদন লাভের বিভিন্ন স্তরে আছে।

(১) ফাজিলনগর—প্রকল্পের নাম "Protection to the eroding left bank of River Jalangi in P.S. Karimpur. Dist. Nadia [illegible] কাজের প্রস্তাবিত দৈর্ঘ্য ৪০০ মিটার।

প্রকল্পটি চিফ ইঞ্জিনিয়ার্স কমিটির সুপারিশ অনুযায়ী পর্যবেক্ষণে ছিল। বর্তমানে প্রকল্পটির নবীকরণ করা হয়েছে। এখন প্রকল্পটি চিফ ইঞ্জিনিয়ার্স কমিটি এবং টেকনিক্যাল কমিটির অনুমোদনের অপেক্ষায় আছে।

(২) হাঁসপুকুরিয়া—এই অঞ্চলের ভাঙ্গনরোধের জন্য আনুমানিক ৫৮.২৩ লক্ষ টাকা ব্যয়ে রচিত প্রকল্পটি চিফ ইঞ্জিনিয়ার্স কমিটি এবং টেকনিক্যাল কমিটির অনুমোদন লাভ করে বর্তমানে প্রশাসনিক অনুমোদনের অপেক্ষায় আছে। প্রস্তাবিত কাজের দৈর্ঘ্য ১৪০০ মিটার।

(৩) কৃষ্ণচন্দ্রপুর—কৃষ্ণচন্দ্রপুরে জলঙ্গী নদীর ভাঙ্গন রোধের জন্য আনুমানিক ২৩.৫০ লক্ষ টাকা ব্যয়ে ৭৮০ মিটার দৈর্ঘ্যের নদীপাড় বাঁধানোর প্রকল্প তৈরি করা হয়েছে।

প্রকল্পটি আগামী চিফ ইঞ্জিনিয়ার্স কমিটিতে অনুমোদনের জন্য পাঠানো হবে।

ইতিপূর্বেই জলঙ্গী নদীর ভাঙ্গন প্রতিরোধের জন্য কয়েকটি প্রকল্প বিভিন্ন জায়গায় যথা বাপুজীনগর, হাঁসখালি, অভয়নগর ইত্যাদি মৌজায় সম্পন্ন করা হয়েছে।

বর্তমান আর্থিক বছরে (১৯৯৪-৯৫) নদীয়া জেলায় জলঙ্গী নদীর ভাঙ্গন প্রতিরোধমূলক কাজকর্মের ব্যয় বরাদ্দের অপ্রতুলতার জন্য কতদূর কাজকর্ম করা যাবে তা নিশ্চিতভাবে বলা সম্ভবপর নয়। তবে অবস্থার উপর নজর রাখা হচ্ছে এবং অবস্থার পরিপ্রেক্ষিতে তাৎক্ষণিক ব্যবস্থা নেওয়া হবে।

## Laying of Reports

### The 18th Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phyto-Chemical Development Corporation Ltd. for the year 1991-92

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the 18th Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phyto-Chemical Development Corporation Ltd. for the year 1991-92.

### The Annual Reports of the West Bengal Khadi and Village Industries Board for the years 1983-84, 1984-85, 1985-86 and 1986-87

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports of the West Bengal Khadi and Village Industries Board for the years 1983-84, 1984-85, 1985-86 and 1986-87.

## MENTION CASES

[12-30—12-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে প্রথমে বলতে দেবার জন্য আপনাকে ধন্যবাদ। আমি, স্যার, আপনার মাধ্যমে মাননীয় সত্য সাধনবাবুর এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার নতুন পেনশন নীতি চালু করবার পর থেকে ৬০ বছরের পর বেসরকারি ও সরকারি কলেজের শিক্ষকদের পুনর্নিয়োগ রাজ্য সরকার কৌশলে বন্ধ রেখেছেন। অথচ দেখা যাচ্ছে, বিশ্ববিদ্যালয়ে সেটা চালু আছে। কলেজের শিক্ষকগণ নানা অসম্মানের মধ্যে বিনা বেতনে অনিশ্চিত অবস্থার মধ্যে থেকে ৬০ বছরের পরও কাজ করে চলেছেন। সরকার এ-ব্যাপারে সম্পূর্ণ মৌন। অধ্যক্ষেরা নানা অজুহাতে তাদের প্রভিডেন্ট ফান্ড ও গ্র্যাচুইটির টাকা আটকে নানা রকম অপমানজনক মুচলেকা লিখিয়ে নিচ্ছেন। এই ব্যাপারে সরকারি কলেজ শিক্ষক সমিতি কিন্তু নীরব। তারফলে কলেজ শিক্ষকদের বর্তমানে অদ্ভুৎ কিংকর্তব্যবিমূঢ় অবস্থা। ১৯৭৩ সালে ইউ.জি.সি. স্কেল পাবার পূর্বে যেসব কলেজ শিক্ষক মাত্র ২০০-৪০০ টাকা স্কেলে কাজ করেছেন, তাঁরা শেষ কয়েকটি বছর বাদে সারা জীবনই আর্থিক দিক থেকে বঞ্চিত হয়ে এসেছেন। কাজেই তাঁদের পুনর্নিয়োগ সমস্ত দিক থেকেই বাঞ্ছনীয়। এইরকম কলেজ শিক্ষকদের সংখ্যাটাও বেশি নয়। সুতরাং ন্যায়ের স্বার্থেই এঁদের পুনর্নিয়োগ একান্ত প্রার্থিত ও প্রত্যাশিত। তাছাড়া, এঁরা পুনর্নিয়োগ পাবেন এটা ধরে নিয়েই নিজ নিজ পারিবারিক পরিকল্পনা করেছিলেন। তাই হঠাৎ করে এঁদের অধিকার কেড়ে নেওয়া সম্পূর্ণভাবে অনৈতিক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেসরকারি কলেজের শিক্ষকগণ ৬০ বছরে অবসর নিলে অধিকতর অবসরকালীন আর্থিক সুবিধা পাবেন বলে সরকার জানিয়েছেন, কিন্তু সরকারি কলেজ শিক্ষকদের সামনে যখন এমন কোনও সুযোগ নেই তখন তাঁদের ক্ষেত্রে পুনর্নিয়োগ প্রথা কোনক্রমেই বাতিল করা যায় না। ১৯৭৩ এর পরবর্তীকালে যাঁরা কলেজের শিক্ষক হয়েছেন তাঁরা পরবর্তী বেতন কমিশনের সুযোগ পাবেন, কিন্তু প্রবীন কলেজ শিক্ষকদের সে সুযোগ নেই। সুতরাং একজন কলেজ শিক্ষক হিসাবে মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন জানাচ্ছি, অবিলম্বে এই ব্যাপারে সঠিক নীতি নির্ধারণ করুন। বিশেষ তদ্বিরের ফলে কিছু কিছু শিক্ষকের পুনর্নিয়োগপত্র তৈরি হচ্ছে বলে শুনতে পাচ্ছি। এটা করা হলে তাদের মধ্যে বৈষম্য সৃষ্টি হবে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ দাবি করছি।

আমাকে প্রথমে বলতে দেবার জন্য আবার আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অধ্যাপক সৌগত রায় অধ্যাপকদের পুনর্নিয়োগ বিষয় সংক্রান্ত উল্লেখ করেছেন, সে জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। সরকারের এই সম্পর্কে বক্তব্য অত্যন্ত পরিস্কার। যে আদেশটি ৫ই অক্টোবর ১৯৯৩ সালে বেরিয়েছে তাতে বেসরকারি কলেজের অধ্যাপকদের পুনর্নিয়োগে যারা যেতে চান তাদের

সেই অধিকার স্বীকার করে নেওয়া হয়েছিল। কিন্তু এই কাজ যখন চলছিল তখন কতিপয় অধ্যাপক তারা হাই কোর্টে মামলা করেন এবং সেই মামলার ফলে আমরা যে সিদ্ধান্ত গ্রহণ করেছিলাম সেই মত আমরা কাজ করতে পারছি না। মামলাটি না মেটা পর্যন্ত আমাদের কোর্টে যে নির্দেশ সেইভাবে চলতে হবে। সুতরাং সৌগত বাবু যে কথা বলেছেন, এই সমস্ত পরিস্থিতি তৈরি হয়েছে একটি মামলা হওয়ার জন্য। সেদিক থেকে সরকারি কলেজের জন্য কোনও আদেশ কিছু বের হয়নি। বেসরকারি কলেজের যারা মামলা করেছেন, তারা সরকারি কলেজের অধ্যাপকদের সেই মামলায় টেনে এনেছেন, যার ফলে বলা হচ্ছে যে সরকারি কলেজে এই রকম একটা চালু আছে। এই সমস্ত ব্যাপারটা কোর্টের এক্তিয়ারভুক্ত থাকায় আমি বিশদভাবে কিছু বলতে পারছি না। কিন্তু আমরা চাই এই সমস্ত ব্যাপারটার একটা সুষ্ঠু সমাধান।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার কাছে এবং সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষের কাছে একটি বক্তব্য রাখছি। মানুষের স্বাস্থ্য রক্ষার জন্য যে ধূমপান বিধি আইনের দ্বারা বিধিবদ্ধ হয়েছে সেগুলি ঠিকমত তারা মেনে চলছে না। তার ফলে দেখা যাচ্ছে যে আইন আছে সেটাতে হোম ডিপার্টমেন্ট ঠিকমত কাজ করছে না। ট্রেনে, বাসে, প্রেক্ষাগৃহে যারা ধূমপান করেন, তাদের উপরে আমার কোনও রাগ নেই, কিন্তু ধোঁয়াটা অন্য লোকের নাকের ভিতর দিয়ে তার শরীরে না যায় সেটা দেখলেই হল। যারা ধূমপান করেন তাদের আমি বিরত হতে বলছি না, তারা এটা কমিয়ে এনে নিজেদের স্বাস্থ্যের ভাল করুন এবং সেই সঙ্গে সঙ্গে অন্যদের স্বাস্থ্য যাতে নষ্ট না হয় সেটাও তারা দেখবেন অর্থাৎ ধোঁয়াটা বাইরের দিকে ফেলার চেষ্টা করেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরকে অনুরোধ করবো যে পশ্চিমবাংলায় যাতে ধূমপান নিষেধ আইনকে অ-কার্যকর করা হয় সেটা দেখার জন্য যাতে মানুষের স্বাস্থ্য রক্ষা পায়, ধূমপায়ীরাও এই বিষয়ে যত্নবান হন নিজেদের স্বাস্থ্য সম্পর্কে, এবং সাধারণ মানুষও যাতে এর হাত থেকে রক্ষা পান।

[12-40—12-50 p.m.]

প্রেক্ষাগৃহে, বাস, ট্রাম, হাসপাতাল এবং অন্যান্য জায়গায় সিগারেট খাওয়া নিষেধ আছে সেখানে যাতে এই আইনটা বজায় থাকে সেটা ভাল করে দেখার দরকার আছে। আমার অনুরোধ ছেলে-মেয়েদের সামনে বাবা ফক ফক করে ধূমপান না করেন, তারা যেন একটু আড়ালে আবডালে খান। তাহলে ছেলেরা ধূমপান করা থেকে বিরত থাকবে, তাদের সমীহ হবে ধূমপান করতে। সিগারেট স্মোকিং ইজ ইনজুরিয়াস টু হেলথ এটা শুধু সিগারেটের প্যাকেটে লেখাই থাকে, আর কিছু হয় না। এ্যাসেম্বলীর মধ্যে, লবিতে না করলেই ভাল হয় অন্য জায়গায় আড়ালে খেলে ভাল হয়। আমরা আইন মেনে চলি, বিধায়করা যদি আইন মেনে চলেন তাহলে সাধারণ মানুষ তাদের শ্রদ্ধা করবে। যারা ধূমপায়ী আছেন তারা যেন আমার কথা রাগ করবেন না। ছেলে-মেয়েরা যেন ধূমপান না করে তারা যেন আড়ালে

দেখে শিখতে না পারে সেই ব্যবস্থা করতে হবে। এটা আমি আপনার মাধ্যমে হাউসের সকল সদস্যকে বলছি এবং অনুরোধ করছি এটা আপনারা মেনে চলুন। যদি খুব প্রয়োজন হয় তাহলে আড়ালে-আবডালে ধূমপান করুন। এটা সকলকে দেখতে হবে সিগারেটের ধোঁয়া যেন মেয়েদের নাকের ভেতর না যায়।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I wish to draw the attention of the Hon'ble Minister for School Education to an important matter of public interest. Sir, the guardians of the students reading in Hindi Medium schools in Midnapore district particularly in Kharagpur are greatly worried about the future of their wards and I have come to the Government with the request to share their anxiety and to take positive steps to solve their problem. Sir, you are aware that after the bifurcation of the district of 24-Parganas, Midnapore has become the biggest district of West Bengal. Kharagpur, the constituency which I represent in this House, is an important town of this district. It has to its credit the Indian Institute of Technology, the Air Force Station and the biggest maintenance workshop of the Indian Railways. The population of this town is cosmopolitan. In the words of late Pandit Jawaharlal Nehru, Kharagpur has been described as India in miniature. There are some 30 recognised primary schools mostly located in Kharagpur which impart education to the children of Hindi speaking population of the Midnapore district through the medium of Hindi. For the students passing out of these primary schools there is one Junior High School and one High School where they can continue their students in higher classes through the medium of Hindi. You will be surprised to know, Sir, that there is no Higher Secondary School in the entire district of Midnapore where students can complete their Higher Secondary Education through the medium of Hindi. Sir, I understand, the Hitakarini High School, Kharagpur, which is the only Hindi Medium High School in the district of Midnapore, has approached the Government for the upgradation of the school to a Higher Secondary School. The school has been found otherwise suitable by the Inspecting Team the proposal is now awaiting the approval of the Competant Authority. Sir, I urge upon the Education Minister to appreciate the difficulties of the students and take positive steps to solve their problem by upgrading this school. I also appeal to you, Sir, to use your good offices and prevail upon the Education Department to consider the case sympathetically. Thank you, Sir.

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** স্যার, আপনি জানেন এবং সকলেই জানেন যে আম

মালদহের একটি অর্থকরী ফসল। এই ফসলের উপরে মালদহের এক তৃতীয়াংশ লোক নির্ভর করে থাকে, এর উপরে তারা অনেকখানি আশা করে থাকে। এবারে মালদহে একেবারে আম হয়নি। এবারে সেখানে বাইরে থেকে আম এনে বিক্রি করতে হবে। স্যার, আমের ইতিহাস আপনি জানেন। আমের বাগান যাদের আছে, গাছে যতক্ষণ আম আছে ততক্ষণ তারা মালিক। কিন্তু সেই আম যখন গাছ থেকে মাটিতে পড়ে যায় তখন তা সকলের হয়ে যায়। গরিব মানুষ সেই আম কুড়িয়ে বিক্রি করে দিনাতিপাত করে এবং খেয়ে বাঁচে। এই আম যারা পাড়ে, যারা ঝুড়ি তৈরি করে, গাড়ি চালায় এই রকম বহু লোক, মালদহের প্রায় এক তৃতীয়াংশ লোক এই আমের উপরে নির্ভর করে বেঁচে আছে। এবারে সেখানে আম না হওয়ার ফলে তাদের সকলের মনে হতাশা নেমে এসেছে। আম হওয়া বা না হওয়া প্রকৃতির ব্যাপার—এক বছর হয়, তার পরের বছর হয় না। বর্তমান বিজ্ঞানের যুগে এইভাবে প্রকৃতির উপরে বিষয়টি কেন পড়ে থাকবে? আমি এরজন্য মাননীয় কৃষিমন্ত্রীকে বলবো, আপনি এর গবেষণা মূলক তদন্তের ব্যবস্থা করুন। মালদহের আম বাগান অর্দ্ধেক কেটে সাফ করে দেওয়া হয়েছে। এবারে আম না হওয়ার ফলে যে অবস্থা সৃষ্টি হয়েছে তাতে এবারে ল্যান্ড ডেভালপমেন্ট ব্যাঙ্ক থেকে যদি কিছু ঋণ দেওয়ার ব্যবস্থা না হয়, তাহলে মালদহের আমগাছগুলো আর থাকবে না। পয়সার জন্য কেটে বিক্রি হয়ে যাবে। আমি সেজন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করবো, মালদহের এই ভেঙে পড়া অর্থনীতিকে বাঁচানোর জন্য আপনি একটি টাস্ক ফোর্স গঠন করুন এবং জওহর রোজগার যোজনা ব্যবস্থাকে সেখানে জোরদার করার ব্যবস্থা করুন। মালদহের এই অবস্থার প্রতি দৃষ্টি রাখার জন্য আমি তাঁকে বিশেষভাবে অনুরোধ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী যিনি এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গে যে জিনিসটি নিয়ে সবচেয়ে আলোড়ন সৃষ্টি হয়েছে, তার একটি হচ্ছে বামফ্রন্টের তথা সি.পি.এম.এর অত্যাচার, এবং আর একটি জিনিস হচ্ছে সবচেয়ে আতঙ্কের, মানুষ আতঙ্কে ভুগছে, তা হচ্ছে চীট ফান্ড এর আতঙ্ক। মাননীয় অর্থমন্ত্রীর মুখে আমরা এতদিন ধরে শুনে আসছি যে পশ্চিমবঙ্গে এই চীট ফান্ডের রমরমা ব্যবসা চলছে। অথচ তাকে রোধ করার ব্যবস্থা নেই তারা রিজার্ভ ব্যাঙ্কের আইন অনুসারে কাজ করে চলেছে। সম্প্রতি মাননীয় অর্থমন্ত্রী নিজে উদ্যোগ নিয়ে কিছু বে-আইনীভাবে পরিচালিত চীট ফান্ড যেগুলো গ্রামবাংলার কোটি কোটি মানুষের টাকা মেরে বসে আছে, যারা গ্রামবাংলার মানুষকে সর্বশান্ত করেছে, তাদের কিছু কিছু ধরেছেন। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে বিশেষভাবে বলতে চাই যে, আপনার হাতে যে আইন আছে, যে আইনবলে প্রাক্তন অর্থমন্ত্রী 'সঞ্চয়িতা'কে ধরেছিলেন, সেই আইনের বলে ইতিমধ্যে ৫/৬ টিকে আপনি ধরেছেন—এই আইনের বলে সারা পশ্চিমবাংলায় যে কয়টি কোম্পানি চীট ফান্ড-এর কারবার চালাচ্ছে তাদের আপনি ধরুন। ১৯৯৩-৯৪ সালে এই চীট ফান্ডের কোম্পানিগুলো পশ্চিমবঙ্গের অসংখ্য মানুষের কাছ থেকে টাকা নিয়ে শোষণ করেছে, অনেকে তছরূপ করেছে। পিয়ারলেস থেকে শুরু করে

সমস্ত কোম্পানি যতগুলো পশ্চিমবঙ্গের বুকে চলছে, যাদের কাছে এই সরকারের মাথা বিক্রি করার দায়বদ্ধতা আছে, সেই কোম্পানিগুলোকে নিয়ে আপনি একটি হোয়াইট পেপার প্রকাশ করুন। আপনি এটা প্রকাশ করে বলুন যে কতগুলো চীট ফান্ড মানুষের কাছ থেকে টাকা নিয়েছে।

[12-50—1-00 p.m.]

কত টাকা গরিব কৃষকের ভেঙেছে, কত টাকা গ্রাম বাংলার থেকে তুলে নিয়ে তারা অন্য জায়গায় পাচার করেছে, কত টাকা তারা আজকে সারা পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে নিয়ে শোষন করে অন্য খাতে ব্যবহার করেছে, এটা নিয়ে একটা বিস্তারিত ভাবে তদন্ত কমিটি গঠন করুন এবং এই হাউস চলতে চলতে আপনার কাছে আমার আবেদন সামগ্রিকভাবে বিস্তারিত একটা রিপোর্ট আকারে শ্বেতপত্র প্রকাশ করে গ্রাম বাংলার মানুষকে পশ্চিমবাংলার মানুষকে আতঙ্ক থেকে মুক্ত করুন, এই আবেদন আমি রাখছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, আমি একটি বিষয়ে উল্লেখ করতে চাই। আগামী ৮ই এপ্রিল সারা ভারতবর্ষে ১৫ লক্ষ ব্যাঙ্ক বীমাসহ সমস্ত আর্থিক প্রতিষ্ঠানের কর্মচারী অফিসাররা সবাই যুক্তভাবে বি.ই.এফ.আই., এ.আই.আই.ই.এ. এবং আই.এন.টি.ইউ.সি. সমর্থিত সংগঠনগুলি যুক্তভাবে তারা ধর্মঘটের ডাক দিয়েছে। বেসরকারিকরণ রাষ্ট্রায়ত্ত সংস্থার ধ্বংস প্রতিবাদে এই ধর্মঘটের ডাক দিয়েছে। আই.এম.এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে মালহোত্রা কমিটি ও নরসিংহ কমিটির সুপারিশ কার্যকর করার জন্য কেন্দ্রীয় সরকার যে তৎপরতা দেখিয়েছে তার বিরুদ্ধে এই প্রতিবাদ। যেখানে ব্যাঙ্কের বিভিন্ন সংস্থায় ৩৭ হাজার কোটি টাকা ঋণ রয়েছে, সেখানে কেন্দ্রীয় সরকার তার উদ্দেশ্যে তৎপরতা না দেখিয়ে আই.এম.এফ. ও ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ২৩ হাজার কোটি টাকা ঋণ নেবার জন্য দীর্ঘদিনের এই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে তুলে দেওয়া হচ্ছে। বেসরকারিকরণ হচ্ছে, বিদেশী সংস্থার অনুপ্রবেশ ঘটছে, তার প্রতিবাদে এই ধর্মঘট করা হচ্ছে। আমরা জানি এর ফলে আমাদের রাজ্যের আর্থিক অবস্থাতেও আঘাত আসবে। আমি ·এই ব্যাপারে রাজ্যের অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করবো কেন্দ্রীয় অর্থমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করুন, আমরা দেখতে পাচ্ছি এতবড় একটি ঘটনা গোটা দেশের আর্থিক সংস্থাগুলি বন্ধ হয়ে যাবে যেখানে সেখানে তাদের এই ব্যাপারে কোনও তাপ উত্তাপ নেই। তারা যাতে এই সংগঠনগুলির সঙ্গে আলোচনা করেন এই দাবি মীমাংসার জন্য তারা এগিয়ে আসেন এবং গোটা দেশের অর্থনীতিকে সচল রাখার ক্ষেত্রে কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন তাহলে ভাল হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় আড়াই বছর আগে রাজ্য সরকার একটা রুট চালু করেছিলেন বিধাননগর থেকে আমার বিধানসভা কেন্দ্রে বেড়ি গোপালপুরে ৭৮/এ/৩ বাসটা চলে সল্ট

লেক থেকে বেড়ি গোপালপুর, ভায়া-গোবরডাঙ্গা, সুটিয়া, পাঁচপোতা, রামনগর, পুরন্দরপুর হয়ে বেড়ি গোপালপুর। হঠাৎ দেখলাম গত ১ বছর ধরে বাসটা গোবরডাঙ্গা পর্যন্ত যাচ্ছে ফলে সীমান্ত এলাকার ৪৫টি গ্রামের লোকেরা যারা এই বাসে যাতায়াত করার সুবিধা পেত তারা সেই সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। ফলে সীমান্ত এলাকার মানুষের সঙ্গে সরাসরি কলকাতায় তাদের যোগাযোগ নেই। এই ব্যাপারে ব্যক্তিগতভাবে পরিবহণমন্ত্রীকে বলেছিলাম, পরিবহণ সচিবকেও বলেছিলাম, ওরা বলেছিলেন বিবেচনা করছে, যাতে যে রুটে চলছে, সেই রুটে চলে। এখনও বাসে সাইনবোর্ড দেওয়া আছে সল্টলেক টু বেড়িগোপালপুর। অথচ বাস নির্দিষ্ট রুটে চলছে না। এখন বাসটা সল্টলেক থেকে বেড়ি গোপালপুর পর্যন্ত যদি না চলে গোবরডাঙ্গা পর্যন্ত মাঝখান অবধি চলে তাহলে বাস দেওয়ার দরকার নেই। গ্রামের সীমান্তবর্তী এলাকার মানুষ ৪৫টি গ্রামের মানুষ তারা এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে।

শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে রাজ্য সরকার তার আর্থিক উন্নয়ন অব্যাহত রাখার জন্য নতুন নতুন আয়ের উৎস সন্ধান করছেন। এর একটা হল বালির উপর রয়্যালটি আদায়। হুগলি জেলার পুরশুড়ায় রাজ্য সরকার চেক পোষ্ট বসিয়ে এক বছরে ৬০ লক্ষ টাকা আয় বাড়িয়েছেন। স্যার, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে আরও কয়েকটি এলাকায় এই ধরণের চেক পোষ্ট বসানোর জন্য বলছি এবং তাতে আয় বহু গুণ বেড়ে যাবে বলেই আমার ধারণা। হাওড়া জেলার উদয়নারায়ণপুর, বর্ধমানের সদরঘাট, দুর্গাপুর, জামালপুর, মেদিনীপুর জেলার গড়বেতা, খড়গপুর, বাঁকুড়ার দ্বারোকেশ্বর ব্রীজের মুখে এই ধরণের চেক পোষ্ট যদি বসানো হয় তাহলে কয়েক কোটি টাকা রয়্যালটি বাবদ আয় হতে পারে। বালি ছাড়াও ষ্টোন চিপস, বোল্ডার, মোরাম থেকেও রয়্যালটি আদায় হতে পারে। এই ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রীমতী মায়ারাণী পাল ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কিছুদিন যাবত মুর্শিদাবাদ জেলায় খুনের ঘটনা [illegible] বেড়ে চলেছে। বহরমপুর শহর সংলগ্ন কিছু কিছু জায়গায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির গুরুতর অবনতি ঘটেছে। গত ২৮.৩.৯৪ তারিখে বহরমপুরে হরিদাসমাটি অঞ্চলে গ্রাম পঞ্চায়েতের কংগ্রেসি সদস্যাকে দিনের আলোয় প্রকাশ্যে শাসক দলের মদতপুষ্ট কিছু সমাজবিরোধী গুলি করে হত্যা করে। আবার গত পরশু দিন বহরমপুরের পাশেই বুটাডাঙ্গা গ্রামে কংগ্রেস কর্মী আহাদ সেখকে হত্যা করা হয়। সেখানে মাইল খানেকের মধ্যে দুটি পুলিশ ক্যাম্প থাকা সত্ত্বেও এই খুনের ঘটনা ঘটলো। একই ভাবে কিছুদিন আগে পর পর যুব কংগ্রেসের দুই কর্মী নাসীর শেখ ও মহসিন শেখকে হত্যা করা হয়েছিল। এই সমস্ত হত্যার সঙ্গে জড়িত অপরাধীদের পুলিশ এখনও গ্রেপ্তার করতে পারে নি। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে খুনিদের গ্রেপ্তার করা হোক।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার তারকেশ্বর বিধানসভা কেন্দ্রের মধ্যে তারকেশ্বর চাউলপট্টি থেকে কানাড়িয়া পর্যন্ত যে রাস্তাটি চলে গিয়েছে সেই রাস্তাটির পীচ একেবারে উঠে গিয়েছে এবং জায়গায় জায়গায় বড় বড় গর্ত হয়ে গিয়েছে। এই রাস্তাটি দিয়ে বাস যাতায়াত করে এবং স্কুল, কলেজের ছেলেমেয়েরা এই রাস্তাটি দিয়ে যাতায়াত করে। সামনে বর্ষাকাল, অবিলম্বে যদি এই রাস্তাটি মেরামত করা না হয় তাহলে ভীষণ অসুবিধার মধ্যে সেখানকার লোকজন পড়ে যাবেন। অবিলম্বে এই রাস্তাটির সংস্কারের জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভুপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে অর্থমন্ত্রী মহাশয় আছেন, আমি আপনার একটি বিষয় তাকে জানাচ্ছি। মাননীয় অর্থ মন্ত্রী জমি কেনাবেচার ব্যাপারে রেজিস্ট্রেশনের জন্য যে নতুন আইন তৈরি করেছেন সেই আইনে উনি ষ্টাম্পের দাম কমিয়েছেন কিন্তু ভ্যালুয়েশান ঠিক করার জন্য দু রকমের পদ্ধতি উনি নিয়েছেন কিনা আমি জানি না, সেটা উনি বলবেন।

[1-00—1-10 p.m.]

আই.বি.আর. তিনি বলছেন যে লোকাল বডিজ এবং কালেক্টার এবং সাব রেজিস্ট্রার, রেজিস্ট্রার থেকে যে দাম ঠিক করবেন সেটা হবে এ্যাকচুয়্যাল ভ্যালুয়েশন। আবার ফর্ম ও রুলও উনি বলে দিয়েছেন যে রুল থ্রী অনুযায়ী ভ্যালুয়েশন ঠিক করতে হবে। রুল থ্রী ফলো করলে যে একটা মৌজায় যত জমি তিন বছরে কেনা বেচা হয়েছে এবং তার গড় করে, মৌজার মধ্যে শহর আছে, মৌজার মধ্যে গ্রাম আছে, এর গড় করে যে ভ্যালুয়েশান হয়েছে তাতে দেখা যাচ্ছে এক শতক জমি ওরা কষে দিয়েছেন, এক শতক জমির দাম ৯৪ হাজার টাকা। যেখানে ১০ হাজার টাকা, বিঘা, ডেপুটি আই.জি.আর. বলেছেন লোক বডির ওপিনিয়ন নিয়ে একটা ডিটারমিনেশন আসতে হবে এবং সেই অর্ডার তিনি দিয়েছেন। কিন্তু সাব রেজিস্ট্রার কোনও প্রকার লোকাল বডির ওপিনিয়ন কিংবা যে পদ্ধতিতে ঠিক হয়েছে, সেটা করছে না। তা না করার জন্য পশ্চিমবঙ্গের সাব রেজিস্ট্রার অফিসে জমি কেনা বেচার কাজ করতে পারছে না। তাতে রেভিনিউ এর ক্ষতি হচ্ছে। এই কাগজগুলো অর্থমন্ত্রীর কাছে পৌছে দেবার জন্য অনুরোধ করছি এবং তিনি আজকে কি ভাবে ভ্যালুয়েশন হচ্ছে, সেই বিষয়ে হাউসকে জানিয়ে দেবেন।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মুখ্যমন্ত্রী এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতির ফলে শিল্পের ক্ষেত্রে যেমন বেসরকারিকরণের চেষ্টা হচ্ছে তেমনি আই.সি.ডি.এস. প্রজেক্টের ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন যে রাজ্যগুলোর শতকরা ১০ ভাগ বেসরকারি হাতে তুলে দাও। আপনি জানেন এই প্রজেক্টের মাধ্যমে গ্রামে যারা

দারিদ্র সীমার নীচে বাস করে বাচ্চা, শিশু, মা, যারা বিশেষ করে পুষ্টিকর খাদ্য পায় না, তাদের পুষ্টি, স্বাস্থ্য, শিক্ষা প্রভৃতি খরচের একটা অংশ কেন্দ্রীয় সরকার দেয় আর একটা বড় অংশ রাজ্য সরকার দেয়। এই আই সি ডি এস প্রকল্প যদি বেসরকারিকরণ হয় তাহলে এর উদ্দেশ্যে ব্যাহত হবে। যার জন্য সারা দেশের ২০ লক্ষ অঙ্গনওয়াদি কর্মী তারা প্রতিবাদ সই করে প্রধানমন্ত্রীর কাছে একটি দরখাস্ত পাঠিয়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই আই.সি.ডি.এস. প্রকল্পকে বেসরকারিকরণ যাতে না করা হয়, তার জন্য প্রতিবাদ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি শিক্ষামন্ত্রী এবং হাউসের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ শে মার্চ মাধ্যমিকের অংক পরীক্ষা ছিল। ঐ পরীক্ষা কেলেঙ্কারীর পর মধ্যশিক্ষা পর্ষদ আবার ১৯শে এপ্রিল নতুন করে অংক পরীক্ষা নেবার ব্যবস্থা করেছে। কিন্তু আগের পরীক্ষার মূল্যায়ন কিভাবে হবে, পরীক্ষার্থী বা অভিভাবকদের তা জানানো হচ্ছে না। এর ফলে পরীক্ষার্থীরা কি ভাবে ঠিক করবেন যে আবার তারা পরীক্ষা দেবেন, না পুরাণ পরীক্ষায় ফিরে যাবেন। এমন একটা অবস্থার মধ্যে শুধু ছাত্রছাত্রী নয়, অভিভাবকদের মধ্যেও একটা আশঙ্কা দেখা দিয়েছে। সেই জন্য এই সম্পর্কে মধ্য শিক্ষা পর্ষদ যাতে অবিলম্বে একটা ডিসিশন নেন ১৯ তারিখের আগে, সেই জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভায় উপস্থাপিত করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলার অন্যতম বৃহৎ শহর বর্ধমান যা জৈন তীর্থঙ্কর বর্ধমানের সময় থেকে জনপদ সৃষ্টি হয়েছে। এটা একটা অন্যতম গুরুত্বপূর্ণ পৌরসভা অঞ্চল। এখন তার জনসংখ্যা ৩ লক্ষ। যে শহর থেকে কলকাতায় দেড় ঘন্টায় আসা যায়। যে শহরের পাশে শিল্প নগরী দুর্গাপুর এবং আসানসোল, এছাড়াও বর্ধমান হচ্ছে কৃষি প্রধান অঞ্চল, গ্রানারি অব ওয়েষ্ট বেঙ্গল। সম্প্রতি শিলিগুড়ি, আসানসোল, চন্দননগর কে কর্পোরেশন করা হয়েছে। সুতরাং এই বর্ধমানকে কর্পোরেশন হিসাবে উন্নীত করা হোক এই অনুরোধ জানাচ্ছি। সি.এম.ডি.এ. এলাকা বাদ দিয়ে মেগা সিটি করার পরিকল্পনা করা হয়েছে। বর্ধমানকে মেগা সিটি করার পরিকল্পনা যাতে উত্থাপিত হয়, আর্বান ডেভলপমেন্টের কাজের জন্য যাতে যথাযত স্থান পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় নগর উন্নয়ণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন সারা ভারতবর্ষ থেকে লক্ষ লক্ষ মানুষ রুজি রোজগারের জন্য হাওড়া শহরে আসে। আমি একটু আগেই এখানে উল্লেখ করেছি যে, হাওড়া শহরে মানুষ খাবার জল পর্যন্ত পাচ্ছে না। আজকের খবরের কাগজে ছবি, বেরিয়েছে হাওড়ায় জলের মেন পাইপ ফেটে গিয়ে নর্দমার সঙ্গে এক হয়ে গেছে। মানুষ সেই জল খেতে বাধ্য হচ্ছে। আজকে হাওড়া শহরে ট্যাপ

পেয়াররা ন্যূনতম কোনও নাগরিক সুযোগ সুবিধাই পাচ্ছে না। স্যার, নতুন রাস্তাঘাট নির্মাণ এবং রাস্তাঘাট মেরামত করা তো দূরের কথা, রাস্তাঘাট পরিস্কার করার জন্য হাওড়া কর্পোরেশনের বুরুশ কেনার পয়সা নেই, ময়লা নিয়ে যাবার ঠেলা গাড়ি পর্যন্ত নেই। সামান্য নাট বোল্ট, বাকেটের অভাবে টিউবওয়েল গুলো মেরামত করা হচ্ছে না। অথচ ছোট ছোট বাড়ি-ঘর গুলির ট্যাক্স বাকি পড়ে গেলে পেয়াদা পাঠান হচ্ছে। কিন্তু বিরাট মাল্টি স্টোরিড বিল্ডিং গুলোর ট্যাক্স এ্যাসেসমেন্টই হয় নি। স্যার, এরকম পরিস্থিতিতে হাওড়ার সিটিজেনরা একত্রিত হচ্ছেন এবং আগামী দিনে কোনও রকম ট্যাক্স মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দেবেন কিনা সে বিষয়ে সিদ্ধান্ত নিতে চলেছেন, মুভমেন্টের ডাক দিতে চলেছেন।

**শ্রী এস.আর দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বর্ধমান জেলার বরাবানি এবং সালানপুর অঞ্চলে কিছু পরিত্যক্ত এবং কিছু চালু কোলিয়ারী আছে। সেখানে পরিত্যক্ত কোলিয়ারী গুলি থেকে চোরা পথে কয়লা উত্তোলিত হচ্ছে। ফলে সেখানে প্রায়ই দুর্ঘটনা ঘটছে, মানুষের প্রাণ নষ্টও হচ্ছে। এটা গেল একদিক, অন্য দিকে ই.সি.এল.-এর কয়লা খনিগুলি থেকে অবৈজ্ঞানিকভাবে কয়লা উত্তোলিত হচ্ছে। সাথে সাথে ঐ এলাকা থেকে ই.সি.এল.-এর কিছু অফিসার, খনি নিরাপত্তা বাহিনী, পুলিশও কংগ্রেসের মদতপুষ্ট মাফিয়ারা হাজার হাজার টন কয়লা চোরা পথে পাচার করছে, লক্ষ লক্ষ টাকার অবৈধ ব্যবসা চালাচ্ছে। যার ফলে রাজ্য সরকার লক্ষ লক্ষ টাকার সেস এবং রয়্যালটি থেকে বঞ্চিত হচ্ছে। ঐ অঞ্চলে এই অবৈধ রম-রমা ব্যবসা চলার ফলে অসামাজিক কাজকর্মও বৃদ্ধি পাচ্ছে। এই বেআইনী কয়লা ব্যবসা বন্ধ করার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10—1-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে কুখ্যাত গ্যাট চুক্তি এবং ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে এবং কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, শিল্পনীতির বিরুদ্ধে যে মহামিছিল অনুষ্ঠিত হয়েছিল এবং তার ওপর কেন্দ্রীয় সরকারের পুলিশ যে আক্রমণ নামিয়ে এনেছিল তা নিয়ে আজকে আমরা সভার শুরুতেই আলোচনা করেছি। আমি ঐ ঘটনাকে নিন্দা করেছি, ধিক্কার জানিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,আজকে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে, ডাঙ্কেল প্রস্তাব এবং গ্যাট চুক্তির বিরুদ্ধে সারা দেশের মানুষ চারিদিকে আন্দোলনে ফেটে পড়ছে। পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জের ক্ষেতমজুর থেকে শুরু করে সর্বত্র সর্ব-স্তরের সাধারণ মানুষ আজকে সোচ্চার প্রতিবাদ জানাচ্ছে। এই প্রতিবাদ কর্ম-সূচীর অংশ হিসাবে এস.ইউ.সি.সহ ১০ পার্টির ডাকে—ডাঙ্কেল প্রস্তাব, কুখ্যাত গ্যাট চুক্তি এবং কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প ও অর্থনীতির এবং বাণিজ্য নীতির ফলে গোটা দেশের খেটে খাওয়া মানুষের জীবনে যে সর্বনাশ নামিয়ে আনা হচ্ছে তা প্রতিরোধের উদ্দেশ্যে এবং এই সমস্ত নীতি প্রত্যাহারের দাবিতে

আজকে ১০ পার্টির ডাকে—এক বিশাল মিছিল কলকাতা শহরে সংগঠিত হচ্ছে। কলেজ স্কোয়ার থেকে এই মিছিল শুরু হয়ে রাজ্য পালের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এবং ইউ.এস কাউন্সিলের কাছে স্মারক লিপি পেশ করবে।

আমি জানি না, এই লাগাতার আন্দোলনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার নজর রাখছে কিনা এবং এর থেকে শিক্ষা নিয়ে তাদের সিদ্ধান্ত থেকে ফিরে আসবে কি না।

**শ্রী বিশ্বেশ্বর মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, যখন সরকারিভাবে কোনও মহার্ঘভাতা ঘোষণা করা হয় তখন দেখা যায় সরকারি কর্মচারীদের ক্ষেত্রে সেই ঘোষণার পরের মাসেই পেয়ে যান। অপরদিকে দেখা যায়, শিক্ষক, অশিক্ষক কর্মচারীদের ক্ষেত্রে পেতে অনেক বিলম্ব হয়। এরফলে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীদের মধ্যে অসন্তোষ দেখা দেয়। অপরদিকে সরকারিভাবে অর্ডার কাউন্সিলে যাবার পরেও দীর্ঘদিন ধরে সেই অর্ডার আর বিদ্যালয় পরিদর্শকের কাছে যেতে দেরী হয়। এ ব্যাপারে জরুরি ভিত্তিতে পদক্ষেপ নেওয়ার জন্য মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে আরও দাবি জানাচ্ছি, বিগতদিনে বর্ধিত বহু বকেয়া টাকা শিক্ষকরা না পাওয়ার জন্য তাদের মধ্যে অসন্তোষ দেখা দিয়েছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। হুগলি জেলায় রাজা রামমোহন রায়ের জন্মস্থান রাধানগর ইতিহাস প্রসিদ্ধ জায়গা। বহু লোককে সেখানে যেতে হয়। বিশেষ করে কলকাতা থেকে যাঁরা যান তাঁরা প্রায় অতিরিক্ত ২৫ কিলোমিটার ঘুরে যান—মায়াপুর থেকে খানাকুল দিয়ে ঘুরে আবার ব্যাক করে আসতে হয়। সেইজন্য মুন্ডেশ্বরী নদীর উপর দিগরুই ঘাটে সেতু না থাকার জন্য খুবই অসুবিধা হয়। তাই আমি পুর্তমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি, মুন্ডেশ্বরী নদীর উপর দিগরুই ঘাটে সেতু নির্মাণ করা হোক যাতে ২৫ কিলোমিটার দুরত্ব কমে যায়।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলায় সাক্ষরতা অভিযান চলছে। কবির কবিতা মাখা ছায়ার মধ্যে তারকগঞ্জ গ্রামে ভৈরব নদীর পাশে অত্যন্ত মনোরম পরিবেশে একটা সুন্দর গ্রন্থাগার গড়ে উঠেছে, বিদ্যাসাগরের স্মৃতি মাখা এই গ্রন্থাগার। সাক্ষরতা অভিযানে এই গ্রন্থাগারের সুন্দর ভূমিকা আছে। সেই গ্রন্থাগারটি নিজস্ব জমির উপর প্রতিষ্ঠিত, হাজারের কাছা-কাছি বই ওখানে আছে। সরকারের কাছে ওদের আবেদন হচ্ছে, সরকারি অনুমোদিত গ্রন্থাগার হোক। এ ব্যাপারে আমি মাননীয় গ্রন্থাগার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, আমি আপনার মাধ্যমে আদিবাসী অধ্যুষিত আমার নির্বাচনী এলাকা বিনপুরের গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আঁধারিয়া রাজবল্লভ হাইস্কুল যেটা সদ্য হাইস্কুলে পরিণত হয়েছে সেই স্কুলে অভিভাবক যারা নির্বাচিত হয়েছে, ডি.আই. মেদিনীপুর সরকারি প্রতিনিধি না পাঠানোর কারণে এখানে ম্যানেজিং কমিটি গঠিত হতে পারছে না। এই স্কুলে শিক্ষকের সংখ্যাও মাত্র ৫ জন। আসন্ন যে শিক্ষাবর্ষ শুরু হচ্ছে ক্লাস ১০ পর্যন্ত তা চালানো মুস্কিল হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি, অনতিবিলম্বে ডি.আই. মেদিনীপুর যাতে সরকারি প্রতিনিধি পাঠায়। অভিভাবকের পক্ষ থেকে যারা নির্বাচিত হয়েছে তাদের নিয়ে ম্যানেজিং কমিটি গঠন করা হোক আর আধারিয়া রাজবল্লভ হাইস্কুলে পঠন-পাঠন যাতে শুরু হয় তারজন্য অতি সত্বর শিক্ষক নিয়োগের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন রাখছি।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের ৬টি জেলায় সবচেয়ে নির্ভরযোগ্য চিকিৎসার স্থান হিসাবে শিলিগুড়িতে অবস্থিত উত্তরবঙ্গ মেডিকেল কলেজ হাসপাতাল একটি নির্ভরযোগ্য প্রতিষ্ঠান। কিছুদিন আগে আমার সেখানে যাবার সুযোগ হয়েছিল এবং গিয়ে একটা বেদনাদায়ক অভিজ্ঞতা সঞ্চয় হয়েছে। ওখানে দেখতে পেলাম যে শিশু এবং নিউরোলজি বিভাগের কোনও ডাক্তার নেই। শুধু তাই নয় গাইনোকলজিতেও দেখা গেল যে কোনও ডাক্তার নেই, হাউস ষ্টাপরা ডাক্তারের কাজ করেন। সবচেয়ে পরিতাপের বিষয় হল সেখানে দেড় বছর আগে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে কোবাল্ট ইউনিট স্থাপনের শিলান্যাস করেছিলেন আজও সেই কোবাল্ট ইউনিট স্থাপিত হবে কি না সে বিষয়ে সংশয় আছে। সামান্য ক্যান্সারে রে দেবার জন্য গরিব মানুষকে উত্তরবঙ্গ থেকে কলকাতায় ছুটে আসতে হয় যা তাদের পক্ষে সম্ভব নয়। লক্ষ্য করা যাচ্ছে যে প্রাইভেট নার্সিং হোমে সেগুলি আছে, তাই জনগণের একটা রোষ যে নার্সিং হোমে এগুলি চলবে মেডিকেল কলেজে কেন থাকবে না? তাই মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার বিনীত অনুরোধ উত্তরবঙ্গের এই হাসপাতালটিকে চিকিৎসার ক্ষেত্রে একটু উন্নত করার আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রস্তাবিত মহকুমা শহর করবার জন্য তেহট্টতে প্রস্তাব দেওয়া হয়েছে। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে আমার নির্বাচনী এলাকা ৩৪ নং জাতীয় সড়কের সঙ্গে যুক্ত। কালীগঞ্জ কেন্দ্র তেহট্ট সাবডিভিসনে যুক্ত হবে না। কালীগঞ্জকে এর সঙ্গে যুক্ত করা যাবে না। আমার প্রস্তাব আমরা যেমন কৃষ্ণনগর সদরে আছি তেমনি থাকব। কালীগঞ্জ কৃষ্ণনগর, নাকাশীপাড়া, কৃষ্ণনগর ব্লক ২ কে অবিলম্বে নতুন সাবডিভিসনে দিতে হবে। আপনার অবগতির জন্য জানাচ্ছি কালীগঞ্জের মানুষ দারুণ বিক্ষোভে ফেটে পড়েছে। গত ৪-৪-৯৪ তারিখে সমস্ত সরকারি অফিস বন্ধ করে দেওয়া হয়েছে মানুষ আন্দোলনে ফেটে পড়েছে। সেজন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে জানাচ্ছি আপনার মাধ্যমে যে

অবিলম্বে কালীগঞ্জ সাবডিভিসনকে যুক্ত করতে হবে, দেবগ্রামে হেডকোয়ার্টার করতে হবে।

**শ্রী সৌমেন্দ্র নাথ দাস :** স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর এই বিধানসভা এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৯২ সালের ২৬শে জুন ভারত এবং বাংলাদেশের মধ্যে চুক্তি স্বাক্ষরিত হয়েছিল, ৩ বিঘা। প্রতিক্রিয়াশীল শক্তি বি.জে.পি. বিভ্রান্ত বামপন্থী কর্মী [****] এবং কংগ্রেসের ...

**মিঃ স্পিকার :** কমল গুহর নাম বাদ যাবে।

**শ্রী সৌমন্দ্রনাথ দাস :** বামপন্থী সরকার এই চুক্তি কার্যকর করছেন। কিন্তু এই চুক্তির পরিপ্রেক্ষিতে যে সব ছিট মহল বিনিময়ের কথা সেগুলি কার্যকর হয় নি। বাংলাদেশের অভ্যন্তরস্থ ছিট মহলে ভারতীয়রা নাগরিক অধিকার থেকে বঞ্চিত। সেখানে ভারতবর্ষের যে বিভিন্ন সুযোগ সুবিধা আছে সেগুলির থেকেও বঞ্চিত। শিক্ষার অধিকার থেকেও বঞ্চিত। অবিলম্বে ছিট মহল বিনিময়ের চুক্তিকে কার্যকর করা প্রয়োজন। কুচলিবাড়ি, মেখলীগঞ্জ উন্নয়ন কর্মসূচী ঘোষণা করা হয়েছিল, যা হয়েছিল তার কিছু কিছু কার্যকর হয়েছে, বাকিগুলি কার্যকর করার জন্য অনুরোধ করছি।

[1-20—1-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** উপস্থিত ছিলেন না।

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পরিবহণের ক্ষেত্রে দীর্ঘদিনের অবহেলার বিষয় এখানে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টিতে আনছি। মুর্শিদাবাদ জেলার নবগ্রাম ব্লকের লালবাগ অঞ্চলের ১০টি ডি.পি. এলাকার হাজার হাজার যোগাযোগের যে রাস্তা—পাঁচলা লালবাগ রাস্তা, সেটা দীর্ঘদিন মেরামতের অভাবে অচল ছিল, কিন্তু বর্তমানে রাস্তাটি রিপেয়ার করায় গাড়ি চলাচল শুরু হয়েছে। আমি ঐ রাস্তায় অবিলম্বে রাষ্ট্রীয় পরিবহণের বাস চালাবার জন্য দাবি রাখছি।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও বিষয়টা এখানে অনেকবার উল্লেখ করেছি। আমার নির্বাচনী এলাকায় প্রায় ৪ লক্ষ মানুষের একমাত্র চিকিৎসাকেন্দ্র শান্তিপুর হসপিটাল। কিছুদিন পূর্বে একে ষ্টেট জেনারেল হসপিটালে উন্নীত করা হয়েছে। আদেশ বের হবার সঙ্গে সঙ্গে একটি সাইনবোর্ডও ঝুলিয়ে দেওয়া হয় ষ্টেট জেনারেল হসপিটাল বলে, কিন্তু আজ পর্যন্ত ষ্টেট জেনারেল হসপিটাল হিসাবে চালু হয়নি। গত তিন বছরে প্রায় ১০ লক্ষ টাকা ব্যয় করে এর বিল্ডিংও সম্পূর্ণ করা হয়েছে এবং ১৯৯২ সালের মার্চ মাস নাগাদ পূর্ত বিভাগ সেটা হ্যান্ডওভারও করে দিয়েছে, কিন্তু ১৯৯২ থেকে ১৯৯৪ এই দীর্ঘ সময়

---

Note *[Expunged as ordered by the chair.]

চলে গেলো কিন্তু আজ পর্যন্ত হসপিটালিটি চালু হল না। এই ব্যাপারে আমরা স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করেছি, কিন্তু হসপিটাল চালাতে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার, যেমন স্পেশালিষ্ট রেডিওলজিস্ট, নার্স জি.ডি.এ. ইত্যাদি পোষ্টগুলি আজ পর্যন্ত স্যাংশন করেনি অর্থ দপ্তর বলে তারা জানিয়েছেন। আজকে স্বাস্থ্যদপ্তরের যে অবস্থা, কোনও জায়গাতেই ওষুধু নেই, এ.আর.ভি. নেই, এক্স-রে মেশিন নেই, তাতে ১০ লক্ষ টাকা ব্যয় করার পরও আমার কেন্দ্রের ঐ হসপিটালিটি চালু হল না। যাতে অবিলম্বে শান্তিপুর ষ্টেট জেনারেল হসপিটালিটি অবিলম্বে চালু করা হয় তারজন্য স্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, বীরভূম থেকে আমতলা পর্যন্ত যে রাস্তাটি রয়েছে তার উপর কুমড়াতলা ব্রীজ, কাঠের ব্রীজ, ভেঙ্গে পড়ছে। পাঁচ বছর ধরে ঐ সেতুটিকে কংক্রিটের সেতু হিসাবে গড়ে তোলার জন্য প্ল্যান এষ্টিমেট করছেন এবং ইঞ্জিনিয়ারদের সেখানে কিছু কাজও করতে বলা হয়েছিল, কিন্তু একজিকিউটিভ ইঞ্জিনিয়ার জানিয়েছেন, যে, দক্ষ টেকনিশিয়ানদের অভাবে কাজ করা যাচ্ছে না। আমার আবেদন, মাননীয় পূর্তমন্ত্রী যেন বিষয়টার প্রতি গুরুত্ব আরোপ করে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। নারকেলডাঙ্গা দেশবন্ধু বিদ্যাপীঠের প্রধান শিক্ষক সদানন্দ চক্রবর্তী, ১৯৯২ সালের ১লা এপ্রিল অবসর গ্রহণ করেন। তিনি মাধ্যমিক শিক্ষার রাজ্য সভাপতি এবং পশ্চিমবঙ্গে পুরস্কার প্রাপ্ত বিশিষ্ট শিক্ষক। উনি ১৯৯২ সালের ১লা এপ্রিল অবসর গ্রহণ করার পরে আজ পর্যন্ত পেনসান এবং অন্যান্য সুযোগ-সুবিধা পাননি। আমি এই ব্যপারে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাকে এই পেনসান এবং অন্যান্য সুযোগ-সুবিধা তাড়াতাড়ি দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনশিক্ষা প্রসার মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে তার প্রতিকার দাবি করছি। আপনি জানেন যে নদীয়া জেলায় স্বাক্ষরতা কর্মসূচী চলছে এবং এই স্বাক্ষরতা কর্মসূচী গত বছর থেকে শুরু হয়েছে। এই বছর এপ্রিলের ২০ তারিখে প্রথম ভাগের পরীক্ষা শেষ হবে। তবে আমার একটা নতুন অভিজ্ঞতা হয়েছে সেটা আমি এখানে বলছি। বি.এস.এফ.-এর বিরুদ্ধে সীমান্তবর্তী অঞ্চলে গরু পাচার মানুষ খুন এবং অন্যান্য নানা রকম অভিযোগ মানুষ করে থাকে। কিন্তু আমার অভিজ্ঞতা নতুন ধরণের। এই সীমান্তবর্তী অঞ্চলে আমাদের ওখানে যে ৬টি গ্রাম পঞ্চায়েত আছে, সেখানে আমাদের যে শিক্ষাকেন্দ্রগুলি খোলা হয়েছে তাতে অসংখ্য পড়ুয়া পড়শুনা করবে, এটা হচ্ছে আমাদের দায়িত্ব এবং সেই কাজ আমরা চালিয়ে যাচ্ছি। কিন্তু সেখানে দেখা যাচ্ছে যে সন্ধ্যা সাতটার সময়ে ঐ পড়ার কেন্দ্রগুলি খালি হয়ে যাচ্ছে। বি.এস.এফ.এর লোকেরা ঐ পড়ুয়া কেন্দ্রগুলিতে

এসে তাদের গরু চুরি করার জন্য এবং অন্যান্য মালপত্র সহ সেগুলি সীমান্তের বাইরে পাচার করার জন্য উৎসাহিত করছে। তার ফলে আমাদের পড়ুয়া কেন্দ্রগুলি খালি হয়ে যাচ্ছে। এই রকম কাজ বি.সি.এস.এফ.রা করে চলেছে। আমি মনে করি, এটা খুনের চেয়েও বড় অপরাধ। কাজেই অবিলম্বে এর প্রতিকার আপনার মাধ্যমে দাবি করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের প্রতি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরে নরঘাট বিধানসভা কেন্দ্রের হলদি নদীর উপরে মাতঙ্গীনি সেতু আছে। এই সেতুটি প্রায় ১৭১১ ফুট লম্বা, এই বৎহত্তর সেতুটি ১৯৮০ সালের ৯ই আগষ্ট মাননীয় মুখ্যমন্ত্রী দেশবাসীর উদ্দেশ্যে উদ্বোধন করেছিলেন এবং মাননীয় পূর্তমন্ত্রীও সেখানে উপস্থিত ছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই সেতুটি বিদ্যুৎতায়িত করা হয় নি। আমরা বারবার আবেদন করা সত্ত্বেও এটা অবহেলিত হয়ে আছে। তাই আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে ঐ সেতুটি গভীর অন্ধকারে পড়ে থাকে, এপার থেকে ওপার দেখা যায় না, নানা রকম অসামাজিক কাজকর্ম ওখানে ঘটে, আমাদের কিছু করার থাকে না। কাজেই এই সেতুটিতে অবিলম্বে বিদ্যুৎতায়িত করার জন্য অনুরোধ জানাচ্ছি, এটার প্রতি যেন গুরুত্ব দেওয়া হয়।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা অত্যন্ত জনপ্রিয় পর্যটন কেন্দ্র। কাঁথি থেকে লোক দীঘার দিকে যায়। দীঘা থেকে রামনগর যাবার পথে পিছাবনী নামে একটা কাঠের পুল আছে। এই পুলটি দীর্ঘদিন কাঠের পুল হয়ে আছে। দীঘা পর্যটন কেন্দ্র হওয়ার সুবাদে এই কাঠের পুলের উপর দিয়ে অসংখ্য বাস, ট্যাক্সি যাতায়াত করে। তার ফলে এই কাঠের পুলটি অত্যন্ত বিপদজনক অবস্থায় আছে। এটাকে যদি কনক্রিটের পুলে রূপান্তরিত করা যায় তানাহলে যে কোনও সময়ে একটা দুর্ঘটনা ঘটতে পারে। অতীতেও এই ব্যাপারে বারবার বলা হয়েছে। কাজেই আমি আবার আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যে এই কাঠের পুলটিকে অবিলম্বে কনক্রিটের পুলে রূপান্তরিত করা হোক।

[1-30—1-40 p.m.](including adjournment)

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নলহাটি ১ নম্বর ব্লকের অন্তর্গত কুরুমগ্রাম গ্রামপঞ্চায়েতের অধীন সারধা এবং ধরমপুর গ্রামে মাঝখানে একটা কাঁদর আছে। এই কাঁদরের উপর ব্রীজের ব্যাপারে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। এই গ্রামে যে সমস্ত হাই স্কুল রয়েছে এই ব্রীজের জন্য বর্ষার সময় ছেলেরা আসতে পারে না, রোগীদের হাসপাতালে যাওয়ার উপায় থাকে না। এই এলাকায় অধিকাংশ তফসিলি জাতি এবং উপজাতি লোকের বাস। এই ব্যাপারে আমি আগেও উল্লেখ করেছি, কিন্তু কোনও ফল হয়নি। এই বর্ষার আগে যাতে এই গ্রামে একটা ব্রীজ হয় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী

মহাশয়ের কাছে অনুরোধ রইল।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের অধীনে ওয়ার হাউসিং কর্পোরেশন নামে একটা রাষ্ট্রায়ত্ত্ব সংস্থা আছে। তারা সম্প্রতিকালে কলিকাতা বন্দর এলাকায় একটা আধুনিক কনটেনার অফ ফ্রেইট তৈরি করেছে। সেখানে ২২ হাজার মেট্রিক টন খাদ্য রাখা যাবে। তিনটি বড় বড় গোডাউন আছে, ৪ একর জায়গায় ওপেন কনটেনার আছে। এটা বন্দর কতৃপক্ষ এবং কাস্টমস-এর অবহেলার ফলে এবং চক্রান্তের ফলে এটা ওপেন করা যাচ্ছে না। সম্প্রতি হলদিয়ায় এই ফ্রেইট তৈরি করার কেন্দ্রীয় সরকারের প্রস্তাব থাকা সত্ত্বেও গড়িমাসি করছে। কর্তৃপক্ষ এটা ওপেন না করার জন্য, বন্ধ করে রাখার জন্য প্রতি দিন ১০ লক্ষ টাকার ক্ষতি হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো আপনি এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ করুন এবং যাতে এটা ওপেন করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এর সঙ্গে অনেক কর্মসংস্থান জড়িত আছে। এখানে অনেক লোকের কাজ হবে। অবিলম্বে এটা ওপেন করার জন্য অনুরোধ করছি।

(At this stage the House was adjourned till 2-15 p.m.)

[2-15—2-25 p.m.](After adjournment)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে আমি যে বিষয়ে বলতে চাইছি তা হচ্ছে এই যে, সম্প্রতি আমাদের এই পশ্চিমবাংলায় কেন্দ্রীয় ওয়েলফেয়ার মিনিষ্টার, কে.ভি.থং গভাল্লু, এসেছিলেন। তিনি এখানে দাঁড়িয়ে বললেন যে, 'ওবিসি' অন্যান্য অনগ্রসর শ্রেণীর তালিকা পশ্চিমবাংলা এখনও গ্রহণ করে নি। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য যারা অন্যান্য অনগ্রসর শ্রেণীর তালিকা গ্রহণ না করার জন্য ঐ সম্প্রদায়ের মানুষরা চাকুরি থেকে বঞ্চিত হচ্ছেন। তিনি মুখ্যমন্ত্রীর সঙ্গে বৈঠক করেছেন। রাজ্য সরকার নীতিগতভাবে এটি গ্রহণ করেছেন, কিন্তু কার্যকর ভাবে কবে মেনে নেওয়া সম্ভব হবে তা আমরা জানি না। এখানে একটি কমিশনের রিপোর্ট এই ব্যাপারে সাবমিট হয়েছে, কিন্তু কবে থেকে তা কার্যকর হবে তা আমরা এখনও জানতে পারছি না। আমাদের কাছে প্রতিদিন লোকেরা আসছে এবং তারা জানতে চাইছে, সরকারের কাছে জানতে চাইছে কবে থেকে এটি কার্যকর হবে, আমরা তা বলতে পারছি না। ১২ই এপ্রিলের পর হাউস বন্ধ হয়ে যাবে। সরকারের কাছ থেকে এইটুকু সংবাদ পেলে আমরা আশ্বস্থ হতে পারি যে, অন্যান্য অনগ্রসর শ্রেণীর তালিকা, মন্ডল কমিশনের রিপোর্টে যেটি বলা হয়েছে, তা কবে সরকার গ্রহণ করবেন। চাকুরির ক্ষেত্রে যে বিলম্ব হচ্ছে, মুখ্যমন্ত্রী এবং থংগভাল্লুর মধ্যে যে আলোচনা হয়েছে তা আমাদের কাছে এই সভাতে জানাতে অনুরোধ করছি।

## LEGISLATION

### West Bengal Primary Education (Amendment) Bill, 1994

**Shri Achintya Krishna Ray :** Sir, I beg to introduce the West Bengal Primary Education (Amendment) Bill, 1994.

(Secretary then read the title of the Bill)

**Shri Achintya Krishna Roy :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 199, be taken into consideration. মিঃ স্পিকার স্যার, আমি বলতে চাই এই যে বিলটা সংশোধন আকারে আমরা এনেছি, এটা এই কারণে, এখানে ভারত সরকার শিক্ষা সম্পর্কে একটা নতুন নীতি নিয়েছেন গত ১৫ই মার্চ দিল্লির হিউম্যান রিসোর্স ডেভলপমেন্ট মিনিষ্টার, তিনি আমাদের মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়ে বলতে চাচ্ছেন যেটা আপনারা সকলেই জানেন ৭৩/৭৪ তম সংবিধান সংশোধন করা হয়েছে, তাতে শিক্ষা সম্পর্কে ইলেভেন এবং টুয়েলভ শিডিউলে ২টিতে পঞ্চায়েতের ক্ষেত্রে এবং পৌরসভার ক্ষেত্রে তারা অন্তর্ভুক্ত করে দিচ্ছে। শিক্ষা হবে তাদের এক্তিয়ারভুক্ত তার ভিত্তিতে কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন দপ্তরের তারা একটা সভার পরে সিদ্ধান্তে এসেছেন, তারা বলেছেন, enacting state Legislations to follow the 73rd and 74th constitutional amendment and framing subordinate legislations in a time bound manner. এইসব তারা বলেছেন। কিন্তু আপনারা জানেন যে তড়িঘড়ি করে গোটা শিক্ষাকে ভারতবর্ষের ক্ষেত্রে এইভাবে যেটা করা হচ্ছে সেই ব্যাপারে আমি মূলত অন্য একটি কারণে যারা আলোচনা করবেন মাননীয় বিধায়করা তাদের সুবিদার্থে তারা অনেকে জানেন, মাননীয় সদস্য সৌগত রায় জানেন সেখানে যেটা করে দেওয়া হয়েছে, মৈলি কমিটি কর্ণাটকের মুখ্যমন্ত্রী তিনি যখন শিক্ষামন্ত্রী ছিলেন তখন সাব কমিটি করে করা হয় তাতে ঠিক হয় গ্রাম পঞ্চায়েত কমিটি, পঞ্চায়েত সমিতি কমিটি, জেলা পরিষদ, স্কুল শিক্ষার ক্ষেত্রে কি করবে তার গোটা দায়িত্বটা এখানে কেন্দ্রীয় সরকার তাদের হাতে ছেড়ে দিতে চাচ্ছেন এবং রাজ্য সরকারকে বলেছে তোমরা গাইড দেবে। এই পরিপ্রেক্ষিতে আমাদেরকে আইন-টাইন নিশ্চয় সঙ্গতি রেখে করতে হবে। আমাদের পশ্চিমবঙ্গ শিক্ষার ব্যাপারে যেখানে গর্ব অনুভব করে, বিরোধী পক্ষের বন্ধুরা তারা আমাদের এখানে শিক্ষার ব্যাপারে জানেন এখানে সকলের একটা ইতিবাচক ভূমিকা আছে। ভারতবর্ষের বর্তমান পরিস্থিতিতে এইভাবে শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করা হলে অসুবিধা হবে। আমাদের প্রাথমিক শিক্ষার যে আইন ৭৩ সালে হয়েছিল, সেটা ৯০ সালে কার্যকর হয়। আপনারা জানেন নির্বাচিত সরকার দ্বারা মনোনীত ব্যক্তিদের নিয়ে যেভাবে এটা কার্যকর করা দরকার, সেখানে আইনের মধ্যে কিছু ভুলত্রুটি রয়ে গিয়েছে, সেই আইনকে সংশোধন করার জন্য আমরা চেষ্টা করি। তারপরে ওর সঙ্গে সঙ্গতি রেখে আমরা আগামীদিনে চেষ্টা করবো কিভাবে আমাদের শিক্ষা দপ্তর ও পঞ্চায়েতকে নিয়ে একসঙ্গে আনতে পারবো। এখানে আমাদের যে এ্যামেন্ডমেন্ট বা সংশোধনী সেটা হচ্ছে কয়েকটি বিষয়ে, তার মধ্যে একটি হচ্ছে শিক্ষা একটি সংগঠন, আমরা এখানে দিচ্ছি ঐ ভিত্তিতে প্রাইমারি এডুকেশানকে আমরা অন্তর্ভুক্ত করেছি, এটা হচ্ছে আমাদের সংশোধনী। আর একটা হচ্ছে, মহিলাদের যে প্রতিনিধিত্ব, এখানে আমাদের রাজ্য পর্যদে সেটা বাড়াবার সুবিধা রেখেছি, আর

ু বিনাশের সুবিধা ছিল সেটায় কে আগে হবে বা পরে হবে সেটা একটা স্থির রেখেছি, র একটা হচ্ছে ষ্টেট বোর্ড তারা হিসাব-পত্র রাখবে, রিজার্ভ ব্যাঙ্ক যেটা বলেছে, আমরা ায় সংশোধন রেখেছি শুধু রিজার্ভ ব্যাঙ্ক নয় ষ্টেট ব্যাঙ্ক তারাও রাখতে পারবে। মাননীয় স্যদের আমি বলতে চাই, একটা গুরুত্বপূর্ণ সংশোধনী আমি এনেছি, সেটা হচ্ছে আমাদের টি পর্যায় আছে। প্রাথমিক শিক্ষার আইন অনুসারে একটা হচ্ছে রাজ্যে ৯০ সালের পরে ; বোর্ড করেছি। আমাদের কাউন্সিল বোর্ড বা স্কুল বোর্ড আগে থেকেই চালু ছিল।

[2-25—2-35 p.m.]

স্কুল বোর্ডগুলি যা ছিল তা আপনারা জানেন। আগের স্কুল বোর্ড যা চালু ছিল সেইসব য়গায় সরকার তার প্রেসিডেন্ট করতেন। এই আইনে আছে য়ে নমিনেটেড বা নির্বাচিতদের ধ্য থেকে প্রেসিডেন্ট হবে। সরকার এখানে কিন্তু নিয়োগ করে যাচ্ছেন। মধ্যশিক্ষা পর্ষদ, ার সেকেন্ডারি কাউন্সিলে যে পদ্ধতি আছে সেই অনুযায়ী বাকি সবই হবে। নির্বাচিত বা ানেটেড যে পদ্ধতি আছে, সেই পদ্ধতিতে হবে। যেমন, মধ্যশিক্ষা পর্যদ বা কাউন্সিলে আছে র সঙ্গে সংগতি রেখে আমি এখানে এই সংশোধনীর প্রস্তাব করেছি। ষ্টেট গভর্নমেন্ট ানে শুধুমাত্র প্রেসিডেন্টকে এ্যাপয়েন্ট করবেন। কিছুদিন আগে ৫ বছরের মধ্যশিক্ষা পর্যদের পারে বলেছিলাম সংশোধন করতে। অর্থাৎ হায়ার সেকেন্ডারি কাউন্সিল, মধ্যশিক্ষা পর্যদে ন আছে ঠিক তেমনি প্রাথমিক শিক্ষা পরিষদ এবং সংসদে প্রেসিডেন্ট নিয়োগ করবেন কার। ৭৩ সালে যে আইন করা হয়েছিল তারপর প্রাথমিক শিক্ষার গুরুত্ব যেভাবে ড়ছে এটা থাকবে কিনা জানি না। সেখানে ডিসেন্ট্রালাইজড ম্যানেজমেন্ট বলতে যা বলছেন যদি চলে যায় তাহলে উপায় কি হবে জানি না, সেসব আলোচনা করতে হবে। বোর্ড কাউন্সিলে যা আছে যে টু বি এ্যাপয়েন্টেড বাই দি ষ্টেট গভর্নমেন্ট, সেখানে নির্বাচিতদের ুরে যোগ্য থাকলে তিনি হতে পারেন। এখন একজিকিউটিভ পাওয়ার আছে প্রেসিডেন্টের। ন্সন, গ্র্যাচুইটি, ডাই ইন হারনেস ইত্যাদি ব্যাপারে এর গুরুত্ব অনেক বেড়ে গিয়েছে। পের প্রতি মাসে স্যালারির প্রশ্নটা আছে। তাছাড়া প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে দেখছেন যে ার হাজার মামলা হচ্ছে, সেগুলি কন্ট্রোল করার ব্যাপারে আছে। এই ধরণের একটি গা যদি অচল হয়ে যায় তাহলে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার প্রশ্ন যেমন থাকছে নি হাজার হাজার শিক্ষকদের ব্যাপারও জড়িত থাকছে। এইসব কথা বিবেচনা করে শিক্ষা পর্যদ এবং কাউন্সিলের মতন সরকার এখানে এই সিদ্ধান্ত নিয়েছেন। আশা করি নীয় সদস্যগণ একে সমর্থন করে তাদের মতামত দেবেন যাতে ভবিষ্যতে সেইদিকে কার অগ্রসর হতে পারেন। এই বলে সকলকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**Mr. Speaker :** There is an amendment to Motion given by Shri njib Kumar Das. The Motion is in order and I now request Shri Das move his motion.

**Shri Sanjib Kumar Das :** Sir, I beg to move that the Bill circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1994. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশান মুভ করছি। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এই হাউসে যে The West Bengal Primary Education (Amendment) Bill, 1994. এনেছেন তার তীব্র প্রতিবাদ করছি এবং বিরোধিতা করছি। সঙ্গে সঙ্গে গণতন্ত্রের স্বার্থে শিক্ষার ক্ষেত্রে গণতান্ত্রিক পরিবেশ তৈরির স্বার্থে এবং যখন যে শাসকদল ক্ষমতায় আসবেন তাদের নগ্ন রাজনীতির প্রয়াসকে বাধা দানের জন্যই হাউসের সমস্ত সদস্যদের কাছে এই বিলকে বিরোধিতা করার জন্য আহ্বান জানাচ্ছি। সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, এই বিলটা আপনি ফর পাবলিক ওপিনিয়ান ডিসেম্বর পর্যন্ত স্থগিত রাখুন এবং পাবলিক ওপিনিয়ান গ্রহণ করুন। স্যার, ৭৩-এর অ্যাক্টে ৯(২) এতে বলা হয়েছে "The president and the Vice-president shall be elected by the members of the Board from among themselves." Similarly in 44(2) it is said, "A District Primary Council has a Chairman and a Vice-chairman who shall be elected by the members of the Council from amongst themselves." কিন্তু আপনারা ১৭ বছর ক্ষমতায় থাকার পর আজকে বলছেন যে The President of the Board is to be appointed by the state Government and also the Chairman of the District Council is to be appointed by the State Government. আমি আপনাকে পরিষ্কার ভাষায় বলতে চাই যে ১৯৭৩ সালের এ্যাক্ট চালু হবার পর তৎকালীন সরকার কোনও ইলেকসান করেন নি। বামফ্রন্ট সরকার মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ইলেকসান করবেন। এবং গণতন্ত্রের স্বার্থে শিক্ষাকে গণতন্ত্রীকরণ করবো, আমি বামফ্রন্ট সরকারের সমস্ত সদস্যদের এবং মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো ১৯৭৭ সালের বামফ্রন্টের যে ইলেকশন মেনিফেস্টো ছিল, সেটা একটু পড়ে দেখবেন। বামফ্রন্টের মেনিফেস্টোতে বলা হয়েছে, The Left Front will seek to implement the following programme. ওয়ান, টু থ্রী করে করে ২৮(সি)তে বলছেন "Enactment of a new comprehensive primary education Act with provision for democratically elected school boards with adequate representation for teachers" আপনি মানুষের কাছে বললেন যে তোমরা লেফট ফ্রন্টকে ভোট দাও, আমরা এই কাজ করবো, তার মধ্যে বললেন যে আমরা ডেমোক্রাটিক্যালি ইলেকটেড স্কুল বোর্ড করবো। ১৭ বছর ক্ষমতায় থাকার পর আপনাকে এখানে দাঁড়িয়ে হাত জোড় করে বলা উচিত ছিল, আমাকে ক্ষমা করুন, আমরা ইলেকশন করতে পারিনি, তার পরিবর্তে আপনি যেটুকু গণতন্ত্রীকরণের আশা ছিল, সেই গণতন্ত্রের বুকে শেষ পেরেকটা পুঁতে দেবার জন্য আজকে এই বিল এনেছেন। ঝুড়ি থেকে বামফ্রন্টের আসল বেড়াল বেরিয়ে পড়েছে। বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে কি চায়, কিভাবে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করতে চায় এবং ভাবে শিক্ষা প্রতিষ্ঠা রাজনীতির অনুপ্রবেশ ঘটাতে চায়, তাদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য এই বিল এনেছেন। দেশের মানুষ যদি আজকে আপনাকে বলে আপনি আমাদের সঙ্গে প্রতারণা

করলেন, আপনি প্রতারক, তাহলে আপনি কি উত্তর দেবেন আমার জানা নেই। তাই বলছি, যে উদ্দেশ্য নিয়ে লেফ্‌ট ফ্রন্ট সরকার জনগণকে প্রতিশ্রুতি দিয়েছিলেন, তাদের আপনি প্রতারণা করলেন, বাংলার মানুষকে প্রতারণা করলেন। এই বিলকে যদি আমরা সমর্থন করি তাহলে ইতিহাসে আমরা প্রতারক হিসাবে চিহ্নিত হবো। তাই এই বিলের বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং বিরোধিতা করছি। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি এখানে বলছেন, যারা কাউন্সিলের মেম্বার হবেন, বোর্ডের মেম্বার হবেন, তাদের ইলেকশন করবেন, কিন্তু প্রেসিডেন্ট ইলেকশন করবেন না, গভর্নমেন্ট নমিনেট করবে। আমি তাঁকে বলি, এমন যদি ঘটনা ঘটে ভারতবর্ষের সংবিধান সংশোধন করে কেন্দ্রীয় সরকার যদি বলে এম.পি.রা ইলেকশনের মধ্যে দিয়ে নির্বাচিত হবেন কিন্তু প্রধান মন্ত্রী ঠিক করে দেবেন পার্টি থেকে, যিনি ইলেকশনের মাধ্যমে আসেননি। আবার কোনদিন আপনি যদি বলেন যে এম.এল.এ.রা নির্বাচনের মাধ্যমে আসবে আর আলিমুদ্দিন স্ট্রীট থেকে কোনও একজন সোনার টুকরো ছেলেকে মুখ্যমন্ত্রী করে দেবেন, তাহলে আপনি তার বিরোধিতা করবেন কি করবেন না এটা জানতে চাই। আপনি সেকশন টেনকে উচ্ছেদ করে দিয়েছেন, সেকশন ফর্টি ফাইভকে উচ্ছেদ করে দিয়েছেন, এখানে বলছেন Section 10 of the Principal act shall be omitted. আবার বলছেন, Section 45 of the Principal act shall be omitted. আমি জিজ্ঞাসা করছি সেকশন টেন এবং ফর্টি ফাইভ এ কি ছিল, তা আপনি অবগত আছেন। এতে বলা আছে কিভাবে রিমুভ্যাল হবে, প্রেসিডেন্ট নির্বাচিত হলে তাকে কিভাবে রিমুভ করা হবে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের চেয়ারম্যানকে কিভাবে রিমুভ করা হবে এই সেকশন ফর্টি ফাইভে তার উল্লেখ আছে।

[2-35—2-45 p.m.]

এই বিলের কোথাও কি এমন একটা কথা লেখা হয়েছে যে, প্রেসিডেন্টকে অপসারণের একটা অন্য পথ খুলে দেওয়া হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের রাষ্ট্রপতিকে অপসারণ করারও একটা পথ আছে, ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে অপসারণ করারও একটা পথ আছে। এমন কি পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রীকে অপসারণ করার একটা সাংবিধানিক পথ আছে। এমন কি এই সভার মাননীয় স্পিকারকে অপসারণ করারও একটা পথ আছে। কিন্তু মন্ত্রী মহাশয় এখানে এমন বিলই এনেছেন—বোর্ডের যিনি প্রেসিডেন্ট হবেন তাঁকে কেউ কোনও দিন অপসারণ করতে পারবে না। ডিস্ট্রিক কাউন্সিলের যিনি চেয়ারম্যান হবেন, তাঁকে কেউ কোনও দিন অপসারণ করতে পারবেন না। এর থেকে অগণতান্ত্রিক মনোভাব, অগণতান্ত্রিক পদ্ধতি পৃথিবীর আর কোনও গণতান্ত্রিক কাঠামোতে আছে? মাননীয় মন্ত্রী মহাশয়, বোর্ডের প্রেসিডেন্ট যদি অন্যায় করেন, আপনি পারবেন না। তাঁকে রিমুভ করতে, আপনারও সেই অধিকার নেই। আপনি এই বিলের সেকসন ১০ এবং সেকসন ৪৫-তে বলে দিচ্ছেন মেম্বার যাঁরাই হোন না কেন, প্রেসিডেন্টকে গভর্নমেন্ট মনোনীত করবে বা নিয়োগ করবে—এ্যাপয়েন্টমেন্ট বাই দি গভর্নমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গল। অর্থাৎ বর্তমানে এটা কি হবে, না এ্যাপয়েন্টমেন্ট বাই

দি সিপিএম পার্টি। এটাই হচ্ছে আমাদের বাস্তব অভিজ্ঞতা। কাউন্সিলের সদস্যরা চেয়ারম্যা নির্বাচিত করবেন না, পলিটবুরো থেকে চেয়ারম্যান নিয়োগ করা হবে। যেখানে মুখ্যমন্ত্রী পর্য সরান যায় সেখানে বোর্ডের প্রেসিডেন্ট এবং কাউন্সিলের চেয়ারম্যানকে সরান যাবে না, এই বিধান আপনি কোথা থেকে পেলেন তা দয়া করে আমাদের বললে আমরা খুশি হব। এক যুক্তি দেখাচ্ছেন কিনা, অনেক লিটিগেশন আসবে, অতএব সরকারের দ্বারা নমিটেড করে দাও। আপনি একথাও বলেননি যে, নির্বাচিত সদস্যদের মধ্যে থেকেই—এ্যামঙ্গেষ্ট দেমসেলভস—প্রেসিডেন্ট নির্বাচিত হবেন। বিভিন্ন কনস্টিটিউয়েন্সী থেকে, বিভিন্ন বিভাগ থেকে, বিভিন্ন ক্যাটেগোরি থেকে যাঁরা নির্বাচিত হয়ে আসবেন তাঁদের বাদ দিয়ে আপনি বাইরের কে কোনও একজনকে প্রেসিডেন্ট করে দেবেন। এই প্রেসিডেন্ট কার কাছে দায়বদ্ধ থাকবেন? তিনি কি মেম্বারদের কাছে দায়বদ্ধ থাকবেন, মেম্বারদের কথা শুনবেন। তিনি তো জানেন পার্টি অফিস থেকে চার পাঁচ জন আমাকে এখানে পাঠিয়েছেন, অতএব আমি শুধু তাঁদের কাছে দায়-বদ্ধ। আমি মেম্বারদের কাছে দায়-বদ্ধ নই, এমন কি যেহেতু আমি ইলেকশনের মাধ্যমে আসি নি সেহেতু আমি জনগণের কাছেও দায়বদ্ধ নই। তাঁর একমাত্র দায়-বদ্ধতা সিপিএম পার্টির কাছে। এবং যখন যে পার্টি ক্ষমতায় থাকবে তখন সেই পার্টির কাছে দায়-বদ্ধতা থাকবে। মাননীয় মন্ত্রী মহাশয়, প্রকৃত দায়-বদ্ধতা যে নেই তার একটা উদাহরণ আমি আপনার সামনে রাখছি—গত ২৫শে মার্চ মাধ্যমিক অঙ্ক পরীক্ষা নিয়ে কেলেঙ্কারী হল এবং ২৫শে মার্চ রাত্রিতেই ঘোষিত হল যে আবার পরীক্ষা হবে। বোর্ডের মিটিং-এ এবিষয়ে কোনও আলোচনা না করেই সিদ্ধান্ত ঘোষিত হয়ে গেল। ২৪-পরগণা, দার্জিলিং, হাওড়া, হুগলি, মেদিনীপুর প্রভৃতি জেলার যে সমস্ত প্রতিনিধিরা বোর্ডে আছেন প্রেসিডেন্ট তাঁদের কাউকে কিছু জিজ্ঞাসা করলেন না। পার্টি অফিস থেকে ফোন গেল আবার পরীক্ষা নেবার জন্য, প্রেসিডেন্ট তাই করতে বাধ্য হলেন। মাধ্যমিক শিক্ষা পর্যদের সভাপতি বাধ্য হলেন পরীক্ষার ডেট চেঞ্জ করতে। কিন্তু তিনি যদি ইলেকশনের মাধ্যমে আসতেন তাহলে মেম্বারদের কাছে দায়-বদ্ধ থাকেন। তাহলে তিনি মেম্বারদের জিজ্ঞাসা করতেন—আমি কি করব, এই পরিস্থিতিতে আমার কি করা উচিত? স্যার, আপনি জানেন আজকে বোর্ডের নির্বাচিত মেম্বাররা সবাই ক্ষোভ প্রকাশ করছেন। তাঁরা প্রেসিডেন্টকে বলছেন, আপনি আমাদের একবার জিজ্ঞাসা করলেন না, তাহলে আমাদের নির্বাচিত করে এখানে আনা হয়েছেন কেন? আপনারা মানুষের কাছে বলছেন, আমরা মাধ্যমিক শিক্ষা পর্যদের নির্বাচনের ব্যবস্থা করেছি। এই এ্যাক্টের মধ্যে দিয়ে আপনারা নির্বাচিত প্রতিনিধিদের কি ক্ষমতা দিচ্ছেন? প্রেসিডেন্ট অফ দি বোর্ড কি কোনও সদস্যের কাছে কোনও ভাবে দায়-বদ্ধ? তিনি কেবল মাত্র পার্টি অফিসের ফোনের নির্দেশে বোর্ড পরিচালনা করছেন, সিদ্ধান্ত নিতে বাধ্য হচ্ছেন। তার ফল ভোগ করতে হচ্ছে সাড়ে চার লক্ষের ওপর ছাত্র-ছাত্রীকে, প্রায় পাঁচ লক্ষ ছাত্র-ছাত্রী এবং তাদের ১০ লক্ষ অভিভাবক, অভিভাবিকাকে। আজকে কাউন্সিলগুলির চেয়ারম্যানদের দুর্নীতির ব্যাপারে আপনি অবগত নন কিম্বা অবগত আছেন কিনা জানি না। হাওড়া জেলার প্রাইমারি স্কুলের কাউন্সিল প্রাইমারি টিচার এ্যাপয়েন্টমেন্ট করেছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনি একদিন এই

হাউসে সময় দিতে পারবেন, আমি আপনাকে জানাবো কিভাবে দুর্নীতি হয়েছে। আপনার নিশ্চয়ই স্মরণে আছে এবং আপনি নিশ্চয়ই জেনে গেছেন, মেদিনীপুর জেলার প্রাইমারি কাউন্সিল যাদের এ্যপয়েন্টমেন্ট দিয়েছিল হাইকোর্ট তাদের সমস্ত এ্যপয়েন্টমেন্ট বাতিল করে দিয়েছে। হাওড়া জেলার প্রাইমারি কাউন্সিলর দুর্নীতি পাহাড়-প্রমাণ। যে ছেলেটি ইন্টারভিউ পায়নি এবং ইন্টারভিউ পাওয়ার কথাও নয়, সেই ছেলেটি এ্যপয়েন্টমেন্ট পেয়েছে। আপনি কি তাদের প্রাইজ দেবার জন্য এই আইন এনেছেন? সেই কাউন্সিলের চেয়ারম্যানকে সরিয়ে দেবার পথ পর্যন্ত আপনি রাখেন নি এবং খোঁজও রাখেন না। যার ইন্টারভিউ পাবার কথা নয়, ইন্টারভিউ পায়নি এমন একজন ক্যান্ডিডেটকে হাওড়া জেলার প্রাইমারি কাউন্সিল এ্যপয়েন্টমেন্ট দিয়েছেন, আমি এই ব্যাপারে মেনশন করেছি এবং মিঃ স্পিকারের কাছে তা জমা দিয়েছি। এখন আপনাকে দুর্নীতির কথা বলতে গেলে ২০ পৃষ্ঠার দুর্নীতির কথা বলতে হয় এবং এ ব্যাপারে আমার কাছে ফাইল আছে। আমি আর একটি দুর্নীতির কথা বলি ছেলেটির নাম হরেকৃষ্ণ বেরা। ডিউরিং ইন্টারভিউ পিরিওড হি ক্যান নট প্রোডিউসড হিজ মার্কশিট। মার্কশিট পর্যন্ত জাল। হাওড়া জেলার কাউন্সিলরে চেয়ারম্যানের কাছে থেকে আপনি এ ব্যাপারে জেনে নেবেন। তার বার্থ রেজিষ্টার কোথায়? কোথায় মার্কশিটের কপি? তবুও সে এ্যপয়েন্টমেন্ট পেয়েছে। সেই কাউন্সিলের চেয়ারম্যান তবুও বহাল তবিয়তে আছে। আপনি আইন করে বেঁধে দেবেন কাউন্সিলের চেয়ারম্যান, বোর্ডের প্রেসিডেন্ট-এর এ্যপয়েন্টমেন্ট সরকার করবেন, মেম্বারদের কোনও দায়ি-দায়িত্ব থাকবে না—তাহলে অবস্থাটা কি হবে? দয়া করে ভেবে দেখবেন। আমি আপনাকে বলি, ডঃ অশোক মিত্র কমিশনের পৃষ্ঠা ২০৪, আর্টিকেল ১১.৩ টা দেখুন, তাতে একটি জায়গায় বলছে, "The District Primary Education Council which for various reasons has till now had a relatively passive existence." একথা অশোক মিত্র কমিশন বলছেন। ডঃ অশোক মিত্র কমিশনের এই রিপোর্ট পড়ার পরেও আপনি এ্যবসোলিউট ক্ষমতা দিচ্ছেন। এখানে কাউন্সিলেরইলেকশন করেন নি। আপনারা মানুষের কাছে দায়-বদ্ধ ছিলেন। তা সত্ত্বেও করেননি। নতুন করে যেখানে ডঃ অশোক মিত্র কমিশন এই কথা বলছেন রিলেটিভলি প্যাসিভ একজিসটেন্স, আপনি সাংবিধানিক ক্ষমতা দিচ্ছেন যা খুশি করো, কারো কিছু বলার নেই। স্বাধীন দেশের স্বাধীন নাগরিক শুধু নয়, যা খুশি তাই করে যাবে তার বিরুদ্ধে বলার কোনও অধিকার থাকবে না। এ এক ঐতিহাসিক বিল এনেছেন। আপনি খুঁটি-নাটি ব্যাপার বললেন এবং এ আর এমন কি ব্যাপার আছে। কিন্তু আমি বলছি, আপনি যে ঐতিহাসিক সিদ্ধান্ত নিচ্ছেন—আপনাকে বলে রাখি—পরের জেনারেশন ক্ষমা করবে না। রাজনৈতিক আবর্তনে যখন চাকা ঘুরে যাবে তখন ঐ সি.পি.এমের ক্যাডাররা আপনাকে ক্ষমা করবে না।আপনি এ্যবসোলিউট ক্ষমতা দিয়ে দিলেন। আপনার মনোনীত ক্যান্ডিডেট যখন প্রধান হয় সেই প্রধান ইলেকটেড হবেন না। এইরকম বিল আনতে আপনি সাহস পেয়েছেন কোথায়? এটা কি গণতন্ত্রের নমুনা? এর পরে আপনি বলেছেন, আমি কোনও ভাইস প্রেসিডেন্ট রাখবো না, ভাইস চেয়ারম্যান রাখবো না। আপনি এই লাইনটা দেখুন, 8(a)—in section 11 of the principal Act,- "If

the president dies or resigns his office or ceases to hold office or is, by reason of leave, illness or other cause, temporarily unable to exercise the powers or perform the duties of his office, the Secretary to the Board shall forthwith send a report to the State Government in this behalf."

[2-45—2-55 p.m.]

তারপর আবার এ্যাপয়েন্টমেন্ট হবে। তাহলে আমি আপনাকে বলি প্রেসিডেন্ট যদি রিজাইন করে আপনি বলছেন, The Secretary to the Board shall forthwith send a report to the State Government in this behalf. এই রিপোর্ট পাওয়ার পরে তারপর আবার একটা এ্যাপয়েন্টমেন্ট দেবেন। কিন্তু এই যে গ্যাপ পিরিয়ড এটাতে কি হবে? দয়া করে একটা কথাও বলেন নি যে চালাবে কি? এই কথা বলেন নি। আপনার বলার মধ্যে একটা স্পিরিট আছে। এইসব করতে গেলে কেসের মধ্যে জড়িয়ে যাবেন। এসব দেখে মনে হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী কোনও দিন না বলে বসেন যে নির্বাচনের দরকার নেই, কেস হতে পারে, আমি যেমন মুখ্যমন্ত্রী আছি সেই রকম থাকি, আর তোমরা যেমন বিরোধী হয়ে আছ সেই রকম থাক। আমি আপনাকে বলি আপনি ভাইস প্রেসিডেন্টের পদ তুলে দিচ্ছেন আর একটি কথা আমার জানতে ইচ্ছা করছে, সরিক দল যখন জানতে চেয়ে বসবেন কেন ভাইস প্রেসিডেন্টের পদ তুলে দিচ্ছেন, আপনার কাছে জানতে চাইবে তখন এই বিলে কোথাও তা পরিষ্কার করে লেখা নেই। সরিক দলকে পাত্তা না দেওয়ার জন্য এই বিলে গণতন্ত্রকে হত্যা করার যে পরিকল্পনা করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sanjib Kumar Das that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1994 was then put and a division taken with the following results :

**NOES**

Abdul Haque, Shri

Abdur Razzak Molla, Shri

Acharya, Shri Prabhat

Adhikari, Shri Nityananda

Anisur Rahman, Shri

Bagdi, Shri Bijoy

Bal, Shri Saktiprasad

Barman, Shri Jogesh Chandra

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhya, Shrimati Sandhya

Chatterjee, Shrimati Santi

Chatterjee,Shri Tarun

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Sibendra Narayan

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Paresh Nath

Das, Shri S. R.

Das, Shri Trilochan

DasGupta,Shrimati Arati

Das,Gupta Shri AsimKumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Shanti
Gayen, Shri Nripen
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Halder, Shri Krishna Chandra
Hembram, Shrimati Arati
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Let, Shri Dhiren
Mahato, Shri Satya Ranjan
Mahata, Shri Kamala Kanta
Majhi, Shri Bhandu
Majhi, Shri Raicharan
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Manik Chandra
Mazumdar, Shri Dilip Kumar
Md. Ansaruddin, Shri
Misra, Shri Surya Kanta
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Moitra, Shri Birendra Kumar
Mostafa Binquasem, Shri
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Sarkar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nath, Shri Madanmohan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir Kumar

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Tirkey, Shri Monohar

Toppo, Shri Salib

AYES

Abdul Mannan, Shri

Chattopadhyay, Shri Shovan Deb

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Dey, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Hansda, Shri Naran

Lahiri, Shri Jatu

Maity, Shri Mukul Bikash

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Nasiruddin Khan, Shri

Nurul Islam Chowdhury, Shri

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

Seth, Shri Bhupendra Nath

Sinha, Shri Atish Chandra

Zainal Abedin, Dr.

**Abst :—**

Sarkar, Shri Deba Prasad.

Ayes being 19 and Noes 79 the motion was lost.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী যে দি ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশন (এ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৪ এনেছেন আমি এই বিলের তীব্র বিরোধিতা করছি, কারণ এই বিলে বামফ্রন্ট সরকারের শিক্ষার ক্ষেত্রে যে অগণতান্ত্রিক দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গী অত্যন্ত নগ্নভাবে প্রতিফলিত হয়েছে। আমার পূর্ববর্তী বক্তা বলেছেন এবং আমিও বলছি যে, এরা জনগণের কাছে একটা কমপ্রিহেন্সিভ বিল আনবেন বলে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে প্রাইমারি এ্যাক্ট করবেন বলে যা বলেছিলেন, আজকে ১৭ বছর ক্ষমতায় থাকার পর আজ পর্যন্ত সেটা করেননি এবং আইনের ভিত্তিতে কোথায়ও ইলেকশন করেননি, সর্বত্র নোমিনেটেড বোর্ড নোমিনেটেড কাউন্সিল, নোমিনেটেড বডি, এ্যাডভাইসারী কমিটি করে আপনাদের দলের প্রতি যাদের আনুগত্য আছে এইরকম লোকদের নিয়ে অন্যান্য ক্ষেত্রের মত প্রাইমারি শিক্ষাকেও পরিচালনা করছেন। দীর্ঘদিন ধরে যেহেতু এই নিয়ে সমালোচনা হচ্ছে সেহেতু হয়ত ভবিষ্যতে নির্বাচন করতে হবে, কিন্তু আইনে যে প্রভিশন আছে সেই প্রভিশনে তারা সন্তুষ্ট নন। এখানে আইনের যে এ্যামেন্ডমেন্ট এনেছেন এতে একটু গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গী নিলেই বোর্ডের মধ্যে, কাউন্সিলের মধ্যে শিক্ষক প্রতিনিধিত্ব বৃদ্ধি পাবে এবং নির্বাচিত প্রতিনিধিরা আসবেন এটা দেখা যাবে। নোমিনেটেড মেম্বার এবং এক্স-অফিসিও মেম্বারদের সংখ্যা যাতে কম করা যায় সেটা দেখতে হবে বলেই এটা বলছি।

[2-55—3-05 p.m.]

এখানে নমিনেটেড মেম্বারের সংখ্যা যেটা ষ্টেট গভর্নমেন্ট নোমিনেটড করবেন, সেটা যেখানে ১৩ জন ছিল সেটাকে বাড়িয়ে ১৭ জন করা হয়েছে। ক্লজ ৩, সাবক্লজ জে(১) ফর দি ওয়ার্ডস ১৩ পারসন্স দি ওয়ার্ডস ১৭ স্যাল বি সাবস্টিটিউটেড। অর্থাৎ নমিনেটেড

মেম্বারের সংখ্যাটা আরও বাড়িয়ে দিয়েছেন এবং সবচেয়ে মারাত্মক হচ্ছে যে প্রেসিডেন্ট অথবা চেয়ারম্যান অর্থাৎ বোর্ডের প্রেসিডেন্ট এবং কাউন্সিলের চেয়ারম্যান, যারা নাকি একজিষ্টিং এ্যাক্টে মেম্বার অব দি বোর্ড, ফ্রম এ্যামাংষ্ট দেম, তারা প্রেসিডেন্ট ইলেক্ট করবেন, এই প্রভিশন রয়েছে। সেই রকম চেয়ারম্যান, Members of the council from amongst the members of the council chairman. ইলেক্ট করবেন। এটাতেও উনি নিশ্চিন্ত হতে পারছেন না। ফলে এখানে সরকারের মনোনীত ব্যক্তিকে এ্যাপয়েন্টমেন্ট দিতে হবে। President is to be appointed by the State Government and the Chairman is also to be appointed by the State Governemnt. গণতন্ত্রের প্রতি কি আস্থা, কি মর্যাদা! যদি কোনদিন নির্বাচন হয় বোর্ড, কাউন্সিলের এগুলি কার্যত পুরোপুরি সরকারের কুক্ষিগত একটা প্রতিষ্ঠান হিসাবে পরিচালিত হবে। এখন নমিনেটেড কাউন্সিল, নমিনেটেড বোর্ডগুলি যে ভাবে চলছে, সেখানে প্রেসিডেন্ট বা চেয়ারম্যানরাই প্রাকটিক্যাল অল পাওয়ারফুল। তাদের সরানোর ব্যাপারে, তাদের বিরুদ্ধে কোনও বিষয়ে যদি একটা বিরোধ হয়, সমস্ত দিক থেকে সরকারের ইচ্ছা মত প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে পরিচালনার ক্ষেত্রে একেবারে সমস্ত ক্ষমতাটাকে তারা কুক্ষিগত করতে চাইছেন। ইতিমধ্যেই এই যে নমিনেটেড কাউন্সিল, নমিনেটেড বোর্ডগুলি চলছে, সেখানে চূড়ান্তভাবে দলবাজি, দুর্নীতি, বে-আইনীভাবে শিক্ষক নিয়োগ থেকে শুরু করে সরকারি অর্থের অপচয় ইত্যাদি এই সব জিনিস চলছে। আমি আগেও বিধান সভায় দাঁড়িয়ে এই অভিযোগ করেছিলাম যে কুচবিহারে যে কাউন্সিল, কুচবিহার জেলাপরিষদ, তার চেয়ারম্যান কিভাবে টাকা অপচয় করছে, টিচারদের টাকা ডাইভার্ট করে সেখানে প্রাথমিক শিক্ষা সংসদ তাদের ভবন উদ্বোধন করেছে ১৭ লক্ষ টাকা খরচ করে। এইভাবে টিচারদের টাকা ডাইভার্ট হয়ে যাচ্ছে। সেখানে গভর্নমেন্ট-এর এমবার্গো রয়েছে, যে সমস্ত বিধি-নিষেধগুলি আছে, সেদিকে নজর দেবার কোনও ব্যবস্থা নেই এবং সেই কাউন্সিলের চেয়ারম্যানের টি.এ. খরচ হচ্ছে মাহুলি ১০ হাজার টাকা। এসব জিনিস ভাবা যায়। তার গাড়ির খরচ এবং তিনি নাকি মাঝে মাঝে প্লেনে যাতায়াত করেন, এইভাবে টাকা অপচয় হচ্ছে। এগুলি দেখার কোনও ব্যবস্থা নেই, লাগে টাকা দেবে গৌরী সেন, কারও কাছে দায়বদ্ধতা নেই, জবাব দেবার প্রয়োজনীয়তা নেই। ফলে নমিনেটেড বোর্ড নমিনেটেড কাউন্সিল দিয়ে শিক্ষা ব্যবস্থার যদৃচ্ছভাবে দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে এবং ভবিষ্যতে যদি নির্বাচন করতে হয় তাহলে সেখানে এই ব্যবস্থা যাতে পাকাপাকি ভাবে বহাল থাকে তার ব্যবস্থা করা হয়েছে। ফলে প্রেসিডেন্ট এবং চেয়ারম্যান এইসব যে ইলেকশান প্রভিশান আছে, সেগুলিকে রাখা হবে না, সেখানে ষ্টেট গভর্নমেন্ট সরাসরি এ্যাপয়েন্টমেন্ট দেবে। কাজেই এই যে অগণতান্ত্রিক এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, আমি এর তীব্র প্রতিবাদ এবং বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী প্রাথমিক এ্যামেন্ডমেন্ট বিল ৯৪ যেটা এখানে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। কেন সমর্থন করছি সেটা আমি বলছি। এতে ডেমোক্রেসী আছে কি না সেটা দেখাবার জন্য আমি বক্তব্য রাখছি। আমার আগে দু-জন মাননীয় সদস্য তাঁদের

বক্তব্য রাখলেন। তাঁদের বক্তব্য শুনে মনে হল তাঁরা বিলের মধ্যে প্রবেশ করেন নি। কতকগুলি প্রলাপ বকে গেলেন। গ্রামে একটা কথা আছে যাকে দেখতে নারি তার চলন বাঁকা। এই রকম বক্তব্য তাঁরা রেখে গেলেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর শিক্ষার ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা এমন একটা অবস্থায় এসেছে যেখানে শিক্ষকের সংখ্যা প্রচুর পরিমানে বেড়ে গেছে, আগামী দিনে অনুকুল পরিবেশ থাকলে আরও বাড়বে এবং আমরা বাজেটেই লক্ষ্য করছি এই বছর আরও ৬০০ টি বিদ্যালয় হবে। যেখানে এত বেশি বিদ্যালয়, এতো সংখ্যক শিক্ষক, তাদের বেতন, তাদের পেনশান এবং তাদের গ্রাচুইটি ইত্যাদির ব্যবস্থা করতে হবে। এটা যদি সুষ্ঠুভাবে পরিচালনা করতে হয় তাহলে বিলে যেভাবে প্রসাশকের ক্ষমতার কথা বলা আছে সেই রকম একজন প্রশাসকের প্রয়োজন। ওনারা বলেছেন গণতান্ত্রিক পদ্ধতি নষ্ট করা হয়েছে। সদস্যের সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে। কিন্তু তা তো নয়। এখানে সদস্য ১৩ জনের জায়গায় ১৭ জন করা হয়েছে এবং মহিলাদের ক্ষেত্রে ২ জনের জায়গায় ৪ জন করা হয়েছে। এখানে বোর্ডের ক্ষেত্রে প্রেসিডেন্ট হবে এবং কাউন্সিলের ক্ষেত্রে চেয়ারম্যান হবে। তাদের দায়-বদ্ধতা যদি সরকারের কাছে না থাকে, যদি তারা নির্বাচিত হন তাহলে কোনও না কোনও ব্যাপারে সরকারের সঙ্গে মত পার্থক্য হলে তারা হাই-কোর্টে চলে যাবে। ফলে যেখানে শিক্ষকের অভাবে সেখানে শিক্ষক নিয়োগ করা যাবে না, যেখানে বিদ্যালয়ের অনুমোদন সরকার সেখানে অনুমোদন দেওয়া যাবে না। অর্থাৎ সমস্ত কিছু আটকে যাবে। ২২৬ ধারা করে বসে থাকবে। তা ছাড়া নির্বাচিত যিনি হবেন তিনি যদি প্রশাসক না হন তাহলেও অসুবিধা হবে এবং তার বিরুদ্ধে ব্যবস্থা নিয়ে হাই-কোর্ট হবে। ফলে সমস্ত কাজের অসুবিধা হয়ে পড়বে। তার ফলে সারা পশ্চিমবাংলার শিক্ষককুল এবং ছাত্র-ছাত্রীদের নানা অসুবিধায় ভুগতে হবে। কিন্তু এই যে বিল আনা হয়েছে তাতে তার সরকারের কাছে দায়-বদ্ধতা থাকবে। যিনি নিয়োগ করবেন তিনি তাঁকে রিমুভ করতে পারেন। কিন্তু নির্বাচিত সদস্য হলে এটা করা যাবে না। এ্যাপয়েন্টেড পারশন, যিনি নিয়োগ করেছেন, তিনি তার কাছে দায়বদ্ধ থাকবেন। এই শিক্ষকদের দায় ভার সরকারকে বহন করতে হয়। সুতরাং সরকারের নিযুক্ত ব্যক্তি না হলে সরকারের কাছে তার দায়-বদ্ধতা থাকবে না। রাজ্য স্তর, জেলা স্তর থেকে যদি কো-অর্ডিনেশান করতে হয় তাহলে এই রকম একটা বর্ডির মাধ্যমেই করা সম্ভব। বিরোধী দলের মাননীয় সদস্য প্রশাসনিক ক্রটি-বিচ্যুতির কথা বলেছেন। বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে এই রকম ঘটনা ঘটেছে। এই অবস্থার সৃষ্টি হয়েছে বলেই আমরা দেখতে পাচ্ছি এই সরকার সঙ্গে সঙ্গে দৃষ্টি দিয়েছেন। সেই জন্য সরকার প্রশাসনিক দুর্বলতা কাটাবার জন্য এই ব্যবস্থা নিয়ে চলেছে। নির্বাচিত সদস্য সভাপতি হলে, সরকারের দৃষ্টি ভঙ্গীর সঙ্গে তার দৃষ্টিভঙ্গী এক না হলে যে কোনও ব্যাপারে হাই-কোর্ট হয়ে যাবে। এইভাবে চলতে থাকলে কয়েক লক্ষ ছাত্র-ছাত্রীকে হতাশায় ভুগতে হবে। এ ছাড়া সেকশান ১০/৪৫ এটা উঠিয়ে দেওয়া হয়েছে। যিনি নির্বাচিত সদস্য সভাপতি হবেন তার যদি রিমুভের প্রয়োজন হয় তখন অসুবিধায় পড়তে হবে। কিন্তু যিনি নিয়োগ করবেন তিনি তাঁকে রিমুভ করার দায়িত্বে থাকেন। কোথাও তো এটা স্থায়ী ভাবে চলতে পারে না।

থাকলে মামলা হবে। এখানে তাঁরা স্ববিরোধী কথা বললেন। দ্বিতীয়ত প্রাইমারী এডুকেশানের সংজ্ঞা মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের প্রথমেই বলেছেন। প্রাইমারি এডুকেশান কি তার ব্যাখ্যা দিয়েছেন এবং প্রেসিডেন্টের পাওয়ার কি থাকবে। তা না হলে অসুবিধা হবে ভবিষ্যতে। ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে শিক্ষা ব্যবস্থা দেখ-ভাল করার বিধান রয়েছে। এর পরিপ্রেক্ষিতে এই বিলের প্রয়োজন হয়ে পড়েছে। সেই জন্য এই বিল আনা হয়েছে। আমি মনে করি আজকে যে বিল এসেছে এই বিল অত্যন্ত সময়োপোযোগী এবং পশ্চিমবাংলার ছাত্র শিক্ষক এবং শিক্ষা কর্মীদের স্বার্থের দিকে নজর রেখে এটা করা হয়েছে। একজন সুদক্ষ প্রশাসক ছাড়া একটা সংস্থা ভাল ভাবে চলতে পারে না। নির্বাচিত প্রতিনিধি সুদক্ষ প্রশাসক নাও হতে পারে।

[3-05—3-15 p.m.]

এখানে যে নির্বাচিত প্রতিনিধির মধ্যে থেকে নিয়োগ করা যাবে না, বিলের মধ্যে সেই কথা বলা নেই। নির্বাচিত প্রতিনিধিও নিযুক্ত হতে পারেন। সেদিক থেকে এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, এর আগেই আমাদের মাননীয় সদস্য সঞ্জীব দাস ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন (এ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৪ এর সম্পূর্ণ বিরোধিতা করেছেন। আসলে এটি এমন একটি এ্যামেন্ডমেন্ট দেওয়া উচিত ছিল যেখানে বিলটি নাকচ হয়ে যায়। কিন্তু আপনি জানেন যে হাউসের নিয়মে আমরা নেগেটিভ এ্যামেন্ডমেন্ট দিতে পারি না। তাই আমরা সার্কুলেশানে পাঠানোর জন্য বিলটির বিরোধিতা করেছি। আমার প্রথম এবং মূল বক্তব্য হচ্ছে বিলটি অগণতান্ত্রিক। বামফ্রন্ট প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে অগণতান্ত্রিকতার ধারা এতদিন ধরে বহন করে এনেছে, এই বিল তাকে শক্তিশালী করে এবং এই হাউসে উল্লিখিত হয়েছে যে ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারি এ্যাক্ট যেটি ছিল, অরিজিন্যালি এটি ১৯৭৩ সালে পাস হয়েছিল। তারপর রুলস ইত্যাদি ফ্রেমড হয়। তারপর বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে প্রতিজ্ঞা করেছিল যে ওরা প্রাথমিক শিক্ষার সমস্ত কিছু গণতান্ত্রিকরণ করবেন। কিন্তু এতদিন, এটি ঠিক যে ওরা সেকেন্ডারী বোর্ডের নির্বাচন করেছেন, বিশ্ববিদ্যালয়ের সিনেট ও সিন্ডিকেটের নির্বাচন করেছেন। কিন্তু ১৭ বছর ধরে হেরে যাবেন এই ভয়ে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গ প্রাইমারী এডুকেশন কাউন্সিল বা ডিষ্ট্রিক্ট এডুকেশন কাউন্সিলগুলিতে নির্বাচন করেন নি। ওঁরা জানেন যে প্রাথমিক শিক্ষার মধ্যে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি শক্তিশালী। তাই ওঁরা এতদিন ধরে রাস্তা বার করার চেষ্টা করেছেন যে, কোনও রাস্তায় ওঁদের মেজরিটি রাখা যায়। এই বিলটি হচ্ছে সমস্ত গণতান্ত্রিক প্রসেসকে সাবভার্ট করার জন্য। আমি চেয়ারম্যানের কথায় পরে আসছি। আপনি হয়ত দেখেছেন, অনেকের দৃষ্টি এড়িয়ে গেছে, ওরিজিন্যাল এ্যামেন্ডমেন্টর পর যেটা দাঁড়াল কারা দাঁড়াবে, না টুয়েলভ টীচার অব প্রাইমারী স্কুলস এ্যান্ড ফোর ফ্রম ইচ ডিভিসন স্যাল বি ইলেকটেড প্রেসক্রাইবড ম্যানার বাই মেম্বার অব দি ক্যালকাটা প্রাইমারি

কাউন্সিল। তাহলে ১২ জন প্রাইমারী টীচার, প্রত্যেক ডিভিসান থেকে চারজন করে যাবে এবং টু টীচার যাঁরা ইলেকটেড হবেন ইন প্রেসক্রাইবড ম্যানার অব দি ক্যালকাটা প্রাইমারী কাউন্সিল। এরপর স্যার, ছিল ১৩ পারসেন্ট ইন্টারেষ্টেড ইন নমিনেটেড বাই দি এডুকেশন কাউন্সিল এটসেটরা। এখানে প্রথমে যেটা পরিবর্তন এসেছে, বড় পরিবর্তন, সেটা হচ্ছে নমিনেটেড কমপোনেন্টটা বাড়িয়ে দিয়েছেন। আমাদের চেষ্টা করা উচিত যে কোনও ইলেকশানের ক্ষেত্রে ডেমোক্রাটিক ভাবে ইলেকশান কমপোনেন্টটা বাড়িয়ে দেওয়া। এখানে ওদের মূল এ্যামেন্ডমেন্টটা হচ্ছে এই যে, ওরা ১৭ জনকে নমিনেটেড করবেন। এটা ওরা বলে দিয়েছেন থ্রি ই-তে 3(e), in section 4 of the principal Act-for the words "thirteen persons", the words "seventeen persons" shall be substituted. তার মানে রাজ্য সরকার প্রাইমারী এডুকেশান কাউন্সিল আরও নিজেদের নমিনি বাড়ানোর একটা সুযোগ করে নিলেন, এটা কেন? ঠিক একই কারণে ওরা নিশ্চিন্ত হতে চাইছেন ওদের মেজরিটি সম্পর্কে। তার কারণ প্রাইমারী এডুকেশান কাউন্সিল এমনভাবে তৈরি যে এমনিতে টিচারদের এগেনষ্টে এটা একটা ব্যাপার। এখানে কে কে ডিরেক্টার হবেন, ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারী এডুকেশানের প্রেসিডেন্ট হবেন, ২ জন জুনিয়ার বেসিক ট্রেনিং টিচার হবেন, ১২ জন প্রাইমারী টিচার জেলা থেকে ইলেকটেড হয়ে আসবে, ২ জন কলকাতা থেকে ইলেকটেড হয়ে আসবে। এই বার কলকাতা কর্পোরেশানের একজন হবে, আবার মিউনিসিপ্যালিটিগুলি থেকে ৩ জন হবে, জেলা পরিষদগুলি থেকে ৩ জন হবে, এ্যাসেম্বলী থেকে ৬ জন হবে আগে ছিল ১৩ জন নমিনেটেড হবে রাজ্য সরকারের দ্বারা। সেটা বেড়ে ১৭ জন করেছেন। তার ফলে পুরো ব্যাপারটা যাতে প্রাথমিক শিক্ষকরা তাদের যে মত দেবেন তার প্রাদুর্ভাব না থাকে তার জন্য ওরা এই নোমিনেটেড কম্পোনেন্টটা বাড়িয়ে দিলেন। এবং আমরা দেখছি যে গতবার লাস্ট যে সেকেন্ডারী বোর্ডের নির্বাচন হয়েছে, সেই সেকেন্ডারী বোর্ডের নির্বাচনে বহু জেলায় বামফ্রন্টের প্রার্থীরা হেরে গিয়েছে। কিন্তু সেকেন্ডারী বোর্ডের এমন কম্পোজিশান হয়েছে যে শুধু টিচারদের ক্ষেত্রে সব সিটও যদি বামফ্রন্টের বিরুদ্ধে যায় তাহলেও বামফ্রন্টের বিরোধীরা সেকেন্ডারী বোর্ডের ক্ষেত্রে মেজরিটি পাবেন না। ওরা এবার এনসিওর করলেন যাতে প্রাথমিক স্কুলে ষ্টেট বোর্ড এবং ডিষ্ট্রিক্ট বোর্ডগুলিতে ওদের মেজরিটি থাকে। এখানে যে প্রশ্ন সঞ্জীব বাবু সঠিকভাবে তুলেছেন, যে কি কি কারণে আপনি চেয়ারম্যানকে নিজের নোমিনেটেড করবেন, তার মানে আপনারা চাইছেন ইলেকশান করুন, কিন্তু শেষ পর্যন্ত চেয়ারম্যানটা আমাদের বিশ্বস্ত লোক হতে হবে। আপনারা এতদিন রাজ্যস্তর এবং জেলাস্তরে নোমিনেটেড বোর্ড চালিয়ে এসেছেন এবং বিভিন্ন জেলায় আপনাদের যারা বোর্ডের প্রেসিডেন্ট ছিলেন, ডিস্ট্রিক্ট বোর্ডের প্রেসিডেন্ট ছিলেন তারা আপনাদের পার্টির লোক এবং আমাদের এই প্রাইমারী এডুকেশান কাউন্সিল যেটা ছিল সেখানে পার্থ দে কে কিছুদিনের জন্য চেয়ারম্যান করেছিলেন, পরে পার্থ বাবু ছেড়ে দিয়েছেন, আপনি সেখানে অন্য লোককে বসিয়েছেন আপনারা শিক্ষাকে যে কুক্ষিগত করার চেষ্টা করছেন১৭ বছর ধরে, আপনাদের এই প্রাইমারী এডুকেশান কাউন্সিলের ফর্মেশানের মধ্যে বোঝা গিয়েছে, এখানে আপনারা এনসিওর করতে

চাইছেন যে কোনও মতে সমস্ত মিলিয়ে ১২টা তো হওয়ার সম্ভাবনা সবচেয়ে বেশি ১২ আর ২, ১৪টা মিলে প্রাইমারী বোর্ডের যারা ইলেকটেড হবেন, তারা যদি আপনাদের বিরুদ্ধেও নির্বাচিত হন তাহলেও সেখানটায় এবারে চেঞ্জ করে, করে দিলেন ১৪টা ইলেকটেড আর আপনারা ১৭টা নমিনেটেড লোককে সেখানে পাঠিয়ে দিচ্ছেন। রাজ্য সরকার জেলা পরিষদ, মিউনিসিপ্যালিটির মোটামুটি কম্পোজিশানটা জানেন তার ফলে ১৪টা আপনাদের বিরুদ্ধে গেলেও আপনারা মেজরিটি রাখার চেষ্টা করছেন। তাও যদি আপনারা দেখেন আপনাদের বিরুদ্ধে হচ্ছে সেইজন্য প্রেসিডেন্টটা আপনার হাতে রেখে দিলেন। কাদের আপনারা এ্যাপয়েন্টমেন্ট করেছেন এই সমস্ত কাউন্সিলের ব্যাপারে? আপনাদের পার্টির ট্রাস্টেড পিপিল? এটা আপনাদের এডুকেশানাল এ্যাপয়েন্টমেন্ট এটা আপনাদের প্যাটার্ন, আমার মনে আছে অনিলা দেবী বিখ্যাত শিক্ষা নেত্রী, আমি শুনেছি তাঁর এম.এ. রেজাল্ট খুব খারাপ ছিল, নর্মালি তিনি সেই জন্য কলেজে চাকরি পেতে পারেন না। ওনার শরীর এত অসুস্থ যে ওকে ২ জন লোককে ধরে নিয়ে যেতে হোত সেই সময় আপনি তাকে হায়ার সেকেন্ডারী কাউন্সিলের চেয়ারম্যান করেছেন। আমরা বারবার বলেছি কাদের আপনারা এ্যাপয়েন্ট করেছেন এই সমস্ত এডুকেশানাল পোস্টে? কোয়ালিফাইং যোগ্যতা কি এডুকেশানাল এ্যাপয়েন্টমেন্টের? তাঁর এ্যাকাডেমিক এ্যাচিভমেন্ট, তাঁর রেজাল্ট, তাঁর ব্যাকগ্রাউন্ড, নাকি পার্টি সার্কেল? এই যে বোর্ড নিয়ে এত কেলেঙ্কারী হচ্ছে, মাধ্যমিক শিক্ষা পর্ষদের এই যে অঙ্ক পরীক্ষা নিয়ে সারা বছর এত হৈচৈ হল—চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়ের কথা আমি জিজ্ঞাসা করেছি সবাইকে, এর আগে চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়ের নাম এ্যাকাডেমিসিয়ান হিসাবে শুনেছিলাম কেউ, শোনেননি, পার্টি সার্কেলের মধ্যে আপনারা কোথা থেকে এই পার্টির লোককে খুঁজে বের করে আনলেন? আমরা এতদিন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সাথে যুক্ত আছি, আমি তো জানি না কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার যিনি আছেন, এর আগে কেউ তার নাম শুনেছিলেন কিনা, আগে ভাইস চ্যান্সেলার কি করে হোত, কারা হোত, স্যার আশুতোষ স্যার শ্যামাপ্রসাদ, জ্ঞান ঘোষ, ডাঃ বিধান রায়, সুবোধ মিত্র এনারা সব হোতেন। এমন কি ভাস্কর চৌধুরী যিনি ছিলেন তার নাম কেউ শুনেছিলেন, ভাইস চ্যান্সেলারের এই পুরো প্যাটার্নটা আপনারা ফলো করার চেষ্টা করছেন এবং শিক্ষার রাজনীতিকরণে যে বিষময় ফল সেই ফল পশ্চিমবাংলায় ইতিমধ্যে ঘটেছে এবং এখানে ওরা যে প্রসেসটা চালু করতে চেষ্টা করছেন যে পুরো প্রাইমারী এডুকেশান কাউন্সিলের হাতে ক্ষমতা যাবে সেটা পুরোপুরিভাবে আপনাদের এ্যাপয়েন্টেড একজন লোক নিয়ন্ত্রণ করবে। এই প্রসেসটা করে আপনারা শিক্ষায় রাজনীতিকরণ কে সম্পূর্ণ করলেন। শিক্ষার গণতন্ত্রীকরণের গলা টিপে মারলেন। আজকে সেখানে কি হচ্ছে, প্রাইমারী এডুকেশানের ক্ষেত্রে আপনি বলেছেন ব্যাপক ক্ষমতা দেওয়া হচ্ছে, এখানে এই যে ডাই ইন হারনেস কেস টিচারদের এ্যাপয়েন্টমেন্ট ইত্যাদি হচ্ছে, এই সমস্ত ব্যাপারটা দেখবেন।

[3-15—3-25 p.m.]

দুটি ব্যাপার আমি এখানে উল্লেখ করছি এবং বলছি যে দেখুন নমিনেটেড স্কুল বোর্ড

যেগুলি আপনাদের হাতে ছিল সেগুলি নিয়ে কিভাবে ব্যাপকহারে দুর্নীতি হয়েছে। অবশ্য আমার বলার দরকার নেই, স্যার, আপনি যদি সি.এ.জি.র রিপোর্টটি পড়েন তাহলেই বুঝতে পারবেন কি অবস্থা। অপারেশান ব্ল্যাক বোর্ডের টাকা পুরো কেন্দ্র থেকে এসেছিল। আপনার ডিস্ট্রিক্ট এডুকেশান বোর্ড তা ডিস্ট্রিবিউট করেছে। সেখানে একটা জেলাতে শুধু ব্ল্যাকবোর্ড, চক, বেঞ্চির অর্ডার দেওয়ার জন্য কি পরিমানে দুর্নীতি হয়েছে, অব্যবস্থা হয়েছে তা ঐ রিপোর্টেই দেখতে পাবেন এবং সারা পশ্চিমবাংলার মানুষই তা জানেন। কিন্তু তা সত্ত্বেও আপনারা এটা থেকে তাদের মুক্ত করতে পারছেন না। তা ছাড়া পশ্চিমবঙ্গ এখনও একটা রাজ্য যেখানে ড্রপ আউটের সমস্যাটা বড়। স্যার, এখানে সবচেয়ে বেশি প্রয়োজন ছিল বাচ্ছাদের মিড ডে মিল দেওয়ার আমি স্যার, দু/তিন বছর আগে পাবলিক এ্যাডাউন্টস কমিটিতে ছিলাম এবং সেখানে একটা রিপোর্ট স্টাডি করেছিলাম। নদীয়া জেলার ডিস্ট্রিক্ট স্কুল বোর্ড, মনোনীত বোর্ড তাদের দায়িত্ব দেওয়া হয়েছিল বাচ্ছাদের মিড ডে মিল দেওয়ার। ওদের বলেছিলেন রুটি কিনে দাও। মডার্ণ বেকারীর সঙ্গে ব্যবস্থা করে রুটি দিতে হবে। এটা ১৯ লক্ষ টাকার ব্যাপার। দায়িত্ব দেওয়া হয়েছিল বাচ্ছাদের স্বাস্থ্যকর খাবার দেওয়ার। কিন্তু কি হল? ওরা বললেন, রুটি পাওয়া যাচ্ছে না সুতরাং মুড়ি দেওয়া হবে। এখন মুড়ির জন্য তো মডার্ণ বেকারির মতন বিল পাওয়া যায় না। ওরা বললেন, মুড়ি বস্তায় বস্তায় এসেছে, বিলটিল নেই, বাচ্ছাদের মুড়ি খাওয়া হয়ে গিয়েছে। এইভাবে টাকা নয়ছয় হয়েছে। বোথ অপারেশান ব্ল্যাক বোর্ড এবং মিড ডে মিলের ব্যাপারে আমি বললাম। এর পর আমি যে কথায় আসছি সেটা হচ্ছে, আপনারা দেখাবার চেষ্টা করেন যে আপনারা নাকি সবার সঙ্গে আলোচনা করে টরে সিদ্ধান্ত নেন। কেন্দ্রীয় সরকার ডাঙ্কেল প্রস্তাব নিয়ে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করেন নি বলে অনেক সমালোচনা আপনারা করেন কিন্তু আমি জিজ্ঞাসা করি আপনাদের, প্রাথমিক শিক্ষা থেকে ইংরাজী তুলে দিয়েছেন কাদের সঙ্গে আলোচনা করে? কেউ সেটা জানতো না। আপনারা প্রাথমিক শিক্ষা থেকে পাশ ফেল তুলে দিলেন কার সঙ্গে আলোচনা করে? এরজন্য কোনও কমিশন বসিয়েছিলেন কি? সারা রাজ্যের মানুষের সঙ্গে আলোচনা করার জন্য? কারুর সঙ্গে আপনারা কথা বলেন নি। আপনারা শিক্ষার ব্যাপারে যতগুলি মৌলিক সিদ্ধান্ত নিয়েছেন সেগুলি রাজ্যের মানুষকে এ্যাফেক্ট করে। শিক্ষকদের এজ অব সুপার এ্যানুয়েশান ৬০ বছর করে দিলেন। সেখানে কত প্রাথমিক শিক্ষক আছেন যারা আজকে টাকা পাচ্ছেন না। যারা ৬০ বছরের পরেও চাকরি করেছেন এবং ৬৫তে রিটায়ার করেছেন তারা পেনসন পাচ্ছেন না। কান্তিবাবুর যে সিদ্ধান্ত, যে সিদ্ধান্তের জন্য কান্তিবাবুকে হারতে হল, আজকে পর্যন্ত তিনি বিধানসভায় আসতে পারেন নি, সেই সিদ্ধান্ত তাতে প্রাথমিক শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকরা এ্যাফেকটেড হলেন। এটা কাদের সঙ্গে আলোচনা করে করেছেন? তারপর দেখলাম যে অশোক মিত্র কমিশন আপনারা বসিয়েছেন। অশোক মিত্র কমিশন আগষ্ট ৯২ সালে বসানো হল। অশোক মিত্র মহাশয়ের খুব তাড়াতাড়ি ছিল, তার রাজ্যসভায় যাবার ব্যাপার ছিল, সেখানে তিনি যাবার আগে রিপোর্ট দিয়ে চলে গিয়েছেন। তাতে শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে কি বলা হয়েছে? বলা হয়েছে যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা একটা

মাহিনা দেবার সিস্টেম হয়েছে। বলা হচ্ছে, In the case of both primary and Secondary Education as much as 95% of the total outlay goes to pay the emoluments of teachers. মাহিনা দেবার যন্ত্র। শিক্ষকদের নিশ্চয় মাহিনা দিতে হবে কিন্তু শিক্ষা মানে কি শুধু শিক্ষকদের মাহিনা দেওয়া? তার কোনও জবাব কিন্তু এখনও পর্যন্ত আপনারা দিলেন না। অশোক মিত্র স্বীকার করেছেন, While school attendance generally improved in towns and countries, for both boys and girls phenomenon of drop outs persists and a lot of ground still needs to be covered to remedy the situation. ড্রপ আউট-টা একটা বড় সমস্যা। রাজীব গান্ধী বলেছিলেন যে দরকার হলে আর.এল.ই.জি.পি.র টাকা ইউজ করতেহবে স্কুলগুলি তৈরি করতে।

[3-25—3-35 p.m.]

অপারেশান ব্ল্যাক বোর্ড, শিক্ষায় মিনিমাম উপকরণ দেবার জন্য সাহায্য চেয়েছিল, What is the Govt.'s Constitution? অশোক মিত্র বলছেন, There is a Serious lack of minimum infrastrutural facilities in schools. The number of one room school is high so also the number of one or two teachers schools. The quality and method of teaching leave much to be desired ভাঙা বাড়ি জল আসে বৃষ্টির, দরজা নেই, জানালা নেই, গরু ঢুকে বসে থাকে। এই হচ্ছে গ্রামের প্রাইমারি স্কুল। সেই ইনফ্রাস্ট্রাকচার ইমপ্রুভ করার আপনার কোনও চেষ্টা নেই। আপনার চেষ্টা কি করে কাউন্সিলগুলোকে হাতে রাখা যায়, কি করে বোর্ডগুলোকে হাতে রাখা যায়। আপনারা ইংরাজি তুলে দিয়েছেন ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্যন্ত। আপনারা বুঝেছেন, অশোক মিত্র বলেছেন যে এটা এখন ওয়ান থেকে ফোর পর্যন্ত ওঠা থাক। ফাইভ থেকে চলুক, আপনি গতকালই এ্যানাউন্স করেছেন, এটাও কার সঙ্গে আলোচনা করে, কীসের ভিত্তিতে ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্যন্ত উঠলো কেন আবার ফাইভ থেকে চালু হল কেন, কীসের ভিত্তিতে? আমি জানি না, কেউ জবাব দেননি, মুস্তাফা বীন কাশিম কমিশনের মেম্বার ছিলেন, জবাব দেবেন। কোন বেসিস এনে, আপনারা শহরাঞ্চলে পুরো প্রাইমারী এডুকেশন সরকারি এটা রিভানডেন্ট করে দিয়েছেন, কর্পোরেশন প্রাইমারী স্কুল চালাচ্ছেন, আপনারাও চালাচ্ছেন, ওল্ড সিস্টেম ইজ রিভানডেন্ট, কেউ যায় না আপনার প্রাইমারী স্কুলে। লোকেরা ডবল ট্রিবল মাইনে দিয়ে ফ্রী প্রাইমারী স্কুলে ভর্তি হচ্ছে আর বড় স্কুলে তো প্রাইমারী আছেই। সেখানে আপনার কোনও কন্ট্রোল নেই আপনার শহরাঞ্চলে, সারা পশ্চিমবাংলায়, আগে এটা কলকাতার ফেনোমেনন ছিল এটা সারা পশ্চিমবাংলায় ইংরাজী ইংলিশ মিডিয়ামটা একটা কমন ফেনামেনন। আপনি তাকে নিয়ন্ত্রণ করতে পারেন নি। আপনার সেই জিদ আঁকড়ে ধরে বসে রয়েছেন যে না প্রাথমিকে আমরা ইংরাজি চালু করবো না। আপনারা প্রমোশন তুলে দিলেন, পাস ফেল তুলে দিলেন এবং আপনি অশোক মিত্র কমিশনকে দিয়েও হোয়াইট ওয়াশ করে দিলেন, The whole system is redundant.. The Commission recommended also another inportant change that is the abandon-

ment at the primary stage of the system of promoting students from one class to the next higher one on the basis of results of annual examination. কোনও এ্যাসেসমেন্ট হয়েছে, যে এর ফলে এই যে পাস ফেল তুলে দিলেন, এতে ছাত্র-ছাত্রীরা বেশি পড়ছে আগের থেকে, তাদের এ্যাকাডেমিক এ্যাচিভমেন্ট বেশি? ড্রপ আউট আরও কম? তাদের ইন্টারেস্ট বাড়ছে? না, সাধারণ বুদ্ধিতে সাধারণভাবে দেখে আমরা যেটা বারবার বলছি যে পাশ ফেল তুলে দেওয়ার যেটুকু পড়াশুনার চাপ বাচ্চাদের এই প্রাইমারী স্কুলে ছিল সেই চাপটা সম্পূর্ণভাবে চলে গেছে। আজকে অচিন্ত বাবু বললেন যে বীরাপ্পা মৈলী কমিটি এডুকেশানকে ডিসেন্ট্রালাইজ করার কথা বলেছেন। পঞ্চায়েতের উপর দায়িত্ব দেবার কথা বলেছেন, কেন্দ্র দায়িত্ব থেকে সরে আসছে। কেন্দ্রের দায়িত্ব তো কখনও প্রাইমারী এডুকেশানে ছিল না, ইন্দিরা গান্ধী প্রথম ৭৬ সালে এডুকেশনকে কংকারেন্ট লিস্টে আনলেন। তার আগে এডুকেশন তো পুরোপুরি ষ্টেট লিস্টে ছিল এবং রাজীব গান্ধী প্রথম ন্যাশনাল এডুকেশন পলিসির মাধ্যমে অপারেশন ব্ল্যাক বোর্ড এর মাধ্যমে অন্যান্য স্কীমের মাধ্যমে, নবোদয় বিদ্যালয়ের মাধ্যমে প্রাইমারী অ্যান্ড সেকেন্ডারী এডুকেশনে ডিরেক্টলি সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা দিলেন। এর আগে কেউ দেন নি। সেন্ট্রাল কখনও এই কথা বলছে না যে তারা সব রেসপন্সিবিলিটি তুলে নেবে। যে কথা অশোক মিত্র বলেছেন যে বীরাপ্পা মৈলী কমিটির রিপোর্ট পড়লেন, অশোক মিত্র কি বলেছেন, অশোক মিত্র বলছেন যে the Panchayat bodies should be invited to participate in an intensive, time-bound programme of building low cost school structures with the help of resources. অশোক মিত্র কমিশনের ছত্রে ছত্রে কোথায় পঞ্চায়েতকে ইনভলভ করতে হবে, সেই কথা বলা আছে, সেখানে শুধু স্কুল তৈরির ব্যাপার নয়, বলছেন, For each block there may be a formal body consisting of representatives of the panchayat Samity. The District primary Education Council, district Inspector of Schools and at least two eminent retired teachers of the areas one of whom should preside over it, to monitor and supervise the quality and content of teaching in schools. যারা পুরো প্রাইমারী এডুকেশনের উপর সুপাইরভাইজ করবে, এ ভিলেজ Level Education Committee may also be formed consisting of village elders and social workers. সুতরাং আপনাদের কমিশনে যা বলা ছিল, আপনি এখন আপত্তি করছেন, বলছেন বীরাপ্পা মৈলী কমিটির রিপোর্ট পেলে সেন্টার উইল wash its hand. না, প্রশ্নটা তা নয়, সেন্টার এর ডাইরেক্টলি রেসপন্সিবিলিটি প্রাইমারী এডুকেশনে কখনও ছিল না, নেবেও না। কিন্তু সেন্টার থেকে নতুন স্কীমের মাধ্যমে টাকা আসুক, এটা আমরা চাই। আপনারা নবোদয় বিদ্যালয় রিজেক্ট করে ভুল করেছিলেন। নবোদয় বিদ্যালয়ের টাকাও এখন যখন অশোক মিত্র বলেছেন, নবোদয় বিদ্যালয়ের টাকাও পশ্চিমবাংলায় আসা উচিত। আমি আপনাকে আবার বলবো, এই বিলটা রিকনসিডার করুন। প্রাইমারী টিচাররা ঠিক করুক যে কে প্রাইমারী এডুকেশন চালাবে। সরকার নয়, সরকার জেনারেল পলিশি এ্যান্ড গাইড লাইন করে দিক। আপনারা বারবার যখনই কোনও

ইলেকশন হয়, তার আগে দেখা যায় যে কর্পোরেশন ইলেকশন হলে, আপনি এরিয়া বাড়িয়ে নেন, তেমনি প্রাইমারি এডুকেশনের ইলেকশন হলে আপনি নমিনেটেড কমপোনেন্ট বাড়িয়ে দিলেন এবং সবচেয়ে জরুরি যেটা আপনার পার্টির লোককে জোর করে বসাবার জন্য এখানে নমিনেটেড চেয়ারম্যান করে দিলেন। আমরা তীব্র ভাবে এর বিরোধিতা করছি। আমরা শিক্ষায় গণতন্ত্রীকরণ চাই, শিক্ষায় রাজনীতি নয়, শাসক দলের নিয়ন্ত্রণ নয়, তাই আমরা এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় শিক্ষা মন্ত্রী যে বিল আজকে এখানে এনেছেন তাকে সমর্থন করে আমি দু' চারটে কথা বলছি। আজকে আমি কংগ্রেস সদস্যদের বক্তব্য অনেকক্ষণ ধরে শুনলাম। ওঁরা শিক্ষা নিয়ে কথা বলছেন, শিক্ষার গণতন্ত্রীকরণের কথা বলছেন! কংগ্রেস আমলে নাকি শিক্ষা ব্যবস্থা অনেক বেশি গণতান্ত্রিক ছিল, আজকে তা নেই। কংগ্রেস আমলে আমরা কি দেখেছি? সিগারেটের খাপে নাম লিখে দিলেই শিক্ষা প্রতিষ্ঠানে চাকরি হয়ে যেত, কোনও ইন্টারভিউ পর্যন্ত নেওয়া হত না। আর এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম আসে, ইন্টারভিউ হয় তবে চাকরি হয়। সে সময়ে পশ্চিমবাংলায় আমরা অনেক ভুয়া, ভুতুড়ে স্কুল দেখেছি। স্কুল ছিল না, কিন্তু শিক্ষকরা বেতন পেয়ে যেত। কংগ্রেস আমলে এরকম অনেক দৃষ্টান্ত ছিল। মাধ্যমিক পরীক্ষায়, হায়ার সেকেন্ডারী পরীক্ষায় ছাত্র-পরিষদের দাবি ছিল নকল করতে দিতে হবে। তখন নকল করাটা নাকি গণতান্ত্রিক অধিকারের মধ্যে পড়ত। কুচবিহার বিদ্যালয়ের শিক্ষক শঙ্কর চক্রবর্তীকে কংগ্রেস আমলে সি.আর.পি. লেলিয়ে হত্যা করা হয়েছিল। বর্তমান বিধানসভার সদস্য বিমল কান্তি বসু একজন মাধ্যমিক শিক্ষক, তিনি নকল করার বিরোধী ছিলেন, ফলে কংগ্রেস আমলে আমরা দেখেছি বার বার তাঁকে ছাত্র-পরিষদের হাতে অপমানিত হয়েছে। সেজন্য আমরা আজকে শুনে আশ্চর্য হয়ে যাচ্ছি যে, কংগ্রেস শিক্ষার স্বার্থে চিন্তা ভাবনা করছে। বিড়াল যদি বলে মাছ খাব না, তা যেমন কেউ বিশ্বাস করে না, শিক্ষা নিয়ে কংগ্রেসের কথাও তেমন কেউ বিশ্বাস করে না। তারপর নির্বাচন প্রসঙ্গে সৌগতবাবু বললেন কংগ্রেসের প্রাথমিক স্তরের শিক্ষক সংগঠন ডাবলু.বি.পি.টি.এ.র সদস্য নাকি এতই বেশি যে, নির্বাচন করলে তাঁরা জিতে যাবেন, সে জন্য আমরা নির্বাচন করছি না। এটা সৌগতবাবু ছাড়া কংগ্রেস দলেরই আর একজনও বিশ্বাস করেন না। কারণ কি? মাধ্যমিক স্তরের নির্বাচন হয়ে গেল, বোর্ডের নির্বাচন হয়ে গেল, কাউন্সিলের নির্বাচন হয়ে গেল, বিশ্ববিদ্যালয় স্তরের নির্বাচন হয়ে গেল, এই নির্বাচন গুলিতে প্রমাণ হয়ে গেছে পশ্চিমবাংলার কতজন শিক্ষক বা শিক্ষক সমাজ কংগ্রেসকে সমর্থন করে। আর পঞ্চায়েত এবং পৌর নির্বাচনে কংগ্রেস তো ভাগাড়ে চলে গেছে, এটা মানুষ জানে। সে জন্য আজকে শিক্ষা ক্ষেত্রে যে সুষ্ঠু অবস্থা কায়েম করবার চেষ্টা হচ্ছে, এটা কংগ্রেস সহ্য করতে পারছে না। আমরা জানি কংগ্রেসের এটা সহ্য হবে না, হওয়া সম্ভবও নয়। তবুও আমাদের এই সব ব্যবস্থার মধ্যে যে একদম ত্রুটি নেই, তা নয়। ত্রুটি, দুর্বলতা ইত্যাদি আছে। তবুও গোটা শিক্ষা ক্ষেত্রে ধীরে ধীরে একটা সুস্থ পরিবেশ গড়ে

উঠছে। এখানে বিগত মাধ্যমিক পরীক্ষার কথাও তোলা হয়েছে—হ্যাঁ, অঙ্ক পরীক্ষার প্রশ্ন-পত্র কঠিন হয়েছিল এবং ছাত্র-ছাত্রী, অভিভাবকরা ক্ষুব্ধ হয়েছিলেন। সরকার দৃঢ়তার সঙ্গে এবং দ্রুততার সঙ্গে সে বিষয়ে সিদ্ধান্ত নিয়ে সাথে সাথে সিদ্ধান্ত ঘোষণা করেছেন। যুদ্ধকালীন জরুরি ব্যবস্থা হিসাবে ব্যবস্থা গ্রহণ করেছেন। তবে যে সমস্ত ব্যক্তি ঐ প্রশ্ন পত্র রচনার সঙ্গে জড়িত ছিলেন তাঁদের নাম প্রকাশ করার দরকার আছে। তাঁদের শুধু ব্ল্যাক লিষ্টেড করলেই হবে না, ছাত্র, শিক্ষক, অভিভাবক সমাজের সামনে তাঁদের তুলে ধরে দৃষ্টান্তমূলক শাস্তি তাঁদের দেওয়া যায় কি না সে বিষয়ে চিন্তা করতে হবে। সৌগতবাবু প্রাথমিক স্কুলের বাড়ি-ঘরের সমস্যার কথা বললেন। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই উত্তর দেবার সময় এসম্পর্কে তথ্য দিয়ে, পরিসংখ্যান দিয়ে বলবেন। কিন্তু আমরা জানি পশ্চিমবাংলার গ্রাম থেকে গ্রামান্তরে বহু নতুন প্রাথমিক এবং মাধ্যমিক বিদ্যালয় ভবন তৈরি হয়েছে, বহু পুরোন বাড়ির সংস্কার হয়েছে। নতুন নতুন জুনিয়র হাই স্কুল, হাই স্কুল তৈরি হয়েছে। নতুন করে বহু প্রাইমারী স্কুল তৈরি হয়েছে। বর্তমানে পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয়ে এত বেশি ছাত্র-ছাত্রী পড়তে আসছে, পরবর্তীকালে জুনিয়র হাই স্কুলে বা মাধ্যমিক স্কুলে তাদের স্থান হচ্ছে না। অবশ্য ড্রপ আউট যে হচ্ছে না একথা আমি বলছি না। এই সমস্যা কিভাবে আরও কাটিয়ে ওঠা যায় তা আমাদের ভেবে দেখতে হবে এবং সেইভাবে চেষ্টা করতে হবে। যে টিফিনের ব্যবস্থা ছিল সেটা একটু ভালভাবে চালু করা যায় কি না, তাও আমাদের চিন্তা করতে হবে। সামগ্রিকভাবে আজকে সারা পশ্চিমবাংলায় একটা আলোড়ন সৃষ্টি হয়েছে, এটা কংগ্রেসিরা সহ্য করতে পারছেন না। কারণ আমরা জানি, শ্রেণী বিভক্ত সমাজে কংগ্রেসিরা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করে, আমরা বামপন্থীরা ঠিক বিপরীত শ্রেণীর প্রতিনিধিত্ব করি। আমরা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করি—শোষক, জমিদার, জোতদার শ্রেণী ভয় পায়। কারণ আমরা জানি, শিক্ষায় মানুষের চেতনা আনে এবং সেই চেতনা আনে বিপ্লব। স্বাধীনতার ৪৬ বছর পরেও এখন হাজার হাজার মানুষ নিরক্ষর। সেই নিরক্ষর মানুষগুলিকে শিক্ষার আলোয় পৌঁছে দেবার জন্য বয়স্ক শিক্ষা, নিরক্ষরতা দূরীকরণ প্রাথমিক বিদ্যালয়ের মাধ্যমে গ্রামেগঞ্জে সূচিত হয়েছে পঞ্চায়েতের মধ্য দিয়ে। এটা কংগ্রেসিরা সহ্য করতে পারছে না। যে বিল আনা হয়েছে তাতে মনোনীত সদস্য এবং নির্বাচিত সদস্য এই দুই ধরণের সদস্যদের নিয়ে এই বোর্ড এবং কাউন্সিল হচ্ছে। আমি একটি বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি কোচবিহার থেকে নির্বাচিত সদস্য। মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ বাবু কয়েকদিন ধরে বলছেন, কোচবিহারের প্রাথমিক কাউন্সিলের যিনি চেয়ারম্যান আছেন শ্রী সমরেন্দ্র নাথ সাহা, তিনি বিশিষ্ট শিক্ষা আন্দোলনের সৈনিক, কোচবিহারের প্রমিনেন্ট ব্যক্তিত্ব, দৃষ্টান্তমূলক প্রধান শিক্ষক। কোচবিহারের স্কুল কাউন্সিলের যে অফিসটি ছিল সেটা ভাড়া বাড়িতে ছিল, বসবার জায়গা ছিল না। শিক্ষক-শিক্ষিকাদের দিনের পর দিন দাঁড়িয়ে থাকতে হতো। এই নিয়ে অনেক আন্দোলন হয়েছে। এখন ভবন তৈরি হয়েছে। কিন্তু উনি বারেবারে এই অভিযোগ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই অভিযোগ সম্পর্কে স্পষ্ট উত্তর দেওয়ার প্রয়োজন আছে। একজন হেড মাষ্টারমশাইয়ের চরিত্রকে কলঙ্কিত করার প্রচেষ্টা এই বিধানসভায় বারে বারে করা হয়েছে। শিক্ষক নিয়োগের ব্যাপারে

সারা পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা সমস্যা হয়ে আছে। কারণ কয়েক বছর ধরে হাইকোর্টে মামলা থাকার ফলে শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। বর্তমানে সমস্যাটাকে কিভাবে কাটিয়ে ওঠা যায় তার প্রচেষ্টা হচ্ছে। বিভিন্ন স্কুলে শিক্ষক নিয়োগ করার যে প্রয়োজন আছে সে বিষয়ে আমি দ্বিমত নই। এ ব্যাপারে কিভাবে অতি দ্রুত কার্যকর পদক্ষেপ নেওয়া যায় তারজন্য চিন্তা-ভাবনা করার ক্ষেত্রে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এরপর প্রেসিডেন্ট নির্বাচনের কথা বলেছেন। প্রেসিডেন্টের ক্ষেত্রে স্কুল বোর্ড বা কাউন্সিল রাজ্যের ক্ষেত্রে বোর্ড আর জেলার ক্ষেত্রে কাউন্সিল। এই বোর্ড এবং কাউন্সিলের উপর নির্ভর করছে গোটা রাজ্যের এবং জেলার শিক্ষা, শিক্ষক, শিক্ষিকা এবং ছাত্র-ছাত্রীদের স্বার্থ। নির্বাচনের মাধ্যমে আসতে গেলে বিভিন্ন ধরণের সমস্যা আসার সম্ভাবনা আছে। এখন যে ব্যবস্থা নেওয়া হয়েছে, আমি বলতে চাই, এটা দীর্ঘ বছর যাতে না চলে, অন্যরকমভাবে গণতান্ত্রিক চিন্তাভাবনা করা যায় কিনা সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। গোটা দেশের গণতন্ত্রকে কংগ্রেস শেষ করে দিতে চাইছে। সাম্রাজ্যবাদী শক্তির হাতে দেশকে বিকিয়ে দেবার ষড়যন্ত্র যারা করছে তাদের বিরুদ্ধে গোটা দেশের মানুষ আজকে লড়াই করছে। এই কথা বলে এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা আপনার উদ্দেশ্যে নিবেদন করতে চাই। একটা ফর্মেশনের ব্যাপার দাঁড়িয়ে আছে—যে সদস্যদের ভোটের দ্বারা চেয়ারম্যান নির্বাচিত হয়—সংখ্যাধিক্যের ভোট নিয়ে অনেক অযোগ্য লোক চেয়ারম্যান হয়ে যেতে পারে। শিক্ষার ব্যাপারে আমরা বাছাই করতে পারি। যাকে যোগ্য ব্যক্তি মনে করবো তাকে ঐ পদে নিয়োজত করবো। আমরা অতীতে দেখেছি, স্কুল বোর্ডে যে লোক ছিল, সে সেই চেয়ারে বসে, প্রেসিডেন্ট হয়ে দলীয় রাজনীতি করে গেছেন। জলপাইগুড়ি জেলার ভূপেন দেব রায় স্কুল বোর্ডের মেম্বার ছিলেন। তিনি বাড়িতে বসে এ্যপয়েন্টমেন্ট দিয়েছেন।

[3-35—3-45 p.m.]

অনেক কাহিনী, অনেক উদাহরণ আমরা দিতে পারি। কাজেই সব সময়েই যে গণতন্ত্রের সুফল ফলবে এটা কোনও কথা নয়। তার ডিমেরিটস আছে, সেই ডিমেরিটসের দিকটা ভাবুন। একজন বিচক্ষণ শিক্ষাবিদ তাঁকে যদি ঐ আসনটা দিচ্ছে শিক্ষা ব্যবস্থার মধ্যে বিশেষ করে প্রাথমিক স্তরে এখানে চিন্তা ভাবনা মাননীয় মন্ত্রী মহাশয় করছেন শিক্ষার স্তর তৈরি করলে প্রাথমিক স্তরে ভিত্তিটাকে যদি শক্ত করতে হয় নানা দিকে চিন্তা ভাবনা করে ভিত্তিটাকে তৈরি করতে হবে। আমার মনে হয় বিলটা সঠিক হয়েছে। প্রাথমিক শিক্ষার বিভিন্ন দিক আছে, আজকে দুঃখের সাথে বলছি, আমরা প্রশ্ন রেখেছি, আমারও প্রশ্ন ছিল সব প্রশ্নের আলোচনা হল না, বিভিন্ন বিষয়ের উপর আলোচনা হয় আমরা জানতে পারি না। আজকে স্কুল কাউন্সিল যে ভাবে চলছে বিশেষ করে উচ্চ আদালতে গিয়ে আমাদের

আবেদন ব্যর্থ হয়ে যাচ্ছে। যদি এই মামলা মোকর্দমার নিষ্পত্তি না হয়ে কোনও কাজই হবে না। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে বিল তিনি এনেছেন সেটাকে আমি সমর্থন করি এবং সাথে সাথে আমি এই কথা বলতে চাই যেটা হচ্ছে ভাইস প্রেসিডেন্টের যে পোষ্ট সেটাকে তিনি তুলে দিলেন, যেটা উচ্চ পর্যায়ের কমিটি ছিল সেটাকে সেই ভাইস প্রেসিডেন্টের পোষ্ট তুলে দিলেন। তিনি যখন বিল উত্থাপন করেছিলেন তখন একটা কথা বলেছিলেন ৭৩ তম সংশোধনী সেটা আনতে গিয়ে এটা দরকার হয়েছে এই ব্যাখ্যাটা তিনি জবাবী ভাষণে ভালভাবে রাখেন তাহলে আমরা খুবই উপকৃত হব। কাজেই বক্তব্য আর দীর্ঘায়িত না করে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গণতন্ত্রের সর্বোচ্চ মন্দিরে গণতন্ত্রের একজন খুনি আসামী প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী অচিন্ত কৃষ্ণ রায় মহাশয় গণতন্ত্রকে হত্যা করেছেন। আজকে এই বিল এই হাউসে নিয়ে এসে। আমি শুনলাম মাননীয় সরকারি দলের সদস্যের বক্তব্যে যে গণতন্ত্রে সব সময় ভাল জিনিস হয় না, তাই মাঝে মাঝে মনোনীত সদস্যকে বলে আনতে হয় এবং সেই কারণে বিল নিয়ে আসা হয়েছে। প্রাদেশিক স্তর থেকে জেলা স্তরে বোর্ড কাউন্সিল গঠনের ক্ষেত্রে সদস্য যেভাবে নির্বাচিত হোন না কেন এবং মনোনয়ন দেওয়া সরকার তাঁর নিজের হাতে রাখবেন। এবং এই যুক্তিকে সমর্থন করতে গিয়ে খোদ মন্ত্রী থেকে সরকারি দলের সদস্যরা বললেন অগণতান্ত্রিক পদ্ধতিকে মেনে নিচ্ছি। গণতন্ত্রের সব জিনিস ভাল নয়। আমার মনে পড়ে এই সেই দল যারা এমার্জেন্সীর বিরোধিতা করেছিল, এই সেই দল যারা গণতন্ত্রীকরণের কথা বলে এবং শিক্ষায় গণতন্ত্রীকরণের কথা আরও বেশি করে বলে। যাঁরা বলছেন যে শিক্ষার প্রসার হয়েছে, স্কুলে জায়গা দেওয়া যাচ্ছে না বামফ্রন্টের রাজত্বে। কিন্তু তথ্য কি বলছে? এখানে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী আছেন, তিনি জানেন, অন্তত মাননীয় অচিন্ত বাবুর থেকে বেশি জানেন, আমি জানি। এখানে ক্লাশ ওয়ান থেকে ক্লাশ ফোর অবধি ৬৪.৭ পারসেন্ট ড্রপ আউট, বেরিয়ে যাচ্ছে? ২৮ পারসেন্ট বাজেটে খরচ করছে। পশ্চিমবঙ্গের এডুকেশনের জন্য? তার ড্রপ আউট ৬৪.৭ পারসেন্ট ওয়ান টু ফোর? এক থেকে দশ ক্লাশ ৮০.৪৫ আরও বেশি। তাহলে স্কুলের শিক্ষাটা কোন জায়গায় গেছে? তার উপরে আজকে গণতন্ত্রকে খুন করলেন? আমি আবেদন করবো, এই বিল প্রত্যাহার করুন এবং প্রত্যাহার করে মাননীয় সদস্য সঞ্জীব দাসের প্রস্তাব মত বিভিন্ন প্রতিষ্ঠানের, জনসাধারণের মতামত নিন। পশ্চিমবঙ্গের একটা উজ্জ্বল ইতিহাস আছে, সেই ইতিহাসকে এভাবে কলঙ্কিত করবেন না; এই পবিত্র মন্দিরের একটা ইতিহাস রয়েছে, এই পবিত্র মন্দিরকে কলঙ্কিত করবেন না সারা পশ্চিমবঙ্গে গণতন্ত্র হত্যাকারী হিসাবে চিহ্নিত হয়ে। আজকে সংসদের ভেতর এই বিল এনে আইন করে আপনি গণতন্ত্রকে হত্যা করছেন, কাজেই আজকের দিনটি সবচেয়ে অন্ধকারময় দিন, শিক্ষার ইতিহাসে সবচেয়ে কলঙ্কিত দিন। তাই এই বিল প্রত্যাহার করুন এই দাবি করছি।

মিঃ চেয়ারম্যান, স্যার, আমি সেই জেলার প্রতিনিধি যে জেলা শুধুমাত্র পশ্চিম বাংলার

মধ্যেই নয়, সারা ভারতের মধ্যে সবচেয়ে বড় জেলা, নাম মেদিনীপুর। ঐ জেলার প্রাইমারী স্কুল বোর্ড—শিক্ষক এ্যাপয়েন্টমেন্টের উপর আমার কাছে একটা কাগজ আছে। মহামান্য হাইকোর্টের দ্বারা মনোনীত স্পেশাল অফিসার যাঁকে আপনাদের দলের জোচ্চুরি ধরবার জন্য নিয়োগ করা হয়েছে তিনি তাঁর রিপোর্ট কি বলেছেন? শুনলে তো ভূমিকম্প হবে। কি ভয়ঙ্কর অবস্থা করেছেন সেখানে আপনারা? রিপোর্টে বলেছেন—সিরিয়াল নম্বর ৬৬৬ থেকে ৭৭১, সিরিয়াল নম্বর ৭৮২ থেকে ৮৬০, সিরিয়াল নাম্বার ৩৯২৩০ থেকে ৩৯৪০৭—সেখানে স্কুল ফাইনাল, হায়ার সেকেন্ডারী এবং হায়ার এডুকেশনের ক্ষেত্রে মার্কস দিয়েছেন ০ থেকে ১, যারা ফার্স্ট ডিভিশনে পাশ করেছেন তাদের দিয়েছেন ০ থেকে ১ মার্কস, কিন্তু যারা পি ডিভিশনে পাশ করেছেন তাদের দিয়েছেন ২৫ মার্কস। এটা আমার কথা নয়, মহামান্য হাইকোর্ট থেকে নিযুক্ত স্পেশাল অফিসার ওদের এই জোচ্চুরি জালিয়াতি ধরেছেন। এইরকম অবস্থা রয়েছে প্রতি ছত্রে ছত্রে। এই রকম একটা বিপজ্জনক অবস্থা সৃষ্টি করেছেন সেখানে। ইন পেজ নাম্বার টুয়েলভ, ঐ রিপোর্ট বলছে—"Ten candidates who passed in the first division were awarded 25 marks plus two marks. Other candidates who passed only in 'P' division had been awarded 37 to 40 marks." আজকে এই সরকার শিক্ষা নিয়ে জালিয়াতি করছেন, যুবকদের সঙ্গে জালিয়াতি করছেন, শিক্ষকদের সঙ্গে জালিয়াতি করছেন, এমন কি, বাচ্চা শিশুরা যে প্রাথমিক স্কুলে শিক্ষা নিতে আসে, সেই সমস্ত স্কুলের শিক্ষক নিয়োগের ক্ষেত্রেও ব্যবসা করছেন। আজকে তাঁরা ঐ কলঙ্কিত, জাল প্রাইমারী টিচারস প্যানেলভুক্ত এ্যাপয়েন্টমেন্ট বাতিল করে দিয়েছেন। ধরা পড়ে গেছেন হাইকোর্টের দ্বারা নিযুক্ত স্পেশাল অফিসারের তৈরি ইনভেষ্টিগেশন রিপোর্টে। এটা আমার কাছে আছে। মাননীয় মন্ত্রী নিশ্চয়ই উত্তর দেবেন এই ভয়ঙ্কর জালিয়াতি সম্পর্কে।

মিঃ চেয়ারম্যান, এখানে বলা হয়েছে নির্বাচিত হবেন ১৪ জন, আর মনোনীত হবেন ১৭ জন। ৩ জনকে আপনারা এগিয়ে রেখেছেন। বলেছেন, আমরা এদিক ওদিক করে চেয়ারম্যান এবং প্রেসিডেন্ট নিযুক্ত করবো। এখানে আপনাদের সরিক দলের দুজন সদস্য বলছিলেন যে, গণতান্ত্রিক পদ্ধতিতে সব সময় সবকিছু ভাল হয় না। তাহলে এখানে একটা রেজলিউশন নিয়ে আসুন না এই বলে—আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্বাস করি না। এক সময় জ্যোতি বসুকে মুখ্যমন্ত্রী নির্বাচিত করেছিলাম ঠিকই, কিন্তু এখন তাঁর স্থানে বুদ্ধদেববাবুকে মুখ্যমন্ত্রী করবো। গণতন্ত্রে বিশ্বাস নেই যাদের, গণতন্ত্রের মন্দিরে তারা এটাও করতে পারবেন।

[3-45—3-55 p.m.]

তার রেপিটিশান রেন আপনারা। তাই, আবেদন করছি যে আবার একটু ভাবুন। কারণ আপনারা অনেক নক্কারজনক ইতিহাসের রচয়িতা। দীর্ঘ ১৭ বছর এক্সপেরিমেন্টের পরে আপনাদের মনে পড়লো যে ইংরাজীকে আবার প্রাইমারী স্তরে ফিরিয়ে আনা দরকার। তাই, প্রাথমিক স্তরে ক্লাশ ফাইভ থেকে আবার শুরু করলেন। যে নক্কার জনক ঘটনার সূচনা আপনার এক সহকর্মী পার্থ বাবু করে গিয়েছিলেন, তাকে কিছুটা নাঘব করার চেষ্টা করেছেন।

আজকে এখানে আবার অন্ধকার ময় ইতিহাস রচয়িতা হিসাবে প্রতিষ্ঠিত করলেন, গণতন্ত্রকে হত্যা করে যে, নির্বাচিত স্কুল কাউন্সিল, নির্বাচিত প্রাদেশিক স্তরে স্কুল বোর্ড-এর প্রেসিডেন্ট হবেন মনোনীত। সামগ্রিকভাবে এটা গণতন্ত্রের ইতিহাসের উল্টো কাহিনী আপনি শুরু করে দিলেন আজকে এই বিলের মাধ্যমে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা মন্ত্রী যে বিল এনেছেন, সেখানে বলছেন, সেকসান ৪৫ অমিট করে দিতে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের ক্ষেত্রে রিমুভ করা যাবে না। মনোনীত এ্যাপয়েন্টমেন্ট হবে, কিন্তু রিমুভ্যাল হবে না, বাদ দেওয়া যাবে না। সে যত অন্যায় করুক, যত খারাপ কাজ করুক, যত অগণতান্ত্রিক কাজ করুক, যত শিক্ষা বিরোধি পদক্ষেপ নিক, তাকে বাদ দেওয়া যাবে না। কারণ তিনি বললেন, সেকশান ৪৫ অব দি প্রিন্সিপাল এ্যাক্ট শ্যাল বি ওমিটেড। আরও কি বললেন? আরও বললেন, সেকসান ১০ অব দি প্রিন্সিপ্যাল এ্যাক্ট শ্যাল বি ওমিটেড—প্রাদেশিক স্তরে রাজ্যের প্রাথমিক বোর্ড তৈরি করার ক্ষেত্রে—এতো মনে হচ্ছে, এরা হিটলারের নাতি, হিটলারের বংশধর। হিটলারের রক্ত এদের শরীরে প্রবাহিত হচ্ছে। তার বংশধররা আমাদের সামনে বসে আছেন। এটাতো বিপদজনক ব্যাপার। এরা সাম্রাজ্যবাদের কথা বলছেন, গণতন্ত্রের কথা বলছেন। এটা কোনও সাম্রাজ্যবাদের কথা, কোনও গণতন্ত্রের কথা? আজকে আর.এস.পি.র একজন বিধায়ক বললেন যে গণতন্ত্রে সব কিছু ঠিক মত হয় না। তাহলে বিধান সভা ছেড়ে বেরিয়ে যান, পদত্যাগ করুন। তাহলে বলে দিন যে, গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত সরকারের প্রতিনিধি, আমরা গণতন্ত্রের প্রতি আস্থা হারিয়েছি, আমি পদত্যাগ করছি—অচিন্ত রায়। এই কথা বলে এই বিল অন্য কাউকে দিয়ে পাশ করান। গণতন্ত্রের শপথ নিয়ে বলবেন আমি গণতন্ত্রের প্রতিনিধি, আর গণতন্ত্রকে হত্যা করে এই বিল নিয়ে আসবেন—এই জিনিস হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তাই আমরা অত্যন্ত চিন্তিত। আমরা চিন্তিত এই কারণে যে রাজ্যে প্রায় ৫১ হাজার বিদ্যালয় রয়েছে প্রাইমারী স্কুল সমেত। সেই বিদ্যালয়গুলির অধিকাংশ ঠিকানা হচ্ছে বটতলায়, নদীর কিনারে, আর ভাঙ্গা ঝুপড়ি ঘরে। যে কোনও মুহূর্তে সেগুলি চাপা পড়ে বাচ্চাগুলি মারা যেতে পারে। এই রকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার আমাদের আগে যেটা আর.এল.ই.জি.পি., এখন জওহর রোজগার যোজনা হয়েছে, তাতে ৫০ হাজার করে টাকা দিতেন। এখন আবার ৭৫ হাজার টাকা দিচ্ছেন বিদ্যালয়গুলিকে পুনর্গঠনের জন্য, সংস্কারের জন্য। কিন্তু আমরা দেখছি যে অধিকাংশ টাকা পঞ্চায়েত মেরে দিয়েছে। আর ওদের দলের সমর্থক প্রধান শিক্ষক যারা, তারা আজকে প্রধানের সঙ্গে চুক্তি করে সেই টাকা খরচ করছেন না, কোনও সংস্কার করছেন না। আজকে ৩০/৩৫ স্কুলের অপারেশান ব্লাক বোর্ডের টাকা খরচ করা হয়নি। প্রত্যেকটি স্কুল থেকে মিড-ডে-মিল তুলে দেওয়া হয়েছে। বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের পোশাক বিতরণের জন্য যে টাকা ধার্য আছে প্রতিটি জেলায়, সেটা চুরি, জোচ্চুরি করে মেরে দেওয়া হয়েছে। আজকে সর্বত্র চুরি-জোচ্চুরি, ডাকাতির এক বিরাট ইতিহাস চলছে। আর তার মধ্যে আবার এদের মনোনীত কতকগুলি মার্কামারা ডাকাতকে জেলাওয়ারী বসাবার সিদ্ধান্ত নিয়েছেন। এটা সেই জমি পাট্টা দেবার মত শিক্ষা ক্ষেত্রে একটা ব্যবস্থা চালু করলেন। সেজন্য আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করছি। মাননীয় সদস্য সঞ্জীববাবু

খুব সঠিক ভাবেই বলেছেন যে, এটা জনমত যাচাই করার জন্য বিলি করা হোক এবং জনমত গ্রহণ করা হোক। আজকে শিক্ষার সঙ্গে যুক্ত যারা শিক্ষাবীদ আছেন, শিক্ষার সঙ্গে যুক্ত সংবেদনশীল মণিষী যারা আছেন, তাদের মতামত গ্রহণ করা হোক। আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে আবার বলছি যে একটু ভাবুন, কি বিপদ জনক অধ্যায় রচনা করতে যাচ্ছেন। গণতান্ত্রিক ভারতবর্ষের পটভূমিতে একটা অংশ রাজ্যের শিক্ষা মন্ত্রী হিসাবে কংকারেন্ট লিষ্টের একজন নায়ক হিসাবে এই যে বিপদ জনক অধ্যায় রচনা করতে যাচ্ছেন তার থেকে বিরত হন। নজীর বিহীন দৃষ্টান্ত, নজীরবিহীন পদক্ষেপ আজকে মহামান্য আদালত ঘোষণা করেছেন। জালিয়াতি জোচ্চোর সরকারের মনোনীত কাউন্সিল মেদিনীপুর জেলায় যে জালিয়াতি করে জোচ্চুরি করে সাধারণ খেটে খাওয়া নিম্নমধ্যবিত্ত কৃষক পরিবারের উপযুক্ত যুবক-যুবতীদের বঞ্চিত করে, ট্রেনিং প্রাপ্ত যুবকযুবতীদের বঞ্চিত করে, তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের যুবক-যুবতীদের বঞ্চিত করে শুধু মাত্র পার্টির তকমা আঁটা যুবক-যুবতীদের রেখে যে তালিকা তৈরি করেছিলেন আজকে হাই-কোর্টের রায়ে সেই মনোনয়ন বাতিল হয়েছে, সেই চাকুরি বাতিল হয়েছে এবং সেই তালিকা বাতিল হয়েছে। অবিলম্বে আজকে আপনি ঘোষণা করুন মেদিনীপুর জেলার স্কুল বোর্ড কাউন্সিল, প্রাইমারী কাউন্সিল বাতিল করা হল এবং নতুন করে সেখানে নতুন কাউন্সিল তৈরি করা হোক এটা ঘোষণা করুন। গণতন্ত্রের আপনার ন্যূনতম শ্রদ্ধা ভক্তি থাকে, গণতান্ত্রিক পদ্ধতির উপর ন্যূনতম শ্রদ্ধা ভক্তি থাকে তাহলে আমরা আশা করবো এই ঘোষণা আপনি করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওঁরা বলছেন যে কংগ্রেস আমলে এই জিনিস হয়েছে, আমাদের এই জিনিস হয় নি। একজন মাননীয় সদস্য বললেন যে কংগ্রেস আমলে সিগারেটের খোলাতে আমরা নাকি চাকুরি দিয়েছে। কিন্তু এটা কি? আসুন চ্যালেঞ্জ করুন। আপনারা বলুন কেন জালিয়াতি করে, কেন জোচ্চুরি করে এই প্যানেল তৈরি করা হয়েছে এবং চাকুরি দেওয়া হয়েছে? কেন তাদের বঞ্চিত করা হয়েছে? আমি তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আবার বলছি মাননীয় সঞ্জীব দাস মহাশয় যে দাবি এখানে রেখেছেন তাকে গ্রহণ করুন মাননীয় শিক্ষা মন্ত্রী আজকে এই গণতন্ত্রের পুন্য মন্দিরে গণতন্ত্রকে হত্যা করে কালা পাহাড়ের মতো নিজেকে চিহ্নিত করবেন না। গণতান্ত্রিক পদ্ধতিকে শ্রদ্ধা জানিয়ে বিল উইথড্র করুন। আমি এই ব্যবস্থার বিরোধিতা করছি এবং তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আমি দাবি করছি এই বিল উইথড্র করে মেদিনীপুর জেলার প্রাথমিক স্কুল বোর্ড কাউন্সিল যেটা রয়েছে তাকে বাতিল করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসের বন্ধুরা খুব কষ্ট করে গণতন্ত্রের কথা বলেছেন। আমার শুনতে কষ্ট হয়েছে এই কারণে যে হঠাৎ করে গণতন্ত্রের প্রতি অতো আবেগ, এতো গণতন্ত্রের প্রতি ভালবাসা দরদ উথলে উঠছে কেন? অবশ্য এটা হওয়া স্বাভাবিক। কারণ যাদের দলে গণতন্ত্র নেই, গণতন্ত্রের কথা বাইরে বলা যায় না, এই একমাত্র জায়গা যেখানে দুটো গণতন্ত্রের কথা বলা যায়। তার জন্য তারা বারে

বারে এই কথাটা বলছেন। আমি প্রশ্ন করবো বিনয়ের সঙ্গে, যাঁরা এই গণতন্ত্রের কথা বলেন একজন নেতৃ বলেছিলেন রাইটার্স বিল্ডিং দখল করবো, মুখ্যমন্ত্রীর চেয়ারে গিয়ে বসবেন। এটা নাকি গণতান্ত্রিক কথা। এটাকে ঠেকাতে গেলে অগণতান্ত্রিক হয়ে যায়। আর গত পরশু দিন দিল্লিতে আমাদের সমাবেশ হল, বামপন্থীরা গেল মিছিল করে, সেখানে লাঠি দিয়ে মারা হল, পুলিশ দিয়ে মারা হল। এটা মানে কি? ওখানে ওরা প্রতিবাদ করবে, এটা গণতন্ত্র নয়, আপনাদেরটা হচ্ছে গণতন্ত্র। তার সঙ্গে মানসবাবু বলেছেন এটা গণতন্ত্রে মন্দির আর গণতন্ত্রের মন্দিরকে কলঙ্কিত করেছে কে? গুচ্ছের এম.পি. কিনে সংখ্যা গরিষ্ঠত এনেছেন কারা? লজ্জা করে না? যারা এম.পি. কিনে সরকারের সংখ্যা গরিষ্ঠতা এনেছেন তাঁরা বলছেন পার্লামেন্ট এবং বিধানসভা হচ্ছে গণতন্ত্রের মন্দির? এই হচ্ছে আপনাদের চরিত্র। আপনারা প্রশ্ন তুলেছেন গণতান্ত্রিক বোর্ড নিয়ে। আপনাদের পুরানো পাপ গুলির কথা একবার খেয়াল করেছেন? ১৯৫০ সালে আপনারা এই বোর্ডের জন্ম দিয়েছিলেন। বোর্ড এ্যাক্টে কি লেখা আছে? প্রেসিডেন্ট এ্যাপয়েন্টেড লেখা আছে। ১৯৬৩ সালে সেকেন্ডারী বোর্ডের আবার এ্যাক্ট তৈরি হয়। তাতে কি লেখা আছে দয়া করে পড়ুন। ১৯৭২ সালে হায়ার সেকেন্ডারী যে এ্যাক্ট হয়েছে তাতে সভাপতি কে হবে আছে, দয়া করে পড়ুন। এ্যাক্টে যদি লেখা থাকে নির্বাচিত হবে, তাহলে আমরা এটা তুলে নেব। পড়ুন, দেখুন, ১৯৫০ সালে পড়ুন, ১৯৬৩ সাল পড়ুন, ১৯৭২ সাল পড়ুন। আপনারাই করেছেন, এটা আমাদের আমলে হয় নি। এটা গণতন্ত্রের একমাত্র মাপ কাঠি হয় না। দিল্লিতে আপনাদের কটা বোর্ড আছে আপনারা জানেন? আপনারা জানেন কি না জানি না, আমি জানি না। দুটি বোর্ডের কথা আমি জানি, আই.সি.এ.সি, সি.বি.এ.সি., সেখানে নির্বাচন হয়? তার কারা মেম্বার জানেন আপনারা? মাননীয় সৌগতবাবু বললেন মৌলি কমিটির কথা। এই কমিটিতে বলা আছে, এক জায়গায় লেখা আছে এটা নির্বাচিত হবে? সবগুলি নমিনেটেড, সব গুলি বাই ডেজিগনেশান। খুলে দেখুন, যদি একটুও অসত্য হয় আমরা এটা তুলে নেব।

[3-55—4-05 p.m.]

আজকে বলছেন যে প্রাইমারী স্কুলে ছেলে কমে যাচ্ছে। এর কি হিসাব আছে আপনাদের কাছে? আজ আপনি, মাননীয় সদস্য একটা হিসাব শুনুন। আগের হিসাব নয়, টাটকা হিসাব। ১৯৯১-৯২ সালে পশ্চিমবাংলায় ছাত্র ছিল ৯৩ লক্ষ, এখন হয়েছে কত, না ১০২ লক্ষ। গত এক বছরে ১০ লক্ষ ছাত্র বেড়েছে। আপনারা যখন ক্ষমতায় ছেড়ে চলে যান, সেই ১৯৭৭ সালে ছাত্র সংখ্যা ছিল ৫৪ লক্ষ, আর এখন হয়েছে ১ কোটি ২ লক্ষ। সৌগতবাবু এখানে বলছিলেন যে ছেলে কমে যাচ্ছে। উনি যে জায়গায় থাকেন, সেই জায়গায় ইংলিশ মিডিয়াম স্কুল দু'একটি আছে, যেখানে ছেলে কমে যেতে পারে। কিন্তু আপনি গ্রামে যান, দেখতে পাবেন সেখানে ছেলে বেড়েছে কিনা, সেখানে স্কুলে পড়াশুনা হয় কিনা? এইসব দেখতে হলে গ্রামে চলে যান, সেখানে গিয়ে দেখে আসুন। ড্রপ আউটের কথা বলছেন? ড্রপ আউটের রিপোর্টটা ঠিক নয়। প্রাইমারীতে ছোট ওয়ান এবং বড় ওয়ান, এই দুটি ভাগ আছে।

যারা পাঁচ বছরের নীচে তারা ছোট ওয়ানের ছাত্র, তাদের নাম ছোট ওয়ানে লেখা আছে। ছোট ওয়ান এবং বড় ওয়ান, দুটো মিলিয়ে সংখ্যাটা কমে যায়। এই জন্য ওরা বলে দেয় ড্রপ আউট হয়েছে। কিন্তু এটি কোনও বিতর্কের ব্যাপার নয়। আপনারা বিতর্ক নিশ্চয়ই করবেন। খারাপ হলে তা নিশ্চয়ই বলবেন। কিন্তু সাফল্য হলে তা বলবেন না? পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে যে বিকাশ হয়েছে তা বলবেন না? সমস্যা কিছু আছে, সমস্যা তো থাকবে। অনেক স্কুলের ঘরবাড়ি ভেঙে গেছে, এটা আমরা জানি। যে দেশে ৪০-৪৫ ভাগ লোক দারিদ্র সীমার নীচে বাস করে, সেখানে সমস্যা থাকবে না? সমতা হয়ে যাবে? আপনারা ৩১ ভাগ টাকা বিদেশ থেকে এবং স্বদেশ থেকে লোন নিয়ে এবং সুদের টাকা পরিশোধ করে চলছেন, দেশটাকে বিক্রি করে দেওয়ার চেষ্টা করছেন। সব বেসরকারি প্রতিষ্ঠানের কাছে তুলে দিতে চাইছেন, আপনারা ডাঙ্কেল করবেন বলছেন, কিন্তু শিক্ষার জন্য আপনাদের কোনও দায়ভার আছে? প্রধানমন্ত্রী বহু কষ্টে ৯টি দেশের যে সম্মেলেন হয়ে গেল, সেখানে বলেছেন যে নবম প্লান যখন শুরু হবে তখন টাকা দেবেন, তখন টাকা বাড়াবেন। কিন্তু এখন কি হবে? আপনারা শিক্ষার জন্য কটা টাকা খরচ করেন? দেশের মধ্যে কয়েকটা জায়গায় কয়েকটা নবোদয় বিদ্যালয় শুধু আপনারা করেছেন, আর এটা করে সব দায়িত্ব শেষ হয়ে গেল? কোনও দায়িত্ব আপনাদের আছে শিক্ষার ব্যাপারে? পশ্চিমবাংলা কি দিল্লির এল্লাকা নয়? বিহার দিল্লির এলাকা হতে পারে আর পশ্চিমবাংলা কি দিল্লির এলাকা হতে পারে না? আপনাদের কথা শুনলে অবাক লাগে, বারে বারে আপনারা এই কথাটা বলেন। কিন্তু কি দায়িত্ব নেবেন, সেই দায়িত্ববোধ কি আপনাদের আছে? আমি মনে করি যে পশ্চিমবাংলায় ছাত্র বেড়েছে। মাধ্যমিকের পরীক্ষা নিয়ে এখানে প্রশ্ন তুলেছেন। হ্যাঁ, সেখানে কিছু ত্রুটি হতে পারে। তারজন্য আমরা দুঃখিত। আজকে এত বিশাল দায়িত্ব নিয়ে যেখানে চলতে হয়, সেখানে কিছু ত্রুটি থাকতে পারে। আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন ৫০ হাজার ছেলে পরীক্ষা দিত। আর আজকে সাড়ে চার লক্ষ ছাত্র মাধ্যমিক বোর্ডে পরীক্ষা দিচ্ছে। সারা দেশে, ভারতবর্ষের মধ্যে আর কোনও রাজ্যে এতবড় ব্যবস্থা আছে, যেখানে এই রকম সাড়ে চার লক্ষ ছাত্র-ছাত্রী পরীক্ষা দেয়? ভারতবর্ষের মধ্যে কোথাও এত বড় বোর্ড আছে, কোথাও এতবড় কাউন্সিল আছে? আপনারা মৌলি কমিটি করে করে বলেছেন যে পঞ্চায়েতের হাতে সব ক্ষমতা দেবেন। পঞ্চায়েত, জেলা পরিষদ সব নিয়োগ করবে। কিন্তু কে টাকা দেবে? আপনারা বলছেন, আপনারা টাকা দেবেন না। পঞ্চায়েতকে টাকা জোগাড় করতে হবে। আপনারা বলেছিলেন যে দশ বছরের মধ্যে সার্বিক শিক্ষার ব্যবস্থা করবেন, এলিমেন্টারী এডুকেশানের ব্যবস্থা করবেন। কত দশ বছর তারপরে পার হয়ে গেল, আর কিছুদিন পরে আমরা দু'হাজার সাল পেরিয়ে যাব। প্রধানমন্ত্রী বলেছেন যে সবাইকে শিক্ষার ব্যবস্থা করবেন। পশ্চিমবাংলায় সার্বিক শিক্ষার ব্যবস্থা হয়েছে। এখানে সমস্যা কিছু আছে। এখানে প্যানেল তুলে বলেছেন—প্যানেলের কথা বললেন, প্যানেল তো এমনিতে হয়নি? সেখানে তো ইন্টারভিউ হয়েছে। আপনাদের সময়ে তো কোনও পরীক্ষাই হোত না, এম.এল.এ.দের পকেট থেকে চাকুরি হোত। আপনাদের সময়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কোনও নিয়ম ছিল না, আপনারা তখন

খেয়াল খুশি মত চলেছেন। কিন্তু এখন তা হয় না। আজকে একটা পদ্ধতি আছে, নিয়ম আছে। এক্সচেঞ্জ থেকে নাম আসে এবং যোগ্যতা অনুসারে সকলের পরীক্ষা হয়। এটা আপনাদের গায়ে লাগবে, লাগারই কথা। এই রকম কোটা ছিল, সিস্টেম ছিল, আপনারা দিয়ে দিয়েছেন। তার জন্য আজকে যখন সুষ্ঠুভাবে আমরা চালাতে যাচ্ছি আপনাদের কষ্ট হচ্ছে। আমি আপনার কাছে আবেদন করবো অনেক হৈচৈ করেছেন একটু কাজের কথা ভাবুন, একটু দয়া করে প্রধানমন্ত্রীকে গণতন্ত্রের শিক্ষা দেবেন। আপনারা রাইটার্স বিল্ডিং দখল করে ক্ষমতা দখল করতে চাইছেন, এটা হচ্ছে গণতন্ত্র আর বামপন্থীরা যখন সমাবেশ করতে চায় তখন তাদেরকে লাঠি মারেন, সেখানে পুলিশ মেরেছে, ওটা গণতন্ত্র নয়। এই সমস্ত জিনিস আপনারা আজকে চাইছেন, এই জিনিস পশ্চিমবাংলায় হবে না। আমরা মনে করি পশ্চিমবাংলার মানুষ যা চাইছে সেইভাবে আমরা পরিচালনা করছি, আমাদের আবেদন যা করেছেন ঝগড়া করার জন্য করেছেন, আমরা তো এটাকে সমর্থন করছি, আপনারাও সমর্থন করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা বিল ৯৪ সালের উপর যা আলোচনা করেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। শিশির সরকার, নিত্যানন্দ অধিকারী, সৌমেন্দ্র অধিকারী, সৌমেন্দ্র দাস যারা আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। যারা বিরোধিতা করেছেন তাদের একটু মনোযোগ দিয়ে শোনার জন্য আবেদন করবো। সৌগত বাবু, সঞ্জীববাবু বলেছেন আমরা নাকি নির্বাচন করছি না। নির্বাচনের ভয়ে আমরা এই রকমভাবে পরিবর্তন করার জন্য চেষ্টা করছি। নানা রকমের কো রিলেশান আছে সেটার পরিবর্তন করে নোমিনেটেড বাড়াতে চাচ্ছি। আমি এর আগে সৌগতবাবুকে বলেছিলাম উনি পড়ার তো সময় পাননা, ভাল অধ্যাপক, পড়াবেন নিউটনের থিওরি, উনি সেখানে আর্কিমিডিস প্রিন্সিপাল পড়িয়ে দিয়ে চলে গেলেন। কোন বিষয়ে দরকার সেটা জানেন না। আপনারা দেখেছেন টিচারদের ডেফিনেশান নিয়ে দিল্লিতে এটা পাঠানো হয়েছিল, আমরা যখন ৮০ সালে এটা সংশোধন করলাম শুধু শিক্ষকের সংজ্ঞার জন্য। কয়েক বছর পড়ে রইল। এখন দেখবেন নির্বাচন করতে গেলে অনেক বিশৃঙ্খলা দেখা দিতে পারে, সেখানে কিছু টেকনিক্যাল অসুবিধা হবে, সেইগুলি দূর না করে নির্বাচন করা যায় না। নির্বাচন করার জন্য এখানে সংশোধন এনেছি। আপনারা দয়া করে পড়ে দেখবেন। আমরা নাকি সদস্য বাড়িয়ে দিচ্ছি। আমাদের ১৮টি জেলা, তার উপর একটি প্রাইমারী বোর্ড, রাজ্য বোর্ড। যেটা সত্যিই বাড়ানোর কথা বলছেন, আমাদের ১৮টি জেলায় যে কাউন্সিল আছে সেখানে পরিবর্তন হচ্ছে না। যেটা বলছেন ১৩ থেকে ১৭ সেখানে দেখবেন ৪ জন বাড়ানো হয়েছে। ঐ যে ১২ জন আছে, তার সঙ্গে সংখ্যার অনুপাতে করার জন্য যেটা বলেছেন তা মোটেও নয়। এখানে মহিলাদের প্রতিনিধিত্ব করার জন্য ৪ জন আসবে। আপনাদের যে বিরোধী দল আছে সেখানে যে কমিটি আছে, জেলাতে বা রাজ্যে এই কর্মচারীরা তারা নানা দলে যুক্ত থাকতে পারে, তারা একটা প্রতিনিধিত্ব চায়। আর যে ২টি মহিলা হচ্ছে একটা

স্টেট কর্মচারী আর একটা হচ্ছে জেলা কর্মচারী, এটা গণতান্ত্রিক পদ্ধতি নয়, গণতান্ত্রিক পদ্ধতিতে আমরা সমস্ত অংশের মানুষকে আনতে চাচ্ছি। আমরা চাচ্ছি ব্যালেন্স বোর্ড করতে। আমরা প্রেসিডেন্ট নিয়োগ করতে চাচ্ছি বলে সবটা অগণতান্ত্রিক হয়ে যাচ্ছে না। শুধু প্রেসিডেন্ট ওখান থেকেও আসতে পারে, এই ব্যাপারে কোনও বাধা নেই।

[4-05—4-15 p.m.]

কাজেই নির্বাচিত থাকছেন। সরকারের পক্ষে প্রশাসন থাকছেন। আপনারা দেখেছেন পঞ্চায়েত এবং পৌরসভা থেকে থাকছেন। তার সঙ্গে থাকছেন, আমরা বলেছি যিনি চালাতে পারবেন তিনি থাকছেন। আপনারা আমাদের শরিক দলগুলির মধ্যে বিরোধ লাগাবার চেষ্টা করবেন না। আমরা শরিকদল নিয়ে সরকার চালাই। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এই ব্যাপারটি কার্যকর করার ক্ষেত্রে এখানে যিনি যোগ্য হবেন তিনি হবেন। আমাদের শরিক দলের মধ্যে যোগ্য তো আছেনই, এখনও আছেন।

(গোলমাল)

আপনারা দিনাজপুর জেলাতে দেখবেন, সেখানে শরিকদলের পক্ষ থেকে আছেন। আপনারা কিছুই খবর রাখেন না। এমন কি আমি বলছি আপনাদেরও যদি শিক্ষাবিদ হন—সৌগতবাবুর মতন দলবাজি করার জন্য অবশ্য নিতে পারবো না—পশ্চিমবাংলার শিক্ষার স্বার্থে কেউ যদি থাকেন সেখানে আমাদের কোনও সংকীর্ণতা থাকবে না, আমরা বাধা দেব না। যদি নির্বাচিত হয়ে থাকেন তাহলে আমাদের কোনও বাধা থাকবে না। আমরা একটা ব্যালেন্স বোর্ড এবং ব্যালেন্স কাউন্সিল করার জন্যই এই সংশোধনীগুলি আনছি। রিমুভ্যালের ব্যাপারে বলেছেন। এটাও স্যার, ওরা পড়ে দেখেন নি। ওরা বলেছেন, আপনি তো কারুকে রিমুভ করতে পারবেন না। এটা একটু পড়ে দেখবেন। সেখানে সেকশান ৫২তে, প্রেসিডেন্টের ক্ষেত্রেও আছে সেকশান ১৩(২)তে। সেখানে সরকারের ক্ষমতা আছে রিমুভ করার। সরকারের ক্ষমতা আছে সেকশান ৫২থে রিমুভ করে দেবার। আপনারা এগুলি একটু পড়ে দেখবেন। আপনারা বলেছেন, আইন নেই, দলবাজি হবে ইত্যাদি ইত্যাদি। যে মুহূর্তে তিনি নিয়মশৃঙ্খলা মানবেন না সেখানে আইনের প্রভিসান আছে, সেগুলির আমরা সংশোধন করি নি। আপনারা যদি না পড়ে বক্তৃতা দেন তাহলে আমার কিছু করার নেই। এই বোর্ড অতীতে আপনারা করেছেন। মধ্যশিক্ষা পর্ষদ সম্পর্কে যদি গোটাটাই গোলমাল হয় সেখানে সুপারসিড করার জন্য ক্লজ ৫৯ আছে। আপনারা ১৭ বছরে ধরে জনগণের কাছে পাত্তা পান নি তাতে আমরা কি করবো? কাজেই শিক্ষার ক্ষেত্রে এই সমস্ত ব্যবস্থা গুলি আছে, এগুলি একটু পড়ে দেখবেন। আর ডঃ মিত্র কমিশনের রিপোর্ট সম্পর্কে যেটা বলেছেন সে সম্পর্কে বলি, এটা তো আমরাই করেছি। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এটা হয়নি। প্রাথমিক, মাধ্যমিক বা কলেজ শিক্ষা সম্পর্কে সেখানে ঐ ধরণের অস্ত্র আপনাদের হাতে তুলে দেওয়া এটা গণতান্ত্রিক বোর্ড না থাকলে কখনও সম্ভব নাকি? আমরা তো আপনাদের হাতে অস্ত্র তুলে দিয়েছি। গণতান্ত্রিক

বোর্ড আছে বলে আপনারা আমাদের সমালোচনা করতে পারছেন, আমাদের যদি কোথাও দুর্বলতা থাকে সেটা বার করার সুযোগ পাচ্ছেন। পশ্চিমবঙ্গের জনগণের শিক্ষার স্বার্থে যদি কোথাও সংশোধন করার প্রয়োজন হয় তাহলে নিশ্চয় তা করা হবে। আর অপারেশন ব্লাকবোর্ড ইত্যাদি নিয়ে যা বলেছেন সেসব শিক্ষা বাজেটের আলোচনার সময় হবে, তার জবাব তখন দেব। মিত্র কমিশনের রিপোর্ট সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী বক্তব্য রাখবেন। আমি কালকেও বলেছি, যত শীঘ্র সম্ভব তিনি বক্তব্য রাখবেন বলে বলেছেন। আর ড্রপ আউট, মিড ডে মিল ইত্যাদি নিয়ে শিক্ষা বাজেটের আলোচনার সময় হবে। আর মেদিনীপুর নিয়ে বলি, স্পেশ্যাল অফিসার নিয়োগ হয়েছে কোর্ট থেকে। সেই স্পেশ্যাল অফিসার মেদিনীপুর সম্পর্কে যে মন্তব্য করেছেন তার রায়টা একবার পড়ে দেখবেন। তদন্ত করে বলেছেন, যারা নিয়োগ হয়েছে তাদের ক্ষেত্রে বলেছেন ৪ মাসের মধ্যে।

(গোলমাল)

হাওড়া সম্পর্কে একই কথা বলা হয়েছে। সেখানে তো জজ রায় দিয়েছেন এবং তাতে আপনাদের ব্যাপারটা ধোপে টেঁকে নি। আপনাদের দলের একজন লোকই সেখানে মামলা করেছিলেন। সেইসব বিষয় আলোচনা করার অন্য সুযোগ আছে, এখানে এই বিলের ব্যাপারে সেটা আসে না। সেই সুযোগ আপনাদের আছে। সেই সময় আপনারা তুলবেন, দুর্নীতি হলে আপনারা সেইগুলো সংশোধন করবেন। আর বেশি কিছু না বলে আমি আবেদন করবো, আপনারা সকলে এই বিলকে সমর্থন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Achintya Krishna Ray that the West Bengal Primary Education (Amendment) Bill, 1994 be taken into consideration, was then put and agreed to.

**Clause - 1**

The question that Clause-1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 2**

**Mr. Speaker :** There is an amendment to Clause 2 by Shri Lakshmi Kanta Dey being Amendment No.3. The Amendment is in order. Shri Dey may now move his Amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause-2, after sub-clause (e), the following be inserted :-

'(ee) in clause (xxia), for the words "Junior Basic Training Institution", the words "Primary Teachers' Training Institute" shall be substi-

tuted ;'

**Shri Achintya Krishna Ray :** I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey is that in Clause-2, after sub-clause (e), the following be inserted :-

'(ee) in clause (xxia), for the words "Junior Basic Training Institution", the words "Primary Teachers' Training Institute" shall be substituted;' was then put and agreed to.

The question that Clause -2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause - 3**

**Mr. Speaker :** There is an amendment to Clasue - 3 by Shri Lakshmi Kanta Dey being Amendment No.2. The amendment is in order. Shri Dey may now move his Amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause-3(a), in proposed Section 4(i), Sub-clause (x), item(2), for the word and figures "Section 57", the word and figures "Section 56" be substituted.

**Shri Achintya Krishna Ray :** I accept the Amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause-3(a), in proposed Section 4(i), sub-clause (x), item (2), for the word and figures "Section 57" the word and figures 'Section 56" be substituted, was then put and agreed to.

The question that Clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4 to 28 and Preamble**

The question that Clauses 4 to 28 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Achintya Krishna Ray :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

[4-15—4-25 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিলটার যে মূল উদ্দেশ্য, সেই উদ্দেশ্য গণতন্ত্রের প্রতি একটা বিরাট আঘাত বলে আমাদের সদস্যরা বারবার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছেন এবং তারা বলেছিলেন বিলটা প্রত্যাহার করে নেবার জন্য। অধিকাংশের উপর একটা ক্ষমতা ছেড়ে দেওয়া অন্যায়। আপনি বললেন প্রেসিডেন্টকে রিমুভ্যালের ক্ষমতা থাকছে ১৩(২)তে। কিন্তু সেটা বলছেন গভর্নমেন্টের অধিকার। কিন্তু যারা ইলেকটেড হয়ে আসছেন, তাদের ফাংশনটা কি? সেখানে আপনি বলছেন হি মে নট বি ইলেকটেড। আউট সাইডার, নমিটেড করে তাকে আপনি প্রেসিডেন্ট করে দেবেন। এটা গণতন্ত্রের কোন জায়গায় রয়েছে? একটা লোক ইলেকশনে জিতলো না, হাউসের যদি তার প্রতি মেজরিটি না থাকে, মেজর মেম্বার যদি প্রেসিডেন্টের বিরুদ্ধে যায় তখন একটা অচল অবস্থার সৃষ্টি হবে। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এটা ইগোর ব্যাপার নয়। আপনি অধিকাংশ সদস্যের মতামতকে উপেক্ষা করে তাদের মাথার উপর একজনকে প্রেসিডেন্ট করে দেবেন, এটা কি করে হয় বুঝিয়ে দিন। আপনার নমিনেটেড মেম্বারও প্রেসিডেন্টের জন্য কনষ্টেট করুন এবং ইলেকটেড হয়ে তিনি প্রেসিডেন্ট হোন, তাতে আমাদের কোনও আপত্তি নেই। আপনি ইগো-তে ভুগছেন। আপনি যা করতে চাইছেন তা পৃথিবীর কোথাও হয় না। অধিকাংশের রায়কে না মেনে নমিনেটেড লোককে দিয়ে গণতন্ত্রকে রক্ষিত হয় না। ঐভাবে গণতন্ত্রকে রক্ষা করতে যাবেন না, এটাই আপনার কাছে আমার অনুরোধ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মাননীয় মন্ত্রীর রিপ্লাই মন দিয়ে শুনলাম। উনি চেয়ারম্যানের পোষ্টটা তুলে দিতে চাইছেন। সেকেন্ডারী বোর্ডে বা হায়ার সেকেন্ডারী কাউন্সিলে ভাইস-চেয়ারম্যানের পোষ্ট নেই। ওদের সঙ্গে প্যারেটি এনে তুলে দিচ্ছেন। কিন্তু এখানে ভাইস-চেয়ারম্যানের একটা ফ্যাংশন ছিল—প্রেসিডেন্ট কোনও কারণে না এলে, কি জেলায়, কি ষ্টেট কাউন্সিলে, তাহলে সেখানে কে মিটিং প্রিসাইড করবেন? হয়ত এমন অবস্থা হল যে, কোনও কারণে প্রেসিডেন্ট দীর্ঘদিন আসতে পারলেন না, বা অসুস্থ হয়ে পড়লেন বা মারা গেলেন তখন তো বোর্ড অচল হয়ে পড়বে যতক্ষণ না সেক্রেটারী রাজ্য সরকারকে জানাবেন এবং যতক্ষণ না রাজ্য সরকার বিকল্প ব্যবস্থা করবেন। ভাইস-চেয়ারম্যান থাকলে টেম্পোরারী ট্রানজিশনাল এ্যারেঞ্জমেন্ট হতে পারত। মাননীয় মন্ত্রী এটা তুলে দিচ্ছেন— পসিবলি উনি চান না যে একটা লোক ভাইস চেয়ারম্যান হিসাবে সেই সময়ে ক্ষমতায় থাকবেন, তার ফলে সে সময়ে ওঁর কন্ট্রোল নাও থাকতে পারে। যাই হোক মন্ত্রীর বক্তৃতার মধ্যে এবিষয়ে আমি কোনও সুস্পষ্ট যুক্তি পেলাম না।

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** আমি আগেই বলেছি, যে আমরা বোর্ডকে ব্যালেন্স করছি। তা ছাড়া মাধ্যমিক শিক্ষা পর্যদে ৬৩ সাল থেকে প্রেসিডেন্ট নিযুক্ত হয়ে আসছেন। এখনও সেই পদ্ধতিই চলছে। এখানেও সেই একই পদ্ধতি। এখানে বাকি সব নির্বাচিত প্রতিনিধিরা তো

থাকছেন। তারপর রিমুভালের প্রশ্নটি মাননীয় মান্নান সাহেব তুলেছেন। ১০নং এবং ৪৫ নং ধারায় রিমুভালের কথা বলা আছে—সরকার দরকার হলে, কোনও অন্য সিচ্যুয়েশন হলে নিয়ম ও পদ্ধতির মধ্যেই ব্যবস্থা নিতে পারবেন। আশা করি এটা মাননীয় সদস্যরা মেনে নেবেন। আর না মানলে আমি কি করতে পারি।

The motion of Shri Achintya Krishna Ray that the West Bengal Primary Education (Amendmen) Bill, 1994 as settled in the Assembly, be passed —was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 41

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া পশ্চিমবঙ্গ সরকারের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন সেই বিতর্কে অংশ গ্রহণ করে আমার একটি কথা শুধু মনে পড়ছে, এই রাজ্যের তফসিলি জাতি আদিবাসী এবং পিছিয়ে পড়া যেসব মানুষজন রয়েছেন তাদের কল্যাণের জন্য এই দপ্তর নয়, তাদের নিধনের জন্য এই দপ্তর এবং সেই কাজ মাননীয় মন্ত্রী মহাশয় খুব সুচারুভাবে করে চলেছেন পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্ব থেকে। এই রাজ্য হচ্ছে উড়িষ্যা এবং বিহারের সীমান্তবর্তী এবং এই রাজ্যে তফসিলি আদিবাসী মানুষের সংখ্যা একটা বিরাট পরিমানে আছে এবং তারসঙ্গে যুক্ত হয়েছে সম্প্রতি কেন্দ্রীয় সরকারের দ্বারা স্বীকৃত কমিশনের সুপারিশকে গ্রহণ করার মাধ্যমে। যে আদার ব্যাকওয়ার্ড ক্লাস, সমাজের পিছিয়ে পড়া অন্যান্য যেসব মানুষ তাদের সংখ্যা পশ্চিমবাংলায় কম নয়। একটা বিরাট অংশের মানুষ অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে, সামাজিক ন্যায়-বিচারের ক্ষেত্রে, প্রশাসনিক সুযোগ-সুবিধার ক্ষেত্রে গত কয়েক বছর ধরে বঞ্চনার শিকার হয়ে আছে। কাগজে-কলমে অনেক প্রকল্প আছে, অনেক কর্মসূচীর কথা বলা আছে, কিন্তু সমাজের এই মানুষগুলি যারা চিহ্নিত হল তাদের প্রতি এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতৃত্বে বামফ্রন্ট সরকার যেভাবে রাজত্ব চালাচ্ছে তাতে বিগত কয়েক বছর ধরে আদিবাসী মানুষের উন্নয়নের নামে আদিবাসী নিধন করেছেন, তফসিলি মানুষের উন্নয়নের নামে বঞ্চনা করেছেন। সবচেয়ে নক্কারজনক ঘটনা হচ্ছে, আদার ব্যাকওয়ার্ড ক্লাস, অন্যসব পিছিয়ে পড়া মানুষের ক্ষেত্রে একটা তালিকা পর্যন্ত করেননি। সারা ভারতবর্ষে যখন কংগ্রেসি রাজ্যে এবং কেন্দ্রীয় সরকার পিছিয়ে পড়া মানুষের তালিকা তৈরি করে যখন সংরক্ষণ নীতি সুস্পষ্টভাবে ঘোষণা করে দিয়েছেন, যখন অর্থনৈতিক ক্ষেত্রে কর্মসূচীভিত্তিক অর্থ বিনিয়োগ করে জাতীয় স্তরে ফিনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন তৈরি করেছেন আদার ব্যাকওয়ার্ড ক্লাসের জন্য। যখন তারা নির্দিষ্ট কর্মসূচী ঠিক করে দিয়েছেন, তখন আমাদের বাংলায় পিছিয়ে পড়া মানুষ, যুবক-যুবতী, ছাত্র-ছাত্রীরা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে এদের হঠকারী রাজনৈতিক সিদ্ধান্তের জন্য। ১৬৩ কোটি টাকার বাজেট বরাদ্দের

ট্রাইবাল সাব-প্ল্যান থেকে শুরু করে গ্রামীন ক্ষেত্রে ট্রাইবাল এরিয়া সাব-প্ল্যান প্রভৃতি অনেকগুলি খাতে টাকা ধার্য করে অর্থ বিনিয়োগের জন্য দাবি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে আজকে আদিবাসী এবং তফসিলি মানুষের সংখ্যা নেহাত কম নয়। তফসিলি সিডিউল কাস্টস মানুষের সংখ্যা ১ কোটি ৬০ লক্ষ ৮০ হাজার। টোটাল পপুলেশানের ৩৪ পারসেন্ট, ১৯৯১ এর সেনসাস অনুযায়ী। আর সিডিউল ট্রাইব পপুলেশন ৩৮ লক্ষ ৮ হাজার ৭৬০, এ্যজ পার ১৯৯১ সেনসাস।

[4-25—4-35 p.m.]

এর সংখ্যাটা নেহাত কম নয়, আর যদি আদার ব্যাকওয়ার্ড ক্লাস ধরি তাহলে ৫২ পারসেন্ট অফ দি টোটাল পপুলেশান চলে যাচ্ছে তাদের সংখ্যাই আজকে বেশি। ভারতবর্ষের প্রেক্ষাপটেই বলুন, আর বাংলার প্রেক্ষাপটেই বলুন সেভাবে একজন বলতে পারবে। মাননীয় মন্ত্রী আজকে দ্বিধাগ্রস্ত, দিকশূণ্য। একটা সরকারের যদি ডাইরেকসন না থাকে যদি মাপকাঠি না থাকে তাহলে সেই সরকার কোন নিরিখে কর্মসূচী ঠিক করবেন? ওঁরা বলবেন আমাদের ডাইরেকসন ঠিক আছে, আমরা আদিবাসী তফসিলিদের প্রতিনিধিত্ব করছি, আমরা ভূমিসংস্কার করছি, আমরা পঞ্চায়েতের মাধ্যমে ওদের অর্থনৈতিক মনোনয়ন করে দিয়েছে। কিন্তু এই কর্মসূচীর ২০ ভাগ মাননীয়া ইন্দিরা গান্ধী প্রাক্তন প্রধান মন্ত্রী প্রয়াত নেত্রী ১৯৮০ সালে ঘোষণা করেছিলেন। এই কর্মসূচীগুলি ট্রাইব্যাল সাব-প্ল্যান ইন্টোগ্রেটেড tribal development programme তার অন্যতম কর্মসূচী আই.টি.ডি.পি. সিডিউল্ড কাষ্ট অ্যান্ড সিডিউল্ড ট্রাইবস financial development corporation. জাতীয় স্তরে শুরু হয়েছে, রাজ্য স্তরে আপনারা তা গ্রহণ করেছেন। গ্রামীন ক্ষুদ্র কুটির শিল্প থেকে শুরু করে সেচ, কৃষি ভূমি সংস্কার পর্যন্ত প্রতিটি খাতে ঋণ দেওয়া থেকে শুরু করে কৃষি ভিত্তিক সেচ সবটাই কেন্দ্রীয় সরকারের কর্মসূচী, আপনারা পোষ্ট অফিসের কাজ করছেন। কোনও ইনোভেটিভ স্কীম তৈরি করতে পেরেছেন? প্রতি দপ্তরে বসে এত আদিবাসী তফসিলি মানুষের অর্থনৈতিক বনিয়াদ তৈরি করার জন্য করেছি বলতে পারবেন না। আজকে পশ্চিমবঙ্গে আই.টি.ডি.পি. এরিয়া ভুক্ত এলাকায় প্রায় ১২৪১৫.৩২ স্কুল গেম, যেখানে আদিবাসী তফসিলি মানুষদের জন্য কেন্দ্রীয় সরকারের ঘোষিত কর্মসূচী, সস্তায় চাল দেওয়া বিভিন্ন অর্থনৈতিক কর্মসূচীকে আজকে তুলে দেওয়া সেখানে আমরা দেখেছি আমরা মাত্র টোটাল পপুলেশনের ৫০ পারসেন্ট কভার করতে পারছি না। ৫০ পারসেন্ট অফ দি টোটাল পপুলেসন আদিবাসী এবং তফসিলি পপুলেশন আজকে আই.টি.ডি.পি. এরিয়ার বাইরে পড়ে আছে। এতে সরকারের ভূমিকা কি? উনি বলবেন ছড়িয়ে ছিটিয়ে থাকা তফসিলি একটা নিউক্লাস নিয়ে এসে কর্মসূচী প্রণয়ন করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। আজকে জাতীয় পর্যায়ে মিটিং হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রের কাছে বলে বেড়াচ্ছেন। আমরা সব ক্ষেত্রে তাঁর সঙ্গে সহযোগিতা করতে প্রস্তুত। কিন্তু কোনও ক্ষেত্রে আদিবাসী তফসিলি মানুষদের যার ৫০ পারসেন্ট মানুষ আজকে পশ্চিমবঙ্গে আনকভারড পড়ে আছে। আই.টি.ডি.পি. প্রোগ্রামে পশ্চিমবঙ্গে আপনাদের নেতৃত্বে তার কর্মসূচী প্রণয়নের

জন্য জাতীয় স্তরে বিতর্ক তুলে কোনও কর্মসূচী নিলেন না। আমরা যখন এই বিষয়ে প্রশ্ন তুলে আপনাদের দৃষ্টি আকর্ষণ করি আপনারা বললেন কেন্দ্রের প্রতিবন্ধকতা আছে, কিসের প্রতিবন্ধকতা? আজকে এই সুযোগে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাদের গভীরভাবে এই কথাটা ভাবতে হবে, এই কারণে ভাবতে হবে আমরা সিডিউল্ড কাষ্ট পপুলেশন এদের আই.টি.ডি.পি.র আওতায় আনা গেছে ২৮৩৭১২০ মোটামুটি একটা সংখ্যা সিডিউল্ড ট্রাইবস আদিবাসী মানুষদের মাত্র ১৫ লক্ষ ৫৪ হাজার ৪৯৯ জনকে আপনাদের তথ্য বিরাট সংখ্যক মানুষ উত্তরবঙ্গে জলপাইগুড়ি, কুচবিহার, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া ২৪ পরগণা, নদীয়া সর্বত্র আদিবাসী তফসিলি মানুষ আজকে পড়ে আছে। আমাদের সরকারের অবহেলায়। আজকে পথ বার করতে হবে। সেই পথের নিশানা আপনাদের বাজেটে নেই। বলা হয়নি যে আমরা এ বছর থেকে ঠিক করছি যে পশ্চিমবঙ্গের সমস্ত আদিবাসী তফসিলি কর্মসূচীর আওতায় নিয়ে এসে এদের অর্থনৈতিক বনিয়াদ তৈরি করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে প্রায় সামগ্রিকভাবে এই সব তফসিলি আদিবাসী সমাজের ৮০ ভাগ গ্রামে বাস করে। এটি পারসেন্ট অফ দি টোটাল পপুলেশন অফ এস.সি. অ্যান্ড এস.টি. এরা গ্রামে বাস করেন। আজকে প্রতিটি জায়গায় বিকেন্দ্রীকরণের কথা বলছেন, কিন্তু ঝাড়গ্রামে চলে যান, দেখবেন, প্রকাশ্য দিবালোকে ঝাড়গ্রাম শহরের গোডাউন থেকে আই.টি.ডি.পি.র চাল লরি করে পাচার হচ্ছে বিহারে। ব্যাপারটা বারবার হাউসে উত্থাপন করেছি, কিন্তু এই নিয়ে কোনও অনুসন্ধান করা হয়নি। তারফলে সেখানকার দরিদ্র আদিবাসী মহিলা ও পুরুষ যারা জঙ্গলে ঘুরে ঘুরে শালপাতা এবং মহুয়া ফুল সংগ্রহ করে বাজারে বিক্রি করে সেই পয়সায় চাল কিনছেন তারা আই.টি.ডি.পি.র চাল পাচ্ছেন না। সেখানকার রেশন ডিলার যারা তারা ঐসব আদিবাসীদের রেশন কার্ডগুলি ছিনিয়ে রেখে দিয়েছে, তারফলে তারা রেশনের দোকান থেকেও সাবসিডির চাল ও গম কিনতে পারছেন না। আজকে পুরুলিয়া এবং বাঁকুড়ায় তাই নিরন্ন হিসাবে দিন কাটছে সাধারণ মানুষের। আর পশ্চিমবঙ্গ থেকে এঁরা যান উড়িষ্যার কালাহাণ্ডি। আজকে সেখানকার তফসিলি আদিবাসী মানুষ সামাজিক, রাজনৈতিক এবং প্রশাসনিক ভ্রষ্টাচারের শিকার হয়ে অপুষ্টির কারণে টি.বিতে আক্রান্ত হয়ে কাটাচ্ছেন। এসব কথা যখন আমরা বলি তখন আমাদের কথার মধ্যে এরা চক্রান্ত দেখেন, নরেণ হাঁসদা যখন এসব কথা বলেন তখন তারমধ্যে বিচ্ছিন্নতাবাদের আভাষ পান। আপনারা নিজেরা বিহারে গিয়ে বলেন—আদিবাসীদের ঝাড়খন্ড রাজ্যের দাবি যৌক্তিক, তাদের হক আদায়ের জন্য সেখানে প্রেস কনফারেন্স করেন, মধ্যপ্রদেশে গিয়ে বলেন— আদিবাসীদের দাবির পেছনে যৌক্তিকতা রয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে বলেন—ছিঃ ছিঃ, পশ্চিমবাংলায় এই দাবি করা যায় না, এটা বিচ্ছিন্নতাবাদ। আপনাদের এই যে দুমুখো নীতি, এটা রাজনৈতিক স্বৈরাচার। এই সমস্যা নিয়ে ভারতবর্ষের স্বরাষ্ট্রমন্ত্রী একটা মিটিং ডেকেছিলেন, কারণ, এ-ব্যাপারে এককভাবে কোনও সিদ্ধান্তে আসা যায় না। ঐ মিটিংয়ে পশ্চিমবঙ্গসহ বিহার, ওড়িষ্যা এবং মধ্যপ্রদেশের মুখ্য মন্ত্রীদেরও ডাকা হয়েছিল। সেখানে প্রধানমন্ত্রী জানতে চেয়েছিলেন রাজ্য সরকারগুলির মতামত। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেই মিটিংয়ে আমাদের মুখ্যমন্ত্রী গিয়েছিলেন কি? আমাদের সংবাদ, তিনি

যাননি, এ্যাভয়েড করেছেন। কেন যাননি? আজকে রাজনৈতিক চরিত্র প্রকাশিত হয়ে পড়বে বলে তিনি যাননি। আমরা শাঁখামুটি সাপ দেখেছি যার সামনেও মুখ, পেছনেও মুখ। ওরাও সেরকম, দুটি মুখ রয়েছে; একমুখ দিয়ে বিহার, উড়িষ্যা এবং মধ্যপ্রদেশে গিয়ে এক কথা বলেন, অপর মুখ দিয়ে এখানে অন্য কথা বলেন। ওরা অপারচুনিষ্ট, তাই ধান্দাবাজির রাজনীতির জন্ম দিয়েছেন এবং তারজন্য বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। ঝাড়খন্ডী রাজ্য হবে কি হবে না জানি না, কিন্তু আদিবাসীদের জন্য যদি ত্রিপুরায় স্বশাসিত পরিষদ করতে পারে তাহলে বাংলার মাটিতে আদিবাসী তফসিলিদের জন্য স্বশাসিত কাউন্সিল তৈরি হবে না কেন? মন্ত্রীর কাছে আমার দাবি, পশ্চিমবঙ্গেও তফসিলি আদিবাসীদের জন্য কাউন্সিল তৈরি করুন। আজকে কেন্দ্রীয় সরকার ট্রাইবাল ষ্টেট প্ল্যান মিডটার্ম লোন থেকে শুরু করে শর্টটার্ম লোন দিচ্ছেন। জাতীয় স্তরে এস.সি. অ্যান্ড এস.টি. ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন তাদের সাহায্য এবং সহযোগিতা দেবার জন্য ১২৫ কোটি টাকার যে ফান্ড তৈরি করেছেন, তার থেকে আপনারাও টাকা পেয়েছেন, সেই টাকা খরচও করেছেন, কিন্তু টাকাটা যাদের পাবার কথা তারা পাননি, মধ্যস্বত্বভোগীরা সেই টাকায় ফুলেফেঁপে উঠেছে।

[4-35—4-45 p.m.]

পার্টি অফিসগুলির সংখ্যা বাড়ছে, আর গ্রামে আদিবাসী, তফসিলিরা শীর্ণকায় হচ্ছে, তারা জঙ্গলে ঘুরে ঘুরে জীবন কাটাচ্ছে। ১৭ বছর বাদে তফসিলি, আদিবাসী যে সম্প্রদায়, যাদের নিয়ে আপনাদের এই রাজনৈতিক চিত্র, তাদের অর্থনৈতিক বুনিয়াদ সম্পর্কে এই হচ্ছে আপনাদের চিন্তা-ভাবনা। এই জায়গায় আমাদের প্রতিবাদ রয়েছে এবং এই প্রতিবাদ রয়েছে বলে আমরা স্পষ্ট ভাষায় দাবি করছি যে পশ্চিমবঙ্গে আদিবাসী এবং তফসিলিদের জন্য স্বয়ংশাসিত কাউন্সিল তৈরি করে তাদের উন্নয়নের দায়িত্ব তাদের হাতে তুলে দিন। গত বছর যখন গোর্খাদের, উন্নয়ণের জন্য দার্জিলিং হিল কাউন্সিল করার কথা হয়েছিল তখন বলেছিলেন, যে আমরা বুকের রক্ত দিয়ে এটা বন্ধ করে দেব। আজকে সেই সুভাষ ঘিসিং হচ্ছেন জ্যোতিবাবুর এক নম্বর বন্ধু। আজকে হিল কাউন্সিল যদি সংবিধানের আওতায় থেকে গোর্খাদের উন্নয়নের ধারক হতে পারে তাহলে বাংলার স্বার্থে আদিবাসী এবং তফসিলিদের জন্য স্বয়ংশাসিত পরিষদ হবে না কেন? আমি আপনাকে একথা বলবো, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলবেন যে, আমি বিবেকের যন্ত্রনায় তাড়িত হয়েছি, দীর্ঘ ১৭ বছর এই নিরন্ন মানুষগুলিকে বঞ্চনা করেছি, এখন আমি আদিবাসী এবং তফসিলিদের উন্নয়ণের জন্য এই কাউন্সিল ঘোষণা করছি। আপনি এটা নিশ্চয়ই করবেন বলে আমি আশা করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গকে নিয়ে যে বিতর্ক সেটা হচ্ছে আদার ব্যাকওয়ার্ড ক্লাস নিয়ে আমরা মন্ডল কমিশনের রিপোর্টের কথা বারেবারে বলেছি। এই রিপোর্টে কি বলা আছে? আপনারা কি মহাপাপ করেছেন? সারা ভারতবর্ষ একদিকে চলছে, ভারতবর্ষের ২৫টি রাজ্য একভাবে চলছে, আর আমাদের এখানকার নায়ক মন্ত্রী দীনেশ ডাকুয়া মহাশয়, ১৭ বছরের বাংলার নবাব, তিনি আর একদিকে চলেছেন। তিনি বলেছিলেন

যে মাননীয় মন্ত্রী বিনয় কৃষ্ণ চৌধুরীর নেতৃত্বে একটা কমিটি হবে। ১৯৮০ সালে সেই কমিটি হল। সেই কমিটি কি রিপোর্ট দিল? সেই কমিটি রিপোর্ট দিল, It also recommended the identification of the occupational groups as backward and formulation of comprehensive programme "for the economic development and educational advancement of these groups who are below the poverty line" The Committee was against reservation of quotas in Government Services for backward classes. The States and Union Territories which have never prepared a list of OBCs or taken any separate action for their upliftment. তার মধ্যে পশ্চিমবঙ্গ অন্যতম। এই যে ক্ষতি করলেন, এটা কাদের ক্ষতি করলেন? সারা ভারতবর্ষে আজকে ন্যাশান্যাল ব্যাকওয়ার্ড ডেভেলপমেন্ট ফিনান্স তৈরি হয়ে গেছে। ৫ শত কোটি টাকা মূলধন করে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যে আদার ব্যাকওয়ার্ড ক্লাসের ছেলেমেয়েদের শিক্ষার অগ্রগতির ক্ষেত্রে, শিল্পের অগ্রগতির ক্ষেত্রে, চাকুরীর ক্ষেত্রে, সংরক্ষণের ক্ষেত্রে, আজকে তারা কর্মসূচী ঘোষণা করেছে। আর আমাদের বাংলার ও.বি.সি'র ছেলেমেয়েরা বঞ্চিত হয়ে থাকবে। চাকুরীর ক্ষেত্রে যে ২৭ পারসেন্ট সংরক্ষণ, সেটা তারা পাবে না, অন্যান্য সংরক্ষণ তারা পাবে না, তারা আজকে রাজনৈতিক অবিচারের শিকার হবে, অর্থনৈতিক কোনও কর্মসূচীর সুযোগ পাবে না। ৮ কোটি টাকা ইতিমধ্যে ১৯৯৩-৯৪ সালের জন্য ইয়ার মার্ক করা হয়েছে। সেই টাকা দিয়ে আপনি কি করবেন? ৮ কোটি টাকা কেন্দ্র ইতিমধ্যে রাজ্যকে দিয়েছে। আপনার হাতে ও.বি.সি.র লিষ্ট নেই। আপনি বলছেন যে কমিটি করে দিয়েছেন এক্স.জাষ্টিস এ.এন.সেনের নেতৃত্বে। সেই কমিটি রিপোর্ট দেবে। আপনাকে আমি বলবো, আপনি মিথ্যাচারের বেড়াজাল থেকে বেরিয়ে এসে বলুন যে এক মাসের মধ্যে, কি ১৫ দিনের মধ্যে বা ২০ দিনের মধ্যে বা ৫ বছর বাদে সেই কমিটি রিপোর্ট দেবে। আপনি ভাবের তরণী নদীতে ভাসিয়ে দিয়ে বসে থাকবেন, আর আমাদের রাজ্যের আদার ব্যাকওয়ার্ড ক্লাসের ছেলে-মেয়েরা আপনার এই সিদ্ধান্তের ফলে বঞ্চিত হবে, তারা বঞ্চনার শিকার হবে—এই জিনিস চলতে পারে না। গণতান্ত্রিক পদ্ধতিতে একটা ফেডারেল ষ্ট্রাকচারের মধ্যে ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্যের মন্ত্রী হিসাবে আপনি একথা পরিস্কার করে বলবেন যে আদার ব্যাকওয়ার্ড ক্লাসের-জন্য যে সুযোগ-সুবিধা, সেই সুযোগ-সুবিধা তারা পাবে। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই ঘোষণা করেছেন এবং কেন্দ্রীয় সংস্থাগুলিতে চাকুরী দেওয়া শুরু হয়েছে। সেখানে আজকে পশ্চিমবঙ্গের ছেলেমেয়েরা এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অন্য জায়গায় মাহাতো, কর্মী, মাহিষ্য কমিউনিটির লোকেরা সুযোগ পাচ্ছে। ভারতবর্ষের অন্য রাজ্যগুলিতে তারা সুযোগ পাচ্ছে, কিন্তু সেই একই ফেডারেল ষ্ট্রাকচারের মধ্যে থেকে পশ্চিমবঙ্গে কোনও উন্নাসিকতায় সেই মানুষগুলিকে বঞ্চিত রাখা হয়েছে? তাই যদি হয় সুপ্রীম কোর্টের নির্দেশ পাওয়ার পর যে কমিশন তৈরি করেছিলেন, এতো বছর বাদে, ১৪ বছর ধরে অপেক্ষা করলেন কেন? ১৪ বছর আপনারা বঞ্চিত করেছেন। প্রথম থেকে বিনয়বাবুর নেতৃত্বে যে কমিটি হল তাঁরা বলে দিলেন যে আমাদের এখানে আদার ব্যাকওয়ার্ড ক্লাস বলে কিছু নেই। এখন মন্ত্রী মহাশয় পরিস্থিতির চাপে পড়ে বলতে বাধ্য হচ্ছেন যে

আমরা খুঁজে দেখবো, তালিকা তৈরি করবো। কবে হবে? আজকে এই কাজ যে দপ্তরের তার মন্ত্রী আপনি, আপনাকে বলতে হবে। এরা যে বঞ্চিত হল তার জন্য দায়ি আপনি। আপনাকে ক্যাটাগরিক্যালি বলতে হবে কবে তালিকা তৈরি হবে এবং কেন ওদের বঞ্চিত করলেন? আপনি পেছিয়ে পড়া মানুষের শত্রু। পেছিয়ে পড়া মানুষকে অর্থনৈতিক দিক থেকে বঞ্চিত করছেন। তাদের ছেলে-মেয়েরা যাতে চাকুরী না পায়, তাদের ছেলে-মেয়েরা যাতে পড়াশোনা করতে না পারে, তারা অর্থনৈতিক অগ্রগতির পথে যেতে না পারে তার ব্যবস্থা আপনি করেছেন। পেছিয়ে পড়া যে সমাজগুলি রয়েছে, মাহাতো, কর্মী, মাহিষ্য আরও অনেক যে সমস্ত শ্রেণী রয়েছে আজকে সেই সমাজের সেই শ্রেণী গুলিকে আপনি বঞ্চিত করছেন। কেন্দ্রের মাননীয় মন্ত্রী কিছুদিন আগে আমার বিধানসভা কেন্দ্রে গিয়েছিলেন, আমাদের জেলাতে গিয়েছিলেন। মাননীয় মন্ত্রী এখানকার সমস্ত পরিস্থিতি দেখে গিয়েছেন এবং জোরের সঙ্গে বলে গিয়েছেন আমাদের দলের সভাপতি সোমেন মিত্র মহাশয়কে যে, বিপদ জনক ব্যাপার, পশ্চিমবাংলা এই ব্যাপারে সাংঘাতিক পেছিয়ে গিয়েছে। ভারতবর্ষের সমাজ কল্যাণ মন্ত্রী সারা ভারতবর্ষ ঘুরে বেড়াচ্ছেন, প্রতিটি রাজ্যে গিয়েছেন। প্রতিটি রাজ্য তার সুযোগ সুবিধা, তাদের হক অধিকার আদায় করে নিচ্ছে। আর আপনার পশ্চিমবাংলার ছেলেমেয়েরা আজকে পেছিয়ে পড়ছে। আমি প্রতিদিন কত মানুষের কাছ থেকে চিঠি পাচ্ছি, কত মানুষ আমার সঙ্গে টেলিফোনে যোগাযোগ করছে এবং বলছে, কেন আমরা এই বঞ্চনার স্বীকার হয়ে আছি। আপনারা করছেন, করবেন বলে কাটিয়ে দিচ্ছেন, আর ওই মানুষগুলোকে বঞ্চিত করছেন। তাই আপনাকে আমি বলছি আপনি শ্লোগান দিন আদার ব্যাকওয়ার্ড ক্লাসের আন্দোলনের সমর্থনে সমস্ত রকম কড়া ব্যবস্থা নেওয়া হবে। যেমন করে বলেন আপনাদের মিছিলে না এলে পতাকা না ধরলে, আপনাদের হয়ে জিন্দাবাদ না বললে, আপনাদের ভোট না দিলে আই আর ডি পি এন আর.আই.ই.পি-র লোন দেওয়া হবে না, তাদের সমাজে বেঁচে থাকার অধিকার দেওয়া হবে না। অনেক মানুষ এইভাবে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে বয়কট হয়ে পড়ে রয়েছে, অর্থনৈতিক অবরোধের স্বীকার হয়েছে। আপনারা ও.বি.সি.র ব্যাপারে বলতে চাইছেন এই রকম চলবে, কোনও রকম আন্দোলন করা যাবে না, তোমরা যেমন পেছিয়ে আছো তেমনি পেছিয়ে থাকো, পশ্চিমবঙ্গ সরকার আমরা চালাচ্ছি, যে দিন বুঝবো সেই দিন দেব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ইতিহাসে আজকে এই গণতন্ত্রের পূন্য মন্দিরে একটু আগে একটা খুন হল, গণতন্ত্র খুন হল, সেই খুনি হচ্ছেন মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রী শ্রী অচিন্তকৃষ্ণ রায়। আজকে গণতন্ত্রে পূণ্য মন্দিরে আরও একটা বিভিযিকা ভয়ঙ্কর বিপদ জনক অধ্যায় রচিত হয়েছে এই ব্যয় বরাদ্দ পেশ করে। সেটা হল তফসিলি জাতি এবং উপজাতিদের অধিকার কেড়ে নিয়ে তাদের বঞ্চনার স্বীকার করে, সামাজিক অবিচারের স্বীকার করে পেছিয়ে পড়া মানুষদের ও.বি.সি.র অধিকার না দিয়ে। এই সরকার যে দাবি করে পেছিয়ে পড়া মানুষের সরকার, এটা ঠিক নয়। ওরা পেছিয়ে পড়া মানুষের সরকার নয়, পেছিয়ে পড়া মানুষের ধারক-বাহক নয়। এই সরকার পেছিয়ে পড়া মানুষকে বঞ্চিত করে আরও অনেক দূরে পেছিয়ে দিচ্ছে। এই বঞ্চনার ইতিহাসের এই দলিলকে আমি কখনই

সমর্থন করতে পারছি না, এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না। আমাদের আনা কাট মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45—4-55 p.m.]

**শ্রী ভন্দু মাঝি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গের তফসিলি জাতি এবং উপজাতি বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে সমর্থন জানিয়ে কিছু বলতে চাই। স্যার, কিছুক্ষণ আগে আমি মানসবাবুর বক্তব্য শুনছিলাম। উনি যে কথাটা এখানে বলার চেষ্টা করেছেন, অনুরূপভাবে আমি লক্ষ্য করেছিলাম, কিছুদিন আগে এখানে কংগ্রেসের সভানেত্রী পুরুলিয়া এবং বাঁকুড়ার তফসিলি জাতি এবং উপজাতি মানুষদের একটা পরিসংখ্যান দিয়েছেন। তিনি যা বলেছেন তাতে সারা পশ্চিমবাংলায় তফসিলি জাতি এবং উপজাতি মানুষ বিভ্রান্তির মধ্যে পড়েছেন। উনি পরিসংখ্যান দিয়ে বলেছেন যে পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরে নাকি সত্তর ভাগ তফসিলি জাতি এবং উপজাতির মানুষ বাস করেন। স্যার, আপনি জানেন, উনি বলার চেষ্টা করেছেন যে এখানে নাকি স্বশাসিত পরিষদের কথা উল্লেখ করেছেন। আমি এখানে পরিস্কার করে বলতে চাই যে, পুরুলিয়াতে মাত্র ১৮ শতাংশ তফসিলি জাতি এবং উপজাতি মানুষ বাস করেন। আমি পরিস্কার ভাবে বলে দিতে চাই, আমাদের বামপন্থী দৃষ্টি অনুসারে ত্রিপুরা জেলা পরিষদ আমরা করেছি। এখানে ঝাড়খণ্ডী সদস্য নরেন হাঁসদা গতকাল যেভাবে সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন, আমি তার বিরোধিতা করছি। গতকাল উনি বলেছেন যে উপজাতি সম্প্রদায়ের মানুষ খেজুর পাতায় শোয়, শালপাতাতে খাওয়া দাওয়া করে। আগে বাস্তব পরিস্থিতি যখন এখনকার মত ছিল না, তখন খেজুর পাতায় শুত। এখন বাস্তব পরিস্থিতি তা নয়। সেজন্য আমি ঐ বক্তব্যের বিরোধিতা করছি। এখানে বামফ্রন্ট সরকার আসার পর আমরা তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য পঞ্চায়েতে যে সংরক্ষণের ব্যবস্থা করেছি, এটা কংগ্রেস সরকারের আমলে ছিল না। কংগ্রেস সরকার কেবল মাত্র বিধানসভা এবং লোকসভাতে সংরক্ষণের ব্যবস্থা করেছিল। কিন্তু বামফ্রন্ট সরকার ১৯৯৩ সালে সমস্ত পঞ্চায়েত আইনের এ্যামেন্ডমেন্ট এনে তফসিলি জাতি এবং উপজাতিদের এবং মহিলাদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা করেছেন। ভূমিসংস্কারের মাঝখান দিয়ে গ্রাম বাংলায় তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ আজকে বিভিন্ন জায়গায় জায়গায় জমি পেয়েছে। ভূমি সংস্কারের ফলেই এটা সম্ভব হয়েছে। গরিব মানুষদের মধ্যে সরকারি খাস জমি বন্টন করা হয়েছে। স্যার, ১৯৯১ সালের জনগননা অনুযায়ী পশ্চিমবঙ্গে এক কোটি ষাট লক্ষ আশি হাজার ছয়শত এগার জন হচ্ছেন এস.সি. ও এস.টি.। গ্রামের আই.আর.ডি.পি. প্রকল্প অনুসারে বেনিফিশিয়ারীদের মধ্যে ৪০.৮৫ শতাংশ হচ্ছে এস.সি. ও এস.টি.। সরকারি খাস জমি পেয়েছে যারা তাদের মধ্যে এস.টি. হল ৫৬.৩ পারসেন্ট। অর্থাৎ ২০.৫৬ লক্ষের মধ্যে এস সি. ৭.৬৩ লক্ষ, এস.টি. ৩.৯৬ লক্ষ। দারিদ্র সীমার নীচে বসবাস করে এস.সি. ও এস.টি.দের জন্য ক্ষুদ্রশিল্প, হস্তশিল্প মোট ৬২টি ট্রেনিং সেন্টার গড়ে উঠেছে। এস.সি. ও এস.টি. সম্প্রদায়ের মানুষ এরফলে উপকৃত হচ্ছে। বামফ্রন্ট

সরকার শিক্ষার দিকে বিশেষভাবে নজর দিয়েছেন। যোজনা বরাদ্দ গত বছরের তুলনায় ১০ পারসেন্ট বেশি হয়েছে। তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রছাত্রীদের জন্য এই রাজ্যের সরকার দৃষ্টান্ত স্থাপন করেছে। পোষ্ট ম্যাট্রিক স্কলারশিপ ভাতা পেয়েছে ১৯৯২-৯৩ সালে ৭ কোটি ৫২ লক্ষ টাকা এবং ১৯৯৩-৯৪ সালে ৯ কোটি ৭০ লক্ষ টাকা এবং বর্তমান আর্থিক বছরে ১০ কোটি ৮৩ লক্ষ টাকা ধার্য হয়েছে। উপকৃতের সংখ্যা হচ্ছে ৮২ হাজার ৯৫০ জন। ১৯৭৪ সালে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য যেখানে ৫০ টাকা করে বরাদ্দ ছিল, সেখানে এখন এর পরিমাণ এসে দাঁড়িয়েছে ১৭৫ টাকায়। সেই সময়ে সারা পশ্চিমবঙ্গে মাত্র ৫০০০ হোস্টেল ছিল, সেখানে আদিবাসী ছাত্রছাত্রীরা থাকার সুযোগ পেত। এখন সেটা এসে দাঁড়িয়েছে প্রাথমিক ও মাধ্যমিক স্তরে ১৫১০ এবং ৩,৭৫৫টি। সব মিলিয়ে প্রায় ১ লক্ষর কাছাকাছি এখানে তফসিলি জাতি উপজাতি ছেলেরা হোস্টেলে পড়ার সুযোগ পাচ্ছে, সারা দেশে এটা একটা নজিরবিহীন ঘটনা। ৭৪ সালে তফসিলি জাতি উপজাতির জন্য ব্যয়বরাদ্দ ছিল ৩ কোটি ৯১ লক্ষ ৫০ হাজার টাকা, এখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ১৭৩ লক্ষ ৯০ হাজার টাকা। ৯৩-৯৪ সালে এস.সি., এস.টি. ছাত্রদের জন্য বুক গ্রান্ট বাবদ ৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে মেইনটেনান্স বাবদ ৯২-৯৩ সালে ২.৩৭ কোটি টাকা দেওয়া হয়েছে, এই বছরে প্রায় দ্বিগুণ হয়েছে ৪.৭১ কোটি টাকা। সারা ভারতবর্ষে এর কোনও নজির নেই। তাছাড়া পরিবার ভিত্তিক যে কর্ম পরিকল্পনা এস.সি. এস.টি.র জন্য নেওয়া হয়েছে, এস.সি., এস.টি. ফিনান্স কর্পোরেশনে আর্থিক এই প্রকল্প রূপায়ণের কাজে নিয়োজিত রয়েছে। ৯২-৯৩ সালে মোট ৪০.৪১ কোটি টাকা বিনিয়োগ করে ৫৪ হাজার ৬৭৬ জন মানুষ এই কর্ম পরিকল্পনার সুবিধা পেয়েছে। ৯৩-৯৪ সালে ৯৩ হাজার ২৭২ জন উপকৃত হয়েছে। তারজন্য খরচ হয়েছে ৬৫.২৯ কোটি টাকা। এছাড়া ওয়েষ্ট বেঙ্গল ট্রাইবাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের অধীন রাজ্যে ১১৫টি ল্যাম্পস আছে, সেখানে তফসিলি জাতি উপজাতিদের জন্য যে উন্নয়নমূলক কাজ গ্রামে হয় সেখানে উন্নয়নমূলক কাজে বেশিরভাগ তফসিলি জাতি ও উপজাতি মানুষেরা উপকৃত হন, স্যার, আমি বলছি, এখানে ল্যাম্পসগুলিতে কেন্দুপাতা শালবীচ ছাড়া বেশিরভাগ সময়ে আর কোনও ব্যবসা ল্যাম্পসগুলিতে নেই। তাই আমি দাবি করছি, যাতে তারা আরও বেশি করে কাজ পান। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ হাঁসদা অনেক সময় আপনার বক্তব্য ওদের ভাল না লাগতে পারে, ওদের বক্তব্য আপনার ভাল না লাগতে পারে। আপনার বক্তব্যর যখন সময় আসবে তখন আপনি বলবেন। সংসদীয় রীতি হচ্ছে একজন বলবে, আর একজন তার জবাব দেবে, আপনি ওদের বক্তব্য শুনুন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি তফসিলি জাতি উপজাতির মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন ৯৪-৯৫ সালের জন্য আমি তার

বিরোধিতা করছি। আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশান আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে উপস্থিত আছে। তাঁকে বলি গ্রাম বাংলার সাধারণ তফসিলি জাতি এবং উপজাতিদের মানুষের যে অব্যবস্থা সেই অব্যবস্থা দেখার জন্য আপনি কোনও কমিশন গঠন করেছেন কিনা কিংবা কোনও দেখাশুনা করার দায়িত্ব কাউকে দিয়েছেন কিনা আমি জানি না।

[4-55—5-05 p.m.]

পশ্চিমবঙ্গের এই সমস্ত সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবসের লোকেরা জীর্ণ, বস্ত্রহীন, অভুক্ত অবস্থায়—গাছের পাতা, কচু শাক খেয়ে বেঁচে আছে। এদের জন্য কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্পের যে টাকা আপনি কেন্দ্র থেকে নিয়ে আসছেন, কোথায়, কি ভাবে, কাদের জন্য সেই টাকা খরচ করছেন তা নিজেও আপনি কোনওদিন চেয়ে দেখেন না। এই তফসিলি জাতি, উপজাতির মানুষদের জন্য যে আই.টি.ডি.পি. স্কীম, সে সম্বন্ধে মানসবাবু বিস্তারিতভাবে বলেছেন। এই আই.টি.ডি.পি স্কীমের প্রকৃত সুযোগ সুবিধা নিয়ে একজন ভারতীয় নাগরিক হিসাবে এখানে বসবাস করার জন্য কেন্দ্রীয় সরকার থেকে টাকা বরাদ্দ করা হয় সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবসদের জন্য। কিন্তু এই টাকা প্রকৃত কাদের জন্য বিতরণ করা হচ্ছে তা আমরা জানি না। এই সিডিউল কাষ্ট এবং ট্রাইবস সম্প্রদায়ের মানুষদের জন্য কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্প আছে কিন্তু পশ্চিমবাংলায় যে সমস্ত সিডিউল কাষ্ট এবং ট্রাইবস সম্প্রদায়ের মানুষ বাস করেন এইসব প্রকল্পের টাকা তাদের জন্য খরচ করে তাদের অর্থনৈতিক অবস্থার উন্নয়ন আপনি ঘটাতে পেরেছেন কি? তাদের এলাকায় কোনও রাস্তাঘাট হয়েছে? তাদের এলাকায় আলোর ব্যবস্থা হয়েছে? এদের জন্য কেন্দ্রীয় সরকারের কুটির জ্যোতি ও লোকদীপ প্রকল্প রয়েছে। সিডিউল কাষ্ট ও ট্রাইবস সম্প্রদায়ের মানুষদের বাড়িতে বাড়িতে দুটি করে বৈদ্যুতিক বাল্ব জ্বালানোর জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন। এই টাকা জেলা পরিষদের হাতে আসে। কিন্তু এই টাকা সেই প্রকল্প খরচ না হয়ে কোথায় খরচ হচ্ছে আমরা জানি না। এমন কি জেলাপরিষদ থেকে সেই টাকা খরচ না হয়ে ফেরত পর্যন্ত চলে আসছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের লোকদীপ প্রকল্প, কুটির জ্যোতি প্রকল্প সিডিউল কাষ্ট এলাকায় এই সমস্ত প্রকল্প বাস্তবে রূপ দিয়ে প্রতিটি বাড়িতে দুটো করে বাল্ব দেওয়া হবে এবং আলোকিত করা হবে, সমস্ত খরচ কেন্দ্রীয় সরকারের, মাসে পাঁচ টাকা মাত্র মিটার চার্জ লাগবে। কোন এলাকায় এই প্রকল্পকে বাস্তবে রূপ দিতে পেরেছেন এবং কোন এলাকায় আপনি এদের জন্য আলাদা করে স্পেশ্যাল এ্যালটমেন্ট করে রাস্তাঘাট, স্কুল বাড়িঘর করার কোনও প্রকল্প করেছেন? ইন্দিরা আবাসন প্রকল্পের সিডিউল কাষ্ট অ্যান্ড সিডিউল ট্রাইবসদের বাড়ি তৈরি করে দিতে হবে। কাদের দিচ্ছেন, কাদের বাড়ি তৈরি হচ্ছে সেই টাকায়, যাদের আর্থিক ক্ষমতা আছে, তাদের মধ্যে সীমাবদ্ধ রেখে খরচ হচ্ছে, আপনারা তা লক্ষ্য করেছেন কি? অধিকাংশ আদিবাসী তাদের বাড়ি নেই, ঘর নেই, ছিন্ন বস্ত্র, মানুষ অভুক্ত, বিশৃঙ্খল অবস্থায় ঘুরে বেড়াচ্ছে। প্রতিটি এলাকায় সার্ভে করুন, আমি চ্যালেঞ্জ করে বলছি কি আর্থিক পরিবর্তন

করেছেন, লক্ষ লক্ষ কোটি কোটি টাকা আপনারা নিচ্ছেন, এই এলাকার কি উন্নয়নের ব্যবস্থা হয়েছে, আর্থিক উন্নয়নের জন্য বিভিন্ন স্কীম, ডেয়ারি স্কীম, পিগারি স্কীম, এই সমস্ত তাদের মধ্যে একটা সীমাবদ্ধ থাকা উচিত, রিজার্ভেশন থাকা উচিত। আই.আর.ডি.পি. স্কীমে তাদের জন্য কিছু করেন নি। এস.সি.পি.র টাকা নিচ্ছেন, যার ৯০ পারসেন্ট সাবসিডি পাওয়া যায়, আজকে সেই এস.সি.পি.র টাকা একমাত্র ক্যাডারদের মধ্যে বিতরণ হচ্ছে। যারা সি.পি.এম. করবে, তারা পাবে। সি.পি.এম. না করলে এই সমস্ত স্কীম পাওয়া যায় না। ভোটের সময় এস.সি.পি., আই.আর.ডি.পি.র ফর্ম দেওয়া শুরু হয়েছে। বলা হচ্ছে ভোট দাও তবে এই সমস্ত স্কীমের টাকা পাবে, তা নাহলে পাবে না। এইভাবে আপনি সিডিউল কাষ্ট সিডিউল ট্রাইব ছাত্রছাত্রীদের পড়াশুনার ব্যবস্থা করছেন। কিন্তু সিডিউল কাষ্ট সার্টিফিকেট পেতে গেলে যে ক্রাইটেরিয়া করা হয়েছে তাতে কেউ এই সার্টিফিকেট পাচ্ছে না। একদিকে তারা চাকরির সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে, আপনি কোনও দিকে লক্ষ্য করেননি। সেই জন্য বলতে চাই, কাউন্সিল অনেক করছে, আপনি আর একটা কাউন্সিল তৈরি করে এই আদিবাসী এবং তফসিলি জাতি এবং উপজাতি এবং হরিজন এবং এখন আবার ও.বি.সি. এসেছে, সকলের যাতে একটা উন্নয়নের ব্যবস্থা হয় সেইভাবে বাজেটের টাকাটা যদি খরচ না করেন তাহলে আসছে দিনে জনগণ তার জবাব দেবে, আসছে দিনে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তফসিলি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে কিছু বক্তব্য পেশ করছি। সমর্থন করছি এই কারণে যাতে আগামী দিনে আরও বেশি করে তাদের আমরা সুযোগ দিতে পারি। তারজন্য আমরা বদ্ধ পরিকর। যে সমস্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, তার উদ্দেশ্য কি? তফসিলি জাতি এবং উপজাতি সমাজের যাতে উন্নতি হয় তার জন্য এই ব্যয় বরাদ্দ করা হয়েছে। ধরুন কোনও তফসিলি জাতির মানুষ তিনি হয়তো অক্ষম সংসার পরিচালনা করতে পারেন না, তার আয় বৃদ্ধি করা, তফসিলি জাতি উপজাতি ছাত্রছাত্রীরা যাতে আরও বেশি করে পড়াশুনা করতে পারে তার জন্য ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। তফসিলি জাতি উপজাতিদের সংস্কৃতিকে রক্ষা করার জন্য ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। যাদের বাড়ি ঘর নেই, তাদের বাড়ি তৈরি করে দেবার জন্য বরাদ্দ ধরা হয়েছে। তাদের নতুন ভাবে পরিকল্পনা করে পরীক্ষা নিরীক্ষা করে যাতে করে তাদের আয় বাড়ে এবং দেশের সাধারণ মানুষের সঙ্গে স্বাভাবিক ভাবে চলতে পারে তার ব্যবস্থা করা হয়েছে।

[5-05—5-15 p.m.]

ইতিমধ্যে আমাদের রাজ্যে তফসিলি জাতি এবং উপজাতি ছাত্র সংখ্যা বৃদ্ধি পাওয়ার প্রধান কারণ হচ্ছে ড্রপ আউটের সংখ্যা কমেছে। বর্তমানে স্কুলে অনেক বেশি সংখ্যায় ছাত্র-ছাত্রী দেখতে পাচ্ছি। স্যার, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, পশ্চিমবাংলায় বামফ্রন্টের

সরকার ক্ষমতায় আসার পর থেকে তফসিলি জাতি এবং উপজাতি ছাত্র-ছাত্রীদের বই কেনার পয়সা দিচ্ছে এবং অন্যান্য সাহায্য দিচ্ছে। এর সাথে সাথে যে সমস্ত তফসিলি জাতি এবং উপজাতির বাবা মা নিজেদের আয়ে সংসার চালাতে পারতেন না তাঁরা তাঁদের ছোট ছেলে-মেয়েদের বাধ্য হয়ে কাজ করতে পাঠাতেন বা সঙ্গে করে কাজে নিয়ে যেতেন, মাঠে নিয়ে যেতেন। আজকে সেই সমস্ত অক্ষম পরিবার গুলিকে উপযুক্ত সাহায্য করা হচ্ছে—কাজের মাধ্যমে এবং মজুরি বৃদ্ধির মাধ্যমে সাহায্য করা হচ্ছে। যার ফলে তাদের বাড়ির ছাত্র-ছাত্রীরা বিদ্যালয়ে যেতে পারছে। বিদ্যালয় গুলিতে আনুমানিক ১০ পারসেন্ট থেকে ১২ পারসেন্ট ছাত্র-ছাত্রীর সংখ্যা বৃদ্ধি পেয়েছে। আদিবাসী এবং তফসিলি ছাত্র-ছাত্রীদের যে সমস্ত বিভিন্ন আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে তার ফলেও তাদের শিক্ষালাভের ক্ষেত্রে উন্নতি হচ্ছে। আদিবাসী এবং তফসিলি ছাত্র সমাজের কল্যাণের জন্য ১৯৯২-৯৩ সালে ৭ কোটি ৫২ লক্ষ টাকা ব্যয়করা হয়েছে, ১৯৯৩-৯৪ সালে ৯ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং ১৯৯৪-৯৫ সালে ১০ কোটি ৮৩ লক্ষ ৪০ হাজার টাকা বরাদ্দ ধার্য হয়েছে। সুতরাং আমরা দেখছি প্রতি বছর এই খাতে বরাদ্দ বৃদ্ধি করা হচ্ছে। আগামী দিনে নিশ্চয়ই আরও বেশি অর্থ ব্যয় করা হবে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে পারি—১৯৯০ সালে সেন্ট্রাল গভর্নমেন্ট গোটা দেশের কৃষকদের ঋণ মকুব করেছিলেন। এস.সি. এবং এস.টি.দের মধ্যে যাঁরা কৃষক তাঁরা এই ঋণ মকুবের আওতায় পড়েছিলেন। ব্যাঙ্ক এবং সিডিউল্ড কাষ্ট ও সিডিউল্ড ট্রাইব কল্যাণ বিভাগের পক্ষ থেকে ঋণের টাকা তাঁদের দেওয়া হয়েছিল। ব্যাঙ্কের পাওনা টাকাটা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়ে দিয়েছে, কিন্তু কল্যাণ বিভাগের টাকাটা এখনও পর্যন্ত দেওয়া হয়নি। যার ফলে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব কৃষকরা এরাজ্যে এখনও পর্যন্ত ঋণ মকুবের পূর্ণ সুযোগটা পান নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যত তাড়াতাড়ি সম্ভব সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে এদের সেই ঋণের টাকাটা আদায় করে দেওয়া হোক। এঁদের ঋণ মকুব করে দিয়ে, এঁদের ঋণের দায় থেকে মুক্তি দেওয়া হোক। তাহলে কৃষকরা নতুনভাবে আবার ঋণ পেতে পারবেন। আমাদের রাজ্যের যে সমস্ত তফসিলি জাতির মানুষরা মাছ ধরে জীবিকা নির্বাহ করেন তাঁদের সাহায্য করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এদের জন্য কি পরিকল্পনা গ্রহণ করা যায় তা একটু ভেবে দেখবেন। এই ক'টি কথা বলে আমি আর একবার এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তফসিলি জাতি এবং উপজাতি কল্যাণ দপ্তরের জন্য যে ১০ কোটি ৮৩ লক্ষ ৪০ হাজার টাকার বরাদ্দ চেয়েছেন তার আমি বিরোধিতা করছি। এবং আমাদের আনা কটি মোশানকে আমি সমর্থন করছি। এখন প্রশ্ন হচ্ছে বিরোধিতা কেন করছি? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতি বলছেন—এস.টি. এবং এস.সি.-দের চাকরিতে নিয়োগের ক্ষেত্রে এবং শিক্ষা প্রতিষ্ঠানে ভর্তির বিষয়ে যে সংরক্ষণের ব্যবস্থা আছে তাকে কঠোরভাবে কার্যকর করা হয়েছে। এর ফলে

সরকারি এবং আধা সরকারি প্রতিষ্ঠানগুলিতে চাকরির ক্ষেত্রে তফসিলি জাতি এবং উপজাতিদের প্রতিনিধিত্ব বৃদ্ধি পেয়েছে। কিন্তু গত ১৭ বছর ধরে আমরা কি দেখলাম? আপনারা যে পরিসংখ্যান দিয়েছেন সেই পরিসংখ্যানে বলছে, পশ্চিমবঙ্গের বিভিন্ন দপ্তরে প্রায় ১ লক্ষ ৮৬ হাজার এ্যাপয়েন্টমেন্ট হয়েছে টোটাল, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর। তাতে আপনার পরিসংখ্যানে বলছে, সর্বসাকুল্যে ৫০০ জন এস.সি. অ্যান্ড এস.টি. চাকরী পেয়েছে। অথচ আপনি দাবি করছেন পশ্চিমবাংলায় এস.সি. অ্যান্ড এস.টির জন্য অনেক কিছু করবেন। কিন্তু আপনার পরিসংখ্যানে বলছে, টোটাল ১ লক্ষ ৮৬ হাজার এ্যাপয়েন্টমেন্ট হয়েছে, তারমধ্যে এস.সি. অ্যান্ড এস.টি.র ৫০০ জন সরকারি প্রতিষ্ঠান, আধা-সরকারি প্রতিষ্ঠান-এ চাকরী পেয়েছে। জনসংখ্যার নিরিখে পশ্চিমবাংলায় এস.সি. হচ্ছে ২৩.৬২ আর এস.টি. হচ্ছে ৫.৫৯, এই হচ্ছে স্টাটিসটিক্স। এরপর আসুন, এস.সি. অ্যান্ড এস.টি.র মঙ্গলের জন্য কোনও সেল করেছেন কিনা? পিছিয়ে পড়া মানুষের উন্নতির জন্য কোনও সেল করেছেন কিনা? দিল্লিতে যে শীতকালীন অধিবেশন হয়ে গেল তাতে লোকসভায় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী পি.এম. সৈয়দ ঘোষণা করেছেন সারা ভারতে এস.সি. অ্যান্ড এস.টি.র জন্য পৃথক সেল গঠন করা হল। আর উনি বলছেন, "Cell undertaken, three special drives for identification of backlog vacancy reserve for SC and ST and follow up action to be taken to fill up the vacancy." সুতরাং যতই বলুন এদের জন্য পশ্চিমবাংলায় অনেক উন্নতি করেছি, কিন্তু দুর্ভাগ্য, এই ধরণের সেল গঠন করেননি। তফসিলি জাতি ও উপজাতি মানুষের মঙ্গলের জন্য কিছু করেননি। আজকে যে সমস্ত পিছিয়ে পড়া মানুষ আছে সেই সমস্ত মানুষদের এস.সি. অ্যান্ড এস.টির তালিকায় আনতে কেন্দ্রীয় সরকার সচেষ্ট হয়েছে। ও.বি.সি.র ব্যাপারে আমি পরে আসছি। লোকসভায় ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রী থাঙ্গাভালু আর্টিকেল ৩৪১ এবং ৩৪২ অফ দি কনস্টিটিউশন, তাতে বলেছে, সরকার পরীক্ষা করছেন আরও ১ হাজার ৫৫ জন জাতকে এই প্রস্তাবের আওতায় আনা যায় কিনা। ৪টি শ্রেণী গুজ্জর, বাককরওয়াল, সিপ্পি এই সমস্ত জাতিগুলিকে এস.সি. অ্যান্ড এস.টি.র তালিকাভুক্ত কেন্দ্রীয় সরকার করেছেন ১৯৯১ সালে। অথচ দেখা যাচ্ছে এস.সি. অ্যান্ড এস.টি. ও ও.বি.সি.র যে তালিকা সেটা এই সরকার প্রস্তুত করতে পারেন নি। গত বাজেটবক্তৃতায় বলেছিলেন, আপনাদের সরকার পঞ্চায়েতে এদের জন্য আসন সংরক্ষণ করেছেন ফর এস.সি. অ্যান্ড এস.টি. পিপল। আপনাদের সরকার বলেছিলেন আগামীদিনে যখন পৌর সভার ভোট আসবে তাদের জন্য রিজার্ভ করবেন। সংবিধানের ৭৭তম অনুচ্ছেদের এ্যামেন্ডমেন্টের সময় ভারতবর্ষের প্রয়াত প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী বলেছিলেন তফসিলি জাতি ও উপজাতির জন্য পঞ্চায়েতে সংরক্ষণ বাধ্যতামূলক করা উচিত। কিন্তু আপনারা তা করেন নি। এই এ্যামেন্ডমেন্ট উপর পশ্চিমবাংলায় ভোট হয়ে গেল, কিন্তু আপনারা কিছুই করলেন না। সুতরাং সমস্ত কৃতিত্ব কেন্দ্রীয় সরকারের প্রাপ্য। পরবর্তীকালে আবার সংবিধানের ৭৪ তম এ্যামেন্ডমেন্টে রাজীব গান্ধী একই কথা বললেন, আগামীদিনে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় নগরপালিকায় পৌরসভার যে ভোট হবে সেই ভোটে সংরক্ষণ বাধ্যতামূলক করতে হবে। গত

লোকসভার শীতকালীন অধিবেশনে কেন্দ্রীয় কল্যাণ মন্ত্রী শ্রী সিতারাম কেশরী বললেন, "Rs. fifty crores have been provided for National SC & ST Finance and Development Corporation in 8th Finance Commission for disbursing loan to Scheduled Castes and Scheduled Tribes beneficiaries for economic development schemes including employment scheme."

[5-15—5-25 p.m.]

আজকে পশ্চিমবঙ্গে তফসিলি জাতি উপজাতির জন্য যে সমস্ত স্কীম আছে সেই স্কীম একটাও কার্যকর করতে পারছেন না। আই.আর.ডি.পি. সেশ্রু বিভিন্ন যে সব স্কীম আসছে তারা সমস্ত স্কীম থেকে বঞ্চিত হচ্ছে। আমি আগে বলেছিলাম গত ১৭ বছরে যে ১ লক্ষ ৮৬ হাজার এ্যাপয়েন্টমেন্ট হয়েছে তার মধ্যে আপনি মাত্র ৫০০ দিয়েছেন। এখানে আপনি বলেছেন কি? ৪টি পয়েন্ট দিয়েছেন, আপনার দপ্তর তফসিলি আদিবাসী ছাত্র সম্প্রদায়ের কল্যাণ সাধন করেছে, দারিদ্রসীমার নীচে প্রতিষ্ঠিত তফসিলি আদিবাসীদের অর্থনৈতিক কল্যাণ সাধন করছে, আদিবাসীদের মধ্যে সাংস্কৃতিক আগ্রহ বর্ধিত করছে ফোর্থ পেজে বলছেন তফসিলি জাতি উপজাতিদের গরিষ্ঠতা আছে, তার পরিকাঠামোকে নিয়ন্ত্রণ করছেন, পরিসংখ্যান দিয়েছেন, পরিসংখ্যান কি বলছে। এ বছরের আর্থিক সমীক্ষা, ইকনমিক রিভিউ তাতে সমস্ত স্কীমে বিভিন্ন ইস্যুতে বিভিন্ন দপ্তর থেকে টাকা চেয়েছেন। সমবায়েতেও টাকা চেয়েছেন। মেনলি বিদ্যুৎ আছে, কুটির জ্যোতি এবং লোকদীপ প্রকল্প এই প্রকল্পে আমরা বলেছিলাম belonging to scheduled castes and scheduled tribes peoples. এর একটা হাউস কানেকসন দেওয়া হয় ফ্রম ষ্টেট গভর্নমেন্ট, কিন্তু কুটির জ্যোতি লোকদীপ প্রকল্প আপনার যে পরিসংখ্যান আর্থিক সমীক্ষায় গত আর্থিক বছরে আপনি বাঁকুড়া যেখানে এস.সি. এবং এস.টি.র সংখ্যা বেশি সেখানে একটা বাড়িতেও এই প্রকল্প চালু করতে পারেন নি। বাঁকুড়া, বর্ধমান, দার্জিলিং, মুর্শিদাবাদ, নদীয়া উত্তর দিনাজপুর, পশ্চিম দিনাজপুর, সাউথ ২৪ পরগণা টোটাল ১১টি জেলায় কুটির জ্যোতি, লোকদীপ প্রকল্প একটা বাড়িতেও কানেকসান দিতে পারেন নি অথচ বলছেন বিদ্যুৎ পৌছে দেব। পিছিয়ে পড়া মানুষদের স্বার্থে কাজ করবেন। আপনারা প্রায়ই বলেন সুন্দরবনে এস.সি. এবং এস.টির বাস বেশি, আমি নিজে সেখানে গিয়েছিলাম সেখানে দেখলাম মানুষের এত অসুবিধা ঐ সম্প্রদায়ের মানুষের ডেভেলপমেন্টের জন্য একটা পাকা সেতুও করতে পারেন নি। সন্দেশখালি, গোসাবা, হিগলগঞ্জ এইসব জায়গায় একটা পাকা সেতুও করতে পারেন নি। আজকে একটা সেতুর অভাবে ঐসব জায়গার সঙ্গে কলকাতার সরাসরি সংযোগ স্থাপন করা যাচ্ছে না। নদী নালার দেশে মানুষকে প্রাণ হাতে করে চলাচল করতে হয়। তাদের বাঘের হাত থেকে বাঁচাবার জন্য কোনও স্কীম নেই। গত ৩ মাস আগে মাননীয় মুখ্যমন্ত্রী ওখানে গিয়েছিলেন, মুখ্যমন্ত্রীর কাঠ আনার জন্য ওখানকার অজিত ওখানকার অজিত বাঘের হাতে মারা গেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর সৌজন্য বোধ হল না তার পরিবারের জন্য একটা ব্যবস্থা করার অথচ আপনি এইসব কথা বলছেন।

আপনাকে বলতে হবে গত ১৭ বছরে তফসিলি মানুষের কল্যাণের জন্য কিছুই করা পারেন নি। আজকে কেন্দ্রের মন্ডল কমিশনের সুপারিশ গ্রহণ করে কেন্দ্রীয় সরকারের বিভি দপ্তরে নিয়োগ শুরু হয়ে গেছে। থাংগুভ্যালী বলেছেন পশ্চিমবঙ্গ এখন কোন তালিকা দেয়নি আমরা দেখেছিলাম পয়লা মার্চ তারিখে হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলেছিলেন, তফসি উপজাতিদের ও.বি.সি. আছে অন্যান্য শ্রেণীর কোনও খোঁজ পাইনি। সুপ্রীম কোর্ট রায় দি তার সুপারিশ পশ্চিমবঙ্গে কার্যকর করতে হবে। রায়ের পরে সরকার চেষ্টা করছেন ও.বি.! তালিকা প্রস্তুত করতে, একে কি আন্তরিকতা বলে? পরিষ্কার ঘোষণা করেছেন ও.বি.! সম্বন্ধে সুপ্রীম কোর্টের রায়ের পর এখানে তালিকা প্রস্তুত হচ্ছে। মন্ডল কমিশনের রিপো ৩৮ পৃষ্ঠায় পরিস্কার বলা হয়েছে পশ্চিমবঙ্গ সরকার অনগ্রসর জাতিকে চিহ্নিত করে তাদে উন্নতির জন্য কি ব্যবস্থা নিচ্ছেন তা জানান হয় নি। এরপর সুপ্রীম কোর্টের রায় যখ বেরিয়ে গেলো তখন এই সরকার তা কার্যকর করতে এগিয়ে এলেন। সুপ্রীম কোর্টে রিটায়ার জাজ এ.কে.সেনের নেতৃত্বে যে কমিটি গঠন করেছিলেন তার রিপোর্ট না পাওয় আগেই মন্ডল কমিশনের রিপোর্ট কার্যকর করবেন কিনা সেটা বলুন। মন্ডল কমিশন পশ্চিমবঙ্গে ক্ষেত্রে যে ১৭৭টি কাষ্টের তালিকা দিয়েছেন সেই তালিকা মানবেন কিনা সে সম্পর্কে আ পর্যন্ত কোনও স্পষ্ট সিদ্ধান্ত নেননি, কিন্তু সেই সুপারিশ আপনাদের মানতেই হবে। ধ নিলাম যে, আপনারা ঐ রিপোর্টের সুপারিশ কার্যকর করবেন, তাহলে এখানে ও.বি.সি.র ২ পারসেন্ট এবং এস.সি.২২ পারসেন্ট সংরক্ষণ রাখতে হবে। বর্তমানে পশ্চিমবঙ্গে এমপ্লয়মে এক্সচেঞ্জগুলিতে তালিকাভুক্ত বেকারের সংখ্যা ৫০ লক্ষ। সেই সুপারিশে বলা হয়েছিল ে ভারতে, ৩,৭৭টি ক্লাস ও.বি.সি.র মধ্যে পড়ে এবং তারমধ্যে এর সংখ্যা পশ্চিমবঙ্গে ১৭৭ পরে সুপ্রীম কোর্ট রায় দিয়েছেন এবং তাতে বলেছেন যে, ঐ তালিকা ৩,৭৭৭ থেকে ক ১,২০০ করা হয়েছে। কিন্তু এরফলে পশ্চিমবঙ্গের কোনও সুবিধা হবে না। গত ১৭ বছ ধরে রাজ্যের তফসিলি জাতি এবং উপজাতি মানুষদের সঙ্গে বঞ্চনা করেছেন, ছলনা করেছে তারজন্য এই বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশানকে সমর্থন করে বক্তব্য শে করছি।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি উপজাতি বিভাগী মন্ত্রী যে দাবি পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দুই চারটি কথা সাজেশ আকারে এখানে রাখতে চাই। সরকারের সদিচ্ছা থাকা সত্ত্বেও শিডিউল্ড কাষ্ট এবং সিডিউ ট্রাইব ডিপার্টমেন্ট বঞ্চিত হয়েছে। আমি এই সম্পর্কে কয়েকটি উদাহরণ দিয়ে মন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে তিনি এই বিষয়ে একটু খোঁজ নেন। আজকে প্রাইমারী এব সেকেন্ডারী স্কুলের যেসব আদিবাসী হোষ্টেল আছে তাতে আদিবাসী ছাত্রদের জন্য প্রতি বছ সরকার টাকা দিয়ে থাকেন, কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, বছরে একবার টাকা দেওয়া হ এবং তারজন্য দোকান থেকে ধার করে তাদের খাওয়াতে হয়। সবচেয়ে দুঃখের বিষয় হ এই কারণে নন-কাষ্ট ছাত্ররা ঠাট্টা করে বলে, আদিবাসী ছাত্রদের বছরে একবার খিদে পায়

সেইজন্য এই টাকা দেবার ব্যাপারটা যাতে সরলীকরণ করা হয় সেটা দেখতে হবে যাতে তাদের খাওয়াতে অসুবিধা না হয় এবং আশ্রমগুলি ঠিকভাবে চলে।

[5-25—5-35 p.m.]

দ্বিতীয় হচ্ছে, আজকে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবদের ছেলেমেয়েদের জন্য যে মেনটেনেন্স তারা পাবে না। আজকাল সব জিনিসের দাম বেড়েছে। কাজেই এই ৫ শত টাকা আয়ের মধ্যে সীমাবদ্ধ থাকায় অনেক ছেলেমেয়েরা এ থেকে বঞ্চিত হচ্ছে। আপনি নর্থ বেঙ্গলের লোক, আপনি জানেন যে সেখানকার চা বাগানের বেশির ভাগ কর্মচারী হচ্ছে শিডিউল্ড ট্রাইবস। তারা মাসে যদি ২৫ দিন কাজ করে তাহলে তাদের বেতন হয় ৫০১ টাকা কয়েক পয়সা। কাজেই ৫ শত টাকা একসীড করলে মেনটেনেন্স গ্রান্ট পাবে না, এই আইন থাকায় অনেকে এর থেকে বঞ্চিত হচ্ছে। কাজেই এটা ৫ শত টাকার জায়গায় এক হাজার টাকা বা ৭ শত টাকা করা যায় কিনা সেটা চিন্তা-ভাবনা করার জন্য আপনাকে অনুরোধ করছি। আপনি জানেন যে ডুয়ার্স এলাকায় প্রায় ১৫৩টি চা বাগান আছে। দার্জিলিং এবং তরাই অঞ্চলেও অনেক চা বাগান আছে। সেখানকার ৭০ ভাগ মানুষ হচ্ছে শিডিউল্ড ট্রাইবস এবং তারা সকলেই প্রায় হিন্দী ভাষাভাষির মানুষ। ঐ অঞ্চলে১৯টি হিন্দী হাই স্কুল আছে। কিন্তু উচ্চশিক্ষার জন্য একটিও কলেজ নেই। কাজেই সেখানকার ছেলেমেয়েরা মাধ্যমিক পাশ করার পরে উচ্চ শিক্ষার জন্য বিহার, রাঁচী যেতে হচ্ছে এবং সেখানে ঝাড়খন্ডীদের যে মুভমেন্ট হচ্ছে, এই সব ছেলেরা তাদের খপ্পরে পড়ে সেই সব মুভমেন্ট ইনভলভ হয়ে যাচ্ছে। কাজেই ঐ এলাকায় উচ্চ শিক্ষার জন্য একটি কলেজ করার জন্য আপনার কাছে অনুরোধ জানাচ্ছি।

তারপরে উত্তরবঙ্গ উন্নয়ণ পরিষদ করার জন্য দাবি করা হয়েছে। আপনি জানেন যে এই ব্যাপারে উত্তরবঙ্গের কুচবিহার থেকে শুরু করে জলপাইগুড়ি জেলা পর্যন্ত পদযাত্রা করা হয়েছে। সরকার থেকে যদি এই উন্নয়ণ পরিষদ গঠন করা না হয় তাহলে এটা নিয়ে বিচ্ছিন্নতাবাদী শক্তি আবার মাথা চাড়া দিয়ে উঠবে। কাজেই উত্তরবঙ্গের মানুষ যাতে বামফ্রন্ট সরকারের প্রতি আস্থা রাখতে পারে তারজন্য আপনি এই ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করবেন।

তারপরে চাকুরীর ক্ষেত্রে যে রিজার্ভেশন কোটা ছিল সেই সম্পর্কে আমি দু'একটি উদাহরণ দিয়ে একথা বলতে চাই যে এটা অনেক ক্ষেত্রে ঠিক মত মানা হচ্ছে না। আমরা দেখেছি যে সিভিল ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টে সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার হচ্ছে ১৩ শত ২৬ জন। তার মধ্যে সিডিউল্ড ট্রাইবস হচ্ছে মাত্র এক জন।, সিডিউল্ড কাষ্ট হচ্ছে ৫২ জন। এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারের পদ হচ্ছে ৩৬৭ জন। ১৯ জন সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবস নিল। কাজেই এখানে দেখা যাচ্ছে যে রিজার্ভেশান কোটা ঠিক মত মেনটেন হচ্ছে না। রঞ্জিত হালদার, এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়ার, তার প্রোমোশানের ব্যাপারে হাই কোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও যে ১৫.৯.৯৩ তারিখের মধ্যে ব্যবস্থা করতে হবে, কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকর

হয়নি। এই ব্যাপারটা আপনাকে দেখার জন্য অনুরোধ করছি। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করে এবং যে বিষয়ে আমি এখানে বলেছি সেগুলি করবেন বলে আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### 68th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 68th Report of the Business Advisory Committee which met in my Chamber today, 6th April, 1994 and recommended the following programme of business:

11.04.94 Monday :(i) The West Bengal Panchayat (Amendment) Bill, 1994 as reported by the select Committee. (Consideration and passing) .. 2 hours.

(ii) Demand No.51-Fisheries Department.. 2 hours.

12.04.94 Tuesday:(i) The West Bengal Taxation Tribunal (2nd Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing) .. 1 hour

(ii) DemandNo.35-Public Health Engineering Department. .. 2 hours

**Mr. Speaker :** Now,I would request the Government Chief whip to move the motion for acceptance of the House.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that the 68th Report of the Business Advisory Committee, as presented today, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.41

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি এবং উপজাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া মহাশয় যে বাজেট পেশ করেছেন, একজন দায়িত্বশীল বিধায়ক হিসাবে এবং যেহেতু আমি একটা রিজার্ভ সিট থেকে নির্বাচিত হয়েছি—ভারতবর্ষের সাংবিধানিক রীতি অনুযায়ী যে রিজার্ভ সিট আছে সেই রিজার্ভ সিট

থেকে আমি একজন আদিবাসী নির্বাচিত হয়ে এসেছি—সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি। শুধু বিরোধিতা করছি তা নয়, ধিক্কার জানাচ্ছি। আমি আমার বক্তব্য আমার এলাকার মানুষের এবং তফসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসী মানুষের যে বক্তব্য সেটা তুলে ধরার চেষ্টা করবো। আজকে কোন পর্যায়ে গিয়েছে। এই বামফ্রন্ট সরকারের ১৭ বছরের রাজত্বকালে কি অবস্থা হয়েছে দেখুন। আদিবাসীদের রিজার্ভ সিট থেকে যে মানুষগুলি জিতে এসেছেন তার মধ্যে কিছুক্ষণ আগে বন্ধু মাঝি বক্তব্য রাখছিলেন। তিনি যাদের ভোটে নির্বাচিত হয়ে এসেছেন সেই মানুষ গুলির কথা না বলে তাদের বিরুদ্ধে জয়গান করছেন, তাদের ধুলিস্যাৎ করছেন। আমি এর ধিক্কার জানাচ্ছি প্রতিবাদ জানাচ্ছি। প্রথমে একটা কথা বলে নেওয়া দরকার। এই বামফ্রন্ট সরকার তফসিলি জাতি, উপজাতি এবং আদিবাসী মানুষজনদের কত খানি ভাল চোখে দেখেন তার নজীর হলো এতো বড় একটা গুরুত্বপূর্ণ সাবজেক্ট, এই সাবজেক্টের উপর বিতর্কের জন্য সময় নির্দিষ্ট করা হয়েছে মাত্র ২ ঘন্টা। মামলী যে সাবজেক্ট আছে তার জন্য ৪ ঘন্টা সময় নির্দিষ্ট করা হয়েছে। এখানে কয়েক কোটি আদিবাসী মানুষ যারা বসবাস করছে তাদের ভাগ্য নিয়ন্ত্রণ করার জন্য যে বাজেট তার জন্য ২ ঘন্টা মাত্র সময় ধার্য করা হয়েছে। এর থেকেই বোঝা যায় ওনারা আদিবাসীদের মূল্য কতখানি দেয়। আমি আশা করবো উপেনবাবু গত বছর কি বলেছিলেন সেটা তাঁর মনে আছে। গত বছর অর্থমন্ত্রী উপেনবাবু জোরের সঙ্গে বলেছিলেন যে, নরেন হাঁসদা কি চায়, কেউ কি জন্ম থেকেই দৌড়াতে আরম্ভ করে নাকি? জন্ম থেকে কেউ দৌড়াতে আরম্ভ করে না আমি জানি। গত ১৯৭৯ সালে হুড়াতে অলচিকি লিপিকে স্বীকৃতি দেওয়া হলো সাঁওতালি ভাষাকে স্বীকৃতি দেওয়া হলো, গত ১৫ বছরে উপেনবাবুর ছেলে হাঁটতে পারল না? জন্মের সময় যার ওজন ছিল ৩ কে.জি. এখন ২ কে.জি. ৯০০ গ্রাম হলো কি করে? এটা হলে আপনার ছেলে বাঁচতে পারে না, আপনি ডাক্তার দেখান, উপযুক্ত চিকিৎসা করান। আদিবাসী মানুষজন, তফসিলি জাতি এবং উপজাতির মানুষজন এটা বরদাস্ত করবে না। আজকে আমরা কি করে এগিয়ে যাওয়ার স্বপ্ন দেখবো? আমি এই মন্ত্রীদের স্মরণ করিয়ে দিতে চাই যে বাজেট আপনারা হাজির করেছেন সেটা যদি গ্রামবাংলার যে স্থান থেকে নির্বাচিত হয়ে আসছেন সেখানে যদি এই বাজেটটা পড়েন তাহলে আপনাদের মাথা ন্যাড়া করে গাধার পিঠে চাপিয়ে ঘোরাবে। মানুষ ধনী কি গরিব বড় কথা নয় আপনারা খতম করতে চান। জ্যোতি বসু হোক আর নরেন হাঁসদাই হোক তাদের যতই সুন্দর সুন্দর জ্ঞান বিতরণ করুন না কেন তাদের মুখের আহার যদি কেড়ে নেন তাহলে সে জ্যোতি বসুই হোক আর নরেন হাঁসদাই হোক বাঁচতে পারে না। আপনারা কি করছেন আপনারা একটা সম্প্রদায়ের ক্ষতি করছেন। একটা সম্প্রদায়ের মুখের ভাষা যদি আপনারা গ্রাস করে নেন তাহলে সেই সম্প্রদায়কে বাঁচানো যাবে না। পৃথিবীতে ওদের যে অস্থিত্ব ছিল সেটা আর কেউ জানতে পারবে না। আপনাদের এই ১৭ বছরের রাজত্বকালে এই পিছিয়ে পড়া মানুষজনদের আপনারা খতম করার কৌশল নিয়েছেন, মাতৃভাষা মাতৃদুগ্ধ, তার থেকে তাদের বঞ্চিত করবেন। তার জন্য আপনাদের ধিক্কার জানাচ্ছি, এই কাজের আমি প্রতিবাদ জানাচ্ছি। এই ধরণের কৌশল

অত্যন্ত নক্কারজনক, অত্যন্ত গর্হিত কাজ।

[5-35—5-45 p.m.]

আমি যেটা বলতে চাইছি, এখানে মন্ডল কমিশনের রিপোর্ট সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার প্রথমে বলেছিলেন, এখানে ও.বি.সি. মানুষ বলতে কিছু নেই। পরবর্তীকালে সুপ্রীম কোর্টের যে অর্ডার হয়েছে, সেই অনুযায়ী পরবর্তী সময়ে পশ্চিমবঙ্গ সরকার একটা বিল এনেছেন। পূর্বে এঁরা যে কথা বলেছিলেন তা আমাদের মনে আছে—বলেছিলেন যে এখানে ও.বি.সি. কেউ নেই। সুপ্রীম কোর্টে রায় বের হওয়ার পরে যে কমিশন গঠন করা হয়েছে, তাতে ডাঃ বেলা ভট্টাচার্যকে চেয়ারম্যান করা হয়েছে। চুনি কোটালকে আত্মহত্যা করতে বাধ্য করা হয়েছিল যে জন্য, সেখানে বেলা ভট্টাচার্যকে সেই কমিশনের চেয়ারম্যান করেছেন। অর্থাৎ বাঘকে সেখানে দায়িত্ব দিলেন ছাগলকে রক্ষা করার জন্য। ছাগলের ভাল করার জন্য, মঙ্গল করার জন্য এই দায়িত্ব দিয়ে যে কাজ করেছেন তা ও.বি.সি সম্প্রদায়ের মানুষ কখনও বরদাস্ত করতে পারে না। কুর্মী, সদ্‌গোপ, তেলি, তাম্বুলি এই সমস্ত যে ১১৭টি শ্রেণীর যেসব মানুষ আছেন, যাঁরা সান অব দি সয়েল, তাদের মর্যাদা দিতে সুপ্রীম কোর্টের যে রায়, সেই রায়কে কার্যকর করুন। এখানে আপনি বলছেন যে যাদের বাৎসরিক পারিবারিক আয় ৬০০০ হাজার টাকা, তাদের ২৫ টাকা করে দেবেন। এটা করে তাদের আপনি ভিখারী করে দিচ্ছেন। তাদের নিজেদের পায়ে দাঁড়াবার যে অধিকার তা থেকে তাদের সরিয়ে দিচ্ছেন। পিছিয়ে পড়া মানুষ, যারা মাথার ঘাম পায়ে ফেলে উৎপাদন করে, যে উৎপাদন নিয়ে সরকার চলে, কলকারখানা চলে, যাদের নাহলে মানুষের জীবনযাত্রা অচল হয়ে যায়, সেই মানুষদের ভিখারী করে দিচ্ছেন। এদের শিক্ষার অভাব, চিকিৎসার অভাব এবং খাদ্যের অভাব রয়েছে, যেজন্য এরা মারা যাচ্ছে। বামফ্রন্ট সরকার দীর্ঘ ১৭ বছর ধরে যেটা করেনি, আজকে তা করছে। এদের ২৫ টাকা করে দিয়ে ষ্ট্রীট বেগারে পরিণত করতে চেষ্টা করছে। এদের আত্মমর্যাদা থেকে সরিয়ে দিচ্ছে। এখানে ল্যাম্প এর কথা বলা হয়েছে। বলা হয়েছে যে ল্যাম্প আদিবাসীদের মঙ্গল করছে। বলুন তো ল্যাম্প কাদের স্বার্থে? কিছুটা বলেছেন কাদের স্বার্থে। যারা শালপাতা, কেন্দু পাতা সংগ্রহ করে কষ্ট করে, সেগুলো তারা বিক্রি করে তাদের পিছিয়ে দেওয়া হচ্ছে। তারা ন্যায্য মজুরি পাচ্ছে না। মহাজনদের কাছ থেকে বাড়তি সুদে টাকা নিয়ে আজকে তারা ক্রমশ দুর্বল হয়ে যাচ্ছে। তারা নিজেদের আত্মনিয়ন্ত্রণের ক্ষমতা হারাচ্ছে। এটা গর্হিত কাজ। এখানে আপনি যেটা বলেছেন—সাঁওতালি ভাষা, মুন্ডালি ভাষা, কুর্মালী ভাষাকে স্বাবলম্বী করার জন্য নাটক প্রতিযোগিতার ব্যবস্থা করেছেন। যার পরিণতিতে এলাকার মানুষ বিশাল আনন্দে মেতে উঠেছে। এটা কি করছেন? এর দ্বারা মাতৃভাষায় যে মাতৃদুগ্ধ তা থেকে তারা বঞ্চিত হচ্ছে। জ্যোতিবাবুকে যদি লালকেল্লায় পাঠিয়ে দিয়ে বলা হয় পড়াশোনার কোনও দরকার নেই, এটা করলে জ্যোতি বসু যেমন বাঁচবেন না, তেমনি আপনারা যেটা করছেন, এরপরে তাদের উপরে এটা গর্হিত কাজ করছেন। এটা করলে তারা বাঁচবে না। চাকুরীর ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে প্রত্যেকটি ব্যাপারে আদিবাসী মানুষ পিছিয়ে আছে।

মেদিনীপুর, বাঁকুড়ায় প্রাণীজ সম্পদ, খনিজ সম্পদ এবং শ্রম সম্পদ রয়েছে। মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া এই তিনটি জেলার মানুষকে নিয়ে আপনারা মজুর-খনি তৈরি করেছেন, অশিক্ষার খনি তৈরি করেছেন। সেখানকার মানুষ যদি খেতে পরতে পারে, লেখাপড়ার সুযোগ পায়, তাহলে পাথর ভাঙার কাজ করবে কে? জ্যোতি বসুর বউ সেই কাজ করবে নাকি? সেই কাজ তো আমাকে করতে হবে, আদিবাসী মানুষকে করতে হবে। যাতে আমরা খেতে না পাই, পড়তে না পারি যাতে লেখাপড়া শিখতে না পারি তার জন্য মেদিনীপুর, পুরুলিয়ার মত এই জেলাগুলিকে ১৭ বছর ধরে আপনারা না খাইয়ে রেখেছেন, তাদের মধ্যে ঘেন্না ধরিয়েছেন, এটা গর্হিত কাজ। এটা একজন দায়িত্বশীল মানুষের প্রতিনিধি হিসাবে আমি এটাকে সমর্থন করতে পারি না। বন্ধু আজকের অবস্থাটা কি, আমি আশা করেছিলাম ডাকুয়া সাহেব উনি আদিবাসীদের কিছু মঙ্গল করবেন। এর আগে একজন মন্ত্রী ছিলেন শম্ভু মান্ডি, তিনি যখন কাজ করতে চাচ্ছিলেন, ঠিক সেই সময়ে তাকে জঙ্গলে পাঠিয়ে দেওয়া হল, তার চিকিৎসার জন্য। এখন তার অবস্থা কি? ডাকুয়া সাহেব যদি তিনি এইভাবে আদিবাসীদের উপর অত্যাচার করেন তাহলে পিছিয়ে পড়া আদিবাসী মানুষ আপনাকে ক্ষমা করবে না, ও.বি.সি.র মানুষ আপনাকে ক্ষমা করবে না। আজকে আমি খুব অল্প সময় পেয়েছি, দুঃখের সঙ্গে তাই বলতে বাধ্য হচ্ছি স্বাধীনতার আগে যারা নেতাজীকে ক্যুইসলিন বলেছিলেন সেই ওরা আজকে দাবি করছে ওরা স্বাধীনতা সংগ্রামের জন্য আন্দোলন করেছিল, ওরা বিচ্ছিন্নতাবাদ, আমরা জাপান কিংবা রাশিয়া থেকে আসিনি, আমরা জানি জ্যোতিবসুর দলের লোকেরা ব্রিটিশের পা চেটেছিল, আমরা ঝাড়খন্ড পার্টি ইংরেজের হাত থেকে দেশকে ছিনিয়ে নেওয়ার জন্য প্রাণ দিয়েছিলাম। আর আজকের জ্যোতিবাবু হচ্ছেন স্বাধীনতা সংগ্রামী আমরা হচ্ছি সন অফ দি সয়েল। আমরা নাকি বিচ্ছিন্নতাবাদ ভারতবর্ষের তাহলে সংবিধানের ৩ নম্বর অনুচ্ছেদে যে ক্ষমতা দেওয়া হয়েছে, ভারতবর্ষের সংবিধানের ধারার মধ্যে, আমাদের উন্নয়ন আমাদের কৃষ্টি ভাষাকে রক্ষার জন্য পৃথক ঝাড়খন্ড চাচ্ছি, আমরা হচ্ছি সন অফ দি সয়েল। কারণ দীর্ঘ ৪৭ বছর ভারত সরকার আমাদেরকে ভিক্ষা দিয়েছে।

(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়)

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি ৪১ নম্বর দাবির সমর্থনে কয়েকটি কথা বলছি। এতদিন পরে কংগ্রেসের হয়ে বলার মত একজন ভাল বক্তা জোগাড় হয়েছে। স্যার, আমি আজকে যে জিনিসটা বলতে চাচ্ছি, সেই ব্যাপারে বলি, আমার সময় অত্যন্ত কম, আমি সংক্ষেপে দু-একটি কথা বলব। মাননীয় সদস্য মানস ভুঁইয়া পার্টির হুইপ ও দলের দায়িত্বশীল নেতা, আমি বিরোধী সদস্যদের বলব এই আগুণ নিয়ে ছেলেখেলা করবেন না, দেশের বিচ্ছিন্নতাবাদ আমি জানি আমি বলতেও জানি, কিছু পড়াশুনাও করি, কিন্তু আজকে যেহেতু সময় নেই তাই বলতে পারছি না, নাহলে আমিও ঝাড়খন্ডের উপর এক ঘন্টা বলতে পারি; আদিবাসী হলেই ঝাড়খন্ড হওয়া যায় না। আজকে খুব একটা সংবেদনশীল বাজেট নিয়ে আলোচনা করছি, যেটা নিয়ে খুব অল্প কথায় এখানে আ

হবে না, পশ্চিমবাংলায় কাঁসিরাম এসেছিল, এখানে নাকি পিছিয়ে পড়া জাতি নিয়ে সকলে কুম্ভিরাশ্রু করছে; সাঁওতাল হলে তিনি আদিবাসী হবেন, মুসলমান হলে তিনি কেবলমাত্র মুসলমান হবেন, আদিবাসীদের হয়ে যিনি বলছেন, এই পরিচিত বক্তৃতা আমরা ঝাড়খন্ডীদের কাছে শুনেছি।

[5-45—5-55 p.m.]

আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে খুব বিনয়ের সঙ্গে কয়েকটি কথা বলব। তার আগে বিরোধী দলের মাননীয় সদস্যদের বলতে চাই, এটা বুঝতে হবে যে ভারতবর্ষে এমন কোনও রাজ্য নেই যারা দাবি করতে পারেন যে তারা রাজ্যের সব সমস্যার সমাধান করে দিয়েছেন, রাজ্যকে সোনায় মুড়ে দিয়েছেন। আমরাও সে দাবি করি না যে আমরা আমাদের রাজ্যকে সোনায় মুড়ে দিয়েছি। আমরা যেটা বলতে চাই সেটা হচ্ছে, সীমিত ক্ষমতা নিয়ে আমরা এখানে রাজ্য সরকার চালাচ্ছি। এই রাজ্য সরকারের টাকা পয়সা কম। কেন্দ্রীয় সরকারের কাছে টাকা পয়সা চাওয়া হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার টাকা দেন না। কেন্দ্রীয় সরকার এখান থেকে ৬ হাজার কোটি টাকা তুলে নিয়ে গিয়ে মাত্র দু হাজার কোটি টাকা দেন। কাজেই এখানে আমরা উন্নয়নের কাজটা যেভাবে করতে চাই সেইভাবে আমরা করতে পারি না। বিরোধী দলের মাননীয় সদস্যরা এখানে বারবার প্রসঙ্গটা টেনে বলেন যে এই রাজ্য কোনও উন্নয়নমূলক কাজ হয় না, এটা হয় না, ওটা হয় না ইত্যাদি। আমি তাদের বলতে চাই, তাদের বুঝতে হবে সীমিত আর্থিক ক্ষমতায় যতটা সম্ভব জনগণকে সঙ্গে নিয়ে সেই কাজ আমরা করে চলেছি। আদিবাসীদের কথা অনেক বলেন বিরোধী দলের সদস্যরা। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের জিজ্ঞাসা করতে চাই, এখানে আদিবাসীরা যে নিরাপত্তা নিয়ে বাস করেন বা তারা যে রকম নিরাপত্তা বোধ করেন তা কি ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে আছে? এখানে কেউ ঝাড়খন্ডী, কেউ কংগ্রেস ইত্যাদি নানান দল করেন, কথাটা সেটা নয়, কথাটা হচ্ছে একথা জোর দিয়ে বলা যায় যে ভারতবর্ষের মধ্যে এই একটি মাত্র রাজ্য আছে যেখানে আদিবাসী মা বোনেরা তাদের ইজ্জত নিয়ে নির্ভয়ে রাস্তাঘাটে চলাফেরা করতে পারেন, জঙ্গলের মধ্যে হলেও বাস করতে পারেন। এটা কি অস্বীকার করতে পারেন। গোয়ালতোড়ের ঘটনা একটি বিচ্ছিন্ন ঘটনা মাত্র কিন্তু সামগ্রিকভাবে যে পরিস্থিতি এখানে আছে তা কি অন্য কোথাও আছে? তবে নিশ্চয় এটা ঠিক যে এদের আর্থিক উন্নয়নের জন্য আরও বেশি বেশি করে কাজ করা উচিত কিন্তু তারজন্য যে টাকা লাগবে সেই টাকাটা দেবে কে? কেন্দ্রীয় সরকার তো টাকা দেবেন না কাজেই বিরোধী পক্ষের সদস্যরা শুধু ফুটানির কথা বললেই তো হবে না, সব জিনিসটা চিন্তা করে বলতে হবে। আমার সময় কম, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে পরিশেষে কয়েকটি সাজেসান রাখতে চাই। কেন্দুপাতা এবং শালপাতার ব্যাপারটা ভালোভাবে দেখা দরকার। কারণ এটা নিয়ে ঝাড়খন্ডীরা অনর্থক নানান অপপ্রচার চালায়। আমি মেদিনীপুর জেলার অধিবাসী, মাননীয় মন্ত্রী মহাশয়ও নিশ্চয় ঝাড়গ্রাম গিয়েছেন, তিনি এই কেন্দুপাতা এবং শালপাতার ব্যাপারটা নিশ্চয় জানেন। এ ব্যাপারটা দেখুন। দীর্ঘদিন

ধরে ঐ ঝাড়খন্ডীরা এটাকে তাদের মূল হাতিয়ার করে প্রচার করছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এক্ষেত্রে মাঝখানে এজেন্টরা এবং মাসলম্যানরা সব পয়সা খেয়ে নেয়, সত্যিই যারা আদিবাসী, যারা বঞ্চিত, অবহেলিত তারা এর থেকে ঠিকমতন পয়সা পায় না। এ বিষয়টা একটু দেখবেন। এটা নিয়ে আপনাকে একটা পরিকল্পনা করতে হবে। এর উপর এই আদিবাসীরা অনেকাংশে নির্ভরশীল এবং বলতে পারেন একটা মূল উপজীবিকা এটা। কাজেই পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলি মাধ্যমে একটা পরিকল্পনা করে কিছু একটা ব্যবস্থা করা দরকার। তারপর এটা ঠিকই যে এই দপ্তরে একটা ভীষণ আওয়াজ উঠেছে যে এই আদিবাসী কল্যাণ দপ্তরে যদি কোনও যোগ্য আদিবাসী প্রার্থী থাকেন তাহলে তাদের বেশি বেশি করে নেওয়া হোক যাতে তাদের কল্যাণের কাজ আরও দ্রুত করা যায়। এটাও দেখা দরকার। তারপর এদের চাকরির ক্ষেত্রে সংরক্ষণের ব্যবস্থা করেছেন ঠিকই কিন্তু আমি মনে করি আরও বেশি বেশি করে এদের কারিগরী শিক্ষা দেওয়া দরকার। এর উপর বিশেষ ভাবে আমি জোর দিতে বলছি। পরিশেষে যে ব্যাপারটা নিয়ে আমি বলতে চাই সেটা নিয়ে নানান রাজ্যে জটিলতার সৃষ্টি হয়েছে। স্যার, আপনি জানেন এই ঝাড়খন্ডীরা দাবি করেন তারাই এই আদিবাসী, তফসিলি জাতি, উপজাতির মানুষদের নাকি প্রকৃত প্রতিনিধি। কিন্তু স্যার, বামফ্রন্ট সরকার পঞ্চায়েত এবং বিভিন্ন নির্বাচনী ব্যবস্থায় তাদের জন্য যেভাবে আসন সংরক্ষণ করেছেন এবং আজকে এই পশ্চিমবাংলায় এই আদিবাসী ও তফসিলি জাতি উপজাতির মানুষরা—এই সম্প্রদায়ের মা বোনরা যেভাবে নির্বাচিত হয়ে আসছেন এবং কাজ করছেন সেটাও প্রচার হওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে কতগুলি পজিটিভ ব্যাপারে সিদ্ধান্ত নেওয়ার জন্য অনুরোধ জানিয়ে এবং তার বাজেটকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রী ব্রহ্মময় নন্দ ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় তফসিলি জাতি, উপজাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এতক্ষণ ধরে মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা যা বললেন তা শুনে রবীন্দ্রনাথের একটি কবিতার কথা মনে পড়ে যাচ্ছে। "যারে তুজি নিচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নিচে, পশ্চাতে ফেলিছ যারে, সে তোমারে পশ্চাতে টানিছে, অজ্ঞানের অন্ধকারে আড়ালে ঢাকিছ যারে, তোমারই মঙ্গল ঢাকি গড়িছে যে ঘোর ব্যবধান, অপমানে হতে হবে তাহাদের সবার সমান।" কংগ্রেস আমলে আদিবাসীদের জন্য এরা কি করেছে, তার খতিয়ান সরকারি দপ্তরে আছে এবং যেটুকু বলতে চাই সেটা হচ্ছে বর্তমান বামফ্রন্ট সরকার আসার পর আদিবাসীদের কল্যাণের জন্য এরা কি কি করেছে এবং কি কি করতে চান, ওরা তার ব্যয় বরাদ্দের প্রথম পৃষ্ঠাটা বোধ হয় পড়েননি। কি কি খাতে টাকাগুলো তিনি চেয়েছেন, সেই গুলো দেখলে দেখা যাবে সাধারণ শিক্ষা, ক্রীড়া, যুব কল্যাণ, পুষ্টি, পশু পালন এবং খাদ্য সংরক্ষণ, সমবায়, মৎস্য চাষ গ্রামীণ এবং ক্ষুদ্র শিল্প এই সমস্ত ব্যাপার গুলো। তাহলে আমরা দেখলাম কি যে এই

বামফ্রন্ট সরকার আসার পর এই দপ্তর তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণের জন্য পরপর কাজ করে এসেছেন এবং পরের পরিকল্পনা গুলো তারা সুন্দর ভাবে সাজিয়ে ফেলেছেন। তফসিলি জাতি এবং উপজাতির মধ্যে শিক্ষা প্রসারের জন্য যে জনপ্রিয় কর্মসূচী নেওয়া হয়েছে, সেইগুলো আমরা দেখতে পাচ্ছি, যার ফলে দেখছি যে আদিবাসীদের বাড়ির ছেলেমেয়েরা ব্যাপক হারে স্কুল কলেজে ভর্তি হচ্ছে এবং তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগ ৬২টি যে প্রশিক্ষণ তথ্য উৎপাদন তফসিলি জাতি উপজাতি ছেলেমেয়েদের বিভিন্ন শিল্পে এবং হস্তশিল্পে প্রশিক্ষণ দেবার জন্য খুলেছেন এটা খুবই প্রশংসনীয় এবং আমরা দেখছি যে এই আদিবাসীদের যে গান, উত্তরবঙ্গের যে ভাওয়াইয়া গান সেটা আজ ঐতিহ্য লাভ করেছে এবং মুন্ডা ওঁরাও, লেপচা, ভুটিয়া, রাভী, মেচদের ভাষায় গান, নাটক লিখে ব্যাপার প্রচার চলছে এবং ভূমি সংস্কারের পর আমরা দেখছি যে সেই সমস্ত ভূমি আদিবাসী সম্প্রদায়ের মধ্যে বিলি করা হয়েছে এবং সেচ যোগ্য করে তোলা হচ্ছে। সাধারণ শিক্ষার দিকে জোর দেওয়া হয়েছে, ক্রীড়া এবং যুব কল্যাণ দপ্তর থেকে এদের মধ্যে প্রসার ঘটানো হয়েছে এবং নানা প্রকার অনুষ্ঠান বা কল্যাণ মূলক কাজে যাতে তারা ব্রতী হয় তার জন্য সরকার চেষ্টা করছে এবং বিভিন্ন জায়গায় আদিবাসী অধ্যুষিত এলাকায় বিদ্যুৎ এবং পূর্ত বিভাগেরও কাজ হচ্ছে। তবুও বলবে আমাদের মেদিনীপুরে এমন এমন জায়গায় আছে যেখানে তফসিলিদের সংখ্যা অনেক বেশি। কিন্তু সেই জায়গায় ঠিক সেই ভাবে নজর দেওয়া হয়নি। সেই জায়গায় এখনও রাস্তাঘাট করা দরকার এবং বিদ্যুৎ পৌছে দেওয়া দরকার। কিছু কিছু ত্রুটি বিচ্যুতি আছে নিশ্চয়ই এবং সেইগুলো সংশোধন করার চেষ্টা হচ্ছে এবং সমস্ত প্রকার তফসিলি জাতি এবং উপজাতির জন্য এই বামফ্রন্ট সরকার কাজ করে চলেছে। তাই এই যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির জন্য মন্ত্রী মহাশয় ৯৩-৯৪ সালের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু চারটি কথা বলতে চাই। আজকে কংগ্রেসি বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম মানস বাবুদের কথা। আজকে তাদের যে সমস্ত বক্তব্য বক্তৃতার মাধ্যমে বেরিয়ে আসলো যে আজকে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য তাদের জন্য তাদের যেন কত দরদ, আজকে উথলে উঠছে। কিন্তু আজকে তাদের এই গাত্র দাহের কথা, এটা এক মাত্র কারণ যে এখানে পশ্চিমবাংলায় বামফ্রন্টের সরকার আসার পরেই পিছিয়ে পড়া তফসিলি জাতি এবং উপজাতি মানুষদের স্বার্থে যে উন্নয়ন মূলক কাজ করেছে, আজকে বামফ্রন্ট সরকার একমাত্র তাদের গণতান্ত্রিক অধিকার দিয়েছে, আজকে মানস বাবুরা যাদের ছোট লোক বলতো, আজকে তারা ছোট লোক বলার স্পর্ধা পায় না। এখানেই হচ্ছে তাদের গাত্র দাহ। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই এই তফসিলি জাতি এবং উপজাতি শ্রেণীর উন্নয়নের উদ্দেশ্যে রাজ্য সরকার একাধিক পদক্ষেপ গ্রহণ করেছেন, এই বিভাগের কল্যাণ

মূলক কাজকর্মের মধ্যে সাধারণ ভাবে রয়েছে তফসিলি জাতি এবং আদিবাসী অন্তর্ভুক্ত যারা তাদের কল্যাণ সাধন।

[5-55—6-05 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের ১৯৯৪-৯৫ সালের যে ব্যয়-বরাদ্দের দাবি আজকে এই সভায় উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করে আপনার মাধ্যমে দু চারটি কথা বলতে চাই। স্যার, আজকে আমি বিরোধী পক্ষের কংগ্রেসি বন্ধুদের বক্তব্য শুনলাম। মানসবাবু এবং বিরোধী বন্ধুদের বক্তব্য শুনে মনে হল তফসিলি জাতি এবং আদিবাসী মানুষদের দুঃখে তাঁদের ঘুম হচ্ছে না। আসলে আমরা জানি বামফ্রন্ট সরকারের মাধ্যমে তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের কল্যাণ সাধিত হচ্ছে বলেই ওঁদের অত গাত্রদাহ সে জন্যই ওঁরা অত কথা বলছেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে পিছিয়ে পড়া মানুষদের স্বার্থে যে কাজ হয়েছে তা কি মানসবাবুরা দেখতে পাচ্ছেন না? দেখতে নিশ্চয়ই পাচ্ছেন এবং সেটাই হচ্ছে ওঁদের গাত্রদাহের কারণ। ওঁরা দীর্ঘদিন যাদের ছোটলোক বলতেন, তাদের আজ আর ছোটলোক বলার ওঁদের স্পর্ধা নেই। আমরা জানি তফসিলি জাতি ও উপজাতি শ্রেণীর মানুষদের স্বার্থে, তাদের উন্নয়নের উদ্দেশ্যে রাজ্য সরকার একাধিক পদক্ষেপ গ্রহণ করেছেন। এই বিভাগের কল্যাণমূলক কাজ-কর্মের মধ্যে সাধারণভাবে রয়েছে—তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায় ভুক্ত ছাত্র-ছাত্রীদের কল্যাণ সাধন। দারিদ্র-সীমার নিচে অবস্থিত তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষদের কল্যাণ সাধন। তফসিলি ও আদিবাসীদের বিভিন্ন সংস্কৃতির উন্নতির সাধন। যে সমস্ত উপজাতি সম্প্রদায়ের ছাত্রদের পরিবারের বার্ষিক আয় ৬০০০ টাকার কম, তারা প্রত্যেক বার্ষিক ৪০০ টাকা করে ভাতা পেয়ে থাকছেন। পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যা ৬,৮০,৭৭,৯৬৫ জনের মধ্যে ১,৬০,৮০,৬১১ জন তফসিলি জাতির মানুষ এবং ৩৮,০৮,৭৬০ জন তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষ। মোট জনসংখ্যার ২৩.৬২ পারসেন্ট তফসিলি জাতির মানুষ এবং ৫.৫৯ পারসেন্ট তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষ। এটা ১৯৯১ সালের আদম-সুমারী অনুযায়ী। এই তফসিলি জাতি ও উপজাতিদের কল্যাণ সাধনের জন্য পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছে। চাকরি ও শিক্ষা ক্ষেত্রে সংরক্ষণের ব্যবস্থা করেছে এবং এগুলি যথার্থ ও সঠিকভাবে রূপায়িত হচ্ছে কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখার জন্য আমি অনুরোধ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন মাধ্যমিকোত্তর ছাত্রদের বিভিন্ন কোর্সের বৃত্তির হার সমস্ত রাজ্য ও কেন্দ্র শাসিত অঞ্চল গুলিতে ভারত সরকার কর্তৃক স্থিরিকৃত—কিন্তু দুর্ভাগ্যবশত কেন্দ্রীয় সরকার এই ব্যয়কে সপ্তম যোজনার শেষে ইতিমধ্যেই ব্যয়িত হিসাবে ধরে এবং তা সম্পূর্ণভাবে রাজ্য সরকারের ওপর চাপিয়ে দিয়ে তাদের মেটাতে বলছেন। পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারকে কেন্দ্রীয় পোষকতা প্রাপ্ত প্রকল্পের জন্য মোট ব্যয়ের ৫৮ পারসেন্ট বহন করার অনুরোধ জানায়। কিন্তু ভারত সরকার এই ধরণের ব্যয়ভার বহন করতে অস্বীকার করে। ফলে পশ্চিমবঙ্গ সরকারকে সম্পূর্ণ ব্যয় ভার

বহন করতে হচ্ছে। আর এখানে কংগ্রেসি সদস্যরা। তফসিলি জাতি ও উপজাতির কল্যাণের জন্য পশ্চিমবঙ্গ সরকারকে দোষারোপ করছেন। কোনও নৈতিক অধিকারে ওঁরা এই সব বলছেন? যদি বলতে হয় তো দিল্লিতে গিয়ে বলুন। স্যার, আমি আপনার মাধ্যমে আরও বলতে চাই—এ.আর.ডি.আর. আইন অনুসরণ করে ভারত সরকার তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির মানুষের ১৯৯০ সালের ২রা অক্টোবরের আগে যারা ১০,০০ টাকা লোন নিয়েছিল তাদের সেই ঋণ মকুব করবেন। ভারত সরকারকে বার বার অনুরোধ করা সত্ত্বেও এদের প্রান্তিক ঋণ মকুব করার জন্য অর্থ—নিগমকে ৪৫.৫০ কোটি টাকা প্রদান করছেন না। কেন্দ্রের এই বঞ্চনার বিরুদ্ধে সমস্ত তফসিলি জাতি এবং উপজাতির মানুষের রুখে দাঁড়াচ্ছে। এই কয়েকটি কথা বলে এই ব্যয়-বরাদ্দের দাবিকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন্দ্র কিস্কু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দু জন বিরোধী পক্ষের সদস্যের বক্তব্য শুনে আমার মনে হল—ওঁরা যেন বিদেশ থেকে হঠাৎ উড়ে এসে এখানে উপস্থিত হয়েছেন। ওঁরা দেখছেন পশ্চিমবঙ্গে আদিবাসীদের অবস্থা খুব খারাপ। মানস-বাবু এবং তাঁদের ল্যাংবোট হিসাবে যিনি এসেছেন সেই নরেন হাঁসদা মহাশয় এটাই বলতে চাইলেন যে, সারা পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে সমাজের নিচের তলার মানুষরা সব দিক দিয়ে ক্রমশই পিছিয়ে পড়ছেন। কিন্তু আমি এটা ওঁদের বলতে চাই যে, পশ্চিমবঙ্গে আমাদের সরকার সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে সমাজের নিচের তলার যে মানুষরা অর্থনৈতিক দিক দিয়ে, শিক্ষার দিক দিয়ে এবং অন্যান্য বিভিন্ন দিক দিয়ে পিছিয়ে আছেন সেই মানুষদের উন্নতির জন্য ব্যাপক কাজ-কর্ম করছে। এবং সেই দৃষ্টিভঙ্গীর মধ্যে দাঁড়িয়ে কৃষি, শিক্ষা এবং যোগাযোগ এবং বিভিন্ন দপ্তর যেমন সেইসব কাজকর্ম করছে তারসঙ্গে পরিপূরক হিসাবে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তর আরও বেশ কিছু প্রকল্প নিয়েছেন। যার মধ্য দিয়ে ওরা দ্রুত সমাজের অন্যান্য স্তরের মানুষের সম পর্যায়ে উঠে আসতে পারেন। আমি বলতে পারি, পশ্চিমবাংলায় ১৭ বছর ধরে কংগ্রেসিরা যদি দেখাতে পারতেন যে এখানকার আদিবাসী মানুষ, তফসিলি মানুষরা না খেয়ে মরেছেন, ওরা যদি বলতে পারতেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেভাবে অস্পৃশ্যতার ব্যাপার আছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে এখনও আছে তাহলে আমি বুঝতাম যে পশ্চিমবাংলায় কিছু কাজকর্ম হয়নি। কিন্তু কংগ্রেসিরা এর ধারে কাছে গেলেন না। মাননীয় বিরোধীদলের সদস্য মানসবাবু প্ররোচনামূলক বক্তব্য রেখে গেলেন। উনি বললেন, চাল ট্রাক ট্রাক পাচার হয়ে যাচ্ছে। মাননীয় সদস্য কি জানেন, দিল্লির সরকার বিগত ১ হাজার দিনের মধ্যে ৫ বার রেশনে চাল, গম এবং চিনির দাম বাড়িয়েছেন। আদিবাসীদের জন্য সাবসিডাইজড রেটে যে চাল, গম দেওয়া হতো সেই চাল গমের দাম বাড়িয়ে দিয়েছেন এবং বর্তমান বাজারদরের প্রায় কাছাকাছি। তাহলে আদিবাসী মানুষরা রেশনের ঐ পচা চাল কোন দুঃখে কিনতে যাবে? এটা যদি উনি ভাবতেন এবং কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতেন তাহলে আমি তার সাথে একমত হতে পারতাম। কিন্তু উনি সেইদিকে গেলেন না। উনি বললেন, আদিবাসীদের

জন্য কাউন্সিল চাই। আমি একজন দায়িত্বশীল সদস্য হিসাবে প্রশ্ন রাখতে চাই, পশ্চিমবাংলার ২টি ব্লক বাদে আর কোথায় আদিবাসীরা সংখ্যাগরিষ্ঠ আছে হিসাব করে দেখবেন সেনসাসের রিপোর্ট থেকে? এইরকম কোথাও নেই। আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করতে চাই, দিল্লির কেন্দ্রীয় সরকার-এর স্বরাষ্ট্র দপ্তরের প্রতি মন্ত্রী বলেছিলেন, রাষ্ট্রপতির কাছে বিহার সরকারের যে ঝাড়খন্ড কাউন্সিল বিল আছে তা ফেরৎ পাঠিয়ে দেওয়া হবে। আজকে নরেন হাঁসদা চিৎকার করছেন। উনি কংগ্রেসের কাছ থেকে টাকা নিয়ে বিধায়ক হিসাবে নির্বাচিত হয়ে এসেছেন। আপনি প্রশ্ন করবেন, বিহারে আদিবাসীরা সংখ্যাগরিষ্ঠ থাকা সত্ত্বেও কেন ঝাড়খন্ড কাউন্সিল বিল ফেরৎ দেবেন না?পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দাবি করার আগে বিহারে আদিবাসীদের সংখ্যাগরিষ্ঠতা থাকা সত্ত্বেও ঝাড়খন্ড কাউন্সিল কার্যকর করা হচ্ছে না কেন? কংগ্রেস যদি দায়িত্বশীল হতো তাহলে পশ্চিমবাংলার আদিবাসী মানুষগুলিকে এইভাবে প্ররোচিত করার আগে ওরা দিল্লির দিকে তাকাতেন এবং বিহারের আদিবাসীদের দিকে তাকাতেন। ওরা যে যার যেমন খুশি কথা বলেন। একজন সদস্য কাউন্সিলের কথা বলেন, তো অন্য সদস্য রাজ্যের কথা বলেন। ওদের যতজন নেতা ততজন গোষ্ঠী, এই হচ্ছে বিরোধীদলের ভূমিকা। ভারতবর্ষের বৃহত্তম একটি দল যারা কেন্দ্রে সরকার চালাচ্ছেন। সেই দলের এই হচ্ছে ভূমিকা। গরু হারালে এইরকমই হয়। যারফলে কংগ্রেসের আজকে একজনও আদিবাসী সদস্য নেই। নরেন হাঁসদা ল্যাঙ্গ-বোর্ড হিসাবে ওদের গাওনা গাইছেন এবং বলছেন এখানে আদিবাসীদের জন্য কিছু কাজ হয়নি। আমি নরেন হাঁসদাকে স্মরণ করিয়ে দিতে চাই, পশ্চিমবাংলার আদিবাসী মানুষ বামপন্থীদের সাথে আছে। বাঁকুড়া, মেদিনীপুর, পুরুলিয়ার আদিবাসী মানুষ বামপন্থীদের সাথে আছে। তাই গত বছরের পঞ্চায়েত নির্বাচনে আপনাদের দলকে পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত থেকে একেবারে মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে। আদিবাসীদের বিভ্রান্ত, বঞ্চিত করবার রাজনীতি আপনাদের শেষ করেছে, তারজন্য আজকে হাত-পা ছুড়ে চিৎকার করছেন। শালপাতার কথা বলছিলেন, কিন্তু বলেননি তো, ১৯৭৭ সালের পূর্ব পর্যন্ত ১০০ পাতা কালেকশন বাবদ তারা মাত্র এক পয়সা পেতেন। সেটাও ১৯৭৩ সাল থেকে আন্দোলন করবার ফলে বাড়াতে পেরেছিলাম। তার আগে সেটা আরও কম ছিল। আজকে ১০০ পাতা কালেকশন বাবদ তারা ৫০ পয়সা পাচ্ছেন। আজকে কেন্দুপাতা কালেকশনের ক্ষেত্রেও তারা ১০০ পাতায় ৫০ পয়সা পান যা আগে ছিল মাত্র ৫ পয়সা। এক্ষেত্রে ১০০ পাতায় ৪৫ পয়সা বেড়েছে। মধ্যপ্রদেশে তো আপনাদের সরকার বলছে। কয়েক মাস আগে আমি সেখানে গিয়েছিলাম,' দেখেছি, সেখানে ১০০ পাতায় ৩০ পয়সা দেওয়া হয়। ত্রিপুরায় এর আগে যখন কংগ্রেস সরকার ছিলেন তখন সেখানে ট্রাইবাল ডেভেলপমেন্ট কাউন্সিল থেকে সরকার টাকা ধার নিয়েছিলেন রাজ্য সরকারিকর্মচারীদের মাইনে দেবার জন্য, কিন্তু কংগ্রেস সরকারের নেওয়া সেই টাকা আজও ঐ কাউন্সিল ফেরৎ পাননি। এটাই হচ্ছে আপনাদের আদিবাসী দরদের নমুনা। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আদিবাসীদের শিক্ষা, সংস্কৃতি এবং আর্থিক দিক থেকে সাধারণ মানুষের সম-পর্যায়ে আনার চেষ্টা করছেন। তারই জন্য আজকে পশ্চিমবঙ্গে মুন্ডালি, সাঁওতালি ভাষায় নাটক অনুষ্ঠিত হচ্ছে, আদিবাসী

ভাষার উপর নানা ওয়ার্কশপ হচ্ছে। আপনারা যে অলিচিকি নিয়ে এত কথা বলেছেন সেই অলিচিকি স্ক্রিপ্টের স্বীকৃতি আমরাই দিয়েছি এবং এই স্ক্রিপ্টের বই তৈরি করে তা ছাত্রদের মধ্যে বিতরণ করেছি। এই বছরও আমরা সাঁওতালি ভাষায় বই ছাপিয়ে তা প্রাথমিক বিদ্যালয়গুলিকে দেব। এইভাবে আমরা তাদের ভাষা, সংস্কৃতি, শিক্ষা এবং অর্থনৈতিক বিকাশের জন্য নানা পরিকল্পনা নিয়ে কাজ করছি। আপনারা যতই অরাজকতা সৃষ্টির চেষ্টা করুন না কেন, আজকে আদিবাসীরা তাদের জীবনের অভিজ্ঞতা থেকে বুঝেছেন যে কে বন্ধু এবং কেই বা শত্রু। সেজন্যই আজকে আপনারা অন্ধকারে নিক্ষিপ্ত হয়েছেন এবং বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছেন। আগামী দিনেও তারা এইভাবে লড়াই করে বামফ্রন্ট সরকারের সঙ্গে এগিয়ে যাবেন এবং আপনারা যে যে সৌধ রচনা করবার স্বপ্ন দেখেছেন তা ভেঙ্গে চুরমার হয়ে যাবে। এই বলে আপনাদের বক্তব্যের বিরোধিতা করে এবং ব্যয়-বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সময় যা নির্ধারিত আছে তাতে হবে না। কাজেই ২০ মিনিট সময় বাড়িয়ে দেবার জন্য প্রস্তাব রাখছি।

(সভার সম্মতিক্রমে এই সময় ২০ মিনিট সময় বৃদ্ধি হয়)

[6-05—6-15 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই তফসিলি আদিবাসী কল্যাণ দপ্তরের বাজেট আলোচনায় প্রধান বিরোধিতায় যিনি দাঁড়িয়েছেন তিনি হচ্ছে বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডঃ মানস ভুঁইয়া। তাঁর বক্তব্যের যে মূল কথা আমি প্রথমে তার উত্তর দেব। এখানে তিনি ও.বি.সি সম্পর্কে প্রশ্ন তুলেছেন, কিন্তু তিনি যে দলের সদস্য সে দলের ভূমিকা এ-ব্যাপারে ভুলে বসে আছেন। মনে রাখা দরকার যে, এটা মন্ডল কমিশনের সৃষ্টি, কংগ্রেসের নয়। দিল্লিতে যে অকংগ্রেসি সরকার এসেছিলেন তাঁরাই বসিয়েছিলেন এই মন্ডল কমিশন। ঐ কমিশন দুই বছর পরে যখন তাদের রিপোর্ট দিলেন তখন অবশ্য সেখানে কংগ্রেসি সরকার ছিলেন। কিন্তু তার পরে দেখা যাচ্ছে যে প্রায় এক দশক ধরে বা ৮/৯ বছর ধরে কংগ্রেস বিচ্ছিন্ন ভাবে দিল্লিতে থাকলেন। তখন তারা সেই রিপোর্টের পাতা উল্টিয়ে দেখেন নি। এখন প্রশ্ন হচ্ছে, কেন পাতা উল্টিয়ে দেখেন নি, কি ব্যাপার, সেটা জানা দরকার। মন্ডল কমিশনের পাতা তারা উল্টান নি। তারপরে একটা অকংগ্রেসি সরকার অল্পকিছু দিনের জন্য এসেছিল। সেই সরকার যখন এলেন ভি.পি. সিং তার প্রধানমন্ত্রী। মন্ডল কমিশনের যে সুপারিশগুলি আছে, তার অংশ বিশেষ, সমগ্র সুপারিশ নয়, মন্ডল কমিশনের যে বড় সুপারিশগুলি আছে, মাননীয় সদস্য মানস ভুঁইয়া এবং কংগ্রেসের অন্যান্য সদস্য যারা আছেন, তারা সেটা উল্টিয়ে দেখবেন, তার মধ্যে অন্তত ভূমি সংস্কারের যে চ্যাপ্টারের কথা বলা আছে, মন্ডল কমিশন পরিস্কার বলে দিয়েছে যে উপর উপর এই সমস্ত কাজ দিয়ে এই সমস্ত মানুষদের ওঠানো যাবে না যদি মৌলিক কিছু না দেওয়া যায়। সেই

মৌলিক দেবার বিষয়ে মূল জিনিস অর্থাৎ জমির কথা সেখানে উল্লেখ করা হয়েছে। আমরা দেখেছি যে ভূমি সংস্কারের যে কথা সেটা মন্ডল কমিশনের সুপারিশের মধ্যে আছে এবং ৩টি সরকারের প্রশংসা করা হয়েছে মন্ডল কমিশনে। মন্ডল কমিশনকে সামগ্রিকভাবে দেখতে হবে। সেখানে ত্রিপুরা, কর্ণাটক এবং পশ্চিমবঙ্গ এই তিনটি সরকারের প্রশংসা করা আছে। পরিস্কারভাবে সেখানে বলা আছে যে ভূমি যদি দেওয়া না যায় তাহলে উপর উপর জল ঢেলে কিছু লাভ হবে না। এই অবস্থার মধ্যে আমরা মন্ডল কমিশনের যে মৌলিক সুপারিশ গুলি আছে তাকে ঢাক-ঢোল না পিটিয়েও আমরা সেটাকে কার্যকর করেছি ভূমি সংস্কারের মধ্যে দিয়ে। ভারতবর্ষে যত ভূমিহীন মানুষ দেখা যায়, গরিব মানুষ দেখা যায়, তারমধ্যে বড় একটা অংশ হচ্ছে, প্রায় অর্ধেক বলা যায়, ভূমিহীন এবং সরকারি হিসাবে বলা যায় যে সেটা সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের মধ্যে। আর যদি ও.বি.সি. ধরা হয় তাহলে প্রায় ৭৫ শতাংশ মানুষ হচ্ছে ভূমিহীন কৃষক, এই কথা বলা যেতে পারে। সুতরাং এই ভূমিহীন কৃষকদের জন্য পশ্চিমবঙ্গে ১৭ বছর ধরে আমরা বারে বারে অন্ততপক্ষে মন্ডল কমিশনের সুপারিশ এর কথা উল্লেখ না করেও, মন্ডল কমিশনের যে মৌলিক কর্তব্য সেটা বামফ্রন্ট সরকার কার্যকর করেছে। এই কথাটা আপনাদের সকলের খেয়াল থাকা দরকার। তারপর এটা নিশ্চয়ই কংগ্রেস সরকারের বোঝা দরকার, তাদের সদস্যদের বোঝা দরকার যে কি অবস্থার মধ্যে ৮/৯ বছর তারা কার্যকর করতে পারেন নি, কি অসুবিধা ছিল। ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর কি অসুবিধা ছিল সেটা নিশ্চয়ই তারা ভাল করে স্মরণ রাখবেন। অসুবিধা নিশ্চয়ই থাকতে পারে, কিন্তু সেটা ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর পক্ষে দাঁড়িয়ে এই বিধান সভায় বলার মত লোক নেই। যাইহোক, তারা কার্যকর করতে পারেন নি। তারপরে যখন ভি.পি. সিংয়ের অকংগ্রেসি সরকার এলেন, যখন নোটিফিকেশন হল, তারপরে অনেক জল গড়িয়ে গেছে এবং তারপরে দেখা গেল যে এই নিয়ে মামলা-মোকদ্দমা হয়েছে, সুপ্রীম কোর্ট পরিস্কার ভাষ্য দিয়েছে। এটা মনে রাখবেন যে সুপ্রীম কোর্টের ভাষ্য, আর মন্ডল কমিশন এক জিনিস নয়। মন্ডল কমিশনে কতগুলি জাতকে নির্দিষ্ট করা হবে। সেই জাতের মধ্যে যারা ক্রিমিলিয়ার অর্থাৎ যাদের টাকা পয়সার সচ্ছলতার মান আছে, সেই মানের উপরের লোকগুলিকে বাদ দেবার কথা রায়ের মধ্যে আছে।

[6-15—6-25 p.m.]

সেই মানের উপর লোক গুলো বাদ দেওয়া হবে, এই কথা সুপ্রীম কোর্টের রায়ে আছে। তারপর আমরা সুপ্রীম কোর্টের রায় অনুযায়ী আমরা কমিশন নিযুক্ত করেছি, সেন কমিশন নিযুক্ত করেছি। এই সেন কমিশনের রিপোর্ট যখন আমরা পাবো তখন করবো। আমরা চেষ্টা করছি রিপোর্ট তাড়াতাড়ি পাওয়ার জন্য। একটা বিচারপতিকে তো বলা যায় না তাড়াতাড়ি করার জন্য। এই সব তাড়াতাড়ি করা যায় না। কথা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের ক্যাটিগরিক্যালি বিবৃতি আছে সুপ্রীম কোর্টের রায় কার্যকর করবে। কবে হবে না হবে এবং এই বিচারপতি সেনের যে কমিশন সেই কমিশন যে রায় দেবে, কমিশন যে সব

জাতিকে বলবে সেই অনুযায়ীই কাজ করবো। এখন প্রশ্ন হচ্ছে পরবর্তীকালে আর একটা পারস্পরিক বিষয় বলা হয়েছে। সেই ব্যাপারে মানসবাবু ছাড়া আরও দু-এক জন বলেছেন। এটা পরিস্কার দাবি করা হয়েছে যে অটোনমাস রিজিওনাল কাউন্সিল বলে আদিবাসীদের জন্য যদি লাগোয়া এলাকায় থাকে তাহলে একটা কাউন্সিল করতে। স্বশাসিত কাউন্সিলের ব্যবস্থা আইনে আছে, কনস্টিটিউশানে আছে। কিন্তু এটা মানসবাবুর জানা উচিত ১৯৭৪-৭৫ সালে যখন পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে খোঁজা-খুঁজি করে তখন দেখা গেল সারা পশ্চিমবাংলায় ছড়িয়ে ছিটিয়ে আছে ৩৩টি স্পট, ৩৩টি এরিয়া, সেই ৩৩টি স্পটের মধ্যে একটার সঙ্গে আর একটার যোগাযোগ বিচ্ছিন্ন। একটা লাগোয়া এলাকায় নেই। অর্থাৎ পশ্চিমবাংলায় এই রকম এলাকা নেই যেখানে লাগোয়া আদিবাসীরা বাস করছে। ১৯৭৪-৭৫ সালের রিপোর্ট আমরা পেয়েছি, পাওয়ার পর আমি কিছু কিছু এলাকা ঘুরেছি। এখানে ভুল তথ্য পরিবেশিত হয়েছে। সিডিউল কাষ্ট অ্যান্ড সিডিউল ট্রাইব এক সঙ্গে নয়, অটোনমাস কাউন্সিল করার যে পরিকল্পনা, যে আইন আছে সেটা হচ্ছে অনলী ইন সিডিউল ট্রাইব এরিয়া। সিডিউল ট্রাইবদের এখানে লাগোয়া এলাকা এই রকম কোনও ভায়েবেল এলাকা পশ্চিমবাংলায় নেই। ৩৩টি বিচ্ছিন্ন এলাকায়, আলাদা আলাদা স্পটে বাস করছে। আমরা এই ৩৩টি স্পটে আই.টি.ডি.পি. স্কীমে কাজকর্ম করছি। কোনও রিজিওনাল কাউন্সিল, কোনও অটোনমাস কাউন্সিল করার মতো ভৌগোলিক পরিবেশ, অখন্ডতা আমাদের এখানে নেই। এবারে অন্য প্রসঙ্গে আসছি। এখানে এমন ভাবে বলা হয়েছে যেন আদিবাসী এবং সিডিউল কাষ্ট অ্যান্ড সিডিউল ট্রাইবদের কোনও উন্নতি হয় নি। আমি সব কিছুর উত্তর দিচ্ছি একসঙ্গে।

(গোলমাল)

**(এই সময় মাননীয় সদস্য নরেন হাঁসদা কিছু বলতে ওঠেন)**

ওদের ও.বি.সি. সম্পর্কে বক্তব্য যে আমাদের পশ্চিমবাংলায় কোনও অগ্রগতি হয় নি। অগ্রগতির একটি বড় মাপকাঠি হচ্ছে শিক্ষা, লিটারেসি। এই লিটারেসীতে যদি দেখি, তাহলে পশ্চিমবাংলায় দেখা যাচ্ছে, আমরা যদি ১৯৭১ সালের ফিগার দেখি তাহলে দেখছি যে এস.টি.দের লিটারেসী ছিল ৮.৯২ পারসেন্ট। ১৯৯১ সালে লিটারেসীতে, সরকারি ফিগারে যা দেখছি, বেড়ে দাঁড়িয়েছে ২৭.৭৮ পারসেন্ট। এই সময়ে যে এটা বৃদ্ধি হয়েছে তা দেখা যাচ্ছে। এখন এস.টি.দের লিটারেসীর হার ২১১.৪৩ পারসেন্ট। এখানে হারটা কিন্তু উল্লেখযোগ্য। আমাদের ভারতবর্ষের ক্ষেত্রে এস.টি.এর ক্ষেত্রে লিটারেসী বৃদ্ধির হার হচ্ছে ১৬৭.৯ পারসেন্ট এস.সি.এর ক্ষেত্রে অল ইন্ডিয়াতে ১৯৭১-১৯৯১, গত ২০ বছরে লিটারেসী বৃদ্ধির হার ছিল ১৩৬.৪ পারসেন্ট। আর ঐ সময়ে ওয়েষ্ট বেঙ্গলে হয়েছে ১৩৭.৭ পারসেন্ট। লিটারেসী হারের এই যে বৃদ্ধি, যদিও খুব বেশি কিছু নয়, তাহলেও কিন্তু অল ইন্ডিয়া থেকে কিছু কম নয়। ট্রাইবস-এর ক্ষেত্রে অনেক বেশি আর এস.সি.র বেলায় অল ইন্ডিয়া ফিগার পশ্চিমবাংলার

কাছাকাছি। এস.সি.দের যে উন্নতি হয়েছে, এটা থেকে তা প্রমাণ পাওয়া যায়। দ্বিতীয় কথা হচ্ছে, এখানে রিজার্ভেশান সম্পর্কে বলা হয়েছে। রিজার্ভেশান সম্পর্কে আগে কি ফিগার ছিল? ১৯৭৭ সালে আমরা যখন সরকার স্টার্ট করেছিলাম, ওঁদের যেটা ছিল ৬.১৭ পারসেন্ট, সরকারি চাকুরীতে এস.সি. এবং এস.টি.দের চাকুরী, শিক্ষা ইত্যাদি, যেটা নিয়ে আমাদের শুরু করতে হয়েছিল তার হার ছিল ঐ রকম। তারপরে এটা মনে রাখা দরকার, চাকুরী যখন আসে তখন সবাইকে দিতে হয়। কিন্তু মৌলিক যেটা, অর্থাৎ টোটাল অন্য কাউকে ব্যান করা যায় না। ১৯৯৩ সালে আমরা এই হারকে তুলেছি ১১.৪৫ পারসেন্ট। এখানে উল্লেখযোগ্য বিষয় হচ্ছে এ গ্রুপ চাকুরীতে ১৯৭৭ সালে এস.সি.র সংখ্যা ছিল ১.৮৫ পারসেন্ট। আর ১৯৯৩ সালে সেটা দাঁড়িয়েছে ৬.৬৩ পারসেন্ট। 'এগ্রুপ' এর চাকুরীর পরিমাণ এই জায়গায় এসে দাঁড়িয়েছে। দু'একটা এই নমুনা থেকে বোঝা যাচ্ছে যে এস.সি. এবং এস.টি.দের রিপ্রেজেনটেশানের হার কি দাঁড়িয়েছে। এছাড়া সরকারের নিজস্ব যেটা আছে, সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যে চাকুরী হয়, সেখানে দেখা যাচ্ছে, আমার কাছে ১৯৮৯ঃ১৯৯৩ সালের ফিগার আছে। আমি ১৯৮৯ সালের কথাটা বলছি, তাতে দেখা যাচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ৯,৯৮৪ জনের চাকুরী হয়েছিল। তারমধ্যে এস.সি ছিল ১,৬৯৬ জন।

[6-25—6-36 p.m.]

১৭ শতাংশ ছিল এস.সি. আর এস.টি. ছিল ৪৮৩; ৫ শতাংশ এস.টি.—১৯৯৪ জনের মধ্যে, এটা হচ্ছে টোটাল। চাকরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয়েছে, এখানে নানা ছরের আছে, আমি ৯৩ সালের কথা বলছি, ৯৩তেও একই অবস্থা ছিল। ২০ শতাংশ এস.সি.র চাকরি হয়েছে, আর ৪ শতাংশ এস.টি.র চাকরি দেওয়া হয়েছে, এটা সরকারি তথ্য, এই তথ্য থেকে আমি পড়ছি। আমাদের এখানে মূলত এস.সি. এস.টি.র যে উন্নতির কথা অনেকে বললেন, এখানে লোকদ্বীপের কথা কেউ কেউ বললেন, এটা জানা দরকার সরকারের সমস্ত কাজগুলি সরকারিভাবে লোকদ্বীপ এর জন্য সিডিউল কাষ্টের টাকা দিয়ে বা দপ্তরের টাকা দিয়ে লোকদ্বীপ হয় এটা আমার জানা নেই। ঐটা অন্য ফান্ড থেকে অন্য দপ্তর থেকে করা হয়। সুতরাং সিডিউল কাষ্ট ডিপার্টমেন্টের টাকায় কোথাও লোকদ্বীপ হয়নি, তার জন্য এই ডিপার্টমেন্ট দায়ী, এই ধরণের বলাটা ঠিক উচিত হবে না। এখানে বলি লোকদ্বীপ ছাড়াও কয়েকটি পয়েন্ট বলেছেন ভূপেন শেঠ মহাশয়, পিগারী, এ্যানিমাল হ্যাজবেন্ডারী, ইন্দিরা আবাস—এইগুলির ব্যাপারে তারও জানা দরকার। জেলাপরিষদের সঙ্গে যদি তিনি যুক্ত থাকেন তাহলে তারও জানার দরকার আছে, এইগুলির ব্যাপারে সরকারের যে নির্দিষ্ট নীতি আছে তেমনিভাবেই পালন করা হচ্ছে। পিগারী এবং এ্যানিমাল হ্যাজবেন্ডারী এই ২টির জন্য আমাদের রাজ্য বাজেটে যা ধরা আছে এতে এস.সি.র সংখ্যা যতই হোক না কেন এতে ৩০ শতাংশের মত খরচ হয়। সুতরাং এই সমস্ত বিষয়গুলি যদি ঠিক জেনেশুনে বলতেন তাহলে অনেক ভাল হোত। এইগুলি না জেনে বলেছেন তবুও উত্তর দিতে হচ্ছে। আর একটা জিনিস উল্লেখ করেছেন, এখানে নাকি মাত্র ২ ঘন্টা সময় দেওয়া হয়। এর আগে

যখন আমিও ছিলাম না, হালিম সাহেবও ছিলেন না, কংগ্রেস আমলে, তখন কিন্তু খোঁজ নেবেন, এই বাজেট ডিসকাশানের জন্য সময় দেওয়া হোত না, পুরোটা গিলোটিনে করা হত। সুতরাং এখন এটার অনেক উন্নতি হয়েছে। এটা একটু খেয়াল করা দরকার। যে কথা সব সময় বলতে চাই এস.সি., এস.টি. ও ও.বি.সি. সব মিলিয়ে একটা স্পর্শকাতর এলাকা, এই এলাকা নিয়ে ঐভাবে সস্তায় রাজনীতি না করলেও চলবে। দায়িত্বশীল ভারতবাসীর মত আলোচনা করা উচিত, কোনটা ভাল আর কোনটা মন্দ। কেন ইন্দিরা গান্ধীর আমল, রাজীব গান্ধীর আমলে করতে পারেনি সেটা বোঝাবার চেষ্টা করুন, সেটা বুঝে সুঝে যদি করা যায় তাহলে অনেক দায়িত্বশীল আচরণ করা যাবে, এটা সবদিক সামাল দিয়ে করতে হবে। আমি আশা করছি এটা সব দিক ঠিক রেখে করতে পারবো, সব শেষে বলব এস.সি. এবং এস.টি. দপ্তরের যে বাজেট তাকে সমর্থন করবেন এবং এই দপ্তরের বরাদ্দর ব্যাপারে যে কাটমোশান আনা হয়েছে তার বিরোধিতা করে, পুনরায় বাজেট বরাদ্দকে অনুমোদন করার জন্য বিধানসভার সকল সদস্যর কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage Hon'ble Member, Shri Naren Hansda rose to speak)

There are 2 cut motions. Now I put to vote all the cut motions except No.1 on which I understand division will be demanded. The Motion (No.2) that the amount of the demand be reduced to Rs.100/- was then put and lost.

....(Noise and interruption)...

(Hon'ble member Shri Naren Hansda rose to speak)

The Motion (cut motion No.1) that the amount of the Demand be reduced to Rs.100/- was then put and a division was taken with the following results;

...(At this stage Shri Naren Hansda walked out of the Chamber)

The motion of Shri Subrata Mukherjee that the amount of the demand be reduced by Rs.100/- was then put and a division taken with the following results ::

**NOES**

Acharya, Shri Prabhat

Bagdi, Shri Bijoy

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chatterjee, Shri, Dhirendra Nath

Chattopadhyay, Shrimati Sandhya

Choudhury, Shri Bansa Gopal

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri. S. R.

Das, Shri Soumindra Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Goutam

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santi Ranjan

Goswami, Shri Kshiti

Hazra, Shri Haran

Hembram, Shrimati Arati

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Let, Shri Dhiren

Mahato, Shri Satya Ranjam

Mahata, Shri Kamala Kanta

Majhi, Shri Bhandu

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Md. Ansaruddin, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shrimati Jayasree

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Narayan

Murmu, Shri Sarkar

Nanda, Shri Brahmamoy

Nath, Shri Madanmohan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Achintya Krishna

Roy, Shri Narmada

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Sisir

Sen, Shri Dhirendra Nath

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

**AYES**

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Prabir

Das, Shri Sailaja Kumar

Seth, Shri Bhupendra Nath

Zainal Abedin, Dr.

The Ayes being 5 and the Noes 53, the motion was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta : that a sum of Rs.1,63,74,9000 be granted for expenditure under Demand No.41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-plaan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), , 2215—Water supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), , 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan), 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programme (Tribal AreasSub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal

Areas Sub-Plan)."

(This is inclusive of a total sum of Rs.54,58,80,000 already voted on account in March, 1994.) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-36 p.m. till 11 a.m. on Thursday the April 7 1994, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 7th April, 1994 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 9 Ministers of State and 149 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11-00 — 11-10 a.m.]

### Selling of Government Flats

*436 (Admitted question No. *1409.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) is it a fact that the Government is considering selling of Government flats including the Rental ones to the occupants; and

(b) if so, the latest development in the matter?

**Shri Goutam Deb :**

(a) In view of the steep rise in the cost of maintanence and other regarding expenditures the Government has decided to under-taken of Pilot Projects to sell the flats to the tenants only in respect of LIG/MIG flats and that too where most of the tenants are agreeable. Rental flats which are basically meant for serving State Government employees do not come within this fold.

(b) So far only the case of Manicktala LIG/MIG flats on the V.I.P. Road has been considered. Certain terms and conditions have also been decided after obtaining the concurrence of the Cabinet. On certain points decision are yet to be finalised.

**Shri Atish Chandra Sinha :** I would like to know from the Hon'ble Minister that on 12th of April, 1989, when the Hon'ble Chief Minister was in-charge of Housing Department at that time, it was informed in the august House that the Government employees, if they wanted, they were able to buy flats in which at present they were staying as tenants. But unfortunately, I find from the answer of the

Minsiter that he has excluded government employees from this scheme of things. I would like to know from the Hon'ble Minister, what is the reason for excluding government employees from this scheme of things —on selling the flats of the Government employees ?

**Shri Goutam Deb :** Actually, I cannot say in detail what was told by the Chief Minister in 1989. But what I am finding from the file. it seems that in 1973 when it was proposed when you were in the Government and decided, in 1973 July, that this Maniktala MIG/LIG centre, this estate which is a pilot project, and this will be sold to the tenants. But later nothing has been done. Then in 1988 when Chief Minister was also looking the Housing Department, serious exercise was taken up and that had been meterialized in 1988 through certain terms and conditions. Nowhere these flats was occupied by the government employees of West Bengal, which means certain government employees These rental flats are not going to be sold. This cannot be sold. That is the position of the Government in 1973.

**Shri Atish Chandra Sinha :** I am sorry to learn from the Minister the stand taken by the Government. You are asking the Government employees after serving the Government for 30 or forty years to vaccate the flats as soon as they retire. Is it a correct policy of the Government ?

**Shri Goutam Deb :** What else could be the principle, that I cannot say. But if these flats are sold out to the present Government employees then what will happen to the new government employees. How they can be accommodated in Calcutta ? The M.I.G., LIG Flats can be sold. There is no bar.

**Shri Atish Chandra Sinha :** The views expressed by the Minister should be reconsidered, in the light that the Government employees are serving the Government for a long time. The Government can build up new flats to meet the dearth of the flats.

**Shri Goutam Deb :** At best I can note it down, to take up the matter with the Chief Minsiter. I can inform you that nowhere in the country there is such system. Somedays back I talked to the Orissa Housing Minister in this respect. In Orissa, there is not a single flat on rental basis. This system is going on only in West Bengal.

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অন্যান্য তুলনীয় রাজ্যের সরকারি কর্মচারি বা সাধারণ মানুষের ক্ষেত্রে হাউসিং অ্যারেঞ্জমেন্ট এর সাথে আমাদের পশ্চিমবাংলায় যে ব্যবস্থা আছে তার সঙ্গে কোনও মৌলিক পার্থক্য আছে কিনা এবং থাকলে সেটা কি এবং কতটা ব্যাপক?

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই বলেছি, সব স্টেটের ব্যাপারে খবর কিছুদিনের মধ্যে পেয়ে যাব। পার্টিকুলারটি উড়িষ্যায় সেখানে হাউসিং ব্যাপারে সেখানকার আই.এ.এস এবং হাউসিং মিনিস্টার যারা এসেছিলেন তাদের জিজ্ঞাসা করেছিলাম-আপনাদের এখানে পাবলিকের জন্য এল.আই.জি. এবং এম.আই.জি ছেড়ে দিন সরকারি কর্মচারি এবং অফিসারদের অ্যাকমোডেশনের কি ব্যবস্থা হয়, সেই বাড়িগুলিকে মেইনটেন করে? ওনারা বলেছিলেন, আমরা কিছু করি না। আমি জিজ্ঞাসা করেছিলাম, আপনারা থাকছেন কি করে? আমাকে বললো, সব ভাল ভাল জায়গায় ভুবনেশ্বর প্রভৃতি জায়গায় আই.এ.এস অফিসারদের জমি অ্যালট করে দেন। আমরা সেখানে বাড়ি করে থাকি। এমন কোনও বাড়ি নেই যা সরকারকে মেইনটেন করতে হয়। কোথাও এই জিনিস নেই। (কংগ্রেসকে) আপনারা তো দেশের বেশিরভাগ রাজ্য চালাচ্ছেন। আপনারাই বলুন না?

**শ্রী আব্দুল মান্নান ঃ** যেসব ফ্ল্যাটগুলি রেন্টাল সিসটেমে আছে সেগুলির মালিকানা দেবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? খবর নিয়ে দেখেছি, একটা বিল্ডিং-এ ৮।১০টি ফ্ল্যাট আছে। তার মধ্যে ৮ জন রেন্টাল সিসটেমে আছে। এখন ৬ জন ক্যানডিডেট কিনতে চাইলো আর ২ জন অকুপান্ট চাইলো না। এখন ইউনিফরমিটি আনার জন্য কোনও আইন প্রণয়ন করার চেষ্টা করছেন কি? টোটাল অকুপান্টস কত আছে সেইসব হিসাব করে আইন প্রণয়ন করার কথা চিন্তা করছেন কি?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী গৌতম দেব ঃ** যে আইন আছে সেই আইনে এই বাড়িগুলি বিক্রি করা সম্ভব। ১৯৭৩ সালে এসব ক্যাবিনেটে আলোচনা হয়েছিল। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী যখন হাউসিং ডিপার্টমেন্টের দায়িত্বে ছিলেন তখন ১৯৮৮ সালের পর থেকে এ-ব্যাপারে সিরিয়াসলি মুভ হয়। তারপরে দীর্ঘ আলোচনা করে মানিকতলা, যেটাকে বলা হচ্ছে পাইলট প্রজেক্ট, তারপর করেয়া হাউসিং এস্টেট এবং সি.আই.টি. রোডের আর একটি হাউসিং এস্টেট এই তিনটিকে আমরা আপাততঃ ধরেছি। করেয়াতে ১০২টা ফ্ল্যাট আছে। ইতিমধ্যে লিখিতভাবে ফর্ম ছাপিয়ে সেখানে বিক্রির জন্য তা বিলি করা হয়েছিল, কিন্তু তাদের মধ্যে ৯৫ জন জানিয়েছেন যে, তারা ফ্ল্যাট কিনতে রাজি নন। ঐ একইরকম মনোভাব সি.আই.টি. রোড থেকেও জানান হয়েছে। আমাদের এখনও পর্যন্ত ফিনান্স ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলে ক্যাবিনেটের অ্যাপ্রুভাল নিয়ে যে জি.ও. আছে এবং অ্যাপার্টমেন্ট ওনারশিপের যে অ্যাক্ট আছে তাতে ঐ ১০টি ফ্ল্যাটের মালিক হবেন গভর্নমেন্ট এবং ৯০ জনের মালিকানার সমিতিতে গভর্নমেন্ট হবেন মেম্বার। অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাক্ট অনুযায়ি ঐ ১০ ফ্ল্যাটের জন্য যে পয়সা দেওয়া দরকার সেটা আমরা দেব। টোটাল কমন প্রপার্টিজ এভ্রিথিং অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাসোসিয়েশন এর হাতে বর্তে যাবে এবং আমাদের আর দায়িত্ব থাকবে না। এভাবেই আমরা আলোচনা করে এগোচ্ছি মালিকতলার ব্যাপারে অনেকটাই এগিয়ে গেছি, করেয়ার ব্যাপারেও আলোচনা চলছে। আশা করছি, এ-ব্যাপারে সুনির্দিষ্ট সিদ্ধান্ত নেওয়া যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** টোটাল কতগুলি ফ্ল্যাট আছে?

**শ্রী গৌতম দেব ঃ** এল.আই.জি. এবং এম.আই.জি. মিলিয়ে টোটাল ২১,০০০ ফ্ল্যাট আছে।

**শ্রী পদ্মনিধি ধর :** বেলুড় স্টেশনের পাশে যে ইন্ডিস্ট্রিয়াল হাউসিং আছে সেটা এখন আপনার অধীন। আগে আমরা দেখতাম, স্বল্প আয়ের ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কাররা ৩০-৪০ টাকা ভাড়ায় সেখানে সিঙ্গল বা ডবল রুমের ফ্ল্যাটে থাকতেন। কিন্তু এখন দেখতে পাচ্ছি, ঐ ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারদের জন্য তৈরি ফ্ল্যাটগুলি পয়সাওয়ালা লোকেরা দখল করে বসে আছে। ইতিমধ্যে মন্ত্রী ওখান থেকে ছয়-সাতটি আন অথরাইজড অকুপেন্টকে বের করে দিয়েছেন, কিন্তু এখন অনেকে রয়েছেন এবং তারফলে গভর্নমেন্টের রেভিনিউ আর্নিং সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমার প্রশ্ন, ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারদের কাছেই হোক বা নিম্নবিত্ত মানুষের কাছেই হোক, ঐ ঐ ফ্ল্যাটগুলি বিক্রি করবার ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিয়েছেন কিনা?

**শ্রী গৌতম দেব :** সবগুলি একই সঙ্গে যুক্ত, ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কাররা কিনতে রাজি হলে ঐ ফ্ল্যাটগুলোও বিক্রির মধ্যে পড়বে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে উত্তর দিলেন, আমার আপনার কাছে প্রশ্ন, যে সরকারি কর্মচারিরা ২৫।৩০ বছর চাকুরি করার পরে রিটায়ার করতে যাচ্ছেন, তাদের বেতনক্রম অনুযায়ি তারা অল্প দামের বাড়ির জন্যও দরখাস্ত করতে পারেনা। এইরকম অবস্থায় এরা যাতে সুবিধায় বাড়ি পেতে পারে সেইরকম কোনও ব্যবস্থা বা পরিকল্পনা সরকার তাদের সম্পর্কে করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** আপনার অবগতির জন্য জানাচ্ছি যে হাউসিং বোর্ড ওনারশিপ ফ্লাট হাজার হাজার তৈরি করে। তার একটা ফিকসড কোটা থাকে শুধু মাত্র সরকারি কর্মচারিদের জন্য এবং সেটা আলাদা তাদের মধ্যে লটারি হয়, পাবলিকের মধ্যে নয়। হাউসিং ডিপার্টমেন্ট এই প্রথম সরকারি কর্মচারিদের জন্য মালিকানা ভিত্তিক যে বাড়ি, সেই স্কীম গ্রহণ করেছেন। ২।৩টি স্কীমে কাজ শুরু হয়েছে। এই বছরের যে বাজেট পেশ করা হয়েছে তাতে এইরকম ২।৩টি স্কীম নেওয়া হয়েছে যে মালিকানা ভিত্তিক বাড়ি সরকারি কর্মচারিদের জন্য করা হবে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার মাধ্যমে শুনলাম যে বহু ভাড়া বাড়ি বা বাড়ি করে সাধারণ মানুষ উচ্চপদস্থ কর্মচারিদের দেওয়া হয়। আমরা যারা বিধায়ক আছি, আমরা আবেদন করলে এইরকম অগ্রাধিকার দেওয়া হয়না। আপনি ২১ হাজার বাড়ি বিলিবন্টন করবেন। সে ক্ষেত্রে যদি বিধায়কদের অগ্রাধিকার দেওয়ার কথা চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী গৌতম দেব :** এইরকম কোনও চিন্তা-ভাবনা নেই।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আপনি মিডিল ইনকাম গ্রুপের লোকজনের মধ্যে লটারি করে এগুলি দেবেন। আমরা যারা বিধায়ক, আমরা লো ইনকাম গ্রুপের, আমরা চাইলে আমাদের দেবার জন্য ভবিষ্যতে কোনও স্কীম আছে কিনা?

**শ্রী গৌতম দেব :** আমি বলেছি যে ১০ পারসেন্ট ফ্ল্যাট যেগুলি হাউসিং বোর্ডে তৈরি হয়, সেখানে চেয়ারম্যানের কোটা বলে লেখা থাকে। সেখানে সাধারণ মানুষ বিধায়ক, প্রত্যেকে আবেদন করতে পারেন। আমি ১০।১৫ জনের নাম করতে পারি যারা কেনার জন্য আবেদন করেছেন। তবে বেশির ভাগ বিধায়কদের ফ্ল্যাট কেনার মত পয়সা আছে কিনা জানিনা, কিন্তু কেনার মত পয়সা আছে, যেমন প্রবীরবাবু, এইরকম যারা তারা যদি আবেদন করেন তাহলে

সেটা আমি দেখবো, এতে কোনও অসুবিধা হবেনা।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে সরকারি কর্মচারিদের ফ্ল্যাট নিয়ে যে আলোচনা চলছে, সেখানে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব এবং আদার ব্যাকওয়ার্ড ক্লাশের যে রিজার্ভ কোটা সেই অনুযায়ি দেবার জন্য কোনও চিন্তা-ভাবনা করা হয়েছে কিনা বা কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** হাউসিং বোর্ডে যে ফ্ল্যাট তৈরি হয় সেখানে শিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ট ট্রাইবসদের জন্য ১০ পারসেন্ট সংরক্ষণ করা থাকে।

**শ্রী আবু হেনা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সমস্ত বিধায়কদের সরকারি ফ্ল্যাট অ্যালট করা হয়েছিল, পরবর্তীকালে তাদের কাছ থেকে যে ফ্ল্যাটগুলি কেড়ে নেওয়া হয়েছিল আমাদের লিডার অব দি অপোজিশান, জ্ঞান সিং সোহন পাল এদের ফ্ল্যাট অ্যালট করা হয়েছিল, সেটা নিয়ে নেওয়া হয়েছে তাদের কি সেই ফ্ল্যাটগুলি ফেরত দেওয়া হবে?

**মিঃ স্পিকার ঃ** এটা ছেড়ে দিন। লিডার অব দি অপোজিশন, ডাঃ জয়নাল আবেদিন ভাল বাড়ি পাচ্ছেন। আর জ্ঞান সিং সোহন পাল সম্পর্কে যে কথা বলেছেন, সেই ব্যাপারে মন্ত্রী দেখছেন।

*৪৩৭-নট কল্ড (মেম্বার নট প্রেজেন্ট)

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং মন্ত্রীও এখানে আছেন, কাজেই এটা যদি হয় তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** না না, এটা হবে না। আমি হেল্পলেস।

**প্রদেশ কংগ্রেস সভাপতি ও বিধানসভার বিরোধী দলনেতা নিগ্রহ**

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত নভেম্বর, ১৯৯৩-এ মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা থানা এলাকায় প্রদেশ কংগ্রেস সভাপতি ও বিধানসভার বিরোধী দলনেতা আক্রান্ত হওয়ার ঘটনা ঘটেছিল;

(খ) সত্যি হলে, আক্রমণকারিরা কোনও রাজনৈতিক দলের সাথে যুক্ত ছিল কি না; এবং

(গ) ঐ ঘটনার সাথে যুক্ত অপরাধিদের বিরুদ্ধে এ-পর্যন্ত কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ওরা আক্রান্ত হননি। কিছু স্থানীয় লোক পথ অবরোধ করেছিল এবং ওদের গাড়িতে ঢিল ছোড়ে।

(খ) অবরোধকারিদের মধ্যে কিছু সি.পি.আই(এম) দলের সমর্থক ছিল বলে জানান হয়েছে।

(গ) অভিযুক্তদের, বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধির বিভিন্ন ধারা অনুসারে মামলা রুজু করা হয়েছে। মামলাটি তদন্তাধীন।

উক্ত মামলায় ২৬(ছাব্বিশ) জন অপরাধীকে গ্রেফতার করা হয়েছে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশের দেওয়া রিপোর্ট হুবোহু পড়ে গেলেন, বলছেন আক্রান্ত হয়নি। আক্রান্ত ব্যক্তিরা হাউসের সদস্য। এই হাউসের লিডার অফ দি অপোজিশান ডাঃ জয়নাল আবেদিন সাহেব উপস্থিত আছেন, তিনি এই ঘটনার স্বাক্ষী আছেন, আমাদের আরও সদস্য স্বাক্ষী আছেন, অতীশ চন্দ্র সিনহা, আবু হেনা এবং অন্যান্য এম.এল.এ সেখানে উপস্থিত ছিলেন, তারা স্বাক্ষী আছেন। আপনাদের ক্যাডাররা সেখানে তাদের উপর হামলা করে, গাড়ি ভাংচুর করে। তার ফলে তাদের সিকিউরিটিকে হাসপাতালে ভর্তি করতে হয়। পুলিশ সিকিউরিটি, পুলিশের লোক হাসপাতালে ভর্তি করেছিল। গত সেপ্টেম্বর মাসে যখন প্রেসিডেন্ট নিজে, প্রদেশ কংগ্রেসের সভাপতি সোমেন মিত্রকে নিয়ে যখন ওই একই জায়গায় গিয়েছিল তখন তার উপর হামলা হয়েছে। পরবর্তীকালে লিডার অফ দি অপোজিশান এবং প্রদেশ কংগ্রেসের সভাপতি দুজন মিলে যখন ওই এলাকায় যান তখন পুলিশকে প্রায়র ইনফরমেশান দিয়ে গিয়েছিলেন। সেই একই জায়গায় দুবার তাদের উপর হামলা হয়। এই ঘটনার ব্যাপারে দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? প্রদেশ কংগ্রেসের সভাপতি এবং আপনার ক্যাবিনেট র‍্যাঙ্কের লোক, লিডার অফ দি অপোজিশান তার নিরাপত্তা রক্ষার জন্য যে পুলিশ অফিসাররা দায়িত্বে ছিলেন, আপনার শাসক দলের লোকেরা সেই পুলিশ অফিসারকে ইনঅ্যাকটিভ করে রেখেছিল, সেই ইনঅ্যাকটিভ পুলিশ অফিসারের বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম যে যাদের গ্রেপ্তার করা হয়েছে, যে ২৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে তাদের মধ্যে সি.পি.এম-এর লোক আছে। তারা ইট ছোঁড়ে, তাতে দেহরক্ষী হোমগার্ড আহত হয়েছে। তারা আহত হয়েছে কিনা, বলে প্রশ্ন করা হয়েছে, মাননীয় সদস্য দুজন তারা আহত হন নি। এটা আমি বলেছি। ঘটনাটা একটু বলি। যেখানে ওরা মিটিং করেছেন সেখানে কিন্তু কোনও গোলমাল হয়নি। তারপর ওনারা একজনের বাড়িতে গিয়েছিলেন। ঘটনার যে রিপোর্ট পেয়েছি সেটা বলছি। একজন অপরাধী, কংগ্রেসের লোক, তার বাড়িতে তারা গিয়েছিলেন। সে পালিয়ে বেড়াচ্ছে, তারা জানতেন যে সে বাড়িতে নেই। তার নামে নানা মামলা আছে, ১৯৯২ সাল থেকে তার নামে মামলা হচ্ছে, তার মামলার মধ্যে মার্ডার কেস আছে, খুন আছে। সেই লোক অ্যাবসকনডার, স্বাভাবিক ভাবেই সে কোথায় পুলিশ তাকে খুঁজে বেড়াচ্ছে। মাননীয় সদস্যরা সেখানে তার বাড়ি গিয়েছিলেন, লিডার অফ দি অপোজিশান গিয়েছিলেন। কেন গিয়েছিলেন আমি জানিনা। আমি জানিনা কেন সেই পলাতকের বাড়ি গিয়েছিলেন, তাকে উৎসাহিত করার জন্য গিয়েছিলেন কিনা বলতে পারবো না। ওনারা যখন তার বাড়িতে যান স্থানীয় লোক তাদের বারন করেছিল যে

ওখানে যাবেননা। এটা তারা শোনেন নি। পুলিশ বলেছিল আপনাদের কর্মসূচীর মধ্যে এইরকম তো কিছু ছিল না যে মিটিং-এর পর কারো বাড়িতে যাবেন, সেই অ্যাবসকনডারের বাড়িতে যাবেন। তারপর এই ঘটনা ঘটে। তারপর পুলিশ যা ব্যবস্থা নেবার নিয়েছে। যারা সমস্ত অপরাধী ছিল তাদের লাঠি চার্জ করে সরিয়ে দিয়ে তাদের বাড়ি পাঠিয়ে দেয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ব্যারিস্টার, তিনি আর প্রাকটিস করেন না, আপনি একজন সব চেয়ে বড় ক্রিমিনাল লইয়ার, আপনি ক্রিমিনাল লইয়ার হিসাবে প্রসিদ্ধি লাভ করেছেন, হাইকোর্টে আপনার সুনাম আছে। আপনি বলুন আক্রান্ত বলতে কি বোঝায়? ঢিল এবং ইঁট ছোঁড়া হয়েছে উনি নিজে বলেছেন। তারপর কয়েক জনকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তারপরেও উনি বলছেন আক্রান্ত হয়নি। আক্রমণ বলতে কি বোঝায়, আপনি ক্রিমিনাল লইয়ার, আপনি বোঝান। কত লোক ঢিল ছুঁড়েছিল, ইঁট ছুড়েছিল, তাতে কত লোক আহত হয়েছে, কত লোক হাসপাতালে ভর্তি হয়েছে তিনি বলছেন। কিন্তু আবার বলছেন স্বরাষ্ট্রমন্ত্রী যে আক্রান্ত হয়নি। এটা আপনি একটু বুঝিয়ে দেবেন। আমি একটা অন্য প্রশ্ন জিজ্ঞাসা করছি। আমার সাপ্লিমেন্টারি প্রশ্নের উত্তর দেবার সময় উনি বললেন যে নাকি উৎসাহিত করেছে ইত্যাদি। সোমেন মিত্র, জয়নাল আবেদিন সাহেব এবং অন্যান্য বিধায়করা যদি অন্যায় করে থাকেন সেই অ্যাবসকনডারকে ডাকতে গিয়ে তাহলে তার জন্য বিচার ব্যবস্থা আছে, পুলিশী ব্যবস্থা আছে তাদের আটকাতে পারেন, অ্যারেষ্ট করতে পারেন। কিন্তু আপনাদের দলের লোকেদের কে অধিকার দিয়েছে তাদের আটকাবার? পুলিশ প্রশাসন কি করছিল? আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী বলুন, স্বরাষ্ট্রমন্ত্রী বলুন প্রদেশ কংগ্রেস সভাপতি এবং বিরোধী দলের নেতা যেখানে গিয়েছিল আপনাদের লোকেদের কি অধিকার আছে তাদের আটকাবার? সোমেন মিত্র বা ডাঃ জয়নাল আবেদিন যদি অপরাধ করে থাকেন তাহলে তা দমন করার জন্য পুলিশ প্রশাসন কেন কোনও ব্যবস্থা নিল না? সেই ব্যবস্থা কেন আপনার দলের লোকেরা নিল, আপনার দলের লোকেদের হাতে কি সেই ক্ষমতা দিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আক্রমন কাকে বলে, এইরকম সাধারণ প্রশ্ন করা হয়েছে। আমি তো নির্দিষ্ট ভাবে উত্তর দিয়েছি যে যাদের কথা বলা হয়েছে, বিরোধী দলের নেতা এবং সোমেনবাবু এরা আক্রান্ত হয়েছিলেন কিনা, আমি বলেছি এরা আক্রান্ত হন নি। এরা গাড়ির মধ্যে ছিলেন। কিন্তু এই যে গাড়ির মধ্যে ইঁট পড়েছে, দু'জন আহত হয়েছে বলা হল, সেটা ঠিক নয়। কংগ্রেসিরা শেখাচ্ছেন, ইঁট মারবেন না। আমি বলছি, কংগ্রেস আমল হলে এটা হত না। ওখানে ২৬ জনকে গ্রেপ্তার করা হয়েছে। তাদের মধ্যে সিপিএম'এর লোকেরাও আছে। আশা করি, কংগ্রেস সদস্যরা অপরাধী, খুনের মামলায় যারা জড়িত, যারা এবসকন্ড করেছে, তাদের বাড়িতে না যাওয়াই ভাল।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আমাদের এই হাউসে যে ইনফর্মেশন দিলেন, পুলিশ আমাদের মাননীয় সদস্যদের নিরাপত্তা রক্ষায় সাহায্য করেছেন, এটা শুনলাম। আমার জিজ্ঞাস্য হচ্ছে স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে যে, আপনি যখন পশ্চিমবাংলায় বিরোধী দলে ছিলেন তখন আপনি এবং আপনার সঙ্গে একজন প্রয়াত সাংসদ, জ্যোতির্ময় বসু ছিলেন, আপনারা ২০।২২ বছর আগে যখন সোনারপুরে মিটিং করতে গিয়েছিলেন, তখন আপনার মিটিংয়ে মাইকের তার কেটে দেওয়া হয়েছিল,

মাইক ভেঙে দেওয়া হয়েছিল, লাইট অফ করে দেওয়া হয়েছিল। এবং আপনারা যখন ফিরে আসছিলেন তখন আপনার গাড়ি ভেঙে দেওয়া হয়েছিল। আপনি তখন ভাঙা গাড়ি নিয়ে সোজা ডি.জি.র কাছে অভিযোগ করেছিলেন। আপনি বিরোধী দলের নেতা, দেশের একজন বরেন্য নেতা, আপনি লিখিত কমপ্লেন করেছিলেন। তখন কি ব্যবস্থা নেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য জানেন ঘটনা কি হয়েছিল। সেই আমলে তখন তো কোনও আইন-শৃঙ্খলাই ছিল না। পুলিশের সামনে তো আমার গাড়ি ভাংচুর করে দেওয়া হয়েছিল। এমনকি আমি পরে যখন চলে আসছিলাম তখনও ইট মারা হয়েছিল। কোনও ব্যবস্থা হয়নি। তখনকার মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায়, তিনি পরবর্তীকালে দু'জন ছেলেকে ব্যান্ডেজ করিয়ে বলেছিলেন যে জ্যোতিবাবুর গাড়িতে চাপা পড়েছিল। তাই তার গাড়ি ভাংচুর করা হয়েছে। তখন তো আইন-শৃঙ্খলা ছিল না। স্পিকার মহাশয়, প্রশ্নের মধ্যে এতসব ঐ সময়ের কথা বলা হচ্ছে, কিন্তু আমি যখন মুখ্যমন্ত্রী, এই সময়ে আমার গাড়িতে তিনবার ইট মেরেছে, হামলা করেছে। এই আমলে এটা হয়েছে।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী যেটা বলছিলেন, আমরা যখন গিয়েছিলেন, বিরোধী দলের নেতা এবং প্রদেশ কংগ্রেসের সভাপতি একজন মার্ডার কেসের আসামি তাকে ঢুকিয়ে দেওয়া জন্য, এই কথা ঠিক নয়। আমরা সেখানে গিয়েছিলাম। কারণ সেখানে কংগ্রেসের পাঁচশো পরিবারের বাড়ি লুঠ করা হয়েছে, বাড়ি পুড়িয়ে দেওয়া হচ্ছে। তাদের সমস্ত ফসল কেটে নেওয়া হয়েছে। তিনমাস ধরে তারা বাড়িতে যেতে পারছিল না। তাদের সমস্ত ফসল নষ্ট করে দেওয়া হয়েছে, সমস্ত সম্পত্তি নষ্ট করে দেওয়া হয়েছে। বাড়ি লুঠ করা হয়েছে। মেয়েদের উপরে অত্যাচার হয়েছে। এরপর আপনি যদি বলেন আমাদের তাদের বাড়িতে যাওয়াটা দোষের, তাহলে আমরা বার বার সেই দোষ করবো। আপনার পুলিশ এই ঘটনা জানা সত্ত্বেও বিধানসভার দলনেতাকে কোনও নিরাপত্তার ব্যবস্থা করেনি, মেয়েদের মত সব ঘটনা দেখেছে। গাড়িটা ভেঙে দেওয়া হয়েছিল। কিন্তু গাড়ি ভেঙে দেওয়ার পরে যে ঢিল ছুঁড়েছিল তা যদি গাড়ির ভেতরে পড়ত তাহলে আমাদের গায়ে লাগতো। দোষি পুলিশের বিরুদ্ধে, যারা দাঁড়িয়ে থেকে এই ঘটনা ঘটিয়েছিল, তাদের বিরুদ্ধে, সেই পুলিশের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** পুলিশ ব্যবস্থা না করলে ওরা কি বাড়ি ফিরতে পারতেন? যদি অবরোধ মুক্ত না করতেন পুলিশরা সেইজন্য আমি আবার বলছি মাননীয় সদস্য বললেন যে যা করেছি আমরা ভাল করেছি অপরাধিদের বাড়ি গিয়ে, খুনিদের বাড়ি গিয়ে, আবার যাব, আমার মনে হয় না যাওয়াই ভাল।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, প্রশ্নটা করার আগে আমি একটু বলে নিই। মাননীয় সদস্য অতীশ বাবুর ক্ষমা চাওয়া উচিত, লজ্জিত হওয়া উচিত, পুলিশ মেয়েদের মত দাঁড়িয়ে ছিল এটা বলার জন্য ওনার নিজের লজ্জা হওয়া উচিত। পুরুষ সিংহ রূপে নিজে কেন আবির্ভূত হলেন বুঝলাম না. আপনার নিজের জন্য নিজের কাছে লজ্জিত হওয়া উচিত। আমি যে প্রশ্নটা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখতে চাই, কেবলমাত্র ঘটনা নয়, বারাসাতেও অনুরূপ ঘটনা ঘটেছে, এক কুখ্যাত সমাজ বিরোধীকে তার অঞ্চলে ঢুকিয়ে দেবার

জন্য কংগ্রেসের লোকেরা সেখানে গিয়েছিল এবং বিশৃঙ্খলা চালিয়েছে। এইভাবে যদি কংগ্রেসের নেতৃত্ব তারা পরিচিত সমাজবিরোধিদের সঙ্গে নিয়ে তারা জনজীবনে বিশৃঙ্খলা সৃষ্টি করতে চায়, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, তিনি কি ওদের পার্টির নেতাদেরকে একটা জেনারেল অ্যাপিল করবেন, বিরোধীপক্ষের এম.এল.এ.রা ওরা সমাজবিরোধীদের নিয়ে যাতে জনজীবনে বিশৃঙ্খলা সৃষ্টি না করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য জানেন, যে কংগ্রেসের কোনও অরাজকতা সৃষ্টি করা খুন জখম করা মারপিট করা পুলিশকে মারা, বোমা ছোঁড়া, এসব ছাড়া ওদের কোনও কর্মসূচী নেই, বেচারা করবে কি?

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জবাব দেবেন কি, '৭২ সালে আপনি যখন নির্বাচনে হেরে গিয়েছিলেন সেই সময় আপনার বাড়ির সামনে নাকি সি.আর.পি. দাঁড়িয়ে থাকত এরজন্য সরকারের নাকি বছরে ৪ কোটি টাকা খরচ হোত।

(নট রিপ্লাইড)

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সভায় প্রতিবাদ করতে চাই, মাননীয় সদস্য অতীশ সিনহা আমাদের মহিলাদের প্রতি যে অসম্মানজনক উক্তি করেছেন আমার আশঙ্কা হচ্ছে তার ঘরে মা বোন রয়েছে কিনা, তিনি মহিলাদের মেয়েদের বলে এই শব্দটা উচ্চারণ করলেন, আমি তার এই মন্তব্যের জন্য তীব্র প্রতিবাদ জানাচ্ছি। স্যার, কংগ্রেসের দলের সর্বোচ্চ নেতৃত্ব সেদিন ভগবানগোলায় আল্লারাখা যে খুন করেছিল সেই খুনিকে এলাকায় ঢুকিয়ে দেবার জন্য কংগ্রেসের সর্বোচ্চ নেতৃত্ব সেখানে গিয়েছিল কিনা, সেই তথ্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আছে কিনা আপনার মাধ্যমে আমি জানতে চাইছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছি, এই যে খুনের মামলা আছে যার বিরুদ্ধে, আপনারা তাকে চেনেন তো ধরিয়ে দিননা।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** ভগবানগোলায় যেমন ঘটনার কথা উল্লেখ করা হয়েছে, তেমনি গত ২০ দিন আগে নন্দীগ্রামে আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতি সেখানে আক্রান্ত হয়েছিলেন, ভবিষ্যতে এই ধরনের বিরোধী দলের নেতার উপর যাতে আক্রমণ না হয় সেই ধরনের কোনও নির্দেশ আপনার আছে কিনা জানাবেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো জানিনা। প্রশ্ন তো আমার কাছে নেই, প্রশ্ন করলে আমি উত্তর দেব। আপনারা যদি ইঁট, পাটকেল না ছোঁড়েন, বোমা না ছোঁড়েন তাহলে শান্তি থাকবে।

**শ্রী ধীরেন লেট ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, ১৯৯১ সালে নির্বাচনের আগে মঙ্গলাবাজারে যারা আপনাকে আক্রমণ করেছিল তারা কোন দলের?

(নো রিপ্লাই)

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় জানাবেন কি, সেদিন কংগ্রেস দলের বিধায়করা বিরোধী দলের নেতা সহ প্রিয় নেতা আল্লারাখার খুনির বাড়িতে যাবার জন্য

মানুষের মধ্যে একটা বিক্ষোভ যা দেখা দিয়েছিল এবং ওরা যে অরাজকতা এবং বিশৃঙ্খলার সৃষ্টি করেছিলেন তারজন্য তাদের বিরুদ্ধে কোনও আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, না, খুনির বাড়িতে ওরা যেতে পারেন কিন্তু না যাওয়াটাই ভালো ছিল। আমি তো আগেই উত্তর দিয়েছি যে ওরা মিটিং করতে গিয়েছিলেন এটা পুলিশ জানতেন, সেখানে অগ্রিম খবর ছিল, ওরা খবর দিয়েছিলেন, সেখানে কোনও গোলমাল হয়নি, সেখানে মিটিং হয়েছে। কিন্তু পরে যে খুনির বাড়িতে যাবেন, অভিযোগ যার বিরুদ্ধে আছে, এটা তো পুলিশ জানতো না। এটা হঠাৎ ওরা ঠিক করেন। স্থানীয় কিছু কংগ্রেসিও নাকি ওদের বলেন যে এখন আপনারা যাবেন না, অন্ধকার হয়ে যাচ্ছে, এখন যাবেন না আপনারা। তারপর কিছু লোক আসে, তারমধ্যে মহিলারাও ছিলেন। কারণ তাদের লোক খুন হয়েছেন কিছুদিন আগে। সেইজন্য তারা প্রতিবাদ জানাবার জন্য পথ অবরোধ করেছিলেন। তাও পথ অবরোধ করা আমার মনে হয়না ঠিক। প্রতিবাদ নিশ্চয় করতে পারেন। আর ইট মারা তো একেবারেই ঠিক নয়। পুলিশ তাদের সরিয়ে দেয়। এই তো ঘটনা।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বার বার যেটা বলার চেষ্টা করছেন সেটা হচ্ছে, আমাদের বিরোধী দলের নেতা, সভাপতি সভা করতে গিয়েছিলেন ঠিক আছে কিন্তু যেহেতু একজন খুনি আসামির বাড়ি পরিদর্শন করতে গিয়েছিলেন সেইজন্য জনতা উত্তেজিত হয়ে গিয়েছিলেন। তার কাছে আমার প্রশ্ন, আপনি কি জানেন যে ঐ জায়গাতে কংগ্রেসের হাজারুল বলে একজন যুব কংগ্রেসের কর্মি খুব মর্মান্তিক ভাবে খুন হয়েছিলেন সি.পি.এমের হাতে আল্লারাখা খুন হবার আগে এবং প্রশাসন জানতেন যে এরা যাবেন, সভা করবেন এবং ঐ পথে আসবেন? স্যার, কংগ্রেসের উপর আক্রমণ সি.পি.এম. করছে এটা স্বাভাবিক ঘটনা, এটা কোনও ব্যতিক্রম নয়। উনি বলেছেন, গ্রেপ্তার করেছেন এবং it is follow up action. আমার প্রশ্ন, আপনি স্পেসিফিক্যালি বলুন যে সেই এরিং পুলিশ অফিসারদের বিরুদ্ধে কি অ্যাকশন আপনি নিয়েছেন। দু ঘন্টা ধরে ওরা যে স্ট্রানডেড হয়ে রইলেন তারজন্য যারা দায়ী সেই এরিং পুলিশ অফিসারদের বিরুদ্ধে কি অ্যাকশন নিয়েছেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** চেঁচালেই তো উত্তরটা অন্যরকম হয়ে যাবে না। আমি বলছি, পুলিশের কাছে এরকম কোনও খবর ছিল না কর্মসূচীর মধ্যে যে ঐ খুনি আসামির বাড়িতে কংগ্রেসের নেতারা যাবেন। হঠাৎ ওরা ঠিক করলেন যে তারা যাবেন। কাজেই পুলিশ তখন যতটা পারেন ব্যবস্থা করেন। আগে যদি আপনারা খবর দিতেন তাহলে পুলিশ হয়ত আপনাদের জানাতো, ভালই হচ্ছে, আপনারা যাচ্ছেন যখন তখন ঐ লোকটি যেন থাকে বাড়িতে, তাহলে আপনাদের সামনেই ওকে আমরা গ্রেপ্তার করে নেব। কিন্তু আপনারা জেনেশুনে, একটা অ্যাবসকনডিং লোক, আপনারা সেখানে গেলেন এবং অনর্থক একটা গন্ডগোল সৃষ্টি করার ব্যবস্থা করলেন। তাও আমি আরও একবার বলছি, এই যে অবরোধ করা, ইট ছোঁড়া-এসব ঠিক নয়। পুলিশ তারপর যা করার করবে। কংগ্রেসের নেতাদের দায়িত্ব হচ্ছে এরকম আমি তো বলেছি যে, যাদের কোনও কর্মসূচী নেই, কিছু নেই পশ্চিমবঙ্গের জন্য তারা আর কি করবেন?

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, আপনি মহিলা সমাজের কর্নধার, আপনার

দল এই দাবি করে। ঢাকনা পাড়াতে তিনজন শিশু সমেত একজন মহিলাকে পুড়িয়ে মারার ঘটনা যখন ঘটল তখন আপনি বলেছিলেন, এই ঘটনার সঙ্গে কংগ্রেসের লোকরা জড়িত। সেখানে চাঁদ মহম্মদ ম্যাজিস্ট্রেটের সামনে স্টেটমেন্ট করেছে এই বলে যে লুতফর রহমান-এর নেতৃত্বে এই ঘটনা ঘটেছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কি, তা সত্ত্বেও লুতফুর রহমানকে গ্রেপ্তার করা হল না কেন এবং তিনি কোন দলের লোক?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এটা বুঝতে পারলাম না। মালদহে যে অপরাধী সে তো কংগ্রেসের লোক। যে পুড়িয়ে মেরেছে নারি পুরুষ, শিশু সে তো কংগ্রেসের লোক।

(গোলমাল)

[11-40 — 11-50 a.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় সদস্য মানসবাবু বললেন যে আল্লারাখা খুন হওয়ার আগে ওখানে কংগ্রেসের একজন খুন হয়েছিলেন। ওখানে এই যে আল্লারাখা খুন হয়েছিল তার আগে তিনি কংগ্রেসের কোনও উপদলের লোক ছিলেন, এই ব্যাপারে কোনও তথ্য আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওদের উপদল সম্পর্কে আমার খোঁজ রাখা মুস্কিল। আমি আমাদের পার্টি সম্পর্কে খোঁজ রাখি। আমাদের পার্টিতে উপদল নেই। সেইজন্য আপনি যেটা বলছেন, সেটা খোঁজ রাখা সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** ভগবানগোলার ঘটনা সম্পর্কে যা বলেছেন সেটা আর ওয়াইডার করতে চাই না। তবে ৭২ থেকে ৭৭ পর্যন্ত যখন জ্যোতি বাবু হেরে গিয়েছিলেন, তখন তার বাড়ির চার পাশে সি.আর.পি. পোস্টিং ছিল, সেইজন্য একটা কথা উঠেছিল, "জ্যোতি বাবু দোলে, সি.আর.পি.'র কোলে"। তারজন্য কত টাকা খরচ হয়েছিল এই সম্পর্কে আমি যেতে চাই না। তবে আমার প্রশ্ন হল আল্লা রাখা ঐ এলাকার খুনি বলে খ্যাত, অত্যাচারি ছিল এবং তার বিরুদ্ধে কয়েকটা মামলা চলছিল, আপনার কাছে কি কোনও খবর ছিল এই আল্লারাখা সি.পি.এম. এর লোক এবং তার বিরুদ্ধে অনেক মামলা ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি করে এর জবাব দেব? আমি বলছি যার বিরুদ্ধে খুনের মামলা থাকে তাকে খুন করা যায় না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিরোধী দলের নেতাদের প্রটেকশনের ব্যবস্থা করছেন বললেন, পুলিশ দিয়ে বিভিন্ন ভাবে প্রটেকশনের ব্যবস্থা করছেন। আমার প্রশ্ন হচ্ছে ওদের দলের নেতার নির্দেশে কথায় কথায় থানা ঘেরাও, বিক্ষোভ এইগুলো লেগে আছে এবং যার দ্বারা পুলিশ জখম হচ্ছে, সেখানে আপনি কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি জবাব দেব, তাদের নিরাপত্তার ব্যবস্থা তারা নিজেরা করছে, পুলিশ আক্রান্ত হচ্ছে, জখম হচ্ছে এই সব দেখছি। এটা আমি আবার বলছি, এটা লুকিয়ে চুরিয়ে হচ্ছে না, খোলাখুলি কংগ্রেস নেতারা বলছে, আমাদের কর্মসূচী নেই, সুতরাং জোর জুলুম করে এই সরকারকে সরাতে হবে। সেইজন্য পুলিশকে আক্রমণ করতে হবে, রাইটার্স

বিল্ডিংস দখল করতে হবে, এইসব খোলাখুলি বলছে। এখানেও বলছে, বাইরেও বলছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এখানে বললেন, খুনিদের সঙ্গে যাবেন না। আমি বলছি খুনিদের জেল থেকে বের করে শহিদ মিনারে মাল্যদান করলেন, সাঁই বাড়ির হত্যাকান্ড এই সব শুনেছি। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, উনি বললেন আমাদের পার্টিতে উপদল নেই। যাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন, তার মধ্যে মার্কসবাদি কম্যুনিষ্ট পার্টির লোক আছে। উনি বললেন পার্টির খোঁজ রাখেন। পার্টির যারা সদস্য এবং এই ঘটনার সঙ্গে যুক্ত আছেন, তাদের বিরুদ্ধে কোনও অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যবস্থা নিয়েছেন কি, সেইসব পার্টি সদস্যদের পার্টি থেকে তাড়িয়ে দিয়েছেন কি, আমি এটাই জানতে চাইছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মামলা আছে, মামলাটা হয়ে যাবার পর জিজ্ঞেস করবেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** গত ২৬শে, ফেব্রুয়ারি নন্দীগ্রামের পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ ধনঞ্জয় জানাকে যারা নৃশংসভাবে খুন করেছিল তাদের যারা এফ.আই.আর. নেমড প্রদেশ কংগ্রেস সভাপতি বাড়িতে ঢোকাতে গিয়েছিলেন। এ অবস্থায় কংগ্রেস সভাপতির বিরুদ্ধে আপনি কোনও আইনানুগ ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো একটা নির্দিষ্ট ব্যাপারে বললেন। আমি কি করে এখনই বলব! তবে সাধারণভাবে দেখছি খুনি-টুনিদের বাড়িতে কংগ্রেসিরা যাচ্ছেন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়, একটা কথা গ্রাম-বাংলায় প্রায় শোনা যায় — পুলিশের ওপর সাধারণ মানুষের শ্রদ্ধা এবং আস্থা কমেছে, এটা কি সত্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার এটা জানা নেই। তবে আজকে পুলিশ বাজেট আছে তখন আপনার কিছু জানা থাকলে বলবেন এবং আমি যা জানি তা আমি বলব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মাঝে মাঝেই রাজ্য ছেড়ে বিদেশে যান পুঁজি টানতে, কিন্তু কেউ আসছেন না। যাইহোক যখন উনি রাজ্যে ছিলেননা এবং মাননীয় বিনয়কৃষ্ণ চৌধুরী মুখ্যমন্ত্রীর দায়িত্বে ছিলেন তখন হাজারুল্লা নামে একজন কংগ্রেস কর্মী খুন হলেন এবং ৮টা গ্রামে মানুষ গ্রাম থেকে বিতাড়িত হলেন। তখন আল্লারাখা এবং অন্যান্য সিপিএম-এর যে সমস্ত লোকের এফ.আই.আর.-এ নাম ছিল তাদের কাউকে গ্রেপ্তার করা হয়নি। যেহেতু যুব কংগ্রেসের কর্মী খুন হয়েছে সেহেতু কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এখানে ডেপুটি স্পিকার নিজের হাতে আইন তুলে নিচ্ছেন। এরপর হয়ত মুখ্যমন্ত্রীও নিজের হাতে আইন তুলে নিয়ে এখানেই আমাদের আক্রমণ করবেন। যাইহোক তিনি যখন বিদেশে গিয়েছিলেন তখন বিনয় চৌধুরীর কাছে আমরা বার বার ডেপুটেশন দিয়েছি। ৮টা গ্রামের মানুষকে গ্রাম ছাড়া করা হয়েছিল। তাদের বিরুদ্ধে যদি অভিযোগই ছিল তাহলে আমরা যখন ওখানে গিয়েছিলাম তখন তো আমাদের আগে, পিছনে, পাশে পুলিশ ছিল, পুলিশ কেন আমাদের বললোনা যে, ওদের বিরুদ্ধে এই এই অভিযোগ আছে? বৃদ্ধ হলে চোখে কম দেখে জানি, মিথ্যা কথা বলার প্রবণতাও কি বাড়ে? আমার সিকিউরিটির হাত ভেঙে গেল, আমার গাড়ি ভাঙা হল, আমাকেই কৈফিয়ত দিতে হল — কেন ভাঙল! আর উনি যখন বাইরে ছিলেন ওর বাড়ির চারিদিকে দৈনিক ৩০০ সি.আর.পি. পাহারা

দিয়েছে। আমরা তখন স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে কয়েক কোটি টাকা খরচ করেছি। একবার চীনা আক্রমণের সময়, আর একবার '৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত আমরা ঐ টাকা খরচ করেছি। ১৯৬৭ সাল থেকে এই ২৭ বছরের মধ্যে কংগ্রেস ক্ষমতায় ছিল মাত্র ৫ বছর ৪ মাস, বাকি সময় ওরা সরকার চালাচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্নটা করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার প্রশ্নটা হচ্ছে, আমাদের কি কোথাও যাবার অধিকার নেই? পুলিশ তো আমাদের সঙ্গেই ছিল, পুলিশকে কি আমরা কোনওভাবে বাধা দিয়েছি? আজকে অসত্য কথা বলে বলে এই বৃদ্ধ এমন জায়গায় পৌঁছে গেছেন যে আর সহ্য করা যায় না। আইন কি কংগ্রেসের ক্ষেত্রে একভাবে প্রয়োগ করা হবে, আর সিপিএম-এর ক্ষেত্রে অন্যভাবে প্রয়োগ করা হবে, সেইভাবে কি আইনকে প্রয়োগ করা যায়? না আইন সর্বজনিন হবে? আজকেই পুলিশ বাজেট আছে, এটা আমি আজকে পরিষ্কার জানতে চাই। হাজারুল্লার খুনের পর ৮টা গ্রামের মানুষদের গ্রাম থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল, তাদের জমির ফসল, হাঁস, মুরগি, জমি জায়গা কেড়ে নেওয়া হয়েছিল। যিনি সে সময়ে মুখ্যমন্ত্রীর দায়িত্বে ছিলেন তার কাছে বার বার ডেপুটেশন দিয়েছি তা সত্ত্বেও আমরা কোনও প্রতিকার পাই নি। এর কারণ কি?

[11-50 — 12-00 Noon.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, প্রথমেই আমি বলছি, আমার বাড়িতে কোনওদিনও সি.আর.পি ছিল না। তবে কিছু পশ্চিমবাংলার পুলিশ প্লেন ক্লথে রাখা হয়েছিল যাতে কংগ্রেসিরা খুন করতে না পারে। এটা কেন্দ্রের হুকুম ছিল এবং তখনকার যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তিনি এই ব্যবস্থা করেছিলেন। দ্বিতীয় কথা, আমাদের যে ১১০০ কর্মিকে খুন করা হয়েছে ১৯৭০ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তারজন্য একটাও মামলা হয়নি, একটাও গ্রেপ্তার হয়নি। এখন যা গোলমাল হয়, আক্রমণ হয় দুইপক্ষের লোককেই গ্রেপ্তার করা হয় আইন-শৃঙ্খলা বজায় রাখবার জন্য যে কোনও দেশের সভ্য সরকার এটা করে, আমরাও করি।

### গঙ্গার জল দূষণকারী কারখানা

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গঙ্গার জল দূষণকারি কারখানার সংখ্যা কত; এবং

(খ) এই দূষণ প্রতিরোধ রাজ্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**শ্রী বনমালি রায় ঃ**

(ক) আজ পর্যন্ত ২৪২টি কারখানাকে জলদূষণকারী (গঙ্গার জল সমেত) হিসাবে চিহ্নিত করা হয়েছে।

(খ) জল দূষণ প্রতিরোধের জন্য রাজ্য সরকারের পরিকল্পনাগুলি ঃ

(১) দূষণকারী কারখানাগুলিকে চিহ্নিত করা

(২) ঐ কারখানাগুলিকে জলদূষণ আইন অনুযায়ী প্রয়োজনীয় Effluent Treatment plant বসানোর নির্দেশ দেওয়া

(৩) নির্দেশ অমান্যকারি কারখানাগুলির বিরুদ্ধে আইন অনুযায়ি ব্যবস্থা গ্রহণ করা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজ পর্যন্ত এইরকম কতগুলি কারখানা এই আইন ভঙ্গ করেছেন এবং তাদের বিরুদ্ধে কি শাস্তিমূলক ব্যবস্থা আপনার সরকার নিয়েছেন?

**শ্রী বনমালি রায় ঃ** আইন ভঙ্গ করেছে এই ধরনের কোনও খবর আমাদের কাছে নেই। তবে আমরা অ্যাফ্লয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসানোর ব্যাপারে সব কারখানাগুলিকে বলেছি। যারা বসাচ্ছেন তাদের ক্ষেত্রে কারখানা চালানোর নির্দেশ দেওয়া হয়েছে। যারা বসাচ্ছেন না তাদের ক্ষেত্রে আমরা একটা সময় দিয়েছি এবং সেই সঙ্গে বলে দিয়েছি অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসানোর জন্য।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি বুঝতে পারলাম না। আপনি নিজেই বলছেন দূষণকারী কারখানার সংখ্যা ২৪২টি। দূষণকারী বলেই তো দূষণকারী কারখানা। আমার জিজ্ঞাস্য, যারা দূষণ করে আইন ভঙ্গ করছে এইরকম কতগুলি কারখানার ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বনমালি রায় ঃ** আমাদের চিহ্নিত কারখানা হচ্ছে ২৪২টি। এরমধ্যে সম্পূর্ণ ব্যবস্থা নিয়েছে বলছে ১৮৯টি এবং ৩৮টি কারখানা ব্যবস্থা নেওয়ার পথে, অনেক কিছু ব্যবস্থা নিয়েছে, স্টানডার্ড নীড এখনও করেনি। তাদের সুযোগ দেওয়া হয়েছে করার জন্য এবং ১৫টির ক্ষেত্রে বন্ধের নোটিশ হয়েছিল। এই ১৫টির মধ্যে ১২টি কারখানা অন্যান্য কারণে বন্ধ ছিল আগের থেকে। বর্তমানে ৩টি কারখানা বন্ধ আছে দূষণজনিত ব্যাপারে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি বললেন ১৫টি কারখানা সম্পূর্ণ বন্ধ করে দেওয়া হয়েছে। এই ১৫টির মধ্যে অনেকগুলির কাজ অনেকাংশে হয়ে গেছে। তাসত্ত্বেও হাইকোর্টের অর্ডার অনুযায়ী, বন্ধ রয়েছে।

**শ্রী বনমালি রায় ঃ** আপনি শুনতে ভুল করেছেন। ১৫টি কারখানার ক্লোজার নোটিশ হয়েছিল। কিন্তু এই ১৫টির মধ্যে ১২টি জল দূষণের জন্য বন্ধ তা নয়, ১৫টির মধ্যে ১২টি অন্য কারণে বন্ধ আগের থেকে ছিল। সুতরাং ৩টি হচ্ছে বন্ধ।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** এই ৩টির ক্ষেত্রে আমি বিশেষ করে ইষ্টার্ন ডিসট্রিলারি কেমিক্যালস লিমিটেডের কথা বলছি, যার অধিকাংশ কাজ হয়ে গেছে। কিন্তু যে কোনও কারণেই হোক রাজ্য সরকারের পক্ষ থেকে সুপ্রিম কোর্টে যে রিপোর্ট যাবার কথা ছিল সেটা ঠিকমত না যাবার জন্য কারখানাটি বন্ধ হয়ে গেছে। এটা পশ্চিমবাংলার মধ্যে অন্যতম লাভজনক কারখানা।

**শ্রী বনমালি রায় ঃ** এটা ঠিকই কারখানাগুলিতে অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসাবার ক্ষেত্রে কতগুলো সমস্যা দেখা দিচ্ছে। যেমন ধরুন, এক-একটি কারখানায় অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসাতে গেলে ২৫ লক্ষ থেকে ১.৫ কোটি টাকা পর্যন্ত লেগে যাচ্ছে। কোনও কোনও

ক্ষেত্রে যারজন্য মহামান্য সুপ্রিম কোর্টও এটা বসাতে তাদের সময় দিয়েছেন, বলেছেন এতদিনের মধ্যে বসিয়ে ফেলুন, কিন্তু কারখানা বন্ধ করে দিতে বলেননি, চালাতেই বলেছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** আমি বিশেষকরে ইষ্টার্ন ডিস্টিলারির কথা বলছি, এই জাতীয় কারখানা কোথায় নেই পশ্চিমবঙ্গে, নোহাউও কোথায়ও নেই। ঐ কারখানাতে যারা ট্রিটমেন্ট প্ল্যান্ট বসাচ্ছেন তারা সময় চেয়েছিলেন যতটা তার চেয়ে অনেক বেশি সময় নিয়েছেন তার ফলে কোম্পানিটির কোনও দোষ না থাকা সত্ত্বেও সেটা বন্ধ হয়ে গেছে। তারজন্য উপযুক্ত ব্যবস্থা নেবেন কি?

**শ্রী বনমালি রায় :** এই ব্যাপারে খবর নিয়ে দেখবো যে, বন্ধ হবার মূলে অন্য কোনও ব্যাপার আছে কিনা।

**শ্রী জটু লাহিড়ি :** গঙ্গার দুইপাশে হাওড়া এবং কলকাতা কর্পোরেশন বহু জায়গায় ওদের পয়ঃপ্রণালির মাধ্যমে শহরের নোংরা জল গঙ্গায় ফেলছে যারজন্য গঙ্গা দূষণ ঘটছে। এই ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী বনমালি রায় :** পরিবেশ নির্মল রাখার দায়টা পরিবেশ দপ্তরের নয়, সেই দায়িত্বটা কারখানাগুলির ক্ষেত্রে তাদের এবং কর্পোরেশনের ক্ষেত্রে কর্পোরেশন কর্তৃপক্ষের। গঙ্গা অ্যাকশন প্ল্যানের যে টাকা কেন্দ্র দিয়েছিলেন সেটা পাবার পর পৌরসভাগুলি কতগুলো উদ্যোগ নিয়েছেন যাতে নোংরা জল পরিশুদ্ধ আকারে গঙ্গায় পড়ে। সি.এম.ডি.এও এই ব্যাপারে কাজ করেছেন। সুতরাং দূষণ রোধে অনেকখানি কাজ এগিয়ে গেছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** হলদিয়ায় শ'ওয়ালেস এবং হিন্দুস্থান লিভার দুর্গন্ধ ছেড়ে পরিবেশ দূষণ ঘটাচ্ছে। এই ব্যাপারে ইতিপূর্বেও বলা হয়েছে। কিন্তু তারা এখনও পর্যন্ত দূষণ রোধ যন্ত্র বসাননি বলেই জানি। তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী বনমালি রায় :** এটা একটা আলাদা প্রশ্ন; স্পেসিফিক নোটিশ দেবেন, উত্তর দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** দূষণ সম্পর্কে আপনার দায়িত্ব নেই বলছেন, কিন্তু সামনেই কিছুটা দূরে গিয়ে দেখুন, ক্যালকাটা কর্পোরেশনের নোংরা জল পড়ে গঙ্গার জল কালো হয়ে রয়েছে। হাওড়ার দিকে একই অবস্থা। দুটি শহর থেকে শুধু নোংরা জলই নয়, মল-মূত্র পর্যন্ত গঙ্গায় গিয়ে পড়ছে। আপনার কি কোনও দায়-দায়িত্ব নেই এরজন্য ওদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেবার? কোনওপ্রকার অ্যাকশন নিয়েছেন কি এ-ব্যাপারে?

**শ্রী বনমালি রায় :** আমি বলেছিলাম, পরিবেশ নির্মল রাখার দায়িত্বটা তাদেরই যেসব কারখানা দূষিত জল গঙ্গায় ফেলছে সেসব কারখানাগুলির। দফতরের দায়িত্ব হচ্ছে নজরদারির; অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসিয়েছেন কিনা, নোংরা জল বেরোচ্ছে কিনা সেসব দেখা। সেটা আমরা দেখছি এবং সেটা দেখবার ফলেই তো ২৪২টি কারখানার মধ্যে ১৮৯টি কারখানা অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট বসিয়েছে। সুতরাং কাজ করছি তো!

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিহার বর্ডারের রাঁচি

এলাকায় বিহার সরকারের একটা অ্যালুমিনিয়ামের কারখানা আছে। সেই কারখানা থেকে দূষণ পদার্থ আসার ফলে আমাদের পুরুলিয়া জেলার অর্থকরি ফসল যে লাক্ষা সেটা নষ্ট হয়ে যাচ্ছে এবং ধানগুলি শুকিয়ে যাচ্ছে। সেই বিষয়ে আপনি অবহিত আছেন কিনা এবং আপনার কিছু করণীয় আছে কিনা জানাবেন কি?

**শ্রী বনমালি রায় :** যদি বিহার সরকারের কারখানা হয়ে থাকে এবং সেই কারখানার দূষণ যদি আমাদের পুরুলিয়া জেলার মধ্যে আসে তাহলে আপনি এই ব্যাপারে এলাকার নোটিশ দেবেন। আমরা পরে এটা খোঁজ-খবর নিয়ে জানাবো।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### "ইসকো" কারখানার বেসরকারিকরণ

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩) **শ্রী তপন হোড় :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "ইসকো" কারখানাটি বে-সরকারিকরণ করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কি না এবং হলে তা কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি কেন্দ্রীয় সরকারের আওতাধীন। যতদুর জানা আছে, বিষয়টি সম্পর্কে কেন্দ্রীয় সরকার এখনও চূড়ান্ত সিদ্ধান্ত কিছু গ্রহণ করে নি।

(খ) 'ইসকো' কারখানার আধুনিকীকরণ অত্যন্ত জরুরি। এই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার বিভিন্ন সময় কেন্দ্রীয় সরকারের সাথে বহুবার আলাপ আলোচনা করেছেন এবং দ্রুত আধুনিকীকরণ-এর সিদ্ধান্ত গ্রহণ করার জন্য আবেদন করেছেন। কিন্তু দুর্ভাগ্যবশতঃ কেন্দ্রীয় সরকার এখনও আধুনিকীকরণের পক্ষে কোনও ইতিবাচক সিদ্ধান্ত নিতে পারেন নি।

### ক্ষেত মজুরদের জন্য পরিচয় পত্র

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্য সরকার ক্ষেতমজুরদের জন্য পরিচয় পত্র প্রদানের কোনও পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, ঐ পরিচয় পত্র প্রদানের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেবলমাত্র ক্ষেতমজুরদের পরিচয়পত্র প্রদানের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নেই। তবে প্রতিটি ভূমিহীন ক্ষেতমজুর পরিবার থেকে একজনকে জীবন বীমার অধীনে আনার একটি প্রকল্পের কাজ ১৫ই আগস্ট, ১৯৮৭ থেকে চালু আছে। ঐ জীবনবীমা প্রকল্পের আওতায় যে সব ব্যক্তিকে আনা হয়, তাদের একটি করে পরিচয়পত্র দেওয়া হয়। এছাড়া, কৃষিকাজের মন্দার সময়ে গ্রামের প্রাপ্ত বয়স্কদের মধ্যে যারা কায়িক পরিশ্রমের কাজ করতে ইচ্ছুক, তাদের ন্যূনতম ১০০ দিন কর্মসংস্থান সুনিশ্চিত করার একটি কেন্দ্রীয় প্রকল্প এই রাজ্যের ১২৮টি নির্বাচিত ব্লকে কিছুদিন আগে চালু হয়েছে। এই প্রকল্পে যারা কাজ করছেন তাদের একটি করে পারিবারিক কার্ড দেওয়া হচ্ছে। কিন্তু এই প্রকল্পটি শুধুমাত্র ক্ষেতমজুরদের মধ্যেই সীমাবদ্ধ নয়। তাছাড়া, এই প্রকল্পের মধ্যে সূচীত পারিবারিক কার্ডকে প্রকৃত অর্থে পরিচয়পত্র বলা যাবে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় নলবাহী জল সরবরাহ প্রকল্প**

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১১) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় কতগুলি নলবাহী জল সরবরাহ প্রকল্প রূপায়ণের কাজ চলছে; এবং

(খ) ঐ প্রকল্পগুলির নাম কি?

জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) ১৩টি।

(খ) প্রকল্পগুলির নাম -

(১) গোধনপুর জলসরবরাহ প্রকল্প

(২) আউরঙ্গাবাদ " "

(৩) নগর " "

(৪) তেজসিংহপুর " "

(৫) জাগতাই " "

(৬) সাগরদীঘি " "

(৭) সিমুলিয়া " "

(৮) ভরতপুর " "

(৯) মহালন্দী " "

(১০) বেগুনবাড়ি " "

(১১) ডোমকল " "

(১২) সেল্যামতপুর " "

(১৩) কাঁকুড়িয়া " "

**মানবাধিকার কমিশন**

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে মানবাধিকার কমিশনের শাখা গঠন করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন তারিখ থেকে এই শাখা কার্যকরী হয়েছে;

(২) এই শাখার প্রধান কে;

(৩) জেলাগুলির দায়িত্বে কে বা কারা থাকবেন; এবং

(৪) এই কমিশনের কাছে আবেদনের পদ্ধতি কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঠন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) বিবেচনাধীন আছে।

**বনভূমি দখল**

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭০১) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে বে-আইনীভাবে বনভূমি দখলের ঘটনা ঘটেছে;

(খ) সত্যি হলে, ১৯৯৩ সালে দখলিকৃত বনভূমির পরিমাণ কত; এবং

(খ) ঐ বে-আইনী দখল রোধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৪১০.৭৭ হেক্টর।

(গ) বে-আইনী দখল উচ্ছেদ করার জন্য আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### নিবিড় গ্রামোন্নয়ন প্রকল্প

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩) **শ্রী সুকুমার দাশ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে নিবিড় গ্রামোন্নয়ন বাবদ কত টাকা ধার্য ছিল;

(খ) এর-মধ্যে, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক দেয় টাকার পরিমাণ কত;

(গ) ঐ টাকা সম্পূর্ণরূপে ব্যয় করা হয়েছিল কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে নিবিড় গ্রামোন্নয়ন (আই.আর.ডি.পি.) বাবদ ৫৪৬০.০০ লক্ষ টাকা ধার্য হয়েছিল।

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে নিবিড় গ্রামোন্নয়ন বাবদ ধার্য অর্থের মধ্যে কেন্দ্রের দেয় অংশ ২৭৩০.০০ লক্ষ টাকা এবং রাজ্যের দেয় অংশ ২৭৩০.০০ লক্ষ টাকা।

(গ) হ্যাঁ; সম্পূর্ণরূপে ব্যয় করা হয়েছিল।

### ফসল কাটার সময় সংঘর্ষ

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২) **শ্রী আবু আয়েশ, মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯২-৯৩ সালে রাজ্যে ফসল তোলার সময় সংঘর্ষের কোনও ঘটনা ঘটেছে কি না; এবং

(খ) ঘটে থাকিলে, এরূপ সংঘর্ষের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯২ সালে - ১৬টি

১৯৯৩ সালে - ১৯টি।

### গ্রাম পঞ্চায়েতে হিসাবে গরমিল

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২০) **শ্রী মানিক ভৌমিক ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নাইকুড়ি ১নং ব্লক-এর (তমলুক) অন্তর্গত 'নীলকুণ্ঠা' ও 'অনন্তপুরের'—২নং গ্রাম পঞ্চায়েত-এর কাজকর্মের হিসাবে গরমিল সংক্রান্ত কোনও অভিযোগ সরকার পেয়েছে কি না; এবং

(খ) পেলে, ঐ বিষয়ে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, নীলকুষ্ঠা গ্রাম পঞ্চায়েত এবং অনন্তপুর-২ গ্রাম পঞ্চায়েত-এর কাজকর্মের গরমিল সংক্রান্ত অভিযোগ পাওয়া গিয়েছে।

(খ) অভিযোগগুলির উপরে প্রাথমিক তদন্তের পর নীচের ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে ঃ—

(১) নীলকুষ্ঠা গ্রাম পঞ্চায়েত ক্ষেত্রে -

(ক) গ্রাম পঞ্চায়েত প্রধানকে সতর্কীকরণ করে বলা হয়েছে যে তিনি যেন ভবিষ্যতে ব্যয় সংক্রান্ত নিয়মাবলি মেনে পঞ্চায়েতের টাকা খরচ করেন। তদন্তের সময় যে সব নিয়ম বহির্ভুত কাজ ধরা পড়েছে, সেগুলি যথাবিহিত পদক্ষেপ নিয়ে নিয়মসঙ্গত করতেও তাকে বলা হয়েছে।

(খ) পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিককে এক মাসের মধ্যে গ্রাম পঞ্চায়েতের বকেয়া অডিট শেষ করে দায়ী ব্যক্তিদের কাছ থেকে অর্থ আদায় (সারচার্জ) করতে বলা হয়েছে।

(গ) গ্রাম পঞ্চায়েত সচিবকে বদলি করা হয়েছে।

(ঘ) ব্লক উন্নয়ন আধিকারিককে গ্রাম পঞ্চায়েতের কার্যকলাপের উপর প্রতিনিয়ত দৃষ্টি রাখতে বলা হয়েছে।

(ঙ) ব্লক উন্নয়ন আধিকারিককে সাব-অ্যাসিস্টান্ট ইঞ্জিনিয়ার-এর মাধ্যমে ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালে রূপায়িত প্রকল্পগুলির বিষয়ে সরেজমিন তদন্ত করে একটি বিশদ প্রতিবেদন দিতে বলা হয়েছে।

(২) অনন্তপুর গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে -

(ক) প্রধানের বিরুদ্ধে একটি অভিযোগ স্থানীয় থানায় দায়ের করে তার কাছ থেকে কি করে ক্যাশ বই চুরি হল সে সম্বন্ধে তদন্ত করতে বলা হয়েছে।

(খ) গ্রাম পঞ্চায়েতের বকেয়া অডিটের কাজ শুরু করা হয়েছে। এই মাসের মধ্যে কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**বনজ সম্পদ থেকে রাজস্ব সংগ্রহ**

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৬) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালে সারা রাজ্যে নিজ সম্পদ থেকে রাজস্ব বাবদ সংগৃহিত অর্থের পরিমাণ কত; এবং

(খ) এর-মধ্যে মেদিনীপুর জেলা থেকে কত পরিমাণ আদায় হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত সংগৃহিত রাজস্বের পরিমাণ ১৫৩৮.৫২ লক্ষ টাকা।

(খ) ১৯৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত আদায়ের পরিমাণ ৫৬.৪১ লক্ষ টাকা।

### নদীয়া জেলায় পুলিশ হেফাজতে মৃত্যু

*৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৪) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালে নদীয়া জেলার বিভিন্ন থানাতে পুলিশের হেফাজতে কত জন আসামীর মৃত্যুর ঘটনা ঘটেছে; এবং

(খ) উক্ত ঘটনায় জড়িত বিভিন্ন থানার কতজন পুলিশ কর্মচারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুজনের।

(খ) তিনজনের বিরুদ্ধে।

### বাঁকুড়া, বর্ধমান জেলার সীমানা চিহ্নিত করণ

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫২) **শ্রী অমিয় পাত্র ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, সম্প্রতি বাঁকুড়া-বর্ধমান জেলার সীমানা নতুন করে চিহ্নিত করা হয়েছে;

(খ) সত্যি হলে, ঐ চিহ্নিতকরণের ফলে, বাঁকুড়া জেলার জন্য নির্ধারিত পঞ্চায়েত সদস্যগণ (যাদের বর্তমান জেলা হয়েছে বর্ধমান) কিভাবে দায়িত্ব পালন করবেন; এবং

(গ) এরূপ বাঁকুড়া জেলার কোন কোন গ্রামকে বর্ধমানের কোন কোন গ্রাম পঞ্চায়েত-এ যুক্ত করা হচ্ছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি এখনও আলোচনার স্তরে আছে। চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি।

(খ) এখন প্রশ্ন ওঠে না।

(গ) এখন প্রশ্ন ওঠে না।

**Office of the Additional S.D.O., Midnapore Sadar**

*450 (Admitted Question No. *1095) **Shri Gyan Singh Sohanpal**—Will the Minister-in-charge of the Home (Personnel & Administrative Reforms) Department be Pleased to state—

(a) Whether the Government have been able to secure a rented house at Kharagpur for the office of the Additional sub-Divisional Officer, Midnapore Sadar; and

(b) if so, when the said office is expected to start functioning at Kharagpur ?

**The Minister-in-charge of the Home (Personnel and Administrative Reforms) Deptt :—**

(a) No.

(b) Does not arise.

এম.এল. এ-দের ফ্ল্যাট

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১২০১) **শ্রী প্রবীর ব্যানার্জি :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯১ সালের জুন মাস থেকে ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত আবাসন পর্ষদ কর্তৃক কোন কোন এম.এল.এ.-কে ফ্ল্যাট বন্টন করা হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(এম.এল.এ.) বিধায়কদিগকে ফ্ল্যাট বন্টনের ক্ষেত্রে আবাসন পর্ষদ কোনও কোটা রাখেনি। বিধায়কগণ ব্যক্তিগতভাবে সাধারণ নাগরিকের সঙ্গে আবেদন করতে পারেন এবং লটারির মাধ্যমে ফ্ল্যাট পেতে পারেন। এ ব্যাপারে পৃথক কোনও খাতাপত্র বা হিসাব রাখা হয় না।

**কলকাতা পুলিশের আধুনিকীকরণ**

*৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬০) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

**এটা কি সত্যি যে, কলকাতা পুলিশকে অত্যাধুনিক বাহিনীতে পরিণত করার কথা সরকার বিবেচনা করছে?**

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ।

**Construction of House under Indira Awas Yojana**

*454. (Admitted Question No. *1399) **Shri Saugata Ray** and **Shri**

**Chowdhury Abdul Karim :** Will the Minister-in-charge of the Rural Development Department be pleased to state—

(a) the target for the number of houses to be built under the Indira Awas Yojana in 1993;

(b) the number of houses actually completed so far; and

(c) the reasons for the shortfall, if any ?

**The Minister-in-charge of the Rural Development Department :—**

(a) The target was 11308 (number of houses) under the I.A.Y. during 1992-93. The target is fixed on the basis of a financial year.

(b) The number of houses constructed during 1992-93 is 13,000.

(c) Question does not rise.

**কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের ফ্লাই অ্যাশে পরিবেশ দূষণ**

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৩) **শ্রী মৃণাল কান্তি রায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের ছাই ওড়ার ফলে এলাকার পরিবেশ বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে—এই মর্মে কোন তথ্য সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছে/নিচ্ছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের ছাই ওড়ার ফলে পরিবেশ বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এই বক্তব্যের সমর্থনে কোনও তথ্য নেই। কিন্তু কিছু অভিযোগ সরকারের কাছে এসেছে।

(খ) এই অভিযোগের ভিত্তিতে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম (PDCL) একটি বিশেষজ্ঞ সংস্থার দ্বারা, কোলাঘাটের আশেপাশের এলাকার পরিবেশ দূষণ বিষয়ে একটি সমীক্ষা করেছেন। এখনও পর্যন্ত ঐ সমীক্ষা থেকে যে তথ্য পাওয়া গিয়াছে, তার ভিত্তিতে PDCL দেখেছেন যে তাপ বিদ্যুৎ কেন্দ্রের সন্নিহিত এলাকার বায়ুতে ধুলিকনার পরিমান (ছাই ও অন্যান্য ধুলিকনা)। কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ সংস্থার দ্বারা (CPCB) নিদ্ধারিত সীমার মধ্যে আছে। ঐ এলাকার ধান, ফুল ও পানের ফলন, ওড়া ছাইয়ের দ্বারা ক্ষতিগ্রস্ত হয়নি। যদিও পরিবেশ ক্ষতিগ্রস্ত হচ্ছে না, তা সত্ত্বেও ই.এস.পি. গুলির ছাই ধরার ক্ষমতার প্রয়োজন মত উন্নতি সাধন করে, ছাই ওড়ার পরিমাণ আরও কমাবার ব্যবস্থা PDCL গ্রহণ করছে।

### কলকাতায় নৈশ ঘোড়দৌড়

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৫) **শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্য সরকার কলকাতায় নৈশ ঘোড়দৌড়ের আয়োজন করার কোনও অনুমতি দিয়েছে কি না; এবং

(খ) দিলে, ঐ নৈশ ঘোড়দৌড় আয়োজনের কোনও ব্লু প্রিন্ট রাজ্য সরকার অনুমোদন করেছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, কোনও প্রস্তাব পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### বন্যায় উত্তরবঙ্গে বন সম্পদ নষ্ট

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯০) **শ্রী মনোহর তিরকী** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সাম্প্রতিক বন্যায় উত্তরবঙ্গের জলপাইগুড়ি, দার্জিলিং এবং কোচবিহার জেলার বনাঞ্চলে আনুমানিক কত টাকার বন সম্পদ নষ্ট হয়েছে; এবং

(খ) উপরোক্ত বনাঞ্চল থেকে বন্যার ফলে বন্য প্রাণী ভেসে যাওয়ার ঘটনা ঘটেছে কি না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বন সম্পদের ক্ষয়ক্ষতির পরিমাণ ৮৩০.৮৫ লক্ষ টাকা।

(খ) হ্যাঁ।

### যৌথ উদ্যোগে আবাসন প্রকল্প

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৮) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ও শ্রী সৌগত রায়** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্য সরকার দুটি বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে যৌথ উদ্যোগে আবাসন প্রকল্প নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন কোন প্রতিষ্ঠানের সঙ্গে এবং

(২) পরিকল্পনার বিবরণ?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আবাসন পর্ষদের সাথে।

(খ) মেসার্স পিয়ারলেস জেনারেল ফাইন্যান্স অ্যান্ড ইনভেস্টমেন্ট কোম্পানি লিমিটেড, এবং

(১) মেসার্স গুজরাট অম্বুজা সিমেন্টস লিমিটেড।

(২) মেমোরেন্ডাম অফ আন্ডার-স্ট্যান্ডিং সম্পাদিত হয়েছে। আর্টিক্যালস অফ অ্যাসোসিয়েশন চূড়ান্ত করা হচ্ছে।

**সুন্দরবনে বাঘে আক্রান্ত কাঠ ও মধু সংগ্রহকারি**

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৩) **শ্রী বিমল মিস্ত্রী** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালে সুন্দরবন এলাকায় বাঘের দ্বারা আক্রান্ত কাঠ ও মধু সংগ্রহকারিদের সংখ্যা কত; এবং

(খ) তার মধ্যে আহত ও নিহতের সংখ্যা কত (আলাদাভাবে)?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬ (ছয়) জন মধু সংগ্রহকারী ২ (দুই) জন কাঠ সংগ্রহকারী

(খ) ৬ (ছয়) নিহত ঃ মধু = ৪ + কাঠুরে = ২ (দুই)। আহত - ২ (দুই)

**সরকারি কর্মচারিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা**

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯) **শ্রী আব্দুল মান্নান** ঃ স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৯ থেকে ১৯৯৩ পর্যন্ত সময়ে ভিজিলেন্স কমিশন কর্তৃক কতজন পুলিশ ও অন্যান্য সরকারি কর্মচারির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ করা হয়েছে; এবং

(খ) এ সুপারিশমত রাজ্য সরকার এ পর্যন্ত কতজনের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ এবং প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৫৩ জন। (এর মধ্যে ১০ জন পুলিশ কর্মচারী। বাকি ১৪৩ জন অন্য বিভাগিয় কর্মচারী।)

(খ) ৩০ জন। এর মধ্যে সতর্কিকরণ, বেতনবৃদ্ধি বন্ধ, বেতন কমানো তিরস্কার ইত্যাদি শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে।

**দক্ষিণ দিনাজপুর সীমান্ত এলাকায় কাঁটা তারের বেড়া**

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২০০) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ দিনাজপুর সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়ার ফলে হিলী শহরের ব্যাপক জমি বাংলাদেশের অন্তর্ভুক্ত হচ্ছে এই মর্মে কোন তথ্য সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, রাজ্য সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা অবলম্বন করেছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের অডিট**

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য কতগুলি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের অডিট সম্পূর্ণ হয়েছে এবং কতগুলির অডিট এখনও বাকি আছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের জন্য যথাক্রমে ১৮৫০টি এবং ২৭৬৫টি গ্রাম পঞ্চায়েত অডিট বাকি আছে। ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের জন্য যথাক্রমে ৩৩৫টি ও ৩৩৯টি পঞ্চায়েত সমিতির অডিট বাকি আছে। ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের জন্য ১৫টি জিলা পরিষদের অডিট বাকি আছে।

**রপ্তানি বাণিজ্য**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রপ্তানি-বাণিজ্য বৃদ্ধির জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) রাজ্য সরকার এই রাজ্য থেকে রপ্তানি বাণিজ্য সংক্রান্ত কার্যক্রমে ধারাবাহিক ভাবে সহায়কের ভূমিকা পালন করছে।

(২) প্রধানত শিল্প দপ্তরের অধীনে একটি Export Promotion Cell" এই

ক্ষেত্রে শিল্পদ্যোগিদের সাথে যোগাযোগ রক্ষা করে এবং সাধ্যমত প্রয়োজনীয় সহয়তা দান করে।

(৩) পশ্চিমবঙ্গ থেকে রপ্তানি বৃদ্ধির জন্য বিস্তৃত পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

## পুলিশ হাজতে মৃত্যু

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯২) **ডাঃ মানস ভুঁইয়া এবং শ্রী অজয় দে ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ সালে (ডিসেম্বর পর্যন্ত) রাজ্য পুলিশ হাজতে আটক মৃত্যুর কতগুলি ঘটনা ঘটেছে;

(খ) ঐ মৃতদের মধ্যে কোনও মহিলা থাকলে, তার সংখ্যা কত; এবং

(গ) কতগুলি ঘটনায় দোষীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ সালে - তিনটি,

১৯৯২-৯৩ সালে - তিনটি এবং

১৯৯৩-৯৪ সালে - একটি

(ডিসেম্বর পর্যন্ত)

(খ) এক জন;

(গ) তিনটি ঘটনায়।

## নূতন থানা গঠন

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৩) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক-সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কয়েকটি নূতন থানা গঠনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, বাঁকুড়া জেলার এরূপ কতগুলি নূতন থানা হবে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২ টি।

**চট-শিল্পে কেন্দ্রীয় অর্থ বরাদ্দ**

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১০) **শ্রী সুকুমার দাশ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যের চট-শিল্পের জন্য কেন্দ্রীয় সরকার কোনও অর্থ বরাদ্দ করেছে কি না; এবং

(খ) করলে, তার পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং

(খ) হ্যাঁ, জুট কমিশনার অফ ইন্ডিয়া হইতে প্রাপ্ত তথ্যানুযায়ী কেন্দ্রীয় সরকার ১৯৯৩-৯৪ আর্থিক বছরে এই রাজ্যের চট শিল্পের জন্য ৯ কোটি ৫৭ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

**ট্রাইসেম প্রশিক্ষণ**

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** গ্রামীণ-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে ট্রাইসেম প্রশিক্ষণ ও প্রশিক্ষণের পরিকাঠামো গড়ে তোলার জন্য বরাদ্দ করা অর্থের পরিমাণ কত ছিল; এবং

(খ) তন্মধ্যে, কত পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছিল?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে ট্রাইসেম প্রশিক্ষণ বরাদ্দ করা অর্থের পরিমাণ ছিল ৩২৮.০০ লক্ষ টাকা। ট্রাইসেম পরিকাঠামো বাবদ মোট বরাদ্দ ছিল ৯১.৭৬ লক্ষ টাকা।

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে ট্রাইসেম প্রশিক্ষণে বরাদ্দ করা হয়েছিল ১৬৪.০০ লক্ষ টাকা এবং ট্রাইসেম পরিকাঠামো বাবদ মোট ব্যয় করা হয়েছিল ১০.১৩৯২ লক্ষ টাকা।

**Water Supply Scheme for Kharagpur Municipality**

*468. (Admitted Question No. *1098) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state—

(a) the total amount allotted and released by way of grant/loan during the year 1993-94 for implementation of Water Supply Scheme for Kharagpur Municipality;

(b) the position in this regard during 1992-93;

(c) the physical progress attained so far in the matter of implementation of the scheme; and

(d) whether any monitoring committee has been consituted to check/keep track of the progress and regulate the implementation of the scheme?

**Minister-in-charge of the Public Health Engineering Deptt :—**

(a) Rs.179.35 lakhs as grant.

(i) Rs.112.225 lakhs as loan from HUDCO.

(b) Nil

(c) Investigation work in Kangsabati river bed has been completed. Tenders for constrution of Collector well, laying of rising main of 700 mm dia C.I. pipe from C.W.R.-I to the Collector well and also from C.W.R.-II to C.W.R.-III have been invited. Total expenditure till6-2-94 has been Rs. 236.21 lakhs, mainly on procurement of materials.

(d) Yes.

### স্যাটেলাইট টাউন

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরকে কেন্দ্র করে কোনও স্যাটেলাইট টাউন গড়ে তোলার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কোথায় কোথায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রধানতঃ সাধারণ মানুষের বাসস্থানের অভাবের কথা চিন্তা করে একটি উপনগরী স্থাপনের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে।

(খ) বিধাননগরের সন্নিকটে।

### "ব্লু-ফিল্ম" প্রদর্শন

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১২১১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের মফঃস্বল শহর এবং গ্রামাঞ্চলে "ভিডিও" হলগুলিতে "ব্লু-ফিল্মের" প্রদর্শন সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ ধরনের ছবির প্রদর্শন বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পুলিশ যথাযথ ব্যবস্থা নিয়েছে। এবছর এখনও কোনও ঘটনার খবর পাওয়া যায় নি।

(খ) তথাপি ভিডিও হলগুলির উপর পুলিশের সতর্ক দৃষ্টি আছে।

### রাজ্যে নূতন বনাঞ্চল

*৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৭) **শ্রী সুশান্ত ঘোষ :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালে সারা রাজ্যে নূতন বনাঞ্চল তৈরির জন্য কত অর্থ ব্যয় করা হয়েছে; এবং

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলার জন্য ব্যয়কৃত অর্থের পরিমাণ কত?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ২৩৯৯.৪৯ লক্ষ টাকা।

(খ) ১৯৯৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ২৭৬.৬৬ লক্ষ টাকা।

### মুর্শিদাবাদ জেলায় বাস ও ট্রাক ছিনতাই

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮) **শ্রী অতীশচন্দ্র সিন্হা :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ সালে মুর্শিদাবাদ জেলায় কতগুলি বাস ও ট্রাক ছিনতাই-এর ঘটনা ঘটেছে; এবং

(খ) এই ঘটনা প্রতিরোধ করবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১১টি।

(খ) সড়কে মোবাইল পেট্রোল বাড়ানো হয়েছে এবং সি.আই.ডি. বিভাগ ও স্থানীয় পুলিশ অপরাধিদের সনাক্ত করার জন্য যৌত প্রচেষ্টা চালাচ্ছে।

### ভূটান থেকে আগত শরণার্থী

*৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৭) **শ্রী মনোহর তিরকী :** স্বরাষ্ট্র (রাজনৈতিক)

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

ভুটান থেকে আগত নেপালি-ভাষী শরণার্থীরা ডুয়ার্সের বিভিন্ন এলাকায় আশ্রয় নিয়েছে—এই মর্মে কোনও তথ্য সরকারের কাছে আছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আছে।

### কলকাতায় বোমা বিস্ফোরণের তদন্ত রিপোর্ট

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৬) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩ সালের ৬ই মার্চ কলকাতা মহানগরীতে বোমা বিস্ফোরণের সঙ্গে যুক্ত অভিযুক্তদের বিরুদ্ধে তদন্তের রিপোর্ট রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে কি না; এবং

(খ) রাজ্য সরকারের তদন্ত রিপোর্ট অনুয়ায়ী—

(১) আজ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে; এবং

(২) কতজনকে জড়িত হিসাবে চিহ্নিত করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তদন্তের ফলাফল কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছে।

(খ) (১) ৬ জন।

(২) ১৫ জন।

### দক্ষিণ ২৪-পরগনা জেলার নূতন মহকুমায় কর্মী নিয়োগ

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩২) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্যানিং, বারুইপুর, কাকদ্বীপ—এই তিনটি নূতন মহকুমা গঠনের জন্য অতিরিক্ত মহকুমা শাসক সহ অন্যান্য পদে কর্মী নিয়োগের কাজ সম্পন্ন হয়েছে কি না; এবং

(খ) হলে, ঐ তিনটি মহকুমার কাজ পূর্ণ আকারে কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আংশিক হয়েছে।

(খ) কোনও নির্দিষ্ট তারিখ দেওয়া সম্ভব নয় কারণ পূর্ণ আকারে কাজের জন্য

আদালত সাব-জেল ও সাব-ট্রেজারি প্রভৃতি স্থাপন প্রয়োজন।

## Election Job Workers

*476. (Admitted Question No. *1748) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Home (Constitution & Election) Department be pleased to State—

(a) total number of election job workers in the State at present, and

(b) whether the Government has any plan to absorb them permanently in Government Services ?

**Minister-in-charge of the Home (C and E) Deptt :**

(a) 1507 (One thousand five hundred and seven) approximately

(b) They have been included in the Exempted Category.

## লবণ তৈরি কারখানা

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে লবণ তৈরির কারখানার সংখ্যা কত;

(খ) তার মধ্যে কতগুলি সচল, রুগ্ন ও বন্ধ অবস্থায় আছে; এবং

(গ) রাজ্যে বৃহৎ আয়তনে লবণ উৎপাদনের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৫টি।

(খ) ৪৩টি কারখানা সচল অবস্থায় ও ২টি কারখানা বন্ধ অবস্থায় আছে।

(গ) না।

## কল্যাণী বিশ্ববিদ্যালয়ের কৃষি খামারে ক্যানিং মহকুমা অফিস

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৩) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং থানা এলাকায় কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ের কৃষি খামারের জমিতে ক্যানিং মহকুমা অফিস স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উহার সর্বশেষ পরিস্থিতি কি?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও পরিকল্পনা নেওয়া হয়নি।

(খ) প্রশ্ন উঠে না।

**ফলতা মুক্ত বাণিজ্য কেন্দ্র**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফলতা মুক্ত বাণিজ্য কেন্দ্রটিকে সম্পূর্ণভাবে গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কি না; এবং

(খ) হলে, তা কি এবং সরকার এই বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চল কেন্দ্রীয় সরকারের বাণিজ্য 'মন্ত্রকের' অধীনস্থ একটি সংস্থা। ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলের বাহিরে প্রয়োজনীয় পরিকাঠামোগত এবং অন্যান্য আনুসঙ্গিক সুযোগ সুবিধার কাজ রাজ্য সরকার করেছেন। বর্তমানে কেন্দ্রের সহিত তিনটি প্রকল্পের ব্যাপারে কথাবার্তা চলিতেছে। প্রকল্পগুলি যথাক্রমে ঃ—

(১) জেটি নির্মাণ ;

(২) ডায়মন্ড হারবার রোডকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করা ; এবং

(৩) রাজ্য সরকারের রাইচক ও কুকরাহাটির মধ্যে যান ও যাত্রি পরিবহণের পরিকল্পনার পরিপ্রেক্ষিতে সরিষা নুরপুর রাস্তার নির্মাণ, উন্নতির জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সাহায্য চাওয়া হয়েছে।

**জেলা বিভাজন**

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রশাসনিক স্বার্থে রাজ্যের কিছু জেলাকে বিভাজন করার সম্ভবনা আছে; এবং

(খ) সত্যি হলে, কোন কোন জেলা বিভাজিত হতে পারে?

**স্বরাষ্ট্র কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও প্রস্তাব এখনই সরকারের বিবেচনাধীন নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ট্রাইসেম প্রকল্পের প্রশিক্ষণের লক্ষ্যমাত্রা**

*৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫) **শ্রী সুকুমার দাশ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে স্বনিযুক্তি প্রকল্পে রাজ্যে কতজন যুবক-যুবতি প্রশিক্ষণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল; এবং

(খ) উক্ত বছরে এই প্রকল্পে কত টাকা ব্যয় হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে গ্রামীণ উন্নয়ন বিভাগের অধীনে স্বনিযুক্তি প্রকল্পে (ট্রাইসেম) ১৬৪০০ জন যুবক-যুবতিদের প্রশিক্ষণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল।

(খ) ঐ বছরে ১৬৪.০০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

**শালতোড়া পানীয় জল সরবরাহ প্রকল্প**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৮) **শ্রী অমিয় পাত্র ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ কবে শুরু হয়েছে, এবং

(খ) বর্তমানে প্রকল্পের কাজ কোন পর্যায়ে আছে এবং ঐ কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮১ সালে।

(খ) প্রকল্পটির বেশির ভাগ কাজ ১৯৮৬ সালে শেষ হয়ে গেছে কিন্তু পাইপ লাইন, বৈদ্যুতিক সরঞ্জাম ইত্যাদি একাধিকবার চুরি যাওয়ার ফলে প্রকল্পটির প্রগতি বাধা প্রাপ্ত হয়। বর্তমানে কাজ বন্ধ আছে। জেলা প্রশাসনের সঙ্গে বার বার চুরি বন্ধ করা এবং পুনরায় কাজ শুরু করা নিয়ে আলোচনা চলছে।

**যৌথ উদ্যোগে সল্টলেকের দক্ষিণে উপনগরী নির্মাণ**

*৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বে-সরকারি সংস্থার সাথে যৌথ উদ্যোগে রাজ্য সরকার সল্টলেকের দক্ষিণে বাগুইহাটি ও রাজারহাট এলাকায় একটি উপনগরী গঠনের উদ্যোগ নিয়েছে; এবং

(খ) সত্যি হলে,

(১) এই আবাসন প্রকল্পের রূপরেখা কিরূপ;

(২) এই প্রকল্প রূপায়ণের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে রয়েছে;

(৩) এই প্রকল্প রূপায়ণের জন্য কোন কোন বে-সরকারি সংস্থার সঙ্গে সরকার যৌথ উদ্যোগে নামছে; এবং

(৪) এ বিষয়ে উভয়ের মধ্যে চুক্তির শর্তগুলি কি কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রধানতঃ সাধারণ মানুষের বাসস্থানের অভাবের কথা চিন্তা করে একটি উপনগরী স্থাপনের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে।

(খ) (১) এখনই বলা সম্ভব নয়।

(২) একেবারেই প্রাথমিক স্তরে রয়েছে।

(৩) প্রশ্ন ওঠে না।

(৪) প্রশ্ন ওঠে না।

## Deaths by Suicide

*484. (Admitted Question No. *1407) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of Home (Police) Department be pleased to state—

(a) the total number of deaths by suicide (male/female) reported in the State in 1992;

(b) the position in this regard in 1988, 1990 and 1991; and

(c) the major causes of such suicides particularly in the cases of females ?

**Minister-in-charge of the Home (Police) Deptt :—**

(a) 13,034 persons.

(b) 1988 ... 9974 persons

1990 ... 11,846 persons

1991 ... 12,568 persons

(c) Quarrel with spouses and in-laws, estrengment in love affairs, illegitimate pregnancy, failure in examinations, dowry disputes, incurable diseases, family intrigues and depression.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of reported indiscriminate firing by a B.S.F. Jawan resulting in death of few persons and the second is from Shri Sudip Bandyopadhyay on the subject of reported insinuation by the Chief Minister against the Finance Minister of the State in a meeting yesterday.

On the subject of the first motion a statement is due to be made to-day in reply to a Calling Attention notice tabled by Dr. Manas Bhunia, Shri Gyan Singh Sohanpal and others.

The subject matter of the second Motion is vague. It is also not of urgent public importance.

I, therefore, do not accept the Motions.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received seven notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| (i) Deplorable condition of river-dams at Sundarban area due to recent storms. | : | Shri Subhas Naskar |
| (ii) Recent grave situation of law and order at Sabang P.S. in the District of Midnapore. | : | Dr. Manas Bhunia |
| (iii) Acute crisis of drinking water at some areas of Calcutta. | : | Shri Ajoy Dey |
| (iv) Reported irregularties in the voter list of Bongaon Assembly Constituency. | : | Shri Bhupendra Nath Seth |
| (v) Alleged assult of a member of a Panchayet Samity by some B.S.F. Jawans on 5.4.1994 at Nirmalchak of Bhagabangola. | : | Shri Shish Mohammad |
| (vi) Reported suicide of two couples in Calcutta on 6.4.1994. | : | Shri Saugata Roy |
| (vii) Irregularities in the functioning of several chit funds and private financial companies. | : | Shri Abdul Mannan and Dr. Manas Bhunia |

**Mr. Speaker :** I have selected the notice of Shri Bhupendra ɉath Seth on the subject of reported irregularities in the voter list of ɉongeon Assembly Constituency.

The Minister in charge may please make a statement to-day, if ossible, or give a date.

**Shri Probodh Chandra Sinha :** On 12th instant.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minsiter-in-charge of the Iome (Police) Deptt to make a statement in response to calling Atten-on Notice.

**Shri Jyoti Basu :**

ɅIr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling ıttention Notice given by Sarbashree Manas Bhunia, Gyan Singh Sohan ·al, Shish Mohammad, Sibaprosad Malik, and Nani Kar, regarding the :rious incident of death of one BSF, Jawan followed by firing by BSF, :sulting in the killing of six villagers in Islampur PS. in Bairadanga ıllage in Uttar Dinajpur district on the 3rd April, 1994.

A preliminary report has been received but the facts are not clear. , detailed enquiry and investigation is in progress.

It has been reported that on April 3, 1994, about 20.00 hours, one 'CO. Harjinder Singh and one Constable Gagan Singh of the BSF. :longing to Khulti BOP under PS. Islampur, were performing duty :ar Uttar Santalia Village. At this time, it appears that they detected ne villager, named Baiskho, son of Thadu Md. moving suspiciously in ıe area. When Baisakho was apprehended by the BSF. personnel, he ıised a hue and cry. Alarmed by the noise, a large number of local llagers, including some of their family members rushed to the spot and portedly tried to snatch away Baisakho from the custody of the BSF. :rsonnel. It has been stated that during the melee which followed, the llagers attacked Constable Gagan Singh with lathis causing head inju-:s when he is reported to have opened fire with his automatic rifle, close range.

One Sakina Khatoon and one Nazummuddin, brother of Baisakho d. were killed on the spot. Baisakho Md. and three other villagers z. Phashi Khatoon, Chaitu Md. and Kamrul Huda, all of village Uttar ıntali, were fatally injured and subsequently succumbed to their injuries,

bringing the total death toll of the villagers to six. Another young girl viz., Bakula Khatoon, daughter of Baisakho sustained a bullet injury on her arm and has been admitted to Islampur Subdivisional Hospital.

Constable Gagan Singh reportedly died of his injuries following which his companion NCO. Harjinder Singh fled the scene alongwith the rifle of Shri Gagan Singh and reported the matter to the Khuti BOP which is about 1/2 K.M. from the place of occurrence.

Senior district officials of Uttar Dinajpur district rushed to the place of occurrence and brought the situatioin under control. A strong police picket has been introduced in the village. A case has been lodged at Islampur PS. which is under detailed enquiry and investigation.

This matter has been taken up with the local BSF. authorities and also with the Government of India.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Eighth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs, 1993-94

**Shri Partha De** : Sir, I beg to present the Eighth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs. 1993-94.

### Presentation of the Seventh Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1993-94

**Shri Santasri Chatterjee** .: Sir, I beg to present the Seventh Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1993-94, on the Bandel Thermal Power Station.

## LAYING OF REPORT

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your permission I beg to lay the 9th Annual Report of the West Bengal Handloom and Powerloom Development Corporation Ltd. For the year 1981-82.

### The Annual Report of the State Fisheries Development Corporation Ltd. for the year 1985-86.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your kind permission I beg to lay the Annual Report of the State Fisheries Development Corporation Ltd. for the year 1985-86.

### The 18th Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1991-92.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your permission I beg to

lay the 18th Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1991-92.

## MENTION CASES

[12-10 — 12-20 p.m.]

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ বিভাগের মন্ত্রীর কাছে একটি ভয়ঙ্কর ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েক মাস হল মালদহে বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে অব্যবস্থা চলছে। লো ভোল্টেজ সেখানে দৈনিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। আমি একটি টেলিগ্রাম সেখান থেকে পেয়েছি তাতে বলছে যে ইলেকট্রিসিটি almost paralysed, Absurd situation. Explanation solicited. টেলিফোনে খবর পেলাম যে বোরো চাষের জন্য পাম্পে জল তোলা যাচ্ছে না, আর.এল.আই.'এর পাম্পে জল তোলা যাচ্ছে না। পরীক্ষার্থিদের বিপদ দেখা দিয়েছে। এমন কি খাবার জল পাইপ দিয়ে সরবরাহ করা যাচ্ছে না। সমস্ত এলাকাটি অন্ধকারের মধ্যে থাকছে। আমরা শুনেছি যে আমাদের অতিরিক্ত বিদ্যুৎ আছে। ওখানে মানুষ ভীষণ অস্থিরতার মধ্যে আছে এবং তাদের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে। আমি আপনার কাছে করজোড়ে প্রার্থনা করবো যে, আমার এই মেনশানের কাগজটি মন্ত্রীর কাছে যতক্ষণে যাবে ততক্ষণে বোরো চাষ শেষ হয়ে যাবে, বোরো চাষের ক্ষতি হয়ে যাবে। আমার এই বিষয়টি পরিষদীয় মন্ত্রীকে দিয়ে যদি বিদ্যুৎ মন্ত্রীর কাছে অবিলম্বে পাঠানো হয় তাহলে আমাদের বিশেষ উপকার হবে। আমি আপনার কাছে এই আবেদন রাখলাম। আমি টেলিগ্রামের কপিটি আপনার কাছে দিচ্ছি, যাতে বিষয়টি বিদ্যুৎ মন্ত্রীর কাছে যায় সেজন্য আপনার মাধ্যমে এই অনুরোধ জানাচ্ছি পরিষদীয় মন্ত্রীকে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গতকাল কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ, সি.আই.আর.'এর একটি আলোচনা সভায় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। সেখানে 'স্টেটস অ্যান্ড স্ট্রাটেজি ফর গ্রোথ' এর উপরে একটি আলোচনা চক্র হচ্ছিল। সেখানে মুখ্যমন্ত্রী তার মন্ত্রীর প্রতি সম্পূর্ণ অনাস্থা জ্ঞাপন করেছেন এবং বলেছেন তিনি বাস্তবজ্ঞানহীন। তিনি এও বলেছেন যে পশ্চিমবঙ্গে শিল্প পরিস্থিতি সুবিধাজনক নয়। আমি মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি, বিলম্বিত হলেও তার বোধদয় হয়েছে। মুখ্যমন্ত্রী মনেপ্রাণে চাইছেন কেন্দ্রীয় সরকারের উদার নীতি, উদার অর্থনীতি গ্রহণ করতে। তার দলের নেতারা যেভাবে তাকে চারপাশ থেকে ঘিরে রেখেছেন তাতে তিনি তা গ্রহণ করতে পারছেন না। তা নাহলে সি.আই.আর'এর সভায় নিজের অর্থমন্ত্রীকে এইভাবে সমালোচনা করতে পারতেন না। এর আগে আমরা দেখেছি মনমোহন সিং পদত্যাগ করেছিলেন। প্রধানমন্ত্রী তাকে পদত্যাগ পত্র প্রত্যাহার করে নিতে বলেছিলেন। এখানে এখন যে পরিস্থিতি তাতে হয় মুখ্যমন্ত্রী না হয় অর্থমন্ত্রী থাকুন। দু'জন'এর একজন থাকুন। এইভাবে দু'জন একসঙ্গে কখনও থাকতে পারেন না। অথবা মুখ্যমন্ত্রী এখানে এসে আমাদের জানান, সংবাদপত্রে যা বেরিয়েছে তা সত্যি কিনা?

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। আমার নির্বাচনী ক্ষেত্র নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্র হলদি নদীর দ্বারা তিনদিকে পরিবেষ্ঠিত। সেখানে ইতিমধ্যে প্রায়

১০ কি.মি. নদী বাঁধ গুরুতর ভাবে ভাঙনের মুখে পড়েছে। এই ভাঙণের জন্য সেচ বিভাগের পক্ষ থেকে কেঁদেমারি সোনাচূড়া স্কীমটি পাস হয়ে গেলেও টাকার অভাবে তার কাজ হয়নি। মাননীয় সেচমন্ত্রী বার বার করে আশ্বাস দেওয়া সত্ত্বেও আমার ঐ এলাকায় নদী বাঁধ হচ্ছে না বা কাজ হচ্ছে না। বর্ষা আসন্ন, তারফলে আশঙ্কা করছি যে, যে কোনও সময়ে বাঁধ ভেঙে গিয়ে নোনা জলের প্লাবন হতে পারে। আমি তার কাছে আবেদন করছি যে আপাতত ফ্লাডের হাত থেকে বাঁচাবার একটা ব্যবস্থা তিনি করুন। যে কোনও সময়ে এলাকাটি প্লাবিত হতে পারে। সেখানে এমন ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হয়েছে যে, হলদিয়ার অপজিটে যা দেখছি, সেখান দিয়ে অনবরত লোকজন যায়, খেয়া পারাপার হন। সেখানে ভাঙণের ফলে প্রায় ৩০-৪০ ফুট নদী বাঁধ ভেঙে গেছে। অবিলম্বে এর প্রতিকারের দাবি জানাচ্ছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** (অনুপস্থিত)

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহণ এবং পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার মধ্যে পৃথিবী বিখ্যাত যুদ্ধক্ষেত্র পলাশি অবস্থিত। পলাশি সেখানে একটি ঐতিহাসিক জায়গা। বিভিন্ন জায়গা থেকে দেশ বিদেশের পর্যটকরা সেখানে যান। আমাদের প্রয়াত রাজ্যপাল সৈয়দ নুরুল হাসানও সেখানে গিয়েছিলেন। বহু পর্যটক এই গুরুত্বপূর্ণ ঐতিহাসিক জায়গায় গেলেও সেখানে পরিবহণের ব্যবস্থা ভাল নয়। আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে কলকাতা থেকে পলাশি পর্যন্ত সি.এস.টি.সি. বাস সার্ভিস দেওয়া হোক এবং পর্যটকদের আবাসনের সুবিধা যাতে থাকে তাই আমি পর্যটনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে পলাশিতে একটা টুরিষ্ট লজ তৈরি করা হোক এবং যাতে করে পর্যটকরা সেখানে আকৃষ্ট হয় বা তাদেরকে আকৃষ্ট করা যায় তাদের যাতায়াতের ও থাকার সুবিধা হয় এই জন্য আমি পরিবহণ মন্ত্রী ও পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে পলাশি পর্যন্ত সি.এস.টি.সি.র বাস চালানো হোক ও টুরিষ্ট লজ তৈরি করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কন্সটিটিউয়েন্সি বর্ডারের ধারে। সেখানে ৩টি বি.ও.পি. ক্যাম্প আছে নিমতিতা বি.এস.এফ. ক্যাম্পের অধীনে। এই ক্যাম্পগুলি পার্টিশান হওয়ার পরও ছিল। কিন্তু কয়েক বছর আগে এই ক্যাম্পগুলিকে বর্ডার থেকে সরিয়ে এনে গ্রামের মধ্যবর্তি অঞ্চলে বাজীপুর ও চাঁদনীচকে নিয়ে আসা হয়েছে। বর্ডার থেকে হাফ কি.মি. এর মধ্যে বি.ও.পি. ক্যাম্প ছিল, ফলে গ্রামের সঙ্গে তাদের সংশ্রব ছিল না। বর্ডারও ভালভাবে এতে রক্ষিত হত। বি.ও.পি. ক্যাম্পের অপর দিকে অধুনা বাংলাদেশের ক্যাম্প আছে। বর্তমানে আমাদের ভারতীয় ক্যাম্পগুলিকে বর্ডার থেকে সরিয়ে ৫।৬ কি.মি. ভেতরে নিয়ে এসে তারা ক্যাম্প করেছে। ওদের চলাফেরা আর যাতায়াতগুলি সাধারণ মানুষের পক্ষে আপত্তিজনক। তাই আমি আপনার মাধ্যমে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে জায়গায় অর্থাৎ চড় এলাকায় আগে ক্যাম্পগুলি ছিল সেখানে ক্যাম্পগুলি নিয়ে যাওয়ার জন্য আবেদন জানাব, যাতে বর্ডার তারা ঠিকমত রক্ষা করতে পারেন।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মানতাং, স্পিকার গোমকে, জোহার। স্যার, আমি আপনার মাধ্যমে

ডেবরার একটি গুরুত্বপূর্ণ অথচ স্পর্শকাতর বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সি.পি.এম.এর গুন্ডা বাহিনী এবং পুলিশের একাংশ ডেবরায় গণতন্ত্রপ্রিয় মানুষজনের কাছ থেকে ওদের যে মৌলিক অধিকার যেমন সম্পত্তি ভোগের অধিকার, স্বাধীনভাবে চলাফেরার অধিকার এবং সভা সমিতি করার অধিকার কেড়ে নিয়েছে। স্যার, আমি দাবি করছি অবিলম্বে ডেবরার গ্রামের মানুষজনের মৌলিক অধিকারগুলি ফিরিয়ে দেওয়া হোক ও দোষিদের অবিলম্বে শাস্তি দেওয়া হোক।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী এস.আর.দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র বরাবনি একটি কোলিয়ারি অঞ্চল। এখানে পানীয় জলের খুবই অভাব। সেখানে গ্রীষ্মকালে পুকুর এবং কুঁয়োগুলি সব শুকিয়ে যায়। এমন কি যে নলকূপ আছে-রিগবোর্ড নলকূপ—সেগুলিতেও জল ওঠে না। গ্রীষ্মকালে পানীয় জলের জন্য চারিদিকে হাহাকার ওঠে। গত বছরও আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। নলবাহিত জল অল্প কিছু গ্রামে আছে। অন্য সব গ্রামগুলিতেও এই নলবাহিত জল পৌঁছে দেওয়া দরকার। সেখানে যে লুনাকুরা ঘাট প্রকল্পটি তৈরি হয়েছে সেই প্রকল্পটি চালু করার জন্য আমি তার কাছে আবেদন রাখছি। পানীয় জলের সমস্যার সমাধানের জন্য যাতে একটি স্থায়ী ব্যবস্থা করা যায় তা দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি। রানিগঞ্জ এবং বরাকরের জন্য যেমন প্রকল্প নেওয়া হয়েছে এখানেও সেরকম প্রকল্প নেওয়া হোক।

**শ্রী শৈলজা কুমার দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি দীঘার সন্নিকটে শঙ্করপুরকে পর্যটনের মানচিত্রে আনা হয়েছে এবং সত্যিই এই শঙ্করপুর দীঘার চেয়ে বেশি আকর্ষণীয় হয়ে উঠছে। শঙ্করপুরকে পর্যটক আকর্ষণের কেন্দ্র বলে ঘোষণা করা হয়েছে কিন্তু সেখানে যাওয়ার ব্যাপারে আগে যে কয়েকটি বাস চলতো সেগুলি বন্ধ হয়ে গিয়েছে। তা ছাড়া সন্ধ্যাবেলায় সেখানকার সমুদ্রতটে পর্যটকরা যাতে ঘোরা ফেরা করতে পারেন তারজন্য সেখানে যে আলোর ব্যবস্থা থাকা দরকার তা নেই, এই আলোর ব্যবস্থা সেখানে করা দরকার। পর্যটকরা সেখানে ঠিকমতন সুযোগ সুবিধা পাচ্ছেন না। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ দিকে আকৃষ্ট করে বলব, যথা শীঘ্র সম্ভব সেখানে যাবার ব্যবস্থা, থাকার ব্যবস্থা ও আলোর ব্যবস্থা করুন।

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার এবং বিশেষ করে আপনার দৃষ্টি আকর্ষণ করে বিষয়টি দেখার জন্য অনুরোধ করছি। স্যার, আপনি জানেন, গত জুলাই মাসে আমরা একটি সর্বদলিয় প্রস্তাব নিয়েছিলাম আকাশবানী এবং দূরদর্শনের ভূমিকা সম্পর্কে। সেই প্রস্তাব সহ আমরা দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় তথ্য মন্ত্রীর সঙ্গে দেখাও করেছিলাম গত আগষ্ট মাসে। কিন্তু তারপরও দেখছি, আকাশবানি এবং দূরদর্শনের যে ভূমিকা অতীতে ছিল সেই অবস্থাতেই আছে। শুধু তাই নয়, আজ সেই ভূমিকা এমন একটা পর্যায়ে গিয়েছে যে — আমরা গতকাল এখানে উল্লেখ করেছি — একেবারে একপেশে

প্রচার দূরদর্শন চালাচ্ছে। স্যার, গত ৪ তারিখে যে মিছিল হল ডাঙ্কেল প্রস্তাবের বিরুদ্ধে এবং দেশের সার্বভৌমত্ব রক্ষার পক্ষে সেখানে দূরদর্শন এমন পর্যায়ে গিয়েছে যে রাজ্যের বামফ্রন্টের চেয়ারম্যান থেকে শুরু করে মন্ত্রী সভার সদস্যরা, তারা মিছিল করলেন অথচ তাদের নাম পর্যন্ত উল্লেখ করলেন না। অথচ মানসবাবুরা রেলের ব্যাপারে যে ধর্মঘট করলেন, রেল রোকো করলেন, জয়নাল সাহেবরা জাফর শরিফ সাহেবের রেল বাজেটে পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনার ব্যাপারে যা করলেন তা দেখানো হল। অপর দিকে গত ৩১ তারিখে ফেয়ারলি প্লেসে সকাল থেকে সন্ধা পর্যন্ত যে বিক্ষোভ দেখানো হল তার কোনও খবর নেই। ঐ দিনে মানস বাবুর জন্য একজন মন্ত্রী এসেছিলেন, তিনটে লাইফ সংবাদ দেখানো হল দূরদর্শনে। আমি আপনার কাছে বলতে চাই, এখানে আকাশবানির প্রতিনিধিরা আছে, এখানে তাদের বসবার সুযোগ থাকে। কিন্তু এখানে ৩১শে মার্চের যে সংবাদ সেই সংবাদ সেখানে দেওয়া হল না, এই বিষয়ে আপনি বিশেষ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ মহকুমায় একটি মাত্র হাসপাতাল ডাঃ জি.আর. ধর সাবডিভিশন্যাল হাসপাতাল। ওখানে ২৫০টি বেড আছে এবং সেই ২৫০টি বেডে জায়গা সঙ্কুলান হয় না। সেই অবস্থার মধ্যে দুজন স্পেশালিষ্ট, জেনারেল মেডিসিনে ছিল। আট বছর আগে ওখানে তাদের পোস্টিং দেওয়া হয়েছে। তারা নড়তে পারে না, রোগগ্রস্ত, অক্ষম। অধিকাংশ দিন তারা হাসপাতালে রোগী দেখে না। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বিষয়ে স্বাস্থ্য দপ্তরের সচিবকে বলেছি, কিন্তু এখনও পর্যন্ত কিছু হয়নি। সুতরাং অবিলম্বে এদের অপসারণ করে, ট্রান্সফার করে দুজন ভাল জেনারেল ফিজিসিয়ান দিয়ে সেখানকার মানুষকে বাঁচানোর ব্যবস্থা করা হোক। ওষুধ তো নেই, ডাক্তার যা আছে সে অক্ষম, বৃদ্ধ, আট নয় বছর তারা সেই সাব ডিভিশন হাসপাতালে পোস্টেড হয়ে রয়েছে, এই অবস্থায় আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর অনুরোধ করছি অবিলম্বে ঐ দুজন ডাক্তারকে ট্রান্সফার করে ভাল ডাক্তার ঐ হাসপাতালে দেওয়া হোক।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পানিহাটি বহু ইতিহাসের ধারক ও বাহক। ইতিহাস পুরুষ রাধা কান্ত দেব বাহাদুর, সুবোধ মল্লিক, শিশির ঘোষ, চৈতন্য দেব, নিত্যানন্দ মহাপ্রভু, রাণী রাসমনি, প্রমুখ প্রাতঃস্মরণীয় ব্যক্তিদের স্মৃতি বিজড়িত। পানিহাটির গঙ্গাতীরবর্তী ১৯টি ঘাট যাদের প্রাচীনত্ব ৪৬০ থেকে ৪৬৫ বছরের মত, এর মধ্যে আমরা লক্ষ্য করছি যে এই ঘাটগুলোর অধিকাংশই এখন ভগ্ন অবস্থায় পর্যবসিত হয়েছে। সঙ্গে সঙ্গে আরও একটা বিশেষ দৃষ্টিতে আসছে, গঙ্গা তার গতি পরিবর্তন করেছে, বাঁক নিয়েছে। ফলে চোরা স্রোত এইসব ঘাটগুলোর তলা দিয়ে ঢুকে পড়ে এই ঘাটগুলোকে ভেঙে দিচ্ছে, শুধু তাই নয়, রাধাকান্ত দেবের স্মৃতি বিজড়িত এলাকায় যে রাজা বাগান কলোনি গড়ে উঠেছে, সেই কলোনীর অবস্থা আজকে এমন পর্যায়ে পর্যবসিত হয়েছে, যে কোনওদিন সেখানকার জন সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে যাবে। তাই বিভাগীয় মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন রাখতে চাই যে পানিহাটির এই গঙ্গা তীরবর্তী অঞ্চলগুলোকে রক্ষা করবার প্রশ্নে এবং এই ঘাটগুলো সংস্কারের প্রশ্নে উপযুক্ত ব্যবস্থা যাতে গ্রহণ করা হয়।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য দিবস, এই স্বাস্থ্য দিবসে খুব দুঃখের সঙ্গে আমার এলাকার কাঁদি সাব ডিভিশন্যাল হাসপাতালের দুরবস্থার কথা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটা ঐ মহকুমার একটা অন্যতম হাসপাতাল। কিন্তু সেখানে কোনও সার্জেন নেই, সেখানে এক্সরে মেশিন খারাপ হয়ে পড়ে রয়েছে প্রায় গত কয়েক বছর ধরে। আমি নিজে ইলেকট্রো মেডিক্যাল অ্যালায়েড কোম্পানি, যেখানে এটা মেরামত করা হয় সেখানে খবর নিলাম, কারা বললো ওখানে টাকা দেওয়া হয়নি বলে সেই মেশিন মেরামত করা হচ্ছে না। স্বাস্থ্য দপ্তর এই অবস্থার মধ্যে এসে পড়েছে। হাসপাতালে ই.সি.জি. মেশিন নেই, তিনটি টিউব ওয়েলের মধ্যে দুটি টিউবওয়েল খারাপ হয়ে পড়ে রয়েছে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরকে বার বার বলা সত্ত্বেও সেইগুলো মেরামত হচ্ছে না। অ্যানাসথেসিয়া দেবার জন্য একটা বয়েলস অ্যাপারেটাস অনেকদিন থেকে এসে পড়ে রয়েছে, কিন্তু তার অন্যান্য যে যন্ত্রপাতি, যেগুলো কার্যকর করবার দরকার, সেইগুলো না থাকার জন্য এই অ্যাপারেটাসগুলোকে কার্যকরী করা যাচ্ছে না। এছাড়া ডাক্তারদের যে সংখ্যায় থাকার দরকার সেই সংখ্যায় ডাক্তার নেই। হাসপাতালে চূড়ান্ত অব্যবস্থা, এর প্রতিকার যাতে শীঘ্র হয় তারজন্য আমি একটা ডেপুটেশন দিয়েছিলাম হাসপাতালের যিনি সুপারিনটেনডেন্ট সার্জেন তার কাছে এবং তার উত্তরে আমাদের কাছে তিনি বিভিন্ন অসুবিধার কথা জানিয়েছে, আমি আজকে মেনশন করে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে জানালাম, আপনি দয়া করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে যাতে অবিলম্বে এই অসুবিধাগুলো দূর হয় তার ব্যবস্থা গ্রহণ করলে আমি বাধিত হব।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা খুব গুরুত্বপূর্ণ বিষয় ওখানে উপস্থাপিত করছি। বিষয়টি হচ্ছে — 'বর্ধমান জেলা গ্রামীণ হাসপাতাল'-টির ১৯৮৯ সালে মাননীয় মুখ্যমন্ত্রী ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন এবং তারপর নির্মাণ কার্য শুরু হয়েছিল। কিন্তু বিগত পাঁচ বছরে তার গ্রাউন্ড ফ্লোরও শেষ হয়নি। স্যার, আপনি জানেন আমাদের দেশের অধিকাংশ মানুষই গ্রামে বাস করে, সুতরাং আমাদের দেশে গ্রামীণ হাসপাতাল নির্মাণের গুরুত্ব অপরিসীম। আমরা এটাও জানি আমাদের স্বাস্থ্য দপ্তর স্বাস্থ্য পরিষেবাকে সম্প্রসারিত করার জন্য সব সময় চেষ্টা করে চলেছে। তথাপি আমি বিষয়টির প্রতি স্বাস্থ্যমন্ত্রী, পূর্তমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি - পাঁচ বছর আগে যে কাজ শুরু হয়েছে সেই কাজের এখন পর্যন্ত বেশি অগ্রগতি হয়নি। কাজ শেষ করতে সময় যত বেশি লাগবে তত জিনিসের মূল্য বৃদ্ধির জন্য কাজের খরচও বেড়ে যাবে। অতীশবাবু বললেন, আজ বিশ্ব স্বাস্থ্য দিবস। ২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য, এই স্লোগান আমরা দিচ্ছি। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে অনুরোধ করছি বর্ধমান ডিস্ট্রিক্ট রুরাল হসপিটালটির নির্মাণ কার্য অবিলম্বে সমাপ্ত করে, হাসপাতালটি চালু করে গ্রামীণ মানুষদের চিকিৎসার সুযোগ সুবিধার কিছু সম্প্রসারণ ঘটানো হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খুনের মামলার তিন বছরের মধ্যে চার্জসীট না হলে খুনিরা রেহাই পেয়ে যায়। প্রায় তিন বছর

আগে হাওড়ায় মস্তাসি রহমান নামে যুব কংগ্রেসের একজন কর্মী প্রায় তিন বছর আগে খু হয়েছিলেন। আজ পর্যন্ত চার্জ-সীট দেওয়া হয়নি। স্যার, আপনি জানেন হাওড়ার কেঁদুয়া ঘটনার খবর সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়েছে—বিগত পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসকে ভো দেওয়ার অপরাধে চার জন মানুষের হাত কেটে নেওয়া হয়েছে, তিন জন মানুষকে খুন কর হয়েছে, গোটা গ্রামটা জ্বালিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। আর ঐ খুনের ব্যাপারে তিন বছর শে হতে চলল এখন পর্যন্ত চার্জ-সীট দেওয়া হলনা। ডি.ডি. ডিপার্টমেন্টকে, সিনিয়র অফিসারদে বার বার বলা সত্ত্বেও চার্জ-সীট দেওয়া হল না। আর মাত্র কয়েক দিন পরেই তিন বছ শেষ হয়ে যাবে, জঘন্য অপরাধের অপরাধিদের শাস্তি হবেনা, এটা যে কোনও সরকারে লজ্জার ব্যাপার। এফ.আই.আর. নেমড আসামিদের ধরে ইমিডিয়েটলি কেস যদি না দেওয় হয় তাহলে হাওড়ার মানুষ এর বিরুদ্ধে রুখে দাঁড়াবে, একথা আমি সরকারকে জানিয়ে দিতে চাই। তখন ল' অ্যান্ড অর্ডার সিচুয়েশন যা হবে তার দায় দায়িত্ব সরকারকেই নিতে হবে

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা নদী বর্ডার সীমান্ত এলাকা। সেখানে সুন্দরবনের কাছে সামসের নগরে বি.এস.এফ.-এর একটা ক্যাম্প আছে। সেই ক্যাম্প অফিসের কোম্পানি কমান্ডারের নির্দেশে বি.এস.এফ.-এর লোকেরা গোটা এলাকার মানুষদের ওপর নির্মম অত্যাচার চালাচ্ছে। সম্প্রতি ঐ এলাকার হরিদাসকাঠি গ্রামে গ্রামবাসিদের ক্যাম্পে ধরে নিয়ে গিয়ে মারধোর করেছে। তাদের অপরাধ, তারা একজন দোষীকে ধরে দিতে বি.এস.এফ.-কে সাহায্য করে নি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন নিমাই সর্দার নামে একটি স্কুলের ছেলেকে চোরাকারবার করে এই অজুহাতে ক্যাম্পে ধরে নিয়ে গিয়ে মারধোর করেছে। আসলে সে চোরাকারবারি নয়, স্কুলের ছাত্র। সে তা পরিচয় দেবার পরেও তাকে ছেড়ে দেওয়া হয়নি। শেষে সে হিন্দু, না মুসলমান, এবিষয়ে তা পরিচয় এবং প্রমাণ দেবার পর মুক্তিলাভ করে। এমন অবস্থা হয়েছে যে সাধারণ মানু বি.এস.এফ.-এর অত্যাচারের ভয়ে রাস্তায় বেরতে পারছেনা। তাদের সবরকম কাজকর্মে তা বাধা দিচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথ মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ঐ দোষী বি.এস.এফ. অফিসারের শাস্তি এবং প্রতিবিধান দাবি করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পৌরমন্ত্রী যদিও অসুস্থ, তার দ্রুত আরোগ্য কামনা করি। আগামী ১৫মে ১৭টি পৌরসভার নির্বাচন হবে। এই নির্বাচনগুলির মনোনয়ন পত্রে শেষ দিন আগামী পরশু অর্থাৎ ৯ এপ্রিল। আমি দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি, যারা মনোনয়নপত্র জমা দেবেন ওয়ার্ড বেসিসে, ওয়ার্ড ডেলিমিটেশন, ওয়ার্ড এরিয়া সম্বন্ধে এখন বিস্তারিত তথ্য মিউনিসিপ্যালিটি এলাকায় পাওয়া যাচ্ছে না। আমরা রাজনৈতিক দল হিসাবে না পাওয়ার ফলে অ্যাকচুয়ালি কোন প্রার্থী কোন ওয়ার্ডের ভোটার সম্বন্ধে বিস্তারিত জানতে পারছি না অন্ধকারের মধ্যে রয়েছি। এর আগে যে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল তখনও মনোনয়ন পত্র জমা দেবার শেষে আমরা জানতে পেরেছিলাম, এবারও ঠিক একই অবস্থা হচ্ছে। নির্বাচনকে প্রহসনে পরিণত করার যড়যন্ত্র চলছে, নির্বাচনে কারচুপি করার ষড়যন্ত্র চলছে। আমি আপনার মাধ্যমে বিভাগীয় দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে সমস্ত ডেলিমিটেশনের লিস্ট

বের করতে হবে এবং ভোটার তালিকায় নতুন করে আর নাম না ঢোকানো হয় তারজন্য ব্যবস্থা করা দরকার। মনোনয়ন পত্র দাখিল করার সময় যেন জানতে পারে কোন এলাকার ভোটার।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় আবগারি মন্ত্রী তথা অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় বে-আইনীভাবে চোলাইমদের ব্যবসা ক্রমশ বেড়ে যাচ্ছে। চোলাই মদের ব্যবসায়িরা তাদের এজেন্ট দিয়ে ট্রেনে করে আসানসোল পর্যন্ত আর এদিকে হাওড়া কলকাতায় মদ পাচার করে। এরফলে গ্রামে এত বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে যে আইন-শৃঙ্খলার অবনতি হয়ে যাচ্ছে। এদের সঙ্গে আবগারি বিভাগের লোকের যোগসাজস আছে, থানার লোকের সঙ্গেও যোগসাজস আছে। থানায় একজন কনস্টেবল বা হোমগার্ড থাকে গ্রামে যাকে ডাকবাবু বলে সে ঘুরে ঘুরে মদের ভাঁটি থেকে টাকা নিয়ে আসে। বে-আইনী মদের ব্যবসা যাতে বন্ধ হয় তারজন্য আমি আবগারি মন্ত্রী তথা মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বাঁকুড়ার পাহাড়ি এলাকায় পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। সেইজন্য আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে পানীয় জলের যে টিউবওয়েলগুলি আছে তারজন্য পাইপ সরবরাহ করা হয় এবং অবিলম্বে পানীয় জলের সুরাহা হয়। আমার এলাকার শালতোড়ায় পি.এইচ.ই.র যে প্রকল্প আছে সেখানে যদি সামান্য টাকা দেওয়া হয় তাহলে ১০।১২টি গ্রামের মানুষকে জল দেওয়া যাবে। ঐ প্রকল্পের জন্য সামান্য কিছু টাকা দিয়ে প্রকল্পটি চালু করার জন্য জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, আমার বক্তব্য রাখবার আগে একটা কথা জানতে চাইছি, সেটা হচ্ছে, আমরা মেনশন দিই, সেই মেনশনের কাজ কিছু হোক, অ্যাফেক্ট কিছু হোক আর নাই হোক, আমরা যে মেনশন দিলাম সেটা পরবর্তী সময়ে ডিপার্টমেন্টাল কোনও অফিসার এনকোয়ারি করলো কিনা তা দেখতে পেলাম না। ডিপার্টমেন্টাল অফিসারের এ বিষয়ে তদন্ত করার আইন আছে। কিন্তু আমরা এম.এল.এরা আজ পর্যন্ত কেন বলতে পারবো না যে হ্যাঁ, এ বিষয়ে অন্ততপক্ষে জানানো হয়েছে। এই বিষয়ে আমি এই হাউসে আসবার পর তিন তিনবার বলেছি। একটি হাসপাতাল, তাতে কিছু নেই। হাসপাতালটির নাম ঘোরামারা হেলথ সেন্টার, চাঁদপুর অঞ্চলের পাশেই। সেখানে ঘোড়া মারা তো দূরের কথা মানুষ মারা হয়। খুব দুঃখ লাগে, একটি প্রত্যন্ত এলাকায় কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। এখন মেথররা পর্যন্ত সেখানে রেগুলার যায় না। আমি আপনাকে বলছি, এতবার করে বিষয়টা উল্লেখ করবার পর সেটা মন্ত্রীর নজরে এলো কিনা সেটা একটু দেখুন। এখন সেটা মানুষ মারার হেলথ সেন্টার হয়ে গেছে। কাজেই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে একটু ডিপার্টমেন্টকে নির্দেশ দিন, দেখুন যাতে সেখানে ডাক্তার যান, ওষুধ যায়, ব্যান্ডেজ যায়।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আর এসব দেখতে পারি না, আমি কেবল মাননীয়

স্বাস্থ্যমন্ত্রীকে নির্দেশ দিতে পারি যাতে বিষয়টা তিনি গুছিয়ে দেখেন।

প্রবোধবাবু, এই বিষয়টা আপনি একটু স্বাস্থ্যমন্ত্রীর নজরে আনবেন।

**শ্রী বিজয় বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত মাধ্যমিক পরীক্ষার একজন মাধ্যমিক ছাত্র হাফিজুর রহমান বেনীমাধব হাইস্কুলে অ্যাডমিট কার্ড নেবার জন্য যাবার পথে কয়েকজন দুষ্কৃতকারী তাকে অ্যাম্বাসাডর গাড়িতে করে তুলে নিয়ে গিয়ে জঙ্গলের মধ্যে মেরে ফেলতে চায়, কিন্তু সে কোনওক্রমে প্রাণে বেঁচে যায়। আদিবাসিরা তাকে তুলে নিয়ে গিয়ে প্রাণে বাচান। ঐ অবস্থাতেও সে গাড়ির নাম্বার এবং দুষ্কৃতকারিদের নাম নোট করে পরে থানায় ডায়রি করেছেন, কিন্তু সিউড়ি থানার পুলিশ কোনও ব্যবস্থা নেয়নি। সেজন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি দুষ্কৃতকারিদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য। ছেলেটি যে অভিযোগ দায়ের করেছে তার কপি আমার কাছে আছে, জমা দিচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। এখানে অনেকেই স্বাস্থ্যের বিষয়ে উল্লেখ করেছেন। আমার এলাকা সবং-এর ব্যাপারে বার বার বলেছি যে, সরকার সাজ-সরঞ্জাম দিতে পারছে না, ওষুধপত্র দিতে পারছে না, এটা একটা বিষয়, কিন্তু সবং এর মত একটি গ্রামীণ হাসপাতালে এক্স-রে মেশিন দেড় বছর যাবত পড়ে আছে, কিন্তু বিদ্যুৎ দেওয়া হচ্ছে না, রেডিওলজিষ্ট দেওয়া হচ্ছে না। তারফলে সবং এলাকার মানুষদের ৭০ কিলোমিটার দূরে গিয়ে মেদিনীপুরে এক্স-রে করাতে হচ্ছে, ফলে সামান্য টাকায় যা করা যেত সেটা অনেক বেশি টাকায় করাতে হচ্ছে। হাসপাতালটিতে ওষুধ নেই, গজ ব্যান্ডেজ নেই, এ.আর.ভি. নেই, এ.ভি. নেই, অর্থাৎ সামান্য চিকিৎসা-ব্যবস্থা নেই। আমার তাই বিনীত নিবেদন, গ্রামবাংলার মানুষের চিকিৎসার স্বার্থে সেখানে এক্স-রে মেশিনের জন্য রেডিওলজিষ্ট পাঠানো হোক এবং প্রয়োজনীয় সমস্ত ওষুধপত্র পাঠানো হোক। মেদিনীপুর সদর হসপিটালটিও নরক কুন্ডে পরিণত হয়েছে। তাই অবিলম্বে হাসপাতালটির দিকে নজর দিন।

**শ্রীমতী আরতি হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। আপনি জানেন, আমার বিধানসভা কেন্দ্র রাণীবাঁধ সশস্ত্র ঝাড়খন্ডীদের এলাকা। সেখানকার বেশিরভাগ মানুষ তপসিলি আদিবাসি সম্প্রদায়ভুক্ত যাদের মধ্যে ক্ষেতমজুরদের সংখ্যা বেশি। কিন্তু সেখানে নিকটবর্তী কোনও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় না থাকবার ফলে বিশেষ করে মেয়েরা দূরে পড়াশুনা করতে যেতে পারে না। তারজন্য আমার অনুরোধ, অবিলম্বে হলুদকানালি মাধ্যমিক বিদ্যালয়টিকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হোক।

**শ্রী জটু লাহিড়ি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামরাজাতলা স্টেশানের কাছে সাউথ ইষ্টার্ণ রেলের যে ক্রসিং আছে, সেখানে রোড ওভার ব্রীজ করার দাবী দীর্ঘদিন ধরে করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। বিগত দিনে অনেকগুলি অ্যাকসিডেন্ট ঐ ক্রসিংয়ে হয়েছে এবং একটা অ্যাকসিডেন্টে একসঙ্গে ৯ জন ও মারা গেছে। এই ব্যাপারে পূর্তমন্ত্রীর কাছে চিঠি

দেওয়া হয়েছে, সাউথ ইষ্টার্ণ রেলের চেয়ারম্যানের কাছেও চিঠি দেওয়া হয়েছে। সাউথ ইষ্টার্ণ রেলের চেয়ারম্যান চিঠি দিয়ে জানিয়েছেন যে উই We entirely agree with you that the construction of the road over bridge has become very essential. In fact, we have been requesting the West Bengal Government to construct the road over bridge in Ram Raja Tala Station. We have again requested the West Bengal Government to consider this proposal on priority. রেল দপ্তর চাচ্ছে যে এখানে রোড ওভার ব্রীজ হোক। অথচ পূর্তমন্ত্রী এই ব্যাপারে এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেননি। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাবো যে এই ব্যাপারে অবিলম্বে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা বর্ধমান জেলার রায়নায় কিছুদিন যাবত বিদ্যুতের অভাব দেখা দিয়েছে। তার ফলে চাষীরা যে ধান বুনেছে তা মরে যাবার মত অবস্থায় এসেছে। আমি বার বার আবেদন করার পরেও সেখানে লো ভোল্টেজ চলছে। ডীপ টিউবওয়েল, আর এল.আই যেগুলি আছে সেগুলিও সঠিকভাবে না চলার ফলে ধান মরে যাচ্ছে। সাব-স্টেশনে যে ক্ষমতা সম্পন্ন ট্রান্সফরমার আছে সেটাও সঠিক ভাবে তার দায়িত্ব নিতে পারছে না। এইরকম কঠিন অবস্থার মধ্যে সেখানকার চাষীরা পড়ে তারা নিরাশ হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্বর জরুরি ভিত্তিতে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হয় যাতে চাষীদের ফসলটা রক্ষা করা যায়।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে মুখ্যমন্ত্রী প্রশ্নের উত্তরে বলেছেন যে পশ্চিমবঙ্গে কংগ্রেসিরা বিশৃঙ্খলা সৃষ্টি করছে, আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে। আমার এলাকা শান্তিপুরের আরবলদা গ্রামে ১২৬ বিঘা খাস জমি পড়ে আছে। এখানে ১৫ বছর পঞ্চায়েত ছিল সি.পি.এম-এর হাতে। এবারের নির্বাচনে সেই পঞ্চায়েত কংগ্রেসের হাতে এসেছে। ভূমি-রাজস্ব আইনে আছে যে এই খাস জমি বিলি-বন্টনের ব্যবস্থা করবে সেই এলাকার নির্বাচিত পঞ্চায়েত সংশ্লিষ্ট স্থায়ী সমিতি এবং ডি.এল.আর.ও। জয়েন্ট ইন্সপেকশানের মাধ্যমে প্রকৃত ভূমিহীন এবং বর্গাদারদের লিষ্ট তৈরি করে সেগুলি তাদের দেওয়া হবে। সেই হিসাবে ১৯৬ জনের একটা লিষ্ট তৈরি করে সেগুলি তাদের দেওয়া হবে। সেই হিসাবে ১৯৬ জনের একটা লিষ্ট তৈরি করা হয়। তখন সি.পি.এম-এর টনক নড়ে। তারা ২২শে মার্চ প্রকাশ্যে পুলিশ এবং বি.ডি.ও'র সামনে সশস্ত্র মিছিল নিয়ে গ্রামে গ্রামে অত্যাচার চালাতে থাকে। আমাদের কংগ্রেসের প্রতিনিধিরা সেখানে গিয়েছিলেন। আমাদের মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জিও সেখানে গিয়েছিলেন, কিন্তু ১৪৪ ধারা জারি করার ফলে গ্রামে তাকে ঢুকতে দেওয়া হয়নি। আজকে সি.পি.এম-এর হাত থেকে পঞ্চায়েত কংগ্রেসের হাতে চলে এসেছে। আজকে সরকারের আইন মেনে ১৯৬ জনের যে লিষ্ট তৈরি হয়েছে, তাদের সেটা দেওয়া হচ্ছে না। এই ব্যাপারে যাদের নামে এফ.আই.আর করা হয়েছে তাদের গ্রেপ্তার করা হয়নি। আমি দাবি করবো যে আসামিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং

এই ১৯৬ জনের যে লিষ্ট তৈরি করা হয়েছে, যেটা অনুমোদিত হয়েছে, সেটাকে কার্যকরী করা হোক।

[12-50 — 1-00 p.m.]

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় বাঁকুড়া-মেজিয়া ভায়া অমরকানন জিঘাটি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। মেজিয়া তাপ বিদ্যুৎ কেন্দ্র, জেলার কয়লা খনি এবং বর্ধমান শিল্পাঞ্চলের জন্য যোগাযোগের ক্ষেত্রে এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সড়ক। দীর্ঘদিন ধরে এই রাস্তা উন্নয়নের জন্য পূর্ত দপ্তর কোনও নজর দিচ্ছে না। এই রাস্তা দিয়ে কয়েক হাজার বাস লরি যাতায়াত করে। বর্তমানে এই রাস্তা যান চলাচলের অযোগ্য হয়ে পড়ে রয়েছে। এই রাস্তার উপরে যে সমস্ত পুল, কালভার্ট রয়েছে সেইগুলি বিপদ জনক অবস্থায় রয়েছে, যে কোনও সময় জীবন হানির আশঙ্কা রয়েছে। অবিলম্বে যাতে এই রাস্তা মেরামত করার ব্যবস্থা করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তরুন অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎ বাবু রয়েছেন, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিল্পমন্ত্রী বিদ্যুৎবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যারাকপুর শিল্পাঞ্চল এবং কল্যাণী শিল্পাঞ্চল-এর সন্নিকটে ব্যারাকপুর কল্যাণী এক্সপ্রেস হাইওয়ের পাশে একটা বিরাট জায়গা রয়েছে সেখানে একটা গ্রোথ সেন্টার চালু করার জন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎবাবুর কাছে আবেদন জানিয়ে ছিলাম। সেই আবেদন অনুযায়ী জেলা প্রশাসন থেকে বিষয়টা পরীক্ষা করা হয়। কিন্তু আজ পর্যন্ত তার কি ফল হয়েছে দপ্তর থেকে সেটা আমি জানতে পারলাম না। মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলছেন শিল্পোন্নয়নের কথা, শিল্পপতিদের তিনি আবেদন জানাচ্ছেন। পশ্চিমবাংলার শিল্প বিকাশের যেখানে সুযোগ রয়েছে সেখানে কিছু করছেন না। যে জায়গায় এই গ্রোথ সেন্টার করার কথা বলছি, হুগলি নদীর উপর বাঁশবেড়িয়ায় সেতু হওয়ার ফলে সারা পশ্চিমবাংলার সঙ্গে যোগাযোগের রাস্তা খুলে গেছে। এখানে গ্রোথ সেন্টার হলে জেলার উন্নয়ন হবে, বেকার সমস্যার সমাধান হবে, শিল্পোন্নয়নের রাস্তা খুলে যাবে। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎবাবুকে অনুরোধ জানাবো অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলায় শত বর্ষ পার হয়ে গেছে এমন একটা কলেজ হল কুচবিহার এ.বি.এন সিল কলেজ। এই ঐতিহ্যবাহী কলেজে বর্তমানে প্রিন্সিপ্যাল নেই, প্রফেসার ইনচার্জ আছেন। তিনি সুযোগ্য ভাবে কলেজ পরিচালনা করতে পারছেন না। গত নির্বাচনকে কেন্দ্র করে অনির্দিষ্ট কালের জন্য কলেজ বন্ধ করে রেখে দেওয়া হয়েছে। কুচবিহার এ.বি.এন সিল কলেজ, দিনহাটা কলেজ, ঠাকুর পঞ্চানন মহিলা মহাবিদ্যালয়, তুফানগঞ্জ কলেজ, এইরকম ভাবে সারা পশ্চিমবাংলায় বহু কলেজে স্থায়ী প্রিন্সিপ্যাল নেই, প্রফেসার ইনচার্জ কলেজগুলি চালাচ্ছেন। তারফলে বিভিন্ন জায়গায় বিভিন্নরকম সমস্যার সৃষ্টি হচ্ছে। প্রফেসার ইনচার্জ কে হবেন তা নিয়ে গন্ডোগোল সৃষ্টি হচ্ছে দিনহাটা কলেজে

দুজন অধ্যাপক প্রফেসার ইনচার্জ হবে, তা নিয়ে গন্ডোগোল হচ্ছে। আমার দাবি পশ্চিমবাংলার কলেজগুলিতে যেখানে অধ্যক্ষের পদ খালি আছে সেখানে স্থায়ীভাবে প্রিন্সিপ্যাল নিয়োগ করা হোক। আর একটা বলি। কুচবিহার এ.বি.এন সিল কলেজে চতুর্থ শ্রেণীর কর্মচারী নিয়োগের ব্যাপারে একজন প্রতিবন্ধী যোগ্য বলে বিবেচিত হয়েছে। তার পুলিশ ভেরিফিকেশন হয়ে গেছে। অথচ আজকে ১ বছর হয়ে গেল তাকে নিয়োগ পত্র দেওয়া হয়নি। এই প্রতিবন্ধীর নাম নারায়ণ তালুকদার, পুলিশ ভেরিফিকেশান হয়ে গেছে, অথচ নিয়োগ পত্র দেয় নি। তার পরিবার অর্ধাহারে দিন কাটাচ্ছে, তার ভাই ক্যানসারে প্রায় বিনা চিকিৎসায় মারা গেছে। বিবেচিত হয়েও চাকুরি পায় নি। আমার দাবি প্রতিটি কলেজে স্থায়ী ভাবে প্রিন্সিপ্যাল পাঠানোর ব্যবস্থা করা হোক এবং ওই প্রতিবন্ধী যাতে চাকুরি পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে পুলিশ বাজেট। পশ্চিমবাংলায় নারী ধর্ষণের ঘটনা এবং খুনের ঘটনা নিত্য নৈমিত্তিক ঘটনা। গত দু'দিন আগে যে ঘটনা ঘটেছে, একটি অত্যন্ত লোমহর্ষক ঘটনার কথা আমি বলছি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন স্যার। দিন মজুর তুহিন সামন্ত, যে কোনও দল করে না, সে যখন ইট ভাঙার কাজ করছিল তখন চারজন সমাজ বিরোধী, যারা সি.পি.এম.'এর আন-অফিশিয়াল গোষ্ঠীতে আছে, সেই লোকেরা দিবালোকে, বেলা তিনটার সময় তুহিন সামন্তের মুন্ডু ধরে রাম দা দিয়ে কেটে লোককে দেখাতে দেখাতে পাশে ফেলে দেয়। পরবর্তী সময়ে কংগ্রেসের পক্ষ থেকে গোবরডাঙ্গা থানা অবরোধ করা হয়। আমাদের সঙ্গে তখন সৌভাগ্যবশত সি.পি.এম.'এর অফিশিয়াল গোষ্ঠী ছিলেন। কংগ্রেসের পক্ষ থেকে থানায় দুষ্কৃতকারিদের অবিলম্বে গ্রেপ্তারের দাবি জানানো হয়। আমি আবেদন করবো, দলমত নির্বিশেষে, শুধু কংগ্রেস নয়, সমস্ত রাজনৈতিক দল এই ঘটনা দেখেছে যে কি ভাবে নারকীয় ভাবে ঘটনাটা ঘটেছে। ঐ দুষ্কৃতকারিরা যে দলের লোক হোক না কেন, অবিলম্বে তাদের গ্রেপ্তার করার দাবি জানাচ্ছি।

**শ্রী সুধন রাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জলপাইগুড়ি জেলায় গত জানুয়ারি মাস থেকে কোনও হাসপাতালে এ.আর.ভি. ওষুধ নেই। ইতিমধ্যে ৩১শে মার্চের মধ্যে গোটা জেলায় ১৩টি ব্লকে চারশোর উপরে লোককে কুকুরে এবং বাঘে কামড়েছে। এরফলে স্বাভাবিক ভাবেই সমস্ত মানুষ উদ্বিগ্ন হয়ে পড়েছে। তারা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে কোনও হাসপাতালে এই ওষুধ পাওয়া যাচ্ছে না। এখন একটা গুজব শোনা যাচ্ছে যে ব্যাঙ্গালোরে যে এজেন্সির মাধ্যমে এই ওষুধ কেনা হয়, সেই এজেন্সির ১৬ লক্ষ টাকা পাওনা আছে। এরফলে স্বাভাবিক কারণে তারা এই ওষুধ সাপ্লাই করছে না। অবিলম্বে যাতে জেলাতে এ.আর.ভি. পাওয়া যায়, তার ব্যবস্থা করা দরকার। আগে জেলাগুলোতে সরাসরি ওষুধ পাঠানো হোত। এখন ক্যালকাটা সেন্ট্রাল স্টোর্স থেকে যায়। বার বার করে বলা সত্ত্বেও সি.এম.ও.এইচ. বলছেন, তার কাছে ওষুধ নেই। বাজারে এই ওষুধের দাম ১৭০, ২২০, ৬০০ টাকা। সাধারণ মানুষের পক্ষে এত দাম দিয়ে এই ওষুধ কেনা সম্ভব নয়। অবিলম্বে যাতে এই ওষুধ সেখানে পৌঁছায় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। স্বাস্থ্যমন্ত্রীর কৃপায় শুধু বেঁচে থাকার চেষ্টাটাই আজকে সমস্যা হয়ে দাড়িয়েছে। আজকে হাসপাতালগুলোতে শুধু অব্যবস্থা নয়, মানুষ মরেও নিশ্চিন্ত হচ্ছে না। স্যার, আপনি হয়ত জানবেন, আমাদের দক্ষিণ কলকাতা এবং দক্ষিণ ২৪ পরগনাতে কেউ অ্যাকসিডেন্টে বা খুন হয়ে মারা গেলে তার পোষ্ট মর্টেম করার ব্যবস্থা আছে কাঁটা পুকুর মর্গে। পুলিশ সব মৃতদেহ নিয়ে কাঁটা পুকুর মর্গে পাঠায়। এই মর্গটি একশো বছরের পুরনো। সেখানে এত বড় বড় ধাড়ি ইঁদুর আছে যে, যখন ২১শে জুলাই আমাদের ১৩ জন মারা গিয়েছিল, সেই সময়ে আমি ওখানে সারাদিন ছিলাম। আমি দেখেছি যে মৃত দেহগুলো ঐসব ইঁদুরে খেয়ে ফেলে। এখন ৩৮ লক্ষ টাকা ব্যয় করে নতুন একটি মর্গ করা হয়েছে। সেটি আজ তিন বছর ধরে পড়ে আছে। এয়ার কন্ডিশনিং মেশিনটি সেখানে খারাপ হয়ে পড়ে আছে। জানালা দরজা সব খুলে নিয়ে চলে যাচ্ছে। স্বাস্থ্যমন্ত্রীর তবুও সেদিকে দৃষ্টি নেই। কাঁটা পুকুর মর্গে মানুষকে যারা নিয়ে যান, সেখানে তাদের মরে যেতে হয়, এইরকম অব্যবস্থা সেখানে রয়েছে। অন্যদিকে পুলিশ কেস হলে এবং নারী ধর্ষণ হলে পুলিশ হাসপাতালে পাঠানো হয় একজামিনেশনের জন্য। সেটি আছে আলিপুরে। সেখানে একজন বাদে ডাক্তার নেই। সেখানে ডাক্তার নেই বলে কোনও রেপ কেসের মেডিক্যাল একজামিনেশন হচ্ছে না। আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলব, আপনি মানুষকে বাঁচাতে পারছেন না, কিন্তু মানুষ মরে গেলেও নিশ্চিন্ত করতে পারছেন না।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় কৃষি বিপনন দপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নাকাশিপাড়ায় বেথুয়াডহরি রেগুলেটেড মার্কেট ৪টি ব্লক নিয়ে গঠিত, এলাকার স্থানীয় ব্যবসায়ি ও কৃষকদের নিয়ে কমিটি পরিচালিত হচ্ছিল। সেই কমিটি ভেঙে দিয়ে সেখানে কিছু আমলা ও কর্মচারীদের নিয়ে পরিচালিত হচ্ছে। সেখানে উন্নয়নের কাজকর্ম বন্ধ হয়ে গিয়েছে। গত বছরে দেখলাম অবৈধভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে না নিয়ে সেখানে কিছু নিয়োগ হয়েছে, এতে এলাকায় বিক্ষোভ দেখা দিয়েছে। স্থানীয় সম্পাদকের অ্যাকাউনটেন্ট এর ভাই নিয়োগ হয়েছে।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে নরহারা ড্যাম ও রূপাই ড্যাম ২টি রয়েছে। নরহারায় জল রয়েছে, রুপাই ড্যামে জল নেই। সেখান থেকে সারা বছর জল বেরিয়ে যায়, কোনও মেরামতি হয়নি। দীর্ঘদিন ধরে সেইগুলির ব্যাপারে অভিযোগ করা সত্ত্বেও মেরামতি হচ্ছে না। ২টি ড্যামের চারধারে বোরো ধান লাগান হয়েছে, জলের অভাবে সেইগুলি মরে যাচ্ছে। নরহারার ড্যামের জল পরিপূর্ণ, কিন্তু কোনও ক্যানেল নেই। ক্যানেল না থাকার ফলে বোরো ধান মরে যাচ্ছে। যদি সেখানে পাম্প দিয়ে কিছু ব্যবস্থা করা যায় তাহলে ধান রক্ষিত হবে। আর রূপাই ড্যাম যেটা রয়েছে সেটা যদি অবিলম্বে মেরামতি হয় তাহলে চাষের পক্ষে উপকার হবে। দীর্ঘ ৪।৫ বছর কোনও মেরামতি হয়নি, অবিলম্বে যাতে মেরামতি হয় তারজন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গরম পড়েছে। চারিদিকে জলের হাহাকার দেখা দিয়েছে এবং সুন্দরবনের চারিদিকে নদীর নোনা জল আশপাশের পুকুরগুলিকে নোনা করে দিচ্ছে। এখানে জলসরবরাহ দপ্তরের মন্ত্রী উপস্থিত আছেন তাকে আমি বলতে চাই, চারিদিকে জলের অভাব, সাধারণ মানুষ আগে পুকুরের জলপান করতেন, এখন আর পুকুরের জল পান করতে হয়না। কিন্তু সেখানকার যে সমস্ত নলকূপগুলি আছে সেইগুলি বেশিরভাগই টেকে না, নষ্ট হয়ে যায়। পঞ্চায়েত বা জেলা পরিষদ যে নলকূপগুলি দেয় সেইগুলি প্রয়োজনের তুলনায় কম। পুকুরের জল খেলে নানারকম রোগের সৃষ্টি হতে পারে। এখন সেখানকার ঔষধ হচ্ছে পানীয় জল, পানীয় জলের ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখার জন্য আমি বলব, অনেক নলকূপ চোট খেয়ে যাচ্ছে, তার কোন বিকল্প ব্যবস্থা করা যায় কিনা, আমি আপনার মাধ্যমে জল সরবরাহ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিজ শিল্প বিপনন মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। করিমপুর রেগুলেটেড মার্কেটের মাধ্যমে ভৈরব নদীর উপর একটা ছোট সেতু এবং কাঁঠালিয়া থেকে রাউথবাটি পর্যন্ত ২ কি.মি. একটা পথ এর আমি দাবি করছি। এতে ২০ হাজার এর বেশি কৃষক উপকৃত হবেন। আর একটি পথ এর দাবি করছি সেটা বেথুয়াডহরি রেগুলেটেড মার্কেট মারফত করার জন্য আবেদন জানাচ্ছি। সেটা হচ্ছে সাহেবনগর থেকে বালি পর্যন্ত যে পথটি, এটা করলে ২টি জেলার সঙ্গে যোগাযোগ হবে এবং ৫০ হাজারের বেশি কৃষক এতে উপকৃত হবেন। ধন্যবাদ।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য, পরিবেশ এবং বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি যাদের কথা বলছি তারা হল এই রাজ্যের ক্ষুদ্রতম জনগোষ্ঠী - টোটো সম্প্রদায়। এদের জন্য বহু প্রতিক্ষিত একটি হাসপাতাল সেখানে তৈরি হয়েছে কিন্তু সেখানে ডাক্তার যেতে চায় না। চারিদিকে গভীর অরণ্য, উত্তুঙ্গ পাহাড়, তীব্র খরস্রোতা তোর্সা নদী দিয়ে ঘেরা অঞ্চলের এই হাসপাতালের জন্য বহু কষ্টে পাশের জলপাইগুড়ি থেকে এক নবীন যুবক ডাক্তারকে পাঠানো হয়েছে কিন্তু কোনও রোগীকে এই দুর্গম অঞ্চল থেকে মাদারিহাট ব্লক হসপিটাল বা বীরপাড়া স্টেট জেনারেল হসপিটালে পাঠাতে হলে যে যোগাযোগ ব্যবস্থা থাকা দরকার তা নেই। দুটি মাত্র বেসরকারি বাস এই পাহাড়ী রাস্তা দিয়ে চলে কিন্তু রাস্তায় বড় বড় গর্ত হয়ে গিয়েছে। অবিলম্বে সেখানে একটি অ্যাম্বুলেন্স পাঠানো দরকার রোগীদের স্বার্থে। এ দিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩১ নং জাতীয় সড়ক যেটা উত্তরবঙ্গ তথা উত্তর পূর্ব ভারতের একমাত্র সড়ক পরিবহণের মাধ্যমে সেটি গত ২২শে জুলাই-এর বিধ্বংসী যে বন্যা - যে বন্যা জলপাইগুড়ি এবং কোচবিহারকে বিধ্বস্ত করেছিল—তাতে এই জাতীয় সড়কটি ভীষণ ক্ষতি হয়। স্যার, আমরা অবাক হয়ে দেখছি, সেই বন্যার পর এতদীর্ঘ সময় অতিবাহিত হয়ে গেলেও এই জাতীয় সড়কটি মেরামত করা হচ্ছে না। এখনও সেখানে ডাইভারসান দিয়ে গাড়ি যাচ্ছে। বর্ষা আগত কাজেই পুনরায় সেখানে বন্যার আতঙ্ক ছড়িয়ে পড়েছে। স্যার, এরজন্য কেন্দ্রীয় ভূতল পরিবহণ মন্ত্রক থেকে অর্থাৎ সি.আর.এফ থেকে যে টাকা রাজ্য সরকারের পাওনা তার কোনও টাকাই আসছে না। পরবর্তীকালে জয়েন্ট কমিশনার

শ্রী আর.এন.শেঠি পরিদর্শন করে বলেছিলেন, এটা বন্যা নয়। এখনই ঐ রাস্তাটি সারানো না হলে ঐ এলাকা দিয়ে গাড়ি যাওয়া মুশকিল হয়ে যাবে। স্যার, আপনার মাধ্যমে তাই কেন্দ্রীয় ভুতল পরিবহণ মন্ত্রীকে এ ব্যাপারে দৃষ্টি দিতে বলছি। আগামী বর্ষার আগেই যাতে উত্তরবঙ্গের এই গুরুত্বপূর্ণ রাস্তাটি সারানো হয় সেটা দেখার জন্য আমি দাবী করছি।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হাসপাতাল নানান রকমের সঙ্কটে জর্জরিত, আমি এখন সে বিষয়ে আলোচনা করতে চাই না। আমি দুটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। একটি হচ্ছে, সাপে কামড়ানোর ঔষুধ এবং অপরটি হচ্ছে কুকুরে কামড়ানোর ঔষুধ। এই দুটি ঔষুধ দীর্ঘদিন যাবত এই হাসপাতালে নেই। ফলে এই সমস্ত রোগিদের কলকাতার হাসপাতালে রেফার করতে হয়। এর ফলে আসা যাওয়ার রাস্তাতেই অনেকে মারা যান। এই দুটি ঔষুধ অবিলম্বে যাতে ঐ হাসাপাতালে পাঠানো হয় তারজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি মালদহ জেলার হরিশচন্দ্রপুর ব্লকে বেলসুর গ্রামে লতিফ হক এবং আইনুল হকের কিছু জমি [illegible] জলা বা বিল ছিল। গত ৩০.৩.৯৪ তারিখে বি.এল.আর.ও. টু, থানার ও.সি., সি.পি.এমের পার্টি ক্যাডাররা গিয়ে এইসব জমি আইনুল হকের তরফে একতরফা রায় দেন। যেহেতু লতিফ কংগ্রেস করে, সেই হেতু সেভাবে রায় দেওয়া হয়নি। তারপর আইনুল হক সেই জমি দখল করার জন্য চড়াও হয়, লতিফ তাকে বাধা দিলে আইনুল হকের পক্ষ থেকে, আইনুল হকের নেতৃত্বে সি.পি.আই.এম. পার্টির সমর্থকরা গুলি বর্ষণ করে এবং এর ফলে দুজনের গুলি লাগে এবং এরা দুজন বর্তমানে সদর হাসপাতালে ভর্তি আছে, পুলিশকে জানানো সত্ত্বেও কোনওরকম ব্যবস্থা হয়নি। স্যার আজকে পুলিশ বাজেট, পুলিশ বাজেটে প্রচুর টাকা ধরা হবে। আমি চাই স্বরাষ্ট্র মন্ত্রী মাধ্যমে একটা উচ্চ পর্যায়ের তদন্ত করা হোক, এবং দোষীদের শাস্তির ব্যবস্থা করা হোক।

[1-10 — 1-20 p.m.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে স্বাস্থ্য দিবস, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে স্বাস্থ্য বিষয়ে যে অগ্রগতির চেষ্টা করছেন, তাকে আমি অভিনন্দন জানাচ্ছি। অপর দিকে আমি বলতে চাই, যে এক অংশের কর্মী আছে তারা স্বাস্থ্য দপ্তরের হাসপাতালগুলোকে সুস্থ্য ভাবে চালানোর জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেটা তারা না করার ফলে বামফ্রন্ট সরকারের ইমেজ নষ্ট করার জন্য বিভিন্ন ধরনের ষড়যন্ত্র তারা চালাচ্ছে। আমি আপনার কাছে বলতে চাই যে আমাদের আজকে স্বাস্থ্য দিবসে আমাদের যে বাগনানে গ্রামীণ হাসপাতাল আছে, এই জায়গাটা চারটে জেলার সীমানায় অবস্থান করছে। এই চারটি জেলার সীমানায় যেহেতু অবস্থান করছে এবং ন্যাশনাল হাইওয়ে রয়েছে, সেখানে যদি এই হাসপাতালকে উন্নত না করতে পারি তাহলে অসুবিধা হয় এবং দীর্ঘদিন ধরে আমাদের ওখানে অ্যাম্বুলেন্স নষ্ট হয়ে পড়ে রয়েছে, এটাকে সারানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে একটা ধন্যবাদ দিতে চাই। গত বিধানসভার বাজেট অধিবেশন যেটা হয়ে গেল এবং সেই বাজেট বক্তৃতায় আমি অংশ গ্রহণ করে বলেছিলাম যে আমাদের অর্থমন্ত্রী বাস্তব জ্ঞানহীন, তাই আজকে ১০০ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে পেয়ে বন্যাত্রাণের টাকা, সেই টাকা পঞ্চায়েতে উনি খরচ করলে, উনি এখন প্রত্যেক ডি.এম. এর কাছে ইউটিলাইজেশন সার্টিফিকেটের জন্য দ্বারস্থ হচ্ছেন। এবং মনমোহন সিং বাকি টাকা সেইজন্য বন্ধ করে দিয়েছেন। আমি আপনাকে বলবো, সেই ১০০ কোটি টাকা নয় ছয় করা হয়েছে পঞ্চায়েত নির্বাচনের সময় এবং অর্থমন্ত্রী তা নিজে করেছেন। উনি ভেতরে একটি জালিয়াতি তৈরি করে পশ্চিমবাংলার অর্থ মন্ত্রীগিরি এতদিন করলেন, এতদিন পরে পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী বুঝতে পেরেছেন। তাই আমি সকলের কাছে আজকে বলবো, এই পশ্চিমবাংলাতে এইরকম অর্থমন্ত্রীর আজই পদত্যাগ করা উচিত এবং পদত্যাগ করে পশ্চিমবাংলার বিধানসভা এবং পশ্চিমবাংলার অর্থনীতিকে সাহায্য করবেন এই কামনা আমি করবো।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা আলিপুর দুয়ার ডুয়ার্সের পীঠস্থান, সেখানে একটা রেডিও স্টেশন এবং একটা টি.ভি. রিলে সেন্টার আছে, সেটা যাতে উন্নীত করা হয় ওয়ান কে.ভি.এ. থেকে ১০ কে.ভি.এ.তে তারজন্য অনুরোধ করলাম। আমি অনুরোধ করছি যাতে একটা রেডিও স্টেশন আলিপুর দুয়ারে হয়। এর আগে মাননীয় মন্ত্রী অজিত পাঁজা, তিনি কথা দিয়েছিলেন। কে.পি. সিংদেও তিনিও কথা দিয়েছিলেন, ঐ দপ্তরের সচিবরাও বলেছেন, মহেশ প্রসাদও বলেছেন, আমি ভাস্কর বসুর সঙ্গে দেখা করেছি, চার তারিখে তিনিও বলেছেন। আমি অনুরোধ করছি আমাদের তথ্য মন্ত্রীকে, তিনি কিছু উদ্যোগ গ্রহণ করুন যাতে আলিপুর দুয়ারে একটা রেডিও স্টেশন স্থাপিত হতে পারে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আগামী ১৩ই এপ্রিল জালিয়ানওয়ালবাগ হত্যা-কান্ডের ৭৫ বছর পূর্ণ হচ্ছে। এই হত্যা-কান্ডের প্রতিবাদে বিশ্ব-বরেন্য কবি নাইট হুড ত্যাগ করেছিলেন। কিন্তু গত ৫ই এপ্রিল পাঞ্জাবের লাগোয়া দিল্লিতে আবার জালিয়ানওয়ালবাগ হত্যাকান্ডের ষড়যন্ত্র হয়েছিল। দিল্লিতে কংগ্রেসের পুলিশ এই চক্রান্ত করেছিল। সেখানে আমাদের এম.পি., এম.এল.এ.-দের এবং লক্ষ লক্ষ মানুষকে পিটিয়ে হত্যা করার চেষ্টা করা হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ধর, ওটা নিয়ে আলোচনা হয়ে গেছে। ওটা আর বলা যাবেনা, আপনি বসুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত পরশু দিন সকালে স্বরূপনগর বিধানসভা কেন্দ্রের স্বরূপনগর থানার অন্তর্গত কাচদহ গ্রামে স্থানীয় প্রধানের নেতৃত্বে ১২০টি কংগ্রেস কর্মির বাড়ি ভাংচুর করা হয়েছে। ৯ জন কংগ্রেস কর্মী গুরুতর আহত অবস্থায় বনগাঁ হাসপাতালে ভর্তি হয়ে আছেন। তাদের অপরাধ কি? তারা আগে বি.জে.পি. করতেন, পরে সিপিএম দলে যোগ দিয়েছিলেন এবং সম্প্রতি কংগ্রেস করছেন। সিপিএম থেকে কংগ্রেসে চলে আসার অপরাধে প্রধানের নেতৃত্বে তাদের বাড়ি-ঘর ভাংচুর করা হয়েছে। এমন কি

একটি ১৭ বছরের মেয়েকে পর্যন্ত মারা হয়েছে। তাকে বনগাঁ হাসপাতালে ভর্তি করা হয়েছে। আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দোষীদের গ্রেপ্তারে দাবী জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য সুদী বন্দোপাধ্যায় উল্লেখ করেছেন যে, আমরা একটা বিভ্রান্তির মধ্যে আছি—অর্থমন্ত্রীর বিরু আমাদের অভিযোগ ছিল এবং বাজেটের জেনারেল ডিসকাশনের সময় আমরা বলেছিলাম অর্থমন্ত্রী বাস্তব বুদ্ধিহীন। গতকাল মুখ্যমন্ত্রীও ঐ একই কথা বলেছেন এবং তা আজকে সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। এরকম অবস্থায় অর্থমন্ত্রীর পদত্যাগ করা উচিত। এমন সংবাদপত্রে আমরা দেখলাম যে, অর্থমন্ত্রী পদত্যাগ করেছেন, আজকে আবার অর্থমন্ত্রীকে এ আগেই হাউসে দেখলাম। ফলে আমরা বিভ্রান্ত হচ্ছি। অ্যাকচুয়ালি কি ঘটেছে তা আমাদে মাননীয় মুখ্যমন্ত্রী জানান। মুখ্যমন্ত্রী যদি ঐ কথা বলে থাকেন এবং অর্থমন্ত্রীর প্রতি যদি তা আস্থা না থাকে তাহলে অর্থমন্ত্রীর আর মন্ত্রী থাকা উচিত নয়। কারণ মুখ্যমন্ত্রীর আস্থাভাজ থাকলেই মন্ত্রীত্ব করা যায়। মুখ্যমন্ত্রী যদি প্রকাশ্যে অর্থমন্ত্রীর প্রতি অনাস্থা প্রকাশ করে থাকে তাহলে অর্থমন্ত্রীর আর মন্ত্রীত্ব করার কোনও অধিকার থাকেনা। আজকে মুখ্যমন্ত্রীর পুলি বাজেট নিয়ে এখানে আলোচনা হবে। উনি তখন হাউসে উপস্থিত থাকবেন, সে সময়ে আম ওর কাছ থেকে শুনতে চাই প্রকৃত ঘটনা কি, অর্থমন্ত্রী পদত্যাগ করছেন কিনা। আজকে ঐ শুধু আমাদের কাছেই নয়, রাজ্যের সাধারণ মানুষদের কাছেও পরিষ্কার হওয়া উচিত। কার সাধারণ মানুষদের মধ্যেও বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। এই বিভ্রান্তি দূর করতে আমি মাননী মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননী স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি একটা গুরুতর ব্যাপারের প্রতি আকর্ষণ করতে চাই। আমার বিধানসং কেন্দ্রের মধ্যে নন্দীগ্রাম ব্লক (২) এর রেপাড়ায় তিন, চার বছর আগে একটা রুরা হাসপাতাল অনুমোদন পেয়েছিল। পঞ্চায়েতের মাধ্যমে প্রয়োজনীয় জমি জায়গা যোগাড় ক দেওয়া হয়েছিল, কিন্তু এখন পর্যন্ত বিশেষ কোনও কাজ ওখানে হলনা। যে বাড়ি-ঘর ছি তাও ভেঙে পড়ছে। আমি অবিলম্বে ওখানে স্বাস্থ্য মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি যাতে অবিল ওখানে কাজ শুরু হয়। তা নাহলে ঐ জমি জায়গা, যা দেওয়া হয়েছিল হাসপাতালের জ তা সমস্ত নষ্ট হয়ে যাবে। অবিলম্বে আমি ঐ হাসপাতালটির জন্য যা যা করণীয় তা ক চালু করতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

[1-20 — 2-00 p.m.](including adjournment)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, গতকাল সুপ্রিম কোর্টের একটা নির্দেশ হয়েছি সিনেমায় যৌনতা এবং হিংসা বন্ধের জন্য সেনসর বোর্ডকে আরও যথাযথ দায়িত্বশীল হ হবে। আমরা নিশ্চয়ই মনে করি সিনেমায় যৌনতা এবং হিংসায় উদ্বেলিত হওয়ার যথে কারণ আছে। আমরা সকলেই আশা করবো, সেনসর বোর্ড যাদের হাতে নিয়ন্ত্রণ আছে তা যেন সুপ্রিম কোর্টের এই নির্দেশ যথাযথভাবে পালন করেন। আমরা জানি, সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন সেটা মানা আবশ্যিক এবং বাধ্যতামূলক। চলচিত্র প্রদর্শনের ক্ষেত্রে মানুষে

যে নৈতিক মানের অবক্ষয় হয় তা বন্ধ করা দরকার। আমরা জানি এটা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীনে। কিন্তু সব ব্যাপারেই যে সমর্থনযোগ্য হতে হবে এই ভূয়ো ধারনার বশবর্তী হয়ে আমরা অন্ধের মতন কথা বলি না। আপনাদের শিকল দেওয়া হয়, পায়ে বেড়ি দেওয়া হয়। তাই বলছি, সুপ্রিম কোর্টের এই নির্দেশ কার্যকরী করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল পূর্বভারতের সামনে কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজের একটা সভা ছিল। শিল্পের উপর ২টি রিপোর্ট সেখানে মুখ্যমন্ত্রীর কাছে পেশ করা হয়েছে। আই.এফ.ডির যিনি প্রধান তিনি সেখানে পশ্চিমবাংলার শিল্প পরিস্থিতি এবং শিল্পের পরিবেশ নিয়ে মুখ্যমন্ত্রীর সামনে রাজ্যসরকারের তীব্র সমালোচনা করেছেন। কিন্তু মিটিংটা যেজন্য গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে, মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন, তার অর্থমন্ত্রী ম্যাসাচুসেটস ইনস্টিটিউট অফ টেকনোলজি থেকে পড়ে থাকতে পারেন, কিন্তু শিল্প কি করে করতে হয় তা তার জানা নেই, অর্থমন্ত্রীর দপ্তরের অফিসারদেরও জানা নেই। মুখ্যমন্ত্রীর এই মন্তব্য স্বভাবতঃই চাঞ্চল্যের সৃষ্টি করেছেন। তিনি প্রকাশ্যে শিল্পপতিদের সভায় যখন এই ধরনের মন্তব্য করেছেন তখন সবাই ভাবছেন, অর্থমন্ত্রীর পদে থাকা তার উচিত হবে কিনা? চারিদিকে রটে গেছে এবং কাগজও লিখেছে যে কথা আমি বললাম, অর্থমন্ত্রী এবারের বাজেটে যে কর বসিয়েছেন তার ফলে পশ্চিমবাংলার শিল্পগুলি চলে যাবে। সেইজন্য তিনি বিরক্ত।

**শ্রী সাধন পান্ডে ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় বিদ্যুৎ থাকলেও গত ১ মাস ধরে নদীয়া জেলার শান্তিপুর শহরে বিদ্যুৎ একেবারে নেই, শোচনীয় অবস্থা। যেটুকু থাকছে তাও চরমভাবে লো-ভোল্টেজে জ্বলছে। এখন উচ্চমাধ্যমিক পরীক্ষা চলছে এবং চাষের কাজও চলছে। এরফলে বোরো চাষ মার খাচ্ছে। হাসপাতালগুলি চরম অসুবিধার মধ্যে পড়েছে। বিদ্যুতের কর্মিরা সেইরকম অ্যাটেনশন দিচ্ছে না বার বার বলা সত্ত্বেও। সন্ধা থেকে একটানা ২।৩ ঘন্টা লোড-শেডিং চলছে। যেটুকু আসছে তাও লো-ভোল্টেজে থাকছে। এতে করে জনসাধারণের ভীষণ অসুবিধা হচ্ছে। আমি এ ব্যাপারে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রী, মাননীয় বিদ্যুৎমন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা সবং-এ প্রায় ৩০ হাজার একর জমিতে বোরো ধানের চাষ হয়েছে, কিন্তু বিদ্যুৎ নেই। যাও বা আসছে তাও লো-ভোল্টেজে। ফলে সেচের জল নেই। স্যালো টিউবওয়েল থেকে জল তোলা যাচ্ছে না বিদ্যুতের অভাবে। ডীপ-টিউবওয়েল বন্ধ হয়ে পড়ে আছে, ক্যানেলে জল দিচ্ছে না। মাননীয় মন্ত্রী ডাঃ ওমর আলি নিজেই অভিযোগ করেছেন বিদ্যুতের অভাবে, সেচের জলের অভাবে মেদিনীপুর জেলার বোরো চাষ মার খাচ্ছে। আমার সবং-এ প্রায় ৩০ হাজার একর জমিতে বোরো চাষের ধান নষ্ট হয়ে গেল। আমি এ ব্যাপারে মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, বহু মানুষ [illegible] খেতে পায় না।

সরকারি সাহায্যের উপর নির্ভরশীল। সেই সমস্ত মানুষ পেনশনের জন্য দরখাস্ত করেছে। মাসে মাত্র ১০০ টাকা। টাকা স্যাংসন্ড হয়েছে। স্যাংশন হবার পর সেই টাকা ডি.এম.এর থেকে এস.ডি.ওর কাছে গেছে ছয় মাস পুর্বে, কিন্তু এখনও মানুষগুলি সেই টাকা পাননি। কয়েক হাজার মানুষের টাকাগুলি কোথায় গেল, টাকাটা কি অন্য খাতে ডাইভার্ট করা হল, নাকি মাইনে দিতে ব্যয় করা হল? জিজ্ঞাসা করেছিলাম, কিন্তু উত্তর দিতে পারেননি। সেজন্য আপনার মাধ্যমে রিলিফ মন্ত্রীকে অনুরোধ করবো, তিনি যেন তদন্ত করে দেখেন যে, টাকাটা দিয়ে কি করা হয়েছে।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রী এবং জনস্বাস্থ্য কারিগরি ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার যমপুকুর এবং আদমপুর নামক দুটি গ্রামে শত শত মানুষ আজকে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন, কিন্তু তাদের চিকিৎসা বা বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা আজ পর্যন্ত করা হয়নি। তাই আমি বিষয়টির প্রতি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানকার জলের আর্সেনিক সমস্যা দূর করে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করে দিয়ে তাদের মৃত্যুর হাত থেকে রক্ষা করা হয়।

**শ্রী অমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্কুলে একটি ছোট্ট ছেলের ধাধার সমাধান করতে না পেরে বিব্রত হতে হয়েছিল, সেটা এখানে রাখছি। সেটা হল -

"পঁয়ষট্টি নিয়ে, কেউ পঁয়ষট্টি দিলে
কত স্যার মিলে?
ছাত্র-তৈরি ধাঁধার সম্মুখে
জবাব খুঁজিয়া ফিরি, বসে নতমুখে।
পেশায় শিক্ষক নিজে, মনে মনে ভাবি
'ষাট-পঁয়ষট্টি অবসর-প্রশ্ন বিতর্কিত দাবি'
হতে পারে ধাঁধার উত্তর।
অথবা, কি, ধাঁধা এটি, সহজ অঙ্কর?
"শূণ্য' হয়তো উত্তরটি - ভাবিতেছি মনে,
ছাত্র ততক্ষণে
আমার বুদ্ধির দৌড় বুঝে, হেঁসে বলে
'পঁয়ষট্টি টন স্বর্ণ গেছে পশ্চিমেতে চলে।'
পঁয়ষট্টি দেওয়া বাগধারার অর্থ তো জানেন।
সোনা রং ঢেলে 'স্বর্ণ' (পশ্চিম) পঁয়ষট্টি দিলো।"

(At this Stage the House was adjourned till 2-00 P.M.)

(After recess)

[2-00 — 2-10 p.m.]

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, what is your matter?

**Dr. Zainal Abedin :** I thank for the permission that was given to me for mentioning something. But I have already mentioned it.

## DISCUSSION ON VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.21

**Mr. Speaker :** There are 28 cut motions to Demand No.21 of which numbers 1 to 4 and 6 are out of order. Rest of the cut motions are in order.

**Smt. Sabitri Mitra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1.

Shri Abdul Mannan<br>Shri Subrata Mukherjee<br>Smt. Sabitri Mitra<br>Shri Prabir Banerjee<br>Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। আমরা বার বার আপনার কাছে একটা আপত্তি করে এসেছি যে আপনি এই হাউসে একটা Unconventional, illegal, inogical, irational unprecedented and never seen in the parliament, Legislatures on the commonwealth জিনিস করছেন যে মন্ত্রীরা লিখিত বিবৃতি দেবেন। আমরা আবার দাবি করছি এবং আপত্তি জানাচ্ছি যে, যেটা এখানে বলা হবেনা, পড়া হবেনা, That cannot form part of the proceedings. (ভয়েস ঃ এটা অল পার্টি ডিসিশান)... নো, নেভার। অল পার্টি মানে তোমাদের হতে পারে, আমাদের নয়। উই হ্যাভ অবজেকটেড অল অ্যালং। মাননীয় অধ্যক্ষ মহাশয়, West Bengal Legislative is isolated from the Commonwealth Parliament and Legislatare at any rate.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ মন্ত্রী হিসাবে যে ২১ দফা দাবির অধীনে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন ৪ শত ৪০ কোটি ১৪ লক্ষ টাকার, আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে এরা পুলিশকে যে ভাবে ব্যবহার করছে তাতে পুলিশের মাহিনা আলিমুদ্দিন স্ট্রীট থেকে দেওয়া উচিত। পুলিশ জনসাধারণের কাজ করেনা। সি.পি.এমকে ক্ষমতায় রাখার জন্য পুলিশকে রাখা হয়েছে। সরকারি খরচে এরা

পুলিশ পুষবেন, আর সেই পুলিশ সার্ভ করবে সি.পি.এমকে। এই জিনিস আমরা কখনও সমর্থন করতে পারিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশমন্ত্রী আগে আমাদের জানাবেন কেন এটা হচ্ছে। কেন্দ্র যখন দাম বাড়িয়ে দেন, আপনারা বলেন অ্যাডমিনিসট্রেটিভ প্রাইস বাড়িয়ে দিয়ে বাজেটের রিসোর্স বাড়াচ্ছে, আর আপনার পুলিশ খাতে গেল বার ৩৭৫ কোটি টাকা নিয়েছেন, আবার ৪০ কোটি সাপ্লিমেন্টারি এবং এবারে ১৯৯৪-৯৫ সালের জন্য যে বাজেট উত্থাপন করেছেন তাতে দেখতে পাচ্ছি ৪৪০ কোটি টাকার। আপনাদের ফিনান্স মিনিস্টার এখানে বলেছেন ৩.৩ উন্নয়নমূলক বরাদ্দ, বর্তমান আর্থিক বছরে ৫,২৫১ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ৫,৯৯৪ কোটি টাকাতে উন্নীত হয়েছে। আর পুলিশের ব্যয়ে আমরা যদি এই ফিগারটা ধরি, ২০ পারসেন্ট আপনারা বৃদ্ধি করেছেন। ২০ পারসেন্ট বৃদ্ধি করে ৩৭৫ কোটি টাকা থেকে বৃদ্ধি পেয়ে ৪৪০ কোটি টাকায় এসে পৌঁছেছে। পালটা এফিসিয়েন্সী বেড়েছে পুলিশের? ক্রাইম কমেছে? ক্রাইম এগেনেষ্ট উইম্যান কমেছে? অ্যাট্রসিটি এগেনেষ্ট উইম্যান কমেছে? স্টুডেন্টদের এগেনেষ্টে গুলি চালানো কমেছে? আপনি সোজাসুজি বলে দিলেন না কেন আপনি গুলি চালাবেন, গুলি চালানোর ব্যয় বরাদ্দের জন্য এই টাকা চেয়েছেন। অনেক ঘটনা আপনি মেনশন করেছেন। ৪৯টি দফা এতো বড় বাজেট বিবৃতি পুলিশ খাতে এর আগে বড় একটা কেউ দেয় নি। আপনি দিয়েছেন। লিখে দিলে প্রসিডিংসে যাবে, উৎসাহিত হয়ে অনেক কথা উল্লেখ করেছেন। একটা গান আছে "অনেক কথা যাও গো বলি কোনও কথা না বলে।" আমরা তাই দেখতে পাচ্ছি। এখানে নেই, আপনি যে সমস্ত কমিশন ১৯৯২ সাল পর্যন্ত করেছেন। আপনার এখানে আরও হওয়া উচিত। আপনারা যে অপশাসন চালাচ্ছেন, পুলিশ যে অন্যায় করছে তাতে আরও হওয়া উচিত। কেন বৌবাজারের সাট্টা ডন রসিদ খানের ব্যাপারে জুডিশিয়াল এনকুয়ারি হবে না? আপনাদের সি.পি.এম-এর ঘনিষ্ঠ বলে? ২১ জুলাই-এর ঘটনা নিয়ে কেন জুডিশিয়াল এনকুয়ারি হবে না? তারাপুরের ব্যাপারে আপনি নিজে বিবৃতি দিয়েছেন ডাক্তার বদলি অনৈতিক ছিল, অকারণ ছিল, আননেসেসারি ছিল। সেখানে আপনারা গুলি করে মারলেন। তার জুডিশিয়াল এনকুয়ারি কেন হবে না? বারাসাতে হাসপাতালে গিয়েছে মেয়েকে নিয়ে ঔষধ নিতে, গুলি করে মেরে দিলেন। তার কেন তদন্ত হবে না? আমি আর বলছি না আপনারা বিজন সেতুতে ১৭ জন সন্ন্যাসিকে মেরেছেন, তার তদন্ত হয়নি। আমরা দেখেছি ডকে মানুষ মেরেছেন, শান্তিপুরে কৃষক মেরেছেন। জুডিশিয়াল এনকুয়ারি আপনারা দেন নি। পুলিশকে আপনারা যে ভাবে ব্যবহার করছেন তাতে পুলিশকে আপনারা টিগার হ্যাপি করে তুলেছেন। পুলিশকে আপনারা আসকারা দিয়েছেন। আপনার আর এখানে বসে থাকার কথা নয় চিফ মিনিস্টার। বাহাত্তুরের দশা আপনার হয়ে গেছে। পুলিশকে দিয়ে আপনারা নির্বাচনে জিতে বার বার এখানে আসছেন আর বলবার চেষ্টা করছেন জনগণ নাকি আপনাদের ভোটে জিতিয়েছে। আপনারা এখানে অনেক কথা বলেছেন, কিন্তু এই কথাগুলি কেন বললেন না? মালদার গদায়েরচরে ১৩ জন মহিলা রেপড হল, আজ পর্যন্ত চার্জ সিট হল না ৩ বছর হতে চললো। আপনাকে প্রশ্ন করেছিলাম ১২ জন না ১৪ জন। আপনি তাও বলতে পারেন নি। আসলে সি.পি.এম-রা অঙ্ক জানে না, একটু বেহিসাবী। কেন আপনি বলতে পারলেন না ১৩ জন মহিলার লাঞ্ছনার কথা? আজকে আপনাকে এই কথা বলতে হবে। শুধু সাধারণ মানুষ নয়, আপনাদের পাশে যারা বসে আছে, আজকে সি.পি.আই-এর গীতা মুখার্জি বলছেন মেদিনীপুরে নারীদের উপর অত্যাচার

বেড়েছে। আমাদের পাশে বসে, আর.এস.পি-র এম.এল.এ-এর মাথা ফেটে গেছে, আসতে পারছে না। বেঁচে আছে কিনা তাও জানি না, আপনারা মাথা ফাটিয়ে দিলেন। আমরা দেখেছি আপনাদের এম.এল.এ পুলিশ ফাঁড়িতে গিয়ে সমস্ত কিছু তছনছ করে দিল। আজকে সে মুক্ত হয়ে ঘুরে বেড়াচ্ছে, পুলিশের অপসারণ হয়ে গেল। দোষ করলেও আপনাদের কিছু হবে না, আপনারা নাগালের বাইরে। আজকে এই অরাজগতা কতদিন চলবে? শুধু কি তাই, আমাদের নাসিরুদ্দিন খান-এর ব্যাপার নিয়ে চিঠি পাঠানো হয়েছে ও.সি-র কাছে। কোনও প্রতিকার পাই নি। আব্দুল মান্নান আছে, আমরা দল নিয়ে গেছি, প্রদেশ কংগ্রেসের প্রেসিডেন্টকে নিয়ে গেছি। আজও এম.এল.এ-এর বাবা মা বাড়িতে ঢুকতে পারছেন না। আজকে এই অবস্থা এখানে হয়েছে। আমাদের মহিলা এম.এল.এ, আপনার কাছে নিজে আরও জানাবেন, কোথাও কোথাও লাঞ্ছিত হচ্ছেন। তার কোনও প্রতিকার এখানে দেখলাম না। পাবলিকলি অপমান করে বে-আইনী করে প্রাইভেটলি অফিসার পাঠিয়ে দিচ্ছেন ক্ষমা চাইতে। কেন লাঞ্ছিত হল, হিউমিলিয়েটেড হল? এর প্রতিকার হবে না? সিপিএম'এর রাজত্বে কি অল এমপ্লয়িজ আর হ্যমিউন্ড? আজকে এই কথাগুলোর জবাব দিন। 'মদন মোহন' এর জন্য আমরা ইঙ্গিত দিয়েছি এর আগে। এটা একটা কমিউন্যাল রায়টে রূপ নিতে পারে। আমাদের সদস্যরা পদযাত্রা করেছেন, সেখানে তারা এটা দেখেছেন। আজকে এই জিনিস কেন হচ্ছে? সর্বত্র অরাজকতা, অথচ আপনি পুলিশের সুখ্যাতি করছেন। তার জবাব আমি দেব। পুলিশকে পরীক্ষা নকল বন্ধের দায়িত্ব দিলেন। সবাই উঠে গেল। কেন লোক দেখানো এগুলো করেন? এই জিনিসগুলো আমরা দেখতে পাচ্ছি। আজকে পুলিশের দায়িত্ব পালনের ক্ষেত্রে পুলিশ কমিশনের রিপোর্টে কি বলেছে? আপনাদের পরিষ্কার বলে দিয়েছে কি কি রেসপনসিবিলিটি It shall be duty of every police officer to promote and preserve public order — but here it appears disorder and chaos. Next to investigate crimes, and where appropriate, to apprehend the offenders and participate in subsequent legal proceedings etc. এখানে ১৩ জন যখন লাশ পড়ে গেল, তখন পুলিশ নৃত্য করতে লাগল। ওয়েল ডান মাই চাইল্ড, আপনি বোধহয় পীঠ চাপড়ে দিয়েছেন। স্যার, এগুলো ধরে নেবেন, এই বক্তব্যে যা লেখা আছে। আমি চাইছি, আপনি এটা বলে দেবেন। পুলিশ কমিশনের রিপোর্টে বলা আছে Again it shall be the duty, of every police officer to register all cognizable offences brought to his notice by a complainant in person etc - but here it appears that even 50% of the complaints are not recorded সি.পি.এম.'এর লোক ধরা পড়লে আপনার মন্ত্রী থানায় গিয়ে বলবে ছেড়ে দিন। থানায় সিপিএম'এর ছেলেদের ধরে নিয়ে গেলে কেস রেকর্ড করা হচ্ছে না। মন্ত্রী আজকে থানায় বসে হুকুম করছে। আবার বলা হচ্ছে যে, আমরা নাকি থানা দখল করতে যাচ্ছি? সিপিএম'এর লোকেদের বিচার হয়না। তারা বিচারের উর্দ্ধে নাকি? তারা কি আইনের উর্দ্ধে? এই পাওয়ার আপনাকে কে দিয়েছে? দিল্লিতে আপনারা পার্লামেন্ট দখল করতে গিয়েছিলেন। আর এখানে আমরা ডেমোনেস্ট্রেশন করতে গেলে তার উপরে গুলি চলে। কতবার গুলি চলেছে তার হিসাব আমাদের কাছে আছে। আমি চাইছি এই পাতাতে, প্যারা ৪৩তে পুলিশের রেসপনসিবিলিটির কথা বলা আছে, আমি এটাকে রেড ধরে নিচ্ছি। এটা যেন প্রসিডিংসে যায়। কেননা, আমার সময় কম,

সেজন্য পড়ছি না। পুলিশের কাছে এই যে অপরাধ বৃদ্ধি হচ্ছে তার কোনও রেকর্ড নেই।

[2-10 — 2-20 p.m.]

**Mr. Speaker :** Where from you are quoting ?

**Dr. Zainal Abedin :** Sir, I am quoting from the Eighth and concluding report of the National Police Commission, May 1981-I would like to quote para 43, 44, 45 and 46 - all these paras should form part of the proceedings.

DUTIES POWERS AND RESPONSIBILITIES OF THE POLLICE

43. It shall be the duty of every police officer to -

(1) promote and preserve public order;

(2) investigate crimes, and where appropriate, to apprehend the offenders and participate in subsequent legal proceedings connected there-with;

(3) identify problems and situations that are likely to result in commission of crimes;

(4) reduce the opportunities for commission of crimes through pre-ventive patrol and other prescribed police measures;

(5) aid and co-operate with other relevant agencies in implementing the prescrib measures for prevention of crimes;

(6) aid individuals who are in danger of physical harm;

(7) create and maintain a feeling of security in the communtiy;

(8) facilitate orderly movement of people and vehicles;

(9) counsel and resolve conflicts and promote amity;

(10) provide necessary services and afford relief to people in dis-tress situations;

(11) collect intelligence relating to matters affecting public peace and crimes in general including social and economic offences, national integrity and security; and

(12) perform such other duties as may be enjoined on them by law for the time being in force.

44. It shall be the duty of every police officer to -

(1) register all cognizable offences brought to his notice by a complainant in person or by post or from his knowledge and take prompt steps to acknowledge registration of such offences where nec-essary and proceed with such investigation as is prescribed by law;

(2) aid and cooperate with other agencies for the prevention of all offences and all wanton destruction of public property by violence, fire and accidents;

(3) prevent such conduct in public places as would prove to be dangerous for the persons indulging in such acts like overloading of boats during rivercrossing or spirited youngsters driving dangerously and racklessly;

(4) guide and assist members of the public particularly the poor and indigent disabled or physically weak and children who are either lost or find themselves helpless on the streets or other public places;

(5) take charge of intoxicated persons and lunatics at large who in their ignorance may cause harm to themselves or other members of the public and their property;

(6) assist in preventing the poor and indigent persons from exploitation by any organised group;

(7) prevent harassment of women and children in public places;

(8) behave with all members of the public with due decorum and courtesy particularly so in dealing with women and children where strict regard should be paid to decency and reasonable gentleness;

(9) refrain from needless inconvenience to the members of the public in the discharge of his duties;

(10) while taking a person in to custody to ensure that he is not denied his rights and privileges and in particular ensuring that an arrested person in custody is able to inform a person of his choice the fact of his detention;

(11) arrange for legally permissible sustenance and shelter to every person in custody and making known to poor persons in culsody provisions of legal aid schemes being enforced in the State and also inform the authority concerned to provide such aid.

(12) provide every kind of assistance to victims of road accidents and in particular ensuring that they are given prompt medical aid without waiting for formalities;

(13) assist accident victims or their heirs or their dependents where applicable with such information and documents as would facilitate their compensation claims and making the victims of road accidents aware of their rights and privileges; and

(14) show by personal conduct that it is in the general interest of

the society to abide by the law in operation.

45. It shall be duty of every police officer -

(1) to regulate and control the traffic in the streets, to preven obstructions therein and to the best of his ability, to prevent the con travention of any rule, regulation or order made under this Act or any other law in force for observance by the public in or near the streets

(2) to keep order in the streets and it and within public bathing and washing places, fairs, temples and all other places of public resor and in the neighbourhood of places of public worship;

(3) to regulate resort to public bathing and washing places and all other places of public resort, to prevent overcrowding in such places and to the best of his ability to prevent the contravention of any reg. ulation or order lawfully made for observance by the public at such place; and

(4) to prevent to the best of his ability the commission of public nuisances.

46. (1) It shall be the duty of every police officer to ensure compliance with the provisions of this Act or any rule, regulation or order made thereunder and for that purpose such police officer may -

(a) warn persons who from ignorance fail to comply with any provision of this Act or any rule, regulation or order made thereunder.

(b) require any person acting or about to act contrary to any provision to this Act or rule, regulation or order made thereunder, to desist from so doing;

(c) subject to the provisions of sub-section (2) and (3) arrest any person contravening any provision of this Act or any rule, regulation or order made thereunder, where such contravention is an offence punishable under this Act; and

(d) seize any object used, or about to be used, in contravening, or in contravention of the provisions of this Act, or any rule, regulation or order made thereunder, where such contravention is an offence punishable under this act.

(2) A police officer shall not arrest any perosn under Clause (c) of sub-section (1), without a warrant issued by Magistrate, unless such person-

(a) has contravened any regulation made for regulating traffic and for preservation of order in public places under section 61 of this Act:

[2-20 — 2-30 p.m.]

(b) has contravened any order or notification made under section 62 or under section 63, section 65 or section 79;

(c) commits in the presence of such police officer offences punishable under section 107, sub-section (1) of section 118, Clause (a) (b) and (c) of section 119, or sub-section (2) of section 122, in respect of contravention of any order made under sections 66 and 67;

(d) commits in his presence in any street or public place any non-cognizable offence punishable under this Act or any rule or regulation made thereunder if such person -

(i) after being warned by the police officer persist in committing such offence; or

(ii) refuses to accompanying the police officer to a police station on being required so to do.

(3) The Commissioner or Superintendent of Police or any other police officer specially empowered in this behalf by the Director General/Inspector General of Police may arrest without warrant by a magistrate any person who has committed an offence under section 100. আমি এখানে যেটা বলতে চাই, পুলিশের যে দায়িত্ব তা সিপিএম'কে তোয়াজ করা নয়। পার্টি অফিস পাহারা দেওয়া দায়িত্ব নয়। মন্ত্রীর থানায় গিয়ে হুকুম করা নয়। ওদের দলের লোককে ছেড়ে দেওয়ার ফলে কি হচ্ছে দেখুন। রায়গঞ্জে রোজ একটা করে খুন হচ্ছে। এটা কোথাও আছে? এটা স্যার, একটা দেখছি রায়গঞ্জ পি.এস.-এর অধীনে বরেন বৈশ্য, সাতটি কেসের আসামি, যার বিরুদ্ধে চার্জশিট আছে, সে দরখাস্ত করেছে। বরেন বৈশ্য প্রেড ফর দি উইথড্রয়াল অফ হিস কেস। আপনার অফিসার রিপোর্ট দিয়েছে একে উইথড্র করা যাবে না। এটা পলিটিক্যাল পার্টির শেল্টার আছে। সঙ্গে সঙ্গে অফিসারের বদলি হল। হাইকোর্টে গিয়ে অফিসার স্টে অর্ডার নিয়ে এল, এতে আপনাদের সি.পি.এম.এর পারপাস সার্ভ না করলেও পুলিশ কোড অনুযায়ী ব্যবস্থা করবেন। বরেণ বৈশ্য এতগুলি মার্ডার করেছে, এটাও আপনাদের রেকর্ডেড ধরে নিচ্ছি। আপনি যেটা বিবৃতি দিয়েছেন সেটা যদি পার্ট অফ দি প্রসিডিংস হয়, এই বরেণ বৈশ্য যাকে নিয়ে পুলিশ অফিসার বলেছিল কেস উইথড্র করা যাবে না, যেহেতু সি.পি.এম.এর লোক, সেইজন্য পুলিশ অফিসার বদলি, পুলিশ অফিসারের বিরুদ্ধে পিউনিটিভ মেজার্স এসেছে, তাকে হাইকোর্টে যেতে হল। আজকে কি অবস্থা হচ্ছে আপনাদের আমলে, সি.পি.এম. কোনও অপরাধ করলে শাস্তি হবেনা, দোষ হবে না, ধরা হলে বিচারের জন্য এদেরকে সাব্যস্ত করা যাবে না। বিচার হলেও শাস্তি হবে না। আর শাস্তি হলেও মুখ্যমন্ত্রী তো দেখিয়েই দিয়েছেন জেলের দরজা খুলে দিয়ে শহীদ মিনারের তলায় তাকে নিয়ে গিয়ে নাটক করেছেন, মালা পরিয়েছেন। খুনের আসামি, রেপের আসামিকে ছেড়ে দিয়েছেন। সেইজন্যই আজকে এই পুলিশ বাজেটের বিরোধিতা করছি। আজকে কোথায় বলেছেন আপনি কমিশন করেছেন? কমিশনের রিপোর্ট আসেনা। এটা একটা লং রোপ। জাস্টিস ডিলেইড ইজ জাস্টিস ডিনাইড। আমরা একটা ক্ষেত্রে কি দেখলাম বানতলা আসামির প্রসিকিউশন হল, কনভিকশন

হল, এটাকে আপনি টোকেন হিসাবে দেখিয়ে দিয়েছেন। আমি রেকর্ড থেকে বলছি, ১ হাজারটি কেসের কথা বলতে পারি, তারমধ্যে ৩১ জনের কনভিকশান হয়েছে, আপনি সেদিন যেটা উত্তর দিয়েছিলেন ১৪৪০টি ডাউরি ডেথ হয়েছে, তার মধ্যে চার্জশিট হয়েছে ১৭ জনের, আর কনভিকশান নীল। এই লোকগুলি সি.পি.এম.এর খাতায় নাম লিখিয়েছে পুলিশের কাজ হচ্ছে টু সেভ দি লাইফ অ্যান্ড প্রপার্টি অ্যান্ড ডিগনিটি। আজকে সেই ওরাই ওদের দায়িত্ব থেকে সরে গিয়েছে। ওদেরকে সি.পি.এম.এর পদলেহন করতে হবে, আর কিছু করতে হবে না। আপনি পুলিশ কমিশনের কথা বলেছেন, মাইনরিটি কমিশনের কথাও আপনি বলেন, কিন্তু আপনার কাছে আমি চিঠি লিখেছিলাম আফটার রায়ট ইন মেটিয়াব্রুজ বেহালা থানায় মুসলিমকে ধরে এনে অত্যাচার করা হয়েছে, আপনি তার কোনও উত্তর দেননি, সেই রেকর্ড আমি জেরক্স করে আপনার কাছে পাঠিয়েছিলাম, কিন্তু আপনি তার উত্তর দেননি। আজকে আমরা এ.পি.ডি.আর.-এ কি দেখতে পাচ্ছি, সেটার রিপোর্টে দেখছি ইট ইজ এ লং হিস্ট্রি, কোনও বিচার হচ্ছে না এখন। আমরা দেখতে পাচ্ছি পুলিশ অ্যাকিউসড ইন কমিউনাল বায়াস। আমি দেখেছি ১৩ বছরের এক বালক সেচের কাজ করছিল তার পা ভেঙে দেওয়া হয়েছে, ফরোয়ার্ড ব্লকের আই ওয়েস্ট দেয়ার, পা ভেঙে পড়ে আছে তার বিচার হয়নি। মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম, পেপার কাটিংও দিয়েছিলাম, কিন্তু তার কোনও বিচার হয়নি। দিস ইজ দি ফর্ম, পার্ট অফ দি প্রসিডিংস। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ভিজিলেন্স কমিশন নিয়ে, ১৫টি কেসের কথা বলেছেন, ১৫ লক্ষ কেস হলেও কিছু হবে না। ফিনান্স কমিশনের কাছে কি চেয়েছিলেন, কম বেশি ৫০ হাজার কনস্টেবলস আছে, ৭৭৯ জন এস.আই. আছে ইন্সপেক্টার রেঞ্জের অনেকে আছেন, তাছাড়া আই.জি., ডি.আই.জি. আছে, আপনারা তো পুলিশকে সন্তুষ্ট করার জন্য অনেক কিছু করেছেন।

এতগুলি করেছেন আপনি কিন্তু তার ফল কি হয়েছে? আপনি নিজেও বলেছেন যে এখানে ক্যালকাটা পুলিশ এবং বেঙ্গল পুলিশ মিলিয়ে ৩০ হাজার প্লাস ৭০ হাজার, মানে এক লক্ষ পুলিশ আছে। এই যদি পুলিশ থাকে এবং আপনি বলেছেন এখানে ৭২ হাজার ও ৬৯ হাজার কেস হয়েছে এবং এটা নাকি বেটার। এরজন্য নৃত্য কেন করলেন না? এটা বেটার হল? অর্ধেক কেসও তো রেকর্ড হয়না। যেটা রেকর্ডেড হয়েছে তাতে পুলিশ প্রতি একটা অফেন্সও হয়না, তদন্ত তো দূরের কথা। কনভিকসান নিল। এক হাজার কেসে আমরা দেখছি ৩১ টাতে কনভিকশান হয় যা রিপোর্ট এ পর্যন্ত পেয়েছি। Sir, the police must stop communal riots. This should from part of proceedings. I apeal to you, Sir. একথা বলা দরকার। এখানে আরও বলা দরকার যে ক্রাইম অ্যান্ড পানিশমেন্ট—

**মিঃ স্পিকার ঃ** আপনি সমস্ত কাগজপত্র ফাইল করে জমা দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনার চরণে সব জমা দেব, আপনি উদ্বিগ্ন হবেন না।

**Mr. Speaker :** Dr. Abdin it will be taken as read.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Yes. I mean this should be taken as read.

Sunday Times of India, April 3, 1994. এতো আপনারা উৎসাহিত হবেন না আপনাদের লজ্জা কম Supreme Court কি বলেছে? আপনারা কি জানেন না। Allahabad Court বলেছে। "The Police is an organised gang of cirminals আর Supreme Court কি বলেছে? The Supreme Court's remark that "the only misfortune of the citizens of this country is that they have to live under police protection" must be taken seriously. It should be read in the context of some of the court's recent observations against the police. What makes these observation all the more significant is that the Chief Justice, who is known for his sagacity and wisdom, has made some of them: as also the fact that they have been largely endorsed by a host of judges and some eminent former chief justices. The court has often contended that it cannot just stand by while the police continues in its errant ways. It has, after all, to discharge its primary responsibility - that of protecting the citizen's rights. In a recent case, the Supreme Court directed the police to produce a kidnapped girl without delay or face its wrath. The court seems to be under the impression that all that is required to make the police force more effective is to put pressure on it, in the form of threats of arrest, suspension, dismissal, or humiliation by way of summoning senior officies to court and giving them a dressing-down." Sir, this is a big article. This should be taken as read.

(গোলমাল)

আমি মুখ্যমন্ত্রীকে বলতে চাই, আপনার ম্যাজিস্ট্রেটকে হাইকোর্ট জেল দিয়েছিল। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের পরে কি হয়েছে জানিনা। এখানে খবরে দেখতে পাচ্ছি যে কোর্ট ও.সি.কে সামন করছে বিরুদ্ধ of defiance of the law. কোর্টকে মানছে না পুলিশ।

মিঃ স্পিকার ঃ ডাঃ আবেদিন, এটা তো হোম (পারে)-এ বলা উচিত ছিল এই ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের ব্যাপারটা।

[2-30 — 2-40 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি স্যার, সেই সময় থাকতেই দিলেন না। আপনি এমন রুলিং দিলেন যে আমাদের বেরিয়ে যেতে হল। স্যার, আপনার সঙ্গে বুদ্ধিতে তো আমরা পারবো না। আপনি মুখ্যমন্ত্রীকে প্রোটেকসান দেবেনই, তাই এই দশা। যাইহোক, আজকে বলছি, হাইকোর্ট থেকে পুলিশের উপর স্ট্রিকচার, ম্যাজিস্ট্রেট কোর্ট থেকে পুলিশের উপর স্ট্রিকচার। Have you taken any cognizance? How many officers have been strictured? আজকে তারা স্ট্রিকচার দিচ্ছে কিন্তু কিছুই হচ্ছে না কারণ এরা আপনাদের পোষ্যপুত্র, এরা আপনাদের ছায়াতলে রয়েছে। যেহেতু নির্বাচনের সময় সাহায্য করে আপনাদের তাই পুলিশের সাতখুন মাফ। এই হাউসের এক সদস্যর ব্যাপারে পুলিশকে আমি ফোন করেছি, সে নিজে ফোন করেছে কিন্তু পুলিশের মবিলিটি নেই। পুলিশ যখন গিয়েছে তখন আসামি ভেগে গিয়েছে। আজকে এখানে কি অবস্থা হচ্ছে? মুখ্যমন্ত্রী, আপনার

ডি.জি. রিটায়ার করেছে তারপর বি.জে.পি.তে যোগ দিয়েছে। আপনার এনটায়ার অ্যাডমিনিস্ট্রেশন পলিটিসাইজ হয়ে গিয়েছে। এনটায়ার অ্যাডমিনিস্ট্রেশানকে আপনার সি.পি.এম পলিটিসাইজ করেছে। আর আপনাদের 'বি' টিম, বি.জে.পি. তাদের সঙ্গে আপনাদের একটা প্রেম, ভালবাসা রয়েছে। আপনার ডি.জি. সে বি.জে.পি. হয়ে গেল আর দেখছি বি.জে.পি. যখন ডাঙ্কেল নিয়ে নৃত্য করছে তখন পাশাপাশি আপনারাও তাদের সঙ্গে নৃত্য করছেন। আজকে আপনাদের কোনও ইস্যু নেই। কংগ্রেসের দেশ গড়ার ইস্যু আছে কিন্তু আপনাদের কোনও ইস্যু নেই তাই চারিদিকে অন্ধকার দেখছেন, ডাঙ্কেল নিয়ে পদযাত্রা করছেন। এবং ডাঙ্কেল নিয়ে বি.জে.পি. নৈরাজ্য করছে, পাশাপাশি আপনারা নৈরাজ্য করছেন, আপনাদের আজকে কোনও ইস্যু নেই, কংগ্রেসের ইস্যু আছে দেশ গড়ার জন্য। আপনাদের কাছে কোনও ইস্যু নেই, তাই ডাঙ্কেল নিয়ে পদ যাত্রা করছেন এবং দিল্লিতে গিয়ে পার্লামেন্ট দখল করবেন, সেখানে এমন অবস্থার সৃষ্টি করেছিলেন যাতে দিল্লি পুলিশকে জল কামান চালাতে হয়েছে, তাতে আপনাদের আপত্তি।

(গোলমাল)

কংগ্রেসের খুন হওয়ার কথা হয়েছে। একজন কিশোর তাকে বাড়ি থেকে বার করে এনে খুন করা হয়েছে, মা কাকুতি মিনতি করছে, এরা সব পঞ্চায়েত সদস্য এবং সি.পি.এম এর লোক, একটা কেও ধরা হল না। বাড়ি থেকে মা গেছে আমার কাছে, আমি তার কান্না সহ্য করতে পারিনি। মুখ্যমন্ত্রী বলেছিলেন ১২শো ৫৪ বার গুলি চালানো হয়েছে, কোথায় কোথায় চালিয়েছেন আজকে এটা জানতে চাই, বামফ্রন্টের আমলে পুলিশ কোথায় কবে গুলি চালিয়েছে সেটা জানাবেন, মরিচঝাঁপি থেকে শুরু করেছেন আপনারা। আজকে এখানেই নয় কুচবিহার থেকে আরম্ভ করে সর্বত্র পুলিশ অত্যাচার করেছে। পুলিশ কবার কোথায় গুলি চালিয়েছে জানতে চাই। আজকে জানতে চাই আনন্দ বাজার পত্রিকা অফিসে হামলা চালানো হয়েছিল। ডেমক্রাটিক কান্ট্রিতে প্রেসের একটা বড় ভূমিকা থাকে, কিন্তু আপনারা দমদমে নিরপরাধ সাংবাদিকদের ঘরের মধ্যে তালা দিয়ে আটকে রাখলেন। তারপর ২১শে জুলাই শুধু যুব কংগ্রেসিদের খুন করলেন তাই নয়, সাংবাদিকদের ধোলাই দিয়ে ঘরে পুরে রাখলেন। আর্টিকেল ১৯ অবদি কন্সটিটিউশন সাংবাদিকদের যে সাংবিধানিক অধিকার দেওয়া রয়েছে, জ্যোতি বাবুর আমলে সাংবাদিকদের সেই সাংবিধানিক অধিকার থাকবে না, তাদের গরু ছাগলের মত তালা দিয়ে বন্ধ করে রাখবেন? আমরা বার বার দেখেছি আপনারা এই জিনিস করেছেন। আপনি একটা কথা বলেছেন, এখানে অনুপ্রবেশের কিছু ঘটনা আছে। এখানে ইয়ং ফ্রেন্ড মানব মুখার্জি একটা বই লিখেছেন, আমাকে একটা বই দিয়েছেন, বইটা একটু পড়ে দেখবেন। আপনারা এখানে সাম্প্রদায়িকতার কথা বলেন, কিন্তু আপনারা নিজেরা সাম্প্রদায়িক দলকে প্রশ্রয় দেবেন, আপনারা প্রশ্রয় দিয়েছেন। কংগ্রেসকে হটাবার জন্য, অ্যান্টি কংগ্রেসিজম করার জন্য আপনারা বি.জে.পি.'র সঙ্গে গাঁঠছড়া বেঁধেছেন। আপনারা কংগ্রেসকে ১১ মাসের জন্য সরিয়েছিলেন, তারপর আপনারা ভেঙে গেছেন, স্টেবল গভর্নমেন্ট আপনারা করতে পারেন নি, আপনাদের বন্ধু সরকারের আমলে কোনও ইকনমিক রিফর্ম হয়নি। আজকে এই জিনিস দেখতে পাচ্ছি আপনি পঞ্চায়েত নির্বাচনের কথা বললেন। আমি চিঠি দিয়েছি, ওখানে নমিনেশন দিতে দিচ্ছে না আপনাদের এস.ডি.পি.ও. অফিসার বাধা দিচ্ছে সি.পি.এম. এর ক্যাডার বলে। কংগ্রেসিদের নমিনেশন দিতে দিচ্ছে না। আপনারা ডেমক্রাসির গর্ব করেন। কিন্তু আপনারা

নিজেরা পুলিশ এবং সমাজ বিরোধিদের সঙ্গে আঁতাত করে ভোট করছেন। আমরা নমিনেশন দিতে পারলাম না। যারা দিলো তারা বাঁচতে পারলো না, মৃত্যু বরণ করলো। জাতীয় কংগ্রেসের লোক মারা গেল। আপনারা পঞ্চায়েত নির্বাচনের পর ৬ হাজার বাড়ি ধ্বংস করেছেন, ৬০ হাজার মানুষকে এলাকা থেকে তাড়িয়েছেন। যারা জিতেছিলেন তারা মৃত্যু বরণ করলেন। ৬০ জন মরেছেন। স্যার, আপনাকে আমি দু'চারটে কথা বলতে চাই — আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনার ফিনান্স মিনিস্টার আছেন, না তাকে আপনি বরখাস্ত করেছেন? আপনি যে মন্তব্য করেছেন তা আপনি এখনো প্রত্যাহার করেন নি। যদি না করে থাকেন তাহলে কি আমরা ধরে নেব যে আপনাদের লজ্জা নেই, আপনার ফিনান্স মিনিস্টারের লজ্জা নেই। আপনার ঐ কথার পরেও মান সম্ভ্রম-বোধ থাকলে ঐ ভদ্রলোকের আর মিনিস্টার থাকা উচিত নয়। কারণ ইট ইজ নট কনট্রাডিকটেড। অবশ্য আমি বিশ্বাস করিনা আপনার স্নেহধন্য ফিনান্স মিনিস্টারকে আপনি অতখানি কানমোলা দেবেন। আপনি যদি তা করে থাকেন তাহলে আপনাকে আমি কনগ্রাচুলেট করছি। এই ভদ্রলোক ৮ বছরে পশ্চিমবাংলাকে ১৮ বছর পিছিয়ে দিয়েছেন একটা রং ইকনমিক পলিসি নিয়ে। ভারতবর্ষ যখন ল্যান্ডেড থ্রু আউট দি ওয়ার্ল্ড ফর ইটস ইকনমিক প্রোগ্রেস, তখন উনি পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙেচুরে নষ্ট করে দিচ্ছেন। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি আনঅথোরাইজড গানস-এর কথা বলেছেন — জি.এন.এল.এফ.-এর সঙ্গে যখন সিপিএম-এর পার্টি টু পার্টি লড়াই চলছিল তখন আপনার ক্যাডারস আর ইক্যুইপড উইথ সোফিসটিকেটেড আর্মস, সে আর্মস গুলো কেন রিকভার হবেনা? কেন সিপিএম-দের বাড়ি সার্চ হবে না? আমরা দেখছি সিপিএম-এর লোকেরা সোফিসটিকেটেড আর্মস নিয়ে কংগ্রেসিদের বাড়িতে হামলা করছে। সেগুলো কেন উদ্ধার করা হবেনা? যদি কোনও কংগ্রেসির কাছে কোনও বে-আইনী অস্ত্র থাকে নিশ্চয়ই তা আপনি উদ্ধার করবেন, উই হ্যাভ নো অবজেকশন। আপনি ফিনান্স কমিশনের মেমোরেন্ডামে একটা কথা বলেছেন—শিলিগুড়িতে একটা ইন্ডিপেনডেন্ট ফরেনসিক লেবোরেটারি হবে। কারণ খুব পেসার। আপনারা নর্থ বেঙ্গলের কোনও ডেভেলপমেন্টই করছেন না। হাইকোর্টের বেঞ্চ কোথায় হবে, সে সিদ্ধান্তও এখন পর্যন্ত নিতে পারলেন না। যাইহোক ঐ লেবোরেটরির কথা আপনার বাজেট ভাষণের মধ্যে দেখছি না। আজকেই আমাদের পার্টির ছেলেরা এসে বলল বেহালা থেকে ৭০টা ভিসেরার বোতল পুলিশ হেফাজতে চলে গেল, অর্থাৎ ৭০টা সাক্ষী চলে গেল। টেলিগ্রাফে দেখছি ব্রিকফিল্ড ওনার্সদের ব্যাপারটা। এই সমস্ত জিনিস দেখার পরেও বলতে হবে পুলিশ ঠিক কাজ করছে! আজকে হাওড়া ডিস্ট্রিক্ট কংগ্রেস প্রেসিডেন্ট এবং এম.এল.এ. অম্বিকা ব্যানার্জি এখানে কেঁদুয়ার কথা উল্লেখ করেছেন। আপনাদের লোকেরা কংগ্রেসকে হাত চিহ্নে ভোট দেওয়ার জন্য হাত কেটে নিয়েছে, খুন করেছে, তিন বছর হতে চললো আসামিদের বিরুদ্ধে চার্জ-সীট পর্যন্ত দেওয়া হয়নি। এরপর নাকি তিন বছর হয়ে গেলে আর মামলা করা যাবেনা—আপনি বড় ব্যারিষ্টার, আপনি আইন জানেন তাই আপনি তিন বছর পার করে দিতে চাইছেন। আপনি বড় ব্যারিষ্টার, কিন্তু ব্রিফলেস অলদো, তথাপি আপনি আসামিদের খালাস করে দিতে চাইছেন। নাইনথ ফিনান্স কমিশনের কাছে আপনি বলেছেন যে, আপনারা পুলিশের সুযোগ সুবিধা বাড়াতে চান। ফিনান্স কমিশন আপনাকে বলেছে, প্রতিটি পুলিশ কর্মির জন্য বাড়ি দেবেন We do not oppose to it. কিন্তু পুলিশদের জন্য বাড়ি হচ্ছে না কেন? কোথায় বাঁধা সেটা জানাবেন। মর্ডানাইজেশনের

[2-40 — 2-50 p.m.]

জন্য কিছু ইক্যুইপমেন্ট আপনি চেয়েছেন। সি.পি.টি, E.P.S., S.I., B.Y.E. এবং অ্যামপ্লিফায়ার, টেলিপ্রিন্টার এইসব আপনি চেয়েছেন। এখানে আন-ইন্টারাপ্টেড পাওয়ার সাপ্লাই, এখানে পাওয়ারের পজিশন ভাল। Why not police will be incorporated আপনি ওয়ার্ক-কালচার পশ্চিমবঙ্গ থেকে তুলে দিয়েছেন। পুলিশ ফোর্স এর থেকে বাইরে নয়। আমরা দেখলাম, আপনারা এতদিন ধরে মিটিং-এ বলেছেন, ওয়ার্ক-কালচার না হলে চলছে না। We are 25 years back within the rest of India. আজকে মহারাষ্ট্রের প্ল্যান আপনাদের জানা দরকার, ৪ হাজার ৪০০ কোটি টাকা। আর আপনাদের ১২৪০ কোটি টাকার প্ল্যান, তাও পূরণ করতে পারছেন না এবং করা সম্ভব নয়। কারণ আপনারা নিজেদের পার্টি আগে টানবেন, না দেশের উন্নতি করবেন? এর সঙ্গে বলা দরকার, পুলিশের সঙ্গে জুডিসিয়াল ব্যবস্থা-হোয়েদার ক্রিমিনাল justices are linked up কোর্টে যে মামলা-মোকর্দমা জমেছে, ইনফ্রাস্ট্রাকচার অ্যান্ড সিসটেম যদি অগমেন্ট না করেন তাহলে ক্রিমিনাল কেসের তো ট্রায়াল হবে না, আপনার পুলিশ তো চার্জশিট দেবে না। কিন্তু যারা কোর্টে কেস করতে যাবে তারা তো বিচার পাচ্ছে না। দুটোর লিঙ্ক-আপ আছে। ক্রিমিনাল সিসটেম যদি রিনোভেট না করেন তাহলে তো কিছু হবে না। তারপর কোর্টের এমনই অভাব, ফিনান্স কমিশন যে টাকা দিয়েছে কোর্টের জন্য, তা আপনারা খেয়ে ফেলেছেন, অন্য খাতে ডাইভার্ট করেছেন। আপনারা বলেছেন ফিনান্স কমিশনে মেমোরান্ডাম ছিল। এই টাকার সমস্তটা আপনারা ব্যবহার করতে পারেননি। আমি ধরে নিচ্ছি যে ফিনান্স কমিশনের কাছে আপনারা মেমোরান্ডাম দিয়েছেন, ১৯৯৫ টু ২০০০ সাল পর্যন্ত ৩১ হাজার ৪৫৮ কোটি টাকা। আপনাদের ডেফিসিট হবে। আজকে আপনার অর্থমন্ত্রী কারিগুরি দেখায়, এখানে জিরো ডেফিসিট বাজেট প্লেস করেন, ২ কোটি টাকার বাজেট, ৫ কোটি টাকার বাজেট, প্রত্যেক বছর ডেফিসিট। ফিনান্স কমিশনের কাছে মেমোরান্ডাম দেওয়াটা যদি ধরে নিই, যেটা দেও সেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া দেবে এবং সে দিতে বাধ্য। কিন্তু আপনাদের আয়-ব্যয়ের কোনও মাত্রা নেই। লপ-সাইডেড ব্যয় হচ্ছে। শুধু এদের আনুগত্যের জন্য ডেভেলপমেন্ট ব্যয় হচ্ছে না। যে টাকাটা ব্যয় করছেন তাও ঠিকমত ব্যয় করছেন না। ফলে সমাজের মানুষ নিরাপত্তা বোধ করছে না। এখানেই আমি আপত্তি জানাচ্ছি। নেকস্ট যেটা জানতে চেয়েছিলাম সেটা হচ্ছে, ট্রান্সফার অ্যান্ড পোস্টিং-এর ব্যাপারটা কি? রিক্রুটমেন্টের ব্যাপারটা কি? এটা আপনি জানাবেন, What is the policy for promotion of the officers. কনস্টেবল থেকে হেড-কনস্টেবল, এ.এস.আই থেকে এস.আই, সি.আই. আপনাদের পলিসি কি? এখানে নকল করতে গিয়ে ধরা পড়লো। কিন্তু তারপর কি এটা থেকে যাবে? এফিসিয়েন্সি কেন মর্যাদা পাবে না? অনেষ্টি কেন মর্যাদা পাবে না? নাকি অনেষ্টি রায়গঞ্জের সি.আইয়ের মতন? যেহেতু সে সি.পি.এমের কেস উইথড্র করতে নিষেধ করেছে সেহেতু তার চাকরি চলে যাবে? সুড ইট হ্যাপেন হেয়ার? আজকে সেই কথাটা আপনি এখানে জানিয়ে দেবেন-হোয়াট ইজ ইওর পলিসি? আমি জানতে চাইছি, বালুরঘাটে একটা জায়গায় কুমারগঞ্জের কথা এখানে আপনারা উল্লেখ করেছেন সেখানে একইদিনে এস.পি., ডি.এমকে বদলি করে দিলেন কেন? সি.পি.এমের কি মনপূত হল না? আমি দেখলাম, ১ বছরে বালুরঘাটে ৩ বার এস.পি. বদল হল। থ্রি টাইমস। বললো, স্যার, আমাকে নিয়ে এসেছিল ইলেকশন করার জন্য। ইলেকশনে আমি

সি.পি.এমকে জিতিয়ে দিয়েছি। ব্যাস, হয়ে গেছে। এটা কি আপনাদের পলিসি? এদের টেনিওর কি? না, যখন সি.পি.এমের ক্যাডাররা এসে বলবেন ওকে বদলি করে দিন, তখনই বদলি করে দেবেন? যারা নিষ্ঠার সঙ্গে কাজ করতে চায়, যারা নিরপেক্ষভাবে কাজ করতে চায় তাদেরকে আপনারা সঙ্গে সঙ্গে বদলি করে দিচ্ছেন, প্যানিশমেন্ট দিয়ে দিচ্ছেন, আজকে এই জিনিসটা আমরা বার বার দেখতে পাচ্ছি। আপনার পুলিশ বাজেটে দুই জিনিস আর আছে। We are controlling Railway police and you are also controlling harbour police. কিন্তু আপনাদের সুপারভিশন নেই, একথা কেন বললেন না। আজকে গঙ্গাসাগরে শয়ে শয়ে মানুষ মারা গেল। গঙ্গাসাগরের মতন একটা ঘটনা যেখানে বিশ্বজোড়া একটা মেলা বসে এবং বহুতীর্থযাত্রির সমাগম ঘটে, + পুরানো যুগের মন্দিরের দর্শন করে এবং উপাসনা করে ও স্নান করে। আপনারা ১৭ বছর ধরে ক্ষমতায় আছেন। আমি ধরে নিলাম, কংগ্রেস বিগত ৭।৮ বছরে ৫ বছর ৪ মাস ক্ষমতায় ছিল। বাকি তো আপনারাই ক্ষমতায় আছেন একসেপ্ট short spell of presidents rule in 1968-69. আপনারাই তো ক্ষমতায় আছেন একটানা ১৭ বছর ধরে, কেন এই জিনিস ধরা পড়ে না? কেন ইনফ্রাস্ট্রাকচার ইমপ্রুভমেন্ট করতে পারেন না? হাওড়ায় যাত্রিনিবাসে মানুষ শুয়ে আছে। রেল পুলিশ গিয়ে তাদের মলেষ্টেশন করলো। কি করেছেন আপনি এদের? আজকে রেল পুলিশ আপনাদের আন্ডারে, বন্দর পুলিশ আপনাদের আন্ডারে। ইদ্রিস কোনও বেফাঁস কথা বলে ফেলবে, সেইজন্য তাকে জেলের মধ্যে মেরে দিলেন। এই কিলিং ইন কাস্টোডি, ইট ইজ ওয়ার্স ক্রাইম।

[2-50 — 3-00 p.m.]

হিউম্যান রাইটস কমিশন আমাদের দুটি কথা বলেছেন এবং জ্যোতিবাবু, আপনি ঐ দুটো জিনিস নিজেরা এনেছেন। ব্যুরোক্রাসির উপর নির্ভর করলে কি অবস্থা হয়! The spirit and temper of a bureaucracy is also influenced greatly by its general standing in the eyes of society; a people gets the bureaucrats it imagines. The civil servant of independent India is regarded generally as less powerful, less impartial and less honest than his predecessor. Whether there was real ground for such opinion is difficult to say, but such opinion tends to make itself valid; former civil servant A.D. Gorwala in his Report on Public Administration, pointed out that the psychological atmosphere produced by this persistent and unfavourable comment is itself the cause of further deterioration, for people will begin to adapt their methods, even for securing a legitimate right, to what they believe to the tendency of men in power and office. আজকে এটা যদি আপনি দেখেন তাহলে বুঝবেন যে, ব্যুরোক্রাসি কখনও এফিশিয়েন্ট অ্যান্ড নিউট্রাল হতে পারে না, অনেষ্ট তো নয়ই। ওপাশ থেকে এক মন্ত্রী বলছিলেন যে, এখন থেকে নাকি সেভাবেই চালাবেন। কিন্তু আজকে গোটা বিশ্ব থেকেই কম্যুনিজম উঠে গেছে। চিনও কম্যুনিজমের সাইন-বোর্ড ছাড়া কিছু রাখেননি। They are competing with India and other countries for investment from Washington, Japan and Communist China. সেখানে কম্যুনিজমের সাইন-বোর্ড ছাড়া কিছু নেই। আপনি তো সেখানে একবার গিয়েছিলেন, আবার

[7th April, 1994]

গিয়ে দেখে আসুন ওখানে আপনাদের স্বপ্নের কম্যুনিষ্ট সাম্রাজ্য কোনওদিন হবে না। আমি তাই পড়ে শুনাচ্ছি ঃ As it is true that the green revolution accentuates social cleavages and tensions in rural society, but between that situation and communist revolution there lie barriers galore; deep social cleavages of quite different kinds which cross-out those of agricultural classes; sets of functioning local bodies more or less responsive to demands; bits and skills of adaptability among those who may be called upon to make concession and an army of rival political entrepreneurs eager to cheat the communists of what their doctrine tells them are their dues. No, India is not 'going communist, nor even steadily or uniformly left. it is going both left and right in different respects and on the whole only a little more left than right; it is mainly going Indian. কথাই যাই হোক, এখানে কম্যুনিজম চলবে না, চলতে পারে না, এটাই আপনাদের সতর্ক করে দিচ্ছি। আপনাদের স্বপ্ন এখানে কখনও বাস্তবায়িত হবে না এটা বলে দিচ্ছি।

বাজারে চিটিং বলে একটি কথা চালু আছে। জিনিসের ওজন কম দেওয়া, ফুডে ভেজাল দেওয়া, এসব দেখার দায়িত্ব হচ্ছে এনফোর্সমেন্টের। কিন্তু আপনি যে বাজেট পেশ করেছেন তারমধ্যে প্ল্যান বাজেট কত? ৪৪০.১৪ কোটি টাকার মধ্যে প্ল্যানের টাকা মাত্র ১ কোটি টাকা। অল আর জাষ্ট লাইকলি কনজামশনেবল। এখানে ৩২৩টি থানা আমরা ছেড়ে গিয়েছিলাম, সেটা আপনারা ৩৮৯ করেছেন এবং সেখানে মহিলা পুলিশ নিয়েছেন ১৭৬ জন। কিন্তু যেহেতু রেপস হ্যাভ বিন টেকন প্লেস ইন পুলিশ স্টেশন তারজন্য আরও বেশি করে মহিলা পুলিশ কেন নেবেন না? আমি আপনাকে সাবধান করে দিচ্ছি, এখানে ক্রিমিনালাইজেশন অফ পলেটিক্স করবেন না, রশিদের মত মানুষদের নিয়ে আসবেন না। সেদিন আপনাদের ওম্যান ডেমোক্রাট নেত্রি বিরাটিতে গিয়ে বলেছেন দি ওমেন অয়ার সাসপিসাস ক্যারেক্টার, সো দে ক্যান বি রেপড। কথাটা তো মারাত্মক, ডেঞ্জারাস! এইভাবে পার্টিকে অ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে কখনও ইন্টারফেয়ার করতে দেবেন না; তারজন্য পুলিশ ম্যানুয়াল আছে, কনস্টিটিউশন আছে, আই.পি.সি. আছে, সি.আর.পি.সি. আছে। ক্রাইম ইজ ইন দি কঙ্কারেন্ট লিষ্ট।

আমার শেষ কথা হচ্ছে, আপনার বয়স হয়ে গেছে, আর বেশি বয়স হলে মানুষের ভীমরতি ধরে, তাই রবীন মন্ডল বা রবীন দেবের মত কাউকে আপনার রাষ্ট্রমন্ত্রী হিসাবে নিন, মানুষকে বাঁচতে দিন। সংবিধানের বিরোধিতা করেছেন। আপনার পুলিশের কাজ সাধারণ নাগরিকদের জীবন অসহনীয় করে তুলেছে। আজকে কমিউনিষ্ট ছাড়া আর কেউ পুলিশের সাহায্য পায়না। তাই আপনার পুলিশকে ধিক্কার দিয়ে, পুলিশ বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেটের উপরে বলতে উঠেছি। এখানে মাননীয় পুলিশমন্ত্রী হাজির আছেন। আমি তাকে দু'একটি কথা বলতে চাই। আমার ভারতবর্ষের বাইরে যাবার সৌভাগ্য হয়েছিল। আমি ভারতবর্ষের বাইরে কিছু কিছু দেশের পুলিশ দেখছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ কথাটার একটা বিশেষ অর্থ

আছে। এমন কোনও দেশ নেই যেখানে পুলিশ ব্যবহার করা হয়না। সৌদি আরবে পুলিশ কথাটা তারা কিভাবে ব্যবহার করে জানেন? সেখানে ওরা পুলিশের পি'টা ঠিক মত উচ্চারণ করতে পারেনা। ওরা বলে ফুলিশ। পুলিশ কথাটা অত্যন্ত গুরুত্বপূর্ণ মানে আছে। 'পি' মানে পোলাইটনেস, 'ও' মানে ওবিডিয়েন্ট, 'এল' মানে লয়েলটি, 'আই' মানে ইন্টেগ্রিটি, 'সি' মানে কার্টসি এবং 'ই' মানে এফিসিয়েন্ট। এই গুনগুলি পুলিশের মধ্যে থাকতে হবে। আপনি বলতে পারেন যে এই গুনগুলি আপনার পুলিশের মধ্যে আছে? আপনার পুলিশের কোন গুন নেই। যার কোনও গুন নেই তার কপালে আগুন, এই পুলিশের অবস্থা এইরকম। আমি বিরোধী পক্ষ থেকে দেখাতে চাই আপনার সমস্ত বক্তৃতা পাঠ করে যে বেশির ভাগ অংশের মানুষের এই পুলিশের বিরুদ্ধে অভিযোগ আছে। ১৭ বছরে পুলিশের চরিত্র বদলে গেল, এটা হতে পারেনা। আপনার হৃদয় আছে, ইচ্ছা আছে, মানসিকতা আছে। যখন আপনার সঙ্গে আমরা আলোচনা করতে যাই, আমরা দেখেছি যে আপনি হৃদয়ভরা আলোচনা করেন। কিন্তু আপনার যে হুকুম সেটা ওরা থোড়াই কেয়ার করে। এই হাউসে যখন সিদ্ধার্থ শঙ্কর বাবু ছিলেন তখন আমরা পুলিশের যে আচরণ, একজন বিধানসভার সদস্য হিসাবে সেই আচরণ সম্পর্কে বলেছিলাম। আমার যে সিকিউরিটি আহত হয়েছিল, সেই সম্পর্কে এখানে প্রিভিলেজ মোশান এনেছিলাম, কিন্তু তার কি করলেন? আপনি প্রয়োজন বোধ করেন নি। আমি সেদিন দেখা করতে গিয়ে বলেছিলাম যে নওদা থানার যে ও.সি, আমি অসত্য কথা বলতে চাইনা, সে নিরপেক্ষ ভাবে সমস্ত আসামিদের ধরেছেন এবং থানায় নিয়ে গিয়ে উলঙ্গ করে হাগায় এবং সেই মল অন্য আসামিদের দুই হাত দিয়ে তোলায়। কোনও ডায়েরি না করে দীর্ঘদিন ধরে তাদের আটক রাখা হচ্ছে। আমি দায়িত্ব নিয়ে বলছি যে আসামিদের বাড়ির অভিভাবক এবং মেয়েরা যারা সেখানে তাদের দেখতে গেছে, সেই মেয়েদের তারা অকথ্য ভাষায় গালিগালাজ করেছে। এছাড়া বাগদি পাড়া, কলোনি পাড়ায় আসামি ধরার নামে প্রায় ১০টি বাড়ি তারা ধ্বংস করে দিয়েছে। এই হল আপনার পুলিশের চরিত্র। এই হাউসে আমার কথা বলছি না, আমাদের নির্মলবাবুর কথা বলছি। ২৮শে সেপ্টেম্বর নির্মলবাবু কোথা থেকে আসছিলেন, মাঝেরহাট থানা এলাকায় তার সমস্ত লুট হয়ে গেল, তার সাথীর ঘড়ি, চশমা সমস্ত লুট হয়ে গেল। তারজন্য আপনাকে লিখিত দেওয়া হয়েছে। আজ পর্যন্ত কিছু হয়েছে? সুতরাং এম.এল.এ-দেরও কিছু প্রতিকার হয় না। তপনবাবুর মাথা ফাটিয়ে দেওয়া হল। তার ফল কি হল? নির্মলবাবু সেই থানায় গিয়ে পুলিশকে গুঁতিয়ে গুঁতিয়ে তুলে সমস্ত ঘটনা জানিয়ে এলো। আজ পর্যন্ত তার কোনও প্রতিকার হয় নি। আপনার হুকুম থাকলে কি হবে, পুলিশ আপনাকে থোড়াই কেয়ার করে। আপনার টাকা আমি মঞ্জুর করতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য শুনেছি, সেই বক্তব্য হাউসের মর্যাদা খুন্ন করেছে। তার বক্তব্যের ভূমিকা ছিল হাইপোথিটিক্যাল, সাবজেকটিভ কিছু ছিল না, এবং ডিসট্রাকশান অফ ফ্যাক্টসে ভর্তি। তারসঙ্গে আমার মনে হল হি ইজ নট নরমাল টুডে। যাইহোক আমি বাজেট বরাদ্দকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে আমার কাছে কিছু অ্যাসেসমেন্ট আছে এই গভর্নমেন্টের

কাজকর্ম সম্পর্কে, এবং এই দপ্তরের কাজকর্ম সম্পর্কে। পুলিশ খাতে গত বছর টোটাল বাজেটের যত পারসেন্ট ছিল এবারে তার চেয়ে কম। গত বছর ছিল ৬ পারসেন্ট, এবারে ৫.৩ পারসেন্ট। সুতরাং পারসেন্টেজের হিসাবে কম। তা ছাড়া টাকার অঙ্কে যেটা বেড়েছে সেটা সবাই জানেন। সব রাজ্যেই বেড়েছে, কেন্দ্রীয় সরকারের বেড়েছে, সেই কথায় আমি যাচ্ছি না। মাননীয় জয়নাল সাহেব ডাঙ্কেল, ডাঙ্কেল করছেন, তিনি এটা দিয়ে শুরু করেছেন। সারা ভারতবর্ষ জুড়ে ক্রাইম বলুন, ভায়োলেন্স বলুন, মোলাসট্রেশান বলুন, মার্ডার বলুন যে পরিস্থিতিতে আছে ডাঙ্কেল প্রস্তাব সই হবার পর পরবর্তীকালে ভারতবর্ষ জুড়ে সন্ত্রাস, নির্যাতন, খুন, রাহাজানি এতো পরিমাণে বাড়বে আজকে যারা এই নিয়ে ভাবছেন তাদের কল্পনারও অতীত হবে। ধণতান্ত্রিক দুনিয়ার অবক্ষয়ের ওপর অবক্ষয় সংস্কৃতিকে তৃতীয় বিশ্বের দুনিয়ার উপর রপ্তানি করা হচ্ছে। ধনবাদি পুঁজিবাদি দুনিয়ার অপসংস্কৃতি সারা বিশ্বকে গ্রাস করে নেওয়ার চেষ্টা করা হচ্ছে। সেক্স ভায়োলেন্স বাড়ছে। বন্দুকবাজদের লীলাক্ষেত্র হচ্ছে আমেরিকা। ১৪ই ডিসেম্বর দূরদর্শনে দেখলাম আমেরিকার প্রেসিডেন্ট বিল ক্লিন্টন বলছেন আমাদের রাস্তায়, আমাদের বাড়িতে, আমাদের স্কুলে কোথাও কোনও নিরাপত্তা নেই। আমেরিকার জনগণের শ্লোগান হচ্ছে "নিজের হাতে অস্ত্র, তবেই তুমি নিরাপদ"। ন্যাশনাল স্কুলে বোর্ডের যে স্টাটিসটিক, তারা ৭০টি জেলায় সমীক্ষা করেছে, সেখানে ৮০ পারসেন্ট স্কুলেই হিংসাত্মক ঘটনার হার বেড়ে চলেছে। ন্যাশানাল রাইফেল অ্যাসোসিয়েশানের সদস্য সংখ্যা ১৯৯১ সালে ছিল ২৫ লক্ষ, ১৯৯৩ সালে সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৩৩ লক্ষে। ধণতান্ত্রিক বাজারী অর্থনীতিতে নারীরা বড় শিকার। স্যার, আপনি ভাবলে আশ্চর্য হবেন আজকে দক্ষিণ পূর্ব এশিয়ায় বিদেশি মুদ্রা আনার জন্য সেক্স টুরিজিমকে ব্যবহার করা হচ্ছে। এর ফলে এ.আই.ডি.এস ছড়াচ্ছে। আমেরিকার যুবকদের শ্লোগান হচ্ছে "নো ডেমোক্রাসি এটি সেক্সোক্রাসি"। সমাজতন্ত্রের পতনের পর রাশিয়ায় যুব সমাজ পতিতাবৃত্তি এবং মদের আশ্রয় নিচ্ছে। হিংসা এবং যৌনতাকে পৃথিবীর গরিব দেশগুলোতে ইনজেক্ট করে দিয়ে মানুষের নৈতিকতাকে পয়জেন করা হচ্ছে। সেইজন্য ভারতবর্ষ জুড়ে সন্ত্রাস, সাম্প্রদায়িকতা, জাত পাতের অস্থিরতা বাড়ছে, হিংসাত্মক কার্যকলাপ বাড়ছে। তার প্রভাব প্রতিবেশী রাজ্য গুলোতে এসে পড়ছে। মনিপুরে পি.এল.এ, নাগাল্যান্ডে এন.এস.সি.এল., মিজোরামে এম.এন.এফ, আসামের আলফা বোরো এই সমস্ত হিংসাত্মক কার্যকলাপ করছে। এই সমস্ত জায়গাতে অপহরণ, লুঠ, হত্যা প্রতিনিয়ত ঘটে চলেছে। বাংলাদেশের ওপারে সীমান্তের সমস্যা তো আমাদের কিছু আছে। এবারে আমরা ভারতবর্ষের অন্যান্য কংগ্রেসী রাজ্যে একটু ঘুরে আসি। গোয়াতে গনেশ মন্দির নিয়ে চিফ মিনিষ্টারের সঙ্গে রাজ্যপালের লড়াই চিফ মিনিস্টারকে খারিজ করে দিলেন এই অবস্থা সেখানে চলছে। কর্ণাটকে বাঙ্গারাপ্পাকে রাজ্যপাল খারিজ করে দিলেন। বাঙ্গারাপ্পা নতুন একটি দল করলেন। তিনি বললেন প্রধানমন্ত্রী এক কোটি টাকা নিয়েছেন, তার তদন্ত কোথায়? ওখানে আবার গোল্ড স্টার নিয়ে তদন্ত চলছে। কেরালায় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে সি.এ.জি.র রিপোর্টের তদন্ত কোথায়? এখানে মহারাষ্ট্রের কথা বলছিলেন মহারাষ্ট্রে সাংবাদিকদের উপরে আক্রমণ করা হল। বাল থ্যাকারে যখন সাংবাদিক সম্মেলন করছিলেন তখন সঙ্গে সঙ্গে সাংবাদিকদের উপরে শিবসেনা ঝাঁপিয়ে পড়ে মারধোর করলো। তার কোনও এনকোয়ারি হল না। মহারাষ্ট্রের শারদ পাওয়ার এখানে এসে বড় বড় কথা বলে গেলেন, অথচ নিজের রাজ্যে সাংবাদিকের স্বাধীনতা রক্ষা করতে পারেন না। শুধু তাই

নয়, গত বছর বোম্বেতে যখন বোম্ব ব্লাষ্ট হয়েছিল তখন দাউদ ইব্রাহিমের রাইভ্যাল অরুন গাউলি, সে তিন বছর জেলে আছে, তাকে ছেড়ে দেওয়া হচ্ছে যখন তখন সে বললো, 'আমি বাইরে যাবো না, বাইরে গেলে আমাকে মেরে ফেলবে।' এটা ইন্ডিপেনডেন্ট কাগজে ৪ঠা এপ্রিল বেরিয়েছে। পাঞ্জাবে কয়েকটি মাত্র এম.পি.র জন্য নির্বাচনের নামে প্রহসন হল। সেখানে সবচেয়ে কম সংখ্যক মানুষ ভোট দিয়েছেন। স্যার, আমি কেন এই বাজেটকে সমর্থন করছি, আমি সর্ব ভারতিয় প্রেক্ষাপটে বলছি কেন সমর্থন করছি। আমাদের রাজ্য কেমন ভাবে চলছে? আমাদের রাজ্য কোনও বিচ্ছিন্ন একটি আইল্যান্ড নয়। আমি অন্যান্য রাজ্যে সংঘটিত অপরাধের ঘটনা কিছু তুলে ধরছি। ১৯৯২ সালে ডাকাতি কলকাতা বাদে ৫১৬টি, ১৯৯৩ সালে ৪৮০। ১৯৯২ সালে খুন হয়েছে ১৬৮৭টি, ১৯৯৩ সালে হয়েছে ১৬১৫টি। অপহরণ ও অ্যাবডাকশান- ১৯৯২ সালে ছিল ৯৭২টি, ১৯৯৩ সালে ৮৯৯টি। কগনিজিবল অফেন্স, শাস্তিযোগ্য অপরাধ উত্তরপ্রদেশে ১৯৯৩ সালে ছিল ১,৮৬,৩৪১টি, অন্ধ্রপ্রদেশে ৮৫,৬২১টি, আর পশ্চিমবাংলায় ৭০,৭১৮টি। ডাকাতি উত্তর প্রদেশে ঐ বছরে ছিল ১৩৮৩টি, মহারাষ্ট্রে ৭৭২টি, অন্ধ্রপ্রদেশে ৬৭৪টি, আর পশ্চিমবাংলায় ৫১৮টি। খুন উত্তর প্রদেশে ৮৫৬১, মহারাষ্ট্রে ৩১২১, অন্ধ্রপ্রদেশে ২৩০৪, আর পশ্চিমবাংলায় ১৬৮৫। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, বি.এস.এফের দ্বারা ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত আমাদের রাজ্যে খুন হয়েছে স্যার, আপনি একটু দেখুন ৩৭ জনকে বি.এস.এফ. খুন করেছে। বর্ডার সিকিউরিটি ফোর্স কারা চালায়? কলকাতা, বোম্বে এবং দিল্লিতে আই.পি.সি.তে, ভারতীয় দন্ডবিধিতে অপরাধযোগ্য লোক ১৯৯২ সালে কলকাতায় ছিল ১৪,১১২, ১৯৯৩ সালে ১২,২০৬ ছিল। দিল্লিতে ১৯৯৩ সালে ছিল ৩৬,৫৯৭টি। বোম্বেতে ১৯৯৩ সালে ছিল ৩৫,৬৮৭। আর এখানে ১৯৯৩ সালে হয়েছে ১২,২০৬টি। খুন দিল্লিতে ৪৮৭, বোম্বেতে ৬৮৭, আর কলকাতায় ৩৮। ডাকাতি দিল্লিতে ২৭, বোম্বেতে ১১৭, আর কলকাতায় ছিল ৭০। রাহাজানি দিল্লিতে ৩২৬, বোম্বেতে ৭৬২, আর কলকাতায় ছিল ১৬৩। ১৯৯৩ সালে ধর্ষণ যা হয়েছে যেটা নিয়ে ওরা এখানে চিৎকার চেঁচামেচি করছেন, এটা নিয়ে কেন রাজনীতি করছেন জানি না যাইহোক, দিল্লিতে ধর্ষণ হয়েছে ৩০৬টি, বোম্বেতে ১৩১টি, আর কলকাতাতে ৩৩টি। শ্লীলতা হানি - দিল্লিতে হয়েছে ২৬০টি, বোম্বেতে ২১৩টি, আর কলকাতায় হয়েছে ১০৮টি। গৃহবধু নির্যাতন দিল্লিতে হয়েছে ৭৯২টি, বোম্বেতে ২০৮টি, আর কলকাতায় হয়েছে ১৩৩টি। পনপ্রথার বলি দিল্লিতে হয়েছে ১২২টি, বোম্বেতে ২৪ আর কলকাতায় হয়েছে ৩টি। পশ্চিমবাংলায় পনপ্রথাজনিত মৃত্যু কমেছে। ১৯৯২ সালে যেখানে ছিল ১৪৮, ১৯৯৩ সালে তা কমে দাঁড়িয়েছে ৭৭। বধুহত্যা, অগ্নিদগ্ধ ১৯৯২তে ছিল ৫৩, আর ১৯৯৩ সালে হয়েছে ২৩। সারা ভারতে ২৫টি রাজ্য ও কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে ধর্ষণে আমাদের স্থান হচ্ছে একুশতম, পনজনিত মৃত্যুতে চোদ্দতম, আর অপহরণের ক্ষেত্রে বিশতম স্থান। সারা দেশের মহিলাদের বিরুদ্ধে, অপরাধমূলক ঘটনা ৬০,৭১১; পণজনিত মৃত্যু ৪,৩৬৬; ধর্ষণ ৮,১৫৩; নারি নির্যাতন ১৫,৫৯০ আমাদের পারসেনটেজ সারা দেশের তুলনায় ৫ শতাংশ। তা সত্ত্বেও আমরা আত্মসন্তুষ্ট নই। গত বৃহস্পতিবার আমার মনে আছে সুদীপ বন্দোপাধ্যায় মাননীয় মুখ্যমন্ত্রীকে পণজনিত মৃত্যুর ব্যাপারে প্রশ্ন করেছিলেন পণজনিত মৃত্যু কেন হচ্ছে, কিভাবে হচ্ছে, কত হচ্ছে, এই প্রসঙ্গে আমি সুদীপ বাবুকে একটা কথা বলি, এবারের কেন্দ্রীয় বাজেটটা দেখবেন, তারা বলছেন ১ লক্ষ টাকা পর্যন্ত যদি গিফট দেন তাহলে ট্যাক্স ফ্রি হবে। তাহলে বলুন তো যদি ১০ জনে

মিলে ১ লক্ষ টাকা করে ১০ লক্ষ টাকা যদি দেয় তাহলে এই যে লক্ষ লক্ষ টাকা দেবে তারা কারা। একদিকে বলছেন পণজনিত মৃত্যু হচ্ছে কেন, আবার ১ লক্ষ টাকা ট্যাক্স ফ্রি করছেন তাহলে পণজনিত বিষয়টাকে আপনারা কি লিগালাইজ করে দিয়েছেন কেন্দ্রীয় বাজেটে, এই স্ববিরোধিতা ভাল নয়। এই বিষয়টা আপনাদেরকে অন্তত একটু খেয়াল করতে বলব। শুধু তাই নয়, ৯২ থেকে এই বছর অবধী রেপ কত বেড়েছে, এটা তো আমরা গোপন করলেও পারতাম, কিন্তু তা করবো কেন, যে দেশের যে ঘটনা তা তো আমরা গোপন করতে পারিনা, তবে একটা উদ্বেগের বিষয় চাইল্ড রেপ বেড়েছে, দিল্লিতে এটা ম্যাকসিমাম, আমাদের এখানে ছুটছাট, কিছু বিচ্ছিন্ন ঘটনা, এইগুলির সম্পর্কে একটু দেখতে হবে। কিন্তু একটি বিষয়ে তো আমরা সকলে একমত হতে পারি, এই যে ধর্ষণের ঘটনাগুলি এইগুলি উদ্বেগজনক ঘটনা, এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কি? আপনি যদি টিভি দেখেন তাহলে দেখবেন তাতে এমন একটা ঘটনা নেই, প্রত্যেকটি হিন্দি বইতে প্রত্যেকটি ব্যাপারে ধর্ষণ, এটা একটা নিত্যনৈমিত্তিক ঘটনা। এইভাবে যুব সমাজকে এটা একটা স্বাভাবিক ঘটনা হিসাবে তাদের কাছে প্রতিষ্ঠিত করার চেষ্টা হচ্ছে। এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি, গত ২২শে ফেব্রুয়ারি অশোক মিত্র রাজ্যসভায় জিজ্ঞাসা করেছিলেন এন.কে.ভি. সালভেকে, এই যে ধরনের অশ্লীলতা, কুরুচিপূর্ণ সব ছবি দেখান হচ্ছে, এটা শিশু মনে প্রভাব বিস্তার করছে, তাতে তিনি কি উত্তর দিলেন যে ঐসব আমরা জানি, কিন্তু এইগুলি হচ্ছে অভিভাবকদের দায়িত্ব। কত দায়িত্বজ্ঞানহীন মন্ত্রী হলে তবে এই ধরনের কথা বলে। সারা ভারতবর্ষে শিশুমনকে এইভাবে প্রভাবিত করছে যেখানে, সেখানে এই হল তার উত্তর। স্যার, এখানে একটা প্রশ্ন আছে, এই ঘটনাগুলি এই সরকার কেমনভাবে দেখে, আমি এই সরকারের মুখ্যমন্ত্রীর ২টি লাইন পড়ে দিই ৭-এর পাতায় বাজেট বইতে আছে। এই যে রেপ ইত্যাদি ঘটনাগুলি ঘটছে ডিউরিং দি ইয়ার ৯৩ 10 persons were convicted in I cases of rape. The growing incidence of rapee is causing great concern and among other actions Governmeent has initiated vigorous steps to complete the invstigations and to pause the cases in the courts. সুতরাং এই দৃষ্টিটা হচ্ছে এখানকার। এখন মুস্কিলটা হচ্ছে, অসুবিধাটা কি জানেন, এই যে ডেমক্রেসি, গণতন্ত্র এটা জুডিসিয়াল প্রসেসে চলে গেছে। এখন অনেক কেসে চার্জসিট দেওয়া হয়েছে, কিন্তু জুডিসিয়াল ব্যাপারটা তো আপনি জানেন, আপনি আইনজ্ঞ মানুষ, জুডিসিয়াল এটা ইন্ডিপেনডেন্স এটা এত উঁচুতে উঠে গেছে, যদি মুভ না করে গভর্নমেন্টের করার কিছু নেই। ট্রায়াল কেস যদি তারা না করে সরকার সেখানে নিরূপায়। সেইজন্য জুডিসিয়ারিকে হাইকোর্ট দেখে তাদের অন্তত পক্ষে একটু অ্যাকটিভ হতে হবে বলে আমি মনে করি। আমাদের সরকারের যে পদক্ষেপ, এই যে বানতলা, ফুলতলা বলুন, বানতলার ঘটনার ব্যাপারে পুলিশের পক্ষ থেকে প্রথম ডিক্লেয়ার করা হয়েছে সকাল বেলাতে এবং শুধু তাই নয় এই ফুলবাগানের কেসে আর বানতলায় আপনারা দেখবেন এই বই-এ আছে, সরকার থেকে দ্রুতলয়ে সমস্ত ব্যবস্থা করে ৭ জনের বিরুদ্ধে দাঁড়ায়, কোর্টে তারা বলেছে, যাবজ্জীবন শাস্তি হল, একজন হাইকোর্ট থেকে ছাড়া পেয়ে গেছে। কিন্তু তাদের যাবজ্জীবনের শাস্তির ব্যবস্থা করা হয়েছে। ফুলবাগানের কেসে পুলিশ সরাসরি সাসপেন্ড করে দিল। এবং তার বিরুদ্ধে চার্জসিট দাখিল করল, পানিশমেন্ট হল, যাবজ্জীবন কারাদন্ড হল। এখানে আমরা কোনও রাজনীতি করিনি।

[3-10 — 3-20 p.m.]

অনেকে বলে ঐ যে নীলকমল, সে তো হচ্ছে সরকারের যে পুলিশের অ্যাসোসিয়েশন আছে তার কর্মী, সুতরাং এখানে তার প্রতি দুর্বলতা থাকবে, কিন্তু সরকারের তো আমরা কোনও দুর্বলতা দেখিনি। আমি এখানে বলতে পারি এই যে মহিলাদের উপর নির্যাতন, তাদের উপর যে ধরনের শ্লীলতাহানি হচ্ছে সেই সম্পর্কে আমাদের সরকার অন্তত যথেষ্ট পরিমানে তারা সতর্ক আছে এবং সজাগ আছে। আমি এখানে একটু জানতে চেয়েছিলাম, আমাদের রাজ্যে মহিলা পুলিশের অবস্থা কি, ৭৭ সালে কত ছিল, আর আজকে ৯৩ সালে সেটা বেড়ে কি হয়েছে; ৭৭ সালে আমাদের এই রাজ্যে মহিলা পুলিশ এস.আই. ছিল ১৯ জন, এ.এস.আই. ২৬ জন, এবং কন্সটেবল ৬৩ জন ছিল, এবং ইন্সপেক্টার ২ জন ছিল। এস.আই. ৫৭, এ.এস.আই. ৬৮, কন্সটেবল ৩৫০ প্রথম ফিগারটা হল কলকাতা পুলিশের, আর নীচেরটা হল আমাদের রাজ্য পুলিশের। এই বছরে ৯৩তে আমাদের অবস্থাটা কোথায় দাড়িয়েছে দেখুন। ইন্সপেক্টার ৫ জন, এস.আই. ২৯ জন, এ.এস.আই. ৪৪ জন, মোট ৭৮ জন। আবার দেখুন এ.সি. ১ জন, ইন্সপেক্টার ১০ জন, সাব ইন্সপেক্টার ৩৭ জন, অ্যাসিসটেন্ট সাব-ইন্সপেক্টার ৩৬ জন, মহিলা পুলিশ কন্সটেবল ৮০ জন, সুতরাং প্রতিটি ক্ষেত্রে আমরা এইগুলিকে বাড়িয়ে যাওয়ার চেষ্টা করছি। এই ব্যাপারে সতর্কতা নেওয়ার জন্য আমরা ভূমিকা নিচ্ছি।

এখানে প্রশ্ন করা হল যে কুমারগঞ্জের কথা হল না কেন? বলুন তো, কুমারগঞ্জের এই পরিস্থিতিতেও আমাদের মন্ত্রীরা কুমারগঞ্জের সেই মৃতের বাড়িতে গিয়েছেন যদিও তিনি কংগ্রেসী। কিন্তু একটা নজির আপনারা দেখাতে পারেন যে, যেখানে আপনাদের রাজত্বে আমাদের মানুষ খুন হয়েছেন আর আপনাদের মন্ত্রীরা তার বাড়িতে গিয়েছেন সভানুভূতি জানাতে? কুমারগঞ্জের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে ঘটনাটি দুঃখজনক। মন্ত্রীরা কুমারগঞ্জে গিয়ে বলেছেন যে টাকা-পয়সা, তাও দেওয়া হবে। কিন্তু আপনাদের আমলে একটা লাস পর্যন্ত আমাদের দেখতে দেন নি। একজন ভাই তার মৃত ভাই-এর মৃতদেহ দেখতে পর্যন্ত পায়নি। মা তার ছেলের মৃতদেহ দেখতে পায়নি। এই ছিল আপনাদের রাজ্যে অবস্থা। আপনারা শিক্ষকদের কথা বলছেন। মানব সাহা, আল্লারাখা সহ আমাদের ৫০ জন মানুষ মুর্শিদাবাদ জেলাতে খুন হয়েছেন কিন্তু, কই, তাদের জন্য তো আপনাদের একবিন্দু চোখের জল পড়ে নি? অবশ্য আমরা বুঝি যে কেন আপনারা এইসব করছেন। আমরা বুঝেছি, কংগ্রেস এই রাজ্যের স্টেবিলিটি ভাঙতে চায়। তারা জানে যে গণতান্ত্রিক পথে এটা সম্ভব নয় তাই তাদের আনডেমোক্রাটিক ওয়েতে যেতে হবে। হতাশ এই কংগ্রেস দল, তারা জানে এ ছাড়া তাদের পথ নেই। আর ক্ষমতা দখলের লড়াই? স্যার, ক্রিমিনালরা কোন দিকে যাচ্ছে সেটা দেখতে হবে। বারাসতের ঘটনা ২২শে ফেব্রুয়ারি ঘটেছে। এখানে বন্ধু সৌগতবাবু আছেন, আরও তিনজন এম.এল.এ. আছেন, যে নেত্রী এখানে উপস্থিত নেই তার কথা বলতে চাই না, এম.এল.এ. যারা আছেন তারা বলুন, কোনও সভ্য দেশে এটা কি সম্ভব যে প্রশাসনের কোনও হেড, তিনি একটা পার্টি মিটিং-এ গিয়ে বলবেন যে এক লক্ষ লোকের জমায়েত হয়েছে, আপনাদের অ্যারেষ্ট করলাম এবং ছেড়ে দিলাম? সৌগতবাবু বলুন, কিসের ভিত্তিতে আপনারা এটা দাবি করেন? আপনি গিয়েছিলেন হাসপাতালে, হাসপাতালের সুপারকে বললেন আপনাকে বলতে হবে যে পুলিশ হাসপাতালের মধ্যে গুলি করে লোককে মেরেছে।

এটা নীতির দিক থেকে, নৈতিকতার দিক থেকে, আইনের দিক থেকে অন্যায়, অবিচার। কে এটা করলেন বলতে পারেন? আইনের শাসন যেখানে আছে সেইরকম কোনও সভ্য দেশে এ জিনিস কি হতে পারে? কিন্তু তা সত্ত্বেও আপনারা এই জিনিস করলেন। ওখানে গিয়ে বললেন চলো, মারো, পুলিশকে আক্রমণ করো। পুলিশকে আক্রমণ করলেন বুঝলাম কিন্তু টেলিফোন এক্সচেঞ্জ-এ ভাংচুর করলেন কেন? রেল স্টেশনে ভাংচুর করলেন কেন? কার সম্পত্তি এগুলি? এখানে শত্রুমিত্র পর্যন্ত ভুলে গিয়েছেন? এখানে আপনারা শত্রু, মিত্র একাকার করে দিলেন। তার মানে আপনারা ভায়োলেন্স করছেন ফর ভায়োলেন্স সেক। এটাই হচ্ছে আপনাদের আজকের দিনের রাজনীতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হ্যাঁ, এই রাজ্যে ক্রাইম কিছু বাড়ছে। সেখানে কিন্তু ডাইরি নেওয়া হচ্ছে, তার বিরুদ্ধে কেস রুজু করা হচ্ছে, অ্যারেস্ট করা হচ্ছে, কোর্টে যাচ্ছে, বিচার হচ্ছে এবং শাস্তি হচ্ছে। কিন্তু যতদিন বেঁচে থাকবো ততদিন বলে যাব যে আপনাদের আমলে আমাদের ১১শো কর্মী খুন হয়েছেন ভাই-এর কাছ থেকে বোনকে ছিনিয়ে নেওয়া হয়েছে, মায়ের কাছ থেকে মেয়েকে ছিনিয়ে নেওয়া হয়েছে—কিন্তু তারজন্য একটা কেসও হয়নি। সেখানে একটু সহানুভূতির কথাও আপনারা বলেন নি। সেখানে প্রশাসন থেকে কোনও ব্যবস্থাও সেই সময় নেওয়া হয়নি। ডাইরি পর্যন্ত নেওয়া হয়নি, ডাইরি পর্যন্ত আমরা করতে যেতে পারি নি। এখন কিন্তু সেই অবস্থাটা নিশ্চয় নেই। আপনাদের উদ্দেশ্যটা কি? আপনাদের উদ্দেশ্য হচ্ছে, কোন গ্রুপ কতটা ভায়োলেন্স করতে পারে, কে মস্তান, সমাজবিরোধীদের কিভাবে ক্যাম্প চেঞ্জ করিয়ে নিজেরা পার্টিটা দখলে রাখতে পারে সেই চেষ্টা হচ্ছে। এই হল আপনাদের আন্দোলনের লক্ষ। এটা আন্দোলন নয়। সত্যিই যদি গণতন্ত্রের প্রতি আপনাদের বিশ্বাস থাকে তাহলে আগামি মে মাসে যে ১৯টি পৌরসভা এবং দুটি কর্পোরেশনের নির্বাচন হবে চলুন সেখানে গণতান্ত্রিক পথ জনগণের রায় নেবার জন্য লড়াই হোক। যদি সাহস থাকে সেইভাবে গণতান্ত্রিক উপায়ে লড়াই-এ নামুন। তা করলে দেখবেন জনগণ থেকে কত দূরে আপনারা, জনগণের কাছে কত ঘৃণার জায়গায় আপনারা পৌঁছে গেছেন। কয়েকদিন আগে দেখলাম—পেপারের নামটা শুনলে আপনাদের ভাল লাগবে—আনন্দবাজার গোষ্ঠীর তরফ থেকে লেডিস স্টাডি গ্রুপের মাধ্যমে নিয়ে আসা হল একজন ভারতবর্ষের শ্রেষ্ঠ গণতন্ত্রের পূজারিকে এখানে পূজা করার জন্য। সুপ্রিম কোর্ট থেকে খানিকটা ঝামা ঘষে দিয়েছে। আনন্দবাজারকে গণতন্ত্র কাকে বলে শিখতে হবে। স্যার, আমি বলতে চাই, আমাদের সাধারণ পুলিশ হচ্ছে; Police of West Bengal is free from communal and parochial mentality. This is a big achievement. This is a background of the prevailing situation in India and abroad as a whole সাধারণভাবে সারা বছর ধরে পুলিশ গণতান্ত্রিক ব্যবহারের আনুগত্য ধারাবাহিক ভাবে অনুসরণ এবং আচরণ করে চলেছে। তাদের সামাজিক দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হয়েছে। পুলিশের কম্পোজিসন চেঞ্জ হয়ে গিয়েছে। আগের দিন কেউ পুলিশে যেতে চাইতো না, এখন দেখবেন অনেক শিক্ষিত ছেলে পুলিশে যোগ দিচ্ছে। আজকে পুলিশকে ট্রেন আপ করার সুযোগ হয়েছে পুলিশের যে ফিটনেস থাকা দরকার সেজন্য সেটা করা হচ্ছে। আমি মনেকরি প্রয়োজনে মবিলিটিও তাদের থাকা দরকার। এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটু অনুরোধ করবো। ঠিক আছে, আজকে বিভিন্ন রকমের ভায়োলেন্ট সব তাদের নানান ধরনের আক্রমণ করছে। এটা ঠিক, সেইগুলোকে স্তব্ধ করার জন্য অনেক বিষয় আছে, আগে বোঝানো

সোঝানোর ব্যবস্থা আছে তার লাঠি চার্জ, তারপর টিয়ার গ্যাস, তারপরও যখন পারা যায় না, তখন একেবারে তাদের বিরুদ্ধে গুলি চালাতে হয়। এই সমস্ত প্রসেসগুলো মেনটেন করার পর যদি পারা যায়—যদিও টাকা পয়সার সমস্যা আছে, আমি জানিনা কি হবে অ্যাডমিনিস্ট্রেটিভলি কতটা গ্রহণ করা যাবে কি যাবে না, তাতে যদি দেখা যায় একটু রাবার বুলেট, রঙিন জল দেওয়া যায় তাহলে সেটার একটা চেষ্টা করা যেতে পারে। সেটা আপনি বুঝবেন, তাহলে সেটার একটা চেষ্টা করা যেতে পারে। তবে আমি মনে করি যে সমস্ত ঘটনা ঘটছে, ধরুন ২১শে জুলাই মহাকরণ অবরোধ ওরা যে পরিস্থিতিটা তৈরি করেছিল, যে আনরুলি অ্যাকটিভিটিটা নিল, এটা কোনও গণতান্ত্রিক আন্দোলন নয়। সুদীপ্ বাবু আপনার জ্ঞান কতটা জানিনা, বয়স কতটা জানিনা, তবে আমরাও গণতান্ত্রিক আন্দোলন করেছি, আমাদের বয়স থেকে, ৫৯ সালে খাদ্য আন্দোলন আমরা করেছি, ৭১ সালে জন বিরোধী সংখ্যা লঘিষ্ট সরকারের বিরুদ্ধে আন্দোলন করেছি, মার খেয়েছি, কিন্তু কখনও আমরা ব্যাগে করে বোমা নিয়ে যাইনি। কখনও ব্যাগে করে রেলওয়ে স্টেশনে স্টোন নিয়ে যাইনি, আমরা পুলিশকে মারবো বলে, আমরা সংখ্যায় ২৫ হাজার, ওরা ২০০ ওদের মার, ধরো, আক্রমণ কর, তার একটা অন্যতম হোতা এখানে বসে আছেন, প্রফেসার, রাজনীতিবীদ, জ্ঞানী, গুনি মানুষ। এই হল উত্তেজনার উস্কানি। সেইভাবে করা হয়েছে। গণতান্ত্রিক আন্দোলনে এই সমস্ত করে না, তবে আমি মনে করি যে ধরনের ব্যবহার করা, দিস কাইন্ড অব বিহেভিয়ার কখনও এটা স্যুটেবল নয়। ইট ইজ নট বিফিটিং ইন ডেমক্রাস। This, in my thinking, is unbecoming of opposition parties. কিন্তু আপনারা এই কাজগুলো অনবরত করে চলেছেন। কেন মানুষ আপনাদের সমর্থন করবে বলুন? আমি একটু আশ্চর্য হয়ে যাচ্ছি ৯৩ সালের ১লা মার্চ থেকে আপনাদের তো রাইটার্সে থাকার কথা, আপনাদের নেতৃত্ব ঘোষণা করেছিল যে আমরা রাইটার্স-এ থাকবো। এখানে কি করছেন, টিমটিম করছেন, কেন? যাইহোক আপনারা নারী ধর্ষণ ইত্যাদি বলেন। আপনাদের দলের একটু খবর নেবেন। আমার যতটুকু মনে আছে গত ১৪ই মার্চ শান্তিনিকেতন, আপনাদের শান্তি নিকেতনের ছাত্র নেতা সতীনাথ নিয়োগী রবীন্দ্র নাথের শান্তি নিকেতনে ধর্ষণের দায়ে অভিযুক্ত হল, ঠিক তারা দু সপ্তাহ বাদে ২২ মার্চ দোলের দিন আরও একজন ধর্ষিতা হলেন, ঐ শান্তি নিকেতনে। এই মেয়েরা অল্প বয়সী সব ছাত্র পরিষদের কর্মী। এর জন্য উদ্দেশ্য আপনাদের বলার জন্য অ্যাপ্লিকেবল, সেই জন্য বোধ হয় জীবানন্দ দাস ঐ কবিতার লাইনটা লিখেছিলেন, "নরম মাটির পায়ের তলায় কত কুমারীর গভীর নিশ্বাস কথা কয়।" স্যার আজকে আমাদের এই রাজ্যে স্বাধীনতা আছে, ফ্রীডম আছে আর ওদের আন্দোলন ভায়লেট করে, ভায়লেন্স করে সেটাকে সন্ত্রস্ত করে যায়। সেইজন্য বিখ্যাত ফ্রেঞ্চ ফিলজফার জিম পল স্যামট্রে লিখেছিলেন, "ফ্রীডম ইজ টেরার।" আমরা এই স্বাধীনতা যে অবাধ স্বাধীনতা আর আপনারা সেটাকে সন্ত্রস্ত করবার চেষ্টা করছেন, স্যার ক্রিমিন্যালাইজেশন ইন পলিটিক্স - সৌগত বাবু আপনাকে একটা রেফার করছি শুধু। এই দেখুন ২২শে ফেব্রুয়ারি আপনাদের কি ছিল, আপনারা শাসনে যারা সমাজ বিরোধী, এলাকা থেকে আউট হয়ে ছিল, শাসনের বিতাড়িতদের পুনর্বাসন দিতে হবে। কোন পদ্ধতিতে? আমি এই বিধানসভায় বলেছিলাম সিদ্ধার্থ শঙ্কর রায়, বিরোধী দলের নেতা চলে গেলেন, বিরোধী দল নেতা ডাঃ জয়নাল আবেদিন, দুজনে গিয়েছিলেন শাসনে, যে ওদের ঘরে তুলে দিতে হবে। সালাউদ্দিন, এই হল সেই খবরের কাগজে আপনি দেখবেন ৩রা এপ্রিল

[3-20 — 3-30 p.m.]

এই সালাউদ্দিনের ছবি আছে রাইফেল হাতে। ম্যাসকট হতে। একে ওরা তুলে দেবার জন্য মমতা ব্যানার্জি গিয়েছিলেন। সমাজ বিরোধী, সমাজ বিরোধী কারা নিয়ে খেলা করে? হাওড়াতে দেবু, উৎপলকে খুন করলো কারা? সেই বিনোদানন্দ ব্যানার্জি, আপনাদের মনমোহন সিং এর পদ যাত্রায় গিয়েছিলেন। পদযাত্রা করতে পারেন নি, কারণ সেখানে মারামারি করেছে। এছাড়া, এই দেখুন, মধ্যপ্রদেশের একজন আন্ডার গ্রাউন্ড ডন, তার নাম হল ভেস্টা প্যাটেল, সেই ভেস্টা প্যাটেলকে দেখবেন পরপর দুদিন তারা ওখানে শয়ে শয়ে ঘর পোড়ালো, জ্বালানো, কয়েকজনকে খুন করলো, মধ্য প্রদেশের মুখ্যমন্ত্রী দিগবিজয় সিং, সেই ডনকে দেখতে গেলেন, আন্ডার ওয়ার্ল্ডের ডনকে দেখতে গেলেন। কিন্তু যাদের ঘর বাড়ি পোড়ানো হল, খুন হল, তাদের দেখতে গেলেন না, এটা ভাবতে পারেন? আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর এই ভূমিকা কখনও দেখেছেন? আর মধ্য প্রদেশের মুখ্যমন্ত্রী দ্বিগবিজয় সিং সেই আন্ডার ওয়ার্ল্ডের ডন'কে দেখতে গেলেন। কিন্তু যাদের ঘরবাড়ি পোড়ান হল তাদের দেখতে গেলেননা। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর এই জাতীয় কোনও ভূমিকার কথা কেউ কি ভাবতে পারেন! এটা কি কেউ ভাবতে পারেন যে, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ঐসব সমাজবিরোধীদের পেট্রোনাইজ করছেন! ওরা রাজনীতিতে ঐ সমস্ত সমাজবিরোধীদের নিয়ে আসছেন। আমি এখানে একটা পরিসংখ্যান উল্লেখ করতে চাই এবং এটার প্রতি সুদীপবাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই। প্রদেশ কংগ্রেস সভাপতি সোমেন মিত্র ১৯৯৩ সালে ১০টা জনসভায় অংশ গ্রহণ করেছেন — সেই সভাগুলোতে নান ওয়াজ কিলড অ্যান্ড ইনজিয়োর্ড। কিন্তু মমতা ব্যানার্জির নেতৃত্বে যেসবগুলি হয়েছে সেসব গুলোতে আমরা কি দেখেছি? ঐ সৌগত রায় ইত্যাদিরা সেসব বিক্ষোভ সমাবেশে উপস্থিত থেকে এমত অবস্থার সৃষ্টি করেছে যে মানুষ ভয় পেয়ে গেছে। বারাসাতে ওরা মিটিং করতে গিয়েছিলেন, ভয় পেয়ে দোকান-পাট সব বন্ধ হয়ে গিয়েছিল। মমতা ব্যানার্জি মিটিং করবে শুনলেই মানুষ ভয়ে আতঙ্কিত, সন্ত্রস্ত হয়ে পড়ে। এ জিনিস আজকে ওদেরই ভেবে দেখতে হবে যে, ওরা কোনও জায়গায় যাচ্ছেন। সুতরাং আমার বক্তব্য এই জায়গায় যে, আজকে কংগ্রেস দল গোটা দেশটাকে যে জায়গায় নিয়ে যাচ্ছে তাতে ওরা আমাদের রাজ্যের পুলিশ প্রশাসনের সঠিক অবস্থানটা উপলব্ধি করতে পারছেন না এবং সহ্যও করতে পারছেন না। তবুও আমাদের মুখ্যমন্ত্রী বার বার বলছেন, "আমাদের একটু সুবিধা হয় প্রশাসন চালাতে যদি কংগ্রেস দলের মধ্যে ঐক্য ফিরে আসে। কারণ ওরা পরস্পরের মধ্যে হানাহানি, মারামারি করেন এবং আমাদের পুলিশ প্রশাসনকে তা সামলাতে গিয়ে অনেক সময়েই অসুবিধায় পড়তে হয়।" আমি আজকে একথা পরিষ্কার বলতে চাই যে, আমাদের পশ্চিমবাংলায় যেমন বামফ্রন্ট সরকার আছে, তার পুলিশ প্রশাসন আছে তেমনি এখানে গণতান্ত্রিক আন্দোলন আছে, সংগ্রাম আছে লড়াই আছে। আমরা এমন কি শক্তি যে ১৭ বছর ধরে এখানে আমরা ক্ষমতায় আছি! এটা সম্ভভ হচ্ছে পুলিশি ব্যবস্থার পরিবর্তন হয়েছে বলেই। আজকে পঞ্চায়েত থেকে শুরু করে, মিউনিসিপ্যালিটি থেকে শুরু করে প্রতিটি স্তরে কংগ্রেস, বামপন্থী, সকলের সঙ্গে বসে আলোচনা করে গণতান্ত্রিক পরিবেশের মধ্যে দিয়ে সমস্ত কিছু পরিচালনা করা হচ্ছে বলেই আমরা সরকার পরিচালনা করতে পারছি। অথচ ওরা আজকে আমাদের এই গণতান্ত্রিক পরিবেশকে মপ-আপ করে দিতে চাইছেন। আমি

আশা করব আমাদের রাজ্যের সাধারণ মানুষ নিজেদের অভিজ্ঞতার ভিত্তিতে সমস্ত কিছু উপলব্ধি করে বিচার বিবেচনা করবেন। আমি আশা করব যে কেউ রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটাবার চেষ্টা করলে দলমত নির্বিশেষে তাদের ধরা হবে, বিচার করা হবে। এটাই আমাদের নীতি, এটাই আমাদের দৃষ্টিভঙ্গী। আগামী দিনেও আমরা মানুষের শক্তিকে সহায় করে এগিয়ে যাব, আমাদের জয়-যাত্রা তীব্র গতিতে এগিয়ে যাবে। সমস্তরকম আক্রমণকে পদানত করে, পরাজিত করে আমাদের বিজয় পতাকাকে এগিয়ে নিয়ে যাবে। এই আশা করে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী যে ৪৪০ কোটি টাকার বাজেট এনেছেন আমি ঘৃণার সঙ্গে তার বিরোধিতা করছি। এই পুলিশ মন্ত্রী সম্পূর্ণভাবে পুলিশের ওপর নির্ভরশীল এবং এই যে ভেড়ার দল দেখছি, এরা পুলিশের ওপর দাঁড়িয়ে আছেন তাই এরা হাততালি দিয়ে পুলিশ বাজেটে ৬৫ কোটি টাকা বাড়ানোর দাবিকে সমর্থন করবেন। কিন্তু আমি এটাকে সমর্থন করতে পারছিনা। স্যার, এই সরকার পুলিশকে শুধু ট্রিগার হ্যাপি করে তুলেছেন। পুলিশের একটা অংশকে পোলিটিক্যালাইজ করেছেন এবং আই.পি.এস. অফিসারদের কিছু লোককে সুযোগ সুবিধা দিয়ে, উপঢৌকন দিয়ে ওদের হাতিয়ার হিসাবে তৈরি করেছেন। আমি একটা হিসাব পড়ি, এই সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ১৯৯৩ সালের ১১ মার্চ জবাব দিয়েছেন, গত ৫ বছরে অর্থাৎ ১৯৯৩ সারের মার্চের আগের ৫ বছরে কতবার পুলিশ গুলি চালিয়েছিল - ১ হাজার ৮৪ বার পুলিশ গুলি চালিয়েছিল। কতজন পুলিশের গুলিতে মারা গিয়েছিল? ১৯৮৮ সাল থেকে ১৯৯৩ সাল পর্যন্ত ৪১৩ জন আর ইনজিয়োর্ড হয়েছে ৬৩০ জন। নির্লজ্জ লোক, ৪১৩ জন লোককে গত ৫ বছরে পুলিশের গুলিতে খুন করে আবার সেই লোকটি পুলিশের সাফাই গাইছেন? এর থেকে লজ্জার কথা আর কিছু হতে পারে না। এই সরকারের মুখ্যমন্ত্রী কখন পুলিশের বিরুদ্ধে জুডিসিয়াল এনকোয়ারি করে না। গত ১৯৯৩ সালে ৪টি ঘটনা ঘটেছে পুলিশ ফায়ারিং-এ, যগুলিকে জুডিসিয়াল এনকোয়ারি হওয়া উচিত ছিল। ওর পলিসি হচ্ছে, যে করেই হোক এই পুলিশ বাহিনীকে হাতে রাখতে হবে। রবীনবাবু এখানে জনসমর্থনের কথা বললেন। বাপের ব্যাটা যদি হন তাহলে পদত্যাগ করে প্রেসিডেন্ট রুলে ইলেকশন করুন, দেখবো, কত ক্ষমতা আছে। বাপের ব্যাটা যদি হোন, শেষনের কথা মেনে নিয়ে আইডেনটিটি কার্ড করুন, দেখবো, কত ইলেকশনে জেতার ক্ষমতা আছে। আপনারা দাঁড়িয়ে আছেন পুলিশের স্তম্ভের উপর। হিম্মত নেই প্রেসিডেন্ট রুল করে ইলেকশন করার। একটার পর একটা ঘটনা দেখিয়ে আমি বলবো, যে কিভাবে এই সরকার সম্পূর্ণভাবে নির্ভর করে আছে পুলিশের উপর। এই মুখ্যমন্ত্রীর লজ্জা হয় না, একটার পর একটা মিথ্যা কথা বলে যাচ্ছেন। ২১শে জুলাই ঘটনার আমি নিজে সাক্ষী। আমি হাতে করে মৃত দেহ নিয়ে গেছি। লাস কাটা ঘর থেকে আমি ২টি শহিদের মৃতদেহ বার করেছি এবং সেদিন শপথ নিয়েছি, আদিম হিংস্র মানবিকতার যদি আমি কেউ হই, তাহলে স্বজন হারানোর শ্মশানে জ্যোতিবসুর চিতা আমি তুলবই। এই বলে আমরা শপথ নিয়েছি। আগরতলায় মুখ্যমন্ত্রী মহাশয় পরশুদিন বলে এসেছেন, রাইটার্স বিল্ডিং কেউ দখল করতে গেলে আমরা তা প্রতিহত করবো। বৃদ্ধ মুখ্যমন্ত্রী অসত্য কথা বলেছেন। রাইটার্স বিল্ডিং কারা দখল করতে গিয়েছিল? ২১শে জুলাই যুব কংগ্রেসের ছেলেরা রাইটার্স বিল্ডিং দখল করতে গেলে আপনাদের বাইরে পুলিশ দাড়িয়ে আছে বন্দুক নিয়ে

দখল করতে গেলে ২।৪টি বন্দুক নিয়ে যাবে, বোমা নিয়ে যাবে, ৪।৫টি স্টেনগ্যান নিয়ে যাবে। জ্যোতিবাবুর সাহস থাকে পুলিশ হাসপাতালের রিপোর্ট এই হাউসে রাখুন। ওরা যেটা বলছেন তাতে পুলিশ কর্মী আহত হয়েছেন ৫৯ জন। একটাও পুলিশ কর্মচারির গায়ে ইট ছোঁড়ার আঘাত ছাড়া অন্য কিছুর আঘাত ছিল কিনা? ডায়রেক্ট বোমার আঘাত আছে কিনা? গুলির আঘাত আছে কিনা এবং একটাও পুলিশ কর্মচারী কোনও আগ্নেয়াস্ত্রে আহত হয়েছে কিনা? ইঁটের বদলে যে গুলি ছুঁড়তে হয় এটাতেই জ্যোতিবসুর সরকার অভ্যস্ত। ১২টি লোক মারা গেল। খোদ কলকাতায় শহরের বুকে এস.এস.কে.এম, মেডিক্যাল কলেজ এবং এন.আর.এসে ভর্তি হল ৬০ জন লোক। তারমধ্যে ৪৫ জন লোকের গুলির আঘাত লেগেছে। আমার সময় নেই, তানাহলে আমি নাম পড়ে দিতে পারি যে কারা কারা গুলিতে আঘাত লেগে ভর্তি হয়েছিল। রাইটার্স দখল করতে গেলে শুধু ময়দান থেকে ইঁট হাতে তুলে নিয়ে রাইটার্স দখল করা যায় না। এইরকম অসত্য কথা দিনের পর দিন এই বৃদ্ধ লোকটার মুখ থেকে শুনতে হবে? সাহস থাকে জুডিসিয়াল এনকোয়ারি করুন। যদি সাহস না থাকে তাহলে কমপক্ষে পুলিশ হাসপাতালের রিপোর্ট এই হাউসে প্লেস করা হোক এবং এই হাউস কমিটি বিচার করে দেখুন একটা পুলিশ কর্মচারি আগ্নেয়াস্ত্রে আহত হয়েছিল কিনা? আমি জানি, আপনার এমন অফিসার আছেন যারা তার পরেই বলবেন ওয়েল ডান মাই বয়েজ। আপনি কলকাতাকে ক্রাইম মুক্ত করবেন! আপনার উপায় নেই সেটা করার; ঐ কমিশনকেই সাপোর্ট করতে হবে, কারণ এক বছর হয়ে গেল, কিন্তু এখনও জানানো হল না সাট্টাডন রশিদের বন্ধু-পুলিশদের নাম যে সাট্টাডনের বোম্ব ব্লাষ্টের ফলে ৬৭ জন লোক মারা গিয়েছিল। তার সঙ্গে সি.পি.এম.এর কোন কোন নেতার যোগাযোগ ছিল সে ব্যাপারে তুষার তালুকদার আপনার হাতে একটা সেপারেট রিপোর্ট দিয়েছেন। যদি হিম্মত থাকে তাহলে সভায় সেই রিপোর্ট প্লেস করুন! কিন্তু আপনার সেটা করবার ক্ষমতা নেই এবং তারই জন্য তুষার তালুকদারের মত একজন পুলিশ অফিসার রাজনৈতিক বক্তব্য রাখলে তা আপনাকে ডিফেন্ড করতে হবে, তারই জন্য ডি.সি (হেড কোয়াটার) দেবেন বিশ্বাস আকাশবানির সামনে গুলি চালাবার অর্ডার দিলে সেই দেবেন বিশ্বাসের ছেলেকে মুখ্যমন্ত্রীর কোটায় ভর্তি করতে হবে, সেজন্য রচপাল সিং বারাসতে গুলি চালাতে অর্ডার দেবার পর তার মেয়েকে মেডিক্যাল কলেজে ব্যক্তিগত কোটায় ভর্তি করতে হবে। আপনি এইভাবে ঘুষ দিয়ে ঐ সমস্ত পুলিশ অফিসারদের নিয়ন্ত্রণে রাখার চেষ্টা করছেন। আমাদের বলুন, রচপাল সিং এর মত পুলিশ অফিসার, যার মাইনে সাত হাজার টাকা তিনি আহত হয়ে কি করে বেলভিউ নার্সিং হোমে ভর্তি হন; কি করে তিনি নার্সিং হোমের খরচ বেয়ার করেন? এর আগে একবার এবং এবারে বারাসতের ঘটনায় আহত হয়ে তিনি বেলভিউ নার্সিং হোমে ভর্তি হয়েছেন। তার কারণ হল, পি.জিতে ভর্তি হলে তার ইনজুরি রিপোর্ট আমরা বার করে নিতে পারি বলেই বেলভিউতে ভর্তি করতে হয়। আপনি পুলিশ কমিশনারের বিরুদ্ধে ভিজিলেন্স করেছেন কিন্তু আজকে কত টাকা দিয়ে এস.পি. সল্ট লেকে বাড়ি করেছেন তার কোনও হিসেব নেই। তারই জন্য রবীনবাবু ভেড়ি লুট করলে শাসনে মানুষ ঘরে ফিরতে পারেন না, কারণ মার্কসবাদি কমুনিষ্ট ছাড়া সেখানে কেউ থাকতে পারবেন না।

**মিঃ স্পিকার ঃ** রবীনবাবু ভেড়ি লুট করেন নি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** উনি নিজে লুট করেননি ঠিকই, কিন্তু যারা সেটা করেছে তাদের সঙ্গে তিনি যুক্ত আছেন এবং তারই জন্য সেখানে মার্কসবাদি কম্যুনিষ্ট ছাড়া কেউ থাকতে পারবেন না। আজকে পুলিশকে ট্রিগার হ্যাপি পুলিশে পরিণত করা হয়েছে। আমরা বলেছিলাম মমতা ব্যানার্জি বারাসাতে যাচ্ছেন, সেখানে এক লক্ষ লোককে গ্রেপ্তার করবার ব্যবস্থা নিন, কারণ আপনাদের অত গাড়ি নেই। কিন্তু পুলিশ কর্তৃপক্ষ বলেছিলেন না, মুখ্যমন্ত্রীর নির্দেশ আছে সেখানে গ্রেপ্তার করা যাবে না। অর্থাৎ উনি শিখিয়ে দিয়েছিলেন যে, ওখানে গুলি চালাতে হবে। বলে দিয়েছিলেন আমাদের সরকারের বিরুদ্ধে যারা আন্দোলন করবে তাদের বিরুদ্ধে গুলি চালাও। ২২শে জানুয়ারি কুমারগঞ্জ, সেখানে ইট পর্যন্ত ছিল না; একটি ৯ বছরের ছেলে একটি মাটির ঢেলা ছুঁড়েছিল, সেখানে গুলি চালিয়ে ১৬ বছরের একটি ফুটফুটে ছেলে পার্থপ্রতিম রায়কে হত্যা করেছেন। আজকে সেই জ্যোতি বসু এখানে বসে সাফাই গাইছেন! বীরভূমের তারাপুরে কোন কংগ্রেসি নেতারা ছিলেন? যারজন্য শশাঙ্কশেখর মন্ডল বলেছিলেন আমি আমরণ অনশন করবো, তিনজন ফরোয়ার্ড ব্লক কর্মীকে মেরে ফেলা হল সেখানে। তারা বলেছিলেন উনি জনপ্রিয় ডাক্তার, ওকে ট্রান্সফার করো না। এটা বলতে গিয়ে সেখানে তিনজন পুলিশের গুলিতে মারা গেলেন। গত পাঁচ বছরের হিসাব দিয়ে বলেছেন ৪১২টি জায়গায় পুলিশ গুলি চালিয়েছে, অর্থাৎ পশ্চিমবঙ্গ ভীষণ ভাল চলছে। কিন্তু বিগত পাঁচ বছরে পশ্চিমবঙ্গে ১০৮৪টি জায়গায় গুলি চলেছে। কুচবিহারে মদনমোহন ঠাকুরের মূর্তি চুরি হল, তারফলে সেখানকার নিরস্ত্র মানুষের উপর পুলিশ গুলি চালালো। আজকে গুলি চালাতে আপনার হাত বা বুক কাঁপে না। কিন্তু এই মুখ্যমন্ত্রীই ১৯৫৯ সালে খাদ্য আন্দোলনের পর এখানে দাড়িয়ে বলেছিলেন - "শেষকালে আমি জিজ্ঞাসা করি, আপনারা যদি চোখের সামনে দেখেন যে, বিবস্ত্র নারীর উপর আক্রমণ হচ্ছে তাহলে তার বিরুদ্ধে রুখে দাঁড়াবেন না? যদি পুরুষ হন, মানুষের রক্ত যদি গায়ে থাকে, তাহলে রুখে দাঁড়াবেনই।" এই সেদিন আমরা দেখেছি, ছেলের সামনে বিবস্ত্র নারীর উপর পাশবিক অত্যাচার হতে। আপনার দেহে মানুষের রক্ত নেই, তাই এটা বলতে পারছেন না এবং তারই জন্য ১৯৫৯ সালে বিধানসভায় দাঁড়িয়ে যে বক্তৃতা দিয়েছিলেন তার পুনরাবৃত্তি করলাম। তাই আমি আর একটা কথা বলতে চাই। সেদিন আমাদের আজকের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কি বলেছিলেন? সেদিন মুখ্যমন্ত্রী গুলি চালিয়েছেন বলে উনি বলেছিলেন, স্যার, সরকার যে সমস্ত কান্ড ঘটিয়েছিল, আমার মনে আছে, আজকের আনন্দ বাজেরের কথা বলছিনা, সেদিন তার যিনি এডিটর, সত্যেন মজুমদার, এডিটোরিয়ালে ঐ কালিবাবুকে ঐ কেলোর কীর্তি বলে নাকি কি লিখিয়াছিলেন এবং প্রফুল্লবাবুকে তিনি লিখিয়াছিলেন, এরা হচ্ছে সাম্রাজ্যবাদের জারজ সন্তান, মাতৃগর্ভের লজ্জা। আমি বলি মুখ্যমন্ত্রীকে এর মধ্যে ইনক্লুড করে নেওয়া যায়। জ্যোতি বসু বলেছেন বিধান রায় সম্পর্কে যে সাম্রাজ্যবাদের জারজ সন্তান, মাতৃ গর্ভের লজ্জা। এতগুলি ছেলেকে গুলি করে মেরে ফেলার পরে যদি ৫৯ সালে জ্যোতিবাবুর ব্যবহৃত ভাষা, আনন্দ বাজারের সত্যেন মজুমদারের ভাষা এর সম্পর্কে ব্যবহার করি সাম্রাজ্যবাদের কিসের সন্তান, কোথাকার লজ্জা তাহলে সেটা কি অন্যায় হবে মানুষগুলিকে মারার জন্য? এই মুখ্যমন্ত্রী নারী নিগ্রহের মুখ্যমন্ত্রী, যিনি বানতলার ঘটনা ঘটার পরে বলেন যে, এমন ঘটনা তো ঘটে থাকে। আর ফুলবাগানে থানার

মধ্যে নিহারবানু ধর্ষিত হবার পরে বলেন যে, ১০ বছরে একবার তো ঘটতে পারে। তা রাজ্যে ধর্ষণের ঘটনা যে বাড়বে তাতে আর আশ্চর্য কি। তার রাজত্বে আলপনা ব্যানার্জি বটতলা থানা থেকে ২ শত গজ দুরে বিবস্ত্র হবেন, আহত হবেন, এতে আর আশ্চর্য কি তার রাজত্বে চন্ডিতলা লেনে গৃহবধু অঞ্জনা রায় নিগৃহিত হবেন, তাতে আর আশ্চর্য কি এদের রাজত্বে মায়ের লজ্জা থাকবেনা। যে পার্টির গণতান্ত্রিক মহিলা সমিতির সাধারণ সম্পাদিকার বিরুদ্ধে পার্টির অভিযোগ তোলে যে, তিনি রসিদ খানের সাম্রাজ্যে মনোরঞ্জন ঘটাতে তার সংগঠনের মেয়েদের পাঠিয়েছেন তাদের কি অধিকার আছে, নৈতিক অধিকার আছে মেয়েদের ইজ্জতের কথা বলার? এই অধিকার আমাদের আছে। আমরা বলছি, বাংলার মাকে আপনারা কলঙ্কিত করেছেন। তাই, আপনাদের আমলে এম.এল.এ জগদিশ দাস থানা আক্রমণ করলে তার শাস্তি হয়না। সৎ পুলিশ অফিসার সঞ্জয় মুখার্জিকে সরে যেতে হয় আপনাদের আমলে রচপাল সিংরা, দেবেন বিশ্বাসরা থাকবে। আর থাকবে নন-গেজেটেড পুলিশ কর্মচারি সমিতির সেই লোকগুলি যারা বামফ্রন্টকে জিন্দাবাদ বলে পশ্চিমবাংলার গণতন্ত্রের অপলাপ ঘটায়, গণতন্ত্রকে ধ্বংস করে। সৎ পুলিশ অফিসার থাকবেনা। তাই, এই বাজেটের একটা পয়সাও আমি সমর্থন করছি না। আমার যেটুকু শক্তি আছে, সবটুকু দিয়ে আমি বিরোধিতা করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Mondal, what is your point of order?

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমার সাবমিশান হল এই, এর আগেও শ্রী সৌগত রায় একটা স্টেটমেন্টে একই কথা বলেছিলেন, আজকে বললেন পশ্চিমবঙ্গ গণতান্ত্রিক মহিলা সমিতির নেত্রির নামে তিনি যে অভিযোগ করলেন আমি আপনার কাছে অনুরোধ করবো, এই বিষয়টি এখান থেকে এক্সপাঞ্জ করা হোক। বারে বারে এই ধরনের কথা যিনি এই সভার সদস্যা নন তাকে উদ্দেশ্য করে, উদ্দেশ্য মূলকভাবে এই সভায় এই ধরনের কথা বলা হচ্ছে এটাই আমি আপনার কাছে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি প্রসিডিংসটা দেখে, তারপরে বলবো।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা বলছি আজকে কোনও পুলিশ নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে? এই পুলিশ ১৯৪৭ সালে যখন দেশ স্বাধীন হল, ১৯৪৮ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত মাঝখানে যুক্তফ্রন্টের স্বল্প সময় বাদে এই পুলিশ বাহিনী কারা গড়ে তুলেছিল? এই কংগ্রেসিরা পুলিশ বাহিনী গড়ে তুলেছিল এবং পুলিশ বাহিনীর চরিত্রকেও এই কংগ্রেসিরা গড়ে তুলেছিল। ভারতবর্ষ একটি পুঁজিবাদি রাষ্ট্র আমরা জানি যে কালচার ইজ দি সুপার ষ্ট্রাকচার অব ইকনমি। অর্থনীতির বুনিয়াদ হচ্ছে সংস্কৃতি। পুঁজিবাদি যে রাষ্ট্র তার সংস্কৃতিও পুঁজিবাদি হয়ে থাকে। পশ্চিমবাংলায় ক্ষমতায় আমরা বিপ্লবের মধ্যে দিয়ে আসিনি। পশ্চিমবাংলার কোটি কোটি মানুষের চিন্তা ভাবনা, তাদের চেতনা সমস্ত কিছু পাল্টে গেছে, এটা ভাবার কোনও অবকাশ নেই। পুলিশের মধ্যে একটা অংশ আছে, যারা কংগ্রেসিদের সেবক। পুলিশের মধ্যে একটা অংশ আছে যার

কংগ্রেস সমর্থিত পুলিশ কর্মচারি সমিতি করে। আর এরা বিভিন্ন জায়গায় বামফ্রন্ট সরকারকে বে-ইজ্জত করার জন্য গুলি চালিয়ে দেয়, এটা ঘটনা। গুলি চালনার যে ঘটনা ঘটছে, আমি এখানে মুখ্যমন্ত্রীকে উদ্দেশ্য করে বলতে চাই, একজন ব্যক্তি, আর একজন ব্যক্তিকে হত্যা করে, আইন অনুসারে তার বিচার, সাজা হয়। মমতা ব্যানার্জি তার বক্তব্যের মধ্যে দিয়ে মানুষকে বিভ্রান্ত করে, উত্তেজিত করে সারা পশ্চিমবাংলার কত জন মানুষকে হত্যা করেছে তার বিরুদ্ধে, সৌগতবাবুর বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। উত্তেজিত করে মানুষকে হত্যা করলো, তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হবে না? হাওড়ার দেবু, উৎপল মারা গেল, কংগ্রেসের নেতারা বলেছে বার বার যে কংগ্রেসের অন্তদ্বর্ন্দ্বের জন্যই মারা গেছে। মমতা ব্যানার্জি ৩০ তারিখে কুচবিহারের দিনহাটায় গিয়েছিলেন, আমরা বামপন্থীরা তার আগে থেকে কয়েক দিন ধরে মাইক নিয়ে প্রচার করে বেড়িয়েছি মমতা ব্যানার্জি জনসভা হবে, অহেতুক উত্তেজনা সৃষ্টি করবে, আইন-শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করবে, আপনারা সেই প্ররোচনায় পা দেবেন না। কংগ্রেসের অভ্যন্তরীণ অন্তর্দ্বন্দ্বের ফলে এখানে অনেক বিশৃঙ্খলার সৃষ্টি হয়। কংগ্রেসের সুব্রত মুখার্জি কয়েক দিন আগে বলেছেন মমতা ব্যানার্জির কোনও জ্ঞান নেই, কোনও ধারনা নেই। কংগ্রেসের আর কি বলার আছে এখানে? জয়নাল আবেদিন সাহেব এখানে আছে, উনি বলেছেন সি.পি.এম যদি কোনও অন্যায় করে তাহলে প্রশাসন তাকে অ্যারেষ্ট করে না, গ্রেপ্তার করে না ইত্যাদি। আজকে সকালে মুখ্যমন্ত্রী কংগ্রেস সদস্য আব্দুল মান্নান সাহেবের এক প্রশ্নের উত্তরে বলেছেন, মুর্শিদাবাদে সৌগতবাবু এবং সোমেনবাবু গিয়ে খুনী আসামির বাড়িতে গিয়েছিল এবং তাকে উৎসাহিত করতে গিয়েছিল। সেখানে যারা অ্যারেষ্ট হয়েছে তার মোট সংখ্যা হচ্ছে ২৬ জন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন তার মধ্যে সি.পি.এম-এর লোকও আছে। জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে সি.পি.এম অন্যায় করলে সাজা হয় না, গ্রেপ্তার হয় না। কিন্তু এখানে মুখ্যমন্ত্রী বলেছেন এই যে ২৬ জনকে অ্যারেষ্ট করা হয়েছে তার মধ্যে কংগ্রেসের লোক আছে এবং সি.পি.এম-এর লোকও আছে। মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন করি এই কারণে, মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে বলেছেন যারা অন্যায় করবে তারা যে দলেরই লোক হোক না কেন পুলিশকে নিরপেক্ষ ব্যবস্থা নিতে হবে। এই কথার এখানেই প্রমাণ হয় যখন মুর্শিদাবাদে যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের মধ্যে সি.পি.এম-এর লোক আছে এবং কংগ্রেসের লোক আছে। সেইজন্য বলছি কতকগুলি বিষয় আছে সেইগুলি আপনাদের লক্ষ্য রাখা উচিত। কংগ্রেস গণতন্ত্রের কথা বলে, আনন্দবাজারের উদ্ধৃতি দেয়। কিন্তু এই আনন্দবাজার কার ধারক এবং বাহক? আমি একটা বিষয় আপনাদের সামনে তুলে ধরতে চাই। ভারতবর্ষের সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করে ১৯২৮ সালের ২৩শে মার্চ ভগৎ সিং-এর ফাঁসি হয়েছিল। সামনে ২৩শে মার্চ চলে গেল, গণশক্তি ছাড়া কেউ দু-লাইন এই ব্যাপারে লেখার প্রয়োজন মনে করলো না। ভারতবর্ষের যুব সমাজের কাছে ভগৎ সিংকে জানাবার দরকার আছে। তাকে অনুকরণ করে ভারতবর্ষের যুব সমাজ অন্যায়ের বিরুদ্ধে লড়াই করতে শিখবে। যাইহোক কংগ্রেস আবার বলছে তাদের আমলে পুলিশ নিরপেক্ষ ছিল। আমরা কুচবিহারের মানুষ ১৯৪৭ সালে দেশ স্বাধীন হল, ১৯৫০ সালে কুচবিহার পশ্চিমবাংলার সাথে যুক্ত হল, ১৯৫১ সালে কুচবিহারের মানুষ এক মুঠো অন্নের জন্য নরেশ বোসের নেতৃত্বে শহীদ মিনারের সামনে জড়ো হয়েছিল। সেই সময় মুখ্যমন্ত্রী বিধান রায় সেখানে পুলিশ লেলিয়ে দিয়েছিল। তার ফলে সেই দিন

কবিতা, বন্দনা, বাদল, সতীশ শহীদ হল। তখন থেকে কুচবিহারের মানুষ কংগ্রেসের চরিত্র চিনে গেল। তারপর ১৯৬২ সাল থেকে কুচবিহারের মানুষ নির্বাচনে কংগ্রেসকে আর ভোট দিল না। কংগ্রেস গণতন্ত্রের কথা বলে কংগ্রেসের আমলে পশ্চিমবাংলায় জননেতা হেমন্ত বসুকে হত্যা করেছিল কে তা আমাদের জানা ঘটনা। মুর্শিদাবাদের মানব সাহাকে কংগ্রেসিরা হত্যা করেছিল। জলপাইগুড়িতে চা বাগানে সি-আই-টি-ইউ.'এর মানুষদের কারা হত্যা করেছিল তা আমাদের জানা ঘটনা। সেজন্য কংগ্রেসিদের কিছু বলার নেই। এই নারী নির্যাতন, পনপ্রথার বলি সারা দেশের তুলনায় আমাদের পশ্চিমবাংলায় কম, তা এই বইতে আছে। তবে এতে আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। এই বিদ্যাসাগরের বাংলায়, ক্ষুদিরামের বাংলায় বধূহত্যা, নারী হত্যা যাতে একটিও না ঘটে তারজন্য পরিপূরক গণ আন্দোলন গড়ে তুলতে হবে। চুরি, ডাকাতি, খুন একটু অবশ্য আছে। পুঁজিবাদি সমাজে চুরি, ডাকাতি, রাহাজানি এগুলোকে কমানো যায় যদি কংগ্রেসিরা নিজেদের একটু নিয়ন্ত্রণ করে। তবে চুরি ডাকাতি, রাহাজানির বিরুদ্ধে পুলিশ প্রশাসন ব্যবস্থা নিচ্ছে। কারণ সমাজ বিরোধিদের মধ্যে একটা বড় অংশ কংগ্রেসের সঙ্গে যুক্ত আছে। প্রদেশ কংগ্রেসের ঘরে যায় যার বিরুদ্ধে ওয়ারেন্ট আছে, এই অধীর চৌধুরীর বিরুদ্ধে ওয়ারেন্ট আছে, সে কলকাতায় আসে, অথচ পুলিশ তাকে ধরতে পারছে না, এটা পুলিশের ব্যর্থতা। এটা মুখ্যমন্ত্রী যেন একটু দেখবেন। সে কলকাতায় আসছে অথচ পুলিশ তাকে ধরতে পারছে না কেন? পুলিশকে নিরপেক্ষ ভাবে কাজ করতে হবে। অনেক জায়গাতে তারা নিরপেক্ষ ভাবে কাজ করছে, কিন্তু সব জায়গাতে নয়। কুচবিহারে মদন মোহনের বিগ্রহ চুরি হয়ে গেল। পুলিশের ব্যর্থতার জন্য তা এখন উদ্ধার হয়নি। পুলিশের এই ব্যর্থতাকে দূর করতে হবে। এই সঙ্গে সঙ্গে আমি পুলিশ যে কাজ করছে তারও প্রশংসা করবো। কারণ কুচবিহারে গত ২৭শে ফেব্রুয়ারি তারিখে যে ওয়ারলেস চুরি হয়ে গিয়েছিল তা সাফল্যের সাথে পুলিশ উদ্ধার করেছে। কুচবিহারে তিনবিঘা আন্দোলনকে কেন্দ্র করে মানুষ যখন বিভ্রান্ত, তখন পুলিশ নিরপেক্ষ ভাবে তাকে কার্যকরী করেছে। পুলিশের সাফল্যের জন্যই সেটা সম্ভব হয়েছে। সেজন্য পুলিশের ক্ষেত্রে এটাও চিন্তা করতে হবে যে তারাও মানুষ। তার জন্য থানায় থানায় যে পুলিশ আছে তাদের উন্নতি হওয়া দরকার। গ্রামাঞ্চলে থানার সংখ্যা বাড়ানো দরকার। পুরুলিয়া বিহারের সীমান্তবর্তী এলাকা। ওখানে থানা এবং পুলিশ ফাঁড়ির পরিমাণ বাড়ানো দরকার, পুলিশ ফোর্স বাড়ানো দরকার। উত্তর বাংলায় স্বায়াত্ব শাসনের নামে মানুষে মানুষে হানাহানি চলছে। সেখানে পুলিশকে আরও আধুনিকীকরণ করা প্রয়োজন। আজকের পত্রিকায় দেখলাম যে, আধুনিকীকরণের জন্য পাঁচটি রাজ্যকে কেন্দ্র টাকা দিচ্ছে। কিন্তু পশ্চিমবাংলাকে তারা টাকা দিচ্ছে না। কেন্দ্রীয় সরকার সমস্ত জায়গায় মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করছে। পুলিশের মধ্যে হোমগার্ড আছে, এন.ভি.এফ. আছে। আজকে স্বাধীনতা লাভের পর ৪৭ বছর পার হয়ে গেল অথচ তাদের স্থায়ী চাকুরি হল না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবো, এদের দিকে একটু দৃষ্টি দেওয়া দরকার, এদের যাতে চাকুরির সুবন্দোবস্ত হয় এবং চাকুরির স্থায়িকরণ হয়, সেদিকে তিনি যেন দৃষ্টি দেন। কংগ্রেসিরা এই যে নির্বাচনের কথা বলছেন, কংগ্রেস আমলে নির্বাচন হয়েছে? আজকে সকালে আলোচনা হয়েছে এখানে কংগ্রেস আমলে আমাদের মুখ্যমন্ত্রীকে খুন করবার চেষ্টা করেছে ওরা। কংগ্রেসের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় জ্যোতিবাবুর নিরাপত্তার ব্যবস্থা করেছিলেন। আজকে কংগ্রেসের সদস্যদের কাছ থেকে যদি সিকিউরিটিদের সরিয়ে

নওয়া যায় তাহলে কি হবে? তাদের ভয় যে এক গোষ্ঠী আর এক গোষ্ঠীর লোককে মেরে ফলবে। এখানে মনমোহন সিং এসেছিলেন। তিনি কলকাতায় পদযাত্রা করতে এসেছিলেন। কিন্তু পদযাত্রা তিনি করতে পারলেন না। কংগ্রেসের আর এক গোষ্ঠী তাকে পদযাত্রা করতে দিলেন না। প্রিয় রঞ্জন দাশমুন্সী যখন পদযাত্রা করতে গেলেন, তখন সোমেন মিত্রের গোষ্ঠী অংশ গ্রহণ করলেন না, তারা তীব্র বিরোধিতা করেছে। খবরের কাগজে এটা বেরিয়েছে। প্রত্যেকটি জেলাতে ওদের এই অবস্থা। মদন মোহন নিয়ে এখানে জয়নাল আবেদিন সাহেব বলছিলেন যে এটি একটি স্পর্শকাতর বিষয়। হ্যাঁ, মদন মোহনকে কেন্দ্র করে ওদের নেতা, কংগ্রেস থেকে যিনি বহিষ্কৃত, সেই মিহির গোস্বামী কি করেছেন? এই মিহির গোস্বামী কুচবিহারে মদন মোহন বিগ্রহকে কেন্দ্র করে একাট সাম্প্রদায়িক বাতাবরণের আবহাওয়া সৃষ্টির চেষ্টা করছে। মিহির গোস্বামী একটা লিফলেট বের করে এই বিষয়টাকে একটা রাজনৈতিক আকার দেওয়ার চেষ্টা করছেন, এই বিষয়টাকে নিয়ে কংগ্রেসের আর একটা অংশ সেখানে রাজনীতি করার চেষ্টা করছে। আজকে আমাদের এই যে পুলিশ এটা হচ্ছে কংগ্রেসের থেকে উত্তরাধিকার সূত্রে পাওয়া পুলিশ, এখন পশ্চিমবাংলার বামপন্থীদের আচার আচরণ ও কার্যকলাপ ইত্যাদির মধ্যে দিয়ে পুলিশের একটা অংশকে আমরা সংশোধন করতে পেরেছি, কিন্তু বাকি অংশের আজও সংশোধন হয়নি। তারা কংগ্রেসের ধারক বাহক, তারা কংগ্রেসকে রাজনৈতিক সুবিধা করে দেওয়ার জন্য বিভিন্ন জায়গায় অশান্তি সৃষ্টি করবার জন্য ষড়যন্ত্রে লিপ্ত হন। এখানে বহরমপুরের যে আলোচনাটা ভক্তিবাবু করেছেন, এই ঘটনার ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন করবো, সেখানকার গোটা বিষয়টাকে অনুসন্ধান করে দেখার প্রয়োজনীয়তা আছে। সেখানে গুলি না চালিয়েও পরিস্থিতির মোকাবিলা করা যেত কিনা? এইগুলি অনুসন্ধান করে দেখা প্রয়োজন। নারী নির্যাতন, বধু হত্যা এই যে সংখ্যাটা কম হয়েছে বিহার, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ এর তুলনায়, এক্ষেত্রে আমরা বলি একটাও যেন না হয়। কম হয়েছে তারজন্য আত্মতুষ্টির কোনও কারণ নেই। এই কথা মুখ্যমন্ত্রী নিজেও বলেছেন, কম হয়েছে বলে তারজন্য আত্মতুষ্টির কোনও সুযোগ নেই। এই যে পুলিশের মধ্যে অনেক পুলিশের সাজা হয়েছে, এই যে কয়েকদিন আকে এই অ্যাসেম্বলীতে পুলিশের একজন এ.সি. তিনি এখানে অশালীন আচরণ করেছিলেন তারজন্য তাকে সাসপেন্ড করা হয়েছে। খবরের কাগজে আপনারা সকলেই দেখেছেন এই ঘটনা। কংগ্রেসি আমলে এইসব ছিল না এখানে। আমাদের কাছে তথ্য রয়েছে, কলকাতা পুলিশে ৯৩ সালে ১১৭ জন আধিকারিকের বিরুদ্ধে বিভাগিয় ব্যবস্থা নেওয়া হয়েছে, ৬ জনের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই বছরে বিভিন্ন পুলিশ আধিকারিকের বিরুদ্ধে ১৫টি ভিজিলেন্স কেস শুরু হয়েছে, কংগ্রেসি আমলে এইসব ছিল না। পশ্চিমবঙ্গ পুলিশেও অনুরূপ ভাবে ৫৪০ জনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯৩ সালে ৫১৩ জন আধিকারিকের বিরুদ্ধে বড় রকমের শাস্তির ব্যবস্থা করা হয়েছে। এইসব কংগ্রেসি আমলে ছিল না। পুলিশ বাহিনীর পরিকাঠামোগত উন্নত হওয়া দরকার, আরও গাড়ি বাড়ানো দরকার, পুলিশের সংখ্যা বাড়ানো দরকার, মহিলাদের উপর যেরকম অত্যাচার হচ্ছে তারজন্য সামাজিক ভাবে ও রাজনৈতিক ভাবে আন্দোলন হওয়া দরকার। পাশাপাশি মহিলা পুলিশ বাড়ানো দরকার বিভিন্ন স্তরে জেলায় জেলায়। এইগুলি দেখা দরকার। এই বলে, এই ব্যয় বরাদ্দকে সমর্থনে করে, যে সংশোধনী প্রস্তাবগুলি দিয়েছি সেইগুলি নিশ্চয় দেখবেন, কংগ্রেসের কাটমোশানের পূর্ণ বিরোধিতা করে

আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বরাষ্ট্র দপ্তরের মাননীয় পুলিশ তার দফতরের ব্যয়বরাদ্দের যে দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমা পক্ষ থেকে যে সমস্ত কাটমোশান এসেছে সেইগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রা স্যার, আমরা ৭৭ সাল থেকে আছি, ৯১-৯২ সালের পুলিশ বাজেটে যে বরাদ্দ ছিল কোটি ১৯ লক্ষ ৪৭ হাজার টাকা, সেটা প্রতি বছরে বাড়তে বাড়তে মাত্র ৩ বছরে দে আজকে সেটা ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা চলে এসেছে। অর্থাৎ ১০৭ কোটি টাকা পু খাতে মাত্র ৩ বছরে বাড়ানো হয়েছে। কারণ কি, জ্যোতিবাবু তার বাজেট বক্তৃতায় বলে পুলিশের কাজের গুণগত মানকে উন্নত করার জন্য এটা করেছেন। মানের উন্নতি মানে এই ব্যাপারে আমরা বেশিদূর যাব না, এখানে রবীন বাবু থাকলে ভাল হোত, সরল আছেন ওনাকেই বলছি, রবীনবাবু বাইরে যে কথাটা বলছেন, এখানে সেটা বললে বুঝ তার কথাটা কতটা সঠিক।

[***] শাসক দলের সদস্য যিনি আজকে হোম পুলিশ বাজেটে সরকারপক্ষের সম বক্তব্য রাখলেন সেই সদস্য বাইরে দাঁড়িয়ে বলছেন তার সরকারের একজন মন্ত্রী তার দ লোকদের খুন করেছেন। তাহলে রাজ্যের আইন শৃঙ্খলার অবস্থা কেমন সেটা সহজেই অনু আজকে রবীনবাবু বাইরে যে কথা বলেছেন হাউসে যদি সেই কথা বলতেন তাহলে বুঝ স্যার, পুলিশের কাজের মান কত বেড়েছে সে কথার মধ্যে বিস্তারিতভাবে যাব না কিন্তু অবস্থায় আমরা পুলিশের উপর আস্থা রাখবো কি করে, পুলিশমন্ত্রীর ব্যয়বরাদ্দ সমর্থন কর কোন অধিকারে সেটা আমরা বুঝতে পারছি না। স্যার, ওরা নারী নির্যাতন নিয়ে অনেক দিলেন—দিল্লি, বম্বে, মাদ্রাজের কথা বললেন। দিল্লি যেতে তো পয়সা লাগে, অনেক দূ রাস্তা, অতো দূরে যাবার দরকার কি, এখান থেকে একটু হেঁটে চেম্বারের বাইরে কয়েক গিয়েই কিছুদিন আগে কি ঘটনা দেখলাম? দেখা গেল, একজন পুলিশ অফিসার, তিনি এ মদ্যপ অবস্থায় তার সহকর্মী একজন পুলিশ অফিসার যিনি আবার মহিলা তাকে করছেন এবং তাই নিয়ে সেই এ.সি'র সঙ্গে ডি.সি'র ঝগড়া লেগে গেল। একজন পু অফিসার তার সহকর্মী মহিলা পুলিশ অফিসারকে টিজ করছেন এবং সেই মহিলা পু অফিসার নিরাপত্তার অভাব বোধ করে উপর তলার অফিসারকে সে কথা বলছেন খোদ বিধানসভা ভবনের মধ্যে এই ঘটনা ঘটছে তাহলে পুলিশের নৈতিক মান কোন পর্যা নেমে গিয়েছে চিন্তা করে দেখুন।

**মিঃ স্পিকার :** এটা বিধানসভা ভবনের মধ্যে নয়, বিধান সভার প্রাঙ্গনে।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আমি বলছি, আপনার চেম্বার থেকে একটু দূরে বা অফিসে আপনি বসে থাকেন সেখান থেকে বাইরে তাকালেই আপনি দেখতে পেতেন ঘটনাটা।

---

[***] Expunged as ordered by the chair

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি এখানে উল্লেখ করলেন মাননীয় সদস্য শ্রী রবিন মন্ডল বাইরে কি কি বলেছেন। আপনি রবিনবাবুকে নোটিশ দিয়ে এসব বলছেন কি?

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি বাইরে রবিনবাবুকে বলছিলাম যে এটা বলব।

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা হবে না। রবিনবাবু সরলবাবুকে কি বলেছেন বলে শ্রী মান্নান যেটা উল্লেখ করলেন সেটা বাদ যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, ওরা ১৯৭২/৭৭ সালের অনেক রেফারেন্স দিলেন। কিন্তু ওরা যদি একটা রেফারেন্স দিতে পারতেন যে পুলিশের কাছে কোনও মহিলা আশ্রয় চাইতে গিয়েছে এবং সেই আশ্রয় চাইতে গিয়ে কংগ্রেস আমলে সেই মহিলা পুলিশের দ্বারা ধর্ষিতা হয়েছেন তাহলে বুঝতাম। অথচ এই বামফ্রন্টের আমলে সেই ঘটনা ঘটেছে। সিঙ্গুর থানায় কাকলি সর্দার বলে একটি মহিলার ক্ষেত্রে এই ঘটনা ঘটেছে। এই কাকলি সর্দার, তিনি ট্রেন ধরতে পারেন নি, প্ল্যাটফর্মে দাঁড়িয়ে আছেন, সাধারণ মানুষ ভাবলেন কোথাও রাত্রে থাকবেন মহিলা তাই তারা তাকে সিঙ্গুর থানাতে নিয়ে গেলেন এবং পুলিশ হেফাজতে রাখলেন। তারপর কি ঘটনা ঘটলো? সিঙ্গুর থানাতে সেই মহিলা তিনজন কন্সটেবল এবং একজন এ.এস.আই দ্বারা ধর্ষিতা হলেন। যে পুলিশের কাছে নিরাপত্তার জন্য ঐ মহিলা গেলেন সেই পুলিশের দ্বারাই তিনি ধর্ষিতা হলেন। এ আমরা কোন রাজ্যে বাস করছি? ফুলবাগানের কথা ওরা বললেন। ঐ নীলকমলের শাস্তি হত না যদি না বাইরের মানুষ ফুলবাগানের ঘটনার কথা জানতে পারতেন। ঐ নীলু এন্টালি থানাতে এরকম ঘটনা আগেও ঘটিয়েছে। এন্টালি থানার রেকর্ডে এরকম বহু ঘটনার নজিরও আছে। তাকে ট্রান্সফার করা হয়েছে কিন্তু শাস্তি দেওয়া হয়নি। একজন পুলিশ অফিসার শুধু আপনাদের দলের লোক বলে তাকে দিনের পর দিন আপনারা প্রশ্রয় দিচ্ছেন। এর ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে পুলিশ প্রশাসন সমাজবিরোধীদের সঙ্গে হাত মিলিয়ে পশ্চিমবঙ্গে যা ইচ্ছা করে যাচ্ছে। এর ফলে মহিলারা পর্যন্ত এখানে নিরাপদ বোধ করতে পারছেন না। স্যার, রবীন বাবু বললেন মমতা ব্যানার্জি যেখানে যাচ্ছে সেখানেই এমন অবস্থার সৃষ্টি করছে যাতে পুলিশকে গুলি চালাতে হচ্ছে। সেখানে পরিস্থিতি এমন ক্রিয়েট করে দেওয়া হচ্ছে যে পুলিশ গুলি চালাতে বাধ্য হচ্ছে। রবীন বাবুর কথা তর্কের খাতিরে যদি মেনে নেওয়া যায় তাহলে সরকার পক্ষের সদস্যদের এবং মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করবো আপনি বলবেন কি হরিহর পাড়াতে যে গুলি চলেছিল, সেখানে কি মমতা ব্যানার্জি গিয়েছিল? শান্তিপুরে জলের দাবিতে যে গুলি চলেছিল সেখানে কি মমতা গিয়েছিল, তারাপুরে ডাক্তারের বদলির ব্যাপারে যে গুলি চলেছিল সেখানে কি মমতা গিয়েছিল, কুমার গঞ্জে শিক্ষকের বিরুদ্ধে যে গণ আন্দোলন হয়েছিল সেখানে কি মমতা গিয়েছিল, এই সমস্ত জায়গায় মমতা ব্যানার্জি না গেলেও যদি গুলি চলে ট্রিগার হ্যাপি পুলিশ যদি গুলি চালায় মুখ্যমন্ত্রী তো শিব ঠাকুরের মত বসে আছেন, এই শিব ঠাকুরকে খুসি করার জন্য, তিনি যেমন রিপোর্ট পছন্দ করেন সেইরকম ভাবে রিপোর্ট তৈরি হয়। বিধানসভার নির্বাচন হোক, লোক সভার নির্বাচন হোক, পৌর সভার নির্বাচন হোক, এই নির্বাচনগুলোতে দলের হয়ে কাজ করতে হবে, রিগিং করতে হবে, যাতে প্রকৃত ভোট দাতারা ভোট না দিতে পারে। মানব সাহা এবং আল্লা রাখা আপনাদের দলের উপদলিয় কোন্দলে

খুন হয়েছে। আজকে সুভাষ চক্রবর্তী এবং সুভাষ চক্রবর্তীর অ্যান্টি গ্রুপ এর কোন্দলের ফলে ব্যারাকপুর বেল্টে আজকে এত খুন হচ্ছে এবং সেইগুলো চাপা দেবার জন্য কংগ্রেসের ঘাড়ে দোষ চাপিয়ে দেওয়া হচ্ছে। মানব সাহা খুন হয়েছে উপদলিয় কোন্দলের ফলে, মুর্শিদাবাদে আপনাদের উপদলিয় কোন্দলের ফলে আল্লা রাখা খুন হয়েছে। সুতরাং আমার সময় অল্প এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ৪৪০ কোটি ১৫ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। আমরা সকলে জানি যে আমাদের এখানে যে পুলিশ ব্যবস্থা, যা নিয়ে এত বেশি আলোচনা হচ্ছে, এর মূলটা তৈরি হয়েছিল ব্রিটিশ আমলে এবং এর পরে কংগ্রেসি রাজত্ব চলেছে দীর্ঘকাল, এর এটা স্বীকার করবেন। যার ফলে পুলিশি ব্যবস্থাটাকে বর্তমানে পুরোপুরি ভাবে পরিবর্তন করা সম্ভব হয়নি। বামফ্রন্ট যখন ক্ষমতায় এলো উত্তরাধিকার সুত্রে সেই পুলিশ প্রশাসনকে আমরা পেলাম। কিন্তু এর গুনগত পরিবর্তন হয়ে গেছে এটা বলা যায় না এটা ভাবাও যায় না। ভোট হয়েছে, আমরা দেখেছি মন্ত্রী সভা হয়েছে, এই হাউসের যে কমবিনেশন ছিল সেটা চেঞ্জ হয়ে গেছে, কিন্তু পুলিশের পরিবর্তন অবস্থায় তার বদল ততটা আসেনি। এখন পুলিশ যে অবস্থার মধ্যে আছে, পুলিশের সঙ্গে জনগণের প্রশাসনিক দিক থেকে যোগাযোগ রাখা, সেটা হয়নি। যে কোনও থানায় দারোগারা লিঙ্ক ম্যান হিসাবে জনগণের কাজ করবেন। দারোগাদের ভূমিকা এমন ছিল — একটা গল্প আছে, একজন বৃদ্ধা একজন জজকে বলেছিলেন বাবা আর জন্মে যেন তুমি দারোগা হয়ো। অর্থাৎ তখন দারোগাদের যে প্রতিপত্তি ছিল সেই প্রতিপত্তি যায়নি। এখনও পর্যন্ত সেটা রয়ে গেছে। দারোগারা থানায় থানায় লিঙ্ক ম্যান হিসাবে কাজ করবেন, তাদের একটা বড় ভূমিকা থাকবে সেটা আমরা জানি। কাজেই ইচ্ছে করলেই সেই ভূমিকা পাল্টে দেওয়া যায়না। জ্যোতিবাবু স্বরাষ্ট্রমন্ত্রী হয়েছেন, অতএব তিনি রাতারাতি সমস্ত কিছু পাল্টে দেবেন—এটা ভাবা যায়না। এটাই বাস্তব কথা। সুতরাং ইচ্ছে করলে পুলিশ একটা সরকারকে জনপ্রিয় করতে পারে, আবার ইচ্ছে করলে একটা সরকারকে ডোবাতে পারে। সেই অবস্থা এখনো এখানে আছে এবং আমরা সেখানে অসহায়। সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পুলিশ প্রশাসন পরিচালনা করতে হচ্ছে। আমরা দেখছি ওরা অভিযোগ করছেন — পুলিশ বিভিন্ন জায়গায় লাঠি, গুলি চালাচ্ছে এবং মাননীয় সদস্য সৌগত রায় অ্যানালোজি টানবার চেষ্টা করলেন। তিনি বললেন, "আমি এর আগে বিধানসভায় ৩১শে, জুলাই-এর ঘটনার পরিপ্রেক্ষিতে যে ভূমিকা নিয়েছিলাম তা যথার্থই ছিল। কারণ ১৯৫৯ সালে কলকাতায় একটা ঘটনা ঘটেছিল, তাতে সেদিন তখনকার বিরোধী দলের নেতা কি বলেছিলেন?" এই কথা বলে তিনি সেদিনেরও বিরোধী দলের নেতার ভাষণের অংশ বিশেষ এখানে পাঠ করলেন এবং তিনি প্রমাণ করতে চাইলেন যে, তার ঐ আচরণের জাষ্টিফিকেশন আছে। তিনি বললেন, "আমি তারি পদাঙ্ক অনুসরণ করেছি।" স্যার, আমি সৌগতবাবুকে বলতে চাই যে, দুটো এক জিনিস নয়। স্যার, আমাকে একটু ক্ষমা করবেন, আমি এখানে একটা গ্রাম্য কথা উল্লেখ করতে চাই—কিসের সঙ্গে কিসের তুলনা, চাঁদের সঙ্গে — (ড্যাস)-এর! ১৯৫৯ সালে বুভুক্ষু, দুর্ভিক্ষ পীড়িত মানুষ মিছিল করে কলকাতা শহরে খাদ্য চাইতে এসেছিল। আর গত ২১শে, জুলাই কিছু হুলিগান্স'কে এক জায়গায় জড়ো

করে তাদের বলা হল তোমরা আমার নেতৃত্বে চলো, রাইটার্স' বিল্ডিং উড়িয়ে দেব। এটাকে বলা যায়, কিছু বোকা লোককে লাঠি গুলির খাদ্য করা হয়েছে। সুতরাং কতগুলি হুলিগান্স'কে নিয়ে রাইটার্স বিল্ডিং দখল করতে যাওয়া আর বুভুক্ষু মানুষের খাদ্যের দাবি, দুটোকে এক করা যায়না। একদল মানুষ খেতে পাচ্ছেনা, খেতে চাইছে, আর একদল হুলিগান্স-এর গুন্ডামি, দুটো এক জিনিস নয়। অতএব সেদিনের জ্যোতি-বাবুর প্রতিক্রিয়া আর সৌগতবাবুর প্রতিক্রিয়া এক হতে পারেনা। যেহেতু সেদিন জ্যোতিবাবু ঘটনার গুরুত্বের পরিপ্রেক্ষিতে উত্তেজিত হয়ে ঐ কথা বলেছিলেন সেহেতু সৌগতবাবুও মুখ্যমন্ত্রীর দিকে পাদুকা হাতে ছুটে যাবেন — তার কৃত-কর্মের সপক্ষে উদাহরণ টেনে তিনি আজকে যে বক্তব্য রাখলেন আমি তার বিরোধিতা করছি। একটা ছিল অরিজিনাল মুভমেন্ট, আর একটা মুভমেন্টের নামে নাটক। সুতরাং সেদিন সৌগতবাবু যে অপরাধমূলক কাজকর্ম করেছেন তার কোনও জাষ্টিফিকেশন নেই। একজন অধ্যাপক হিসাবে আমরা তার কাছে যে রুচিবোধ যে কালচার আশা করি, তার আচরণ এবং বক্তব্যের মধ্যে তা নেই। উনি এমন একটা কথা বললেন — সেই কথাটা এক্সপাঞ্জ করা হল— সেটা কোনও সুস্থ রুচির পরিচয় নয়। উনি এখানে বক্তব্য রাখতে যে সমস্ত ভাষা প্রয়োগ করলেন — একটা অংশ এক্সপাঞ্জ হয়েছে ঠিকই — তাতে আমি আশা করি উনি একজন নেতা, উনি কংগ্রেস দলকে অনেক ক্ষেত্রেই পরিচালিত করছেন এবং অধ্যাপক হিসাবে ওর কাছে অনেক ছেলেই যায়, তাদেরও উনি পরিচালনা করেন তাদের অন্ততঃ এইরকম ভাষা এবং আচার-আচরণের মাধ্যমে পরিচালনা করবেন না। কারণ যে রুচি এবং কালচারের উনি আজকে এখানে পরিচয় রাখলেন তা যদি তাদের কাছেও প্রকাশ করেন তাহলে আমাদের দেশের ছেলেরাও ঐরকম অসভ্য আচরণ করতে এবং মিথ্যে কথা বলতে শিখবে। যে সব শব্দ এখানে উচ্চারণ করা যায়না, সভ্য সমাজে বলা যায়না তা যদি একজন শিক্ষকের কাছ থেকেই বেরিয়ে আসে এবং তিনি যখন একটা দলকে পরিচালনা করেন তখন নিশ্চয়ই আমাদের আইন-শৃঙ্খলা পরিস্থিতি নিয়ে ভাবতে হবে। তারা তো তাহলে যা খুশি করবেন, যা খুশি করবার চেষ্টা করবেন। তবে আমি বলতে চাই, এ কথা ঠিক যে, বামফ্রন্ট আমলেও বহু জায়গায় পুলিশ আমাদের কথা ঠিক মত শুনছেনা। এমন অনেক কাজও করছে, যারজন্য পরবর্তীকালে আমাদের শাস্তি বিধানের ব্যবস্থা করতে হচ্ছে এবং মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে বহু ঘটনারই উল্লেখ করা হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে বাধ্য হচ্ছি যে, এখন দোষী পুলিশ অফিসারদের শাস্তি দেওয়া হচ্ছে, অথচ কংগ্রেস আমলে আমরা দেখেছি কথায় কথায় জনসাধারণকে পুলিশ দিয়ে বিব্রত করা হত, কথায় কথায় মিসা, পি.ডি. অ্যাক্ট প্রয়োগ করা হত, মানুষকে হ্যারাস করা হত। এই প্রসঙ্গে আমার একটা কথা মনে পড়ে যাচ্ছে, আমি দক্ষিণ ২৪-পরগণার একজন চাষিকে জানতাম, তার বিরুদ্ধে ৮২টা মামলা ছিল, ফলে সে কোনও দিন গ্রামে ফিরতে পারতো না মামলার অ্যাটেনডেন্সের জন্য। সে এই ময়দানে ফল বিক্রি করত। সে আমাকে বলেছিল, 'গ্রামে ফিরে গেলে রোজ থানায় অ্যাটেনডেন্স দিতে হবে।' অসংখ্য চাষিকে ঐ সময়ে থানায় অ্যাটেনডেন্স দিতে হত। যখন তখন এক একজনের বিরুদ্ধে ১২/১৩টা মামলা ঝুলিয়ে দেওয়া হত। থানায় হাজিরা দিতে গেলেই দারোগাবাবু বলতেন আগে জল এনে দাও, কাপড়টা কেচে দাও। এই ভাবে তাদের ঘন্টার পর ঘন্টা আটকে রেখে বেগার খাটান হত, হয়রান করা হত। একটা থানা দেখান সেইসব মানুষগুলিকে হাজিরা খাতার সামনে বসিয়ে রেখে সেইভাবে তাদেরকে

খাটানোর চেষ্টা করা হচ্ছে? পুলিশের সাহস আছে মানুষগুলিকে খাটাবে? মানুষ নিজেরা তাদের দরকারে থানায় আসে। বিনা পয়সায় খাটিয়ে নেবে সেটা আপনাদের (কংগ্রেসিদের আমলে) আমলে এই কাজগুলি হত। এই কাজ আপনারা করতেন। পুলিশকে অন্ততঃ এই জায়গায় আমরা লাগাম লাগাতে পেরেছি। পুলিশ প্রশাসনকে এই জায়গায় আমরা লাগাম লাগাতে পেরেছি। আমরা বলেছি, জনগণের পক্ষে কাজ করো, জনগণের পক্ষে থাকার চেষ্টা করো, গরিব, খেটে-খাওয়া নিরপরাধ মানুষদের পক্ষে থাকো। যারা বিচার পায় না, তাদের সুবিচার দেবার চেষ্টা করো। আমরা জানি, এক্ষেত্রে সম্পূর্ণ সফল আমরা হতে পারিনি। কারণ দৃষ্টি-ভঙ্গী গত কারণে অনেকেই আমাদের সঙ্গে নেই। যেভাবে আমরা বলতে চাইছি, সেইভাবে প্রশাসন পরিচালনা করার জায়গায় নেই। কিন্তু আমরা চেষ্টা করছি এবং যথেষ্ট সফলতা অর্জন করেছি। সেটা এই বিবৃতির মধ্যে যেমন পাওয়া যাচ্ছে, তেমনি আজকে পশ্চিমবাংলার যে চেহারা, তার যে ক্রাইমের কমপ্যারেটিভ ষ্টাডি আরও অন্যান্য রাজ্যগুলির সঙ্গে যদি কমপ্যারেটিভ ষ্টাডি করা যায় তাহলে দেখা যাবে আমরা ভাল জায়গায় দাঁড়িয়ে আছি। কিন্তু একটা কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলবার আছে, সেটা হচ্ছে, হিটলারের শাসনকালে হিটলার সেখানে নিন্দিত হয়েছিলেন এবং যুদ্ধে তিনি পরাজিত হয়েছিলেন কিনা জানি না, কিন্তু পরবর্তীকালে হিটলারের আমলে যারা অত্যাচার চালিয়েছিলেন তারা কিন্তু একথা বলে পার পায়নি কখনও, যে হিটলারের নির্দেশে আমরা অত্যাচার চালিয়েছি। অতএব আমাদের কোনও অপরাধ নেই। তাহলে আইকম্যান ক্ষমতা পেয়ে যেতেন। কিন্তু আইকম্যানকে ক্ষমা করা হয়নি। তেমনি কংগ্রেসিদের আমলে ওরা কিছু কিছু পুলিশকে অ্যালসেসিয়ান ডগ তৈরি করেছিলেন। সেই সমস্ত অ্যালসেসিয়ান ডগগুলি, সেই সমস্ত পুলিশ অফিসারগুলি বামফ্রন্টের আমলে থেকেছে। সেই সমস্ত আইকম্যানদের আমরা খুঁজে বের করতে পারিনি। তারা যেভাবে মানুষদের হত্যা করেছে, আমাদের কমরেডদের হত্যা করেছে, বিভিন্ন জায়গায় সাধারণ মানুষদের উপর অত্যাচার চালিয়েছে তার স্পষ্ট নজীরগুলি রয়েছে। সেক্ষেত্রে সেই সমস্ত আইকম্যানদের খুঁজে বের করে তাদের বিচার করার জায়গা ছিল এবং আমরা সেই উদাহরণ সৃষ্টি করতে পারতাম। সেই সমস্ত পুলিশ অফিসাররা প্রশাসনের মধ্যে লুকিয়ে আছে যারা পিছন দিক থেকে ছুরিকাঘাত করার চেষ্টা করছেন। আমাদের প্রশাসন ব্যবস্থায় তারা যে স্পর্ধা পেয়ে যাচ্ছেন সেই স্পর্ধার জায়গাটা আমরা বন্ধ করে দিতে পারতাম। কিন্তু সেখানেই আমাদের ব্যর্থতার দিক আছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এই সমস্ত আইকম্যানদের যারা ঐ সময়ে অত্যাচার চালিয়েছিল সেইসব স্পর্ধিত মানুষগুলিকে ধরবার চেষ্টা করা উচিত। আমরা চাই, আজকে তাদের বিচার হোক। আজকে সাধারণ মানুষ যদি দেখে তাদের ধরা হচ্ছে না, তাদেরকে সেই বিচারের জায়গায় আনা হচ্ছে না, তাহলে নিশ্চিতভাবেই তারা চিন্তা করবে। আমরা যারা ক্ষমতায় এসেছি, যারা বামপন্থী, যারা খেটে-খাওয়া মানুষের নির্বাচিত প্রতিনিধি হয়ে এখানে এসেছেন তারা এটা বার বার দাবি জানাচ্ছে। সেই সমস্ত খেটে-খাওয়া মানুষ তারা এখনও বলে, ঐ কংগ্রেস আমলে আমাদের পিঠে চাবুক পড়েছে। যে সমস্ত লোকগুলি ঐ সময় চাবুক চালিয়েছিল তাদের কোনও বিচার হচ্ছে না। তারা আজকে সেইজন্য জনপ্রতিনিধিদের সম্পর্কে যেমন মন্তব্য করছে, তেমনি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধেও মন্তব্য করবে। তারা বলছেন, এই ধরনের মানুষগুলিকে যদি প্রশ্রয় দেওয়া হয়, তাদের স্পর্ধাকে যদি সহ্য করা হয় তাহলে তারা প্রশাসনের মধ্যে থেকে বিভিন্নভাবে প্রশাসনকে

চ্ছনছ করে দেবে। এই জায়গায় আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলবো, তাদের ব্যাপারে জোগ দৃষ্টি রাখতে হবে। আরও কতকগুলি ব্যাপারে প্রশ্ন এসে যাচ্ছে, সেটা হচ্ছে এই, পুলিশের যে কার্যকলাপ সেগুলি যদি আমরা খানিকটা নিয়ন্ত্রণের মধ্যে রাখতে চাই সেক্ষেত্রে আমার মনে হয় জেলাস্তরে একটা প্রতিনিধিত্বমূলক ব্যবস্থা থাকা দরকার। যারা প্রতিনিধি থাকবেন তারা পুলিশের সঙ্গে যোগাযোগ রাখার চেষ্টা করবেন। পুলিশ যদি কোনও সমস্যায় পড়ে তাহলে তারা প্রতিনিধিদের সঙ্গে যোগাযোগ রাখবে। সেইজন্য বলছি, জেলাস্তরে এই ধরনের প্রতিনিধিত্বমূলক কমিটি বলুন বা প্রতিনিধিত্বমূলক ব্যবস্থাই বলুন যারা জনগণের পক্ষে থাকবে তারা পুলিশের সঙ্গে লিঙ্ক রেখে চলার চেষ্টা করবে। এইভাবে যদি জেলায় জেলায় করা যায় তাহলে পুলিশ আজকে যা খুশি করার যে চেষ্টা করছে সেগুলি করার ক্ষেত্রে রেসট্রেন্ট করা যাবে, খানিকটা নিয়ন্ত্রণের জায়গায় আনতে পারবো। এই ধরনের কিঞ্চিৎ বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে জনগণের কাছাকাছি আসতে পারা যায়। অর্থাৎ আমি যে কথাটা বলতে চাই, পুলিশ প্রশাসনকে জনগণের কাছে আসতে হবে, জনগণের সঙ্গে হাত মিলিয়ে থাকতে হবে। জনগণের ইচ্ছাকে বুঝতে হবে, জনগণের গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করতে হবে। সেইজন্য আমি বলতে চাই, প্রতিনিধিত্বমূলক যে কমিটি করার কথা বলছি তার সঙ্গে পুলিশের লিঙ্ক যদি করা যায় তাহলে পুলিশ ইচ্ছা করলেও যা খুশি তাই করবে সেই জায়গায় যেতে পারবে না। সুতরাং এই ধরনের প্রশাসনিক সংস্কার বামফ্রন্ট সরকারের আমলে আমরা আশা করতে পারি। আমরা যারা মানুষকে সঙ্গে নিয়ে গণ-আন্দোলন করি তাদেরকে মানুষের দুঃখ-দুর্দশার কথা শুনতে হয়। তৃণমূলে গিয়ে যদি এই কথাগুলি শোনার চেষ্টা করি তাহলে আমার মনে হয় যে কাজ আমরা করছি সেই কাজ আরও সাফল্যের সঙ্গে করতে গেলে জনগণের কাছে আসবার যে ব্যবস্থা সেই ব্যবস্থা তৈরি করতে হবে। আমার মনে হয়, আজকে বামফ্রন্ট সরকার যে কাজ করছেন সে ক্ষেত্রে জনগণের কাছে আরও এগিয়ে আসতে হবে। সেদিক থেকে আমি বলবো, জেলায় জেলায় প্রতিনিধিত্বমূলক একটি কমিটির মত ব্যবস্থা করুন যারা পুলিশের সঙ্গে যোগাযোগ রেখে কাজ করবেন। এটা করলে পুলিশের যা খুশি তা করবার ইচ্ছা রোধ করা যাবে। আজকে হোমগার্ডকে আধা পুলিশ করে রাখা হয়েছে এবং এরা বছরের সব সময় কাজও পান না। এদের অবস্থাটা খুবই খারাপ জায়গায় রয়েছে। তাদের চাকরিতে কোনও গ্যারান্টি নেই এবং মাইনেও যা দেওয়া হয় সেটাও বেশি নয়। কিছু কিছু হোমগার্ডকে ট্রাফিক নিয়ন্ত্রণের জন্য পাঠিয়ে দেওয়া হয়, কিন্তু তারা ট্রেন্ড এবং ইক্যুইপড না হবার ফলে এবং ষ্ট্যাটাস না থাকবার ফলে সেখানে আশানুরূপ ভূমিকা পালন করতে পারনে না। কাজেই হোমগার্ডদের যদি রাখতেই হয় তাহলে তাদের সংগঠিত করতে হবে এবং তাদের মজুরি বাড়াবার ব্যবস্থা করতে হবে।

[4-10 — 4-20 p.m.]

এরপর পরামর্শমূলক একটি কথা বলে শেষ করবো। বর্তমানে কলকাতা মহানগরির সঙ্গে ফ্রিঞ্জ এরিয়ার অনেক অংশ যুক্ত হয়েছে এবং সেখানে লক্ষ লক্ষ মানুষ বাস করেন, কিন্তু রাস্তায় জ্যামজটের কারণে কলকাতাবাসিদের মত ঐসব ফ্রিঞ্জ এরিয়ার মানুষকেও ক্লান্ত করে ফেলেছে। আজকে তাই সেখানকার জ্যামজটকে নিয়ন্ত্রিত করবার জন্য ক্যালকাটা পুলিশকে যেভাবে ট্রেন্ড এবং ইক্যুইপড করা হয়েছে সেইভাবে পশ্চিমবঙ্গের পুলিশকেও ট্রেন্ড এবং

ইক্যুইপড করা দরকার। এটা করা না হলে ফ্রিঞ্জ এরিয়ায় রাস্তায় জ্যামজট নিয়ে সমস্যা সৃষ্টি হবে। এই বলে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। এবারে এই পুলিশ বাজেটে মাননীয় মুখ্যমন্ত্রী ৬০ কোটি ৯৩ লক্ষ ৭৮ হাজার টাকা বাড়িয়েছেন গত বছরের বাজেটের চেয়ে। রাজ্যের পুলিশ বাজেট বাড়ছে, কিন্তু সমাজ বিরোধী কার্যকলাপ রাজ্যে কমছে না, অথচ সংখ্যাতথ্যের সাহায্যে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দাবি করেছেন, এই রাজ্যে খুন, ডাকাতি, রাহাজানি, নারি নির্যাতন (ধর্ষণের সংখ্যাটা বাদ দিয়ে) এসব অপরাধের সংখ্যা নাকি কমে যাচ্ছে। কিন্তু আমি এই পরিসংখ্যান সম্পর্কে বলি, আজকে স্বরাষ্ট্র দপ্তর থেকে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তাতে কারচুপি করে পুলিশ খাতায় কলমে অপরাধের সংখ্যা কম করে দেখিয়েছে। কথাটা আমার নয়, কথাটা এই রাজ্যের স্বয়ং ডি.জির। তিনি মহাকরণে নিজের ঘরে বিভিন্ন অঞ্চলের অফিসারদের সঙ্গে যে সম্মেলন করেছিলেন তাতে বিভিন্ন অফিসাররা যেসব তথ্য দিয়েছিলেন তাতে দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে নাকি চুরি, ডাকাতি খুন, নারি নির্যাতন ইত্যাদি সব কমে যাচ্ছে। তিনি ঐসব অফিসারদের দেওয়া তথ্য থেকে মন্তব্যটা করেছেন। আর সত্যি যদি এই হারে অপরাধের সংখ্যাটা এই রাজ্যে কমে আসে তাহলে তো কয়েক বছর পরে পুলিশ রাখারই আর প্রয়োজন হবে না। এই যে পরিসংখ্যান এই ব্যাপারটা খুবই গোলমেলে। পরিসংখ্যান সত্যকে উন্মোচন করে, নাকি তথ্য গোপন করবার জন্য পরিসংখ্যান? অনেকেই বলে থাকেন যে, দ্বিতীয়টাই এর উদ্দেশ্য। তাই Question is whether the statistics are to reveal the truth or to suppress the truth. এই প্রশ্নটা আজকে পশ্চিমবঙ্গের মানুষের সামনে এসে দাঁড়িয়েছে। ওড়িয্যাতে এইভাবে পুলিশের কর্মকর্তারা কারচুপি করে অপরাধের সংখ্যাটা কম করে দেখিয়েছেন। আসলে শাসকগোষ্ঠীর নির্দেশে এই স্বরাষ্ট্র দপ্তরের পুলিশ, তারা এইভাবে কারচুপি করে অপরাধের সংখ্যা কম দেখান, পরিসংখ্যান কারচুপি করেন। আবার সেই কম সংখ্যক অপরাধের ভিত্তিতে সেই তথ্য দেখিয়ে শাসকগোষ্ঠী দাবি করেন যে এই রাজ্যে আইন-শৃঙ্খলা সারা ভারতবর্ষের মধ্যে সর্বোত্তম। ফলে এইরকম ফ্যান্সিফুল সাজানো পরিসংখ্যার ভিত্তিতে রাজ্যের আইন-শৃঙ্খলা খুব ভাল, এটাই জ্যোতি বসু বলবেন। কিন্তু রাজ্যের যে বাস্তব পরিস্থিতি তাতে জনগণের কাছে এই পরিসংখ্যান সম্পূর্ণ অবিশ্বাস্য, এর উপরে নির্ভর করা যায়না। দ্বিতীয় কথা হচ্ছে কিছুদিন আগে এখানে যখন চারিদিকে একের পর এক গোলমাল চলছে, বিভিন্ন ঘটনা ঘটছে তখন তাড়াতাড়ি স্বরাষ্ট্র মন্ত্রী এস.পি. এবং জেলা প্রশাসনকে ডেকে মহাকরণে বৈঠক করেছেন সেখানে তিনি আলপনা ব্যানার্জি সহ একের পর এক নির্যাতিত ঘটনা, পুলিশের সম্পর্কে অভিযোগের সমস্ত ঘটনা তিনি বলেছেন। সেখানে তার মন্তব্য যে আজকাল এই সব জিনিস যা হচ্ছে পুলিশ সঙ্গে সঙ্গে ব্যবস্থা নিতে পারছেনা। এর কারণ হিসাবে বলা হয়েছে যে পুলিশের গোয়েন্দা দপ্তর খুব ততপর নয়, তারা ঠিক সময়ে খবর দিতে পারছেনা, সেজন্য পুলিশ ব্যবস্থা নিতে পারছেনা। অর্থাৎ পুলিশের অকর্মন্যতা, দুর্নীতি, ব্যর্থতা, এগুলিকে কি ভাবে আড়াল করা যায় সেই চেষ্টা। সেইভাবে জ্যোতিবাবু কৌশল করে বলবার চেষ্টা করেছেন যে এগুলি অনেক কমেছে। এই যে সাহিত্য পরিষদ স্ট্রীটে একজন মহিলা, আলপনা

ব্যানার্জিকে বিবস্ত্র করে কয়েক ঘন্টা ধরে তার উপরে নির্যাতন চললো, অথচ নাকের ডগায় বটতলা থানা, সেখানে পুলিশ আসতে পারলোনা। এটা কি গোয়েন্দা দপ্তরের পুলিশ-এর ব্যর্থতা, না রাজ্য সরকারের সাধারণ পুলিশ, থানার পুলিশের ব্যর্থতা কি বলবেন জ্যোতিবাবু? অভিযোগ করা হয়েছে যে বট তলার ও.সি তার উপরে যে শালিনতা হানি করা হয়েছে সেটা চেপে দিতে চেয়েছিল। আসলে এইভাবে এটাকে কমানোর চেষ্টা করা হয়েছে। কমবে কি করে? কারণ সরিষার মধ্যেই যে ভুত আছে। আজকে পুলিশকে মেরুদন্ডহীন করা হয়েছে। তারা শাসকদলের স্তাবকতা করে চাকুরি বজায় রাখেন। এটা কংগ্রেসের সময়ে জন্ম হয়েছে এবং আপনার জমানায় এটা আরও বেড়েছে। ফলে সমাজবিরোধিদের আপনারা ধরবেন কি করে? জ্যোতিবাবু বলেছেন, যে দলেরই সমাজবিরোধী হোক না কেন, আমার দলের হলেও তাকে ধরা হবে। এটা যদি তার অন্তরের কথা হয় তাহলে পুলিশ ঠিকমত কাজ করতে পারে। কিন্তু এটা কি তার অন্তরের কথা? আজকে রাজনৈতিক দলের ছত্র-ছায়ায় এইসব সমাজবিরোধিরা রয়েছে। পুলিশ ভয়ে এইসব সমাজবিরোধিদের সম্পর্কে কোনও ব্যবস্থা নিতে পারেনা। কাজেই এইসব গড় ফাদারদের যদি সংযত করেন তাহলে পুলিশ এখানে খানিকটা দৃঢ়তার সঙ্গে কাজ করতে পারে, নিরপেক্ষ ভাবে কাজ করতে পারে। কাজেই জ্যোতিবাবু কি সেই প্রতিশ্রুতি দেবেন? ফলে এর উপরে সমাজবিরোধিদের কার্যকলাপ কমবে কি বাড়বে সেটা নির্ভর করছে।

[4-20 — 4-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি বলবো, লালবাজারের নাকের ডগায় বৌ বাজারের ঘটনা ঘটলো। বৌবাজারের সাট্টার ডন রসিদ খানকে গ্রেপ্তার করা হল। বোমা বিষ্ফোরণের ঘটনা ১ বছর অতিক্রান্ত হল। এই ঘটনা ঘটার সময় সরকার থেকে বলা হয়েছিল এই ব্যাপারে পুঙ্খানুপুঙ্খ ভাবে তদন্ত হবে। এই ঘটনার ব্যাপারে যারা দোষী তাদের খুঁজে বার করা হবে এবং তাদের উপযুক্ত শাস্তি দেওয়া হবে। আমার জিজ্ঞাস্য ১ বছর পার হয়ে গেল তদন্তের কি হল? দোষী বলে অভিযুক্ত তাদের কতজনকে ধরা হয়েছে এবং তাদের বিরুদ্ধে কি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে? যে ৬৭ জন মানুষ এই ঘটনার ব্যাপারে জীবন দিল তাদের আত্মীয়দের ভরণ পোষণের জন্য কি ক্ষতিপূরণ সরকার করেছে? এই ব্যাপারে সরকারের বক্তব্য কি? এই রসিদ খানের সঙ্গে যে পুলিশ অফিসার, আমলা এবং রাজনৈতিক নেতা যুক্ত, যারা রসিদ খানের কাছ থেকে সুযোগ সুবিধা পেয়েছিল, যাদের সঙ্গে রসিদ খানের যোগসাজস ছিল তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? খোদ শাসক দলের নেতা নেত্রী যুক্ত আছে এই অভিযোগ উঠেছে। এই অভিযোগ বিরোধী দলের পক্ষ থেকে ওঠে নি, খোদ দলের অভ্যন্তরে এই প্রশ্ন উঠেছে। এই ব্যাপারে দলের মধ্যে থেকে থ্রি ম্যান কমিটি হয়েছে। এই ব্যাপারে রাজ্য সম্পাদক মন্ডলির সম্পাদক আছেন। ১ বছর পার হয়ে গেল আজ পর্যন্ত যাদের বিরুদ্ধে এই সমস্ত অভিযোগ এসেছে তাদের সম্পর্কে তদন্ত কমিটির রিপোর্ট কি সেটা জানা গেল না। এতো বড় একটা ঘটনা ঘটলো, এইরকম বোমা বিষ্ফোরণ পশ্চিমবাংলার ইতিহাসে নজীর বিহীন, সর্বোপরি পুলিশের চরম অপদার্থতা, খোদ হেড কোয়াটার লালবাজারের কয়েক গজ দূরে এই ঘটনা ঘটলো। দিনের পর দিন, মাসের পর মাস বছরের পর বছর এই বাইজিখানা চলছে, এই বোমা বারুদের কারখানা চলছে পুলিশের কাছে কোনও খবর

নেই। পুলিশের অপদার্থতার জন্যই এই জিনিস হতে পেরেছে। তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? ফলে আপনারা এই যে ক্রিমিনাইজেশান অফ পলেটিক্স চলছে আন্ডার গ্রাউন্ডে আপনারা প্রকারন্তরে তার পৃষ্ঠপোষকতা করে যাচ্ছেন। কমলেশ সরকার একজন প্রধান শিক্ষক, তার মর্মান্তিক মৃত্যু হল। প্রধান শিক্ষক সংগঠন বলেছে কমলেশ সরকারের ঘটনা হচ্ছে হত্যাকান্ড, মৃত্যু নয়। গুন্ডাদের চাপে তার এই পরিণতি হয়েছে। হাসপাতালে যে মারা গেছে, এটা একটা হত্যাকান্ড। হাসপাতালে তাকে মারা হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষা প্রতিষ্ঠানগুলি দখল করার এবং দলবাজি করার রাজনীতি কোন পর্যায়ে গিয়েছে এটা তার একটা জলন্ত দৃষ্টান্ত।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)

দলবাজির একটা নগ্ন দৃষ্টান্ত কমলেশ সরকারের হত্যাকান্ডে তা প্রমাণিত হল। এই হত্যাকান্ড যারা করেছে তাদের কি করা হল? যেহেতু ঘাতক সি.পি.এম-এর পৃষ্ঠপোষক তাই তার বিচার হল না, শাস্তি হল না। এই কেসে যাদের ধরা হল তাদের জামিনে খালাস করে দেওয়া হল। এই শিক্ষক সারা জীবন তিল তিল করে গড়ে তুলেছিল এই শিক্ষা প্রতিষ্ঠান। তাকে দলবাজির জন্য বরখাস্ত করা হল। বরখাস্ত করেই খান্ত হল না, খুন করে খান্ত হল। সি.পি.এম-এর সন্ত্রাসের রাজনীতি, ঘৃণ্য দলবাজির রাজনীতি কোন পর্যায়ে গিয়েছে স্যার আপনি ভেবে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর কোনও বিচার হয়নি। আজকে নারী নির্যাতনের ব্যাপারে আপনি জানেন যে কোনও পর্যায়ে চলে গেছে। মুর্শিদাবাদে নারী বিক্রি হচ্ছে।

(এই সময়ে মাইক অফ হয়ে যায়)

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে পুলিশ বাজেট পেশ করেছেন আমি তার বাজেট বরাদ্দকে সমর্থন জানাচ্ছি। আমরা তিনরকমের পুলিশ দেখলাম। এক হচ্ছে, ইংরেজ আমলের পুলিষ লাল পাগড়ি পরা, দুই, কংগ্রেস আমলের পুলিশ এবং তিন, বামফ্রন্ট আমলের পুলিশ। এটা তো ঠিকই যে, কংগ্রেস আমলের পুলিশ এবং বৃটিশ আমলের পুলিশের থেকে বামফ্রন্ট আমলের পুলিশের একটা পার্থক্য আছে। কংগ্রেস আমলে পুলিশ রাস্তা দিয়ে গেলে লোকে আতঙ্কগ্রস্ত হোত। এই সরকারের আমলে পুলিশ রাস্তা দিয়ে গেলে লোকে আতঙ্কিত হয় না। আগে গণ আন্দোলন যারা করতো, ছাত্র যুবক, তাদের উপরে পুলিশ গুলি করতো। এখন তা হয়না। কংগ্রেসিরা এটা স্বীকার না করতে পারেন, কিন্তু দেব প্রসাদবাবু তা স্বীকার করবেন। তবে অনেক দুঃখজনক ঘটনা ঘটেছে, সেই কথা আমরা স্বীকার করছি, তা যাতে আর না ঘটে সেটা দেখতে হবে। পুলিশের একটা ঐতিহ্য আছে। সে আসছে কোথা থেকে, কি পরিস্থিতির মধ্যে কাজ করছে? আর সম্প্রতি যেসব ঘটনা ঘটেছে তারমধ্যে একটা বড় ঘটনা যে তেরজন কংগ্রেসি বন্ধু মারা গেলেন। তবে এটা খেয়াল রাখতে হবে যে তাদের শ্লোগান কি ছিল, কি নিয়ে যাচ্ছিল? তারা পুলিশকে প্রোভোকেশান দিয়েছিল। এইভাবে তারা মারা গেল। সংবাদপত্রে অনেক কিছু বেরিয়েছে। কিন্তু কে দায়ী এর জন্য? সংবাদপত্র কি বলেছে? ওরা বলেছে, আন্দোলন হচ্ছে

একটা ঘটনায় কিছু লোক না মরলে আন্দোলন করা যায় না। এটা তো একটা ঘটনা। আর যে সমস্ত জিনিস হয়েছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। বানতলার ঘটনার কথা বলুন, আর নেহেরবানুর কেস বলুন, সেই জায়গায় পুলিশকে শাস্তি দেওয়া হয়েছে। কাজেই কিছু হয়নি, কোনও পরিবর্তন হয়নি তা নয়, কিছু হচ্ছে। কাজেই আমি মনেকরি যে আমাদের আরও সতর্ক হতে হবে। কোনও দুঃখজনক ঘটনা যাতে না ঘটে তা দেখতে হবে। এইজন্য পুলিশের আরও ট্রেনিং দরকার। পুলিশকে খুবই দুরবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে। আমরা বিভিন্ন থানাতে গিয়ে দেখেছি যে পুলিশ যে ব্যারাকে থাকে তার অবস্থা খুব খারাপ। এমন কি তারা শোবার জায়গা পর্যন্ত পায় না। অনেকের কোয়ার্টার নেই, থাকবার জায়গা নেই, এগুলো দেখতে হবে। সেজন্য বাজেটে যে বরাদ্দ চাওয়া হয়েছে তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমি আশা করি যে, আরও সংস্কার করে, পুলিশকে সংগঠিত করা যাবে। আমাদের এখানে দুঃখজনক ঘটনা আর যাতে না ঘটে এবং পুলিশ যাতে নিরপেক্ষ ভাবে কাজ করতে পারে তার ব্যবস্থা আমরা করতে পারবো। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী সতের বছরে পুলিশ রাজের যিনি স্রষ্টা এবং সমাজবিরোধিদের তোষণের যিনি নায়ক, তিনি পুলিশ বাজেট পেশ করেছেন গত বছরের তুলনায় ৬০ কোটি টাকার বেশি। আমি এতক্ষণ ধরে খুব ধৈর্য ধরে বক্তব্য শুনছিলাম রবীনবাবু সমেত সবার। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা আমি খুঁটিয়ে খুঁটিয়ে পড়েছি। কলকাতা পুলিশের ডি.জি. এবং পুলিশ নিয়ে অনেক কথা এখানে হল। আমি প্রথমত এখানে যে জিনিসটা বলছি এবং যে জন্য বলছি তা হচ্ছে, সারা পশ্চিমবাংলার মাথা নিচু হয়ে গেছে নারি নির্যাতনের ঘটনাকে কেন্দ্র করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটের বাইশ ধারাতে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। সেখানে বলা আছে যে ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্র শাসিত অঞ্চলগুলিতে ধর্ষণ, পণের জন্য মৃত্যু এবং অপহরণের জন্য যথাক্রমে স্থান হচ্ছে একুশতম, চোদ্দতম এবং বিশতম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও তথ্য থেকে উনি এই কথা বলেছেন আমি জানিনা। ৯০ - ৯১ সালের যে তথ্য এখানে সরকারি ভাবে বলা হয়েছে সেই তথ্য থেকে আমি কোর্ট করছি এবং এই বাজেট বিতর্কে যে তথ্য দেওয়া হয়েছে তা সংশোধন করার জন্য — এখানে কিছু ভুল তথ্য দেওয়া হয়েছে - আমি পেশ করছি।

(গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে এটা সংশোধন করার জন্য বলছি। এখানে বলেছেন, ৯০-৯১তে রেপের ক্ষেত্রে ২৫টি রাজ্য এবং কেন্দ্রীয় শাসিতদের মধ্যে পশ্চিমবঙ্গ ২১তম স্থানে ছিল, না এটা হচ্ছে সেভেন্থ পজিশন অ্যাক্রডিং টু রিপোর্ট পাবলিশ ইন ভায়োলেন্স এগেনষ্ট উওমেন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, কোনও অফিসার আপনাকে এই বিবৃতি লিখে দিয়েছেন আমি জানিনা, তবে এই বিবৃতি দেওয়ার আগে তিনি সংশোধন করে নেবেন এটা আমি আশা করি। তিনি তার বক্তব্যে বলেছেন ডাউরি ডেথ এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান ১৪, না ডাউরি ডেথের ক্ষেত্রে

পশ্চিমবঙ্গের স্থান থার্ড পজিশান ইন ইন্ডিয়া। দিস ইজ ভায়োলেন্স। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বলা হয়েছে, যা রেফার করছি ভায়োলেন্স এগেনষ্ট উত্তমেন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে কিডন্যাপিং এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে ২০, না আমি বলছি কিডন্যাপিং এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান হচ্ছে নাইনথ পজিশান। এটা আমি রেফার করছি, রিপোর্ট পাবলিশ বাই গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, ভায়োলেন্স এগেনষ্ট উওমেন। এইভাবে কতকগুলি [**] পুলিশ অফিসার আছেন যারা এই ভুল তথ্য বানিয়ে দিয়েছেন, এই [**] পুলিশ অফিসারদের বানিয়ে দেওয়া বাজেট বক্তৃতার আমি তীব্র প্রতিবাদ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তিনি এই পবিত্র বিধানসভায় বলেছেন ঝাড়খন্ডীদের মুভমেন্টের পরিপ্রেক্ষিতে ডেবরায় খুন হয়েছেন ৪ জন। আমার কাছে মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি আছে, নাইনথ মার্চ মাননীয় মুখ্যমন্ত্রী বলছিলেন তার রাজত্বে ডেবরায় খুন হয়ে গেছে ঝাড়খন্ডীদের হাতে ৪ জন। নাম কি বললেন, নাম বললেন গোবিন্দ সিং, জয়দেব পাখিরা, নকুল পাত্র, গোপাল মুর্মু। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, সি.পি.এম. দলের পক্ষ থেকে যে এফ.আই.আর. করা হয়েছিল ডেবরা থানায় তার কপি আমার কাছে আছে। সেখানে ২৩শে ফেব্রুয়ারি যে এফ.আই.আর করা হয়েছে তাতে নাম আছে গোবিন্দ সিং, সনাতন মন্ডল, জয়দেব সামন্ত। মুখ্যমন্ত্রী যে নাম করেছে, সি.পি.এমের. এফ.আই.আর.-এ সেই নাম নেই, একটা নাম খালি মিলেছে গোবিন্দ সিং। সেখানে সি.পি.এমের পক্ষ থেকে একটা লিফলেট প্রচার করা হল বলা হল জোনাল কমিটির পক্ষ থেকে, সেই লিফলেট শহীদদের শ্রদ্ধাশীল জানান হল গোবিন্দ সিং, গোপাল মুর্মু, জয়দেব পাখিরা সন্নাসি মান্ডি - এর থেকে মাত্র একটির নাম মিলছে এফ.আই.আর. এর সঙ্গে। গোপাল মুর্মু, জয়দেব পাখিরা, সন্নাসি মান্ডির নাম একে অপরের সঙ্গে মিল নেই. কোনও অফিসার এটা তৈরি করে দিয়েছেন, এইসব রিপোর্ট আপনারা এখানে পড়েন? এবারে বলুন মুখ্যমন্ত্রী মহাশয় যে কেন বাজেট বক্তৃতা এইসব [**] পুলিশ অফিসারদের দিয়ে তৈরি করিয়েছেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** জোচ্চর কথাটা বাদ যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** অসত্য কথা দিয়ে আজকে মুখ্যমন্ত্রীকে বিপথে পরিচালিত করে দিনের পর দিন হাউসের মধ্যে তাকে বিপথগামী করা হচ্ছে, বিপথে পরিচালনা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য এই জায়গাতেই। বাংলার পুলিশ প্রশাসন এই অন্ধ ধৃতরাষ্ট্রের নেতৃত্বে দুর্যোধন, দুঃশাসনের দ্বারা পরিবেষ্টিত হয়ে এইভাবে বিপথগামী একটি পুলিশ প্রশাসনে পরিণত হয়েছে। অসত্য ভাষণের মধ্যে দিয়ে বিধানসভায় যে বক্তব্য রাখা হচ্ছে তার সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। কি ভাবে রাজত্ব চলছে সে সম্পর্কে আমাদের দলের বক্তারা বিস্তারিতভাবে বলেছেন। স্যার, কলকাতার কথা শুনলেন, কলকাতার আশেপাশের কথাও শুনলেন। আজকে কিন্তু বাংলা চলছে শুধু পুলিশ দিয়ে নয়। পুলিশকে শুধু দোষ দেব না। জ্যোতিবাবুর রাজত্বে আজকে পুলিশ ক্লিব, পঙ্গু নরকের কীট-এ পরিণত হয়েছে। এদের কোনও মানসিকতাই নেই মানুষের নিরাপত্তা রক্ষা করার। এই নরকের কীটেদের জন্য কেন আমরা টাকা দেব? এদের পরিচালনা করছে মার্কসবাদি কমিউনিষ্ঠ পার্টির লোক্যাল কমিটি এবং সম্পাদকরা। স্যার, আমি একটা উদাহরণ দিচ্ছি তাতে দেখবেন কিরকম বিপদজনক

Note *Expunged as ordered by the chair.

ঘটনা ঘটছে। আমাদের একজন ক্যান্ডিডেট ছিলেন পঞ্চায়েত নির্বাচনে নারায়ণগড় থানার একটি গ্রামে মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্রের এলাকায়। তার অপরাধ সে কংগ্রেসের প্রার্থী হয়েছিল। পঞ্চায়েত নির্বাচনের প্রার্থী সন্ধ্যা প্রামানিক এবং তার স্বামী শচীন প্রামানিক বার বার আবেদন করেছে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে এস.পি.ডি.এম. বি.ডি.ও. সর্বত্র যে তাদের জমি দখল হয়ে গেল। তারা পুলিশের কাছে গিয়েছে এবং দীর্ঘ ৯/১০ মাস ধরে এ দিকে ওদিকে ঘুরেছে, পুলিশ সেখানে বলছে, 'আমাদের কিছু করার নেই, তুমি লোক্যাল কমিটির কাছে যাও।' স্যার, লোক্যাল কমিটির একজন নেতা আর একজন নেতাকে লিখছেন, আমি পড়ে দিচ্ছি, 'প্রিয় কমরেড, আপনার এলাকায় শচীন প্রামানিক আমার কাছে বারে বারে এসেছেন। পূর্বে আপনার সঙ্গে আমার কথা হয়েছে। সেইমত শচীন প্রামাণিকের চাষযোগ্য জমি যাহা ব্রাঞ্চ কমিটি দখলে নিয়েছে'; স্যার, কোট করছি আবার, "যাহা ব্রাঞ্চ কমিটি দখলে নিয়েছে" "তাহা অতি সত্বর তার জমিকে চাষ করতে দিন। আপনারা সরে আসুন এবং শচীনবাবু তার জমি যাতে দখল পেতে পারেন তার ব্যবস্থা করুন। অভিনন্দন সহ-চৈতন্য সাহু।" তার উত্তরে কি লিখছেন তিনি? তিনি লিখছেন, "প্রিয় কমরেড, তোমার নিকট শচীনবাবুকে পাঠালাম। বারে বারে উনি আসছেন কিন্তু কমরেডরা সেই জমির দখল ছাড়িতেছে না। উপায় নেই, বৈঠক করিতে হইবে। "স্যার, নারায়ণগড় থানার ও.সি. পর্যন্ত এই চিঠি লিখছেন না। ডি.এম.এ কথা বলছেন না। মেদিনীপুরের এস.পি. ক্লিব, পঙ্গু সেই অফিসার একথা বলছে না। আজকে প্রশাসন চলছে মার্কসবাদি কমিউনিষ্ট পার্টির লোক্যাল কমিটির দ্বারা। কতকগুলি ক্লিব, পঙ্গু, নরকের কিট ঐ পুলিশ কমিশনার থেকে শুরু করে জেলায় জেলায় এস.পি. থানায় থানায় অফিসার ইনচার্জরা আজকে এই অবস্থায় দিন কাটাচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া, এফ.আই.আর-এর কপি আমাকে দিয়ে দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** সব দেব। [**] এসব দেখলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও একটি ঘটনার কথা বলছি। এই যে ছবি...

(গোলমাল)

**শ্রী পার্থ দে ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, যে ভাষা ব্যবহার করা হচ্ছে এইসব ভাষা এই সভায় বসে শোনা যায় না। ভাষা সংযত না হলে বক্তৃতা শোনা যাবে না, সভার মর্যাদাও থাকবে না। আমি তাই অনুরোধ করছি, দয়া করে উনি ভাষাটা সংযত রাখুন এবং সভাকে সভার মর্যাদায় থাকতে দিন। এই হচ্ছে আমার বক্তব্য।

[4-40 — 4-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এক্সপাঞ্জ করে দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** কোনটা অসংসদীয় কথা বলুন, আপনি রুলিং দিন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** "আপনার মাথায় বজ্রাঘাত হবে", এই বক্তব্য ইট ইজ অ্যান

Note *Expunged as ordered by the chair.

অ্যাসপারশন টু দি চেয়ার। আই হ্যাভ হার্ড ইট, এটা এক্সপাঞ্জ হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এটা কি অসংসদীয় কথা? মাননীয় আপনার সামনে আজকে আঃ একটা ঘটনা তুলে ধরছি। আজকে মুকুল মাইতি এবং তার বোনরা তাদের সর্বস্ব দখল হয়ে যাবার পর মাননীয় অ্যাকটিং চিফ মিনিস্টার থেকে শুরু করে সর্বত্র তারা আবেদন নিবেদন করলেন, বিনয় বাবু মেদিনীপুরের এস.পি'র কাছে কেসটা পাঠিয়ে দিলেন খেজুরি থানার হেঁড়িয়াতে নেতাজি পাঠ চক্রের নামে জমি দখল হয়ে গেছে। বিনয় বাবু পাঠালেন মেদিনীপুরের এস.পি.'র কাছে, এস.পি. কিন্তু তাকে ডাকলেন না, ফরওয়ার্ড ব্লকের অশোক ঘোষের কাছে মুকুল বাবু গিয়েছিলেন, শৈলেন বাবুকে চিঠি দিয়েছিলেন এবং বলেছিলেন বিষয়টি স্পর্শকাতর এই বিষয়ে বিচার করুন। এস.পি. বিচার করলেন না, ডি.এম. বিচার করলেন না, বিনয় বাবু বিচার করলেন না। কে ডেকে পাঠালো, ডেকে পাঠালো ডেকে পাঠালো হেড়িয়া জোনাল কমিটির এল.সি.এস.। এই তথ্য আপনার কাছে দেব। এই পুলিশের জন্য টাকা দিতে হবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয় আমি আপনার কাছে পেশ করছি ৯২ সালের ১২ই এপ্রিল বাগনান থানায় পুলিশ অফিসারকে নিতাই আদক ঠাস ঠাস করে চড় মারলে এবং বুলেট চুরি গেল, সেখানকার এ.এস.আই. সুজিত নিয়োগী কেস করলেন ৫৭/৯২ ১২/৪/৯২ আন্ডার সেকশন ১৪৭/১৪৯/৪৪৭/৩৫৩/৩২৩/৩৭৯/৫০৬।

(গোলমাল)

এই সময় মাইক বন্ধ হয়ে যায় এবং মিঃ ডেপুটি স্পিকার আনসারুদ্দিনকে তার বক্তব্য রাখার জন্য আহ্বান করেন।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী এ বিধানসভায় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকার মঞ্জুরি দাবি তিনি উত্থাপন করেছেন, সেই দাবিকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আমি রাখছি। এই খাতে ৯৩/৯৪ সালে ৩৭৯ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। এবারে প্রায় ৬১ কোটি টাকা বেশি ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। ব্যাখ্যা হিসাবে আমাদের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন -

(প্রচন্ড গোলমাল)

(একাধিক কংগ্রেস(ই) সদস্য দাড়িয়ে উঠে কথা বলার চেষ্টা করেন।)

মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় তার বাজেট ভাষণের মধ্যে পরিষ্কার বলেছেন যে, পুলিশের জন্য নানারকম সাজসরঞ্জাম কেনার ব্যাপার আছে, পুলিশ কর্মচারিদের জন্য বাস গৃহ নির্মাণের প্রয়োজন আছে, বিভিন্ন ধরনের যন্ত্রপাতি কেনার প্রয়োজন আছে। এই সমস্ত প্রয়োজনকে সামনে রেখেই তিনি ৬১ কোটি টাকার বর্দ্ধিত বরাদ্দের দাবি পেশ করেছেন। কংগ্রেস বন্ধুরা এটার সমালোচনা করছেন। এটাকে ওরা ভালভাবে গ্রহণ করতে পারছেনা। অবশ্য আমরা বিগত ১৭ বছর ধরে ওদের এই একই ভূমিকা দেখছি এবং ১৭ বছর ধরে 'ধৃতরাষ্ট্র' ইত্যাদি একই কথা বলছেন।

(প্রচন্ড গোলমাল)

স্যার, কিছুক্ষণ আগে বিরোধী দলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া এখানে যেসব ভাষা প্রয়োগ করলেন তা কোনও সভ্য, শিক্ষিত, ডাক্তার মানুষ ব্যবহার করেন কিনা আমি জানিনা! তিনি 'পবিত্র বিধানসভা, গণতন্ত্রের পবিত্র মন্দির' ইত্যাদি শব্দের সাথে এমন সব অকথা, কুকথা ব্যবহার করলেন যা শুনে আমরা অত্যন্ত দুঃখিত এবং আহত হয়েছি। তিনি যেসব ভাষা উচ্চারণ করেছেন তার আমি তীব্র প্রতিবাদ করছি। অবশ্য আমরা এটাও জানি যে, তিনি প্রকৃত কংগ্রেসি কালচারের প্রমাণই এখানে রেখেছেন। তিনি মাননীয় ডেপুটি স্পিকার সম্বন্ধে যে কথা, যে ভাষা ব্যবহার করলেন — কোনও ভদ্র সন্তান ঐ ভাষা এই পবিত্র মন্দিরে ব্যবহার করতে পারেন বলে আমরা মনে করি না।

(গোলমাল)

স্যার, ১৯৭৭ সালের আগে এখানে পুলিশকে যেভাবে ব্যবহার করা হয়েছিল ১৯৭৭ সালের পর থেকে পুলিশকে সেইভাবে আর ব্যবহার করা হচ্ছে না। '৭৭ সালের আগে আমরা দেখেছি পুলিশকে সর্বত্র গণ-আন্দোলন ভাঙার কাজে ব্যবহার করা হত। মিল মালিকদের স্বার্থে, জোতদার, জমিদারদের স্বার্থে পুলিশকে ব্যবহার করা হত। ১৯৭৭ সালের পর থেকে আমরা সর্বস্তরের সামাজিক অবস্থার পরিবর্তনের যে কাজ শুরু করেছি তাতে পুলিশ প্রশাসনের মধ্যেও পরিবর্তন আনতে চেয়েছি। আমরা সেই কাজে বেশ কিছুটা সফল হয়েছি, তাই আমরা আজ পুলিশের মানসিকতার পরিবর্তন দেখতে পাচ্ছি। এখন আর পুলিশের একটা বড় অংশ জোতদার, জমিদারদের পক্ষ সমর্থন করেনা, ভাগচাষী উচ্ছেদ করার জন্য তাদের ক্ষমতা প্রয়োগ করে না। আজকে আর শ্রমজীবি মানুষের আন্দোলন ভাঙার জন্য পুলিশ মালিক পক্ষের দালালি করেনা।গালমাল)

(গোলমাল)

একথা ঠিক যে, আজকে আমাদের রাজ্যে কিছু মানুষ আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটাতে চাইছেন। তারা সর্বত্র আইন-শৃঙ্খলা ভাঙার চেষ্টা করছেন। একজন নেত্রী, তার কোনও রাজনীতি আছে বলে আমরা মনে করিনা, তার কোনও রাজনৈতিক বক্তব্য আমরা শুনতে পাই না, কিন্তু তিনি চাইছেন পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা ভেঙে দিতে। তাই তিনি আন্দোলনের নামে পুলিশকে মারছেন-ধরছেন। এখানে কয়েকজন বিধায়ক বসে আছেন — সৌগত রায়, শোভনদেব চট্টোপাধ্যায়, সাধন পান্ডে ইত্যাদি — যারা তাকে মদত দিচ্ছেন এবং কিছু মানুষকে সোজাসুজি উস্কানি দিচ্ছেন পুলিশকে আক্রমণ করার জন্য। এই কিছু দিন আগে তারা রাইটার্স বিল্ডিংস' অবরোধের আহ্বান জানিয়েছিলেন — তারপরে তারা এই কলকাতার বুকে কি করেছিলেন তা রাজ্যের মানুষ জানেন। তাদের সেই কাজের ফলে ১২ জন মানুষ নিহত হয়েছেন। এটা দুঃখের ব্যাপার। কিন্তু কি করা যাবে! কোনও উপায় ছিলনা, তানাহলে রাজ্যের আইন-শৃঙ্খলা ভেঙে পড়ত এবং আমরা তা হতে দিতে পারিনা। সমস্ত আইন-শৃঙ্খলা ওদের হাতে ছেড়ে দেব, পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা থাকবেনা, এটা হতে পারেনা।

(প্রচন্ড গোলমাল)

পশ্চিমবাংলা এমনই একটা জায়গা, এখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতি সারা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে উন্নত। এটা ভারতবর্ষের মানুষ উপলব্ধি করছে। এরজন্য আমরা গর্বিত। একই কারণে ওরা আতঙ্কিত এবং সে জন্যই ওরা আইন-শৃঙ্খলা ভাঙতে চাইছেন, তারজন্য বার বার চেষ্টা করছেন।

[4-50 — 5-00 p.m.]

(গোলমাল)

কাজেই আজকে যখন আমরা বলছি পুলিশের জন্য ব্যয়-বরাদ্দ বাড়াতে হবে তখন ওরা আতঙ্কিত হয়ে এখানে কুৎসিত ভাষা ব্যবহার করছেন। আর পুলিশের গায়ে ইট ছুঁড়ে মারছে, ওদের ঘন্টেশ্বরী নেত্রী পুলিশের গায়ে আলকাতরা মাখিয়ে দিয়েছেন। তাই আজকে আমি বলতে চাই, পুলিশের মধ্যে কিছু খারাপ মানুষ আছে, আমরা অস্বীকার করি না। কিন্তু তাসত্ত্বেও পুলিশের একটা বড় অংশ আছে যাদের আমরা গণতান্ত্রিক মানুষের পাশে দাঁড় করাতে পেরেছি। একটা ক্ষুদ্রতম অংশ আছে যারা ঐ কংগ্রেসিদের সঙ্গে যুক্ত। রাতের গভীরে ষড়যন্ত্র করে সেই সমস্ত পুলিশ অফিসাররা—এটা আমরা জানি। তাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো, সেই সমস্ত পুলিশ অফিসারদের সম্পর্কে সজাগ থাকতে হবে যারা ঐ কংগ্রেসিদের সঙ্গে গাঁটছড়া বেঁধে আছে। নিশ্চয়ই গণতান্ত্রিক মানুষ সেইদিক থেকে সজাগ আছে, আমরা মানুষের উপর বিশ্বাস করি। আমি আর একটি কথা বলে শেষ করতে চাই, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন, আমাদের কথাশিল্পী শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের বিখ্যাত উপন্যাস "পথের দাবি'র সেই পুলিশ অফিসার নিমাইবাবুর ভূমিকা দেখেছি। আবার সেই সঙ্গে সঙ্গে পুলিশ অফিসার জগদীশবাবুর ভূমিকা দেখেছি। এইরকম জগদীশবাবুর মতন পুলিশ অফিসার কিছু আছে। পুলিশের একটা বড় অংশ নিমাইবাবুর মতন পুলিশ অফিসার আছেন যিনি বিপ্লবী সব্যসাচিকে অন্তরের সঙ্গে ভাল বেসেছেন, দরদ দিয়ে দেখেছেন, স্বাধীনতা আন্দোলনের নায়ককে যথাযথ সম্মান প্রদর্শন করেছেন এবং শ্রদ্ধা জানিয়েছেন। এই কথা বলে এই বাজেটের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন এ পয়েন্ট অফ অডার স্যার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে সবিনয়ে নিবেদন করতে চাই, এই হাউস পরিচালনার ক্ষেত্রে আপনি আইন মানতে বাধ্য যখন আপনি চেয়ারে বসেছেন। যখন অপোজিশনের স্পিকার হাউসে বলছে তখন তাকে থামিয়ে দিয়ে মাননীয় সদস্য শ্রী পার্থ দেকে পয়েন্ট অফ অর্ডার তুলতে দিয়েছেন। আপনাকে আমরা খবর পাঠিয়েছি। ইন বিটুইন স্পিচেস অফ মেম্বারস আপনি পয়েন্ট অফ অর্ডার তুলতে দিতে পারেন না। আপনি ২ জন মেম্বারকে পারমিশন দিয়েছেন, কনসেন্ট দিয়েছেন, তাসত্ত্বেও ট্রেজারি বেঞ্চের সদস্যকে বলতে দিলেন। হাউস বিলংস টু দি অপোজিশন, ইউ ক্যান নট অলটার দি পজিশন। আপনার যদি জানা না থাকে মেজ পার্লামেন্টারি প্রাকটিশ দেখুন Page 252: The official Opposition. "The importance of the opposition in the system of parliamentary government has long received practical recognition in the procedure of parliament. Even before the First Reform Act, the phrase as 'His Majesty's oppositon' had been coined by John Cam Hobhouse. In 1937 statutory recognition

was accorded through the grant of a salary to the Leader of Opposition. The prevalance (on the whole) of the two party system has usually obviated in uncertainty as to which party has the right to be called official opposition'; it is the largest minority party which is prepared in the even of resignation of the government, to assume office. The Leader of the opposition and some of his principal colleagues in both houses form a group, popularly known as 'the Shadow Cabinet' each member of which is given a particular range of activities on which it is his task to direct criticism of the government's policy and the administration and to outline the alternative policies from the point of view of a party which is bidding for the support of the nation. Since the strength of modern party discipline makes a Ministry largely invulnerable to direct attack in the House of Commons, the criticims of the opposition is primarily directed towards the electorate, with a view to the next election, or with the aim of influencing government policy through the presure of public opinion. The floor of the house of Commons provides the opposition with their main instrument for this purpose. Accordingly, the opposition has acquired the right to exercise the initiative in selecting the subject of debate on a certain number of days in each session and on such occasions as the debate on the address in reply to the Queen's Speech or from time to time by putting down motions of censure. The Leader of the Opposition is by custom accorded certain peculiar rights in asking questions of Ministers and members of the Shadow Cabinet and other Opposition spokemen are also given some precedence in asking questions and in debate.'' স্যার, আমরা চেয়েছি পয়েন্ট অফ অর্ডার, কারণ আমরা জানতে চাইছি, কোন কনভেনশনে আমাদের স্পিকারকে বসিয়ে ট্রেজারি বেঞ্চের মেম্বারকে ইন্টারভিন করতে দিলেন? ইউ হ্যাভ অ্যালাউড ইন্টারপশন পারপাসফুলি, আপনি পারেন না। আপনার যদি জানা না থাকে ঐ চেয়ারে বসে ইচ্ছামত তোষণ করতে পারেন না। আমি যখন চেয়েছি পয়েন্ট অফ অর্ডার, আপনি পয়েন্ট অফ অর্ডার দিতে বাধ্য। লিডার অফ দি অপোজিশনের বাই কাষ্ট এই রাইট আছে। কাজেই আপনি দিতে বাধ্য। আজকে আপনার কাছে জানতে চাই, আপনি কোন কনভেনশন বলে তার স্পিচকে ইন্টারাপ্ট করতে দিলেন হেল্পিং দিস গভর্নমেন্ট? এটা কেন করলেন? লক্ষ্মী দে কি গভর্নমেন্টের চিফ হুইপ ডিক্লেয়ার করবেন? আমি পয়েন্ট অফ অর্ডার সিক করায় যদি নার্ভাস হন তাহলে ঐ চেয়ারের দায়িত্ব নেবেন না। আপনার মাথায় বজ্রাঘাত পড়বে? ডিকসনারি দেখে বলুন, Which part of the Speech is unparliamentary. It is allegory, analogy. The oppositon has a right to exercise this. এটা অলঙ্কার। আপনার মাথায় বজ্রাঘাত পড়বে না, কিন্তু পার্লামেন্টের কোনও ডিকসানারি অনুযায়ী এক্সপাঞ্জ করেছেন এর জবাব দিতে হবে, তা না হলে এই হাউস চলবে না। পার্থ দে দাবি করবেন তারজন্য এক্সপাঞ্জ করবেন? হুইচ পার্ট অফ দি স্পিচ ইজ আনপার্লামেন্টারি? আজকে ওরা চিৎকার করবেন, তারজন্য নার্ভাস হয়ে যাবেন? you have no right to create pandemonium. There is some dignity

[7th April, 1994]

and decorum. কোনও আইনে আপনি এক্সপাঞ্জ করেছেন বলুন। আপনি একশো বছর বাঁচুন, ঐ মাথায় বজ্রাঘাত পড়বে না, কিন্তু বলুন, হুইচ পার্ট অফ দি স্পিচ ইজ আনপার্লামেন্টারি নিজের জ্ঞান নেই, আপনি আইন নিজের হাতে তুলে নিতে চেয়েছিলেন। আপনি সেটা নিজের হাতে তুলে নিতে পারেন, কিন্তু আইন ভাঙতে পারেন না। আপনার রুলিং প্রত্যাহার করতে হবে, তা নাহলে আমরা হাউস চালান অ্যালাউ করবো না। কি পেয়েছেন আপনি? হুইচ পার্ট অফ দি .স্পিচ ইজ আনপার্লামেন্টারি? ডিকশনারি নিয়ে এসে দেখুন যে, এটা করবার অধিকার আছে কিনা আপনার।

**Mr. Deputy Speaker :** I have heard you during the course of his speech. ...(noise)... Dr. Manas Bhunia take your seat. I want to give my ruling regarding point of order raised by Dr. Zainal Abedin. Now during the course of speech which delivered by Dr. Manas Bhunia certain unparliamentary words which he had used "****". That is unparliamentary word. Now according to rule. According to Rule 355 of Rules of Procedure and Conduct of Business - I quote. "If the Speaker is of opinion that words have been used in debate which are defamatory or indecent or unparliamentary or undignified or otherwise inappropriate, he may in his discreation order that such words be expunged from the proceedings of the House." That is why I gave the order.

[5-00 — 5-10 p.m.]

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধিতা করছি। কারণ স্বরাষ্ট্র দপ্তরের যে পুলিশ সেই পুলিশ আজকে সি.পি.এম-এর দাসানুদাসে পরিণত হয়েছে। যে পুলিশ বাংলার একটি ঐতিহ্য ছিল, সেই পুলিশ আজকে মহিলাদের ইজ্জত কেড়ে নিতে চাচ্ছে। সেই পুলিশের বিরোধিতা করে আমি আমার বক্তব্য এখানে রাখছি। আমি এই দপ্তরের বাজেটের বিরোধিতা করছি কারণ পশ্চিমবঙ্গের অন্যান্য দপ্তরের মত এই স্বরাষ্ট্র দপ্তরে শিডিউল্ড কাষ্ট এবং শিডিউল্ড ট্রাইবদের চাকুরির ক্ষেত্রে যে রিজার্ভেশান কোটা আছে সেটা তারা ফুলফিল করেনি ইচ্ছাকৃত ভাবে। সারা ভারতবর্ষের কাছে বাংলার যে ঐতিহ্য আছে, বাংলার যে ইতিহাস আছে, বাংলার যে মহত্বপূর্ণ ভূমিকা আছে, সেই ভূমিকা জ্যোতি বসুর রাজত্বে ধূলিসাৎ হয়েছে। আজকে গণতন্ত্র রক্ষার স্বার্থে, ঝাড়খণ্ডীদের স্বার্থে, মা-বোনেদের ইজ্জত রক্ষার স্বার্থে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পদক্ষেপ নেবার জন্য দাবি করে আমার বক্তব্য রাখছি। আমি বক্তব্য রাখার আগে একথা বলতে চাই যে, একটা আদিবাসি ছেলে, যদুনাথ মুর্মু, তাকে লেখাপড়া থেকে চিরকালের জন্য বঞ্চিত করা হল। সিলদা কলেজ থেকে সে যখন ফিরছে তখন প্রকাশ্য দিবালোকে দিনের বলায় সি.পি.এম এবং পুলিশ যোগসাজসে তাকে কুপিয়ে কুপিয়ে খুন করা হল, কিন্তু আজ পর্যন্ত একজন আসামিকেও গ্রেপ্তার করা হলনা। আজকে পৃথিবীর ইতিহাস থেকে যদুনাথ মুর্মুর নাম মুছে গেল। তাকে কবে, কোথায়, কে খুন করেছে তার জবাব ইতিহাসের কোথাও থাকবেনা। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, এখানে কমলাক্ষিবাবু

বললেন যে আর কিছু হোক বা না হোক, পুলিশ দেখে এখন আর মানুষ ভয় পায়না। মাননীয় সদস্যরা এবং উপস্থিত দর্শকবৃন্দ যারা এখানে আছেন, আমি তাদের উদ্দেশ্যে জানাবো যে ফুলবাগানে যে ঘটনা ঘটেছে, বাঁকুড়া থানায় যে ঘটনা ঘটেছে, তারপরে কি আর পুলিশের প্রতি শ্রদ্ধা থাকে? তারপরে আর কোনও শ্রদ্ধা থাকেনা। আমি কমলাক্ষী বাবুকে বলবো, ফুলবাগানের সেই মেয়েটি যদি আপনার মেয়ে হত, সে যদি আমার মেয়ে হত, সে যদি ডেপুটি স্পিকারের মেয়ে হত তাহলে কি আমরা এই কথা বলতে পারতাম? আজকে কি অবস্থায় এসেছেন যে সামান্য এম.এল.এ থাকবেন বলে বাস্তবকে জলাঞ্জলি দিয়েছেন, নিজের বিবেককে ধর্ষণ করছেন। আমি সেই কারণে এই বাজেটকে বিরোধিতা করছি। এখানে যে বাজেট পেশ করেছেন, আমি সেই সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলতে চাই যে আপনি এই ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে একটা সর্বদলিয় জনসভা ডাকুন এবং সেই সভায় জ্যোতিবাবু জনগণের দরকারে এটা পড়ে শোনান। আমি দায়িত্ব নিয়ে বলছি যে যদি জনগণ এতে বাহবা দেয় তাহলে আমি বিধানসভা থেকে পদত্যাগ করবো। আর তা যদি না হয় তাহলে মানুষ এই বাজেট সম্পর্কে বিরোধিতা করবে এবং জনগণই তাকে নেড়া করে মাথায় ঘোল ঢেলে গাধার পিঠে চড়িয়ে ঘোরাবে এতে কোনও সন্দেহ নেই। স্যার, আজকে কি অবস্থা! আজকে পুলিশের থানা গুলিতে সাধারণ মানুষের যাওয়ার অধিকার নেই। সেই থানাগুলি আজকে সি.পি.এম পার্টির অফিসে পরিণত হয়েছে। সাধারণ মানুষের একটাএন.জি.ডি করার অধিকার নেই। এখানে সাধু লোকেদের চোর বানাচ্ছে আর চোররা সাধু বানাচ্ছে। এই ধরনের অপশাসনে আমরা বাস করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী এস.আর.দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষ যে কাট মোশান এনেছেন তার বিরোধিতা করছি। স্যার, আমরা একটা ধণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় বাস করছি। এই ধণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় জিনিসের দাম বাড়ছে, বেকার বাড়ছে, সেইজন্য অপরাধ বাড়ছে। তারসঙ্গে জুটেছে গণ মাধ্যম। স্যার, এই গণ মাধ্যমে দেখানো হয় ডাকাতি কি করে করতে হয়। নারি ধর্ষণ, যৌন কামনা চরিতার্থ করার জন্য ব্যাভিচার, এইসব গণ মাধ্যমে দেখানো হচ্ছে। যুবকদের দেখানো হচ্ছে কি করে ডাকাতি করতে হয়, কি করে খুন করতে হয়, কি করে ব্যাভিচারে লিপ্ত হতে হয়। আমাদের অতীতের যে ঐতিহ্য আদর্শ সেইগুলিকে নস্যাৎ করা হচ্ছে। পশ্চিমবাংলায় যে সমস্ত অপরাধমূলক কাজ হচ্ছে সেইগুলি নিয়ে আমরা চিন্তিত, বামফ্রন্ট সরকার চিন্তিত। চেষ্টা হচ্ছে কি ভাবে এটাকে কমানো যায়। পশ্চিমবাংলায় যে অপরাধের সংখ্যা কমছে সেটা সংখ্যা তথ্য দিয়ে বলা হয়েছে, স্বরাষ্ট্রমন্ত্রীর বাজেট ভাষণে তার উল্লেখ আছে। পশ্চিমবাংলায় তুলনামূলকভাবে অপরাধের ঘটনা কমছে। পশ্চিমবাংলায় কংগ্রেস আমলের শেষ বছরে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে পুলিশ খাতে ব্যয় বরাদ্দের পরিমাণ ছিল মোট বরাদ্দের ৯ ভাগ, আর আজকে যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে তার পরিমাণ মোট বাজেট বরাদ্দের ৫.৩ ভাগ। অনেক কম। অন্যদিকে আরও দেখতে হবে। পুলিশের সংখ্যা প্রতি ১০,০০০ মানুষ প্রতি কোথায় কত। প্রতি ১০,০০০ মানুষ পিছু মহারাষ্ট্রে পুলিশের সংখ্যা ১৬ জন, গুজরাটে পুলিশের সংখ্যা ১৬ জন, দিল্লিতে ৪৪ জন

আর পশ্চিমবাংলায় পুলিশের সংখ্যা ১২ জন। তার সাথে আরও বলতে চাই এখানে কংগ্রে সদস্য যারা আছেন তাদের বলবো অতীত ইতিহাসের দিকে আপনারা একটু দৃষ্টি রাখুন আজকে যারা এম.এল.এ হিসাবে এখানে এনেছেন, বামফ্রন্ট সরকার আছে বলে এখানে খু হচ্ছে না। আপনাদের যে ইতিহাস তার কিছু উদাহরণ দিই। আপনাদের আমলে এখানে খু হয়েছে চন্ডি পদ মিত্র, গাইঘাটার এম.এল.এ। আমরা আরও দেখেছি আপনাদের আমলে আপনাদের নেত্রি আভা মাইতিকে বিবস্ত্র করা হয়েছে সদর রাস্তার উপর। তখন আপনাদে সরকার ছিল, আপনাদের লোক দিয়ে এই জিনিস ঘটানো হয়েছে। আর একটা ঘটনার কথ বলছি। এই সভায় অসমঞ্জ দে মহাশয় ৬ই মার্চ ১৯৭৫ সালে কি বলেছিলেন তার কথাট আমি তুলে দিচ্ছি। তিনি বলেছিলেন "অনুমান করা হয় মৃতার লজ্জার স্থান দিয়ে কোনং শক্ত জিনিস প্রবেশ করিয়ে তাকে হত্যা করা হয়েছিল। সুমিতা পরামানিক বলে একজ মহিলা। কয়েক দিন পরে দেখলাম যারা তদন্তের দাবি জানিয়েছিল তাদের উপর দৈহিক নির্য অত্যাচার করা হল। আরও আতঙ্কগ্রস্ত হয়ে পড়বেন যে পুলিশ পেয়াদা পাঠানো হল সে আবেদনকারিদের বাড়িতে, তাদের টেনে নিয়ে আসা হল এবং তাদের দিয়ে লেখানো হল যে আমরা আবেদন করিনি। আমাদের অভিযোগ সঠিক নয়।" এর বিহিত না করলে বাংলাদেশে মানুষ অরাজকতা ও বিশৃঙ্খলার হাত থেকে বাঁচবে না, খুনের রাজনীতি থেকে রেহাই পাবে না। এটা হচ্ছে ওদের সময়ের নেতা অসমঞ্জ দে'র বক্তৃতা, এই হাউসে তিনি এটা বলেছিলেন ওরা বলছেন, এতবার লাঠি চলেছে, গুলি চলেছে। আমরা তো দেখেছি, সেই লতিকা প্রতিভা, অমিয়া এরা খাদ্য আন্দোলন যখন করেছিলেন তখন রাস্তার উপরে গুলি করা হয়েছে। এরা যখন শান্তিপূর্ণ আন্দোলন করছিলেন তখন সেই অহিংস আন্দোলনে লাঠি চালানো হয়েছিল, গুলি চালানো হয়েছিল। আমরা ঘন্টেশ্বরী দেবিকে ভুলিনি। রাইটার্স বিল্ডিং দখল করার জন্য ওরা যে সাধনা করছেন, আমরা দেখতাম তান্ত্রিক সাধুরা সাধনার জন্য নরবলি দিত, ওরাও নরবলি দেওয়ার জন্য নেমেছেন। সাংবাদিক কুলদীপ নায়ার ১৯৮২ সালে একবার আনন্দবাজারে লিখেছিলেন, রাজনৈতিক স্বার্থে পুলিশকে ব্যবহার করা হয়েছে। তিনি লিখেছিলেন যে, 'পুলিশকে রাজনৈতিক স্বার্থে ব্যবহার করার প্রবণতা বাড়ল '৬৭ সাল থেকে যখন বিভিন্ন রাজ্যে ক্ষমতাসীন কংগ্রেস দল বাধ্য হল অন্য দলকে সরকার গড়তে দিতে। বিধানসভায় সংখ্যাগরিষ্ঠতার ব্যবধান কম ছিল, তাই পুলিশের সাহায্যে এম.এল.এ পাকড়াও করার জন্য ভয় দেখানো শুরু হয়েছিল।' ওদের সময়ে এটা শুরু হয়েছিল। আর ওরা বলছেন যে পুলিশকে রাজনৈতিক আন্দোলনের বিরুদ্ধে আমরা নাকি ব্যবহার করছি। এর আগে আপনারা দেখেছেন যে, মাননীয় সদস্য রবীন মন্ডল আপনাদের দেখিয়েছেন কি ভাবে কি হয়েছে। তিনি সংখ্যা তথ্য দিয়ে দেখিয়েছেন। পরিশেষে আমি বলছি যে, কংগ্রেস আমলে আমরা আমাদের অনেক বন্ধুদের হারিয়েছি। এই বামফ্রন্টের আমলে কংগ্রেস ও জোতদারদের অত্যাচার ও জুলুমের ফলে তাদের রুখতে গিয়েও আমরা অনেক বন্ধুদের হারিয়েছি। অনেক রক্তের বিনিময়ে বামফ্রন্ট সরকার যে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনেছে, তাকে অব্যাহত রাখতে আমরা দৃঢ় সংকল্পবদ্ধ। কংগ্রেসের উন্মত্ততা ও অপচেষ্টা কখনই আমাদের জনগণ থেকে বিচ্ছিন্ন করতে পারবে না। এই কথা বলে বাজেটে যে বরাদ্দ পেশ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage Shri Naren Hansda walked out of the chamber.)

[5-20 — 5-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মিঃ স্পিকার স্যার, আমি প্রথমেই মাননীয় পুলিশ মন্ত্রীর এই বাজেটের বিরোধিতা করছি। তার একটা কারণ, প্রথমেই বলি, একটা মাথাভারি পুলিশ প্রশাসন উনি তৈরি করেছেন। একটা দুর্নীতিগ্রস্ত পুলিশ প্রশাসন তৈরি করেছেন। উনি একটা পঙ্গু পুলিশ প্রশাসন তৈরি করেছেন, আর পুলিশ প্রশাসনকে একটা রোবট বানিয়ে দিয়েছেন। তার মূল কারণ আজকের এই বিধানসভার দাঁড়িয়ে যে সমস্ত মাননীয় সদস্য সরকার পক্ষের এখানে বললেন, তাদের আমি একটু স্মরণ করিয়ে দিই। এই বিধানসভায় এতদিন ধরে পুলিশের অত্যাচারের বিরুদ্ধে যে সমস্ত কথা বলেছেন, যে সমস্ত ঘটনার কথা বলেছেন, সেগুলো তাহলে সব মিথ্যা এটা ধরে নিতে হবে। আজকে পুলিশ প্রশাসনের যন্ত্রনাটা এমন একটা জায়গায় গিয়ে পৌঁছেছে যে সারা উত্তর প্রদেশ, বিহার এবং দিল্লির সঙ্গে আপনাদের তুলনা করা চলে। আমরা পশ্চিমবাংলায় কি দেখছি? আমি আপনাকে স্মরণ করিয়ে দিই, বিধানসভা প্রাঙ্গনে দাঁড়িয়ে উন্মত্ত পুলিশ অফিসার মহিলা পুলিশ কর্মির উপরে নির্যাতন করে আর সেই বিধানসভায় দাঁড়িয়ে পুলিশ বাজেটকে সমর্থন জানিয়ে যারা এখানে বলেছেন, আমি বলবো, আপনারা সমর্থন করেছেন ধর্ষণের আর সমাজবিরোধিদের। এই বাজেটকে সমর্থন করে আপনারা সারা পশ্চিমবাংলার মানুষকে অপমান করেছেন। সারা পশ্চিমবাংলায় মানুষকে যারা অপমান করেছে, সেই পুলিশ বাহিনীকে সমর্থন করেছেন। পুলিশ বাহিনী চিরকাল ছিল এবং থাকবে। কিন্তু চিরকাল ধরে যে পুলিশ বাহিনী আছে সেই পুলিশ এমন হল কেন? তাদের তৈরি করা হয়েছে। আপনারা তাদের সমর্থন করতে বাধ্য। তাদের অনুগ্রহে ১৯৭৭ সাল থেকে আপনারা এখানে আছেন। তাদের অনুগ্রহ যদি না থাকতো তাহলে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এখানে থাকতে পারতেন না। সেই ইসলামপুরের ঘটনা থেকে আজ পর্যন্ত একটি জায়গাতে পুলিশের বিরুদ্ধে কঠিন এবং দৃষ্টান্তযোগ্য ব্যবস্থা নিয়েছেন? দূর্ভাগ্যের বিষয়, ১৯৭৭ সাল থেকে উনি আছেন, আমিও এখানে আছি। আমি বলি, আমি চোখে আঙ্গুল দিয়ে বলি, পুলিশ প্রশাসনকে হাতে রেখে ক্ষমতায় আসা যায়, কিন্তু আপনারা যা করছেন তাতে পশ্চিমবাংলার মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হচ্ছে, পশ্চিমবাংলার মানুষের সঙ্গে শঠতা করা হচ্ছে। আমাদের চিফ মিনিস্টার হচ্ছেন বর্ষিয়ান নেতা, বৃদ্ধ সাজাহান, তাকে বন্দী করে রাখা হয়েছে। বৃদ্ধ সাজাহান বন্দী অবস্থায় বসে আছেন, তাকে চালাচ্ছে তার কতকগুলি চালাচামুন্ডার দল। আজকে দূর্ভাগ্যের বিষয় চিফ মিনিস্টার বলবেন We are giving more money every year. We are getting more murder. We are getting more crime. We are getting more rape. What is the reason of it? কিসের জন্য পুলিশ, কেন পুলিশকে দেওয়া হবে টাকা, ধর্ষণ বাড়াবার জন্য? পুলিশ লক-আপেতে আপনি নিজে বলেছিলেন যদি কোনও ঘটনা হয়, সেটা যদি সত্য প্রমাণিত হয় তাহলে বলুন অসভ্য মুখ্যমন্ত্রীর অসভ্য রাজত্বে একটার পর একটা নয় ৫৬টা ঘটনা ঘটেছে, থানাতে মহিলারা আশ্রয় চেয়েছেন ধর্ষিতা হয়েছেন। এখানে একটা মহিলা ধর্ষণকারিকে চাপা দেবার জন্য পুলিশকে বাঁচানোর জন্য আপনাদের একজন মন্ত্রী, সেই মন্ত্রী এখনও বিধানসভায় আছে, — আপনি হচ্ছেন মুখ্যমন্ত্রী — কেন তাকে তাড়িয়ে দেননি, নেহারবানুর কেসে ৫০০ টাকা দিতে গিয়েছিল। নাম বলতে দুঃখ হয়। আমি জানি শ্যামল চক্রবর্তী নামে নাকি একজন মন্ত্রী আছেন, নিগৃহিত ঐ মহিলার চোখের জল মুখ্যমন্ত্রীর জুতোয় পড়েছিল কিনা আমার

জানা নেই। ওর ঘুম ভাঙে মানুষের ক্রন্দনে নয়, শেয়ালের হুঙ্কারে ওর ঘুম ভাঙে, উনি ঘুমিয়ে থাকেন। আজকে দুর্ভাগ্যের বিষয়, মুখ্যমন্ত্রীর বয়স হয়েছে, তিনি পারছেন না, তার ক্ষমতা নেই, তিনি যাদের উপর পশ্চিমবাংলার দায়িত্ব ছেড়ে দিয়েছেন, তারা যে ভাবে সরকার চালাচ্ছেন, আপনি বলুন আপনার ডাইরিতে আছে কোন আই.পি.এস. অফিসার রশিদের সঙ্গে যুক্ত ছিল? আপনার কাছে যে সি.পি.এম নাম পাঠিয়েছিল তার তালিকা প্রকাশ করতে হবে। আপনাকে বলতে হবে, রশিদের সঙ্গে কোন কোন এম.এল.এ. যুক্ত আছে, বা কেউ আছে কিনা, কোনও নেত্রী যুক্ত আছে কিনা? আপনাদেরকে তো চালায় রশিদ, সাট্টাবাজরা, সমাজবিরোধিরা; সমাজবিরোধিরা আজকে স্বর্গরাজ্য তৈরি করেছে পুলিশের সাহায্য নিয়ে। আজকে আপনাদের ত্রাণকর্তা হচ্ছে সমাজবিরোধী, আর সমাজবিরোধীর ত্রাণ কর্তা হচ্ছে পুলিশ। রবীনবাবু এখানে বলছিলেন, প্রথম বক্তা, উনি ভাল জানেন, উনি এখানে উত্তর প্রদেশের কথা তুলনা করেছেন, এখানে রবীন্দ্রনাথ, বিবেকানন্দ, রামমোহন, জন্মগ্রহণ করেছেন, ওরা তো আর উত্তরপ্রদেশে জন্মায়নি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বিধানসভায় দাঁড়িয়ে বলছিলেন ১ বছরে নারি ধর্ষণ কত হয়েছে, তারই তথ্য থেকে বলছি, ৯২ - ৯৩ সালে বধুহত্যা, নারি ধর্ষণ হয়েছে ৭১২ জন আপনি বলবেন, ৯৩ সালে একটি বছরে যা হয়েছে ৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত কোনও একটি বছরে এত হয়নি, ১ বছরে ৭১২ জন ধর্ষিতা হয়েছেন। আমি যেটা বললাম যদি এটা দেখাতে পারেন তাহলে আমি পদত্যাগ করে চলে যাব, আপনি প্রতিবারে বলেন কংগ্রেস আমলে এইরকম হয়েছে। ওরা বলেন কংগ্রেসের সময় এখানে নাকি দুর্নীতির শাসন ছিল। আমি ওকে বলছি, যদি ক্ষমতা থাকে তাহলে আমি যে সব ঘটনার কথা উল্লেখ করবো তার খোঁজ নিন, আমি সময় দেব। স্যার, আজ পশ্চিমবাংলায় মস্তানরাই শুধু রাজত্ব করে না, তারসঙ্গে এখানে সাট্টাবাজরা রাজত্ব করে এবং রাজত্ব করে ক্যাডার বাহিনী। একজন এম.এল.এ., তার নাম আমি করবো না। দুর্ভাগ্যের বিষয় পুলিশ সেই এম.এল.এ.কে ধরতে পারে নি। এমন কি পুলিশ সি.পি.এমের ক্যাডারদেরও ধরতে পারে না। সেখানে যদি নথিভুক্ত কেস থাকে তাহলেও পুলিশ ধরতে পারে না কারণ তা হলে থানায় হামলা হয়। এখানে সাজাহান বসে আছেন, তিনি বসে বসে দেখছেন যে তাদের লোকরা ফাঁড়ি আক্রমণ করছে আর পুলিশ যদি তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করে তাহলে সেখানে এস.ডি.পি.ও কে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে। এই হচ্ছে এখানকার পরিচ্ছন্ন প্রশাসন-এর চিহ্ন। ১৯৭৭ সালে যখন আপনারা ক্ষমতায় এসেছিলেন তখন রাইটার্সের সামনে দাঁড়িয়ে আপনারা বড় বড় বক্তৃতা দিয়ে মানুষকে বলেছিলেন যে, 'আমরা পরিচ্ছন্ন প্রশাসন মানুষকে উপহার দেব।' স্যার, সেই পরিচ্ছন্ন প্রশাসন হচ্ছে নারি ধর্ষণ, সেই পরিচ্ছন্ন প্রশাসনের চিহ্ন হচ্ছে পশ্চিমবঙ্গকে সমাজ বিরোধীদের স্বর্গরাজ্যে পরিণত করা। আর আপনাদের গোয়েন্দা দপ্তর এখানে সম্পূর্ণ ব্যর্থ এটা আপনারই কথা। আপনি যদি মনে করেন আপনার গোয়েন্দা দপ্তর ব্যর্থ, আপনার প্রশাসন ব্যর্থ, আপনার সমস্ত ব্যবস্থা ব্যর্থ তাহলে আজকে আপনাকে প্রশ্ন করবো, আপনি কেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেন নি? এরপর আমি মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি ঘটনার কথা তুলে ধরে জানতে চাইবো কেন এইসব কেসে গ্রেপ্তার করে দোষিদের শাস্তি দিতে পারেন নি সেটা তিনি বলুন। ২৫শে জানুয়ারি, ১৯৯৪ সাল, নিউ আলিপুরের যে ঘটনা সেই ঘটনায় এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি কেন? আপনি লিখে নিন। নিউ আলিপুর সঙ্গম ভিলায় একটি মেয়ে ধর্ষিতা হল। পুলিশের রিপোর্ট আমার কাছে আছে।

রিপোর্ট দিচ্ছে কে? রিপোর্ট দিচ্ছে সুরজিত ভট্টাচার্য। তার কাছ থেকে ডি.সি.ডি.ডি. গৌতম চক্রবর্তী। কেন গ্রেপ্তার করতে পারেন নি, কোথায় বাধা সেটা বলুন। ১৬ই ফেব্রুয়ারি, মসজিদ বাড়ি স্ট্রীটে জনৈকা ভদ্রমহিলাকে রেপ করা হয়েছিল। কেন সেখানে আজ পর্যন্ত গ্রেপ্তার করতে পারেন নি, কোথায় বাধা। অবশ্য বাধা আপনাদের আছে এবং সেটা হচ্ছে প্রত্যেক জায়গায় সি.পি.এম যুক্ত এবং সেখানে পুলিশের ক্ষমতা নেই তাদের ধরার। ৬ই ফেব্রুয়ারি, ১৯৯৪, বাগবাজারে ২৪০ নং বাস স্টান্ডে জনৈকা বিবাহিতা মহিলাকে নিয়ে গিয়ে রেপ করা হয়েছিল। একজনকে ধরে পরে ছেড়ে দেওয়া হয়েছে। ১৮ই ফেব্রুয়ারি, সাহিত্য পরিষদ স্ট্রীটে আলপনা ব্যানার্জির ঘটনার কথা বলে আপনাদের আর লজ্জা দেব না। অবশ্য এসব ঘটনায় আমরা জানি আপনার দুঃখও হবেনা, ঘৃণাও হবে না কারণ আপনি মার্কসবাদি নেতা, সর্বহারাদের নেতা, অন্য লোকদের কথা ভাবেন না। এই হচ্ছে অবস্থা। আরও বলি, ২০শে ফেব্রুয়ারি, ৬ মাসের একটি বাচ্চা শিশুকে ধর্ষণ করার চেষ্টা করা হয়। সেখানে গ্রেপ্তার পর্যন্ত করতে পারেন নি। তাহলে কারজন্য, কিসের জন্য এই পুলিশ? একটি বই এই প্রসঙ্গে আপনাকে দেব, তড়িত সিদ্ধার্থ এই বইটি দিয়েছেন, এতে ১৯৯১ থেকে ৯৩ সাল পর্যন্ত কয়েক হাজার ঘটনার কথা আছে যা পড়লে দেখবেন একটা ইতিহাস তৈরি হয়ে গিয়েছে। স্যার, আপনার মাধ্যমে এই বইটি আমি মুখ্যমন্ত্রীকে উপহার দেব। তার ১৭ বছরের রাজত্বে এখানে নারী ধর্ষণ, নারী নির্যাতনের ঘটনার যে মালা উনি পরেছেন তার ঘটনার কথা এই ছোট্ট বইটিতে আছে। এটা পড়ে দেখুন যদি আপনার জ্ঞান, বুদ্ধির উদয় হয়। অবশ্য ওর উপায় নেই, ক্ষমতায় থাকতে হবে তাই কোনও কিছু দেখছেন না। একদিন স্পিকার সাহেব বলছিলেন, বিধানসভাতে যাই বলুন না কেন সেটা গিয়ে ঐ ভোটের বাক্সে প্রতিফলিত হয়না। উনি একজন বিজ্ঞ লোক, ভাল আইনজীবি, ওর সঙ্গে আমি একমত। আমরা এখানে চিৎকার করবো, সংবাদপত্র, মিডিয়ার মাধ্যমে প্রকাশিত হবে কিন্তু সেখানে সেটা পৌঁছাবে না। আজকে এই বাজেট আপনার পুলিশ বাবার বাজেট। He is their good father তাদের বাজেট আজকে পাশ করাতে হবে। পুলিশকে সন্তুষ্ট করতে হবে, তাদের বাজেট পাশ করাতে হবে এটাই শুধু আপনারা জানেন। কত ঘটনা ঘটছে — ডি.সি.ডি.ডি.কে লালবাজারে ঘেরাও করা হল, সে যদি এক গ্লাস জল চায় তাহলে এক বোতল প্রসাব করে নিয়ে এসে তাকে দেওয়া হয়। ইতিহাসে শুনেছেন কখনও এই জিনিস হয়েছে? কি ব্যবস্থা আপনি এরজন্য নিয়েছেন। আজকে দেখছি মমতা ব্যানার্জির আতঙ্কে ওরা ভুগছেন। তার কারণ মমতা ব্যানার্জি গণতন্ত্রের রক্ষক সব অত্যাচারের বিরুদ্ধে। তাই আজকে পরিশেষে বলবো, মমতা ব্যানার্জির দুটি ঘটনায় দু জায়গায় আমি ছিলাম। বারাসাতে ছিলাম, মুখ্যমন্ত্রীর নির্দেশ ছিল লক্ষ লক্ষ লোক, খালি আমরা বলেছিলাম আপনি মাইকে বলে দিন অ্যারেস্টেড অ্যান্ড ডিসচার্জড। আমাদের অ্যারেস্ট করলো, আমাদেরও রক্ষা করতে পারেননি, আমাকে পুলিশ ধাক্কা মেরে ফেলে দিয়েছিল, আমার চশমা পড়ে ভেঙে গিয়েছিল, ডি.এম. পরিষ্কার ভাবে বললেন আমি অসহায়, পারবো না, তার একটাই কারণ মুখ্যমন্ত্রীর নির্দেশ আছে যে মমতা ব্যানার্জির আন্দোলনকে গুলি চালিয়ে থামাতে হবে। আমি আজকে আপনাকে বলি যদি মনে করে থাকেন রুমানিয়া থেকে হাঙ্গেরি, মনে করেন যদি যুগশ্লোভকিয়ার মত গুলি করে আমাদের এই আন্দোলন থামাবেন, তাহলে ভুল করছেন। এটা সোভিয়েট রাশিয়া নয়, চীনের গণতান্ত্রিক আন্দোলনকে রুখবেন, একটু বলে দিই, এটা কম্যুনিষ্ট দেশ হয়নি, এটা হাঙ্গেরি নয়, এটা রুমানিয়া নয়, এটা

পশ্চিমবঙ্গ, এখানে গুলি করে জব্দ করতে পারবেন না, এটা মমতা ব্যানার্জির আন্দোলন নয়, এটা জনগণের আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলনকে রক্ষা করার জন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটু নিবেদন করবো, মুখ্যমন্ত্রীকে আবেদন করে কিছু হবে না, আপনাকে আবেদন করি, আপনি এই হাউসের কর্তা হিসাবে আমার আপনার কাছে আবেদন, এই জ্যোতি বসু মহাশয়ের এই বই, বইখানা ওদের ইতিহাস, এটা মানব কমিশনের কাছে পাঠিয়ে দিন, উনি মানব না দানব তা প্রমান হোক বিশ্বের দরবারে। পশ্চিমবাংলার দরবারে নয়, ভারতের দরবারে বইটা পাঠিয়ে দিন, মানব কমিশনে বইটা পাঠিয়ে দিন, ওর বিচার হোক, এটা যদি বিচার হয় পশ্চিমবাংলার মানষ জানবে যে আজকে জ্যোতি বসু মানব নয়, উনি একটা দানব, একটা দানব এই পশ্চিমবাংলায় রাজত্ব করছে ১৯৭৭ সাল থেকে এই পর্যন্ত এই কথা বলে আমি এর পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি দাবি নং ২১ এর উপর সমর্থন করে আমার বক্তব্য রাখছি এবং যে ছাঁটাই প্রস্তাবগুলো এসেছে, তার বিরোধিতা করছি। প্রথমে আমি আপনার মাধ্যমে বলতে চাই, যে বিরোধী দল নেতা তিনি অনেক সব কাগজ থেকে কি সব পড়লেন। প্রথমতঃ এত চিৎকার করলে কিছু বোঝা যায় না ঠিক। শোনা খুব কঠিন হয়। ঘরে বসে আরও ভাল শোনা যায়, কিন্তু এখানে কঠিন হয়। একটু আস্তে আস্তে বললে সুবিধা হয়। এটা ভবিষ্যতের জন্য বলছি। তিনি অনেক কাগজ পড়লেন, আপনি বলেছেন সেই কাগজগুলো উনি আপনাকে দিয়েছেন, আপনি আমাকে দেবেন, আমি দেখে নেব সেইগুলো। এখন বুঝতে না পেরে কি বলবো? বউবাজার ব্লাস্ট সম্বন্ধে উনি বলেছেন, আরও কয়েকজন বলেছেন, আমি বলছি, সেখানে তো চার্জ শিট হয়েছে, ছয় জন ধরা পড়েছে, দু জন অ্যাবস্কন্ড করেছিল, এখনও ধরতে পারা যায় নি। মামলা হয়েছে, সব হাইকোর্টে এখন গেছে। এটা হচ্ছে টাডাতে এটা হতে পারে কি না, আমরা চাইছি এটা টাডাতে হোক। এটা হচ্ছে ঘটনা, এটা হয়ে আছে। শীঘ্র বোধ হয় হিয়ারিং আছে, জজ সাহেবরা বলবেন দেখে। কিন্তু চার্জ শিট আমাদের তৈরি হয়ে গেছে। আর ১৫ জন ঐ ব্লাস্টে ওরা বম্ব তৈরি করছিল ভেতরে, ১৫ জন ওখানে মারা গেছে। এই হচ্ছে আমাদের বৌবাজার এর লেটেস্ট কথা। তারপর হচ্ছে, উনি বলেছেন এখানে—উনি হাউসে থাকেন কি না জানিনা, এই সম্পর্কে তো প্রশ্নোত্তরে আগের দিন বলেছি যে অনেক কমিশন বসানো হয়েছে, তার রিপোর্ট উনি দেখেন নি। আমি আবার বলছি ১৮টা হচ্ছে ৭৭ সাল থেকে, তার মধ্যে ১৩টা আমরা হাউসকে দিয়েছি। একটা পেয়েছি কয়েক সপ্তাহ আগে, সেটাও আমরা দিয়ে দেব অ্যাসেম্বলি শেষ হবার আগে। আর চারটে বাকি আছে, আর আমি বলেছি জাজদের — একজন জাজ তো মারা গেলেন, যিনি করছিলেন, আর একজন জাজ সেখানে আরম্ভ করেছেন। কাজেই তাদের তো আমরা এই ভাবে তাড়া দিতে পারি না? জাজরা যখন দেবেন তখন আপনাদের দিতে পারবো। কিন্তু এই যে ১৩টা লেড ইন দি হাউস হয়েছে, সেইগুলো একটু পড়ে নেবেন। তারপর হচ্ছে যে উনি হঠাৎ — কিছু বলবার নেই তো, আমার এই বাজেট বক্তৃতা পড়ে আর কি বলবেন? কিছু বলার নেই, সবই পরিসংখ্যান সেখানে আছে, হঠাৎ বললেন সুপ্রিম কোর্ট কি বলেছেন পুলিশ সম্বন্ধে? উনি যে আগেরটা বলেননি,

এলাহাবাদ হাইকোর্টেও এইরকম বলেছিল ১৫ বছর আগে। কিন্তু সেটা আমাদের স্পিকার মহাশয়, আপনাকে বুঝিয়ে বলেছেন যে সেটা এখানকার সম্বন্ধে কোনও ব্যাপার নয়। এটা অন্য একটা মামলা হয়েছিল, অন্য একটা কংগ্রেস রাজত্বের বোধ হয়, সে সম্বন্ধে বলতে গিয়ে ওরা মন্তব্যটা করেছেন। চার নং, উনি আবার সেই পুরোন কথা — বাংলাদেশের প্রধানমন্ত্রী যখন এসেছিলেন তখন সাংবাদিকদের ওপর আক্রমণ করা হয়েছে, ইত্যাদি বললেন! সেটা আমরা তদন্ত করেছি। সেটা একটা ভুল বোঝাবুঝি হয়েছিল। অনেক দিন আগেই সেটা মিটে গেছে। তদন্তে দেখা গেছে বাংলাদেশের প্রধানমন্ত্রীর সিকিউরিটির ইত্যাদির ব্যাপারে সেখানে ওদের যেতে দেওয়া হয়নি। আজকে এখানে পুলিশ বাজেটের বিরোধিতায় ঐ ঘটনা উল্লেখ করা হল! ওর জন্য ওদের সমর্থন করা উচিত। ওটা একটা সামান্য ঘটনা — ওখানে একটু ভুল বোঝাবুঝি হয়েছিল।

তারপর হ্যাঁ, ফরেনসিক সেন্টার শিলিগুড়িতে করব বলেছিলাম এবং আমরা ফিনান্স কমিশনকে বলেছিলাম, কিন্তু সেখান থেকে কোনও সাড়া পাওয়া যায় নি বলেই আমরা টাকার অভাবে করতে পারি নি। নাহলে শিলিগুড়ি এবং উত্তরবঙ্গের জন্য এটার প্রয়োজন আছে বলে আমরা মনে করি।

তারপর উনি বলেছেন, এখানে নাকি ট্রান্সফারের কোনও নিয়মকানুন নেই। একটা দৃষ্টান্ত দিয়েছেন — দিনাজপুরে তিনজনকে সময়ের আগেই ট্রান্সফার করা হয়েছে। সাধারণতঃ ২ বছর, আড়াই বছর, তিন বছর এক একজন এক এক জায়গায় থাকেন, কিন্তু তার আগেও আমরা আমাদের প্রশাসনের প্রয়োজন ট্রান্সফার করি, সেরকম দু'জনকে করেছি এবং এটা ঠিকই যে, সময়ের আগেই করা হয়েছে। কিন্তু এটা পানিসমেন্ট বা সাজার কোনও ব্যাপার নয়, আমাদের প্রয়োজনে আমরা করেছি। আর একজনকে কেন্দ্রীয় সরকার চেয়েছিলেন বলে আমরা তাকে ছেড়ে দিয়েছি। তিনি কেন্দ্রে চলে গেছেন। এর বেশি আর কিছু বলার নেই।

আর বাকি ব্যাপার গুলো সম্বন্ধে উনি কাগজ-পত্র দেখালে পরে বলতে পারব।

আর আমাদের তরফ থেকে অনেকেই বলেছেন, তাদের মধ্যে মাননীয় সদস্য রবীন্দ্র নাথ মন্ডল, তিনি আমাদের যে স্টাটিসটিক্স ইত্যাদি আছে — তুলনামূলক পরিসংখ্যান গুলোর উল্লেখ করেছেন। সুতরাং সেগুলোর আর উল্লেখ করার দরকার নেই। তবে একথা এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, এতে আত্মসন্তুষ্টির কোনও ব্যাপার নেই। আমি বার বার বলি, আমাদের রাজ্যে অন্যান্য রাজ্যের তুলনায় বিভিন্ন ধরনের ক্রাইম যদি কমও হয় তাহলে তাতে আমাদের আত্ম-সন্তুষ্টির কিছু নেই — আরও কেন কম হচ্ছে না, প্রতিকার হচ্ছে না, এগুলো সব সময় আমাদের বলতে হবে। আমি বলছি, ১০০ বছর ক্ষমতায় থাকলেও বলতে হবে। আমরা যদি দুর্নীতির বিরুদ্ধে কিছু করে থাকি, তাতে আত্ম-সন্তুষ্টির কি আছে! আত্ম-সন্তুষ্টির কি আছে, আরও বলতে হবে। এটা তো আমরা জানি এবং এই দৃষ্টিভঙ্গী নিয়েই তো আমরা চলছি।

[5-40 — 5-54 p.m.]

তারপর রবীন্দ্রনাথ মন্ডল বলেছেন, রাবার বুলেট আনা যায় কিনা। আর জল-কামানটা

বলেছেন কিনা শুনি নি, রাবার বুলেট'টা শুনেছি। ওটা মোরারজি দেশাই-এর সময়, উনি যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন দিল্লিতে ওরা এনেছিলেন এবং আমাদের বলেছিলেন ওতে কি হয়, না হয় — লোক মরবেনা, পড়ে যাবে, অকেজো হয়ে যাবে, ইট-পাটকেল আর ছুঁড়তে পারবে না। এখন পর্যন্ত আমাদের এখানে ওটা ব্যবহৃত হয়নি। দিল্লিতে ওরা ব্যবহার করেছেন লাঠি চালিয়েছে, জল ছুঁড়েছে, টিয়ার-গ্যাস ছুঁড়েছে। এখন আমরা বলছি, বোম মারলে, পাইপ গান ব্যবহার করলে ওটা কার্যকরী হবে কিনা আমরা জানিনা। ইউরোপ-টিউরোপের কোনও কোনও জায়গায় ওটা ব্যবহার করে, সেখানে তো কংগ্রেসের মত কেউ বোমা মারেনা, পাইপ গান ব্যবহার করে পুলিশকে জখম করেনা। সেজন্য সেখানে কার্যকরী হতে পারে। আমাদের এখানে — আপনারা বলছেন, দেখব, জিজ্ঞাসা করব কেন্দ্রীয় সরকারকে, কতটা কি কার্যকরী হয় দেখব। এর আগে এইরকম একটা হয়েছিল। পরিসংখ্যান যা দিয়েছি সেগুলি বানিয়ে দিইনি। কোনও একটা জায়গা থেকে পরিসংখ্যান পেয়েছি। আমরা খবর নিয়ে দেখলাম, ১৯৯২ সালে ডিপার্টমেন্ট অফ ওমেন অ্যান্ড চাইল্ড ডেভেলপমেন্ট মিনিস্ট্রির একটা সম্মেলন হয়েছিল, তার থেকে স্টাটিসটিক্সগুলি নিয়েছি। মান্নান সাহেব যেটা বলছেন-আমি যেটা বুঝলাম, ক্রাইম রেকর্ড এইরকম একটা বই আছে তার থেকে উনি বলছেন মিলছে না, আমি যতটা বলেছি, ততটা নয়। আমাদের একটা দেখতে হবে। এটার সঙ্গে ওটা যদি না মেলে নিশ্চয়ই দেখতে হবে। সিদ্ধার্থ শঙ্কর রায় যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন তিনি একটা পড়ে শুনিয়েছিলেন। আমি খুব অবাক হয়ে গেলাম। তিনি ভয়ঙ্কর একটা পরিসংখ্যান দিলেন কোন ক্রাইমের ব্যাপারে। আমি তাকে বললাম, এটা হতেই পারে না, আমি চুপ করে গেলাম। পরে বইটা দেখিয়ে বললো, আমি তৈরি করিনি, এই দেখো, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে। ক্রাইম রেকর্ড বোধ হয় ছিল। তুমি যা বলেছো উল্টো কথা লেখা আছে এটা তিনি বললেন। আমি হতবাক হয়ে গেলাম। আমি কনটাক্ট করলাম দিল্লিতে, কোথায় পেলেন? ওরা রাজ্যগুলির কাছ থেকে পায়, ওদের নিজেদের কোনও ব্যবস্থা নেই যে নিজেরা খোঁজ-খবর নেবেন। ২।৩ সপ্তাহ পরে জানালেন। সিদ্ধার্থ শঙ্কর রায়কে জানিয়ে দিলাম, এটা আমাদের প্রিনটিং এরর হয়ে গেছে, ইচ্ছাকৃত নয়। সুতরাং মাননীয় সদস্য যখন বলছেন তখন এটা দেখতে হবে। তারপর মানসবাবু বললেন, অনেক কথার মধ্যে যতটা আমি শুনেছি ডেবরার সম্বন্ধে কলিং- অ্যাটেনশনের যে জবাব দিলেন সেই নামগুলি মিলছে না। সি.পি.এম যে ইস্তাহার দিয়েছিলেন এবং আমি যে নামগুলি বলেছি তারসঙ্গে ৩টি মিলছে, ২টি মিলছে না। এটাও আমাদের দেখতে হবে। কারণ আমি সি.পি.এমের ইস্তাহারের উপর নির্ভর করে নাম দিইনি, আমি পুলিশ রিপোর্টের উপর ভিত্তি করে নামগুলি দিয়েছি। যদি ভুল হয়ে থাকে নামগুলি পরিবর্তন হবে। কিন্তু মৃত্যুর সংখ্যা সঠিক। অনর্থক কেন ভুল নাম দেব? ইচ্ছাকৃতভাবে হয় নাকি বা এটার জন্য কোনও কারণ আছে? তারপর সৌগতবাবু বললেন, রাইটার্স বিল্ডিং দখলের ব্যাপারে। ওরা বারে বারে এইরকম চেষ্টা করেন। উনি বললেন, একেবারেই নয়। ওরা নিরামিষাষি কোন ইট মারেন না, বোমা ছোড়েন না, পাথর ছোড়েন না, পিস্তল ব্যবহার করেন না, পুলিশ আহত হয়নি ইত্যাদি অনেক কথা বললেন। আমি অনেকবার বলেছি, আজকেও বলছি, কারণ বলবার আগে কংগ্রেসের চরিত্র কি সেটা বলি। ইন্দিরা গান্ধী যখন মারা গেলেন, তখন আমি মাদ্রাজে ছিলাম। কনফারেন্স ছিল বন্ধ করে দিল্লিতে গেলাম। সেখানে গিয়ে সকালবেলায় খবর পেলাম, আমাদের এখানে কংগ্রেস

রাস্তায় নেমেছে এবং ১৪টি বাসের উপর আক্রমণ হয়েছে। শিখ ড্রাইভার ছিল, তাদের উপর আক্রমণ হয়েছে। আমি তখন রাজীব গান্ধীকে চিনতাম না। তার বাড়িতে আমাকে ডাকলেন, আমি গেলাম। তিনি বললেন, দিল্লিতে আগুন জ্বলছে, অবস্থা খুব খারাপ। আমি বললাম, আমি এই খবর পেলাম, আজকে ফিরে যাবো। উনি বললেন, আমি সব মুখ্যমন্ত্রীদের বলেছি, আপনারা নিজ নিজ রাজ্যে চলে যান, কোন জায়গায় যাতে গোলমাল না হয়। আমাদের ফৌজ আসতে দেরি হচ্ছে, ওরা এসে সব কন্ট্রোল করে দেবে। ততক্ষণে তিন হাজার মানুষ খুন হয়ে গেছে। তারপর তিনি ফোন করলেন। কার কাছে ফোন করলেন জানি না। আমি তাকে বলেছিলাম, 'পশ্চিমবঙ্গে কেউ যদি গোলমাল করেন সেটা আপনার লোকেরাই করবেন, কাজেই আপনি বলে দিলে তারা ঠান্ডা থাকবেন।' ফিরে এসে দেখলাম, এখানে ১৪টি বাসের উপর আক্রমণ হয়েছে। আমি কংগ্রেসি নেতাদের ডেকে বলেছিলাম, 'ঘটনা যা ঘটেছে এটা একটা ভয়ঙ্কর কান্ড হয়েছে ভারতবর্ষের পক্ষে, এর মোকাবিলা করতে হবে একসঙ্গে।' ওরা বলেছিলেন এসব কারা করেছে আমরা জানি না। এই হচ্ছে কংগ্রেসিদের চরিত্র, ইন্দিরা গান্ধীকে তার সিকিউরিটি গার্ডরা হত্যা করলো, আর তারজন্য দেশের তিন হাজার শিখ নারি-পুরুষ-শিশু খুন হয়ে গেল। রাজীব গান্ধীকে যেদিন হত্যা করা হয় সেদিন আমি কলকাতায় ছিলাম না, পশ্চিমবাংলার বাইরে ছিলাম, কিন্তু সেদিনই খবর পেয়েছিলাম যে, এখানে ১৪টি বাসের উপর আক্রমণ হয়েছে। এটা কেন করা হয়েছে জানি না। আমার ফিরতে দেরি হয়েছিল, কিন্তু জানতে পারলাম, এখানে, বিশেষ করে জলপাইগুড়িতে মারাত্মক আক্রমণ আরম্ভ হয়ে গেছে। আপনারা নিজেদের নেতা রাজীব গান্ধীকে বাঁচাতে পারেন না, কিন্তু তারজন্য এখানে আমাদের পুলিশ অফিসারদের উপর আক্রমণ করেন! তারপর আমাদের মন্ত্রীরা একসঙ্গে বসে ঠিক করলাম যে, এটা বাড়তে দিলে ক্ষতি হবে, সেজন্য মিলিটারি ডাকতে পারি কিনা। জানি যে, সব সময় অসামরিক কাজে মিলিটারি ডাকাটা ঠিক নয়, কিন্তু উপায় নেই, তাই সেই মিলিটারিই ডাকতে হল এবং মিলিটারি নামবার পর ঠান্ডা হল। কিন্তু রাজীব গান্ধীর উপর আক্রমণ হবে, কিন্তু তারজন্য এখানে বাসের উপর আক্রমণ হবে কেন? আজকে এটাই হচ্ছে কংগ্রেসিদের চরিত্র। আমরা দেখেছি, সৌগত রায় মহাশয় হাউসে অশালীন সব মন্তব্য করেন, কারণ এটাই কংগ্রেসিদের চরিত্র হয়ে দাঁড়িয়েছে। আমি মিঃ স্পিকার মহাশয়কে বলি, আপনি আমাদের দাবিতে অনেক সময় ওদের এসব অশালিন বক্তব্য বাতিল করে দেন, কিন্তু আমি বলি, এসব এক্সপাঞ্জ না করে রেখে দেবেন, তাহলে আমাদের পরবর্তী প্রজন্ম জানতে পারবে না, ওদের চরিত্র কিরকম ছিল। ঐ ভদ্রলোক আলিপুর কেন্দ্র থেকে সেখানকার মানুষের দ্বারা নির্বাচিত প্রতিনিধি। উনি আন্দোলন করতে নেমে মানুষকে উস্কে দিয়ে পিছিয়ে যান এটা দেখেছি। কলকাতাই হোক বা বারাসাত হোক, চট করে উনি থানায় চলে যান রাইটার্স বিল্ডিংয়ে বা পুলিশকে ফোন করবো বলে। এইভাবে উনি বারাসাতে রাইটার্স বিল্ডিংয়ে ফোন করবার নাম করে বেরিয়ে যেতে সমর্থ হয়েছিলেন উস্কে দেবার পর, যদিও আমি সে সময়ে রাইটার্স বিল্ডিংয়েই ছিলাম। এইভাবেই কংগ্রেসি নেতারা পিছিয়ে যান এবং তারপর কেউ হয়ত হাত-পায়ে ব্যান্ডেজ ইত্যাদি বেঁধে বেঁধে হাউসে হাজির হন। ওরা বলেন, ওরা নাকি হিংসায় বিশ্বাস করেন না, একেবারে নিরামিষাশি! কিন্তু এবারে তো আমার কাছে ক্যাসেট আছে। এতে কংগ্রেসিরা বলছেন — 'আমরা ষাট হাজার, কিন্তু পুলিশের সংখ্যা একশো দুশোও নয়, কাজেই চলুন রাইটার্স বিল্ডিং-এর দিকে। মার্চ টু রাইটার্স বিল্ডিং।'

ক্যাসেটের মধ্যে ধরা আছে এসব। ঐ ঘটনায় ২১৫ জন পুলিশ-অফিসার-আদারস মিলিয়ে আহত হয়েছেন এবং তাদের মধ্যে ৩৪ জন পুলিশ-হসপিটাল এবং অন্যান্য হসপিটালে ভর্তি হয়েছেন, ৩৫টি ভিকল নষ্ট হয়েছে। এছাড়া প্রাইভেট গাড়িও অনেক নষ্ট হয়েছে, পার্ক স্ট্রীটে লুটপাট করা হয়েছে। কংগ্রেস দলের লোকেরা লুটপাট করেছে সেখানে এবং সেখানে বোমাও ব্যবহার করেছে তারা। ওখানে কতগুলো লোক যারা ওদেরই লোক তাদের নিজেরাই আহত করে হাসপাতালে পাঠিয়েছে। সেখানে তারা পাইপ-গান ব্যবহার করেছে, ইট-পাথর ব্যবহার করেছে। সার্জেন্ট ঘোষাল বলে একজন পুলিশ অফিসার সেখানে পাইপ-গানের গুলিতে আহত হন, আর একজন অ্যাসিসটেন্ট ইনস্পেক্টারের হাতের পাশ দিয়ে পাইপ-গানের গুলি বেরিয়ে যায়। ঐ জায়গায় কিন্তু তাদের কোনও মিটিং করবার কথা ছিল না। পুলিশ কমিশনারের সঙ্গে যে কথা হয়েছিল তাতে পাঁচটি জায়গায় তাদের অবস্থান করবার কথা হয়েছিল। আমি বলেছিলাম, সেখানে মিটিং করতে চাইলে ওদের মিটিং করতে দিন। কিন্তু হঠাৎ করে ওরা সিদ্ধান্ত নিলেন - রাইটার্স বিল্ডিং দখল করো। তাই সেখানে যতগুলো মৃত্যু ঘটেছে তারজন্য কংগ্রেসিরাই দায়ী। এগুলি হচ্ছে অপরাধী। মানুষের কাছে, সমাজের কাছে, সভ্যতার কাছে এগুলি হচ্ছে অপরাধী লোক। আর নিজেরা এইসব ছেলেগুলিকে ডেকে আনেন এবং তাদের বলেন যে, আজকে আমরা রাজত্ব করবো, চল, আমরা রাইটার্স বিল্ডিংস দখল করি। এইসব কথা বলে তাদের নিয়ে এসে নিজেরা পালিয়ে যায় বা পুলিশের কাছে আশ্রয় নেয়। এরা পুলিশ বাজেটের বিরোধিতা করছেন, আর আমার কাছে এসে বারে বারে বলেন যে আমাকে সিকিউরিটি দিন, সিকিউরিটি দিন। কেন একথা বলেন? কার বিরুদ্ধে সিকিউরিটি চান? ওদের নিজেদের বিরুদ্ধে। কারণ ওদের সমাজবিরোধিদের মধ্যে ভাগ, ওদের পার্টির মধ্যে ভাগ। আমি বলেছি, আমি খুশি হব যদি ওরা এক পার্টি হয়ে যান। কারণ তাহলে রাজনৈতিক ভাবে একটা জায়গায় মোকাবিলা করলে হবে আমাদের প্রশাসনের মাধ্যমে তানাহলে ২।৩ বার করে আমাদের প্রশাসনকে গুন্ডা বাহিনীর মোকাবিলা করতে হয়। কাজেই একটা জায়গায় হয়ে গেলে সুবিধা হবে। সৌগতবাবুকে বলবো যে, আপনি ওদের সঙ্গে হাত মিলিয়ে নিন। আর এখন পশ্চিমবাংলায় যেহেতু সংসদীয় গণতন্ত্র আছে, সেজন্য রাইটার্স বিল্ডিংস দখল করতে হলে নির্বাচনে যেতে হবে। ওরা বলছেন যে আমরা নির্বাচন চাইনা। আপনাদের আমলে আমরা নির্বাচন চাইনা, আমরা ৩৫৬ ধারা চাই। একথা আজও বলেছেন। ওরা বোধ হয় দেখেন নি যে এখন আমাদের খানিকটা সুবিধা হয়েছে। কারণ সুপ্রিম কোর্ট থেকে একটা রায় দিয়েছে। আমাদের এতদিন ধারনা ছিল যে ৩৫৬ ধারা করতে হলে গভর্নরের রিপোর্ট দরকার আর আদারওয়াইজ কতকগুলি লেখা আছে এটা পেলে কেন্দ্রীয় সরকার এটা করতে পারেন, ৩৫৬ ধারা করতে পারেন, রাষ্ট্রপতি করতে পারেন। কিন্তু এতে ওদের অসুবিধা হয়ে গেল। আমরা বলেছি যে, রায় যদি নাও হত তাহলেও সাধ্য আছে নাকি কংগ্রেসের এখানে ৩৫৬ ধারা করার? আপনারা এখানে বলেছেন, এইসব সিকিউরিটি ইত্যাদি, আমাদের বিরোধী দলের নেতারা একজন আহত হলেন। সেতো আমাদেরই পুলিশের একজন। সেতো দিল্লির পুলিশের নয়। আপনারা চান হিংসাত্মক কার্যকলাপ করবেন। আপনারা ঠিক করে নিয়েছেন যে, আমরা বাধ্য করবো পুলিশকে গুলি চালাতে, জখম করতে। আপনারা ভাবছেন যে, এসব করে পশ্চিমবঙ্গের মানুষকে সমাজ বিরোধিদের হাতে আমরা ছেড়ে দেব।

কোনও মুর্খের স্বর্গে আপনারা বাস করছেন? এই জিনিস হতে পারেনা। সমাজবিরোধিদের হাতে এবং তাদের নেতাদের হাতে, কংগ্রেস (আই)-এর হাতে আমরা কখনই পশ্চিমবঙ্গের মানুষকে ছেড়ে দেবনা। এই কথা বলে আমি বিরোধীদের আনা সমস্ত কাট মোশানের বিরোধীতা করে এবং আমার বাজেটকে সমর্থন করতে বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are 28 cut motions to Demand No. 21 of which 1 to 4 and 6 are out of order. Rest of the cut motions have already been moved. I now put to vote all the cut motions except cut motion nos. 10, 11, 13 and 23 on which I understand division will be demanded.

The motion (no. 5) that the amount of the demand be reduced to Re. 1- and the motions (Nos. 7 to 9, 12, 14 to 22 and 24 to 28) that the amount of the demand be reduced by Rs.100-, were then put and lost.

The motions (Cut Motion Nos. 10, 11, 13, 23) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and a Division was taken with the following results :

NOES

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Jyoti

Bose, Shri Shyamaprasad

Bauri, Shri Madan

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Sushil

Bouri, Shri Angad

Chakrabarty, Shri Deb Narayan

Chakraborty, Shri Subhas

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Santasri

Chatterjee, Shrimati Santi

Choudhury, Shri Bansa Gopal

Choudhury, Shri Sibendra Narayan

Das, Shri Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Benode

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri S. R.

Das, Shri Soumindra Chandra

Das, Shri Trilochan

Das Gupta, Shrimati Arati

Dasgupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi
Dutta, Dr. Gouripada
Ganguly, Shri Shanti
Gayen, Shri Nripen
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Biren
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Goswami, Shri Kshiti
Hazra, Shri Haran
Hajra, Shri Sachindra Nath
Halder, Shri Krishnadhan
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada
Kar, Shri Nani
Kisku, Shri Lakshi Ram
Konar, Shrimati Maharani
Let, Shri Dhiren
Mahato, Shri Satyaranjan
Mehta, Shri Nishikanta
Mahboob Zahedi, Shri
Majhi, Shri Bhandu
Majhi, Shri Nandadulal
Maji, Shri Pannalal
Malik, Shri Shiba Prasad
Mamtaz Hassan, Shri
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Raj Kumar
Mazumdar, Shri Dilip Kumar
Md. Ansaruddin, Shri
Md. Mahamuddin, Shri
Misra, Shri Surya Kanta
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mitra, Shrimati Jayasree
Moitra, Shri Birendra Kumar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Murmu, Shri Sarkar
Nanda, Shri Brahmamoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Madanmohan
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr.
Pakhira, Shri Ratan Chandra
Pathak, Shri Patit Paban
Patra, Shri Amiya
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Mrinal Kanti
Ray, Shri Subhash Chandra
Ray, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sarkar, Shri Sisir Kumar

Sarkar, Shri Sisir

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, Shri Prabir

Shaw, Shri Prabin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Sur, Shri Prasanta Kumar

Touab Ali, Shri

AYES

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Prabir

Bandyopadhyay, Shri Sudip

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sukumar

Dey, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Mitra., Shrimati Sabitri

Nurul Islam Chowdhury, Shri

Paul, Shrimati Maya Rani

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

Seth, Shri Bhupendra Nath

Zainal Abedin, Dr.

**Abst :—**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh.

The Ayes being 17 and Noes 118, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum Rs.4,40,14,00,000 be granted for expenditure under Demand No. Major Head : "2055-Police", (This is inclusive of a total sum Rs.1,47,00,000 already voted on account in March 1994), was then and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.54 p.m. till 11 a.m. of Fri the 8th April, 1994 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 8th April, 1994 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, Ministers of State, and 136 Members.

[11-00 – 11-10 a.m.]

**শ্রী রবীন দেব ঃ** স্যার একটি গুরুত্বপূর্ণ বিষয় আমি উত্থাপন করতে চাইছি। আপনি দেখেছেন স্যার, কালকে মালদহ শহরে আমাদের সি.পি.এম অফিসের সামনে একদল কংগ্রেসী গুন্ডা বোমা ছোঁড়ে। এরফলে একজন নিরিহ লোক সেখানে প্রাণ হারিয়েছেন। আজকাল পত্রিকার সাংবাদিক শ্রী অভিজিৎ চৌধুরি, যিনি ওখানে সংবাদ সংগ্রহের জন্য গিয়েছিলেন, কংগ্রেসী গুন্ডারা তাঁকে নিগ্রহ করেছে এবং তিনি আহত হয়েছেন। কংগ্রেসের অন্তর্দলীয় কোন্দলের ফলে একজন নিরিহ ব্যক্তির প্রাণ গেছে। ওখানে এখন সন্ত্রাসের অবস্থা চলছে। এখানে যারা সংবাদপত্রের অধিকারের কথা বলেন, তাঁরা এই কাজ ওখানে করেছেন। এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

### Starred Questions
### (to which oral answers were given)

### রাজ্যে ভুয়া রেশন কার্ড

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ভুয়া রেশন কার্ড চালু আছে;

(খ) সত্যি হলে, বর্তমানে ঐ সংখ্যা কত; এবং

(গ) ১৯৯০ থেকে ১৯৯৩ সাল পর্যন্ত কত সংখ্যক ভুয়া রেশন কার্ড বাতিল করা হয়েছে (বৎসর ভিত্তিক)?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ সংখ্যা এই দপ্তরের জানা নেই।

(গ) ভুয়া রেশন কার্ড বাতিলের সংখ্যা

| বৎসর | বিধিবদ্ধ রেশন এলাকায় | সংশোধিত রেশন এলাকায় | মোট |
|---|---|---|---|
| ১৯৯০ | ৩,০৩,৬৩৫ | ৬১,৩৯১ | ৩,৬৫,০২ |
| ১৯৯১ | ২,৯৭,২৪৮ | ১,৮২,৩১০ | ৪,৭৯,০২ |
| ১৯৯২ | ২,৩৩,১৩২ | ৪,১৪,৫৫৭ | ৬,৪৭,৬৮ |
| ১৯৯৩ | ২,৫১,৭০১ | ৪,৪২,১২৭ | ৬,৯৩,৮২ |

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় প্রতি বছরের যে হিসাব দিয়েছেন ত দেখা যাচ্ছে যে ভুয়া রেশন কার্ডের সংখ্যা যেগুলো বাতিল হয়েছে, সেগুলোর সংখ্যা বছর বেড়ে যাচ্ছে। বাতিল করা রেশন কার্ডের সংখ্যা বেশি হচ্ছে। এটি শুভ লক্ষণ। যে ২১ লক্ষ রেশন কার্ড বিধিবদ্ধ এবং সংশোধিত এলাকায় বাতিল হয়েছে, এগুলো ( সময়ে ইস্যু করা হয়েছিল তা বলবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই ৪ বছরে প্রায় ২১ লক্ষ ৮৫ হাজার কার্ড বিভিন্ন সময়ে করা হয়েছে, সেটা আলাদা আলাদা করে বলা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মডিফায়েড রেশনিং এরিয়া এবং স্ট্যাটুটরি রেশনিং কার্ডের স কত এবং এই রেশন কার্ড ইস্যু করার ক্ষেত্রে গ্রাম পঞ্চায়েত এবং এম.এল.দের যে সুপা লাগে তাতে কতজনের ভুয়ো রেশন কার্ড হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** আপনি কি ইনফরমেশন দিচ্ছেন না নিচ্ছেন?

**শ্রী আব্দুল মান্নান ঃ** গ্রাম পঞ্চায়েতের অধীনে প্রধান এবং এম.এল.এ-রা রেশন ক দিয়ে থাকেন, এক্ষেত্রে কি কারণে এই ভুয়ো রেশন কার্ড দেওয়ার ব্যাপারটা বামফ্রন্ট সরকা আমলে কি কারণে হয়েছে এবং এর টোটাল সংখ্যা কত?

**মিঃ স্পিকার ঃ** রেশন কার্ড ইস্যু করার ব্যাপারে একটা পদ্ধতি আছে এবং রু অনুসারে সেটা চলে, আপনি পড়ে দেখে নেবেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের রাজ্যে ১৯৯১ সালের সেনসাস অনুযায়ী মোট জনসং ৬ কোটি ৭৯ লক্ষ ৮২ হাজার ৭৩২ জন এবং এরপরে আমাদের ২.২ পারসেন্ট হারে বৃ পায়। এরফলে ১৯৯৪ সালে সেটা বেড়ে ৭ কোটি ২৫ লক্ষের মতো দাঁড়িয়েছে। এ আমাদের মোট রেশন কার্ডের সংখ্যা স্ট্যাটুটরি এবং মডিফায়েড এলাকা মিলে টোটাল হা

৬ কোটি ৬০ লক্ষ ৭৭ হাজার ৫১৮ আমাদের ভুয়ো রেশন কার্ড সম্পর্কে যেটা বলা হয়েছে সেটা আমাদের আমলেই বরং ধরা হয়েছে। এবং এই ব্যাপারে যথেষ্ট উদ্যোগ নেওয়া হয়েছে। গত কয়েক বছর ধরে রেশনের দোকানে বসে ওয়াচ করা হয়েছে যারা নিচ্ছে না এইরকম কিছু রেশন কার্ড ধরা হয়েছে সেগুলো বাতিল করা হয়েছে।

[11-10—11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলছেন ৬ কোটি ৬০ লক্ষ ৭৭ হাজার ৫১৮টি রেশনকার্ড দেওয়া হয়েছে, যেখানে আমাদের ৭ কোটি ২৫ লক্ষ হচ্ছে পপুলেশন আপনার তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে একটাও যদি ভুয়া রেশনকার্ড না থাকে তাহলে ৬৫।৭০ লক্ষ মানুষ এখনও রেশনকার্ড পায়নি, তাদের রেশনকার্ড দেওয়ার ব্যাপারে আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** রেশনকার্ড দেওয়ার ব্যাপারে আমাদের একটা বিশেষ ব্যবস্থা আছে। আমরাও চাই, আমাদের খাদ্য দপ্তর চায়, বামফ্রন্ট সরকার চায় আমাদের যেটুকু নিয়ম আছে যা সার্কুলার আছে সেই নিয়ম অনুযায়ী দরখাস্ত করলে অনুসন্ধানের পরে কোনও লোককে রেশনকার্ড দিতে বাধা নেই।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, দার্জিলিং জেলায় মোট যে পপুলেশন তার থেকে রেশনকার্ড বেশি আছে কিনা, যদি বেশি হয়ে থাকে তাহলে কত বেশি এবং কোন সময়ে হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** দার্জিলিং জেলায় '৯১-এর সেনসাস অনুযায়ী পপুলেশন ১৩ লক্ষ ৫ হাজার ৬১৮। প্রজেক্টেড সেনসাস যেটা পপুলেশন ২.২ হারে বাড়লে ১৪ লক্ষ ২৫ হাজার ৭২৩ হয়। মোট রেশনকার্ড আছে ১৭ লক্ষ ৯ হাজার ৪৪৯।

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলায় এমন কোন ব্লক আছে যেখানে লোকসংখ্যার চেয়ে রেশনকার্ড-এর সংখ্যা বেশি আছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমার কাছে নির্দিষ্ট কোনও ব্লকের সন্ধান আমার রেকর্ড-এ নেই।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, সর্বভারতীয় ক্ষেত্রে ভুয়া রেশনকার্ড-এর কোনও তথ্য আপনার কাছে আছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সর্বভারতীয় ক্ষেত্রে আজকেই একটা খবর খবরের কাগজে বেরিয়েছে ৩ কোটি সামথিং ভুয়া রেশনকার্ড বাতিল করা হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ দোলুই ঃ** স্যার, যে সমস্ত রেশনকার্ডগুলি প্রাপ্ত এবং অপ্রাপ্ত লেখা আছে বহুদিন ধরে সেইগুলির অপ্রাপ্ত থেকে প্রাপ্তবয়স্ক করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** নতুন কোনও পরিকল্পনা নেই। পুরনো যে পদ্ধতি আছে থেকে মেজর হতে গেলে ৮ বছর পরে দরখাস্ত করতে হয়। ৮ বছর পরে দরখাস্ত তার কার্ড মেজর হয়ে যাবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** স্যার, শহর ও গ্রামাঞ্চলের মধ্যে ২১ লক্ষ ভূয়া রেশ বাতিল করেছেন, এর মধ্যে মুর্শিদাবাদ, নদীয়া, ২৪ পরগনার সীমান্ত এলাকার থানাগুলি ভূয়া রেশনকার্ড বাতিল করা হয়েছে কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** জেলাগুলির তথ্য এখানে নেই। জেলাগুলিতে লোকসংখ্যার তু রেশনকার্ডের সংখ্যা কম আছে। মুর্শিদাবাদের সংখ্যা বেশি নয়, মুর্শিদাবাদে ধরুন ৫০ পপুলেশন সেখানে রেশনকার্ড হচ্ছে ৪৩ লক্ষ।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিভিন্ন সময় বলেছেন যে সরকারের পলিসির জন্য রেশন ব্যবস্থা বিপর্যস্ত হবার সম্ভাবনা আছে। আপনি ভূয়ো রেশ বাতিল করছেন এবং তার জন্য অভিনন্দন কুড়াচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবে এই অবস্থায় বৈধ রেশনকার্ডধারীদের রেশন পাবার গ্যারান্টি আছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** এখানে যে রেশন পান সেটা কেন্দ্রীয় সরকারের নীতির খানিকটা নির্ভর করে। তবে এই আশঙ্কা থেকে যাচ্ছে যেভাবে রেশনে জিনিসপত্রের দাম যাচ্ছে তাতে এই গণ বন্টন ব্যবস্থা আমাদের দেশে কতদিন থাকবে।

**শ্রী শিশির সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মুর্শিদাবাদে জনসংখ্যার রেশনকার্ড কম। যারা রেশনকার্ড পাননি তাদের রেশনকার্ড দেওয়ার ব্যাপারে যে দাবি সেই দাবি পূরণ করার জন্য কি পদক্ষেপ নিয়েছেন জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** ছাপানো রেশনকার্ডের অভাব নেই। রেশনকার্ড পাওয়ার ক্ষেত্রে পদ্ধতি আছে সেই পদ্ধতি কিছুটা সহজতর করা হয়েছে। কতকগুলি নির্দিষ্ট নিয়ম অ্যাপলিকেশন করলে আমাদের ইন্সপেক্টার যারা আছেন তারা সেটা অনুসন্ধান করে দে তারা যদি বোঝেন যে তারা রেশনকার্ড পাবার যোগ্য তখনই দিয়ে দেওয়া হয়। এ ব্যা মাননীয় সদস্যদের অনুরোধ করবো যে রেশনকার্ড পাওয়ার ব্যাপারে অযথা কোনও অসুবি সৃষ্টি হলে দয়া করে দপ্তরে চিঠি দিয়ে জানাবেন।

**শ্রী জাহাঙ্গির করিম :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মেদিনীপুর জেলা একটি বি জেলা। এই জেলাতে রেশনকার্ডের চাহিদা কত এবং আপনার দপ্তর থেকে কত সা দেওয়া হয়েছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** রেশনকার্ড-এর চাহিদা বলতে কত সংখ্যক দরখাস্ত জমা পা সেটা জানাতে হয়। এই তথ্যটা এই মুহূর্তে আমার জানা নেই।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে দুঃখের সঙ্গে জানাই যে বীরভূমে গত প্তাহে চিনি, গম, চাল কিছুই রেশনে পাওয়া যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় এ খবরটা জানেন না এবং জানলে এর জন্য কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** বিষয়টা আমাদের গোচরে এসেছে। বীরভূমের একটি পার্টিকুলার রিয়াতে এই ঘটনার ব্যাপারে আমরা আমাদের দপ্তর থেকে অফিসার পাঠিয়ে সেটা অনুসন্ধান রে দেখছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ভূয়ো রেশনকার্ড ধরার দ্ধতিটা কি?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** ধরার পদ্ধতির ব্যাপারে বলছি, বিশেষভাবে যখন ড্রাইভ দেওয়া তখন রেশন দোকানগুলিতে ইন্সপেক্টাররা বসে থাকেন এবং সপ্তাহের পর সপ্তাহ ধরে রা দেখেন যে কোন কোন রেশনকার্ডে আদৌ মাল তোলা হচ্ছে না। সেগুলিকে ডিটেক্ট করা । এই হল বিশেষ পদ্ধতি।

[11-20—11-30 a.m.]

**শ্রী মৃণালকান্তি রায়ঃ** মন্ত্রী মহাশয় বললেন রেশনকার্ড ধরার ব্যাপারে উদ্যোগ নিচ্ছেন। মি জানতে চাই ডিলারদের কাছ থেকে কত ভূয়া রেশনকার্ড উদ্ধার করতে পেরেছেন, এই পর্কে যদি তথ্য থাকে তাহলে বলবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** বিশেষ যে পদ্ধতির কথা বললাম, সেই পদ্ধতিতে কোন কোন রেশন দোকান থেকে ভূয়া রেশনকার্ড উদ্ধার করা হয়েছে এবং তা বাতিল করা হয়েছে।

**মিঃ স্পিকারঃ** মিঃ তপন হোড়, আপনি তো আপনার কোয়েশ্চেনের সময় ছিলেন না, সেশনে আমি পিউনিটিভ অ্যাকশন নিচ্ছি না, আগামী সেশন থেকে যদি কোনও প্রশ্ন পরপর তিনদিন প্রশ্ন দিয়ে না আসেন তাহলে সেই সেশনে তার আর কোন কোয়েশ্চেন বে না।

### অজয় নদের উপর সেতু নির্মাণ

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪) **শ্রী তপন হোড়** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী াদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অজয় নদের উপর নতুনহাট-পালিতপুর-এ একটি সেতু নির্মাণের প্রস্তাব গৃহীত হয়েছে;

(খ) সত্যি হলে, প্রস্তাবিত সেতুটির নির্মাণকাজ বর্তমানে কি পর্যায়ে আছে;

(গ) উক্ত সেতুটির নির্মাণ বাবদ ব্যয় কত ধরা হয়েছে; এবং

(ঘ) সেতুটির নির্মাণকাজ কবে নাগাদ শেষ হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী মতীশ রায়ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সেতুটির দুটি অংশের ভিত্তির একেবারে নিচের অংশের কাজ চলছে।

(গ) মূল সেতুর আনুমানিক নির্মাণ ব্যায় প্রায় ৫.০০ (পাঁচ) কোটি টাকা। তবে সেতু সংযোগকারী রাস্তার জন্য আনুমানিক ৪.২৪ কোটি টাকা ব্যয় হবে।

(ঘ) অর্থের সংস্থান সাপেক্ষে সেতুর কাজ শেষ করতে অন্তত তিন বছর লাগবে।

**শ্রী তপন হোড়ঃ** অজয় নদীর এই সেতু দীর্ঘদিনের প্রস্তাব, সেতুটার প্রয়োজন ছিল. এই সেতু হলে মুর্শিদাবাদ, বর্ধমানে এবং বীরভূম জেলার মধ্যে যোগাযোগের সুবিধা হবে আপনাকে ধন্যবাদ, আপনি কাজ শুরু করেছেন। এই সেতুর আর একটা গুরুত্বপূর্ণ দিক আছে, হলদিয়া থেকে ফরাক্কা একটা রাস্তা হবার কথা এবং সেই রাস্তা সেই সেতুর উপর দিয়ে যাবে বলে জানি। তাতে দেড়শ কিলো মিটার রাস্তা কমে যাবে। এই রাস্তার ব্যাপারে কতদূর আপনি এগিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও সাহায্য পাচ্ছেন কি না?

**শ্রী মতীশ রায়ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে সরাসরি যুক্ত নয়, তবুও বলছি ইতিমধ্যে ফরাক্কা থেকে বীরভূম হয়ে হলদিয়ার সঙ্গে যোগাযোগকারী যে প্রস্তাবিত সড়ক তার কাজ আমরা শুরু করে দিয়েছি। এই কাজের মধ্যে আমরা দুটি নদীর উপর সেতু তৈরি করেছি অজয় নদীর উপর সেতুটি হয়ে গেলে এই রাস্তা খুলে যাবে এবং অ্যাপ্রোচ রোড যেগুলো আছে সেইগুলো আমরা সমাপ্ত করার চেষ্টা করছি।

**শ্রী তপন হোড়ঃ** যে অ্যাপ্রোচ রোড করা হচ্ছে তার জন্য কোনও জমি অধিগ্রহণ করেছেন কি না এবং তাদের কমপেনসেশন দিতে পেরেছেন কি না জানাবেন কি?

**শ্রী মতীশ রায়ঃ** আমাদের অর্থ বরাদ্দের উপর এটা সম্পূর্ণ নির্ভর করছে। কিন্তু আমি জানাচ্ছি যাদের জমি আমরা অধিগ্রহণ করছি, রাজ্য সরকারের নীতি হচ্ছে তাদের টাকাটা যত তাড়াতাড়ি দেওয়া যায় সেই জন্য আমরা প্রশাসনিক স্তরে ব্যবস্থা নেবার চেষ্টা করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাসঃ** যদিও এই বিষয়টা সম্পূর্ণ আলাদা, তবুও মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, কুচবিহারের ক্ষেত্রে যে জ্বলন্ত সমস্যা তোরসা নদীর উপর সেতু তৈরি করার কাজ, তা এবারে শুরু করা হবে কি না এবং জমি অধিগ্রহণের জন্য টাকা পয়সা দেওয়া হবে কি না?

**শ্রী মতীশ রায়ঃ** স্যার, যে প্রশ্ন নিয়ে আলোচনা চলছে তার সঙ্গে মাননীয় সদস্যের অতিরিক্ত প্রশ্নটি যুক্ত নয়। তথাপি আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, তোর্ষা নদীর ওপর দ্বিতীয় সেতু নির্মাণের সিদ্ধান্ত পূর্ত (সড়ক) দপ্তর নিয়েছে। এখন শিলান্যাস হয় নি, জমি অধিগ্রহণ করা হয়েছে। জমির ক্ষতিপূরণ বাবদ ৩৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পূর্ত দপ্তর সেতু তৈরির প্রাথমিক কাজ হিসাবে প্রায় ৫০ লক্ষ টাকার লোহা ও সিমেন্ট ইতিমধ্যেই কিনে রেখেছে তাড়াতাড়ি মূল কাজ শুরু করার জন্য।

**শ্রী আব্দুস সালাম মুন্সী:** মাননীয় মন্ত্রী মহাশয়, দীর্ঘদিন ধরে ভাগীরথীর ওপর কাটোয়াঘাটে নদীয়া এবং বর্ধমান জেলার মধ্যে সংযোগকারী একটা সেতু আমরা দাবি করছি। সেই সেতুটি নির্মাণের জন্য আপনি কোনও পরিকল্পনা করেছেন কী?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্য নোটিশ দিলে আমি বিস্তারিতভাবে জানাব।

**শ্রী নন্দদুলাল মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অজয় নদীর ওপর সেতু নির্মাণের পরিকল্পনা ছাড়া পশ্চিমবাংলায় আর কোন্ কোন্ নদীর ওপর নতুন সেতু নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন, দয়া করে জানাবেন কি?

**শ্রী মতীশ রায়ঃ** আরও অনেকগুলি সেতু নির্মাণের প্রস্তাব আছে। মাননীয় সদস্য আলাদা নোটিশ দিলে আমি বিস্তারিতভাবে জানিয়ে দেব।

**শ্রী সুভাষ নস্করঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অজয় নদীর ওপর আপনি সেতু নির্মাণ করছেন বলে আপনাকে ধন্যবাদ। আমরা দেখছি রাজ্যের বহু জায়গায় আপনি সংযোগ রক্ষাকারী সেতু নির্মাণ এবং উদ্বোধন করছেন। এতে আমরা খুশি। বর্তমানে যেগুলি আপনি নির্মাণ করছেন সেগুলির জন্য বরাদ্দকৃত অর্থ ঠিক মতো পাচ্ছেন কি এবং নির্দিষ্ট সময়ে সেগুলি নির্মাণের কাজ আপনি শেষ করতে পারবেন কি?

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে, রাজ্য সরকার বর্তমানে আর্থিক সঙ্কটের মধ্যে দিয়ে চলছে। ফলে আমাদের দপ্তরকে আশানুরূপ অর্থ বরাদ্দ করা হচ্ছে না এবং যা বরাদ্দ করা হচ্ছে তাও এখন পর্যন্ত আমরা পাচ্ছিনা।

**শ্রী নির্মল দাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরবঙ্গের বন্যা বিধ্বস্ত এলাকার দিকে নজর দিয়েছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ। আপনি পুন্ডিবাড়িতে সেতু নির্মাণের জন্য যে শিলান্যাস করেছিলেন, সেটি নির্মাণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী মতীশ রায়ঃ** ফালাকাটা—পুন্ডিবাড়ি সেতুর দুটি অংশের কাজ চলছে। মুল সেতু নির্মাণের পরিকল্পনা রচনার কাজ একটি ঠিকাদারী সংস্থা করছে। সেই কাজ তারা শুরু করেছে। আর সেতুর অ্যাপ্রোচ রোডের কাজ আর একটা ঠিকাদারী সংস্থা শুরু করেছে এবং ইতিমধ্যে প্রায় ৩০ শতাংশ কাজ শেষ করেছে। কিন্তু আমি বিধানসভার কাছে দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, এই কাজ তরান্বিত করার জন্য বর্তমানে যে প্রযুক্তি ব্যবহার করা দরকার—কেন্দ্রীয়

সরকারের অফিসারদের সঙ্গে আলোচনা করে সেই প্রযুক্তি ব্যবহারের উদ্দেশ্য নিয়ে সেই ভাবেই আমরা কাজ শুরু করেছিলাম। কিন্তু তারপর কেন্দ্রীয় সরকার আমাদের কাছে একটা নির্দেশ পাঠিয়েছেন যে, ম্যানুয়াল ওয়ার্ক বাদ দিয়ে যে মেকানাইজড ওয়ার্ক-এর মধ্যে দিয়ে নির্দিষ্ট সময়-সীমার মধ্যে কাজ শেষ করতে চাওয়া হয়েছিল তাতে যে বাড়তি অর্থ লাগবে, সেটা তাঁরা দিতে পারবেন না। সে জন্য তাঁরা এই প্রজেক্টের কাজ আপাতত স্থগিত রাখতে বলেছেন। আমি দিল্লিতে গিয়ে ইতিমধ্যেই এম.আই.সি.-র সঙ্গে কথা বলেছি। এখন কেন্দ্রীয় মন্ত্রী বলছেন, অর্থমন্ত্রী—কেন্দ্রীয় অর্থমন্ত্রী—যদি অনুমোদন দেন, তাহলে এ ব্যাপারে তাঁদের আপত্তি থাকবে না।

[11-30—11-40 a.m.]

আমি রাজ্যসরকারের পক্ষ থেকে আমাদের দাবি জানিয়ে এসেছি। কারণ আন্তঃরাজ্য একটা পরিকল্পনা। এই পরিকল্পনা যদি কার্যকর করতে পারি তাহলে আসামে যাতায়াতের বিকল্প রাস্তা হবে এবং প্রায় ৩০ কিলোমিটার রাস্তা কমে যাবে এবং পেট্রোল ও ডিজেলের সাশ্রয় হবে। পশ্চিমবঙ্গের চেয়ে পূর্ব-ভারতের অন্যান্য রাজ্য আরও বেশি উপকৃত হবে। কিন্তু জানি না কেন্দ্রীয় সরকার কেন এই প্রস্তাবিত অর্থ আটকে রেখেছেন।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে আমার এই প্রশ্ন যুক্ত নয়, তবুও জানতে চাইছি, পুরুলিয়া ও বর্ধমান এলাকায় দামোদর ব্রীজ-দিশেরগড় ঘাটে কোল ইন্ডিয়া, মধুকুন্ডা সিমেন্ট এবং আমাদের রাজ্যসরকার যৌথভাবে ব্রীজ করার পরিকল্পনা আছে। আমি কেন্দ্রীয়মন্ত্রী কোল ইন্ডিয়াকে জানিয়েছিলাম। তিনি চিঠি লিখেছিলেন যৌথ উদ্যোগে হবে। এ ব্যাপারে দিশেরগড়ঘাটে পুরুলিয়া এবং বর্ধমানের যোগাযোগের জন্য ব্রীজ করার পরিকল্পনা সম্পর্কে আপনার জানা আছে কিনা?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যের অতিরিক্ত প্রশ্নের উত্তর হিসাবে আমি জানাচ্ছি, এই ধরনের পরিকল্পনা রাজ্যসরকারের হাতে আছে। আমরা ইতিমধ্যে তাদের সাথে যোগাযোগ করে পরিকল্পনাটা কিভাবে বাস্তবায়িত করা যায় তার জন্য উদ্যোগ নিয়েছি।

## Flyovers at Bondel Gate and Lake Gardens

***38.** (Admitted Question No. *304) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the P.W. (Roads) Department be pleased to state—

(a) whether it is a fact that Government has taken any decision to build flyovers at Bondel Gate and lake Gardens; and

(b) if so, when these projects will be started and completed?

**Shri Matish Roy :**

(a) The matter is under active consideration of the Government.

(b) Government is interacting with various authorities like the Railways, CMDA etc. for project sanction and fund. Hence no firm date regarding commencement of work can be indicated at this stage.

**শ্রী সৌগত রায় :** স্যার, এই কোয়েশ্চেনটা অত্যন্ত সিরিয়াস। তার কারণ এই দুটো ওভারব্রীজ নিয়ে দীর্ঘদিন এই বামফ্রন্ট সরকার ঐ এলাকার মানুষদের ধোঁকা দিয়েছেন। আমার মনে আছে এই হাউসে যখন মুখ্যমন্ত্রী মহাশয় পি.ডব্লু.ডি দপ্তরের চার্জে ছিলেন তখন আমার এক কোয়েশ্চেনের জবাবে মুখ্যমন্ত্রী জবাব দিয়েছিলেন ১৯৯০ সালে, যে এই ২টি স্যাংশন্ড হয়ে গেছে। তারপর রেলওয়ে মিনিস্টার জাফর শরিফ, অক্টোবর ১৪, ১৯৯১ সালে জবাব দিলেন লেক-গার্ডেন্স হয়ে গেছে। তিনি লিখেছিলেন, The State Government had indicated Keenness to include the work on priority in their 1992-93 Annual Plan. Joint Inspection was held on 15th July, 1991. The State Government subsequently furnished the Railway requisite plan showing the location of the proposed overbridge and its approaches to which Railway's acceptance has also been communicated. The State Government have also been requested by the Railway to furnish the formal proposal for the work including the estimates usual undertakings. আমি জানতে চাই, মুখ্যমন্ত্রী মহাশয় লেক-গার্ডেন্সের ফ্লাই ওভারের ব্যাপারে হাউসে বলেছিলেন স্যাংশন্ড হয়ে গেছে, কাজ শুরু হবে।

**Shri Matish Roy :** I have already stated that it is under active consideration. Active consideration—means, the State Government is determined to execute the scheme.

**শ্রী সৌগত রায় :** কেন্দ্রীয় রেলমন্ত্রী উত্তরে লিখেছিলেন ১৯৯১ সালে যে, তাদের প্রস্তাব ফাইনাল হয়েছে, রেলওয়ে তাদের পার্ট অ্যাপ্রুভ করেছে, কিন্তু ১৯৯২-৯৩ সালে স্টেট গভর্নমেন্ট বলেছেন যে, অ্যানোয়াল প্ল্যানে ইনক্লুড করা হবে। আমি মন্ত্রীর কাছে জানতে চাই, ইট ইজ আন্ডার অ্যাকটিভ কনসিডারেশন অফ দি গভর্নমেন্ট বলে যা বলেছেন, এক্ষেত্রে অ্যাকটিভ কনসিডারেশনের মানে কি? এটা কি স্যাংশন্ড হয়েছে? এর জন্য কি বাজেটে টাকা ধরা হয়েছে? এটা কি অ্যানোয়াল প্ল্যানে ইনক্লুডেড হয়েছে? গত ১০ বছর ধরে—যতীন চক্রবর্তী যিনি আপনাদের পার্টিরই ইলেকটেড মন্ত্রী ছিলেন—বলে আসছেন যে, লেক গার্ডেন্স ফ্লাইওভার হবে। আমি জানতে চাই, হোয়াট ইজ দি অ্যাকচুয়াল পোজিশন? আপনি স্যাংশন করেছেন, কি করেননি? স্টেট প্ল্যানে এবং স্টেট বাজেটে ইনক্লুড করেছেন কি করেননি? একজাক্ট পোজিশন জানতে চাই, আন্ডার অ্যাকটিভ কনসিডারেশন শুনতে রাজি নই।

**Shri Matish Roy :** A supplementary question has been raised by my friend Shri Saugata Roy, I have already stated that it is under

active consideration of the Government. Here active consideration means the State Government is determined to execute the scheme. I am furnishing further particulars to this House. The P.W.D. Department has already made an estimate of this particular scheme. The money required for this project is about 20 crores 3 lakhs. Now the only question is about the execution part which has not yet been finalized. The point is whether the money will be given by the P.W. Department or by the C.M.D.A.—this has not yet been finalised.

**শ্রী সৌগত রায়ঃ** ৩১শে জুলাই, ১৯৯৩ তারিখে ইস্টার্ন রেলওয়ের চীফ ইঞ্জিনিয়ার পি.ডব্লু.ডি.র চীফ ইঞ্জিনিয়ারকে লিখেছিলেন, I would be thankful to you for early submission of the estimates for the approach portion of the work in respect of road over bridge at Bondel Gate and finalization of the alignment in respect of road over bridge at Lake Gardens. সাংসদ মমতা ব্যানার্জির এক প্রশ্নের উত্তরে পার্লামেন্ট ১৪ই ডিসেম্বর ১৯৯৩ তারিখে শ্রী কে.সি.লেঙ্কা বলেছিলেন Alignments have been finalised. Estimates in respect of Lake Gardens round over bridge not yet submitted by the State Government. Target date will be finalised after State Government proceeds with Land acquisition and starts work on approaches. আমি জানতে চাই, সেটা কি রেল পাঠিয়েছে? তাঁরা কি লেক গার্ডেন্স ফ্লাইওভারের অ্যালাইনমেন্টস চুড়ান্তভাবে জানিয়েছেন এবং আপনারা কি ল্যান্ড অ্যাকুইজিশনের কাজ শুরু করেছেন?

[11-40—11-50 a.m.]

**Shri Matish Ray:** Sir, for the information of the hon. members I am giving these particulars to the House. As regards the Lake Gardens I believe the Hon. member is aware of the fact that the local people raised objection about the previous alignment and thereafter the P.W. Department started further examination and they put a new alignment and that was subsequently approved by the Hon'ble Chief Minister. As regards the Lake Gardens we have submitted an approved approach estimate as well as ROB estimate. As regards the Bondel Gate the length of the bridge is 56.755 metres, length of approach at one side Picnic Garden 302 metres and approach to the Bondel road side 292 metres. We have already submitted the project estimate as well as ROB estimate to the Central Government. The total amount is 13 crores 17 lakhs and the railway share is 314.5 lakhs and our share is 1002.5 lakhs that means 10 crores 2.5 lakhs is in the State Government's share and we have already submitted all these estimate to the Central Government.

**Shri Saugata Roy :** There is slight variation in figures. I do not know which is the correct. Railway has given me an estimate. Lake Gardens project they are saying the Railway's part is 3.96 crores that is at variance with the figure of the Hon'ble Minister. I am not on that. I know personally that there has been a dispute also between the then P.W.D. Minister and the present Health Minister over the alignment of the Railway bridge. Road alignment was ultimately finalised. It was seen that the road alignment will cause one or two C.M.D.A. buildings to be demolished. The Minister finalised the road alignment. I want to ask the Hon'ble Minister whether the road alignment on the Tollygunge Side has been finalised by the P.W.D. in consultation with the local M.L.A. of Dhakuria. I want a clear answer on this because 15 years have already gone on this.

**Shri Matish Ray :** Sir, this is not true. Our Engineers in consultation with the Corporation representative have made mainly the physical survey and thereafter they submitted a new alignment report to the Hon'ble Chief Minister and the Chief Minister has also approved the same. So, this matter is closed.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিগত অধিবেশনে বলেছিলেন যে বন্ডেল ফ্লাই ওভার, লেক গার্ডেন ফ্লাই ওভার এবং লিলুয়া ফ্লাই ওভার, এই তিনটি সংযোগ করার জন্য উদ্যোগ নিয়েছেন। কিন্তু আজকে দুটির ক্ষেত্রে যে কথা উল্লেখ করলেন, আপনি বললেন যে কেন্দ্রীয় সরকারের বিশেষ করে রেল মন্ত্রক, তারা এই তিনটির জন্য অর্থ ইতিমধ্যে ডিসবার্স করেছেন। এই বিষয়টি একটু পরিষ্কার করে বলবেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক ইতিমধ্যে তাদের অংশের যে বরাদ্দকৃত টাকা সেটা তারা দেবেন বলে স্বীকৃতি দিয়েছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লেক গার্ডেন এবং সেই সঙ্গে বন্ডেল গেট, এটা বহুদিনের ব্যাপার। এখানে দেখা যাচ্ছে যে প্রতি অল্টারনেট ডে-তেই অ্যাকসিডেন্ট হচ্ছে, এমন কি ছেলে-মেয়েরা ট্রেনে কাটা পড়ছে। এটা মানুষের একটা মৃত্যুর ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমরা যখন ছিলাম, আমরা চেষ্টা করেছিলাম। কিন্তু এই অ্যাপ্রোচ রোড নিয়ে একটা গন্ডগোল ছিল স্থানীয় মানুষের মধ্যে। কিন্তু এখন সেটা তারা মেনে নিয়েছে।

আমি এখন শুনে অবাক হয়ে যাচ্ছি সৌগতবাবুর প্রশ্নের উত্তরে উনি বললেন যেটা খুব সামান্য ব্যাপার, কোনও ডিপার্টমেন্ট করবে, এই রাজ্য সরকারের কোনও ডিপার্টমেন্ট করবে সেটা নিয়ে ভাবনা চিন্তা হচ্ছে। আমি জানতে চাই এর জন্য কি অনির্দিষ্ট কালের জন্য পেন্ডিং হয়ে পড়ে থাকবে? মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এটা এক ঘন্টার মধ্যে নিষ্পত্তি করা যায় না?

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় সদস্য মনে হয় আমার উত্তরটা ধৈর্য ধরে শুনেন নি। এটা গত ডিসেম্বর মাসে মুখ্যমন্ত্রীর অনুমোদন লাভ করেছে এবং তার পরবর্তীকালে এই প্রোজেক্টটা কার্যকর করার জন্য পি.ডব্লু.ডি. এবং সি.এম.ডি.এ-এর মধ্যে আলোচনা চলছে যে কারা এই প্রজেক্টের কাজটা শুরু করবে। আমাদের মধ্যে যে আলাপ-আলোচনা করছি তার বাস্তব সম্মত কারণ, আপনি জানেন যে কলিকাতার উন্নয়নমূলক কাজকর্ম সি.এম.ডি.এ করে থাকে এবং পি.ডব্লু.ডি করে থাকে। সেই জন্য এটা কে বাস্তবায়িত করবে সেটা রাজ্যসরকার ঠিক করবেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দুর্গাপুর রোড যেটা হচ্ছে সেই দুর্গাপুর রোডে ডানকুনিতে একটা ফ্লাই ওভার .....

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন হবে না।

**ক্ষেত-মজুরদের রেশনকার্ড-বন্টন**

***৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্ষেত-মজুরদের আলাদাভাবে রেশনকার্ড বন্টনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) না। এই রাজ্যে প্রত্যেকের রেশন কার্ড আছে; ক্ষেতমজুরদের কার্ডের উপর উল্লেখ করে দেওয়া হয়।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ক্ষেত মজুরদের আলাদা করে রেশন কার্ড দেওয়ার ব্যবস্থা নেই। আমি জানতে চাই ক্ষেতমজুরদের যে সস্তায় চাল দেওয়া হয়ে থাকে তাহলে সেটা কি ভাবে দেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের রাজ্যে প্রত্যেকের রেশন কার্ড আছে। বছরে ১ মাস ক্ষেত মজুরদের সস্তায় চাল দেওয়া হয়। এই দায়িত্বটা পঞ্চায়েতকে দেওয়া আছে। তারা রেশন কার্ডের উপর একটা বিশেষ কথা লিখে দেয় যে ওই ব্যক্তি ক্ষেত মজুর কিংবা ভূমিহীন কৃষক। পঞ্চায়েত এইগুলি আইডেনটিফাই করে এবং সেই ভাবেই চাল দেওয়া হয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পঞ্চায়েত লিস্ট করে দেয়।

আমি জানতে চাই পঞ্চায়েতের কাছে কি এই নির্দেশ দেওয়া আছে আপনার তরফ থেকে যে স্থানীয় কৃষক সংগঠনের সঙ্গে আলোচনা করে তারা এই লিস্ট করবে এবং যদি দেওয়া থাকে তাহলে সেটা কার্যকর হচ্ছে কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে:** সেই রকম নির্দেশ দেওয়া আছে যে পঞ্চায়েত স্থানীয় কৃষক সংগঠনের সঙ্গে কথাবার্তা বলে এই কাজগুলি করবে।

**শ্রী সুভাষ নস্কর:** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বছরে ১ মাস করে ক্ষেত মজুরদের সস্তায় চাল দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু ক্ষেত মজুরদের যে সময়টাতে কাজ থাকে না সেটা ১ মাস নয় ৩-৪ মাস হবে। আমার প্রশ্ন হলো এই ১ মাসটা কি বাড়ানো যায় না, অন্তত ২-৩ মাস করা যায় না?

**শ্রী নরেন্দ্রনাথ দে:** রাজ্যের আর্থিক সীমাবদ্ধতার জন্য এই সময়টা বাড়ানো এখনও সম্ভব হয় নি। কারণ এই চাল দিতে রাজ্য সরকারের ৮ কোটি টাকা ভর্তুকি লাগে। তবে চেষ্টা আছে এই সময়টা বাড়ানো যায় কিনা।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়:** স্যার, এটা ভুয়া রেশন কার্ড নিয়ে প্রশ্ন। আমি বলতে চাই ভুয়া রেশন কার্ড রাখা যেমন অন্যায় তেমনি অনেকগুলি রেশন কার্ড আছে যে রেশন কার্ডগুলিতে চাল গম তো হয় না। যারা উচ্চবিত্ত বা ধনী তারা রেশন কার্ডে চাল গম তোলে না। এই উচ্চবিত্ত এবং ধনী মানুষদের যে রেশন কার্ড আছে সেই রেশন কার্ড বাতিল করার প্রশ্নে নীতিগত সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে তাদের রেশন কার্ডে চাল গম তোলার সুযোগ থাকবে না?

[11-50—12-00 Noon]

**শ্রী নরেন্দ্রনাথ দে:** সর্ব ভারতীয় স্তরে এই বিষয়ে একটি আলোচনা চলছে। এই বিষয়ে একটি কমিটি গঠিত হয়েছিল যে, যারা বিত্তশালী তাদের রেশন কার্ড দেওয়া হবে কিনা? সেই কমিটির রিপোর্ট ভারত সরকারের কাছে দীর্ঘদিন জমা পড়ে আছে। ভারত সরকার সেই বিষয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন নি। রাজ্য সরকার সেই সিদ্ধান্তের অপেক্ষায় আছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়:** ভারত সরকার সিদ্ধান্ত নেবেন কবে তার জন্য আপনি অপেক্ষা করবেন? আপনারা কোনও সিদ্ধান্ত নেবেন না?

**শ্রী নরেন্দ্রনাথ দে:** ভারত সরকার একটা সিদ্ধান্ত নেবেন, এবং শীঘ্র সিদ্ধান্ত নেবেন বলে জানা গেছে। সেজন্য এই মুহূর্তে রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করছেন না।

**শ্রী আবু আয়েশ মন্ডল:** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যে বর্তমানে ভূমিহীন ক্ষেত মজুরদের বছরে চার সপ্তাহ ভর্তুকি দিয়ে চাল দেবার যে ব্যবস্থা

আছে, তাতে বিগত ১৯৯৩ সালে কত জন ক্ষেত মজুরকে চাল দেওয়া হয়েছে; এবং তার পরিমাণ কত?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** ১৯৯৩ সালে ১ কোটি ৫৬ লক্ষ ৪২ হাজার ৪৬২ জনকে এই স্কীমে চাল দেওয়া হয়েছে এবং মোট ৪৬ হাজার ৭৮১ মেট্রিক টন চাল দেওয়া হয়েছে।

**শ্রী আব্দুস সালাম মুন্সীঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ক্ষেত মজুরদের এক মাস করে যে চাল দেওয়া হয় সেই বিষয়ে আপনি যা বললেন, ওদের আলাদা করে রেশন কার্ড দেবার দরকার নেই। পঞ্চায়েত থেকে যেভাবে লিস্ট করে দেওয়া হয় সেই ভাবে চাল দেওয়া হয়। ক্ষেত মজুরদের লিস্ট করতে গিয়ে যেখানে সি.পি.এম'-এর পঞ্চায়েত আছে, সেখানে ঝগড়া যেমন হয় তেমনি আবার কংগ্রেসের যেখানে পঞ্চায়েত আছে, সেখানেও ওরা ঝগড়া করে বলে যে ক্ষেত মজুরদের লিস্ট ঠিকমতো হয়নি। আপনার কাছে প্রশ্ন, ক্ষেত মজুরদের লিস্ট যেটা গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি থেকে করছে সেটা যাতে পক্ষপাতমূলক না হয় তার জন্য আপনি যদি রেশন কার্ডের ব্যবস্থা করেন তাহলে পক্ষপাতমূলক হয়না, প্রকৃত মজুর যারা তারা চাল পেতে পারে। তা নাহলে বিভিন্ন পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতিতে পক্ষপাত করার সুযোগ থেকে যাচ্ছে। সেজন্য এই পক্ষপাত যাতে না হয় তার জন্য ক্ষেত মজুরদের আলাদা রেশন কার্ড দেবার কথা আপনি চিন্তা করছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দেঃ** মাননীয় সদস্যকে প্রথমে বলি, আমি এই কথা বলিনি যে ক্ষেত মজুরদের আলাদা রেশন কার্ডের প্রয়োজন নেই। আমি বলেছি আলাদা রেশন কার্ড করা হয় নি। এখন যে সিস্টেমটা আছে, তাতে একই কার্ডে আলাদাভাবে চিহ্নিত করার ব্যবস্থা আছে। পঞ্চায়েতে জনপ্রতিনিধি যাঁরা আছেন, যে কোনও দলেরই হোক না কেন, তাঁদের উপর দায়িত্ব দেওয়া আছে। এটি গণতন্ত্র সম্মত।

### কুলতলি ব্লকের 'জয়নগর রুরাল হাসপাতাল' সংস্কার

***৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮) শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকারঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন এলাকায় কুলতলি ব্লকের জামতলায় অবস্থিত একমাত্র চিকিৎসা কেন্দ্র 'জয়নগর রুরাল হাসপাতাল' গৃহটি সংস্কারের অভাবে হাসপাতালের ইন্ডোর-বিভাগ বন্ধ হয়ে গেছে এবং বহির্বিভাগের কাজও ব্যাহত হচ্ছে;

(খ) সত্যি হলে, উল্লিখিত হাসপাতাল-গৃহটি সংস্কার না হওয়ার কারণ কি; এবং

(গ) এই সংস্কারের কাজ শুরু করতে কত দিন লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হাসপাতাল গৃহটির ছাদ ক্ষতিগ্রস্থ হওয়ার দরুন হাসপাতালের কাজকর্মের বেশ কিছুটা অসুবিধার সৃষ্টি হচ্ছে।

(খ) হাসপাতাল গৃহটির সংস্কারের দরুন সরকার বর্তমান আর্থিক বৎসরে ১২, ০৭, ১০০ টাকা মঞ্জুর করেছেন।

(গ) পাবলিক ওয়ার্কস (কনস্ট্রাকশন বোর্ড) ডাইরেক্টরেটকে সংস্কারের কাজটি শীঘ্র শুরু করার জন্য বলা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ জানাই যে, প্রায় দেড় লক্ষ মানুষের বাস এই সুন্দরবনে, সেখানে প্রায় দেড় বছর ধরে ওই সুন্দরবন অঞ্চলের হাসপাতালের ইন্ডোর বন্ধ হয়ে গেছে। খালি আউটডোর চলছে। পাবলিক অ্যাকোমডেশন যাতে ঠিকমতো হয় তার জন্য ব্যবস্থা আপনি নিয়েছেন এবং এই ইন্ডোর খোলার জন্য আপনি ১২ লক্ষ টাকা স্যাংশন করেছেন। কিন্তু এর বিল্ডিং তৈরি করার দায়িত্ব দিয়েছেন পি.ডব্লিউ.ডির কনস্ট্রাকশন বোর্ডের উপরে। সেক্ষেত্রে যাতে কেসটা তাড়াতাড়ি দেখা হয় তারজন্য ফলো আপ মেজর কি কি নেওয়া যেতে পারে সেই কারণে আপনার কাছ থেকে যদি এর একটা কপি পাই তাহলে ভাল হয়, আপনি কি এর একটা কপি দিতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ইচ্ছা করলে আপনি এক্ষুনি এসে নিয়ে যেতে পারেন।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি সুন্দরবনের জয়নগর ব্লকের হাসপাতালটির জন্য চিন্তা ভাবনা করেছেন এবং এর বিল্ডিং নেই বলে এর ব্যবস্থা করেছেন, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে সুন্দরবনে বহু ব্লকে যেসব হাসপাতাল আছে তাতে ইন্ডোর কোনও চালু হয় নি, এই ব্যাপারে আপনি কোনও বিবেচনা করেছেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দিতে হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্নটি হচ্ছে যে, পি ডব্লিউ ডি কনস্ট্রাকশন বোর্ডের সঙ্গে কি এই ব্যাপারে আপনারা কথাবার্তা বলেছেন, কেননা আমরা দেখছি রিপেয়ার ইত্যাদি করার ক্ষেত্রে ডিলেড করা হচ্ছে এবং কন্ট্রাকটররা ঠিকমতো টাকা পাচ্ছে না সেক্ষেত্রে যদি এই কাজের দায়িত্ব জেলা পরিষদের হাতে দেওয়া যায় তাহলে কাজটা অনেক দ্রুত হবে, এই ব্যাপারে আপনি কি কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারনত এইসব কাজ পূর্ত দপ্তরই করে থাকেন। তবে কিছু কিছু কাজ আমরা জেলা পরিষদকে দিয়ে করিয়ে থাকি পঞ্চায়েতের মাধ্যমে। এখন প্রশ্ন হচ্ছে যে পূর্ত দপ্তর যে সব বাড়ি রিপেয়ার বা মেরামতি করেন সেক্ষেত্রে তাদেরই পুরো দায়িত্ব থাকে। এখন এই জেলা পরিষদের হাতে দিতে গেলে সেখানে সম্পূর্ণভাবে মেরামতি হবে কিনা এবং অর্থ ব্যয় কে করবেন এইরকম নানা প্রশ্ন এসে পড়বে তবে জেলা পরিষদ যদি মনে করেন যে এইসব বাড়ির রক্ষনাবেক্ষন বা মেরামতির দায়িত্ব পুরো নিতে পারবে তাহলে

আলোচনার মাধ্যমে সেটা করা যেতে পারে এবং দায়িত্ব দেওয়া যেতে পারে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### শহিদ নিত্যানন্দ সাহার মূর্তি-প্রতিষ্ঠা

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৬) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলার রানাঘাট থানার অন্তর্গত পায়রাডাঙ্গা গ্রামে গোয়া মুক্তি আন্দোলনের অমর বীর শহিদ নিত্যানন্দ সাহার মূর্তি-প্রতিষ্ঠা করার ব্যাপারে কোনও সরকারি উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ প্রতিষ্ঠা করা হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) আশা করা যাচ্ছে, ১৯৯৪ সালের মধ্যেই মূর্তিটি প্রতিষ্ঠা করা সম্ভব হবে।

### মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে শিক্ষক ও শিক্ষিকার শূন্যপদ

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫১) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে শিক্ষক ও শিক্ষিকার অনেকগুলি পদ শূন্য রয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কতগুলি পদ শূন্য রয়েছে;

(২) কত দিন যাবৎ এই পদগুলি শূন্য আছে; এবং

(৩) শূন্যপদগুলি পূরণের জন্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেডিক্যাল এডুকেশন সার্ভিসের কিছু শিক্ষক পদ শূন্য রয়েছে।

(খ) (১) প্রায় ৩৫০টি

(২) কিছু পদ (প্রায় ৪৫০টি) ২৫.৫.৯০ থেকে এবং আরও কিছু পদ (প্রায় ১৮৭টি) ২১.৩.৯৩ থেকে শূন্য আছে এছাড়া কিছু পদ অবসর গ্রহণের জন্য অথবা পদত্যাগ করার জন্যও শূন্য রয়েছে। এর মধ্যে ২৯২টি শূন্যপদ পূরণ করা হয়েছে।

(৩) সরকার অবিলম্বে পদ পূরণের জন্য দরখাস্ত গ্রহণের জন্য ঘোষনা করবেন।

**অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে নতুন রাস্তা তৈরি**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কত কিলোমিটার নতুন রাস্তা তৈরি করা হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অষ্টম পঞ্চ বার্ষিকী পরিকল্পনাতে ৩০০ (তিনশত) কিলোমিটার নতুন রাস্তা তৈরি করার পরিকল্পনা আছে।

**বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে ডাক্তারদের শূন্যপদ**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৪) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতাল, বাঁকুড়া জিলা হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তারদের কতগুলি পদ শূন্য আছে; এবং

(খ) এই সব ক্ষেত্রে ডাক্তার নিয়োগের কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে ২৫টি ডব্লিউ বি এইচ এম পদ শূন্য আছে এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ৫১টি পদ শূন্য ছিল।

বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে ও হাসপাতালে ১৪টি শিক্ষকের পদ শূন্য আছে।

বাঁকুড়ায় জেলা হাসপাতাল নাই।

(খ) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে ডব্লিউ বি এইচ এসের শূন্য পদে ডাক্তার দেওয়ার জন্য নির্দিষ্ট প্রস্তাব দেওয়া হচ্ছে এবং স্বাস্থ্য কেন্দ্রগুলির শূন্যপদ পূরণের জন্য পি.এস.সি'র তালিকা হইতে ডাক্তারদের নিয়োগ পত্র দেওয়া হইয়াছে।

বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে শিক্ষকদের পদগুলি পূরনের জন্য অবিলম্বে সরকার দরখাস্ত আহ্বান করিবেন।

### বোলপুর-রাজগ্রাম রাস্তার প্রথম পর্যায়ের কাজ

***৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০) শ্রী ধীরেননাথ সেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্টেট প্ল্যানের অন্তর্ভুক্ত ও জেলা পরিষদ কর্তৃক অনুমোদিত বীরভূম জেলার বোলপুর-রাজগ্রাম রাস্তার প্রথম পর্যায়ের কাজ (সাঁইথিয়া-মল্লারপুর) কোন্ সময় নাগাদ শুরু হতে পারে; এবং

(খ) উক্ত কাজ কত দিনের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথম পর্যায়ে বোলপুর—মল্লারপুর রাস্তার সাঁইথিয়া থেকে দ্বারকা নদের উপর সেতু পর্যন্ত অংশের কাজ শুরু করার পরিকল্পনা আছে। এ বিষয়ে প্রাথমিক কাজগুলি (রাস্তার জরীপ, প্রাক্কলন প্রস্তুতিকরন প্রভৃতি) নিষ্পন্ন করতে সরকার সচেষ্ট আছেন। এই কাজগুলি নিষ্পন্ন হলে পরবর্তী কার্যক্রম গ্রহণ করা হবে। এমতাবস্থায় রাস্তার প্রকৃত কাজ ঠিক কবে শুরু করা যাবে তাই এই মুহুর্তে বলা যাচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### কুষ্ঠ রোগীদের জন্য হাসপাতাল

***৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৮) শ্রী নটবর বাগদী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কুষ্ঠ রোগীদের চিকিৎসার জন্য মোট কয়টা হাসপাতাল আছে।

(খ) ঐ হাসপাতালগুলিতে মোট শয্যাসংখ্যা কত; এবং

(গ) গত আর্থিক বছরে কতজন রোগমুক্ত রোগীকে পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২টি

(খ) ৬৮৫টি

(গ) রোগমুক্ত কুষ্ঠ রোগীদের পুর্নবাসনের জন্য কোনও সরকারি প্রকল্প নেই।

**সরকারি হাসপাতালগুলিতে জীবনদায়ী ওষুধ, ইনসুলিনের অভাব**

***৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের সরকারি হাসপাতালগুলিতে জীবনদায়ী ওষুধ, ইনসুলিন অমিল হওয়ায় ডায়াবেটিস রোগীদের চরম অসুবিধা সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কিনা; এবং

(খ) অবহিত থাকলে, সরকারি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিয়মিত ইনসুলিন সরবরাহ করার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ধরনের কোনও খবর রাজ্য সরকারের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হলদিয়া-ফরাক্কা সড়ক**

***৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত-(সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া-ফরাক্কা সড়কটির নির্মাণকাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে;

(খ) উক্ত সড়ক নির্মাণে কেন্দ্রীয় সরকার কোনও অর্থ-মঞ্জুর করেছেন কিনা; এবং

(গ) করে থাকলে, তার পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া বন্দরের সঙ্গে উত্তরবঙ্গের সরাসরি যোগাযোগ করার লক্ষ্যে বর্তমানে চালু কয়েকটি সড়কের পথরেখা ব্যবহার করে হলদিয়া-ফরাক্কা সংযোগের একটি পরিকল্পনা রচিত হয়। যোগাযোগ সম্পূর্ণ করার জন্য কুয়ে, ময়ুরাক্ষী ও অজয় নদের উপর তিনটি সেতু এবং সেতু সংযোগকারী রাস্তা নির্মাণের প্রয়োজন। ইতিমধ্যে প্রথম দুটি নদীর উপর সেতু নির্মাণের কাজ শেষ হয়েছে এবং অজয় নদের উপর তৃতীয় সেতু নির্মাণের কাজ শুরু হয়েছে।

তাছাড়া, বর্তমান সড়ক পথের বেশ কিছু অংশ রাজ্যে সড়ক পর্যায়ে উন্নীত

করা প্রয়োজন। সেই লক্ষ্যে আর্থিক সঙ্গতি অনুযায়ী দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণ করতে হবে।

(খ) (গ) কেন্দ্রীয় সরকার অর্থনৈতিক ও গুরুত্বপূর্ণ আন্তঃ রাজ্য সড়ক উন্নয়ন প্রকল্প (E & I Scheme) খাতে কুয়ে এবং ময়ূরাক্ষী সেতুদ্বয় নির্মাণের জন্য ২,৯৭,০০,০০০ টাকা মঞ্জুর করেছিলেন।

**সরকারি হাসপাতালের ডাক্তারদের বদলীর ব্যবস্থা**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১১) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হাসপাতালের ডাক্তারদের কত দিন অন্তর বদলীর ব্যবস্থা আছে; এবং

(খ) এই বদলীর ব্যবস্থা আদৌ কার্যকর হয় কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাধারনভাবে তিন বৎসর অন্তর সরকারি ডাক্তারদের বদলী করার ব্যবস্থা আছে।

(খ) সাধারনভাবে ঐ ব্যবস্থা যথাসম্ভব কার্যকর করা হয়।

**দ্বারকা নদীর উপর নির্মায়মান সেতুর কাজ**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭১) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার 'বোলপুর-রাজগ্রাম' রাস্তায় দ্বারকা নদীর উপর নির্মীয়মান সেতুর কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) এই সেতুর নির্মাণ-কাজ কোন্ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেতুর ভিত ও স্তম্ভের কাজ শেষ হয়েছে। এর এক অংশে উপরিভাগের কংক্রিটের ঢালাই এর জন্য প্রারম্ভিক কাজ শুরু হয়েছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান সাপেক্ষে আগামী আর্থিক বছরের মধ্যে সেতুর কাজ শেষ করার পরিকল্পনা আছে।

## কল্যাণীতে সৈয়দ নুরুল হাসানের নামে হাসপাতাল স্থাপন

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলায় কল্যাণীতে পশ্চিমবঙ্গের প্রয়াত রাজ্যপাল সৈয়দ নুরুল হাসানের নামে (অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স) হাসপাতাল-স্থাপন করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নতুন দিল্লিস্থিত অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ মেডিক্যাল সায়েন্সের পরিকাঠামো মতো একটি পোস্ট গ্র্যাজুয়েট স্পেশালিস্ট হাসপাতাল কল্যাণীতে স্থাপনের পরিকল্পনা অতি প্রাথমিক স্তরে রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এখনই কিছু বলা সম্ভব নয়।

## হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে পরামর্শদানের জন্য কমিটি

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের হাসপাতাল ও বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে দেখাশুনা ও পরামর্শদানের জন্য কোনও কমিটি আছে কিনা;

(খ) থাকলে—

(১) কোন্ স্তরে কাদের নিয়ে এই কমিটি গঠিত হয়েছে; এবং

(২) কমিটিগুলির উপর ন্যস্ত দায়িত্ব ও ক্ষমতার রূপরেখা কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) টিচিং হাসপাতাল (আন্ডার গ্র্যাজুয়েট ও পোস্ট গ্র্যাজুয়েট) গুলিতে বিভিন্ন সরকারি ও বে-সরকারি প্রতিনিধিদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। নন্-টিচিং হাসপাতাল ও বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে রাজ্যস্তরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর সভাপতিত্বে বিভিন্ন দপ্তরের সচিব এবং অন্যান্য সরকারি ও বেসরকারি প্রতিনিধিদের নিয়ে;

জেলাস্তরে জেলা সভাধিপতির সভাপতিত্বে ব্লক স্তরে পঞ্চায়েত সমিতির সভাপতির সভাপতিত্বে এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত প্রধানের সভাপতিত্বে বিভিন্ন সরকারি ও বে-সরকারি প্রতিনিধিদের নিয়ে কমিটি গঠিত হয়েছে। কলকাতার রাজ্য সাধারন ও বিশেষ হাসপাতালগুলির জন্য স্বাস্থ্য অধিকর্তার প্রতিনিধির সভাপতিত্বে এবং বিভিন্ন আধিকারিক ও কলকাতা পৌরসভার প্রতিনিধিকে নিয়ে একটি কমিটি গঠিত হয়েছে। এছাড়া শহরাঞ্চলে সংশ্লিষ্ট পুরসভার প্রধান ও অন্যান্যদের নিয়েও কমিটি গঠিত হয়েছে। সব নন্-টিচিং হাসপাতালের কমিটিতেই এলাকার বিধায়ক ও সদস্য আছেন।

(২) বিভিন্ন হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যে নানারকম সমস্যা দেখা যায় সেগুলি দূর করতে এবং সেইসব হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির সর্বাঙ্গীন উন্নতি সাধনের জন্য ঐসব পরামর্শদাতা কমিটি তাদের সুচিন্তিত পরামর্শ প্রদান করেন।

## রাঁচীতে যক্ষা ও মানসিক রোগী-ভর্তি

***৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯) **শ্রী নটবর বাগদী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক সহায়তায় রাঁচীতে যে যক্ষ্মা এবং মানসিক রোগীদের চিকিৎসা-কেন্দ্রগুলি আছে সেখানে রোগী ভর্তি হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, সরকার এ ব্যাপারে কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) পশ্চিমবঙ্গ সরকারের আংশিক আর্থিক ব্যয়ে রাঁচিতে আর. কে. মিশন টিবি স্যানেটরিয়ামে ১৩০ শয্যা এবং রাঁচী মানসিক আরোগ্যশালা এবং রাঁচীর কেন্দ্রীয় ইন্সটিটিউট অফ সাইকিয়াট্রিতে যথাক্রমে ৬০০ ও ২৫০টি শয্যা আছে। ১৯৯২-৯৩ সালে টি.বি. স্যানেটরিয়ামে পঃ বঃ সরকার কর্তৃক গড়ে ১০৪ জন পাঠানো রোগী ভর্তি ছিলেন। অপরপক্ষে মানসিক হাসপাতাল দুটিতে যখন যেমন প্রয়োজন তেমনি রোগী পাঠানো হয়। কাজেই একথা সত্য নয় যে এই হাসপাতালগুলিতে রাজ্য সরকার কর্তৃক মনোনীত রোগী ভর্তি বন্ধ আছে।

## সরকারি ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস

***৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্র্যাকটিসিং পোস্টে প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

**কল্যাণীতে গান্ধী মেমোরিয়াল হাসপাতাল**

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৩) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কল্যাণীতে হৃদরোগ-নির্ণায়ক গান্ধী মেমোরিয়াল হাসপাতালটিকে মেডিক্যাল কলেজের সাথে যুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**কুকুর ও সাপে কামড়ানোর প্রতিষেধক ওষুধ**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কুকুরে কামড়ানো ও সাপে কামড়ানোর প্রতিষেধক ওষুধ হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চাহিদা অনুযায়ী দেওয়া সম্ভব হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received three notices of adjournment Motion. The first is from Shri Saugata Roy and the second is from Shri Sudip Bandyopadhyay both on the subject of reported attack

on the President of the Malda district Youth Congress and killing of his companion on 7.4.94 and the third is from Shri Ambica Banerjee on the subject of reported death of four dacoits at Baruipur P.S. area on 7.4.94 by mass beating.

The subject matters of the Motions do not call for Adjournment of the business of the House. The Members may draw the attention of the concerned Ministers on the subjects through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—

Four dacoits were beaten to death by public on 7.4.94 afternoon in the area of 'Sashan' under Baruipur P.S. One is seriously injured and another dacoit fled. Only one could be arrested. Seven armed dacoits looted the passengers of a Sealdah bound train between Lakshikantapur and Sashan. While chasing, other dacoits throw bombs and fired from their arms injuring atleast three persons, injured persons were sent to Baruipur Hospital. Train dacoity is increasing day by day creating dissatisfaction in the mind of people.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. | Reported molestation of one tribal woman at Jamdhara village under Goaltore P.S. of Midnapore district | : Dr. Manas Bhunia and<br>: Shri Satya Ranjan Bapuli |
| 2. | Reported strike called by the powerloom owners on 7.4.97 | : Shri Santashri Chatterjee<br>Shri Manindranath Jana,<br>Shri Benode Das and<br>Shri Sachindranath Hazra |
| 3. | Reported attempt to murder youth Congress President of Malda | : Shri Saugata Roy, |

district and death of his companion on 7.4.1994 : Shri Abdul Mannan and Shri Ambica Banerjee

4. Demand for construction of a bridge on the river Jalangi at Tehatta : Shri Kamlendu Sanyal

5. Increase of activities of anti-socials in the border Districts of Mushidabad and Malda : Shri Nirmal Das

I have selected the notice of Shri Nirmal Das on the subject of increase of activities of anti-socials in the border Districts of Murshidabad and Malda.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**শ্রী আব্দুল কোয়াম মোল্লা ঃ** স্যার, ১২ই এপ্রিল জবাব দেওয়া হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Health Department will make a statement on the subject of deplorable condition of the Chinchurah Immambara Sadar Hospital.

(Attention called by Shri Abdul Mannan on the 6th April 1994)

[12-00—12-10 p.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

মাননীয় স্পিকার মহোদয়,

মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান চুঁচুড়া ইমামবাড়া সদর হাসপাতাল সম্পর্কে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব উত্থাপন করেছেন তার জবাবে আমি প্রথমেই বলতে চাই যে তাঁর অভিযোগ যথার্থ নয়। চুঁচুড়া ইমামবাড়া সদর হাসপাতালে ৪৫০টি শয্যা চালু আছে। রোগীর চিকিৎসা যথাযথভাবেই চলছে। হাসপাতাল বাড়িটির অবস্থা মোটামুটি ভালই। পূর্ত দপ্তর প্রয়োজন মতো মেরামতির কাজ করে আসছেন। হাসপাতালের জল সরবরাহ পর্যাপ্ত এবং আনুসঙ্গিক পরিকাঠামোও যথাযথ।

হাসপাতালের ব্লাড ব্যাঙ্কটি ভালভাবেই চলছে। তিনটি এক্স-রে মেশিন নিয়মিত কাজ

করে চলেছে। ই.সি.জি. মেশিনটিও চালু আছে। হাসপাতালের মর্গটি বাতানুকুল এবং সেটিং ভালভাবেই চলছে। হাসপাতালের দুটি অ্যাম্বুলেন্স নিয়মিত কাজ করে চলছে।

হাসপাতালটিতে এক্স-রে ফিল্ম এবং ওষুধের নিয়মিত সরবরাহ বজায় রাখা হচ্ছে। এ বিষয়ে কোনও অভিযোগই হাসপাতাল কর্তৃপক্ষের কাছ থেকে পাওয়া যায় নি। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, এ.ভি.এস. এবং এ.আর.ভি. বাইরে থেকে সংগ্রহ করা হয়। পাস্তুর ল্যাবরেটরির কাজ এখনও পুরোপুরি শুরু না হওয়ায় এই প্রতিষ্ঠানের উৎপাদন সীমিত। তা দিয়ে সমস্ত রাজ্যের চাহিদা সব সময়ে মেটানো সম্ভব নয়। এই ওষুধ দুটির সরবরাহে কখনও কখনও হয়ত বিঘ্ন ঘটে। কিন্তু সাধারনভাবে এই হাসপাতালে কোনও ওষুধের অভাব নেই।

হাসপাতালে ৩৮ জন ডাক্তারের মধ্যে ৩৩ জন কর্মরত আছেন। সম্প্রতি পি.এস.সি থেকে যে তালিকা পাওয়া গিয়েছে তার থেকে বাকি কজনকেও নিয়োগ করার ব্যবস্থা নেওয় হচ্ছে। নার্স এবং অন্যান্য কর্মচারিও প্রয়োজনমতো নিযুক্ত আছেন।

একটি কথা এই প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন যে এই হাসপাতালে কর্মরত ২জন অ্যানাসথেসিস্টের মধ্যে বিশেষ প্রয়োজনে একজনকে অন্যত্র বদলি করা হয়েছে। ফেব্রুয়ারি মাসের শেষ থেকে একজন মাত্র অ্যানেসথেসিস্ট এখানে কাজ করছেন। একজন অ্যানেসথেসিস্টের পক্ষে এতবড় হাসপাতালের সমস্ত অপারেশন কেসে সাহায্য করা সম্ভব নয়। তাই যে অপারেশনগুলি জরুরি নয় অর্থাৎ ডাক্তারী পরিভাষায় যাকে কোল্ড কেস বলা হয় সেই অপারেশনগুলি কিছুদিন বন্ধ আছে। মাননীয় সদস্যগন অবগত আছেন যে ডাক্তারদের মধ্যে অ্যানেসথেসিস্টদের সংখ্যা সীমিত যেহেতু এটি একটি 'ডার্থ সাবজেক্ট'। তবুও অতি সম্প্রতি পি.এস.সি'র পাঠানো তালিকা থেকে একজন অ্যানাসথেসিস্ট ইতিমধ্যেই এই হাসাপাতালে নিয়োগ করা হয়েছে। আশা করা যায় শীঘ্রই তিনি কাজে যোগদান করবেন এবং নিয়মিত অপারেশন চালু হবে।

উল্লিখিত বক্তব্যের পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যগণ অবশ্যই অনুধাবন করবেন যে মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান 'চুঁচুড়া ইমামবাড়া সদর হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা ভেঙে পড়েছে' বলে যে অভিযোগ করেছেন তা সঠিক নয়।

[12-10—1-00 p.m.] (including adjournment)

## STATEMENT UNDER RULE 346

**Shri Prasanta Kumar Sur :**

9 (nine) babies born at Matri Mongal Pratisthan, 228. Rabindra Sarani, Calcutta-700 007, died between the period from 27th January. 1994 and 1st February, 1994-5 (five) at the above mentioned hospital

and 4 (four) at Marwari Relief Society Hospital, being shifted from the Matri Mongal Pratisthan. As soon as the news was published in the News Papers, a team of Medical Officers from the Health Department of the Government visited the hospital on the 3rd instant for investigation of the high mortality rate. It is found from the report that 6 (six) of these babies were born pre-matured-their birth weight varied between 1 Kg. and 2 Kg. Birth weight of other 3 (three) babies were almost normal. It has been ascertained from the hospital authorities that the cause of death was septicaemia. It was also found from the records of the hospital that all the mothers of the deceased new born babies were admitted in cabins and they had their Special Attendants supplied by the hospital. The infection which was the cause of the death of the babies had spread in the cabins of the hospital only.

As soon as the news was published in the Press the hospital authorities had collected swab samples from the probable sources of infection and sent them to a Laboratory for testing. They also started fumigation of the premises and closed the hospital. The Medical team asked them not to start admission of new patients till the premises is fully disinfected.

A Police party had also been sent there to enquire into the matter. From their report it is found that the Matri Mongal Pratisthan is a privately run maternity hospital housed in an old three stories building accommodating 150 beds. The hospital does not maintain the clinical standards of hygienity and amenities provided to the patients are not up to the standard although the charges realised are almost at par with the private Nursing Homes. Each patient is allowed to keep one Special Attendant supplied by the hospital who are neither trained nor follow the asceptic measures in handling the new borns. The cause of infection could not, however, been ascertained by them.

A team of bacteriologists from the School of Tropical Medicine Calcutta, had been sent to the hospital with a view to ascertaining the actual cause of infection. But as the hospital authorities started fumigation of the premises the team could not detect the source of infection. However, they collected samples from different sources which are under testing.

A report has since been received from the Laboratory on culture and antibiogram of swabs sent by the hospital authorities to them showing growth of Pseudomonas Pyocyanea in the Suction Apparatus and

Mackintosh used in the Paediatrics Ward which was the cause o sopticaemia taking toll of 9 (nine) new born babies. It clearly shows that the hospital authorities do not maintain hygienic conditions properly A team consisting of the following three experts have, therefore, been formed by the Health Department to enquire into the matter :-

1. Prof. (Dr.) P. Bhowmick, Head of the Deptt. of Paediatrics Medical College Hospital, Calcutta.

2. Prof. (Dr.) M. Sanyal, Head of the Deptt. of G. & O., Medical College Hospital, Calcutta.

3. Dr. B. Hazra, Asstt. Professor, Deptt. of Medicine, Medical College Hospital, Calcutta.

They have been asked to investigate into the working as a whole and submit their report early, on receipt of which action by the Government will be taken against the hospital authorities.

It has been observed by the Government that many a Nursing Home and Health Institutions have of late been setting up not only in the cities but also in the district and sub-divisional towns. They do not reportedly follow the rules and regulations prescribed in the Clinic Establishments Act fur running such institutions. The Health Department have asked the Police authorities of the city as well as to the District Magistrate of the districts to send the particulars of all Nursing Homes Maternity Homes, Pathological Laboratories and X-ray Units run by private entrepreneurs within their jurisdiction along with the names and addresses of the respective proprietors. On receipt of such lists periodical raids on each one of the institution will be conducted by the Officers of the Health Department to ascertain as to whether the institutions have been functioning as per rules and regulations prescribed for the same and punishment on the offending institutions shall be imposed by the Government. The Calcutta Municipal Corporation authorities have also been requested to be vigillant and take effective measures to see that the health institutions are run as per provisions of the Act.

The Government have also been contemplating to amend the Clinical Establishment Act. The existing penal provisions for noncompliance with the requirements of the Act are considered inadequate. The Act was promulgated as back as in the year 1950 and its amendments are necessary with a view to keeping pace with the changed socio-economic condition. It has, therefore, been considered proper to make the

provisions more stringent.

In consideration of the reports received by the Government from the teams enquiring into the affairs of the Institution and particularly in view of their responsibility in the matter of death of so many children the Government subsequently passed an order closing down the establishment and to show cause as to why they had not obtained a license under the Clinical Establishment Act, 1950 from the Government. The Jorasakho Police Station was also requested by the Health & F.W. Department to take appropriate action against the Institution for conducting the same without a valid license.

The Institution approached the Department with a plea to tract their organisation as a hospital and not a clinical establishment so that the organisation would not come under the purview of the Clinical Establishment Act.

The Government is not willing to agree with the above pre-position.

The question for re-opening of the Institution has, under the circumstances, not been resolved till now.

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার, আমি এ বিষয়ে একটু বলতে চাই।

**মিঃ স্পিকারঃ** এখন আর হবে না, আজ শুক্রবার। এখন বিরতি, আমরা আবার মিলিত হব ১টার সময়।

(At this stage the House was adjourned till 1-00 p.m.)

[1-00—1-10 p.m.](After Recess)

## MENTION CASES

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় মাতৃমঙ্গলের ব্যাপারে বলে গেলেন, যদিও কোনও নতুন কথা নেই। এই কলকাতায় শুধু মাতৃমঙ্গল এবং মেয়ো হাসপাতাল দুটি নয়, আপনি জানেন, আর.জি.কর মেডিক্যাল কলেজের ওপরের ছাদ খসে পড়ে ৪ জন রোগী মারা গেল। মেডিক্যাল কলেজের প্রত্যেকটি বিল্ডিং-এর সেইরকম করুণ অবস্থা। মাতৃমঙ্গলে ১৫০টি সিট এবং ঐ এলাকায় ভয়ানক কষ্ট। একদিকে মেয়ো হাসপাতাল বন্ধ, আর একদিকে মাতৃমঙ্গল বন্ধ। স্বভাবতই আমি অনুরোধ

করছি, আমাদের এখানে হাউস কমিটি আছে। আপনি যদি অনুগ্রহ করে সেই কমিটির কাছে পাঠিয়ে দেন এই দুটি হাসপাতালের বিষয়টা, বিশেষ করে মাতৃমঙ্গলের বিষয়টি এবং তার সুপারিশ যদি ওখানকার অথরিটি গ্রহণ করে এবং অন্যদিকে সরকার গ্রহণ করে নেয় তাহলে হাসপাতালটি চলার সম্ভাবনা থাকে। সুতরাং হাউসে যখন এই বিষয়টি উঠেছে এবং হাউস কমিটি যেহেতু রয়েছে সেহেতু এই প্রস্তাবটি গ্রহণ করতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করুন।

**Mr. Speaker :** Mr. Mukherjee, I do not find the Health Minister over here. I will speak with him on Monday in this matter and will inform you.

**শ্রী দেওকিনন্দন পোদ্দার :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্ট শুনলাম। হাসপাতালগুলিতে রোগীর মৃত্যু হয়, সরকারি হাসপাতালে মৃত্যু হয়। সরকারি হাসপাতালে বাচ্চাদের কুকুরে খেয়ে নিলেও মন্ত্রী বা সরকারের বিরুদ্ধে কোনও অভিযোগ ওঠে না। কিন্তু এদিকে মানুষের যে ক্ষতি হচ্ছে। মাননীয় হেলথ মিনিস্টারকে অনুরোধ করব, তদন্ত করে যদি কাউকে দোষী পান অবশ্যই তাকে সাজা দেওয়া হোক। কিন্তু জনগন যে কষ্ট পাচ্ছে সে বিষয়ে সরকারের দৃষ্টি দেওয়া উচিত। এতদিন সরকার অনুদান দিয়ে এলেন বছরের পর বছর, তখন কি সরকার অন্ধ হয়ে বসে ছিলেন তাদের কাছে রেকগনিশন আছে কি নেই সেটা দেখার?

তারা হাসপাতাল বলে সরকারের কাছ থেকে এড্ নিয়েছেন, কিন্তু তাদের রেকগনিশন আছে কিনা সেটা বছরের পর বছর সরকার দেখেননি। আজকে একটা মিসহ্যাপ ঘটবার পর ব্যাপারটা সামনে এসেছে। যারা দোষী তদন্ত করে তাদের সাজা দিন, কিন্তু স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এক সপ্তাহের মধ্যে হাসপাতালটি খোলার ব্যাপারে প্রয়োজনীয় স্টেপ নিন। সরকারের ক্ষমতা থাকলে সরকার খুলুন বা যাদের ছিল তাদের দিয়েই চালান। যাই করুন, এক সপ্তাহের মধ্যে সেটা করুন এলাকার মানুষের স্বার্থে।

থ্যাঙ্ক ইউ স্যার ফর অ্যালাউইং মি টু স্পিক্।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ ৮ই এপ্রিল, 'বন্দেমাতরম' মহাসঙ্গীতের উদ্গাতা ঋষী বঙ্কিমচন্দ্রের মৃত্যু-শতবার্ষিকী। এই দিনটিতে নৈহাটির কাঁঠালপাড়ায় তাঁর জন্মভিটাতে সাধারন মানুষ স্বতস্ফুর্তভাবে তাঁকে শ্রদ্ধা জানাচ্ছেন, যুব কংগ্রেসের পক্ষ থেকেও তাঁর ছবিতে মাল্যদান করা হচ্ছে। আমি তাঁর ঐ বসতবাটি অধিগ্রহণের জন্য বারবার মুখ্যমন্ত্রী এবং উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানিয়েছিলাম এবং পরবর্তীকালে অনুরোধ জানিয়েছিলাম, রাজ্য সরকারের পক্ষ থেকে যে বঙ্কিম পুরষ্কার দেওয়া হয় সেটা যেন নৈহাটিতে তাঁর বসতভিটায় অনুষ্ঠানের মাধ্যমে দেওয়া হয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাব, আমার আবেদনে সাড়া দিয়ে ঐ অনুষ্ঠান নৈহাটিতে হতে চলেছে। সঙ্গে সঙ্গে বলতে চাই, আজকে সারা দেশে যেভাবে সন্ত্রাসের রাজত্ব কায়েম হতে চলেছে, প্রশ্ন দেখা দিয়েছে ভারতবর্ষের

অখন্ডতা থাকবে কি থাকবে না, এই অবস্থায় ভারতবর্ষের ঐক্যের এবং দেশাত্মবোধের মূলমন্ত্র 'বন্দেমাতরম' মহাসঙ্গীতের উদ্গাতা বঙ্কিমচন্দ্রের প্রতি কেবলমাত্র রাজ্য সরকার নয়, শ্রদ্ধা জানাতে কেন্দ্রীয় সরকারকেও এগিয়ে আসতে হবে। এর আগে এই ব্যাপারে রাজীব গান্ধী উদ্যোগ নিয়েছিলেন এবং নরসীমা রাও মহাশয়ও উদ্যোগ নিচ্ছেন। আপনার মাধ্যমে অনুরোধ করব, নৈহাটিতে বাংলা-সাহিত্য গবেষণাকেন্দ্র স্থাপন করা হোক—এই প্রস্তাবটি অবিলম্বে প্রধানমন্ত্রীর কাছে পাঠান হোক যাতে সেখানে বাংলা সাহিত্যের উপর আকৃষ্ট হয়ে সারা ভারতের মানুষ সেখানে গবেষণা করতে পারেন। আমার দ্বিতীয় প্রস্তাব হল, আপনার মাধ্যমে লোকসভার স্পিকারের কাছে আমার আবেদন রাখছি, বঙ্কিমচন্দ্রের মতো ন্যাশনাল বিল্ডারের প্রতি শুধুমাত্র শ্রদ্ধা জানালেই হবে না, কাজেই তাঁর আবক্ষ-মূর্তি সেখানে স্থাপন করা হোক।

[1-10—1-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে নেই। আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার হাসপাতালের কাছে ডায়মন্ড হারবার রোডে কয়েক কোটি টাকা খরচ করে একটি ক্যান্সার রিসার্চ সেন্টার খোলা হবে বলে আমাদের পৌরমন্ত্রী এবং বিচার মন্ত্রী ৩ বছর আগে একটা ভিত্তি প্রস্তর স্থাপন করে এসেছিলেন। কিন্তু দুঃখের বিষয় ২/১টি ইট গাঁথা ছাড়া আর কিছুই হয়নি। সেখানে ক্যান্সার রিসার্চ সেন্টার হওয়া দূরের কথা সমাজবিরোধীদের একটা আড্ডা খানায় পরিনত হয়েছে, ঝোপ-ঝাড় তৈরি হয়েছে। এই যে ক্যান্সার রিসার্চ সেন্টার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি তাই আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই বিষয়ে গুরুত্ব দিয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আপনি মেনশনের নোটিশ যা দিয়েছিলেন, আর বললেন কি? এটাতো মুশকিলের ব্যাপার।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে চাঞ্চল্যকর সংবাদ সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। শুধু তাই নয়, আমাদের সাংগঠনিক সূত্রেও জেনেছি এবং ঐ জেলার সদস্য কংগ্রেসের সভানেত্রীও আছেন। স্যার, সাংঘাতিক অরাজকতা চলছে, আমাদের যুবকংগ্রেসের প্রেসিডেন্টকে খুন করার চেষ্টা করা হয়েছে। এটা একটা সাধারন ঘটনা নয়। সি.পি.এম-এর অফিস থেকে বোমা নিয়ে গিয়ে সরাসরি যুবকংগ্রেসের ঐ সভাপতি কৃষেন্দুকে খুন করার চেষ্টা করা হয়েছে। যে বোমা ছোড়া হয়েছে কৃষেন্দুকে, সে অল্পের জন্য রক্ষা পেয়ে গেছে, কিন্তু তার সঙ্গে তার সঙ্গী বিমল প্রসাদ ছিল, তার মাথাটা উড়ে গেছে। আমরা সংবাদ পেয়েছি যে মালদা শহরে অঘোষিত বন্ধ পালিত হচ্ছে। কালকের এই অরাজকতায় এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। মালদায় একটা উত্তাল অবস্থা চলছে। মালদায় এইরকম ঘটনা প্রায়ই ঘটছে। এই যে অরাজকতা সৃষ্টি করা হচ্ছে তার কোনও সুরাহা হচ্ছে না। আজকে কাকে বলব? কোনও মন্ত্রী নেই। একজন আছেন গবাদী পশু মন্ত্রী, আর একজন হচ্ছেন ত্রাণ মন্ত্রী। একজন হচ্ছেন গরু, ছাগলের মন্ত্রী, আর একজন আছেন তিনি ত্রাণ বিভাগের মন্ত্রী। আজকে কাকে বলব যে উঠে দাঁড়িয়ে জবাব দেবেন। আজকে বিমল প্রসাদের মুন্ডু বোমায়

উড়ে গেল, এই অরাজকতা সি.পি.এম-এর অফিস থেকে করা হয়েছে কিন্তু পুলিশ কিছু করতে পারছে না। আজকে যুবকংগ্রেসের সভাপতিকে মারবার জন্য টার্গেট করা হয়েছে। সে কেঁদে ফেলেছে, সে মারা যেতে পারত। আমি দাবি করছি যে এখানে সিনিয়র একজন মন্ত্রী এসে এর জবাব দিন। এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়েছে কিনা সেটা আমাদের জানিয়ে দিন। এই জিনিস কখনও বরদাস্ত করা যায় না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল এখানে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে কংগ্রেসীরা নাকি সমাজবিরোধী। স্যার, আজকে এই ঘটনায় প্রমাণ দিল সি.পি.এম সমাজবিরোধী। স্যার, মালদায় আমাদের যুব কংগ্রেসের সভাপতির উপর, গতকাল রাত্রে সি.পি.এম মিহির দাস ভবনে যুক্তি করে সমাজবিরোধীদের নিয়ে বোমা মারে। যুব কংগ্রেসের সভাপতি সেখান থেকে কোনওরকমে দৌড়ে পালিয়ে প্রাণে বাঁচে। কিন্তু আমাদের একজন কর্মী বিমল প্রসাদ তাকে গিয়ে বোমাটা লাগে এবং সে মারা যায়। এই ঘটনার ব্যাপারে আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হয় নি। স্যার, মালদায় সি.পি.এম, সমাজবিরোধীদের নেতৃত্ব দিচ্ছে। সমাজবিরোধীদের দিয়ে ছাড়া কোনও কাজ তারা করায় না। এখন ওদের মাথায় কোনও বুদ্ধি নেই, নিজেদের বুদ্ধি সব হারিয়ে গিয়েছে, সমাজবিরোধীদের বুদ্ধিতে তারা চলছে। কংগ্রেসকে ইউনাইটেড দেখে সমাজবিরোধীর রাজনীতি তারা সেখানে কায়েম করছে। আসুন যদি লড়াই করতে হয় ময়দানে চলুন। উনি যে অসত্য কথা বলেছেন জনগন তার জবাব দেবে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্ঠি আকর্ষণ করছি অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই উল্লেখ করেছিলাম যে কেন্দ্রীয় সরকার গঠিত মালহোত্রা কমিটি এবং নরসিংহের কমিটি যে সুপারিশ করেছেন সেই সুপারিশের মধ্যে দিয়ে ব্যাঙ্ক বিমা এই ধরনের আর্থিক সংস্থাগুলি বেসরকারি করার চেষ্টা করা হচ্ছে (তুলে দেওয়ার জন্য) এবং দেশী এবং বিদেশী বেসরকারি সংস্থাকে এই আর্থিক প্রতিষ্ঠানের মধ্যে অনুপ্রবেশ করার সুযোগ করে দেওয়া হচ্ছে। এর প্রতিবাদে আজকে ভারতবর্ষের ২৫ লক্ষ অফিসার করনিক সহ সমস্ত ট্রেড ইউনিয়নগুলি একটা সর্বাত্মক ধর্মঘট করছে। আমি এই ধর্মঘটী কর্মীদের আপনার মাধ্যমে (আমি) অভিনন্দন জানাচ্ছি। পাশাপাশি আমি এখানে উল্লেখ করি যে মালহোত্রা কমিটি এবং নরসিংহ কমিটির সুপারিশ মতো আই.এম.এফ এবং বিশ্ব ব্যাঙ্কের নির্দেশ মতো এই যে বেসরকারি করণের চেষ্টা তার বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না বলে আগামী দিনে তারা ২-৩ দিন ধরে ধর্মঘট চালাবে। আর্থিক সংস্থাগুলি বন্ধ হয়ে যাচ্ছে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের এই যে মনোভাব তার আমি তীব্র ধিক্কার জানাচ্ছি এবং রাজ্য সরকারকে আবেদন করছি যাতে এই আর্থিক সংস্থাগুলি সচল রাখা যায় তার ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল পুলিশ বাজেট এখানে আলোচনা হয়েছে। গত বছর যে ব্যায়-বরাদ্দ ছিল তা হল ৩৭৫ কোটি টাকা, সেখানে সাপ্লিমেন্টারি ছিল ৪০ কোটি টাকা এবং এই বছর ৪৪০ কোটি টাকা মঞ্জুর করেছি। তার ফল কি হয়েছে? এখানে আলোচনা হচ্ছে, মালদা ডিস্ট্রিক্ট ইয়োথ কংগ্রেসের যে প্রেসিডেন্ট—সুব্রতবাবু

যে কথা বলেছেন—তাকে হত্যা করার জন্য চেষ্টা করা হচ্ছে। সে অফিসে বসে আছে, তার সঙ্গে আর একটা কর্মী আছে, তাকে লক্ষ্য করে বোমা মারল, পাশে বসা কর্মীর মাথা উড়ে গেল। এই অবস্থা আমাদের সইতে হবে? আজকে আপনার উচিত হাউস সাসপেন্ড করে চিফ মিনিস্টারকে ডাকুন, তিনি এসে বলুন whether he is the captain of anti-socials in the state or not. আমরা কোথায় আছি? পুলিশ বাজেট বরাদ্দ করা হচ্ছে।

(গোলমাল)

লজ্জা করে না তোমাদের? উনি বললেন যে এখানে নাকি আইনশৃঙ্খলা ভাল। আজকে আমরা ভুমিরাজস্ব নিয়ে আলোচনা করব। এখানে নদী নালা দিয়ে দুধ, মধু বয়ে যাচ্ছে, আর এখানকার মানুষ তাতে হাবুডুবু খাচ্ছে! এখানে কারও অঙ্গুলি হেলানো নাকি শাঁশানো হয় না। আজকে কংগ্রেস করলে মাথা উড়ে যায়। এই কথা জিজ্ঞাসা করব কাকে? এখানে তো পশু পালন মন্ত্রী আছেন আর কয়েক জন অর্ধ মন্ত্রী আছেন। এই মাত্র তো বিনয়বাবু আসলেন।

[1-20—1-30 p.m.]

উনি দেখতে পান কিনা জানি না। কিন্তু এই হত্যাগুলো হচ্ছে। আমরা আজকে স্যার, চাইছি যে আপনি পার্লামেন্টারি মিনিস্টারকে বলুন চিফ মিনিস্টারকে ডেকে আনুন। আমরা এই বিষয়ে আলোচনা করতে চাই। আপনি সেটার মালিক। এখানে আমাদের সদস্য মাননীয় অম্বিকা ব্যানার্জি মহাশয় একটা অ্যাডজর্ন মোশন দিয়েছিলেন। গতকাল পুলিশ বাজেট হয়ে গেছে, আর আলোচনার সুযোগ নেই। তবে আপনার হাতে দু'ঘন্টা আলোচনা করতে দেওয়ার সুযোগ আছে। আমরা আলোচনাটা চাই, আপনি সেটা দিতে পারেন। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলে পাঠান, এতবড় একটা ঘটনা। এখানে কলিং অ্যাটেনশন দিলেই হবে না। কারণ ওটাতে এক তরফা বলবেন। ওঁর অফিসাররা যা বলে দেবেন তাই বলবেন। আমরা চাইছি, এটার উপরে আলোচনা হোক। আমাদের কাছে সংবাদ আছে। এখানে আমাদের জেলা কংগ্রেসের প্রেসিডেন্ট আছেন, তিনি আবার এম.এল.এ.ও বটে। আমরা এর উপরে আলোচনা চাইছি। এখানে বিধান নেই কলিং অ্যাটেনশনের উপরে আলোচনা করার। আপনার কাছে আমাদের পাঁচটি জিনিস পেন্ডিং আছে। ১৯৮ অনুযায়ী কলিং অ্যাটেনশনের উপরে আমাদের আলোচনার সুযোগ দিতে হবে। আপনি সেদিন পার্লামেন্টের কথা বলেছিলেন, কি ভাবে গ্রান্ট মুভ হয় বলেছিলেন। আমরা আপনার কথা মেনে নিয়েছি। এটা নিয়ে আজকে আলোচনা করা হোক। আমরা এক তরফা আলোচনা চাই না। ওঁর কাছে অফিসাররা যা বলে দেন সেটাই উনি বলেন। ওরা সাহিত্য রচনা করেন। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন। আমরা যা সংবাদ পেয়েছি, আমাদের ডিস্ট্রিক্ট প্রেসিডেন্ট যিনি এম.এল.এ., তিনি এখানে আছেন। আমাদের এই আলোচনাটা করতে দিতে হবে। না হলে এর ফল তীব্র হবে। আমরা গান্ধীবাদী, আমরা হিংসায় বিশ্বাস করি না। ওরা খুনীর দল, দাঁত বার করে হাসছে। আপনারা শুনে রাখুন, এভরি অ্যাকশন হ্যাজ এ রি-অ্যাকসন। তোমরা বোমা মারবে, আর তোমাদের রসোগোল্লা ছুঁড়বো, এই আশাটা করো না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে সভার অনুমোদনের জন্য রাখছি। ১৯৭৭ সালে তদানিন্তন রাজ্য সরকারের চিফ মিনিস্টার কমিউনিটি হেলথ গাইড নামে একটি প্রকল্প চালু করেছিলেন। তাতে আমাদের রাজ্যের সাত হাজার পুরুষ এবং মহিলা গ্রামাঞ্চলে পঞ্চাশ টাকা করে ভাতা পেত কাজ করার বিনিময়ে। সাম্প্রতিক কালে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রী আমাদের রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীকে একটি সার্কুলার পাঠিয়ে জানিয়েছেন যে পঞ্চাশ টাকার জায়গায় এই ভাতা একশো টাকা করা হবে। সেই ভাতা বৃদ্ধির কথাটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে থাকলে তিনি জানাতে পারতেন। আমি সার্কুলারের নম্বরটা বলে দিচ্ছি—জি.ও. নং পি ১৭০২১৮।১।১৯(১৩) ডেটেড মে, ১৩। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেটা সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে, জেলা স্বাস্থ্যকেন্দ্রগুলিতে জানিয়ে দিয়েছেন। (এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার রিষড়াতে অবস্থিত হেস্টিংস জুট মিল প্রায় ৫ হাজার শ্রমিক কাজ করে। সেখানে গত ২৩শে ফেব্রুয়ারি হঠাৎ লক আউট ঘোষণা করা হল। কিছুদিন আগেই ১৯শে জানুয়ারি একটা ত্রিপাক্ষিক মিটিংয়ে চুক্তি করে এই কারখানাটি খোলা হল। কিন্তু আবার হঠাৎ করে লক আউট ঘোষনা করা হল। একটা উদ্দেশ্য প্রণোদিত ভাবে লক আউট ঘোষণা করা হল, এর ফলে শ্রমিক কর্মচারিরা প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। যেখানে পাটের এখন খুবই চাহিদা সেখানে হঠাৎ করে এই কারখানা বন্ধ করে দেওয়াতে সরকারের আর্থিক দিক থেকেও বিরাট ক্ষতি হবে। সুতরাং অবিলম্বে যাতে ওই কারখানা খোলা হয় এবং শ্রমিকরা কাজ পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, রাজ্যে নারী নিগ্রহ কিভাবে বেড়েছে। এর মধ্যেও আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে চার্জশিটের ধারা পুলিশ এখন পাল্টে ফেলছে। বটতলা কেসের আসামী আলপনা বন্দ্যোপাধ্যায়কে লাঞ্ছিত করার অভিযোগে যেসব আসামীদের ধরা হয়েছিল তাদের জামিনে খালাস করা হয়েছে এবং তারা নিশ্চিন্তে ঘুরে বেড়াচ্ছে। এর ফলে এলাকার মানুষেরা নিরাপত্তার অভাব অনুভব করছে। আলপনা বন্দ্যোপাধ্যায়ের অভিযুক্ত আসামীদের ক্ষেত্রে পুলিশ ৩০৭ ধারা পাল্টে ৩২৩ এবং ৩২৬ ধারা প্রয়োগ করে তাদের আটক করেছিলেন। ৩০৭ ধারা মানে এটেম টু মার্ডার এবং ৩২৩ ধারা এবং ৩২৬ ধারা মানে গুরুতর মারধোর করা হয়েছিল। এইরকম লঘু অভিযোগ এনে অপরাধীদের শাস্তির মাত্রা কমিয়ে দেওয়া হল এবং জামিনে খালাস করে দেওয়া হল। আজকে বামফ্রন্ট সরকারের পুলিশ কি তাহলে সমাজবিরোধীদের সাজা না দিয়ে তাদের অপরাধগুলো আড়াল করতে ব্যস্ত হয়ে পড়েছেন। সুতরাং আমার দাবি হচ্ছে যে এই দৃষ্টান্ত ধরে আমি বলতে চাই যে, ৩০৭ ধারা পাল্টে কেন এই দোষীদের ক্ষেত্রে ৩২৩ এবং ৩২৬ ধারা করা হল স্বরাষ্ট্রমন্ত্রী বিধানসভাতে তার উত্তর দিন এবং এই বিষয়ে একটা বিবৃতি দিন। এই ব্যাপারে মহিলা কমিশনও সোচ্চার হয়ে উঠেছে, সুতরাং অবিলম্বে এর বিবৃতি দেওয়া হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৫৩টি চা বাগান তার হেড কোয়ার্টার ছিল জলপাইগুড়িতে, অধুনা গোপালপুরে এর রক্ষনাবেক্ষণ করা হয়। সেখানে মালিকদের সঙ্গে শ্রমিকদের একটা ত্রিপাক্ষিক চুক্তি হয় কিন্তু তাতে কোনও ফল হয় নি। মালিকপক্ষ ওখানে না থেকে কলকাতাতে অবস্থান করছে। এবং এই সমস্ত চা বাগানগুলো বেআইনিভাবে বন্ধ করে দিয়েছে। লেবার ডিপার্টমেন্টকে বলা সত্ত্বেও কোনও উত্তর পাই নি। ৪ বছর ধরে এখানকার শ্রমিকরা অসুবিধার মধ্যে পড়ে রয়েছে। ৫ জন শ্রমিক মারা গেছে। এই ব্যাপারে মাননীয় পতিত পাবন পাঠক মহাশয়কেও জানিয়েছি, মাননীয় মুখ্যমন্ত্রীকেও জানিয়েছি কিন্তু আজ পর্যন্ত কোনও কাজ হয় নি। এছাড়া আলিপুরদুয়ারে পায়োনীয়ার ডিনার লিমিটেড নামে একটি প্লাইউড কারখানা আছে, সেখানে ২১৪ জন কর্মচারি কাজ করে এবং প্রায় ১ হাজার লোক জড়িত। এতে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন এবং ইউ বি আই ৭০ লক্ষ টাকা দিয়েছে, কিন্তু মালিকপক্ষ গা ঢাকা দিয়েছে। এখন অনেক কারখানা অধিগ্রহণ করা হচ্ছে অতএব এটাও করা হোক।

[1-30—1-40 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা শুনেছি কাক কাকের মাংস খায়না, পুলিশ যে পুলিশের মাংস খাবার জন্য ব্যস্ত হয়ে আছে এই কথা শুনিনি। আপনি এটা শুনলে আশ্চর্য হয়ে যাবেন। একটা কনস্টেবল ট্রান্সফারের জন্য সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে ৫ থেকে ১০ হাজার টাকা নেওয়া হচ্ছে। সেখানে আই.জি. হেড কোয়ার্টার মিঃ সান্যাল যিনি আছেন তিনি অত্যন্ত সৎ মানুষ, তাকে সুপারসিড করে রাজনৈতিকভাবে ইনফ্লুয়েন্স খাটিয়ে হাওড়ার গোলাবাড়িতে পোস্টিং করা হচ্ছে। সেখানে অক্শান হয়েছে ৫ লক্ষ টাকা, এখন দর উঠেছে ৭ লক্ষ টাকা। সেখানে বাস্তুঘুঘুরা যাবার চেষ্টা করছে। আমি আশা করব এই ব্যাপারে প্রকৃত তদন্ত করা হবে, সেখানে অনেক ইন্সপেক্টার যাওয়ার চেষ্টা করছে। আই.জি. হেড কোয়ার্টার দীপক সান্যালকে এই ব্যাপারে দায়িত্ব দেওয়া হোক এই ট্রান্সফারের ব্যাপারে এটা দেখার জন্য। যে ভাবে টাকা নিয়ে ট্রান্সফার করা হচ্ছে ক্যালকাটা পুলিশে, ওয়েস্ট বেঙ্গল পুলিশে এটা অত্যন্ত পুলিশ ডিপার্টমেন্টের পক্ষে লজ্জার ব্যাপার, ঘৃণার ব্যাপার। তাই আমি মুখ্যমন্ত্রীকে বলব এই ব্যাপারে প্রপারলি ইনভেস্টিগেট করুন, যারা এই ব্যাপারে দায়ী, রাজনৈতিক নেতা যারা এর সঙ্গে যুক্ত নন গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের কর্মকর্তা যারা আছে তাদের ব্যাপারে আইনানুগ ব্যবস্থা নিন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী ও বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে অ্যাঙ্গাস জুট মিল যার সঙ্গে ব্রিয়ারলি সাহেব যুক্ত। এটা নিয়ে হাউসে বহুবার আলোচনা হয়েছে। কয়েকদিন আগে ১২টি ইউনিয়ন মালিকগোষ্ঠীর সঙ্গে চুক্তি করেছেন কারখানাটি ৩১শে মার্চ থেকে চালু করা হবে। সেই হিসাবে ৩১শে মার্চ শ্রমিকরা কাজে যোগদান করবেন বলে এসেছিলেন। কিন্তু দেখা গেল বিদ্যুৎ এর লাইন-এর সংযোগ কাটা থাকায় সেই কারখানা চালু করা হয়নি। সি.ই.এস.সি এর আগে বলেছিল ফিফটি পারসেন্ট টাকা যদি মিল কর্তৃপক্ষ জমা দেন তাহলে

তারা লাইন দিয়ে দেবে। কিন্তু সি.ই.এস.সি.কে মিল কর্তৃপক্ষ যখন ফিফটি পারসেন্ট টাকা বিদ্যুৎ এর জন্য তারা দিতে গিয়েছিলেন তখন সেখানে বলে যে মন্ত্রীর নির্দেশ আছে লাইন দেওয়া যাবে না। বন্ধ কারখানা খোলার জন্য যেখানে আমরা সহযোগিতা করতে রাজি সেখানে বিদ্যুৎ এর লাইন দেওয়া যাচ্ছে না বলে কারখানা চালু করা যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি অবিলম্বে মিল কর্তৃপক্ষের সঙ্গে সি.ই.এস.সি.র চুক্তি অনুযায়ী তারা ফিফটি পারসেন্ট টাকা জমা নিয়ে যাতে বিদ্যুৎ এর সুযোগ দিয়ে দেন এবং কারখানাটি যাতে আবার চালু হয়, ৫ হাজার শ্রমিক সেখানে কাজ করে তারা যাতে আবার চাকরি পায় সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার গঙ্গা ভাঙনের ঘটনার ব্যাপারে আপনার মাধ্যমে এখানে বলতে চাই। আমার এলাকায় হাসানপুর এবং সোদপুর, একটি লক্ষ্মীপুর অঞ্চলে আর একটি নুরপুর অঞ্চলে সেখানে অত্যন্ত উদ্বেগজনক ও ভয়াবহ অবস্থা হয়েছে। আমরা অত্যন্ত চিন্তার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছি। এবারে জুন মাসে নদীতে জল বাড়লে সিরিয়াস ভাঙন দেখা দেবে। এখন নদীতে জল নেই। গতবারে ভাঙনের ফলে অনেকটাই চলে গিয়েছে। মাননীয় মন্ত্রী দেবব্রতবাবু সেখানে গিয়েছিলেন উনি হাসানপুর দেখেছেন, সোদপুর দেখেননি। আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি সেখানে স্কিম করে ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করুন। এখন থেকে ব্যবস্থা না নিলে পাথর ক্যারি করে নিয়ে আসা স্ট্যাগিং করা মেজারমেন্ট করা তাকে পিচিং করা এইসব করতে ভাল সময় লাগবে। সেইজন্য অবিলম্বে বিভাগীয় অফিসারদের সেখানে পাঠিয়ে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী ১৫ই এপ্রিল গ্যাট চুক্তি সই হতে চলেছে। ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে এই চুক্তি একটি দৃঢ় এবং বলিষ্ঠ পদক্ষেপ। কিন্তু স্যার, এরা গ্যাট চুক্তি কি, তা না জেনে, না বুঝে অনর্থক তার বিরোধিতা করছেন এবং ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের অগ্রগতিকে বাধা দিচ্ছেন। স্যার, মুখ্যমন্ত্রী নিজেই উদার অর্থনীতি এবং উদার শিল্পনীতির সমর্থক এবং তিনি উদার নীতির সমর্থক বলেই অসীমবাবুর কাজকর্ম যে তিনি পছন্দ করেন না তা তিনি সি.আই.আর-এর মিটিং-এ দাঁড়িয়ে প্রকাশ্যে বলেছেন। আমরা অভিযোগ করা সত্ত্বেও মুখ্যমন্ত্রী আজও বললেন না যে তিনি এই অভিমত ব্যক্ত করেছেন কিনা? স্যার, এই গ্যাট চুক্তি নিয়ে বামফ্রন্ট মানুষকে বিভ্রান্ত করছে এবং সেদিন তারা 'কালা দিবস' পালন করবেন বলে জানিয়েছেন। এরা স্যার, এর জন্য রাজধানী দিল্লিতে গিয়ে মিছিল করে পার্লামেন্ট দখল করতে চেয়েছিল এবং এইভাবে গোটা ভারতবর্ষে একটা অরাজকতার সৃষ্টি করতে চাইছে। আমরা সমবেত ভাবে এর প্রতিবাদ জানাতে বদ্ধপরিকর। ভারতবর্ষের অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে ১১৭টি দেশ গ্যাট চুক্তির মাধ্যমে যে নতুন পথে এগুচ্ছে আমরা আন্তরিকভাবে তাকে স্বাগত জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সি.এম.ডি.এ-এর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বালির গ্রামাঞ্চলের ৫টি গ্রাম পঞ্চায়েতে সি.এম.ডব্লু.এস.এ.-এর যে জল প্রকল্প আছে তার অবস্থা অত্যন্ত করুন এবং সে কথাটাই আমি আপনার মাধ্যমে তুলে ধরে তার অবিলম্বে প্রতিকার চাই। সেখানে ডিপ

টিউবওয়েল একটি নষ্ট হয়ে গিয়েছে, অবিলম্বে সেখানে ডিপ টিউবওয়েল চাই। বেলানগর, অভয়নগর, অভয়নগর কলোনী, উত্তর জয়পুর ইত্যাদি মিলে যে এলাকাটা যেটা কর্ড লাইনের উত্তরদিকে এবং বালিখালের মাঝখানে সেই জায়গায় এই জল যায় না। অবিলম্বে এক্সটেনসনের ব্যবস্থা করতে হবে। তা ছাড়া সাপুইপাড়া, উত্তর ঘোষপাড়া এলাকাতেও এটার এক্সটেনসন করতে হবে। সবচেয়ে বড় কথা, ২০ টাকা করে এই জলের জন্য প্রতি মাসে প্রতি বাড়ি থেকে ট্যাক্স নেওয়া হয় কিন্তু সেখানে আই.ই. প্ল্যান্টটা নষ্ট হয়ে গিয়েছে। এটার রেনোভসন না করলে আয়রন মিশ্রিত ঘোলা জল লোকে নিতে বাধ্য হচ্ছে ফলে মানুষের মধ্যে বিক্ষোভ দেখা দিচ্ছে। আমি তাই বলছি, বালি ব্রিজ এলাকা ওয়াটার সাপ্লাই স্কীমে আই.ই. প্ল্যান্টের পুনর্গঠন, যে জায়গাগুলির কথা বললাম সেখানে এক্সটেনসন বিশেষ করে হুগলির বর্ডারে যে এলাকাটা কর্ড লাইন এবং বালি খালের মাঝখানে সেই এলাকায় অবিলম্বে এই স্কীমের সম্প্রসারণ করা হোক।

**শ্রী রুবি নূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বেশ কিছুদিন ধরে একটা প্রচার চলছিল যে যাদের ৪ থেকে ৬ একরের নিচে জমি আছে তাদের খাজনা মকুব করে দেওয়া হল। এর ফলে চাষীরা খাজনা দেওয়া বন্ধ করে দেন। কিন্তু স্যার, উইদাউট অ্যানি ইনফরমেশন আজকে প্রত্যেক চাষীর বাড়িতে বাড়িতে সুদ সহ খাজনা দেওয়ার নোটিশ দেওয়া হচ্ছে। সেই নোটিশের একটি নমুনা আমি হাউসে দিচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে অনুরোধ জানাচ্ছি, আপনি তাদের এর থেকে রেহাই দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলাতে প্রখর খরা চলছে। ইতিমধ্যেই কোনও কোনও গ্রামের সমস্ত টিউবওয়েল অকেজো হয়ে গিয়েছে। রামপুরহাট দু নং পঞ্চায়েত সমিতির কালুদা, দুনিগ্রাম পঞ্চায়েতের অধিকাংশ গ্রামে টিউবওয়েল খারাপ। গ্রামের মানুষ বাধ্য হয়ে পুকুরের জল পান করছে। এর ফলে তারা ডাইরিয়ার শিকার হচ্ছে। কালুহা গ্রাম পঞ্চায়েতের কনকপুর, একডালা, তপন গ্রামে এখনই টিউবওয়েলগুলি মেরামত বা নতুন টিউবওয়েল বসানো দরকার। আমি এর জন্য পঞ্চায়েত ও পি.এইচ.ই. মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে স্যার, জানাই, এই দুনিগ্রাম এবং কালুহা এই দুটি গ্রাম পঞ্চায়েতে টাকা অ্যালটমেন্ট হচ্ছে এবং এই দুটি গ্রামপঞ্চায়েতেই কংগ্রেসের দখলে কিন্তু জনগণের স্বার্থে সেই টাকা খরচ হচ্ছে না। সেই কারণে জনগনের

[1-40—1-50 p.m.]

স্বার্থে কোনও টাকা খরচ করা হচ্ছে না। সুতরাং আমি পঞ্চায়েত মন্ত্রী এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যারা ঐ এলাকায় গরীব মানুষ বাস করে, তারা যাতে পানীয় জল পায়।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয় উল্লেখ করছি। বিনপুর আপনি জানেন সেটা আদিবাসী অধ্যুষিত এলাকা। ওখানকা একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় অর্থমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিনপু এক নং ব্লকের উপর দিয়ে কংশাবতী বয়ে গেছে। ফলে অন্যান্য এলাকার সঙ্গে বিনপুরে যোগাযোগ একেবারে বিচ্ছিন্ন। নদীর পশ্চিম দিকের ১, ২, ৩, ৪, ৫ এবং ১০ নং অঞ্চলে লোকজনকে লালগড় ব্লক অফিস যেতে হলে কিংবা ৫, ৬, ৭, ৮, ৯ নং অঞ্চলের লোকে বিনপুর বি.এল.আর.ও. অফিসে আসতে হলে ১২৬ কিলো মিটার ঘুরে মেদিনীপুর হ আসতে হয়, যদিও সোজা রাস্তায় বিনপুর ও লালগড়ের দুরত্ব ১৩ কিলো মিটার। সুতরা বিনপুর এক নং ব্লকের বসন্তপুর ঘাটে কংশাবতী নদীর উপর একটা সেতু নির্মাণের জ পূর্তমন্ত্রী এবং অর্থমন্ত্রীর নিকট দাবি জানাচ্ছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যখন পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্ত সম্পর্কে কংগ্রেস দলের মায়াকান্না চলছে তখন কেন্দ্রীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরে অধীন বিভিন্ন স্বাস্থ্য গবেষণা কেন্দ্রের ৩৪০টি পদকে বিলুপ্ত করতে চাইছেন তারা। ডিপার্টমে অব সেরিওলজিক্যাল অ্যানক কেমিক্যাল একজামিনেশন কেন্দ্রের মোট ৩৮টি পদের মধে ৩০টি পদ লুপ্ত করে দেওয়া হচ্ছে। এর মধ্যে ২৪টি পদ হলো বিজ্ঞানীদের পদ। এই স বিজ্ঞানীরা দীর্ঘদিন ধরে মানুষের কল্যাণের জন্য কাজ করে আসছে। ন্যাশনাল এইডস কন্ট্রো অর্গানাইজেশন এই ল্যাবরেটরি ব্যবহার করবে বলে সিদ্ধান্ত নিয়েছে, কিন্তু কেন্দ্রীয় স্বাস্থ্য দপ্ত এই সব বিজ্ঞানীদের বেকার করে দিচ্ছে। কেন্দ্রীয় সরকার এই ক্ষেত্রে দেশের বাইরে বহুজাতিক সংস্থার স্বার্থে এটা করছে। এতে বিজ্ঞানীদের স্বার্থে, গবেষণার স্বার্থ ক্ষুন্ন হচ্ছে। এ ব্যাপারে আমি রাজ্য সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার তিনটি গুরুত্বপূর্ণ রাস্তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি পূর্তমন্ত্রীর। আমা এলাকার দেবগ্রাম থেকে কাটোয়াঘাট, দেবগ্রাম থেকে মাটিয়াড়া আর দেবগ্রাম থেকে কালিগঞ্জ এই তিনটি রাস্তা গুরুত্বপূর্ণ রাস্তা। কিন্তু এই রাস্তাগুলি বর্তমানে ব্যবহারের অযোগ্য হ পড়ছে। দীর্ঘদিন ধরে এই রাস্তা মেরামত না করার ফলে সেখানে খুব অসুবিধা হচ্ছে। এ ব্যাপারে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আমার এলাকার ঐ তিনটি রাস্তার মেরামতের ব্যবস্থা করা হয়।

**শ্রী নারায়ন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বসিরহাট মহকুমায় তিনটি গুরুত্বপূর্ণ রাস্তা আছে। সেই রাস্তাগুলো বসিরহাট শহরের সঙ্গে কলকাতার যোগাযোগ রক্ষা করছে। রাস্তাগুলো হচ্ছে—(১) বারাসাত-বসিরহাট পি.ডব্লু.ডি. রোড; (২) বসিরহাট—নেজাত রোড এবং (৩) বসিরহাট—মহানন্দপুর রোড। বর্তমানে তিনটি রাস্তার অবস্থাই শোচনীয় হয়ে পড়েছে, বাস চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে এবং যে কোনও মুহূর্তে বড় ধরনের দুর্ঘটনা ঘটতে পারে। সুতরাং অবিলম্বে তিনটি রাস্তারই যাতে মেরামতি কাজ শুরু করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইন মন্ত্রী এবং অর্থ মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার নীতিকে বানচাল করবার জন্য কিছু অফিসার নানান কৌশল অবলম্বন করছেন। স্যার, আপনি জানেন এটা চৈত্র মাস। এই চৈত্র মাসে কৃষকরা—যারা প্রকৃত জমির মালিক, অভাবের জন্য জমি বন্ধক রেখেছে তারা এই চৈত্র মাসে সে জমি ফেরত না পেলে, পরে আর ফেরত পাবেনা। এই অবস্থায় বিভিন্ন সাব-রেজিস্ট্রি অফিস নতুন করে জমির মূল্য নির্ধারনের ব্যাপার নিয়ে এগ্রিমেন্টকে, দলিলকে অস্বীকার করছে এবং তা করে কোথাও ২০ হাজার টাকা, কোথাও ২৫ হাজার টাকা জমির ভ্যালুয়েশন করে দিচ্ছে। ফলে কৃষকরা যখন টাকা দিয়ে জমি ফেরতের দলিল করতে যাচ্ছে তখন দলিল করছে না। এই অবস্থায় কৃষকদের টাকাও চলে যাচ্ছে, জমিও চলে যাচ্ছে। এমত অবস্থায় এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি আমি আপনার মাধ্যমে আইন মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার প্রার্থনা করছি।

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, where is Mr. Subrata Mukherjee? He raised a question about the Calcutta Matri Mangal Seva Pratisthan and wanted to get an answer from Shri Prasanta Kumar Sur, and also suggested that the Subject Committee on Health & Family Welfare of this Assembly should inspect the Seva Pratisthan and make a recommendation and there after Seva Pratisthan Authority abides by this recommendation, only then the Government should agree to reopen the Hospital, subject to this recommendation.

**Shri Prasanta Kumar Sur :** I Accept it.

**Mr. Speaker :** I request the Chairman of the Subject Committee on Health and Family Welfare to take the Committee to the Seva Pratisthan with prior proper notice to inspect the premises of the institution along with the facilities and make a recommendation, and submit a report within two weeks or as early as possible. It should be a comprehensive report after hearing all parties concerned.

**Shri Gouri Pada Dutta :** Sir, I agree to your suggestion. The Committee will visit the spot on 20th inst. and the Committee will give a comprehensive report within two weeks.

**Mr. Speaker :** I will not stay at Calcutta at that time but I authorise the Deputy Speaker to receive the report on my behalf. After acceptance of the report by the Deputy Speaker, a copy of the report will be sent to the Government and a copy each to Mr. Subrata Mukherjee and Seva Pratisthan Authority.

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার তমলুক পৌরসভা ১৮৬৪ সালের ১লা, এপ্রিল স্থাপিত হয়েছিল এবং বর্তমানে ১৩টি ওয়ার্ড নিয়ে পৌরসভাটি চলছে। এই পৌরসভার অন্তর্গত এলাকার পূর্ব দিকে রূপনারায়ণ নদীর ধার পর্যন্ত একটা বিস্তীর্ন এলাকা আছে যা এই পৌরসভার অন্তর্ভুক্ত নয়। সে এলাকা সহ অন্যান্য দিকের আরও কিছু এলাকার মানুষ যাতে তমলুক পৌরসভার বিভিন্ন পৌর সুযোগ সুবিধাগুলি ভোগ করতে সক্ষম হন তার জন্য আমি তমলুক পৌর এলাকাকে সম্প্রসারিত করার জন্য মাননীয় পৌর মন্ত্রীকে অনুরোধ করছি। সেই কারণেই বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-50—2-00 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী এবং মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়কে জানাতে চাই, উত্তর-২৪ পরগনা জেলার বনগাঁ মহকুমায় আজকে যারা মৎস্যজীবি আছেন তারা অনাহারে মৃত-প্রায়। ওখানে ৪২টি জলাশয় আছে, তারপরে বাওর আছে। অধিকাংশ সোসাইটি ফরওয়ার্ড ব্লকের। এই জলাশয়গুলি লিজ-আউট সাধারনত ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট থেকে হয় এবং এগুলি সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে পেত। কিন্তু এখন এর লিজ-আউট প্রাইমারি সোসাইটির একেবারে ক্যাডাবের মাধ্যমে হাওয়ায় এইসব বাওর এবং জলাশয়ে যে মাছ উৎপাদন হচ্ছে তা ভাগাভাগি করে নিয়ে নিচ্ছে ক্যাডাররা। সোসাইটির মাধ্যমে বিক্রি হচ্ছে না, এর ফলে মৎস্যজীবিরা পয়সা পাচ্ছে না। গভর্নমেন্ট থেকে এফ.এফ.ডি.এর লোন দেওয়া হচ্ছে যার ১০ পারসেন্ট সাবসিডি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া দিচ্ছে। সেই লোনের লক্ষ লক্ষ টাকা এই সোসাইটির মাধ্যমে যা দেওয়া হতো সেগুলি এখন অনাদায়ী। এই অনাদায়ী থাকার ফলে ফারদার ফিসারিজলোন পাচ্ছে না। না পাবার জন্য মৎস্যজীবিরা অনাহারে দিন কাটাচ্ছে। মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় এখানে আছেন। এই যে লিজ-আউট যেটা করেন—এর মাঝখানে সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটি আছে—তাদের রেকমেন্ডেশন অনুযায়ী যদি প্রাইমারি সোসাইটিকে দেওয়া যায় এবং সেখান থেকে যদি লোন দেয় এবং তাদের মাধ্যমে মাছ বিক্রি করে তাহলে তারা বেঁচে থাকতে পারে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় একমাত্র অর্থকরী ফসল হচ্ছে লাক্ষা। ওখানে প্রায় ৫০ হাজার লাক্ষা চাষী আছে। তারা আজকে লাক্ষা চাষের ন্যায্য দাম থেকে বঞ্চিত। লাক্ষা শিল্প সেখানে বেশিরভাগ বন্ধ হয়ে যাচ্ছে। সেখানকার অর্থকরী ফসল নষ্ট হতে যাচ্ছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথভাবে লাক্ষা চাষী এবং লাক্ষা শিল্পের সঙ্গে যে সমস্ত শ্রমিক যুক্ত তাদের স্বার্থে উৎপাদিত লাক্ষা ক্রয় করে তার বাজার এবং বিক্রি করার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**Mr. Speaker :** Mr. Gouripada Dutta, you will also give notice in that matter to Shri Deokinandan Poddar, the local MLA. If he chooses

to be present he may also be present when you visit the Seva Pratisthan.

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কারা ও সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভার কেন্দ্র রাণীবাঁধের অন্তর্গত হীড়বাঁধ ব্লক আছে। সেই ব্লকে অসংখ্য তফসিলি জাতি এবং উপজাতি ও গরীব ক্ষেতমজুর বাস করেন। কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও আই.সি.ডি.এস প্রকল্প চালু করা হল না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় কারা ও সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, ঐ ব্লকে অবিলম্বে আই.সি.ডি.এস প্রকল্প চালু করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, একটি মর্মান্তিক নৃশংস হত্যার কাহিনীর বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বোলপুর শান্তিনিকেতনে ময়ূরাক্ষী নামে একটি হোটেল আছে। ওখানে আনন্দ রায় নামে একজন কর্মচারি ছিলেন। সম্প্রতি ঐ আনন্দ রায়কে চুরির অজুহাতে ওখানকার পুলিশ এবং সেই হোটেলের মালিক নৃশংসভাবে পিটিয়ে হত্যা করেছে।

এতে দলমত নির্বিশেষে স্থানীয় সকল মানুষ ক্ষুব্ধ। মজার কথা, ময়ূরাক্ষী হোটেলে সমাজের কিছু উপরতলার মানুষ রাত্রিকালে যেসব কান্ড করেন সেটা এখানে বলা সম্ভব নয়। সবচেয়ে আশ্চর্যের বিষয়, মরার পূর্বে পুলিশ এবং হোটেলের মালিক তাকে বোলপুর হসপিটালে না নিয়ে নানুর হসপিটালে নিয়ে গেছে। কিন্তু সেখানে পৌঁছাবার সঙ্গে সঙ্গে ভারপ্রাপ্ত ডাক্তার বলেছেন—হি ইজ গেটিং টু বি ডেড। তাঁরা তাকে সত্বর সদর হসপিটালে ভর্তি করবার কথা বলেন। কিন্তু পথের মধ্যেই ছেলেটি মারা যায়। এরফলে ঐ হোটেল সম্পর্কে সেখানকার সাধারন মানুষ ক্ষুব্ধ এবং তার ফলে একটা উত্তেজক অবস্থার সৃষ্টি হয়েছে। তার জন্য বিষয়টির তদন্ত করা দরকার, হোটেলটির লাইসেন্স ক্যানসেল করা দরকার এবং সঙ্গে সঙ্গে দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে যে স্বাস্থ্যকেন্দ্র রয়েছে তাতে ৬জন ডাক্তারের জায়গায় বর্তমানে মাত্র একজন ডাক্তার রয়েছেন। খরিকা উপ-স্বাস্থ্যকেন্দ্রে যিনি ডাক্তার ছিলেন তাঁকে হঠাৎ করে বদলি করে দিয়ে সেখানে মেদিনীপুর লেপ্রোসী সেন্টারের একজন ডাক্তারকে দেওয়া হোল, কিন্তু তিনি যাননি। সেখানে দেড় বছর ধরে এক্স-রে মেশিন এসে পড়ে রয়েছে। ফলে ৬৫ কিলোমিটার দূরে মেদিনীপুর সদর হাসপাতালে গিয়ে রোগীদের এক্স-রে করাতে হচ্ছে। সেখানে বিদ্যুৎ নেই, রেডিওলজিস্ট নেই। সবং হাসপাতালে কোনও ওষুধ নেই, অ্যান্টি ভেনাম নেই, এ-আর.ভি. নেই, গজ-ব্যান্ডেজ পর্যন্ত নেই। অবিলম্বে সেখানে প্রয়োজনীয় 'ডাক্তার এবং ওষুধপত্র প্রেরণ করবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবঙ্গে কালাজ্বরে আক্রান্ত রোগীর সবচেয়ে বেশি সংখ্যা

রয়েছেন সুন্দরবনের ক্যানিং-২ ব্লকে। তাদের জন্য চিকিৎসার ব্যবস্থা হয়েছে ক্যানিং প্রাইমারি হেলথ সেন্টারে। এই ব্যাপারে ১০ বছর ধরে উল্লেখ করছি যে, ক্যানিং-২ ব্লকের মাঠের দিঘীতে একটি হাসপাতাল রয়েছে, কিন্তু ঐ হাসপাতালের ইন্ডোর আজ পর্যন্ত চালু হল না। তার ফলে রোগীদের ১৫-১৬ কিলোমিটার দূরে গিয়ে কালাজ্বরের চিকিৎসা করাতে হচ্ছে। ক্যানিং হাসপাতালে কালাজ্বরের চিকিৎসা হয়, কিন্তু সেখানে তাদের জন্য কোনও আলাদা ওয়ার্ড নেই। তার ফলে অন্যান্য রোগীদের সঙ্গেই তাদের রাখা হয়, যার জন্য অনেক রোগী ঐ হাসপাতালে যেতে চাইছেন না। আমার অনুরোধ, অবিলম্বে ক্যানিং হাসপাতালে কালাজ্বরের রোগীদের জন্য আলাদা ওয়ার্ড স্থাপন করা হোক এবং ক্যানিং-২ হাসপাতালে ইন্ডোর চালু করা হোক।

[2-00—2-10 p.m.]

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের গর্ব, আজকে খাদ্য উৎপাদনে ভারতের মধ্যে এই রাজ্য প্রথম স্থানে রয়েছে। বাঁকুড়ার মতো খরাপ্রবন জেলাও আজকে আর খাদ্যে ঘাটতি জেলা হিসাবে চিহ্নিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই যে আমাদের বাঁকুড়া জেলার বড়জোড়া ব্যাপক ভাবে বোরো চাষ হয়। এখানে দুটি আর.এল.আই স্কীমের প্রস্তাব আছে। এর সমস্ত কাজ এগিয়ে গেছে। রাইটার্স বিল্ডিংয়ে চিফ ইঞ্জিনিয়ারের কাছে কাগজ-পত্র জমা আছে। সেগুলি অনুমোদিত হয়ে গেলে তারা জল পাবে। কাজেই এই বিষয়ে দ্রুত ব্যবস্থা গ্রহণ করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাটে সেচের জলের অভাবে বেরো চাষ নষ্ট হয়ে যাচ্ছে। একদিকে লোড শেডিং এবং লো ভোল্টেজের জন্য জলের স্তর যেটা নিচে নেমে গেছে সেখান থেকে গভীর এবং অগভীর নলকূপ থেকে জল উত্তোলন হচ্ছে না। অপর দিকে বোরো ধান সেচের জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে কংসাবতী জলাধার থেকে অবিলম্বে গোঘাটে জল সরবুরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই হাউসে আমাদের বিরোধী দলের নেতা গতকাল মালদা শহরের ঘটনার কথা উল্লেখ করেছেন যে যুবকংগ্রেসের সভাপতি কৃষ্ণেন্দু চৌধুরিকে লক্ষ্য করে বোমা ছোঁড়া হয়েছিল এবং তাতে কৃষ্ণেন্দুর মাথায় না লেগে সেটা কৃষ্ণেন্দুর সঙ্গে একজন ব্যবসায়ী ছিলেন, বিমল প্রসাদ, তার মাথায় লাগে এবং সে ঘটনাস্থলেই মারা যায়। এই হাউসে এর আগেও আমরা উদ্বেগ প্রকাশ করে বলেছি যে মালদা শহরে সমাজবিরোধীদের কার্যকলাপ নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে। এর আগেও কৃষ্ণেন্দুর উপরে ৩বার আক্রমণ করা হয়েছিল। আবার তাকে আক্রমণ করা হয়েছে। আমি দাবি করছি যে অবিলম্বে দোষীদের ধরা হোক এবং উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং সমবায় মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের সমবায় কর্মচারিরা তাদের বেতন কাঠামো কার্যকর করার জন্য দাবি জানিয়েছে। এটা যদি কার্যকর করা না হয় তাহলে আগামী খারিফ মরশুমে তারা লাগাতর ধর্মঘটের ডাক দিয়েছে। তার ফলে কয়েক লক্ষ কৃষক—ছোট, বড়, মাঝারী, বর্গাদার যারা কৃষি কাজের সঙ্গে যুক্ত, তাদের কৃষিকাজ ব্যাহত হবে। তাই তাদের এই বেতন কাঠামো বিবেচনা করার জন্য আমি অর্থমন্ত্রী এবং সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষচন্দ্র সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুর জেলার নয়াগ্রামের একটি স্বাস্থ্য কেন্দ্রের ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বালিগড়িয়া স্বাস্থ্য কেন্দ্রটিতে ঘর না থাকার জন্য ওখানকার লোক চিকিৎসা পাচ্ছে না। তার ফলে আদিবাসী অধ্যুষিত এলাকার মানুষরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অপর দিকে গোপীবল্লভপুর স্বাস্থ্য কেন্দ্রটিতে সেখানকার জনসংখ্যা বৃদ্ধি পাওয়ার জন্য রুর‍্যাল হসপিটালে রূপান্তরিত করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি। গোপীবল্লভপুরে বিভিন্ন এলাকায় স্বাস্থ্যকেন্দ্রের অপ্রতুলতা আছে, সেজন্য এটাকে রুর‍্যাল হসপিটালে রূপান্তরিত করা হোক।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের এবং সঙ্গে সঙ্গে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত দুঃখজনক ঘটনা সম্পর্কে। আমার নির্বাচনী এলাকা নবগ্রাম-মুকুন্দপুরের একটি পারিবারিক ঘটনাকে কেন্দ্র করে স্থানীয় কংগ্রেসের নেতৃত্বে সমাজ বিরোধীরা যে খেলা আরম্ভ করেছে সেটা এখানে ব্যক্ত করছি। সেই পরিবারটি ছিল সি.পি.এম-এর সমর্থক। সেজন্য তাদের ৭ বিঘা জমির গম, ৪ বিঘা জমির ছোলা, ২ বিঘা জমির কফি, নারকেল বাগান, এইভাবে প্রায় ২৫।৩০ হাজার টাকার সম্পদ নষ্ট করা হয়েছে। আমি অতীশবাবুকে বলব, আপনি তো নবগ্রামে যান বিভিন্ন কাজে, আপনি একটু দেখুন।

অতীশ সিনহা মহাশয় দেখে আসুন ওই পরিবারের ২৫।৩০ বিঘা জমির ফসল ক্ষতি করেছে। জনগন রুখে দাঁড়াচ্ছে এর বিরুদ্ধে। ভবিষ্যতে যাতে এই জিনিস না হয় সেটা আপনাদের দেখা উচিত। এই জিনিস ভবিষ্যতে হলে সেটা সুখকর হবে না। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলায় যে অসংগঠিত শ্রমিক এবং কর্মচারী আছে তাদের জন্য একটা সার্বিক আইন প্রনয়নের জন্য অনুরোধ করছি। পাশাপাশি বলতে চাই অসংগঠিত শ্রমিক এবং কর্মচারিদের স্বার্থে প্রচলিত যে আইনগুলি আছে কিছু সংখ্যক অসাধু লেবার ইন্সপেকটারের মালিকদের সঙ্গে যোগসাজস থাকার ফলে তারা ন্যায্য মজুরি থেকে বঞ্চিত হচ্ছে। সারা পশ্চিমবাংলায় কয়েক লক্ষ বিড়ি শ্রমিক আছে, তারা ন্যায্য মজুরি থেকে বঞ্চিত হচ্ছে। যেখানে তাদের মজুরি ৩৭ টাকা, সেখানে কেউ কেউ ১০।১৫ টাকা

করে পাচ্ছে। বিভিন্ন চা বাগানের শ্রমিক, হোটেলে, বাড়িতে কাজ করে এইরকম অনেক অসংগঠিত শ্রমিক আছে, তাদের অধিকার রক্ষার জন্য একটা আইন প্রনয়ন করা দরকার রাজ মিস্ত্রী, কাঠের মিস্ত্রী, তারা সারা জীবন ধরে হাজার হাজার মানুষের ঘর বাড়ি করে, কিন্তু তাদের নিজেদের মাথা গোঁজবার বাড়ি নেই। এই যারা অসংগঠিত শ্রমিক কর্মচারী আছে তাদের জন্য আইডেনটিটি কার্ড করা হোক এবং তাদের জন্য পৃথক রেশন দেবার ব্যবস্থা করা হোক। তাদের জন্য একটা জীবন বিমার ব্যবস্থা করা হোক। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে, মানুষ হিসাবে মানুষের মর্যাদা পাওয়ার ক্ষেত্রে, গণতান্ত্রিক অধিকার পাওয়ার ক্ষেত্রে ৪৭ বছর পরেও অসংগঠিত শ্রমিক এবং কর্মচারিরা বঞ্চিত। এই বঞ্চিত শ্রমিকদের স্বার্থে বামফ্রন্ট সরকার অনেক কাজ করেছে। আমি চাই এই অসংগঠিত শ্রমিক এবং কর্মচারিদের স্বার্থে একটা সার্বিক আইন প্রনয়ন করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি প্রায়ই উল্লেখ করি আমার নির্বাচনী কেন্দ্র করিমপুর নদীয়া জেলার একটা সীমান্তবর্তী এলাকা, এখানে আইন-শৃঙ্খলা নিয়ে সমস্যা দিনের পর দিন বাড়ছে। এই সমস্যা উদ্ভুত হচ্ছে বাংলাদেশ থেকে সমাজবিরোধীদের অনুপ্রবেশের ফলে। এখানে সীমান্তবর্তী এলাকায় থানাগুলি রয়েছে, বাংলাদেশ থেকে সমাজবিরোধীরা অনুপ্রবেশ করে এখানে এসে চোরাকারবার করছে এবং সেই জন্যই মূলত সমস্যার সৃষ্টি হচ্ছে। একটা থানা এলাকার মধ্যে যে দুটি ব্লক আছে, এতো বড় বিস্তীর্ণ এলাকা, তারপর দিনের পর দিন হাজার হাজার সমস্যা বাড়ছে। ফলে ওই থানা দিয়ে সমস্ত কিছু কন্ট্রোল করা যাচ্ছে না। ফলে মানুষের নিরাপত্তা দিনের পর দিন খুন্ন হচ্ছে। তাই আমার আবেদন স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে যে অবিলম্বে এই থানাকে সাহায্য করার জন্য একটা ইনভেস্টিগেশন সেন্টার করা হোক এবং একটা পুলিশ ফাঁড়ি তৈরি করা হোক যাতে এখানে ওই ধরনের সমস্ত সমস্যা মোকাবেলা করা যায়।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় ১২টি থানা এলাকায় অবৈধভাবে চা-বাগান তৈরি হচ্ছে। খাস জমি কৃষকদের পাট্টা দেওয়া হয়েছে, অথচ সেই জমি কৃষকদের লোভ দেখিয়ে বিনা পয়সায় নিয়ে নিচ্ছে। মাননীয় ভূমিসংস্কার মন্ত্রী আছে, আমি দফায় দফায় বৈঠক করেছি, ভূমিরাজস্ব দপ্তর থেকে নির্দেশ থাকা সত্ত্বেও কোনও মালিকের বিরুদ্ধে অবৈধ ভাবে চা বাগান করবার পরেও কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না।

[2-10—2-20 p.m.]

এমন একটি গ্রাম পঞ্চায়েত আছে, যেখানে জি-আর-ওয়াইয়ের টাকা খরচ করা যাচ্ছে না। কারণ তার পাঁচটি মৌজা চা বাগান হয়ে গেছে। টাকা খরচ না হওয়ার ফলে তাদের সেই টাকা ফেরত দিতে হবে। তারপর তিস্তা বাঁ-হাতি ক্যানাল, যেটি অনেক আন্দোলন করে করা হল, সেই জায়গার কৃষকরা চাষের কাজে জল পেত। সেই সুযোগ আজকে তারা পাচ্ছে না, সেই সুযোগটা চা বাগানের মালিকরা নিচ্ছে। এই বিষয়ে প্রশাসনকেও জানানো হয়েছে। চা বাগানের মালিকরা নানাভাবে কৃষকদের হেনস্থা করছে। অবিলম্বে এই চা বাগান, যেগুলো

বে-আইন ভাবে তৈরি হয়েছে, সেগুলোকে বন্ধ করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রতি বছরের মতো এবারের বোরো মরশুমে আমাদের হুগলি জেলার পোলবাতে বিদ্যুতের লো ভোল্টেজের ফলে সেচের কাজ ব্যাহত হচ্ছে। মিনি ডিপ টিউবওয়েল, এবং ডিপ টিউবওয়েলগুলোতে জল উঠছে না। তার কারণ বিদ্যুৎ পাওয়া গেলেও ডিস্ট্রিবিউশন ঠিকমতো হচ্ছে না। ধনেখালি, দাদপুর এবং পোলবাতে টেম্পোরারি সাব স্টেশন করা দরকার। পোলবাতে একটি সাব-স্টেশন স্যাংশন হয়েছে। তার জন্য যে জমি প্রয়োজন তা আমরা দিয়ে দিয়েছি। কিন্তু সেই সাব স্টেশনের কাজ অত্যন্ত মন্থর ভাবে চলছে। ইঞ্জিনিয়ারদের সঙ্গে মিটিংয়ে আমাদের কথা হয়েছিল। তাঁরা বলেছিলেন যে ওখানে টেম্পোরারি সাব স্টেশন করলে চলবে না, তাতে প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহ করা যাবে না। সেজন্য জরুরি ভিত্তিতে ওখানে একটি সাব স্টেশন করার ব্যাপারে ইঞ্জিনিয়াররা যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই অনুযায়ী কাজ করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, ইতিমধ্যে হাউসে আলোচিত হয়েছে। আপনি জানেন যে, আজকে বীমা, ব্যাঙ্ক এবং অন্যান্য সমস্ত আর্থিক সংস্থা যেগুলি আছে, তারা ধর্মঘট পালন করছেন। গোটা ভারতবর্ষে আজকে এটি হচ্ছে। এতে বানিজ্যিক ব্যাঙ্ক, রিজার্ভ ব্যাঙ্ক, গ্রামীণ ব্যাঙ্ক, বীমা, নাবাড, আই-ডি-বি-আই, আই-এফ-সি-আই, ইউনিট ট্রাস্ট সকলেই আছে। আপনার কাছে আমার যেটি বলার বিষয় সেটি হচ্ছে, এই ধর্মঘটে আই-এন-টি-ইউ-সি, সমর্থন করেছে, সি-আই-টি-ইউ-সি সমর্থন করেছে, এ-আই-টি-ইউ-সি সকলেই সমর্থন করেছে। শ্রমিক কর্মচারী যাদের সংখ্যা পনের লক্ষ, তাঁরা আজকে এই ধর্মঘট করছেন। ওঁদের দাবি হচ্ছে, আজকে নতুন করে যে বেসরকারীকরণ করা হচ্ছে, এতে বীমা, ব্যাঙ্কের ব্রাঞ্চগুলো বন্ধ হয়ে যাচ্ছে এবং কর্মচারিদের চাকুরির নিরাপত্তা চলে যাচ্ছে। রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে বেসরকারিকরণ হচ্ছে। বিদেশি পুঁজির এখানে আমদানী হচ্ছে এবং সবটাই হচ্ছে ১৫ তারিখে যে চুক্তি হবে 'গ্যাট চুক্তি' তার আগেই এটা শুরু হয়ে গেছে। ইতিমধ্যে ঐ পাশ থেকে ওঁরা বলছিলেন, গ্যাট চুক্তি হচ্ছে শ্রমিক কর্মচারিদের উন্নয়নের পক্ষে। কিন্তু এটা আমি বলছি না, সকলেই বলছেন, এটা শ্রমিক কর্মচারিদের স্বার্থের বিরুদ্ধে এই চুক্তি হতে যাচ্ছে। এটা দেশের স্বার্থের বিরুদ্ধে। এটা আমাদের সঙ্গে সুর মিলিয়ে আই-এন-টি-ইউ-সি পর্যন্ত বলছে। এখানে আই-এন-টি-ইউ-সি-র নেতা সুব্রতবাবু আছেন, উনি নিজেও বলেছেন, গ্যাট চুক্তির ফলে দেশের সর্বনাশ হয়ে যাবে। ব্যাঙ্ক, বীমা কোম্পানিতে আজকে যে ধর্মঘট হচ্ছে, তাতে উনি নিজেও একজন অংশীদার।

## ZERO HOUR

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ননীদা এইমাত্র যে বিষয়ে এখানে উল্লেখ করলেন, আমি সেই বিষয়েই আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ব্যাঙ্ক, বীমা এবং আর্থিক সংস্থার যে ১৫ লক্ষ কর্মচারী এই ধর্মঘটে সামিল হয়েছেন, তাঁদের অভিনন্দন

জানাচ্ছি। গ্যাট চুক্তি মন্ত্রী পর্যায়ে মরোক্কোতে সহি হতে যাচ্ছে। ওঁদের কিছু লোক এখানে আছেন। কিছুক্ষন আগে এখানে সুদীপবাবু গ্যাট চুক্তি সম্বন্ধে বলছিলেন যে এটাতে নাকি ভাল হবে। আজকে ব্যাঙ্কে শতকরা ১৫ ভাগের বেশি, এল.আই.সি., জেনারেল ইনস্যুরেন্স এবং আর্থিক সংস্থার সমস্ত কর্মচারিরা গ্যাট চুক্তিকে নস্যাৎ করে দেবার জন্য দাবি তুলেছেন যেখানে, সেখানে উনি বলছেন, গ্যাট চুক্তিতে মঙ্গল হবে। কিছু না জেনে উনি এটা বলছেন। এটা ভারতবাসীকে বিভ্রান্ত করছে।

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর কেন্দ্রের সলুয়াডাঙ্গা গ্রামে সি.পি.এম কংগ্রেস কর্মীকে খুন করেছে। লাল চাঁদ শেখকে বেলা ১২টার সময়ে খুন করা হয়েছে। এর আগে ৩ জনকে খুন করা হয়েছিল। এখনো পর্যন্ত আসামী গ্রেপ্তার হয় নি। সুতরাং এই মাসে ৪টি খুন হল। তাই আমি আপনার মাধ্যমে আসামীকে ধরবার জন্য আবেদন জানাচ্ছি এবং সি.পি.এমের বিরুদ্ধে প্রতিবাদ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কুচবিহার জেলার ১নং ব্লকে চিল্কাহারে মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলার ১১টি মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করার জন্য অনুমোদনের ব্যাপারে অনুরোধ করছি। সেই সঙ্গে সঙ্গে ওখানে যে বহু শুন্যপদগুলো আছে সেগুলো যাতে পূরণ হয় তার ব্যবস্থা করতে বলছি এবং আলিপুরে বন্যার ফলে ওখানকার বাড়িঘর সংস্কারের জন্য আমি আপনার কাছে আবেদন করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দু বছর ধরেই বাজেট এস্টিমেটে রাধানগর ঘাটের ব্রিজের টাকা অ্যালটমেন্ট করে থাকেন কিন্তু আজ অবধি ব্রিজটি তৈরি হল না। এই রাস্তাটি নদীয়া থেকে মুর্শিদাবাদের সংযোগস্থল। হাউসে বারেবারে উত্থাপন করা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। এই ব্রিজটি অবিলম্বে করা দরকার তা না হলে নদীয়া থেকে মুর্শিদাবাদ যাওয়ার যোগাযোগ রক্ষা করা যাবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত মানবিক বিষয়ে। জুভেনাইল ডাইবেটিস শিশু ভীষণ বেড়ে যাচ্ছে। ডায়বেটিস রোগীদের ইনসুলিন দিতে হয়। এই ইনসুলিন হচ্ছে হরমোনে স্টার্চ বা সুগার এনার্জি দেয়। এই জুভেনাইল ডায়াবেটিস রোগীদের ইনসুলিন ছাড়া বাঁচাই মুশকিল। অন্যান্য দেশগুলিতে এই জুভেনাইল ডায়বেটিস শিশুরা সুস্থভাবে ইনসুলিন নিয়ে ঘুরে বেড়াচ্ছে। আমাদের এখানেও যাতে সেইরকম শিশুদের ব্যবস্থা করা যায় তার জন্য হাসপাতালে বিনা পয়সায় যাতে ইনসুলিন দেওয়া যায় তার ব্যবস্থা করুন। হাসপাতালে গেলে এইসব শিশু রুগীদের দেখলে খুব কষ্ট হয়। সুতরাং এই দিকটা নজর দিন।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে কাগজে দেখলাম যে, 'আজকাল'

সংবাদপত্রের সাংবাদিক অভিজিৎ চৌধুরিকে আক্রমণ করা হয়েছে। কংগ্রেস কর্মীরা কংগ্রেস আই গোষ্ঠী তাকে আক্রমণ করেছে।

[2-20—2-30 p.m.]

স্যার, আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি আপনার মাধ্যমে এই সমস্ত আক্রমণকারীদের যাতে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে এই ব্যক্তি যাকে কেন্দ্র করে ওনারা নেতা বলে ঘোষণা করছেন তিনি এই বারেই নন, তিনি এর আগেও এই রকম ঘটনা ঘটিয়েছিলেন। উনি বারবার হিন্দি সিনেমার নায়কের মতো চলে যাচ্ছেন আর অন্যদিকে অন্য মানুষ খুন হয়ে যাচ্ছে। সারা পশ্চিমবাংলার মতো মালদা জেলাতেও কংগ্রেসের গোষ্ঠীদ্বন্দ্ব আছে, তাই স্বরাষ্ট্র দপ্তরকে এই বিষয়টি দেখার জন্য বলব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত স্পর্শকাতর একটি বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি হাউসে এর আগে উল্লেখ করেছিলাম মেদিনীপুর জেলার গোয়ালজোড় থানার জামদোহারা গ্রামে আদিবাসী রমণীর উপর যে অত্যাচার হয়েছে তার জন্য আগামী ১৩ তারিখে আদিবাসীদের এক বিরাট সমাবেশ হচ্ছে শিমলাপাল থানার ভাঙাবাঁধ গ্রামে। এটা হচ্ছে বাঁকুড়া জেলার সীমান্ত এলাকা। গোয়ালতোড় থানার অঞ্চলে সেই আদিবাসী রমণী লোকরঞ্জন মাহাতোর দ্বারা ধর্ষিতা হয়েছিলেন, সেই অভিযোগে সামাজিক ভাবে ও প্রশাসনিক ভাবে তারা বিচার না পেয়ে সেখানে আদিবাসীরা জমায়েত হচ্ছে। এই অবস্থায় মেদিনীপুর জেলা ও বাঁকুড়া জেলাকে সতর্ক করা দরকার। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে সমস্ত ব্যক্তি এই আদিবাসী রমণীর উপর অত্যাচার করেছে এদের পিছনে শাসকদলের সি.পি.এম. এর মদত রয়েছে। নেতাদের মদত রয়েছে। তাদেরকে গ্রেপ্তার করা হোক এবং খতিয়ে দেখা দরকার। মেদিনীপুর জেলার এস.পি., পুলিশ প্রশাসন কোনও ব্যবস্থা কেন তারা নিলেন না, এই ব্যাপারে তাদেরও শাস্তি হওয়া দরকার।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঋষি বঙ্কিমচন্দ্র যিনি ভারতবর্ষের বহু আন্দোলন-এর পথিকৃৎ, যিনি বন্দেমাতরম এর স্রষ্টা আমি তার ব্যাপারে আপনার মাধ্যমে রাজ্য সরকারের উদ্দেশ্যে তাঁর নামে একটি বিশ্ববিদ্যালয় গড়ে তোলার জন্য আবেদন করছি। নৈহাটিতে আজকে সেখানে তাঁর উৎসব হচ্ছে। বিদ্যাসাগরের প্রতি শ্রদ্ধা জানিয়ে তার নামে বিশ্ববিদ্যালয় করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের যারা কর্ণধার তারা বন্দেমাতরম শব্দটি ব্যবহার করেন। এখানে যারা রয়েছেন তারা বঙ্গিমচন্দ্রের আহ্বানে তারা সেই মুক্তি আন্দোলনের জন্য ঐখানে গিয়েছেন, আমি আবেদন করব রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এবং রাজ্য সরকারের কাছে ঋষি বঙ্কিমচন্দ্রের নামে একটি বিশ্ববিদ্যালয় গড়ে তোলা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত উদ্বেগজনক বিষয়ের প্রতি ভূমি ও ভূমিসংস্কার মন্ত্রী ও পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হরিহর

পাড়া থানায় কংগ্রেস, এস.ইউ.সি., বি.জে.পি. সদস্যরা পঞ্চায়েত সমিতির বোর্ড গঠন করেছে। ফলে যে সমস্ত গরিব কৃষক পাট্টা এবং বর্গা রেকর্ডেড হয়েছিল সেই সমস্ত জমিতে সমাজবিরোধীদের নামিয়ে দিয়েছে। পুলিশ প্রটেক্ট এর ফলে ওরা ঐ ব্লকে পাট্টা এবং বর্গা রেকর্ডকে বাতিল করার জন্য বি.এল.আর.ও. অফিসে বোমা ফেলা হচ্ছে, চাপ সৃষ্টি করা হচ্ছে। আধিকারিকরা আপত্তি করলে তাদেরকে ভয় দেখান হচ্ছে। থানায় এফ.আই.আর. করা হয়েছে। এছাড়া যে সমস্ত মিনিকিট ও সারের ভর্তুকি বেনিফিসিয়ারীদের দেওয়ার কথা, তাদেরকে না দিয়ে সেইগুলি নিজেরা বিক্রি করছে। এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত স্পর্শকাতর এবং দুঃখজনক। আপনি জানেন, বড়তলা থানার সাহিত্য পরিষদ স্ট্রিটে আলপনা ব্যানার্জিকে রাস্তার উপর ফেলে চরমভাবে তাকে নির্যাতিত করা হয়েছিল। এ ব্যাপারে যারা মূল অভিযুক্ত তাদের বিরুদ্ধে পুলিশ যে কঠোর ধারা প্রয়োগ করেছিল আজকে দেখা যাচ্ছে পুলিশ সেই ৩০৭ আই.পি.সি'র ধারা বাদ দিয়ে দিয়েছে। খোদ কলকাতার বুকে যে ঘটনা ঘটল সেখানে সি.পি.এমের চাপে পুলিশ সেই কেসকে লঘু করে দিল। কলকাতার বুকেই যদি এই ধরনের নক্কারজনক ঘটনা ঘটে তাহলে ডেবরাসহ সারা পশ্চিমবাংলার মানুষ এখানে আইন বলতে, বিচার বলতে কিছু আছে কিনা তা বুঝবেন কি করে? স্যার, আপনি জানেন, এই ৩০৭ ধারা খুবই মারাত্মক ধারা। কোলকাতার বুকে প্রকাশ্য রাজপথে একজন মহিলার উপর যে ধরনের নিগ্রহের ঘটনা ঘটল সেটা ভাষায় প্রকাশ করা যায়না। কিন্তু সি.পি.এমের নির্দেশে পুলিশ সেই কেসকে হাল্কা করে দেওয়ার জন্য ৩০৭ ধারা তুলে নিল। আমি এর প্রতিবাদ করছি এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে দোষীদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে সভাতে যদিও এই বিষয়টি আলোচিত হয়েছে কিন্তু অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমি আবার বিষয়টি উত্থাপন করছি। স্যার, কেন্দ্রীয় সরকার নয়া অর্থনীতি, নয়া শিল্পনীতির যে সর্বনাশা পথ ধরেছেন সেই পথেই আগামী ১৩ই থেকে ১৫ই তারিখে মরক্কোতে বৈঠক বসে গ্যাট চুক্তি স্বাক্ষরিত হতে চলেছে। এর ফলে আমাদের দেশের অর্থনীতি স্যার, পঙ্গু হয়ে পড়বে। আজ তাই ব্যাঙ্ক, জীবন বীমা এবং সমস্ত আর্থিক প্রতিষ্ঠান এবং এমন কি রিজার্ভ ব্যাঙ্কের কর্মচারিরাও ধর্মঘটের পথে পা বাড়িয়েছেন। আমি স্যার, আপনার মাধ্যমে তাদের অভিনন্দন জানাচ্ছি এবং কংগ্রেস (আই) দলকে এর থেকে শিক্ষা নিতে বলছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মথুরাপুর রুর‍্যাল হাসপাতাল ৫০ বেডের হাসপাতাল। এই হাসপাতালে বর্তমানে একজন মাত্র ডাক্তার আছেন। স্যার, চিন্তা করে দেখুন, ৫০ বেডের হাসপাতালে মাত্র একজন ডাক্তার। এই হাসপাতালে কুকুরে কামড়ানোর ঔষধ নেই, জীবনদায়ী ঔষধ নেই। যে সমস্ত রোগীরা সেখানে ভর্তি হয়েছিলেন চিকিৎসার

অভাবে তারা হাসপাতাল ছেড়ে চলে যাচ্ছেন। গত পরশুদিন সেখানে গিয়ে দেখি যে মাত্র একজন মহিলা ফিমেল ওয়ার্ডে এবং দু জন পুরুষ রোগী পুরুষ ওয়ার্ডে রয়েছেন। একজন মাত্র ডাক্তার থাকায় সেখানে কোনও চিকিৎসা হচ্ছে না। অবিলম্বে এই হাসপাতালের ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলছি।

**শ্রী রবিন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গৌরবজনক অথচ দুঃখজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত বুধবার নিউ আলিপুরের সন্তোষ মিত্র রোডে একটি কিশোরীকে বিদ্যুৎপৃষ্ঠ হওয়ার হাত থেকে তড়িত গতিতে বাঁচাতে গিয়ে কাদের বক্স বলে একজন লোক নিজেই সাথে সাথে বিদ্যুৎস্পৃষ্ঠ হয়ে প্রাণ দেন। অর্থাৎ কাদের বক্স সেই কিশোরীটিকে বাঁচালেও নিজে মারা গেলেন। স্যার, এইরকম গৌরবজনক মৃত্যুর ঘটনা আমাদের দেশে বিরল। আমার প্রস্তাব তাকে মরোনোত্তর সম্মান জানানো হোক, তার পরিবারকে আর্থিক সাহায্য দেওয়া হোক এবং এই দৃষ্টান্ত সকলের সামনে তুলে ধরার জন্য রাষ্ট্রপতির পুরস্কারের জন্য রাজ্যসরকারের তরফ থেকে তার নাম সুপারিশ করে পাঠানো হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এসপ্ল্যানেড ইস্টে রাজ্য সরকারি কর্মচারি ফেডারেশনের একটি সমাবেশ ডাকা হয়েছিল। বকেয়া মহার্ঘ ভাতা, চতুর্থ পে কমিশন ইত্যাদির দাবিতে। কিন্তু স্যার, আশ্চর্যের কথা, রাজ্যের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী বিধানসভায় থাকা সত্ত্বেও রাজ্য সরকারি কর্মচারিদের ফেডারেশনের ১০ হাজার লোক মিছিল করে বিধানসভা অভিযান করলেও তাদের কাছ থেকে তারা স্মারকলিপি গ্রহণ করলেন না। এই সরকার স্যার, কো-অর্ডিনেশন কমিটির তাঁবেদার হয়ে গিয়েছে। রাজ্য সরকার খালি কো-অর্ডিনেশন কমিটির স্মারকলিপি গ্রহণ করবেন এবং তাদের বিরোধীদের স্মারক লিপি গ্রহণ করবেন না—গণতন্ত্রে স্যার, এ জিনিস বরদাস্ত করা যায় না। আমি স্যার, সেই স্মারকলিপিটি আপনার মাধ্যমে সরকারকে দিতে চাই। আমরা সেখানে গিয়ে এই ঘটনার নিন্দা করেছি। মুখ্যমন্ত্রী নিজে অর্থমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করেছেন।

[2-30—2-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যেটা নিয়ে বলব, এই সম্পর্কে এই হাউসে উল্লেখ করা হয়েছে, ডাঃ তরুণ অধিকারি এবং নির্মল দাস এই সম্পর্কে উল্লেখ করেছেন। আজকে বন্দেমাতরম মন্ত্রের উদ্গাতা ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু শতবার্ষিকী। আপনি জানেন কদিন আগে ময়দানে মার্ক্সের মৃত্যু বার্ষিকী পালিত হয়েছে। কিন্তু তাদের ঋষি বঙ্কিমচন্দ্র সম্পর্কে মাথাব্যাথা কোনও নেই। আমাদের পক্ষ থেকে দাবি করা হয়েছে নৈহাটিতে তাঁর বাড়িতে বাংলা ভাষার সাহিত্য চর্চার ব্যবস্থা করা হোক অথবা ওখানে একটা বিশ্ববিদ্যালয় করা হোক এবং আপনার মাধ্যমে আমি লোকসভার স্পিকারের কাছে দাবি করছি যাতে পার্লামেন্টের সেন্ট্রাল হলে তাঁর একটি তৈলচিত্র রাখার ব্যবস্থা করা হোক। বঙ্কিমচন্দ্র ছিলেন বাংলা গদ্যের পথিকৃত এবং আধুনিক জাতীয়তাবাদের উদ্গাতা, সেই বন্দেমাতরম গান এখনও আমাদের জাতীয় মন্ত্র।

## PRESENTATION OF REPORT

### 61st Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** Now I present the 61st Report of the Business Advisory Committee, as follows :-

| Date | Business | Time |
|---|---|---|
| 11.4.94, Monday : | (i) The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) | |
| | (ii) The West Bengal Legislative (Members' Pension) (Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing) | ½ hour |
| | (iii) The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing) | |
| | (iv) The West Bengal Panchayat (Amendment) Bill, 1994 as reported by the Select Committee, (Consideration and Passing) | 2 hours |
| | (v) Demand No. 51—Fisheries Department | 2 hours |

Programme of Business for 12th April. 1994 remain unchanged.

I now request the Government Chief Whip to move the motion for acceptance of the House.

**Shri Lakshmi Kanta Dey:** Sir, I beg to move that the 61st Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report on the unfinished work of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1993-94

The Chairman (**Shri Prabhas Chandra Phodikar**) Sir, I beg to present the Report on the unfinished work of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1993-94.

## Presentation of the Report on the unfinished work of the Subject Committee on Power and Commerce & Industries, 1993-94

**Shri Narayan Mukherjee :** Sir, with your permission, I beg to present the Report on the unfinished work of the Subject Committee on Power and Commerce & Industries, 1993-94.

## Presentation of the Report on the unfinished work of the Subject Committee on Irrigation and Waterways, 1993-94

The Chairman (**Shri Nirmal Das**) Sir, I beg to present the Report on the unfinished work of the Subject Committee on Irrigation and Waterways, 1993-94.

## Presentation of the Report on the unfinished work of the Subject Committee on Environment, 1993-94

**Shri Satya Ranjan Mahato :** Sir, with your permission, I beg to present the Report on the unfinished work of the Subject Committee on Environment, 1993-94.

## Presentation of the Report on the unfinished work of the Subject Committee on Transport, 1993-94

**Shri Tapan Hore :** Sir, with your permission, I beg to present the Report on the unfinished work of the Subject Committee on Transport, 1993-94.

## LEGISLATION

### The West Bengal District Planning Committee Bill, 1994

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal District Planning Committee Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir I beg to move that the West Bengal District Planning Committee Bill, 1994 be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, পশ্চিমবঙ্গ জেলা পরিকল্পনা কমিটি, বিল, ১৯৯৪ বিবেচনার জন্য গৃহীত হোক। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৭৪-তম সংশোধনী আইন ১৯৯২'র পরিপ্রেক্ষিতে ২৪৩ (জে)(৩ ধারা অনুযায়ী জেলা পরিকল্পনা কমিটি গঠনের জন্য আইন প্রনয়ন জরুরি হয়ে পড়েছে। এ উদ্দেশ্যে দার্জিলিং ছাড়া প্রত্যেক জেলায় জেলা পরিকল্পনা কমিটি নতুন আইন অনুযায়ী গঠ করতে হবে। দার্জিলিং জেলায় অনুরূপভাবে শিলিগুড়ি মহকুমা পরিকল্পনা কমিটি গঠন কর হবে এবং দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল তার নিজস্ব এলাকার অন্তর্গত পরিকল্পনা সংক্রা বিষয়ে ১৯৮৮ সালের দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল আইন অনুযায়ী দেখাশুনা করবেন। এ পরিপ্রেক্ষিতেই সংশ্লিষ্ট বিলটি উত্থাপিত হয়েছে। এটাতে খুবি বেশি বলার কিছু নেই। এট হচ্ছে—কেন্দ্রীয় সরকার পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি ইত্যাদির ক্ষেত্রে ৭৪-তম সংশোধনী অনুযা অন্যান্য বিষয়গুলি আগেই এখানে আনা হয়েছে— এটা যেহেতু পরিকল্পনা সংক্রান্ত সেহে পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে আমি আনছি। পঞ্চায়েত সম্পর্কে মূল জিনিসগু এর আগে সূর্য্য মিশ্র আপনাদের কাছে পেশ করেছেন। এটা শুধু পরিকল্পনা কমিটি গঠনে ব্যাপার। পরিকল্পনা কমিটির বিষয়ে ওঁরা যেভাবে বলেছেন সেভাবেই—তার সঙ্গে সঙ্গ রেখেই এই বিলটা আমাকে আনতে হয়েছে। এতে এখন আর আমার বিশেষ কিছু বলা নেই। এখন আপনারা সবাই বলুন। আপনাদের বলার পরে আমার যা বলার আমি বলব

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, পরিকল্পনা এবং উন্নয়ন দপ্তরের মন্ত্রী বিনয়বাবু 'ওয়ে বেঙ্গল ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি, বিল' নিয়ে এসেছেন। আমি তাকে সমর্থন করছি। সমর্থ করছি এই কারণে যে, কেন্দ্রীয় সরকারের আনা ৭৪-তম সংবিধান সংশোধন অনুসারে এ ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি বিল নতুন করে নিয়ে আসতে হয়েছে এবং যেহেতু কেন্দ্রীয় সরকা আমাদের কংগ্রেস দল চালিয়ে থাকে সেহেতু কেন্দ্রীয় সরকারের আনা সংবিধান সংশোধ অনুসারে যদি কোনও বিল এখানে আনা হয় তাহলে সাধারনভাবে আমাদের তা সমর্থন ক উচিত। এই প্রসঙ্গে আমার একটা কথা বলা দরকার যে, স্থানীয় স্বায়ত্ব শাসনের ক্ষে গনতন্ত্রকে প্রসারিত করার যে ভূমিকা কংগ্রেস দল গ্রহণ করেছে, সেটা আপনাদের স্মর করিয়ে দেওয়া দরকার। এ দেশে স্বাধীনতার পর প্রথম বলবন্ত ভাই মেহেতা কমিটি নেতৃত্বেই প্রথম পঞ্চায়েত স্ট্রাকচার বা পঞ্চায়েত রাজ কথাটি চালু হয়। প্রথম দেশে দ্বিস্ত পঞ্চায়েত প্রতিষ্ঠিত হয়। মহারাষ্ট্রে, গুজরাটে পঞ্চায়েতের ব্যাপকভাবে সম্প্রসারণ ঘটে। স্যা আপনি জানেন '৭২ থেকে '৭৭ এখানে যখন কংগ্রেসের সরকার ছিল সে সময়ে আম ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থা চালু করার জন্য পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন পাশ করেছিলাম

[2-40—2-50 p.m.]

পশ্চিমবঙ্গে গত বছর পর্যন্ত যে পঞ্চায়েত নির্বাচন হয়েছে তা সম্পূর্ণভাবে কংগ্রেস সরকারে আনিত পঞ্চায়েত আইন অনুসারে অনুষ্ঠিত হয়েছে। তার পরবর্তীকালে যখন জনতা সরকা এসেছিলেন ১৯৭৮ সালে তখন অশোক মেহেতা কমিটি নিয়োগ করলেন পঞ্চায়েত রাজে পুরো ব্যবস্থাটাকে অনুধাবন করার জন্য। দীর্ঘদিন ধরে এটা দেশের মানুষের সামনে ছিল। কি ঐ কমিটিতে কোনও গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়া হয়নি। আমাদের দেশের প্রয়াত নবীন প্রধানম রাজীব গান্ধী পঞ্চায়েত এবং পৌরসভার আগে জেলাস্তরে স্বায়ত্ব শাসন ক্ষমতার বিকেন্দ্রীকরণে চিন্তা তিনিই শুরু করলেন। রাজীব গান্ধী প্রধানমন্ত্রী থাকার সময় দেশে পঞ্চায়েতের ব্যাপা

সুদূরপ্রসারী আলোচনা শুরু হয় এবং আপনার হয়ত মনে আছে সারা পূর্ব ভারতের সম্মেলন আমাদের কলকাতার লবনহ্রদ স্টেডিয়ামে যাকে যুব ক্রীড়াঙ্গন বলা হয় সেখানে হয়েছিল। রাজীব গান্ধীর যেটা বিশেষত্ব ছিল উনি প্রথমে শুধু গ্রামাঞ্চলে স্বায়ত্ব শাসনের কথাই বলেন নি, গ্রামাঞ্চলের ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথাই বলেননি, উনি সাথে সাথে শহরাঞ্চলে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথাও বলেছিলেন এবং শুধু মিউনিসিপ্যালিটির ওয়ার্ডভিত্তিক নয়, তার তলার স্তরে যতটা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা যায় তারজন্য উনি বিল নিয়ে এসেছিলেন। তারপর রাজীব গান্ধী থাকাতে পঞ্চায়েত নগরপালিকা বিল লোকসভায় পাশ হয়েছিল। রাজ্যসভায় সেই সময়ে সি.পি.এম, এর বিরোধী ছিলেন। তারা তীব্রভাবে এর বিরোধিতা করেছিলেন। অল্প কয়েকটি ভোটে সেই পঞ্চায়েত বিল রাজ্যসভায় সংশোধনী গৃহীত হয়নি, পঞ্চায়েত এবং নগরপালিকা বিল ১৯৮৯ সালে গৃহীত হয়নি। তারপর ১ বছরের বেশি বিশ্বনাথ প্রতাপ সিং সরকার যেটা আপনাদের বন্ধু সরকার তারা ক্ষমতায় এসেছিলেন। তারা পঞ্চায়েত এবং নগরপালিকা বিল নিয়ে যতটা না ভেবেছে তার চেয়ে নিজেদের ঝগড়া নিয়েই ব্যস্ত ছিল, মন্ডল এবং মসজিদ নিয়ে সারা দেশে এটা বিষয় করে তুলেছিল। তারপর নরসিমহা রাওয়ের নেতৃত্বে কংগ্রেস সরকার ক্ষমতায় আসার ফলে পঞ্চায়েত সম্পর্কে সারা দেশে গুরুত্ব দিয়ে আলোচনা শুরু হয় এবং আপনি জানেন, সেই সময়ে পঞ্চায়েত এবং নগরপালিকা এই দুটি নতুন বিল ৭৩তম এবং ৭০তম সংবিধান সংশোধন করে নিয়ে আসা হয়। স্বভাবতই যেহেতু সরকার সংখ্যাগরিষ্ঠ ছিল না, আমরা চেষ্টা করেছি যতটা সম্ভব ঐক্যমত করে সেই বিলগুলি যাতে পাশ হয়। সেইজন্য কেন্দ্রীয় সরকার সংবিধান সংশোধন করে এই বিলগুলি সিলেক্ট কমিটির কাছে পাঠিয়েছিলেন। সিলেক্ট কমিটির রিপোর্ট পাবার পর তারপর আপনি জানেন সংবিধান সংশোধন গৃহীত হয়েছে ১৯৯২ সালে। তারপর থেকে পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যে এর এফেক্ট দিতে অর্থাৎ প্রয়োগ করতে সবচেয়ে বেশি সময় নিয়েছে। এখনও এর প্রয়োগ হয়নি। একথা বলে রাখি, এই হাউসে রেকর্ড থাকা দরকার। পশ্চিমবাংলায় গত পঞ্চায়েত রাজ নতুন আইন অনুসারে, নতুন সংবিধান সংশোধন অনুসারে করার দরকার ছিল, করা উচিত ছিল, কিন্তু এই রাজ্যসরকার তা করেননি এবং এখন যে নতুন মিউনিসিপ্যালিটির নির্বাচন হচ্ছে এবং ২টি কর্পোরেশনের নির্বাচন হচ্ছে তাতেও নতুন আইন অনুসারে করা উচিত, কিন্তু নতুন আইনে কিছুটা রাজ্যসরকারের ক্ষমতা খর্ব হবে বলে ওরা তাড়াতাড়ি ১৫টি মিউনিসিপ্যালিটি এবং ২টি কর্পোরেশনের নির্বাচন করে নিচ্ছে। ঠিক যেমনিভাবে গত বছরে নতুন সংবিধান সংশোধন আইনকে এড়িয়ে পঞ্চায়েত নির্বাচন করে নিয়েছে। এখন নতুন সংবিধান সংশোধন বিল কোথায় কোথায় পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে বর্তমানে যে আইন আছে সেগুলির পরিবর্তন হবে সেটা বলে রাখা ভাল। প্রথমে রাজীবগান্ধী প্রস্তাব করলেন রাজ্যে একটা ফিনান্স কমিশন পঞ্চায়েতের জন্য তৈরি করা হবে যেটা নতুন আইনে গৃহীত হয়েছে। কিন্তু রাজীব গান্ধীর ওরিজিনাল বিলে ছিল যেটাতে উনি চেয়েছিলেন পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচনগুলি নির্বাচন কমিশনের অধীনে অনুষ্ঠিত হবে। পরবর্তীকালে নরসিমহা রাও সরকার সংশোধনী আনলেন এবং সেটা পরিবর্তন করে বলা হল প্রত্যেক রাজ্যে নির্বাচন কমিশনের অধীনে না থেকে নিজেরা স্টেট ইলেকশন কমিশন তৈরি করবেন এবং আপনি জানেন, আমাদের এই হাউসে কয়েকদিন আগে স্টেট ইলেকশন কমিশন বিল সেটা নিয়ে আসা হয়েছে। তৃতীয়ত দীর্ঘ দিন ধরে রাজীব গান্ধীর আবেদন ছিল সবচেয়ে বেশি

ক্ষমতার বিকেন্দ্রীকরণের ব্যাপারে। বামফ্রন্টের আমলে যত পঞ্চায়েত নির্বাচন হয়েছে সেখা মহিলাদের জন্য এবং এস.সি.অ্যান্ড এস.টির জন্য আসন সংরক্ষন ছিল না, ১৯৯৩ সালে পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত।

শিডিউল্ড ট্রাইবদের জন্য এখানে সংরক্ষন ছিল না ১৯৯৩-এর ইলেকশন পর্যন্ত। বর্তমা পঞ্চায়েত এবং নগরপালিকা বিলে মহিলাদের জন্য এক-তৃতীয়াংশ আসন সংরক্ষণ এ শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্যও আসন সংরক্ষন করতে হবে, এই কনসে নিয়ে আসা হয়েছে। তার ফলে নতুনভাবে সংবিধান সংশোধন হবার ফলে পঞ্চায়েত আই রিপ্রেজেন্টেশনের ব্যাপারটা সম্পূর্ণভাবে ঢুকে গেছে। রাজীব গান্ধী এটাও চেয়েছিলেন যা পঞ্চায়েতের হিবেসপত্র কেন্দ্রীয় কম্পট্রোলার অ্যান্ড অডিটর-জেনারেলের মাধ্যমে করা যা কিন্তু সেটা শেষ পর্যন্ত সংবিধান সংশোধনীতে রাখা যায়নি। সেজন্য নতুনভাবে রাজ্যগুলি বলা হয়েছে, রাজ্যের পঞ্চায়েতের এবং নগর পালিকার হিসেব রাখবার জন্য তাঁরা নিজ কোনও ইনডিপেনডেন্ট অথরিটিকে অ্যাপয়েন্ট করবেন। এখানে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি বিল বিনয় চৌধুরি মহাশয় নিয়ে এসেছেন তার তাৎপর্য দাঁড়ায় এখানেই। আগেও ডিস্ট্রিক্ট প্ল্যানি কমিটি ছিল, কিন্তু সেই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি জেলা পরিষদের মধ্য থেকে তৈরি হোত এব তার স্ট্যাটুটরি কোনও স্যাংশনও ছিল না, কিন্তু কনস্টিটিউশনের সেভেনটি-থার্ড অ্যামেন্ডমে বিলের ধারা ২৪৩-জেড (ডি)-তে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি এসে গেছে। সুতরাং বিনয়বাবু সংশোধনী এনেছেন সেটা এই জায়গাতেই আনা হয়েছে। There shall be constitute in every state at the district level a district planning committee t consolidate the plans prepared by the Panchayat and the municipality i the district and to prepare a draft developmental plan for the district a a whole. এখানেই আর একটি বড় পরিবর্তন নতুন সংবিধান সংশোধনীতে এসেছে এতদিন পর্যন্ত যে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি ছিল তাতে আরবান এবং রুর‍্যাল এলাকার প্ল্যা কোনও কনসোলিডেশন ছিল না, সেখানে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি ফাংশন করতো জে পরিষদের একটা অংশ হিসাবে। এই প্রথম নতুন নতুন সংবিধান সংশোধনের ফলে প্রতি জেলার ক্ষেত্রে একটা কনসোলিডেটেড আরবান অ্যান রুর‍্যাল এরিয়ার জন্য প্ল্যানিং কমি তৈরির একটি প্রস্তাব নিয়ে আসা হয়েছে। এটা নিঃসন্দেহে একটা বড়সড়ো অগ্রসর হওয়া এই যে নতুন প্ল্যানিং কমিটি তৈরি হল, এর বিশেষত্ব হচ্ছে, এর চার-পঞ্চমাংশ হবে ইলেকটেড কম্পোনেন্ট যাদের জেলা পরিষদ এবং মিউনিসিপ্যালিটির সদস্যরা ইলেক্ট করবে এবং তারা সাইজে চার-পঞ্চমাংশ হবেন আরবান পপুলেশন রেশিওর। জেলার রুর‍্যাল পপুলেশ আরবান পপুলেশনের যদি ছয় গুণ হয় তাহলে ছয়জন হবেন রুর‍্যাল এলাকার এবং একজ হবেন আরবান এলাকার। এতে নোমিনেটেড কম্পোনেন্টের সুযোগও রাখা হয়েছে। নতু আইনে বলা হয়েছে এক্ষেত্রে কারা কারা হতে পারবেন। বলা হয়েছে, অ্যাপয়েন্টেডদের মধ্যে সভাধিপতি থাকবেন, ডি.এম. সেক্রেটারি হিসাবে থাকবেন এবং এম.এল.এ. এম.পিদের থেকে সরকার নোমিনেটেড করবেন, পৌরসভা থেকেও নেবেন, ইকোনোমিস্ট অ্যান্ড সোশ্যাল আর পলেটিকাল ওয়ার্কাস অফ এমিনেন্স থেকেও নোমিনেট করবেন। যাতে যোগ্য ব্যক্তিরা আসে সেজন্যই অর্থনীতিবিদ, সমাজসেবক এবং রাজনীতিবিদদের আনার সুযোগ রেখেছেন প্ল্যা

প্রসেস করবার ব্যাপারে। প্রথম বিলের ইলেকটেড কম্পোনেন্ট যেটা সংবিধান নির্দিষ্ট করে দিয়েছেন সে-ব্যাপারে আমার কিছু বলবার নেই, কিন্তু এই যে নোমিনেটেড কম্পোনেন্ট এক্ষেত্রে দয়া করে একটা ব্যালান্স রাখবার চেষ্টা করবেন। প্রতি জেলাতেই বিরোধী রাজনৈতিক দলের পঞ্চায়েত আছে, মিউনিসিপ্যালিটি আছে, এম.এল.এরা আছেন এবং অনেক অর্থনীতিবিদ আছেন। তাই যাঁরা সরকারে আছেন তাদের এটা অ্যানসিওর করা দরকার—প্ল্যানিং কমিশনকে যদি সাকসেসফুল করতে চান, পার্টিসিপেটিভ করতে চান—বিরোধীদের সমানভাবে রিপ্রেজেন্টেশনের

[2-50—3-00 p.m.]

সুযোগ দেওয়া হবে। এটা হচ্ছে আমার প্রথম দাবি। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, এখানে এম.এল.এ-দের নেবার একটা স্কোপ আছে। আমি বিনয়বাবুকে বলতে চাই, আপনার যে প্ল্যানিং আছে, আপনি রাজ্য প্ল্যান বাজেটের টাকা জেলা পরিষদের মাধ্যমে, ডিসেন্ট্রালাইজ প্ল্যানিংয়ের মাধ্যমে, খরচ করছেন। এখন ডিসেন্ট্রালাইজ প্ল্যানিং করতে গিয়ে রাজ্যের এম.এল.-দের ক্ষমতাহীন করে দিয়েছেন। আজকে যে সিস্টেম তাতে বিধানসভার সদস্য যারা তাদের না প্ল্যান, না এগজিকিউটিভ, কোনও ক্ষমতা নেই। বিধানসভার সদস্যদের একটা টিউবওয়েল বসানোরও ক্ষমতা নেই। তাদের শহর এলাকার রাস্তা সারাবার ক্ষমতা নেই, একটা জায়গায় বিদ্যুৎ দেবারও ক্ষমতা নেই। এই নতুন ডিস্ট্রিক্ট কমিটি হচ্ছে। আপনার একথা সদস্যরা সমর্থন করেছেন। আপনি এম.এল.এ-দের জন্য একটা ফিক্সড কোটা করুন রেকমেন্ড করার জন্য। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি করেছেন সেটা আপনাকে আমি বলছি। তারা প্রত্যেক এম.পি-কে এক কোটি টাকা প্রজেক্ট রেকমেন্ড করার সুযোগ দিয়েছে। সেটা ইমপ্লিমেন্ট হবে জেলাপরিষদে। কিন্তু এম.পি.দের ডাইরেক্ট.এক কোটি টাকার প্রজেক্ট রেকমেন্ড করার সুযোগ করে দিয়েছে। এটা সি.পি.এম. বি.জে.পি থেকে শুরু করে সকল দলের এম.পিরা এক কোটি টাকার প্রজেক্ট রেকমেন্ড করতে পারবে। আমি বিনয়বাবুকে অত্যন্ত ক্লিয়ার প্রস্তাব দিচ্ছি। আপনি প্রত্যেক এম.এল.এ-কে তার এলাকার অন্তত ১৫ লক্ষ টাকার প্রোজেক্ট ডাইরেক্টলি রেকমেন্ড করার অধিকার ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মাধ্যমে দিন। একটা বড় জেলা যদি হয়—ধরুন বর্ধমান জেলায় ২৭ জন আছে, সেখানে ৪ কোটি ৫ লক্ষ টাকা হবে। মেদিনীপুর জেলায় হয়ত ৩৭ জন এম.এল.এ আছেন, সেখানে ৫ কোটি ৫৫ লক্ষ টাকা হবে। আবার ৭ জনের হলে এক কোটি ৫ লক্ষ হবে, ২৮ জনের হলে ৪ কোটি ২০ লক্ষ টাকা হবে। একটা ডিস্ট্রিক্ট প্ল্যানের ক্ষেত্রে এটা খুব একটা বড় ব্যাপার নয়। লেট দি এম.এল.এ হ্যাভ এ ডাইরেক্ট সে ইন দি প্ল্যান প্রসেস যে কোনও প্রজেক্টগুলি প্রাইওরিটি পাবে। শহরাঞ্চল এবং গ্রামাঞ্চল, উভয়েরই এম.এল.এ আছে। যদি মিউনিসিপ্যালিটি পঞ্চায়েতগুলিকে একসঙ্গে প্ল্যানিং প্রসেসে ইনভলভ করা যায় তাহলে আর্বানাইজ প্রসেসে করা যায়। গ্রাম থেকে শহরে আস্তে আস্তে লোক যাচ্ছে, কিন্তু তার জন্য কোনও ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠছে না। কাজেই ওভার অল কোনও কোনও জায়গা হয়ত আর্বানাইজড হয়ে যাচ্ছে, কিন্তু তার জন্য নতুন নতুন কি কি ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা যদি আগে থেকে প্ল্যানিং করা যায় তাঁহলে সুবিধা হয়। এটা আপনি দেখবেন। তবে দুঃখের সঙ্গে একথা বলতে চাই যে আপনি এসব করে কি করবেন। কারণ প্ল্যানে আপনার টাকা নেই। আপনি ডিস্ট্রিক্ট কমিটি করেছেন সংবিধান

অনুযায়ী। আপনার প্ল্যানিং হচ্ছে ১২ শত কোটি টাকার। মহারাষ্ট্রে হচ্ছে ৪ হাজার কো
টাকা। আপনি সিক্সথ প্ল্যানে ৩৫০০ কোটি টাকার জায়গায় করেছেন ২৩০০ কোটি টাক
সেভেন্থ প্ল্যানে ৭ হাজার কোটি টাকা হওয়ার কথা, আপনি করেছেন ৪।। হাজার কো
টাকা। এইটথ প্ল্যানে ১৪ হাজার কোটি টাকা হওয়ার কথা, আপনি বলছেন ১০ হাজা
কোটি করবেন। গত বছর ছিল ১৫ শত কোটি টাকা, সেখানে এবারে করেছেন ৮৮৭ কো
টাকা। প্রথম ৩ বছরেই আপনার ২৫ শত কোটি টাকা শর্টফল। আপনি কমিটি করেছে
সংবিধান অনুযায়ী, ভাল করেছেন। কিন্তু রাজ্য রিসোর্স মোবিলাইজেশন করতে পারছে না
রাজ্যে যদি রিসোর্স মোবিলাইজেশন করতে না পারে তাহলে প্ল্যানের সাইড বাড়েনা এব
তার ফলে এফেক্টও হবে না। তার ফলে এই রাজ্যের যে উন্নয়নের ছবি আমরা দেখতে চা
সেটা দেখা হবে না। যেহেতু এই বিল সংবিধান অনুযায়ী আনা হয়েছে তাই এই বিলকে
সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি বি
'৯৪ যা মাননীয় মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধী পক্ষ
থেকে উনি বলছেন যে, যেহেতু কেন্দ্রীয় সরকার এই বিলটা পাঠিয়েছে তার জন্য তিনি
সমর্থন করেছেন। আমি বলছি সেই জন্য না। এই যে ডিসেন্ট্রালাইজেশন-এর কনসেপ্ট
পশ্চিমবাংলায় চালু হয়েছে এই সরকারের আমল থেকে ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচনের
পর। এখানে যে কো-অর্ডিনেশন কমিটি ফাংশন করছিল তাতে সমস্ত জেলায় জেলায় সমস্ত
প্ল্যানের বিষয়টা জেলা স্তরে আলোচনা করে হয়। এটা কোনও স্ট্যাটুটরি কমিটি ছিল না
পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যেহেতু ক্ষমতার বিকেন্দ্রীকরণ চায় সেই জন্য সেই দিন থেকে
এটা শুরু করেছিল। আজকে স্টাটুটরি কমিটি হতে যাচ্ছে। এই কথা ঠিক যে ৭৪ তম
সংবিধান সংশোধন করার কারণে এটা করতে যাচ্ছেন, তা না হলে দরকার ছিল না। ৭৪তম
সংবিধান সংশোধন করা হলো, এটা পশ্চিমবাংলায় করাতে হবে বলে তা নয়। ভারতবর্ষে
অন্যত্র কি অবস্থা? পশ্চিমবাংলাতেও অতীতে পঞ্চায়েত আইন ছিল, কিন্তু পঞ্চায়েত নির্বাচন
ছিল না। এটা আপনি জানেন স্যার যে কবে সেই ১৯৬২ সালে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল
তারপর সেই ১৯৭৮ সালে নির্বাচন হলো, মাঝখানে ১৪ বছর ধরে কোনও নির্বাচন হলো
না। আইনটা কিন্তু ছিল। পঞ্চায়েত আইন ছিল কিন্তু আপনারা নির্বাচন করতেন না।
মিউনিসিপ্যালিটি আইন ছিল, সেইগুলোকে আপনারা বাতিল করে দিয়েছিলেন। এই ছিল
ওদের নিয়ম। অন্য রাজ্যেও এটা হতো না। ভারতবর্ষের বেশির ভাগ রাজ্যে কংগ্রেস ক্ষমতায়
আছে তারা যাতে এটা না পারে তার জন্য এই সংবিধান সংশোধন করা হয়েছে। আমাদের
মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের কোনও উপায় নেই, সংবিধান সংশোধন হয়ে গেছে,
সেই জন্য তাঁকে এই আইনটা করতে হচ্ছে। এই আইনটা করার মধ্যে দিয়ে মাননীয় বিরোধী
পক্ষের সদস্যরা একটু খেয়াল করে দেখবেন অতীতে কো-অর্ডিনেশন কমিটির আমলে যে
অধিকারগুলি ছিল সেই অধিকার খানিকটা খর্ব করা হয়েছে। সৌগতবাবু, এম.এল.এ-র হাত
দিয়ে ১৫ লক্ষ টাকা ব্যয় করানোর জন্য খুব চেষ্টা। উনি বলেছেন পার্লামেন্টের একজন
মেম্বারের হাত দিয়ে ১ কোটি টাকা ব্যয় করাতে পারছেন উনি কেন করতে পারবেন না?
সেই টাকা কি ভাবে ব্যয় হবে, কি হবে না হবে, কার পকেটে যাবে এই সমস্ত কথার মধ্যে

আমি যাচ্ছি না। আমি বলছি পশ্চিমবাংলায় এটা দরকার নেই। কারণ পশ্চিমবাংলায় সমস্ত ব্যাপারটা পঞ্চায়েত থেকে শুরু করে মিউনিসিপ্যালিটি পর্যন্ত সর্বস্তরে আলোচনা করে ব্যয় হয়। আজকে যেখানে ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট কমিটি আছে সেখানে সমস্ত দলের সমস্ত এম.এল.এ তার মেম্বার। মাননীয় বিরোধী দলের নেতা তিনি সেখানে যেতে সময় পান না। ওনার জেলায় যে কমিটি আছে সেখানে উনি মেম্বার, উনি যান না, এখন লালবাতি লাগিয়ে গাড়িতে ঘোরেন। এখন যেটা আছে তাতে জেলা পরিষদে শুধু জেলাপরিষদের মেম্বার নয়, জেলা পর্যায়ে এম.এল.এ এম.পি এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে নিয়ে কমিটি। আজকে যে আইন হচ্ছে সেই আইনটা হচ্ছে জেলা পরিষদের সকল সদস্য এই কমিটিতে আসবে না, জেলাপরিষদের সদস্য কয়েকজনকে নির্বাচিত করে দেবেন, তার মধ্যে সভাধিপতি নির্বাচিত হয়ে আসতে পারবেন না। সকল মিউনিসিপ্যালিটির কমিশনার সেই কমিটিতে আসতে পারবেন না, তার মধ্যে থেকে তাঁরা কয়েকজনকে নির্বাচিত করে দেবেন। কিন্তু চেয়ারম্যান নির্বাচিত হয়ে আসতে পারবেন না। জেলার পর্যায়ে এম.এল.এ এবং এম.পি সকলে এই কমিটিতে আসতে পারবেন না, তাঁদের মধ্যে থেকে কয়েক জনকে বাছাই করার ক্ষমতা স্টেট গভর্নমেন্টকে দেওয়া হচ্ছে।

[3-00—3-10 p.m.]

স্যার, এই যে দেওয়া হচ্ছে, আমাদের গভর্নমেন্ট বহুদিন থাকবে এটা জানি, তা সত্ত্বেও আমি বলব, এটার ফলে খানিকটা অধিকার সঙ্কুচিত হচ্ছে। গণতান্ত্রিক যে অধিকার ছিল তা সঙ্কুচিত হচ্ছে। এখানে কথা উঠেছে যে, এই সংবিধান সংশোধন হয়েছে বলেই নাকি মহিলাদের জন্য, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস-এর সংরক্ষণ হচ্ছে। আপনারা একেবারেই ভুলে গেলেন, দিন তারিখ পর্যন্ত ভুলে গেলেন? সংবিধান সংশোধন তো সেদিনের কথা। তার আগেই এই বিধানসভায় মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আইন পাশ করে দেওয়া হয়েছে। মহিলাদের জন্য যে আসন সংরক্ষণ, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস-এর জন্য সংরক্ষণ, সবটাই হচ্ছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের চিন্তা। আপনারা সেটা পরে কার্যকর করতে যাচ্ছেন। এ কথা ঠিক যে ওঁদের নেতা, প্রয়াত রাজীব গান্ধী এই বিষয়টি সামনে আনতে চেষ্টা করেছিলেন। কিন্তু তা সবটাই এই পশ্চিমবাংলাকে দেখে। এখানে সৌগতবাবু সল্টলেকে সম্মেলনের কথা উল্লেখ করলেন। আমরা খুশি যে, অনেক অসত্যের মধ্যেও সত্য কথা একটা বলেছিলেন, তা হচ্ছে এই যে, পশ্চিমবাংলায় পঞ্চায়েত যে ভাবে চলছে সেইভাবে ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও চালাতে হবে। তার মানে এটা নয় যে, সংবিধান সংশোধন করে যেটা আপনারা করতে যাচ্ছেন, আমরা তার পক্ষে মোটেই নই। আজকে বললেন যে এখন পর্যন্ত পৌরসভা, পঞ্চায়েত সমিতি পর্যন্ত গেলে এম.এল.এ-দের ভোটাধিকার আছে, ঐ সংবিধান সংশোধন করে নেওয়ার পর সেই ভোটাধিকার থাকবে না। সেজন্য আমি বলছি, আজকে কেন জেলা পরিষদের সভাপতি, পঞ্চায়েত প্ল্যানিং কমিটির সভাপতি আছেন, তিনি কেন নমিনেটেড হবেন। বিষয়টি যদি এই রকম হয়, তাহলে একটা সময় তো আসতে পারে যখন জেলা পরিষদ নেই, ইলেকশন হয়ে গেছে, প্ল্যানিং কমিটিতে কি হবে? কাকে নমিনেট করবে গভর্নমেন্ট? এবং শুধু তাই নয়, সেখানে সভাপতি যেমন থাকবেন না, তেমনি সহ সভাপতি

নির্বাচনের পদ্ধতি ঠিক করবেন সভাপতি, গভর্নমেন্ট ঠিক করবেন। এখন যাঁকে নির্বাচিত করছেন, তিনি এর মধ্যে আসছেন না। আমাদের যেটুকু পর্যন্ত গণতন্ত্র প্রসারিত হয়েছিল, সেইটুকু পর্যন্ত যদি করা যেত. তাহলে যেটা আমাদের ছিল সেটা আদর্শস্থানীয় ছিল। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের কোনও উপায় নেই। সংবিধান সংশোধন যা হয়েছে তাতে তাঁর উপায় নেই। সেজন্য তাঁকে সেই ভাবে গ্রহণ করতে হচ্ছে। আমরা সমর্থন করছি ঠিকই, কিন্তু এই কথা বলি যে, এটা পরিপূর্ণভাবে যা যা হওয়া প্রয়োজন ছিল, আজকে সেই আইন সবটা হবে না। সেই কারণে সংশোধন করার কোনও স্কোপ আসবে কিনা, কিভাবে করা যাবে জানি না। কোনও অভিজ্ঞতায় করা যাবে জানি না। অন্যান্য রাজ্যেরও এই অভিজ্ঞতা আসবে বলে মনে করি। আমি বারে বারে বলব, যে ব্যবস্থা পশ্চিমবাংলায় চালু রয়েছে, পশ্চিমবাংলা চালু করার সিদ্ধান্ত করেছিল, কংগ্রেস সেটা করে রূপ দিচ্ছে। বামফ্রন্ট সরকার মিউনিসিপ্যালিটির যে অধিকার দিয়েছে সেটা কংগ্রেস আমলের নয়, এটি ইংরেজ আমলে পাস হয়েছিল জনগণের পক্ষে কাজ করার জন্য। তাকে রূপ দিয়েছে বামফ্রন্ট সরকার। সবাইকে মিলিয়ে যে কাজ গোটা জেলাগুলোতে, পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটিগুলোর ডেভেলপমেন্ট করার যে চিন্তা-ভাবনা, সেটা বামফ্রন্ট সরকার করেছিল। এখন যেটা আছে, সমস্ত চেয়ারম্যানদের নিয়ে কমিটি, আমাদের যে ডেভেলপমেন্ট কমিটি আছে, আরবান সাব-কমিটি আছে, তাতে সমস্ত চেয়ারম্যান সংশ্লিষ্ট এলাকার তার মেম্বার। আইন অনুযায়ী এটা বলা আছে যে সাব-কমিটি হবে, সাব-কমিটি টু বি নমিনেটেড। না, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান হলেই সাব-কমিটিতে মেম্বার করতে পারছেন না। আমি যে জেলার মানুষ সেখানে অনেক মিউনিসিপ্যালিটি আছে। তার থেকে বেরিয়ে সি-এম-ডি-এ আছে শহরে এবং গ্রাম বাংলার বিভিন্ন পৌরসভা আছে, সবগুলো এক রকম নয়। সবগুলো গণতন্ত্রকে প্রসারিত করার জন্য। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যে ব্যবস্থা চালু আছে, সংবিধান সংশোধন করার ফলে এই আইনটা বাধ্যতামূলক করার যে ব্যবস্থা করলেন, সেটা যাতে পরিপূর্ণভাবে বজায় থাকে, সেদিকে লক্ষ্য দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয় আজকে যে ওয়েস্ট বেঙ্গল ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির বিল এনেছেন সেই সম্পর্কে আমাদের দলের পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বক্তব্য রেখেছেন আমাদের দলের পক্ষ থেকে যেভাবে বক্তব্য রেখেছেন এবং তারপরে সরকারি পক্ষের সদস্য শ্রী ননী করের বক্তব্য শুনে আমরা খুবই অবাক হয়ে গেলাম। আমরা এই বিলটিকে সর্বান্তকরণে সমর্থন করছি। কিন্তু সরকারি পক্ষের সদস্য হিসাবে সেখানে ননী বাবু যেভাবে সমর্থন করার নাম করে সমালোচনা করে চলে গেলেন এটাতেই অবাক লাগল। ননী বাবু কতগুলো অবাস্তব কথা তুলে ধরেছেন। তিনি জেলা প্ল্যানিং কমিটির সদস্য হিসাবে রয়েছেন আবার এম.এল.এ. হিসাবেও রয়েছেন, একথা কি উনি অস্বীকার করতে পারবেন? ডিপিসিস করা হয় প্ল্যান তৈরি করার জন্যে এবং প্ল্যানিং কমিটির কাছে প্ল্যানের বই পাঠিয়ে দেওয়া হয়। এতে ডিএলসিসির ক্ষমতা খর্ব করা হচ্ছে ঠিকই, কিন্তু এগুলো করার দরকার কারণ সেখানে কমিটি যখন কোনও প্ল্যান স্যাংশন করেন তখন তার কোনও বাজেটারি সাপোর্ট থাকে না। ডিপার্টমেন্ট অফিসাররা বলে দেন যে এটা ডিপিসিস পাস হলেও একে ইমপ্লিমেন্ট

করা যাবে না কারণ এতে কোনও বাজেটারি সাপোর্ট নেই। এম এল এ হিসাবে অন্তত এই অভিজ্ঞতা আমাদের সরলেরই আছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে প্রতিনিয়ত যেটা দেখি সেটা হচ্ছে যে, প্ল্যান পাস করিয়ে দেওয়া হলেও তার কোনও বাজেটারি সাপোর্ট থাকছে না। বিরোধী সদস্যরা এই ব্যাপারে অনেক সময়ে দাবি জানাতে থাকে এবং সেক্ষেত্রে সরকার থেকেও এই দাবি মেনে নেওয়া হয় যে, কারণ তারা জানেন যে জিপিসিসি পাস হলেও কোনওদিন তা ইমপ্লিমেন্ট হবে না, এর কোনও বাজেটারি সাপোর্ট নেই। এই যে ভেক অবস্থায় নিয়ে যাওয়া হচ্ছে সেই কারণে রাজীব গান্ধীর আমল থেকে এই সিদ্ধান্ত নেওয়া হয় যে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে যে স্কীম নেওয়া হবে বা প্ল্যান এস্টিমেট করা হবে তার জন্য একটা ফিনান্স কমিশন থাকবে এবং একটা গ্রান্ট ইন অ্যাড দেবে স্টেট কনসলিডেটেড ফান্ড থেকে। সংবিধানের যে ৭৪তম সংশোধনী করা হয়েছে তার ২৪৩(ওয়াই) ধারাতে এই কথা বলা হয়েছে। ফিনান্স কমিশনের কথা এবং তার প্ল্যান কিভাবে ইমপ্লিমেন্ট করা হবে সেকথা বলা হয়েছে। এই প্রসঙ্গে আমাদের জেলার একটি অভিজ্ঞতার কথা আপনাকে বলছি—আমাদের জেলা খানাকুল তারকেশ্বরে কংগ্রেস হ্যাবক মেজরিটি পায় কিন্তু তা সত্ত্বেও কংগ্রেস পঞ্চায়েত সমিতির সভাপতিকে কাজ করতে দেওয়া হয় নি। জেলা পরিষদকে দিয়ে একটি বেনিফিসিয়ারী কমিটি করে তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছিল। এবং তার মাধ্যমেই কাজকর্ম করা হত। এই নিয়ে হাউসেই আলোচনা হয়েছিল এবং বিনয়বাবু অত্যন্ত ভালো লোক, তিনি ১ ঘন্টা ধরে এই নিয়ে আলোচনা করেছেন। নন অফিসিয়াল রেজলিউশনের দিন এই নিয়ে আলোচনা হয়েছিল। অবশেষে তাঁর হস্তক্ষেপে শেষ বারের মতো এটা বন্ধ হয় এবং এর একটা সুরাহা হয়।

[3-10—3-20 p.m.]

আপনাদের দলের লোকেরা এইগুলি করতে দেয়না, কংগ্রেস জিতলে সেখানে কাজ করতে দেবে না, টাকা দেবে না, আপনাদের যারা হেরে যায় তাদের দিয়ে বেনিফিসিয়ারী কমিটি করে সেখানে কাজ করাবেন। কংগ্রেসের পঞ্চায়েতকে সেখানে কাজ করতে দেবেন না, যেখানে ওরা কাজ করতে পারছে না, সেখানে আমরা কাজ করেছি—ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে কাজের বিষয় ঠিক হলেও সেই কাজ হয়না—বেনিফিসিয়ারী কমিটিকে যদি টাকা দেওয়া হয় তাহলে দেখা যাচ্ছে সেই জায়গাটায় তারা কাজ করছেন, অন্য জায়গায় নয়। আজকে সরকারের পক্ষ থেকে সরকারের বিলের বিরুদ্ধে ওনারা কথা বলছেন, আপনারা বলছেন বাধ্য হয়েছি, তাই এটা করতে হচ্ছে, রাজীব গান্ধী এই বিল এনে প্রথম বাধ্য করেছিল, তারপর নরসিমা রাও আপনাদেরকে বাধ্য করাতে পেরেছেন বলে আমরা তাদেরকে সাধুবাদ জানাতে পেরেছি। শুধু এখানে নয়, সারা ভারতবর্ষে যাতে একই সাথে এই জিনিস চলে সেটা তারা বলেছেন। সৌগতবাবু যে প্রশ্নটা আজকে তুলেছেন এম.এল.এ.দের অবস্থা কি, এটা নিয়ে আপনারাও বলেন, আপনারাও জানেন। আপনারা যখন এলাকায় যান তখন আমাদের দেশের মানুষ যারা ভোট দেন সে এডুকেটেড হোক আর ইললিটারেটেট হোক, মানুষ মনে করে গ্রাম পঞ্চায়েতে যাকে ভোট দিয়েছি তার কাছে যে দাবি করবো, বিধানসভায় যাকে ভোট দিয়েছি কিংবা লোকসভায় যাকে ভোট দিয়েছি তার কাছেও একই দাবি করব। আজকে

মানুষ কেন দাবি করছে, কারণ সে এম.এল.এ., এম.পি. বা পঞ্চায়েতের সদস্য, তাদের মধ্যে কার কি ফাংশন আছে সেটা তারা জানেনা। আমার এলাকায় রাস্তা হচ্ছে না কেন, টিউবওয়েল হচেছ না কেন—এই ব্যাপারে সেই ভোটারের যেহেতু জানা নেই সেইজন্য সে গ্রাম পঞ্চায়েতে কিংবা পঞ্চায়েত সমিতির কিংবা এম.এল.এ., এম.পি. সবাইকে তারা বলবেন; সে হয়ত জানেনা কমিশনার বা কাকে টিউবওয়েল বসানোর জন্য ধরতে হবে। কাকে বলতে হবে এই ব্যাপারে সেটা হয়ত আমার এলাকার লোকেরা কেউ জানে না, সেখানে আমাকেই হয়ত পঞ্চায়েতের সদস্যকে বা কমিশনারকে বলতে হবে এটা বসিয়ে দিন। আজকে এম.এল.এ.দেরকে এই অবস্থার মধ্যে পড়তে হয়। একটি জায়গায় হয়ত টিউবওয়েল দরকার, এম.এল.এ জিনিসটা ফিল করছেন, কিংবা সেখানে হয়ত জি.আর. দেওয়া দরকার, রিলিফ দেওয়া দরকার, কিন্তু এম.এল.এ.র কিছু করার নেই। সে আপনাদের দলের লোকই হোক আর আমাদের দলের লোকই হোক। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান যদি আমাদের পার্টির লোক হয় তাহলে তাকে এই ব্যাপারে বলতে পারছি, যদি আপনাদের পার্টির লোক হয় তাহলে তখন ভাবতে হচ্ছে—লজ্জা হচ্ছে, বললে শুনবে তো, এই জিনিস আপনাদের আমাদের সকলের হচ্ছে। তবুও অনেক সময় বলতে হচ্ছে, এজন্য তুমি লোকাল কমিটিকে, সি.পি.এমের প্রধানকে বলো, এটা আমাদের দায়িত্ব নয়, এটা বাস্তব সত্য। সি.পি.এম.এরও অসুবিধা হয়, কংগ্রেসি চেয়ারম্যান হলে, কংগ্রেসিদেরও অসুবিধা হয় সি.পি.এম.এর লোক চেয়ারম্যান হলে নিজের দলের লোক হলে বলে দিলাম, কিন্তু যদি আলাদা হয় তাহলে অসুবিধা হয়, ফলে কোনও কাজই ঠিকমতো ফাংশন করে না। কিন্তু মানুষগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে, সেইজন্য এম.এল.এ.দের কিছু স্কোপ থাকা দরকার। দিল্লি যেটা করছে, তাতে রেকমেন্ড করার ক্ষমতা দিচ্ছে, আমার এলাকার একজন এম.পি. বলেছে কিছু কিছু টিউবওয়েল বসাতে হবে, ঐগুলির স্কীম করে পাঠিয়ে দিন। তার স্কোপ ছিল বলে সে বলছে। আজকে আমাদের এম.এল.এ-দের কিছু করার ক্ষমতা নেই, এখানে চিৎকার করা ছাড়া আর খবরের কাগজে নাম তোলা ছাড়া আর কোনও ক্ষমতাই আমাদের নেই। মানুষের কাছে এটা ধাপ্পা ছাড়া আর কিছু নয়। আমরা কোনও কাজ করতে পারি না। শুধু লেজিসলেশন ব্যাপারে এম.এল.এ. থাকবে তা নয়, তাকে ডেভেলপমেন্ট•ওয়ার্ক-এ যদি সামিল না করা যায় তাহলে কিছুই হবে না। উনি বলেছেন নমিনেটেড হয়ে আসতে হবে। ওয়ান ফিফথ যদি নোমিনেশন না হয়ে আসেন তাহলে হবে না। আপনারা হয়ত দেখবেন ওয়ান ফিফথ নোমিনেশন হয়েছে, ইলেকটেড এম.এল.এ. ২৬জন, ৬ জন মন্ত্রী যদি এর থেকে বাদ যান তাহলে ২০ জন হল, এখন ডি.পি.সি.সি.তে কি হয়, সমস্ত এম.এল.এ., মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, পঞ্চায়েত সমিতির সভাপতি, জেলা পরিষদের সভাধিপতি, বি.ডি.ও., এস.ডি.ও. বিভিন্ন অফিসাররা সেখানে আসে, এর ফলে হল কি, হৈ হট্টগোলের মধ্যে সবাই বলতে থাকে তার এলাকায় কথা, মেম্বারদের মেনশন করার মতো অবস্থা হয়ে যায়, এটা করতে হবে, অনেকটা আমাদের হাউসের মতো, সেইজন্য বলব কমিটি করে সেটাকে এফেকটিভ করা দরকার। কেন্দ্র যা করছে তার বিরোধিতা করতে হবে। আর এখানে যেহেতু আপনারা রয়েছেন, ওখানে বিরোধী রয়েছেন সেই জন্য এটার বিরোধিতা করতে হবে, এটা না করে আজকে যে বিলটা নিয়ে আসা হয়েছে সেটাকে আমরা সমর্থন করছি, আমি রাজ্য সরকারকেও অনুরোধ করব আপনারাও এই ব্যাপারে বিবেচনা করবেন।

অবিলম্বে আপনি ফাইনান্স কমিশন কমপ্লিট করুন। কমপ্লিট করলে এই ডি.পি.সি.সি গুলি এফেকটিভ হবে। আর ফাইনান্স কমিশন তাড়াতাড়ি না করে যদি ঝুলিয়ে রাখেন তাহলে এই কমিটি শুধু কমিটি হয়েই থাকবে, কাজের কাজ কিছু হবে না। আপনি বাজেটারি সাপোর্ট পাবেন না, প্ল্যান তৈরি হলেও সেটা ইমপ্লিমেন্ট করা যাবে না। মাননীয় বিনয়বাবুকে আমি সেজন্য বলব, আপনি একজন অভিজ্ঞ লোক, এটা সঠিকভাবে করুন। রাজনৈতিক দৃষ্টিভঙ্গির উর্দ্ধে থেকে জিনিসটা চিন্তা করুন যা আপনি অনেক ক্ষেত্রে করেন। আপনার দলের সদস্যরা এটার সমালোচনা করলেন দেখে আমি দুঃখিত হলাম, লজ্জিত হলাম। একটা বিল কেন্দ্রীয় সরকার এনেছেন এবং আজকে আপনি এই সভায় তা উপস্থিত করেছেন। আপনি আপনার স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনসে বলেছেন যে এটার দরকার আছে কিন্তু আপনার দলের লোকরা সেটা বুঝতে পারছেন না। আপনি তাদের ব্যাপারটা বোঝানোর চেষ্টা করুন। আমি আপনাকে সমর্থন করছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে বিলটা আনা হয়েছে এটা শুধুমাত্র ঐ জেলার ডিস্ট্রিক্ট কাউন্সিল তার কনসেপ্টটা কি হবে সেটা। এ সম্পর্কে বলতে গিয়ে অনেকে যেসব বিষয়ের অবতারণা করেছেন সেগুলি এর সাথে জড়িত নয়। তার ফাংশানিং কি হবে ইত্যাদি সেটা নেই। মাননীয় সদস্য সৌগতবাবু ইতিহাস দিতে গিয়ে অর্ধসত্য কথা বললেন। প্রথম কথা হচ্ছে, এটা ভুলে যাবেন না যে একজন লোক যিনি এ ব্যাপারে ছিলেন তিনি মহাত্মা গান্ধী। তিনি জিজ্ঞাসা করেছিলেন তখন কন্সটিটিউসনটা শেষ হতে যাচ্ছে আম্বেদকারকে যে পঞ্চায়েত সম্বন্ধে কি ব্যবস্থা করা হয়েছে?

(গোলমাল)

কিছুই করেন নি আপনারা। প্রথমে পঞ্চায়েত নিয়ে আলোচনা স্বাধীনতার আগে হয়েছিল কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেটা ভুলে গেলেন এবং যেটা ইনট্রোডিউস করলেন সেটা হচ্ছে কমিউনিটি ডেভেলপমেন্ট প্রজেক্ট। এটা আমরা করি নি, আপনারাই এটা করেছেন। আমি ভালোভাবে পড়েছি, তাতে সেই আইডিয়াটা ছিল, চেষ্টারব্রেস বলেছেন একটা আর্টিকেলে যে ওরা চেয়েছিলেন এখানে মার্কেট এক্সপানসন করতে যে জন্য কমিউনিটি ডেভেলপমেন্ট সবচেয়ে বেশি জোর ছিল এক্সটেনসন অফিসারে। এটা ১০ বছর ধরে চলেছিল। দেখা গেল কিছুই হল না। তারপর বলবন্তরাও মেহেতো কমিটি, অশোক মেহেতো কমিটি হল এবং তারপর একটা করলেন। কিন্তু তাতেও সবটা হল না। খালি গ্রামসভা, এখন যেটা গ্রাম পঞ্চায়েত বলা হচ্ছে তখন সেটাকে বলা হত অঞ্চল পঞ্চায়েত, ওল্ড ইউনিয়ন। সেখান পর্যন্ত গিয়ে তার উপর আর করেন নি। এটা ফ্যাক্ট অব দি হিসট্রি। এটা কেউ অস্বীকার করতে পারবেন না যে ১৯৭৮ সালে আমরা নির্বাচন করলাম বামফ্রন্ট সরকার গঠনের এক বছরের মধ্যে। আমরা এটা অনুভব করেছিলাম বলেই তাড়াতাড়ি করেছি কিন্তু তার আগে ১৫/১৭ বছরে এটা করার দরকার থাকলেও এবং অ্যাবসোলিউটলি আপনারা ক্ষমতায় থাকলেও সেটা আপনারা অনুভব করেন নি। শুধু আপনারাই নন, সারা ভারতবর্ষের কেউ অনুভব করেন নি। আপনারা

[3-20—3-30 p.m.]

যে সব কথা বললেন সেটা হচ্ছে ঐ মায়ের কাছে মামারবাড়ির গল্প বলার মতোন। এক এব সময় রাত্রে ঘুমোবার সময় ভাবি যে আমি বিছানায় আছি না সমুদ্রে ভাসছি, এই সব হয়ে যখন হলো না তখন আপনাদের ভিতর চিন্তা হলো কী হলো? কী করলো? তখন পঞ্চায়েতকে দিয়ে শেষের দিকে মানে বোধদয়টা হলো অনেক শেষে এবং তারও আবার অন্যরকম ব্যাপার ছিল। বোধদয় হয়ে হলো, ঐটা করতে হবে, কিন্তু সেটা একটা জনগণের ইনস্ট্রুমেন্ট না হয়ে পঞ্চায়েতের মূল মর্ম বস্তু হচ্ছে গণতন্ত্রকে তৃণমূল পর্যন্ত প্রসারিত করতে হবে, এটাই হচ্ছে মূল মন্ত্রী। আর এটা হচ্ছে নামে বলব পঞ্চায়েত, নামে বলব মিউনিসিপ্যালিটি, আর কত কৌশলে উপর থেকে কন্ট্রোল করব ভুলে যাবেন না ঐ রাজীব গান্ধী, তিনিও চেয়েছিলেন একটা সুপার কমপিউটার থাকবে। প্রত্যেকটা জায়গায় কমপিউটার দেওয়া হবে, সেখান থেকে কন্ট্রোল করা হবে, নানারকম ব্যাপার ছিল। যখন ডিবেট হয়েছিল, আমি সেখানে ছিলাম আমাকে সেই সময় যোজনার যিনি এডিটর ছিলেন, তিনি আমাকে বলেছিলেন আমি পঞ্চায়েতের ইতিহাস সমস্ত কিছু দিয়ে একটা আর্টিকল লিখেছিলাম, সেটা বেরিয়েছিল সমস্ত ল্যাঙ্গুয়েজে সারা ভারতবর্ষে, সেটা প্রচারিত হয়েছে, তার বেসিসে বলছি এটা ঐ রকম ভাবে কন্ট্রোল করা যায় না। ধরুন পার্টিনেনটলি যেটা আছে, কন্সটিটিউশনে যা আছে—কী হচ্ছে খেয়াল করুন দেখি? আই যে আছে তাতে চেয়ার পার্সন অ্যাপয়েন্টেড হবে। এটা দেখুন 3 subject to the provision of clause c of sub-section 2. তাহলে চেয়ার পার্সন অ্যাপয়েন্টেড হচ্ছে। এখানে কী ছিল, যে যিনি সভাধিপতি হবেন তিনি জেলা পরিষদে ইলেকটেড হবেন বাই দি পিপল, অ্যাডাল্ট ফ্র্যানচাইজ। আমাদের এটা অন্য জায়গায় ছিল না, অন্য জায়গায় নিচেতে হতো, আমি সব ভারতবর্ষের বিভিন্ন স্টেট ঘুরেছি। আমাদেরই ছিল যেখানে প্রত্যেকটি টায়ার, অ্যাডাল্ট ফ্রানচাইজ হতো, তিনটে বক্স থাকতো, গ্রাম পঞ্চায়েতেও অ্যাডাল্ট ফ্র্যানচাইজ, পঞ্চায়েত সমিতিতে অ্যাডাল্ট ফ্রানচাইজ, জেলা পরিষদেও অ্যাডাল্ট ফ্রানচাইজ। অ্যাডাল্ট ফ্র্যানচাইজ যারা ইলেকটেড হতো, এবার সব ইলেকটেড মেম্বার ফার্স্ট মিটিং-এ তারা নির্বাচন করছে ওকে। এখানে তা করা হলো না, ঐগুলো করে নিয়ে এসে এবার এটা হবে অ্যাপয়েন্টেড। যিনি চীফ একজিকিউটিভ হিসাবে ফাংশন করবেন, হি উইল বি অ্যাপয়েন্টেড। শুধু তাই নয়, ঐ যে বললেন আপনি, কিন্তু একটু তলিয়ে দেখবেন যে ওয়ান ফিফথটা নমিনেশন। যেটা ইংরাজ আমলের যে নমিনেশন ছিল ইউনিয়ন বোর্ডে নয় জনের ভিতর তিন জন নমিনেটেড, ছয় জন—আমি বহুবার এখানে দেখিয়েছি যে সেখানে তিন জন নমিনেটেড মানে যে যখনই সরকারে থাকবেন তার বশংবদ লোক হবে। আর বাকি ইলেকটেড যারা, সেই ইলেকশন হতো অত্যন্ত লিমিটেড ফ্রানচাইজে, যারা সার্টেন অ্যামাউন্ট অব চৌকিদারী ট্যাক্স দিতেন তারা। আমি হিসাব করে দেখেছি সিক্স পারসেন্ট এর বেশি ভোটার ছিল না। তাতে বিশ্বাস নেই এবং এই তিন জন নমিনেশনের ভিতর নয় জনের শুধু দু জন ভাঙাতে পারলেই পাস। তাই হতো। সেই জন্য আবার এর ভেতর দিয়ে আপনারা ঐ নমিনেশন নিয়ে এসেছেন। এইগুলো সব ভাববার আছে। এই জন্য আমি পয়েন্ট আউট করার জন্য বলছি, এটাই মস্ত বড় জিনিস, এখানেও চেয়ার পার্সন, মিউনিসিপ্যালিটির চেয়ার পার্সন তার। আর যেটা বলছেন, শুনুন, আপনি আচরি ধর্ম অপরে শেখাও, যেখানে কংগ্রেসেরই অধিকার নেই, চিরকাল ছিল,

এখানকার ইলেকটেড কংগ্রেস মেম্বার প্রত্যেকটা স্টেট অন্তত প্রথম দিকে হতো, কিন্তু এখন না। এখন আপনাদের সেই অধিকার নেই, হারিয়েছেন এবং সেখানে সব গিয়ে বলবে, অতএব শ্রী গুরুদেব চরণায় নমঃ। এখানে কী হবে, গুজরাটে কী হবে, গুরুদেবের চরণে নম। তিনি যাকে বলবেন তাকে করা হবে। এই যদি আপনাদের ডেমোক্রেসির নমুনা হয় এবং এরপরে যদি আপনারা আমাদের ঐ নিয়ে উপদেশ দেন তাহলে তা শুনতে একটু খারাপ লাগে। সে জন্য ঐসব কথা না বলাই ভাল এবং সত্য জেনে কথা বলা ভাল। এখানে প্রধান কথাই হচ্ছে কনস্টিটিউশনে যা বলা হয়েছে তা মেনে নিয়ে সেই ভাবেই এটা আমরা করছি। এখানে আমাদের ইচ্ছে, অনিচ্ছে কোনও প্রশ্ন নেই। তথাপি এটা নিয়ে আমরা লিখব। আপনারা কাগজে দেখেছেন কিনা জানিনা, অলরেডি কেরালা এটা নিয়ে লিখেছে। এমন কি ই.এম.এস. রাষ্ট্রভিত্তিক লিখেছেন। আমরাও কতগুলো জিনিস পয়েন্টেড আউট করছি। ওঁদের তো বাস্তব অভিজ্ঞতা নেই। মণিশঙ্কর আয়ারকে দিয়ে ড্রাফট করালে, সেটা যে কি হয় তা আমরা জানি। এখন কোয়েশ্চেন হচ্ছে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য সংরক্ষিত কেন্দ্রগুলির বিষয়ে—যেখানে কনসেনট্রেশন অফ্ শিডিউল্ড কাস্টস সেখানে এটা হতে পারে, কিন্তু রোটেশনে করলে কি হবে! এটা তো একটা অদ্ভুত ব্যাপার হয়ে যাবে! সুতরাং আমার বক্তব্য হচ্ছে এসব অত সহজে ঠিক করা যায়না। এর জন্য বাস্তব অভিজ্ঞতা, ফিল্ড নলেজের প্রয়োজন। যা হতে চলেছে তাতে এরপর তো আপনাদের অসুবিধাই হয়ে যাবে। আমাদের বর্তমানে যে কমিটি আছে তাতে অল দি এম.পিস, অল দি এম.এল.এ-স আছেন, কিন্তু এটা যা হচ্ছে তাতে তো মাত্র ৩/৪ জন থাকবেন, সবাই থাকবেন না। যেটা ছিল তাতেই বরঞ্চ কিছু সুযোগ ছিল, এখন আর সুযোগ থাকছে না। যাই হোক এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে হবে। আমরা একটা জায়গায় করছি, আপনাদের অনেকগুলো জায়গায় করতে হবে। আপনারা করুন, আমরা দেখব আপনারা কি করেন। একটা কমপিটিশন হোক না—কাজের মধ্যে দিয়ে, গণতন্ত্র প্রসারের মধ্যে দিয়ে, আসুন, একটা কমপিটিশন হোক। এখন যেভাবে সংবিধান বলছে সেভাবে এটা আমরা সংশোধন করছি। পরবর্তীকালে অ্যানামোলি যেসব আছে সেসব সম্বন্ধে আমরা লিখব। চীফ একজিকিউটিভ—দ্যাট ইজ অ্যাপয়েন্টেড যদি হয় এবং তাকে যদি আপনারা ডেমোক্রাসি বলেন, তাহলে তো ডেমোক্রাসির ডেফিনিশন অন্যরকম হয়ে যাবে। এখন যেটা আমরা করছি, এটা খুবই ছোট জিনিস এবং এটা আমরা ঐ সংবিধানের সঙ্গে—সংবিধান সংশোধনীর সঙ্গে—সঙ্গতি রেখে করছি। এটা আর কিছু নয়।

The motion of Shri Benoy Krishna Choudhury that the West Bengal District planning Committee Bill, 199, be taken into consideration was then put and agreed to.

[3-30—3-40 p.m.]

**Clause 1**

There is an amendment to Clause 1. The amendment is in order and Shri Lakshmi Dey may now move his amendment.

**Shri Lskshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause in item (b) of sub-clause (2), for the words "any part of modificatio thereof." the words "any part or modification thereof," be substitutec

**Shri Binoy Krishna Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 1, in iten (b) of sub-clause (2), for the words "any part of modification thereof," the words "any part or modification thereof," be substituted, was thei put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

The question that Clause 2 do stand part of the Bill, was then pu and agreed to.

**Clause 3**

There is a amendment to Clause 3. The amendment is in ordei and Shri Lakshmi Dey may now move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause-3. sub-clause 2, (i) in item (c) for the words "appointed by the State Government", the words "as may be appointed by the State Government" be substituted;

(ii) in the third proviso to item (c), for the words "population of the urban areas in the district", the words "population of the urban areas in the district" be substituted.

**Shri Binoy Krishna Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 3, sub-clause 2, (i) in item (c), for the words "appointed by the State Government", the words "as may be appointed by the State Government" be substituted;

(ii) in the third proviso to item (c), for the words "population of the urban aeas in the district", the words "population of the urban areas in the district" be substituted, was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 4

The question that Clause 4 do stand part of the Bill, was then put agreed to.

### Clause 5

There is amendment to Clause 5. The amendment is in order and Shri Dey now move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 5, sub-clause (4), for the words "before the Divisional Commissioner", the words "before the Divisional Commissioner having jurisdiction" be substituted.

**Shri Binoy Krishna Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 5. in sub-clause (4), for the words "before the Divisional Commissioner", the words "before the Divisional Commissioner having jurisdiction" be substituted, was then put and agreed to.

The question that Clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 6 to 9

The question that clauses 6 to 9 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 10

There is amendment to Clause 10. The amendment is in order and Shri Dey now move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 10, in sub-clause (2), in sub-item (i) of item (a), for the words "environment conservation", the words "environmental conservation" be substituted.

**Shri Binoy Krishna Chowdhury :** I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 10, in sub-clause (2), in sub-item (i) of item (a), for the words "environment conservation", the words "environmental conservation" be substituted, was then put and agreed to.

The question that clause 10, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 11 and Preamble**

The question that clause 11 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to move that the West Bengal District Planning Committee Bill, 1994 as settled in the Assembly be passed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যা বলেছেন, আমি বুঝতে পারলাম না। উনি বলেছেন, তা নাহলে নাকি ডেমোক্রাসির পক্ষে অসুবিধা হয়ে যাচ্ছে। এম.এল.এ., এম.পিরা সদস্য ছিলেন, কিন্তু সেখানে ওদের এম.এল.এ-দের প্রভাইড করতে অসুবিধা ছিল। আমি ক্লজ ১১র প্রতি অ্যাটেনশন ড্র করছি। এতে বলেছে—স্টেট গভর্নমেন্ট যে মেক রুলস ফর ক্যারিং-আউট দি পারপাস অফ দি অ্যাক্ট। অসুবিধাটা কোথায়? স্টেট গভর্নমেন্ট মেম্বারদের নোমিনেট করতে পারবে সেটা বলা আছে তো এতে! আপনি বলছিলেন যে, কিছু মেম্বার নোমিনেটেড হয়ে আসবেন। কিন্তু আমরা দেখেছি এইভাবে এমন কিছু মানুষ যান যাদের কোনও অভিজ্ঞতা নেই। স্টেট গভর্নমেন্ট তাদের নোমিনেট করবেন, ফলে আমাদের মনে হয়, প্ল্যানিং এর কিছু জানেন না এমন কিছু লোক চলে আসবেন। কিন্তু নোমিনেটেড মেম্বাররা যদি ভাল হন তাহলে আমার মনে হয়, এটা বেটার হতে পারে। এক্ষেত্রে এক্সপার্ট মেম্বাররা এলে আমার মনে হয় ফাংশানিং অফ দি প্ল্যানিং অনেক বেটার হবে। আপনাদের মনে আছে, পান্নালাল দাশগুপ্ত যখন প্ল্যানিং বোর্ডের চেয়ারম্যান ছিলেন তখন প্ল্যানিং এর কাজটা ভাল হয়েছিল। এই ধরনের ভাল ভাল মানুষদের আনলে প্ল্যানিং এর পক্ষে ভাল হবে। কিন্তু আপনাদের ডেমোক্রাসি সম্পর্কে আউট-লুক স্বচ্ছ নয়, কিন্তু এক দিকটা লক্ষ্য রেখে এটা করলে আমার মনে হয় তাতে পারপাস অফ দি বিল, পারপাস অফ দি অ্যাক্ট ফুলফিল হবে। আর আমার মনে হয়, মন্ত্রী মহাশয় সবটা দেখে-শুনেই এটা করছেন এবং সেটা প্ল্যানিং এর পক্ষে ভালই হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিলটা এখানে উপস্থাপিত করেছেন, ভবিষ্যতে হয়ত তার কিছু সংশোধনের প্রয়োজন হতে পারে। একটি লাইনে আপনি ডিসেন্ট্রালাইজেশন অফ প্ল্যানিং এর কথা বলেছেন। আমরা তো এর বিরোধিতা করিনি! এটা তো আমাদেরই কনসেন্ট। কোন সোভিয়েত দেশে এই জাতীয় কনসেন্ট আছে কি? সোভিয়েতস আর নট সাবস্টিটিউটস অফ পঞ্চায়েতস। আপনি বোধ হয় একটা ভুল করে ফেলেছেন; গান্ধীজি ১৯৪৮ সালের ৩০শে জানুয়ারি মারা গেছেন, তখন কিন্তু আমাদের

শুরু হয়নি। আপনি কি তখন কংগ্রেসেই ছিলেন; নাকি সরে এসেছেন? তবে কম্যুনিজমের কি পরিনতি সেটা আমরা দেখতে পাচ্ছি। বর্তমানে চীন ইজ কমপিটিং ফর আমেরিকান ইনভস্টেমেন্ট। ভিয়েতনাম আমেরিকান বোমা ইত্যাদি অনেক খেয়েছে। হোয়াট ইজ হ্যাপেনিং সেটা দেখুন। আপনাকে ধন্যবাদ, আপনি সংবিধান মানেন না, একথা বলেন নি। আপনারা

[3-40—3-50 p.m.]

ভেঙ্গে দিতে চেয়েছিলেন, কিন্তু পারেন নি। ৬টি রাজ্যে নির্বাচন হয়ে গেল। কমিউনিস্টরা যে অপ্রাসঙ্গিক হয়ে পড়েছে সেটা সর্বক্ষেত্রে প্রমাণিত হয়েছে। কালকে পুলিশ বাজেট হয়ে গেল, আর মালদায় কংগ্রেস কর্মী মারা গেল। বোমা, গুলি নিয়ে চিরদিন কেউ থাকতে পারেনা। তা যদি হত তাহলে চাওসেস্কু, হিটলারও থাকত। আজকে আপনি একটা ভাইটাল প্রশ্নে উত্তর দেবেন কি? আপনি ফিনান্সিয়াল মেমোর‍্যান্ডামে একটা কথা বলেছেন যে দি বিল উইল হ্যাভ নো ইমিডিয়েট ফিনান্সিয়াল ইমপ্লিকেশন অন দি স্টেট এক্সচেকার—এর মানে কি? আপনি একটা কমিটি করবেন, তারা প্ল্যানিং করবেন। তাদের একটা সেক্রেটারিয়েট থাকবে তো? এক্সপার্ট উইল কাম, ল্যান্ড রেভিনিউয়ের উপরে প্ল্যানিং হবে সেক্রেটারিয়েট না থাকলে কাজ করবে কে? হু উইল শোলডার দি ওয়ার্ক লোড? প্ল্যানিং হচ্ছে একটা ডেলিকেট প্রসেস। এটাকে কমিউনিকেট করতে হবে, প্রিপায়ার্ড করতে হবে। আপনি বললেন যে নো ফিনান্সিয়াল ইমপ্লিকেশন। আপনি সংবিধান মোতাবেক এটা করলেন, কিন্তু কাজের ক্ষেত্রে কি আন্তরিকতা আছে? মনে হচ্ছে অনেকগুলি কনট্রাডিকশন আছে এবং আরও আসবে। আপনি আর একটি অপ্রাসঙ্গিক কথা বলেছেন। ১৯৬৬ সালের মার্চের শেষ পর্যন্ত আমরা ছিলাম। আজকে ১৯৯৪ সালের ৮ই এপ্রিল। এই ২৭ বছরের মধ্যে কংগ্রেস ক্ষমতায় ছিল মাত্র ৫ বছর ৪ মাস। ১৯৭১ সালে ৮৬ দিন, আর ৫ বছর এক মাস। অর্থাৎ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত। বাকি সময়ে আপনারা ছিলেন। আপনারা ১৯৬৭ সাল থেকে ছড়ি ঘুরিয়েছেন। আপনারা পশ্চিমবঙ্গে ২৭ বছর ক্ষমতায় আছেন, মাঝখানে ৫ বছর ৪ মাস বাদে। আপনারা কেন নির্বাচন করতে পারলেন না? আপনারা ১৯৬৭ সালে ক্ষমতায় এসেছেন, ৬৯ সালে এসেছেন, আপনারা বললেন না বয়কট করছেন নির্বাচন। আপনারা ফাঁকা মাঠে গোল দিতে চান। আপনারা নির্বাচন করেন নি। পঞ্চায়েতের কোনও কনসেন্ট কমিউনিস্টদের নেই। আপনি আমাকে বলবেন যে সি.পি.এম-এর কোনও দলিলে এটা লেখা আছে? রাজীব গান্ধী রিজার্ভেশন ফর দি ব্যাকওয়ার্ড—এটা করেছিলেন। আপনারা কিছু করেন নি। সার্ভিস সেকসনে এক লক্ষ ৮৬ হাজার মানুষ, তার মধ্যে ১৭।১৮ হাজার চাকুরি হয়েছে। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসের হয়েছে ৯৫০। মুসলীমদের হয়েছে ৪৫০। এদের থেকে আপনারা ভোট নেন, কিন্তু এদের দেখেন না। অথবা ভাবছেন যে চাকুরি দিলে মিছিলে যাবার লোক পাবেন না। আপনারা এই বিলটার বিরোধিতা করেন নি বলে সাধুবাদ জানাচ্ছি। কিন্তু একথা বলছি যে পরবর্তীকালে কিছু অ্যানোমেলি দেখা দিতে পারে। আমাদের সৌগত রায় সিলেক্ট কমিটিতে ছিলেন, তিনি বলেছেন। পঞ্চায়েতের উপরে সেই বিল আসবে। তার আলোচনার জন্য ২ ঘন্টা সময় দেওয়া হয়েছে। এই সময়ের মধ্যে সব বলাও যাবে না। আপনি তো প্ল্যানিংয়ে স্টেট চেয়ারম্যান, আপনি বলুন যে কেটা সেক্রেটারিয়েট না হলে এরা

কাজ করবে কি করে? জেলা পরিষদ ফুলফ্রেজেড সেক্রেটারিয়েট না পেলে কাজের কোনও ইভ্যালুয়েশন হওয়া দরকার। আপনি যদি সেকসান টু দেখেন তাহলে দেখবেন, সেখানে বলা আছে যে এমিনেন্টসরা আসবেন বাই অ্যাপয়েন্টমেন্ট। তারা কাজ করবে কি করে যদি স্থায়ী সেক্রেটারিয়েট ডিস্ট্রিক্টে না থাকে? এই ব্যাপারে যদি সামান্য দৃষ্টি দেন তাহলে আমি খুশি হব। এই যে বিল এনেছেন, তার জন্য আপনাকে সাধুবাদ জানাচ্ছি। ওরা করে না। মণি শঙ্কর আয়ারের নাম নিলেন। এটা তো মানুষের কথা নয়, আসল কথা হচ্ছে প্রিনসিপ্যাল আমরা পাওয়ার টু দি পিপল দিতে চাই। আপনারা মুখে এক কথা বলেন কাজে অন্য করেন। রাজীব গান্ধী সংবিধান সংশোধন করেছেন, আপনারা সেটা মানতে বাধ্য, এটা আপনারা জানেন, আপনারা বলুন শুধু কনসেপশন নয়, শুধু পেপার ওয়ার্ক নয় এটা আপনারা আন্তরিকতার সঙ্গে গ্রহণ করছেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে কথা বলেছেন সেই ব্যাপারে বলি। আপনি অভিজ্ঞ ল-ইয়ার, আপনি এটা জানেন যে রুলটা করতে হয় অ্যাক্টের সাথে সঙ্গতি রেখে। অ্যাক্টে ক্লিয়ারলি যেখানে নোমিনেশন প্রভিসন আছে, অ্যাক্টে ক্লিয়ারলি যেখানে চেয়ারম্যান অ্যাপয়েন্টেড আছে এইগুলি কারেক্ট করা যায় না রুল অ্যাক্টের সাথে মিল রেখে করা উচিত। এই পয়েন্টটা বলে দিলাম। এটা আপনি জানেন তবুও পয়েন্ট আউট করেছেন। আমি এই পয়েন্টগুলি দেখেছি। অ্যাক্টে এমনভাবে বলা হয়েছে যে It is against the very principle of democracy তবে এটা আমরা পয়েন্ট আউট করেছি, একেবারে ফুল আমরা নয়। আমরা করতে যাচ্ছি, যখন থাকব না আলাদা কথা, যখন থাকব তখন এটা টু মেক বেস্ট অফ দি সিচুয়েশন রুলটা কি ভাবে করা যায় সেটা দেখব। দ্বিতীয় কথা হচ্ছে মাননীয় জয়নাল সাহেব যেটা বলেছেন সেই ব্যাপারে। আজকালে অনেক বড় করে বেরিয়েছে, নির্মল মুখার্জির বক্তব্য সম্পর্কে বেরিয়েছে। নিউ হরাইজেন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত সম্পর্কে বেরিয়েছে। আমরা এনেছিলাম, আমরা আমন্ত্রণ জানিয়ে এনেছিলাম। আগে যিনি কমিউনিটি ডেভেলপমেন্ট প্রোজেক্ট করতেন। এই সম্বন্ধে তাঁর স্বীকৃতি আছে। এই সব জিনিস যারা করতে পারেন তাদের দিয়েই করাই। তিনি এই সব করেন, তিনি নিজে এটা ইভ্যালুয়েট করতে পারেন। ফরেন এক্সপার্ট, তাঁরাও বলেছেন। আপনারা অনেক কথা বলেছেন। আপনারা জমির ব্যাপারে অনেক কথা বলেছেন— কোথায় গেল। আমি সমস্ত বলব, বাজেটে সমস্ত কথা বলব, আমি সমস্ত হিসাব মিলিয়ে দেব। কিছু হয় নি। আমরা এটা জানি জমি কোথাও উড়ে যায় নি, মাঠেই থাকে। মামলা হলে জমি হাই-কোর্টের আলমারিতে থাকে না, মাঠেই থাকে, সেখানে হিসাব থাকে। ওরা ভুল করতে পারে। তাদের এটা টার্মস অ্যান্ড রেফারেন্সে ছিল না। একটা দুটো প্যারা আমি পড়ে দিচ্ছি, গোটা বইটা নয়। সেখানে আছে In the decade and a half of their existence the Panchayats have achieved much that is tangible specially in the land reforms but also in the rural development generally. More than this, they have brought about sub-merged humanity in rural areas and create high degree of social and political awareness amongst all sections. Thousands have entered into the political process of elected

force and this elections have had underwent all opportunity of development. Large number of them were allowed to enter at all levels of panchayat.. We were impressed by the quality of leadership developed by some of them even if at the G.P. level Pradhan and members all spoke with confidence and knowledge not only on matters of immediate interest but on a varied conceptual idea. There are highly encouraging for helping and strengthening the roof of democracy.

[3-50—4-00 p.m.]

এই জিনিসটা আপনারা একটু দেখুন। এখানে ওঁরা যেটা সাজেষ্ট করেছেন, সেলফ্ গভর্নমেন্ট কনসেপ্ট যেটা এখানে আলোচনা হয়েছে—আপনারা রিয়েল ডিসেন্ট্রালাইজেশন অব ডেমোক্রাসি সম্বন্ধে আলোচনা করেছেন, তাতে বলেছেন যে সেটা হবে। পঞ্চায়েতের এই যে তিনটে টায়ার, এটাকে নিয়ে একটা লোকাল গভর্নমেন্ট, ফুল ফ্লেজেড গভর্নমেন্ট উইথ পুলিশ অ্যান্ড এভরিথিং, সেটা হবে। গভর্নমেন্ট অব দ্যাট লেভেল, যেমন স্টেট গভর্নমেন্ট, যেমন ইউনিয়ন গভর্নমেন্ট, লোকাল গভর্নমেন্ট, এই কথা বলেছেন। এটার জন্য সোভিয়েতের দরকার হয় না। এটা ইজিলি বোঝা যায়। তা নাহলে কনসেন্টটা পিরামিডের বেস হিসাবে গ্রহণ করা যেতে পারে—মাথায় থাকবে তা নয়। এখানে আবার গান্ধীজি সম্বন্ধে বলেছেন। আপনারা বোধহয় পড়েন না। তিনি বলেছেন কনসেন্ট এটা নয়, কনসেন্টটা ওসানিয়ন। এখন সারা পৃথিবীতে যে অবস্থা, ডেমোক্রেসীকে ঠিক রাখতে গেলে নিচে এবং উপরে টান থাকবে। এখানে ডিফেকশন ল্য ইত্যাদি করে হবে না। সেজন্য বলছি—রাইট টু রিকল, যেমন, ঘুড়ি ওঠাতে পারেন, তেমনি আবার লাটাই টেনে নামাতেও পারেন। সেজন্য এই কনসেন্টটা এখানে বলা হয়েছে। এখানে আমার কথা হচ্ছে, মোটামুটি এটা আমাদের করতে হচ্ছে, করা হবে, রুলস-এর ভিতর দিয়ে। তারপরে যতখানি পারা যায়, এর বেসিক ডিফেক্ট যেগুলো আছে, আমরা রিভাইজ করব প্রয়োজন হলে। এবং পার্লামেন্টের মেম্বারদের বোঝাতে হবে কোথায় কি? কিছু পরিবর্তন হয়েছে, আগে যা ওরিজিন্যালি ছিল তার। সেজন্য পার্লামেন্টের মেম্বারদের বোঝাতে হবে। আমরা যতটুকু জানি, সেটা নিয়ে কতটা কি করা যায়, সেটা আমাদের করতে হবে।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal District Planning Committee Bill, 1994, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, একটু আগে মাননীয় মন্ত্রী যে বিলটি প্লেস করলেন, আমরা সেটি অপোজ করিনি। আমরা সেটিকে সাপোর্ট করেছি এই হাউসে কতকগুলো নর্মস আছে এই চেয়ার থেকে বারবার বলা হয়। আমাদের যে রুলসের বইটা দেওয়া হয়েছে সেটি ফলো করা হবে সব সময়ে। আমরা জানি যে, হাউসের বিজনেস কখনও থেমে থাকতে পারে না। স্পিকার না থাকলে ডেপুটি স্পিকার আসবেন। তিনি না থাকলে প্যানেল অব চেয়ারম্যানদের মধ্যে থেকে কেউ হাউস চালাবেন। কিন্তু আমরা দেখলাম, যে

অ্যামেন্ডমেন্টটি নিয়ে এসেছেন তাতে টেকনিক্যাল ফল্ট কিছু ছিল, কিছু প্রিন্টিং এরর ছিল, খুব মাইনর এরর ছিল। কিন্তু যে পদ্ধতিতে এই অ্যামেন্ডমেন্টটি আনা হলো, সেটি আপনি বুঝিয়ে দিন। কারণ, মাননীয় লক্ষ্মী দে মহাশয়ের এই যে অ্যামেন্ডমেন্টটি ছিল, তিনি তখন উপস্থিত ছিলেন না, আপনি সেটি অ্যাকসেপ্ট করলেন। মাননীয় বিনয় চৌধুরি মহাশয় বললেন, তিনি অ্যাকসেপ্ট করে নিচ্ছেন। সবটাই টেপ হয়েছে। টেপ শুনলে সবটা বোঝা যাবে। আপনি লক্ষ্মী দে মহাশয়কে বাইরে থেকে ডেকে আনলেন। এটা দৃষ্টিকটু। এর আগে হাউসে এই জিনিস কোনওদিন হয় নি। এর আগে মানসবাবু হাউসে নেই, তাঁর কোয়েশ্চেন অন্য কেউ ডেকে দিচ্ছেন, এটা হয় না। আপনি যেটা করলেন, একজন অ্যাবসেন্টি মেম্বারের অ্যামেন্ডমেন্টটা বিনয়বাবুকে দিয়ে অ্যাকসেপ্ট করিয়ে নিলেন। তারপর লক্ষ্মীবাবু এখানে এসে বললেন। তাঁর অ্যামেন্ডমেন্টটা এই যে আপনি অ্যাকসেপ্ট করিয়ে নিলেন, এটা কিভাবে করলেন? এটা একটু বুঝিয়ে দিন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটি আইনে পরিণত হয়ে যাবার পরে মাননীয় সদস্য এই প্রশ্ন না তুললেই ভালো করতেন। বিষয়টা নিয়ে এতোক্ষন মন্ত্রী বললেন, উনি যদি বলতে চাইতেন মন্ত্রী বলার আগে বলতেন। এখানে উনি যেভাবে বলছেন সেটা খানিকটা অহেতুকভাবে বলছেন। লক্ষ্মী দে কে ডাকার পরেই তিনি এসেছেন, সুতরাং এইভাবে অযথা সময় নষ্ট করা ঠিক নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অ্যামেন্ডমেন্ট অ্যালাউ হয়ে গেছে এবং পাসও হয়ে গেছে এরপরে আর কোনও ডিবেট চলে না।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 7 & 61

**Mr. Deputy Speaker :** There are 5 cut motions to demand No. 7. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Subrata Mukherjee<br>Smt. Sabitri Mitra<br>Shri Deba Prasad Sarkar | Sir, I beg to move that the amound of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্ব মন্ত্রী আজকে আমাদের সামনে যে বাজেট উপস্থাপন করেছেন তার আমি তীব্র বিরোধিতা করছি। আমাদের দলের তরফ থেকে যে কাটমোশন আনা হয়েছে সেই কাট মোশনকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। আমি আমার বক্তব্য তুলে ধরব এবং ভূমি সংস্কারের কাজ যে গত ১২-১৪ বছর ধরে বন্ধ হয়ে রয়েছে তার প্রমাণ আমি পরিসংখ্যান দিয়ে বোঝাব। একটা সরকারি জমি ন্যস্ত করা, বর্গা রেকর্ড করা, ভূমিহীনদের জমি বিলি করা, যোগ্য মানুষকে জমি বিলি করা সমস্ত

ক্ষেত্রে কাজের গাফিলতি লক্ষ্য করা গেছে। এর যে কাজের গতি বন্ধ হয়ে যাবার মুখে। মাননীয় মন্ত্রীও তার বাজেট ভাষণের ১৫নং অনুচ্ছেদে শেষের দিকে এই ভয়ের কারণটা ব্যক্ত করেছেন। ওই প্যারাতে ডিনায়েল করে আসল ভয়ের কারণটা ব্যাখ্যা করেছেন। আমি তাঁর ওই বক্তব্যটা কোট করে শোনাচ্ছি "Question of the programme of land reforms running out of stream. The fashionable coinagle with which land reforms of this state is being sought to be criticised nowadays does not simply arise. এই ভয়ে মন্ত্রী আসলের মধ্যে ঢুকেছেন এবং না ঢুকলে তিনি এইকথা তার বাজেট স্পিচের মধ্যে বলতেন না। মাননীয় মন্ত্রীর বাজেট স্পিচ বছর বছর ছোট আকারে হতে শুরু করেছে। আগে বাজেট স্পিচের বই ২২ পাতার, ২৩ পাতার হত, এখন সেটা কমতে কমতে ১৫ পাতাতে এসে দাঁড়িয়েছে। যেহেতু এখন ভূমি সংস্কার বলতে আর কিছু নেই, মানুষকে আর কি দিয়ে বোঝাবেন যে এতো জমি ন্যস্ত হয়েছে, এতো বিলি করেছি এতো বর্গাদার রেকর্ড করেছি, আর নতুন করে কিছু বলার নেই, সেই কারণে মন্ত্রীর বাজেট ছোট আকারে হতে শুরু করেছে। তারপরে মাননীয় মন্ত্রী একটা রিপোর্ট তুলে ধরলেন শ্রী নির্মল মুখার্জি এবং শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় কর্তৃক তৈরি, রিপোর্টটির নাম হচ্ছে 'নিউ হরাইজন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত'। আমি মন্ত্রীর কাছে অনুরোধ করব যে এই বইটা বিধানসভার সদস্যদের কাছে বিলি করে দেওয়া হোক। এই বইটির রিপোর্টের মধ্যে পঞ্চায়েতের কাজকর্ম ইত্যাদি সম্পর্কে রয়েছে। পঞ্চায়েতের কাজকর্মের সঙ্গে ভূমি সংস্কার অঙ্গাঙ্গি ভাবে জড়িত এবং তার কাজকর্মের বিস্তারিতভাবে তথ্য এখানে পরিবেশিত হয়েছে।

[4-00—4-10 p.m.]

এই ব্যাপারে সরকারের কি ভূমিকা এবং কোথায় গিয়ে এটা থমকে দাঁড়াচ্ছে, কেন থমকে দাঁড়াচ্ছে তার বিস্তারিত বিবরণ এর মধ্যে আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই বইটি যেন সমস্ত সদস্যদের কাছে বিলি করা হয়। এই বইটিতে যে রিপোর্ট আছে সেই রিপোর্টের মধ্যে আছে The Panchayats have no programmes suited for West Bengal's post land reform era. ল্যান্ড রিফমর্স হয়েছে যেটুকু আপনারা দাবি করেন কৃতিত্বের দাবি করেন এবং খুব বাহবা নেন খাদ্য উৎপাদন থেকে আরম্ভ করে পঞ্চায়েত থেকে আরম্ভ করে আমূল ভূমিসংস্কার পশ্চিমবাংলায় যেটুকু হয়ে গেছে সেটার কাজ আপনাদের এই ১৭ বছরে হয়নি, তা ঐ ৭৭-৭৮-৭৯ সালেই শেষ হয়ে গেছে। তারপর থেকে আর ভূমিসংস্কার এর কোনও কাজ পশ্চিমবাংলায় হচ্ছে না। পোস্ট ল্যান্ড রিফর্মস এরা '৮৩-'৮৯ বলতে ওরা বুঝিয়েছেন The Panchayats have no programmes suited for West Bengal's post land reforms era. It started to flag after 1983 when second panchayats were elected. With the third election in 1988 it had all but disappeared. একটা লেবুকে চটকাতে চটকাতে তার যেমন সব রস বেরিয়ে যায় আজকে ল্যান্ড রিফর্মস এর সেই রকম অবস্থা হয়েছে পশ্চিমবাংলায়। Land reforms, is viewed as a "squeezed lemon" with little surplus land to distribute and few "bargaders" left to be recorded. Panchayets have, therfore, excluded land reforms from their agenda as they feel

that it has reached a dead end. এই রিপোর্টে আছে পঞ্চায়েত এখানে কি কাজ করছে। ল্যান্ড রিফর্মসে কোনও কাজ করেনি, কোনও জমি লুকানো আছে, উদ্ধার করেনি। বর্গা রেকর্ড পশ্চিমবাংলায় বন্ধ হয়ে গেছে। এখন কেন্দ্রীয় টাকা জওহর রোজগার যোজনার টাকা তারা কি ভাবে আত্মসাৎ করবে, খরচ করবে—এতক্ষন আপনারা যেটা নিয়ে বল্লেন, বিপ্লব করে দিচ্ছেন—পশ্চিমবঙ্গে সেই পঞ্চায়েত এখন এই কাজে ব্যস্ত আছে। The report says, can hardly be called high, vested agricultural land—remaining to be distributed is 2,58,715.78 acres and at the present pace of distribution it will take 29-56 years to distribute this land. আমার হিসাবে এটা অবশ্য একটু অন্যরকম। এখন আপনাদের সময়ে বছরে হাজার বিঘার বেশি ডিস্ট্রিবিউশন হচ্ছে না। এই জমি ডিস্ট্রিবিউশন দরকার। রিপোর্ট বলছে ইট উইল টেক ২৯-৫৬ ইয়ার্স টু ডিস্ট্রিবিউট দিস ল্যান্ড। ভূমি সংস্কারের বর্তমান অবস্থা কি, সেইজন্য আমরা বলতে চাচ্ছি আপনাদের ল্যান্ড রিফর্মস-এ ভূমিসংস্কার জমি বিতরণ বর্গা রেকর্ড ইত্যাদি যেটা ভূমিসংস্কারের অঙ্গ সেটা মুখ থুবড়ে পড়েছে। আপনারা একটা জিনিস বলেন, যে পরিসংখ্যানগুলি দেন সেইগুলি কংগ্রেস আমলের, যে জমি ন্যস্ত হয়েছে সেই জমি সাধারন মানুষের কাছে বিলি করা হয়েছে এবং যে বর্গা রেকর্ডিং সেই সময় হয়েছে সেই সমস্ত ফিগার সমেত যে সমস্ত ফিগারগুলি আপনারা দেন সেইগুলির মধ্যে আমাদেরও ফিগার আছে। সেইগুলি বাদ দিয়ে আপনাদের ১৭ বছরের কি কৃতিত্ব সেইগুলি আমরা তুলে ধরব। '৭৭ সালের জুলাই সেই সময়ে যখন আমরা ছিলাম তখন ল্যান্ড ভেস্টেড হয়েছিল ১০.৭৫ লক্ষ একর, ইকনমিক রিভিউ '৭৭-৭৮ সালেরটা দেখবেন, তার জন্য কৃষিতে বন্টিত হয়েছিল ৬.৩৫ একর।

১৯৭৯ সালের সেপ্টেম্বর পর্যন্ত জমি ভেস্টেড হয়েছে ১২.৪৫। মাননীয় মন্ত্রীমহাশয়কে এই ব্যাপারটা একটু কান দিয়ে শুনতে বলছি। আমাদের সময় অর্থাৎ ১৯৭৭ সাল পর্যন্ত ছিল ১০.৭৫, তারপর ১৯৭৯ সালের সেপ্টেম্বরে হ'ল ১২.৪৫। যেটুকু ল্যান্ড আপনারা ভেস্ট করেছেন তা এই ১৯৭৭ থেকে ১৯৭৯ সালের সেপ্টেম্বর এই দু বছরে। এই দু বছরে আপনারা প্রায় ২ লক্ষ পৌনে দু লক্ষ একর জমি ভেস্ট করিয়েছেন। কিন্তু তারপরের হিসাবটা কি আসছে? আমি প্রত্যেক বছরের হিসাব দিয়ে আপনাদের বিরক্ত করব না, আমি একেবারে ১৯৯০ সালের ডিসেম্বরে চলে আসছি। ঐ সময় দেখবেন খাস হয়েছে ১২.৬১। ১২.৪৫ থেকে হল ১২.৬৯ অর্থাৎ ১১ বছরে আপনারা ১৫ হাজার একর জমি ভেস্টিং করালেন। এর এক বছর পরে ১৯৯১ সালের ডিসেম্বরে দেখা গেল এই ফিগারটা হয়েছে ১২.৬৭। অর্থাৎ ঐ এক বছরে মাত্র ৬ হাজার একর। ১৯৯২ সালের সেপ্টেম্বর, আরও এক বছর পরে ফিগারটা হল ১২.৬৯। অর্থাৎ মাত্র দু হাজার একর। এই ১২ পয়েন্ট সামথিং গত ১২ বছর ধরে চলছে। গত ১২ বছরে আপনারা ১২ পয়েন্ট সামথিংকে একত্রিত করতে পারছেন না। আপনাদের লজ্জা নেই। আপনারা বলছেন আপনারা নাকি আমূল ভূমি সংস্কার করেছেন অথচ বছরে ১/১।/২ হাজার একরের বেশি জমি ভেস্টিং করিয়ে আপনারা তা ডিস্ট্রিবিউট করতে পারেন নি। এই হচ্ছে আপনাদের আমূল ভূমি সংস্কারের নমুনা। আপনাদের কোনও লজ্জা নেই। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। বাজেটে আপনি যে স্ট্যাটিসটিক্যাল বা পরিসংখ্যান ভিত্তিক ফিগারগুলি দেন

তাতে আমি ১৯৯৩ সালে কত জমি ভেস্টিং হয়েছে সেটা খুঁজে পেলাম না। বোধহয় লজ্জা পেয়েছেন তাই দেন নি। ঐ একই ফিগার বারবার কোট করতে চাইছেন না বোধ হয়। ১৯৯৩ সালের স্টাটিসটিক্যাল রিপোর্টে কিম্বা আর্থিক সমীক্ষাতে কোথায় কত জমি ভেস্টিং হল আপনি তার হিসাব দেন নি, আমি বলব দয়া করে সেই হিসাবটা দেবেন যেমন প্রত্যেক বছরের হিসাবের ফিগার ইকনমিক রিভিউতে থাকে। আপনি আশা করি বলবেন যে ১৯৯৩ সালের জুন বা ডিসেম্বর পর্যন্ত কত জমি ভেস্টিং হয়েছে। যাই হোক, যে হিসাব আমরা পেয়েছি ১৯৭৯ থেকে ১৯৯২ এই ১৪ বছরে তাতে দেখছি জমি খাস হয়েছে মাত্র ২৪ হাজার একর। অর্থাৎ গড়ে বছরে ১৭শো একর। আমি আগেই বলেছি যে এই সরকার আসার পর ১৯৭৭ থেকে ১৯৭৯ বড় জোর ৮০ সাল পর্যন্ত এই ২/৩ বছরে যেটুকু জমি ভেস্টিং করেছেন, বর্গা রেকর্ডিং করেছেন তারপর গত ১৪/১৫ বছরে আর কিছুই পশ্চিমবঙ্গে ভূমি সংস্কাররের কাজ হয়নি। পরিসংখ্যান দিয়ে যদি আপনি আমাদের বোঝাতে পারেন যে না. অনেক বেশি কাজ হয়েছে, আমাদের কথা সঠিক নয় তাহলে আপনার বাজেটকে আমরা সমর্থন করব। আমি ফিগার যেটুকু কোট করেছি তা আপনার বাজেট বক্তৃতা এবং আর্থিক সমীক্ষা থেকেই করেছি। সুতরাং এটাকে ডিনাই করার ক্ষমতা আপনার নেই। এর পর জমি বন্টনের ক্ষেত্রে আমরা দেখছি যে ১৯৯০ সালের ডিসেম্বর পর্যন্ত ১২.৬৯ যেখানে ভেস্টিং হয়েছে সরকারে তার সবটাও আপনারা বিলি করতে পারেন নি। সেটা কেন বিলি করতে পারেননি পরে বলব। বিলি করেছেন কত, ৯০ সালে ডিসেম্বরে ১.০৭ লক্ষ একর জমি।

[4-10—4-20 p.m.]

কতজন লোককে জমি দেওয়া হলো, ১৯ লক্ষ ৪০ হাজার লোকের মধ্যে জমি বিলি করা হলো। তারপর ৯৩ সালের জুন মাসের হিসাবটা দিচ্ছি, ৯০ সালে ছিল ৯.০৭ তিন বছরে পরে সেটা দাঁড়ালো ৯.৪০ লক্ষ একর জমি এবং বিলি করলেন ২০ লক্ষ ৫৬ হাজার লোকের মধ্যে। ১৬ বছরে আপনারা মোট জমি বন্টন করলেন ৩.০৫ লক্ষ একর জমি, ৫.০২ লক্ষ লোকের মধ্যে। তাহলে আপনাদের. নিট রেজাল্ট দাঁড়ালো কী? ৯৩ সালের জুন পর্যন্ত ৩.০৫ লক্ষ একর জমি আপনারা ১৫.২৯ লক্ষ লোকের মধ্যে বিলি করলেন, তাহলে মাথা পিছু দাঁড়ালো প্রতি জন গড়ে ১২ কাঠা করে জমি পেল। আমি প্রশ্ন করতে চাই একজন ভূমিহীন কৃষক বা যে জমি পাবার হকদার ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্টের ৪৯ ধারা অনুযায়ী তাকে ১২ কাঠা করে জমি দিয়ে বলছেন পশ্চিমবাংলায় আমূল ভূমি সংস্কার করে ফেলেছেন। যে কোনও অর্থনীতিবিদ জানেন ইকনমিক হোল্ডিং বলে একটা কথা আছে, একটা মানুষকে জমি দিলে কখনই সে স্বনির্ভর হতে পারে না, তাকে আপনি যতই সাহায্য দিন। এর পর তাদের নিজের পায়ে দাঁড়াবার জন্য যে সরকারি সাহায্যের পরিকল্পনা দরকার সেই পরিকল্পনায় সাহায্য দেবার ক্ষমতা আপনাদের নেই। সুতরাং যে জমি বিলি করছেন সেটা বলতে পারেন রাজনৈতিক উদ্দেশ্যে বিলি করছেন। এর ফলে সত্যিকারের গ্রামাঞ্চলের অর্থনৈতিক চরিত্র পাল্টে যাচ্ছে, সেটা বিশ্বাস করি না। বর্গা রেকর্ডিং এর ক্ষেত্রে দেখছি ৮৭-৮৮ সালে বর্গা রেকর্ডিং হয়েছিল ১৩.৭৫ লক্ষ। ৯৩ সালে জুন মাসে সেটা দাঁড়ালো ১৪.৪০। অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি গত পাঁচ বছরে বর্গা রেকর্ডিং হয়েছে মাত্র

এক লক্ষের কম প্রায় ৫০ হাজারের মতো। গত দু বছরের হিসাব যদি নেন তাহলে দেখবেন মাত্র এক হাজার বর্গাদার নথীভুক্ত হয়েছে। ৯১ সালে ছিল ১৪.৩৯ লক্ষ আর ৯৩ সালের জুনে হলো ১৪.৪০ লক্ষ। সুতরাং বর্গা অপারেশন নিয়ে এত হৈচৈ করা হয়েছে, অথচ দেখছি একদম বন্ধ হয়ে গেছে। বর্তমানে পশ্চিমবাংলায় বর্গা রেকর্ডিং একদম বন্ধ হয়ে গেছে। সুতরাং আমি জানতে চাইছি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে, আপনার হিসাবে পশ্চিমবাংলায় এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট এবং ল্যান্ড রিফর্মস অ্যাক্ট এই দুটো অ্যাক্ট অনুয়ায়ী কত জমি ভেস্টিং হওয়া উচিত এবং বর্তমানে কত হয়েছে, আপনার কী তার কোনও হিসাব আছে? আপনার যদি হিসাব থাকে তার কত পারসেন্টেজ এখনও পর্যন্ত ১৭ বছর পরে আপনারা সরকারে ন্যস্ত করতে পেরেছেন—আমার যতদূর জানা আছে পশ্চিমবাংলায় দুটো অ্যাক্ট অনুসারে অন্তত পক্ষে ৩০ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হওয়া দরকার। কিন্তু ১২.৬৯ লক্ষ একর জমি এই পর্যন্ত সরকারে ন্যস্ত করতে পেরেছেন। বাকি জমিগুলো ন্যস্ত করতে পারছেন না। কিন্তু দ্বিতীয় ভূমি সংস্কার আইন, তৃতীয় ভূমি সংস্কার আইন আপনি পাস করা সত্ত্বেও এই জিনিস হয়েছে। এর কারণ কী, হয় আপনাদের সরকারি কর্মচারীরা কাজ করেন না, না হলে ৭৭/৭৮/৭৯ সালে আপনাদের যে রাজনৈতিক উইল ছিল ভূমি সংস্কার করার ব্যাপারে, সেই উইল আজকে নেই। অথবা আপনারা ভেবেছেন যারা জমি লুকিয়ে রেখেছে তারা আজকে আমাদের দলে এসে গেছে, আমাদের ভোট দিচ্ছে সুতরাং ওদের জমি উদ্ধার করার দিকে আমরা বিশেষ অগ্রসর হবো না। গত ১০/১২ বছর ধরে নতুন কোনও জমি ভেস্টেড হচ্ছে না। জমি বন্টন হচ্ছে না, বর্গা রেকর্ডিং হচ্ছে না। কেন হচ্ছে না, তার জবাব নিশ্চয়ই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বর্গাদারদের নিজেদের পায়ে দাঁড়াবার জন্য কী ব্যবস্থা করেছেন? এই সরকার আসার পরে আমরা শুনতে পেতাম যে, বর্গাদারদের ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়া হবে। বর্গাদারদের যদি ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়ার ব্যবস্থা করে থাকেন তাহলে সেটা নিশ্চয়ই ভাল কাজ, আমরা তা সমর্থন করি। কিন্তু ঋণের টাকা ব্যাঙ্কে ফেরত দেওয়া হয়েছে কিনা সেটাও তো আপনাকে দেখতে হবে। আমরা দেখছি ব্যাঙ্কের বিরুদ্ধে আপনারা ক্রেডিট ডেপোজিট রেশিও নিয়ে অনেক চীৎকার চেঁচামেচি করছেন। কিন্তু ব্যাঙ্কগুলো যে টাকা এ রাজ্যে লগ্নী করছে—সে বর্গাদারকেই হোক, ছোট শিল্পপতিকেই হোক বা যে কোনও ক্ষেত্রেই হোক বা আই.আর.ডি.পি.-তেই হোক—সে টাকা সময় মতো ফেরৎ আসছে কিনা সেটা তো দেখতে হবে! আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনারা বর্গাদারদের ১৭ বছরে কত টাকা ব্যাঙ্ক থেকে লোন পাইয়ে দিয়েছেন এবং এখন পর্যন্ত কত টাকা ব্যাঙ্কগুলো ফেরৎ পেয়েছে? আজকে ব্যাঙ্কগুলো কেন হাত-গুটিয়ে বসে আছে? কেন বর্গাদারদের সাফিসিয়েন্ট লোন দিয়ে তাদের নিজেদের পায়ে দাঁড় করিয়ে দেবেন না? আমি আশা করব এই প্রশ্নগুলোর আপনি জবাব দেবেন। আজকে আবার গ্রাম-গঞ্জে মহাজনদের প্রাদুর্ভাব ঘটেছে। যে মহাজনরা আপনারা ক্ষমতায় আসার পর ভীত সন্ত্রস্ত হয়ে নিজেদের গুটিয়ে নিয়েছিল সেই মহাজনরা আবার আত্মপ্রকাশ করছে। ভূমিহীন কৃষকরা এবং ছোট চাষীরা আবার তাদের খপ্পরে পড়ছে। এই সরকার ১৫/১৬ বছর পরেও তাদের উচ্ছেদ করতে পারেন নি। কেন্দ্রের জনতা সরকারের সময় আমরা দেখলাম—যখন আপনাদের বন্ধু সরকারের ভি.পি. সিং প্রধান মন্ত্রী ছিলেন তখন তাঁর কৃষি মন্ত্রী অ্যানাউন্স করেছিলেন—১০,০০০ টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব হয়ে যাবে। তারপর থেকেই আমরা

দেখছি কোনও কৃষক আর লোনের টাকা ফেরৎ দেবার কথা বলছে না। ফলে ব্যাঙ্কগুলো হাত-গুটিয়ে বসে আছে। কৃষকরা যে যা লোন করেছিল সে তা আর ফেরৎ দিচ্ছে না, সেই জন্য ব্যাঙ্কও আর নতুন করে কৃষকদের লোন দিচ্ছে না। এই অবস্থায় আজকে ব্যাঙ্কগুলো সসেমিরা অবস্থায় পড়েছে। ফলে ব্যাঙ্কগুলো আর বর্গাদারদের ঋণ দিতে এগিয়ে আসছে না। প্রথম প্রথম আপনারা বাজেটের সময় বলতেন—এ বছর এত টাকা নির্দিষ্ট করে দিচ্ছি, ব্যাঙ্কগুলোকে বর্গাদারদের ঋণ দিতে হবে। এখন আর এরকম কথা মন্ত্রীর বক্তব্যে বা অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে দেখতে পাই না। এখন আর আপনারা বলেন না যে, বর্গাদারদের এ-বছর এত টাকা ব্যাঙ্ক লোনের জন্য আমরা ব্যাঙ্কগুলোকে চাপ দেব এবং এত টাকা আমরা সরকারের তরফ থেকে বর্গাদারদের লোন দেব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ১৯৮৬ সালে খুব ঘটা করে ওয়েস্টবেঙ্গল ল্যান্ড রিফর্মর্স অ্যাক্টের ২১(সি) ধারায় বলেছিলেন, 'আমরা স্টেট ল্যান্ড কর্পোরেশন, রিজিওন্যাল ল্যান্ড কর্পোরেশন করব। যারা কম জমির মালিক, ১০ বিঘার বেশি জমির যারা মালিক নয়, তাদের জমি হয়ত আটকে গেছে বা বন্ধক হয়ে গেছে, অভাবেও সেই জমি তাদের বিক্রি করতে অসুবিধা হচ্ছে, সেই জমির জন্য কোনও খরিদ্দার আসছে না—যে জমির বর্গা রেকর্ড হয়ে গেছে সেই জমির মালিক যাতে তার জমি বিক্রি করতে পারেন, কিন্তু বর্গাদারের টাকা নেই, সে কিনতে পারছে না, যাতে সে কিনতে পারে, তাকে সাহায্য করার জন্য স্টেট ল্যান্ড কর্পোরেশন, রিজিওন্যাল ল্যান্ড কর্পোরেশন করব।'' আজকে আমি মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, কি হ'ল সেই প্রস্তাবের? কোথাও কোনও কাজ করেছেন কি? স্টেট ল্যান্ড কর্পোরেশন, রিজিওন্যাল ল্যান্ড কর্পোরেশন বাস্তবে রূপায়িত হয়েছে কি? নাহলে—৮ বছর হয়ে গেল—বৃথা আইন এনে কেন আমাদের হাউসের সময় নষ্ট করেছিলেন? আপনারা কেন এই ধরনের প্রতিশ্রুতি জনসাধারনকে দেন, আমরা তা বুঝতে পারি না! আমি বিশ্বাস করি, বর্গাদারদের সাহায্য করা

[4-20—4-30 p.m.]

উচিত, বর্গাদারদের নিশ্চয়ই সাহায্য করা প্রয়োজন, কারণ এরা হচ্ছে গরিব শ্রেণীর লোক। কিন্তু তার সাথে সাথে একথা ঠিক, মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন যে সব বাড়ির মালিক বড় লোক নয়, সব টেনান্ট গরিব লোক নন আবার সব জমির মালিক বড় লোক নন, সব বর্গাদার গরিব শ্রেণীর নন। অনেক জমির মালিক বর্গা করেন। এমন জমির মালিক আছেন যারা ২।৪ বিঘা জমির মালিক, তারা না খেতে পেয়ে মরে যাচ্ছে। অভাবের তাড়নায় দুইবেলা ভাত খেতে পায় না। এই শ্রেণীর জন্য কি চিন্তা-ভাবনা করেছেন? যারা কম জমির মালিক যাদের জমি বর্গা হয়ে গেছে, তারা হয়তো ঠিকমতো ধান পায় না অথচ তাদের সংসার চলছে না—এদের জন্য আপনি কি চিন্তাভাবনা করেছেন? ল্যান্ড কর্পোরেশনের মাধ্যমে এরা জমি বিক্রি করে সেই টাকা ব্যাঙ্কে রেখে দিলে বছর বছর সুদ পাবে কিম্বা অন্য কোথাও লগ্নী করে আয়ের পথ খুঁজে নেবে। সেই পথ আপনি বন্ধ করে দিয়েছেন। আপনি ল্যান্ড কর্পোরেশন তৈরি করেননি এইরকম ছোট চাষীদের সাহায্য করার জন্য। আমরা দেখতে পাচ্ছি, যে সমস্ত বর্গাদারদের আপনি জমি দিয়েছেন যেকথা আমি একটু আগে বললাম মাথা পিছু মাত্র ১৫ কাঠা করে জমি বিলি করেছেন। তারা এই ১৫ কাঠা জমি নিয়ে কি করবে?

এই জমি নিয়ে তারা বেচে দিচ্ছে যেহেতু ১৫ কাঠা জমি নিয়ে তাদের কোনও সুরাহা হচ্ছে না, এই জমি দিয়ে তাদের সংসার প্রতিপালন করবার ব্যবস্থা হচ্ছে না। অনেক জায়গায় আমরা দেখতে পাচ্ছি, জমির মালিক হয়ে যাবার পর, পাট্টা পাবার পর জমি হস্তান্তর করে দিচ্ছে, অন্য কাউকে বিক্রি করে দেবার ব্যবস্থা করছে, নিজেরা জমি ধরে রাখতে পারছে না। যারা পাট্টা পেয়েছে তাদের সংখ্যা হচ্ছে ১৪ লক্ষ কয়েক হাজার। জমি পাবার পর কতজন জমির হস্তান্তর করে দিয়েছে তার কোনও হিসাব রেখেছেন কি? আর একটা জিনিস, আমি সবার গোচরে জানতে চাই, এটা আশ্চর্যের ব্যাপার, কিভাবে টাকা নয়-ছয় হচ্ছে দেখুন, ইনজাংশনে আবদ্ধ জমি ৩১-১২-৭৮ সালে হচ্ছে ১.৬৪ লক্ষ একর। ৩১-১২-১৯৭৯ সালে হচ্ছে ১.৬৮ লক্ষ একর আর ৩১-১২-১৯৮০ সালে হচ্ছে ১.৭৯ লক্ষ একর। এই জমি যাতে ইনজাংশন থেকে রক্ষা করা যায় বা ইনজাংশন ভ্যাকেট করা যায় তার জন্য আপনি কি করলেন? শুনুন, পশ্চিমবঙ্গ সরকার, ভূমি সংস্কার, পরিসংখ্যান বিবরণী ৫, পশ্চিমবঙ্গ সরকারের দেওয়া তথ্য।" সরকার এইসব মামলাগুলির কার্য কারণ সম্পর্কে উদ্বিগ্ন। ন্যস্ত জমি ও বর্গা নথিভুক্তি সংক্রান্ত মামলাগুলিকে পরিচালনা করার উদ্দেশ্যে হাইকোর্টে আইনজ্ঞদের একটা বিশেষ সেল গঠিত হয়েছে। এইসব মামলাগুলি পরিচালনার জন্য সরকার পর্যাপ্ত অর্থ বরাদ্দ করেছেন। এইসব মামলার কাজে নিযুক্ত পেশাদারী ও বিশেষজ্ঞদের ব্যয় নির্বাহের জন্য ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮০-৮১ সালের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

আমি জিজ্ঞাসা করছি, এই তিন বছরের হিসেব কেন দিচ্ছেন? ১৯৯৪ সাল পর্যন্ত হিসেবটা দিন! এই ইনজাংশন পারপাসে আপনার উকিল ১,৫৮,৫৯,০০০ টাকা খরচ করেছেন, কিন্তু তারপর ইনজাংশনের পরিমাণ কতটা কমেছে? লজ্জা করে না আপনাদের? আমার কাছে ১৯৯৩ সালের 'পশ্চিমবঙ্গ' রয়েছে, তাতে বলছে—ইনজাংশন জমার পরিমাণ বর্তমানে ১.৮১ লক্ষ। আজকে জমা ইনজাংশন ভ্যাকেট করবার জন্য আপনাদের উকিল কত টাকা খরচ করেছেন তার কোনও হিসেব দিলেন না। আমরা এ-ব্যাপারে আপ-টু-ডেট পরিসংখ্যান চাই।

আজকে পশ্চিমবঙ্গে চাষের এলাকা ক্রমশ কমছে। রাস্তাঘাট নির্মাণ, বাড়ি তৈরি ইত্যাদি কাজে ক্রমাগতভাবে কৃষিজমি ব্যবহৃত হচ্ছে। জমি ইলাস্টিকের মতো টানলে বড় হবে না। বর্তমানে পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির পরিমাণ ১.৩০ কোটি একর। একে বিঘায় কনভার্ট করলে দাঁড়ায় ৩.৯০ কোটি বিঘা। পশ্চিমবঙ্গের জনসংখ্যা যদি ৭ কোটি ধরি এবং তার মধ্যে শতকরা ৭০ ভাগ মানুষ যদি গ্রামে বাস করেন তাহলে বলতে হবে ৪.৯০ কোটি মানুষ গ্রামে বাস করেন। আপনারা বলে থাকেন যে, আমূল ভূমি সংস্কারের মাধ্যমে বেকার সমস্যার সমাধান হবে, সমস্ত সমস্যার সমাধান হবে। দেয়ালে দেয়ালে আপনাদের এসব কথা লেখা আছে। আজকে আপনাদের মার্কসীয় নীতিবলে যদি রাজ্যের সমস্ত কৃষিজমি সমানভাগে এদের মধ্যে ভাগ করে দেন তাহলে মাথাপিছু পড়বে ১৫ কাঠা করে। কাজেই আমূল ভূমি সংস্কার করে কি করে সমস্যার সমাধান হবে? ভূমি সংস্কার করে বাস্তবে কি ফললাভ করা যাবে? আজকে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে যদি সত্যিই চাঙ্গা করতে হয় তাহলে আমূল ভূমি সংস্কারের

মাধ্যমে নয়, উপরন্তু যে ভূমি সংস্কারের কাজ গত ১৪-১৫ বছর হল বন্ধ হয়ে গেছে, এর দ্বারা সত্যিকারের সমস্যার সমাধান হবে না, পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান করতে হলে কুটির শিল্পের সংখ্যা বাড়াতে হবে, জমির উপর নির্ভরশীল লোকের সংখ্যা কমাতে হবে, যে কাজটা অনগ্রসর দেশগুলো করছে। এর যৌক্তিকতা আপনারা মনে মনে স্বীকার করলেও মুখে আপনারা এটা স্বীকার করবেন না। আর এটাই হচ্ছে কমিউনিস্টদের নীতি। ১৯৮৬ সালে দ্বিতীয় যে সংশোধনী বিল পাস করিয়েছিলেন সেটার সম্মতি রাষ্ট্রপতি অনেকদিন দেননি। তারপর আপনারা দেখা করবার পর রাষ্ট্রপতি তাতে সম্মতি দিয়েছেন, কিন্তু সেটি আজ পর্যন্ত কার্যকর করতে পারেননি। কাজেই আজকে যে তৃতীয় সংশোধনী বিল পেশ করেছেন, আমরা তার তীব্র প্রতিবাদ করছি। কেন পাচ্ছেন না? দ্বিতীয় সংশোধনী বিলে কি আছে? আপনি ভূমির ডেফিনেশন পাল্টে দিলেন। কৃষি এবং অকৃষিকে এক করে দিলেন। আপনি বললেন যে, একটা লোক সিলিংয়ে কত জমি রাখতে পারবে তা ঠিক হবে তার বাস্তু জমি, তার পুকুর, তার বাগান, তার ধানীজমি কত আছে সব নিয়ে। শুধু তাই নয়, মড়ার উপরে খাড়া ঘা দিলেন। আপনি বললেন যে ৭ই আগস্ট ১৯৬৯ সাল পর্যন্ত, ২২ বছর পিছিয়ে গিয়ে আমি ক্যালকুলেট করব। এই ২২ বছরের মধ্যে যদি কোনও লোক তার মেয়ের বিয়ের জন্যই হোক, বা অন্য কোনও সামাজিক কারণেই হোক, যদি তার জমি বেচে থাকে তাহলে আপনি সেই জমি ধরে সিলিংয়ে কত জমি রাখতে পারে সেটা হিসাব করবেন। আমি একথা বলতে চাই, এই যে আইন, যদিও এটা সুপ্রীম কোর্ট থেকে রেট্রসপেকটিভ ইফেক্ট দেওয়া, যদিও আইনসঙ্গত বলে ঘোষণা করা হয়েছে, তবুও আমি বলব যে, আপনারা একটু চিন্তা করে দেখুন। একটা লোক যদি সে ২২ বছর আগে জমি বিক্রয় করে থাকে তখন হয়ত সে আইন সঙ্গত ভাবেই সেটা বিক্রয় করেছিল। আজকে কেন সেই জমি, সেই পুকুর, সেই বাগান যেটা সে বিক্রয় করেছিল, সেটা আপনি সিলিং ক্যালকুলেটা করার সময়ে ধরবেন? এটা কোনও সভ্য দেশের আইন আমি জানিনা। সুপ্রীম কোর্ট বলেছেন যে এই আইন সিদ্ধ। তবুও আমি বলব যে এই ধরনের আইনকে ২।৪ বছর রেট্রসপেকটিভ এফেক্ট দিতে পারেন, কিন্তু ২২ বছর আগে চলে যাওয়া, এটা একটা অদ্ভুৎ আইন করছেন। পশ্চিমবঙ্গের মানুষের পক্ষে এটা ভাল হবে বলে মনে হয়না। এর ফলে আমরা আজকে দেখছি যে, পশ্চিমবঙ্গে আজকে আমের বাগান, লিচুর বাগান, ফলের বাগান, সবজির বাগান একটার পর একটা কেটে সাফ করে দিচ্ছে। কারণ তারা মনে করছে যে, এগুলি রেখে আর লাভ নেই, দুইদিন পরে সব ভেস্ট হয়ে যাবে। এগুলি ভেস্ট হয়ে গেলে আপনি কমপেনসেশন কত দেবেন? আপনি বিঘা প্রতি ৪৫ টাকা দেবেন। একজন মানুষের জমি যদি সরকারে ভেস্ট হয়ে যায়, বাগান যদি ভেস্ট হয়ে যায়, ধানীজমি যদি ভেস্ট হয়ে যায় তাহলে আপনি তাকে ক্ষতিপূরণ হিসাবে বিঘা প্রতি ৪৫ টাকা করে দেবেন। তার চেয়ে আপনারা বলুন না যে আমরা কোনও ক্ষতিপূরণ দেব না। সমস্ত জমি আমরা সরকারে ন্যাস্ত করে নেব: আমরা সমস্ত গ্রামের মানুষ যাতে খেয়ে-পরে সুস্থভাবে থাকতে পারে তার দায়িত্ব নেব। তাহলে মানুষ আপনাদের দুহাত তুলে আশীর্বাদ করবে। কিন্তু এটা কি পরিহাস যে আপনারা জোর করে মানুষের জমি নিয়ে নেবেন। ২২ বছর আগে জমি বিক্রয় করলেও সেটা এখন সিলিংয়ের মধ্যে অন্তর্ভুক্ত করে সেটা ধরা হবে এবং সেই জমি নিয়ে বিঘা প্রতি ৪৫ টাকা দেওয়া হবে। তার থেকে জুতো মারুন, তাহলেও সে ধন্যবাদ জানাবে। একবিঘা জমি নিয়ে বলছেন যে, এই ৪৫ টাকা

দিলাম, এবারে তুমি চলে যাও, অনেক তোমাকে দিলাম। আজকে পশ্চিমবঙ্গে কি হচ্ছে? মুর্শিদাবাদ, মালদা ইত্যাদি জায়গায় আম বাগান, লিচু বাগান সব কেটে বিক্রি করে দিচ্ছে। দুইদিন বাদে ভেস্ট হয়ে যাওয়ার ভয়ে তারা সব বিক্রি করে দিচ্ছে। তারা ভাবছে এখন যদি এই গাছগুলি কেটে বিক্রি করে দেই তাহলে কিছু পয়সা পাওয়া যাবে। কারণ এখন কাঠের প্রচুর দাম পাওয়া যায়। এর ফলে একটার পর একটা বাগান সাফ হয়ে যাচ্ছে। জমিদারি আমলে, ব্রীটিশ আমলে এই বড়বড় বাগানগুলি জমিদারদের বিলাসিতার জন্য তারা তৈরি করেছিল। সেটা এখন বিলাসিতার ক্ষেত্রে প্রযোজ্য নয়। এখন জমিদারী আইন প্রথার বিলোপ হয়েছে। এখন সিলিং আইনের প্রয়োগ করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্ম অ্যাক্ট চালু হয়েছে। সুতরাং এখন নতুন করে আর কেউ বাগান করছে না। পশ্চিমবাংলায় যে আম বাগান, লিচু বাগান ১৯৫৫ সালে লাগানো হয়েছিল, তারপরে আর কোথাও আর আম, লিচুর বাগান করা হচ্ছে না। দু' একটা বাড়িতে হয়ত করছে, কিন্তু বাগান হিসাবে এগুলি আর বড় করছে না। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, একটা বাগানের জীবন হচ্ছে ৮০ বছর। ১৯৫০ সালে যদি বাগান করা হয়ে থাকে তাহলে তার মেয়াদ ২ হাজার ২০ সালে পর্যন্ত চলবে। সুতরাং আজকে কেটে সাফ করে দেবার পরেও যা কিছু দু' একটা হয়ত বেঁচে থাকবে, কিন্তু ২ হাজার ২৫ সালের পরে পশ্চিমবঙ্গে আর আমের গাছ, লিচুর গাছ দেখতে পাবেন না। আম, লিচু আপনারা খেতে পারবেন না। এগুলি কেরল থেকে, বা মহারাষ্ট্র থেকে আনতে হবে। কেরলতো আপনাদেরই সরকার ছিল। তারাও তো মার্কসবাদী। তারা এইরকম কান্ডজ্ঞানহীন হয়ে যায়নি। তারা সেখানে আম, নারকেল, ইত্যাদি বাগানের জন্য কোনও সিলিং রাখেন নি। সেখানে একজন লোক যত খুশি আম, লিচু, নারকেলের বাগান রাখতে পারবেন। তামিলনাড়ুতেও তাই। এমন কি আমাদের প্রতিবেশী রাজ্য বিহারেও ১০০ বিঘা পর্যন্ত ফলের বাগান সিলিংয়ের আওতার বাইরে। আর আমরা পশ্চিমবাংলায় এমন আইন করেছি—২।৩টি সংশোধনী বিলের কথা বলি—আজকে যে কোনও বাগানের মালিক আম গাছ কেটে দিয়ে কাটওয়ালাকে বিক্রি করে দেওয়াই শ্রেয় মনে করছে। এবারে মালদায় একটাও আম হয় নি, পশ্চিমদিনাজপুরে এবং আমাদের মুর্শিদাবাদে সেখানেও আম হয় নি। আজকে ওদের যে অবস্থা, আজকে আম বাগানের মালিকদের আম লিচু পেতে গেলে ২-৩ বছর ওয়েট করতে হয়। হয়ত কোনও বছর ভাল ফসল হলো, সেই বছর কিছু লাভ হলো, তার পরের বছর কিছু হলো না। এই হচ্ছে তাদের প্রফিটের জায়গা। আজকে এখানে এই আম বাগানগুলি রক্ষা করার জন্য কোনও ব্যবস্থা করা হয় নি। এই গাছ শুধু ফলের জন্য নয়, এই গাছ পরিবেশ সংরক্ষণের জন্যও বটে। ২ হাজার গাছ আপনারা দেখালেন পোঁতা হয়েছে—আমি তথ্য এনেছিলাম, পড়ে সময় নষ্ট করতে চাই না—তার মধ্যে হাজার গাছ নষ্ট হয়ে যাচ্ছে। আমরা মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম যখন উনি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল আনেন। তখন ওনাকে বলেছিলাম সমস্ত আম বাগান নষ্ট হয়ে যাবে। আমি জানি না মাননীয় মন্ত্রী মহাশয়ের মনে আছে কিনা, উনি বলেছিলেন একটা লোক চালও খাবে আবার আমও খাবে এটা হতে দেব না। আগামী দিনে পশ্চিমবাংলা মরুভূমিতে পরিণত হবে, ফলহীন মরুভূমিতে পরিণত হবে। এখানে আইন আছে কারও বাগানে যদি গাছ থাকে সেই বাগান যদি সে খালি জমিতে রূপান্তরিত করতে চায় তাহলে সেই বাগানের গাছ কাটার জন্য ডি.এম-এর কাছে পারমিশন নিতে হবে। এখানে এই আইনের তোয়াক্কা কেউ করে না।

আমার এটা চোখে পড়েনি যে কেউ ডি.এম-এর পারমিশন নিয়ে গাছ কেটেছে। যদি ডি.এম-এর পারমিশন নিয়ে গাছ কাটতো তাহলে পশ্চিমবাংলার স-মিল গুলোর এইরকম রমরমা ব্যবসা চলতো না। কোথা থেকে এই গাছ আসছে? কোথায় গাছ সংরক্ষণ হবে যদি না পশ্চিমবাংলায় এই জিনিস ঠিকভাবে দেখা না হয়? ভবিষ্যতে বাইরে থেকে অধিকাংশ ফল আনতে হবে। আম বাগান, লিচু বাগান সমস্ত নষ্ট হয়ে যাবে। আম বাগানের মালিকরা, লিচু বাগানের মালিকরা এখন এই সরকারের চক্ষুশূল হয়েছে। কি করে তাদের বাগানগুলিকে অধিগ্রহণ করা যায় তার জন্য এই সরকার উদগ্রীব হয়ে আছেন। আপনাকে আমি আর একটা জিনিস বলতে চাই। আপনি যে বর্গাদার আইন করেছেন সেই আইনের ১৬ ধারায় আছে দুটি শ্রেণীর বর্গাদার। একটা হচ্ছে মালিক পক্ষ যদি সিড, জল, সার, হাল বলদ দেয় তাহলে সেখানে ভাগটা হবে ৫০ ভাগ-৫০ ভাগ। অর্থাৎ মালিক পাবে ৫০ পারসেন্ট এবং বর্গাদার পাবে ৫০ পারসেন্ট। আর যদি মালিক কিছু না দেয় তাহলে সেখানে বর্গাদার পাবে ৭৫ ভাগ এবং মালিক পক্ষ পাবে ২৫ ভাগ। বর্গাদার রেকর্ডেড হচ্ছে, বর্গাদার রেকর্ডের সময়—আমি বারে বারে বলেছি—বলে দেওয়া দরকার এটা কোন শ্রেণীর বর্গাদার। 'ক' শ্রেণীর বর্গাদার না 'খ' শ্রেণীর বর্গাদার। এইভাবে বর্গাদার রেকর্ড করা হচ্ছে না। তার ফলে অনেক সময় অধিকাংশ জায়গায় সব বর্গাদার 'খ' শ্রেণী হয়ে যাচ্ছে, অর্থাৎ বর্গাদার ৭৫ ভাগ নিচ্ছে আর ২৫ ভাগ মালিক পাচ্ছে। এর ফলে বহু জায়গায় এই নিয়ে মারামারি হচ্ছে এবং রক্তারক্তি পর্যন্ত হয়ে যাচ্ছে। এর হাত থেকে বাঁচাবার জন্য আমি বিধানসভায় বারে বারে উল্লেখ করেছি বর্গাদার রেকর্ডের সময় নির্দিষ্ট ভাবে বলে দিন যে সে কোন শ্রেণীর বর্গাদার। আপনি প্রশাসনকে বলে দিন যখন বর্গাদার রেকর্ড হবে সেই সময় অফিসার যেন বলে দেন সে কোন শ্রেণীর বর্গাদার, শ্রেণীটা যেন অফিসার রেকর্ড করে দেন।

[4-40—4-50 p.m.]

এই রেকর্ডটা যাতে ঠিকমতো হয় তার জন্য আইনে একটা নির্দিষ্ট সংজ্ঞা থাকা দরকার। তার সাথে সাথে আমি বলব যে, প্রডিউসের যে ভাগ আছে তার ডেফিনেশন ল্যান্ড রিফর্মস অ্যাক্টে নেই। একজন বর্গাদার যদি এসে বলে যে তার বিঘাতে দু'মন ধান হয়েছে এবং সে সেই ধানের শতকরা পঁচিশ ভাগ দিয়ে দিল, জমির মালিক যদি শক্তিহীন হয় তাহলে তাকে তা মাথা পেতে নিতে হবে। সেজন্য প্রডিউসের একটা সংজ্ঞা থাকা দরকার। আশেপাশের জমিতে যে প্রডাকসন হচ্ছে, এই ধরনের একটা ব্যবস্থা থাকা দরকার। কনসোলিডেশন অব ল্যান্ড হোল্ডিং যারা করছেন না, চ্যাপটার ফাইভে যেটা বলা আছে, ল্যান্ড রিফর্মস অ্যাক্টকে আপনারা কার্যকর করছেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, একটা রিপোর্ট, যেটা নির্মল মুখার্জি এবং দেবব্রত বন্দোপাধ্যায় দিয়েছেন, তাতে তাঁরা পরিষ্কার বলেছেন যে এইভাবে ছাড়া পশ্চিমবাংলার ভূমি সংস্কার এগোবে না। তাঁরা রিপোর্টে বলেছেন যে, অসংখ্য ছোট ছোট জমির প্লটকে বড় প্লটে পরিবর্তন করতে হবে। তাঁরা এই ব্যাপারে অসংখ্য উদাহরণও দিয়েছেন। তাঁরা ছোট ছোট জমির মালিক বা বর্গাদারদের সঙ্গে কথা বলেছেন। তাঁরা নির্দিষ্ট ভাবে বলেছেন যে, "আমরা যদি একসঙ্গে জমিটা পাই তাহলে ব্যাঙ্ক আমাদের লোন দেবে বলেছে। স্যালো টিউবওয়েল, ট্রাক্টর দিয়ে তাহলে আমাদের জমি চাষ করা যাবে। উন্নত

বৈজ্ঞানিক প্রথায় তাহলে চাষ করা সম্ভব হবে।" আমরা দেখছি, মন্ত্রী মহাশয় কনসোলিডেশন অব ল্যান্ড হোল্ডিংয়ের ব্যাপারে কোনও উদ্যোগ গ্রহণ করলেন না। অথচ বইয়ের চ্যাপটারে ল্যান্ড রিফর্মস অ্যাক্টে কনসোলিডেশন অব ল্যান্ড হোল্ডিংয়ের ব্যাপারে নির্দিষ্ট করে বলা আছে। তারপরে, পশ্চিমবাংলায় ভূমি সংস্কার আইন যেমন ভাবে মুখ থুবড়ে পড়েছে তেমনি ভাবে কো-অপারেটিভ ফার্মিং সোসাইটিও মুখ থুবড়ে পড়ে আছে। আজকে ৪৩ বছর ধরে এসেও কো-অপারেটিভ ফার্মিং সোসাইটির এই অবস্থা দাঁড়িয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করতে চাই, কয়টা কো-অপারেটিভ ফার্মিং সোসাইটি আপনি করেছেন? একজন চাষী এই কো-অপারেটিভ ফার্মিং সোসাইটি করেছে? অথচ এটা করলে একসঙ্গে অনেক জমি পাওয়া যেত। আমি সে সম্বন্ধে কো-অপারেশন বাজেটে বলব। ভূমি সংস্কার আইনের মতে কো-অপারেটিভও মুখ থুবড়ে পড়েছে। কোথা থেকে হবে? এক চাষীর সঙ্গে আর এক চাষীর ঝগড়া। একজন যদি সিপিএম হয়, আর একজন ফরোয়ার্ড ব্লক, আর একজন হয়ত বা কংগ্রেস। আমি ফরোয়ার্ড ব্লকের অগ্রগামী কিষাণ সভা সম্বন্ধে পরে বলব। এক একটা চ্যাপটারে এক একটা ধারাতে আপনি ভাল ভাল কথা বলেছেন যাতে চাষীর উন্নতি হতে পারে, ভূমি সংস্কারের ফলে সত্যিকারের কাজে পরিণত হতে পারে। কিন্তু আমরা দেখছি কেবল কালো কালিতে সেগুলো সীমাবদ্ধ হয়ে আছে, বাস্তবে রূপায়িত হচ্ছে না। ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড হোল্ডিং রেভেনিউ অ্যাক্ট আপনি করেছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করব আপনি কেন এই ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড হোল্ডিং রেভেনিউ অ্যাক্ট কার্যকর করতে পারছেন না? ২ সি ধারাতে আপনারা হাইকোর্টে কেস করেছেন। হাইকোর্ট থেকে বলেছে এটা বেআইনি, এটা সংশোধন করা দরকার। আপনারা সুপ্রিম কোর্টে গেলেন। সেখান থেকে বলল হাইকোর্ট যে রায় দিয়েছে সেটা থাকবে। তা সত্ত্বেও নাইন শিডিউল করে দিলেন। সুপ্রিম থেকে রায় হলো অথচ এই আইনকে কার্যকর করতে পারছেন না। এটি কার্যকর করলে আপনার কি অসুবিধা হতো? ২সি ধারার পরিবর্তন করে এই বিধানসভায় আইন পাশ করলেন। আমরা বিরোধিতা করেছিলাম, কিন্তু আপনাদের সংখ্যাধিক্যের জোরে তা পাশ করিয়ে নিয়েছেন। আপনারা ২সি ধারা নিয়ে কোর্টে গেলেন, অথচ ল্যান্ড হোল্ডিং রেভেনিউ অ্যাক্ট পরিবর্তন করছেন না। সেকেন্ড অ্যামেন্ডমেন্ট, থার্ড অ্যামেন্ডমেন্ট, ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড হোল্ডিং রেভেনিউ অ্যাক্টের উপরে আনলেন, অথচ তা কার্যকর হলো না। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ ফার্মিং সোসাইটি সেটি কার্যকর হচ্ছে না। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেশন আইন কার্যকর হচ্ছে না, বর্গা রেকর্ডিং হচ্ছে না। নতুন করে ভূমি সংস্কারের জন্য আবার আইন আনছেন। আমরা এই বাজেটকে সমর্থন করব কেন? এটা আমাদের বোঝাতে হবে। আমি আর বক্তব্য রাখব না, কারণ অন্যান্য আরও বক্তা আছেন। আমি এখানে একটা মারাত্মক কথা বলব।

আমাদের দলের মধ্যে নয়, একটি প্রচার পত্র আমাদের হাতে এসেছে, প্রচারপত্র বিলি করেছেন রাজারহাট কৃতিপুর অঞ্চলের ফরোয়ার্ড ব্লকের অগ্রগামী কিষাণ সমিতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওই প্রচার পত্রে লেখা আছে যে, বারাসাত ২নং ব্লক এলাকাতে ১০ হাজার বিঘা ভেস্টেড জমি ও প্রায় ২০,০০০ রেকর্ডেড ও আন রেকর্ডেড বর্গাদার আছে। সিপিআই(এম) দলের স্থানীয় নেতারা এইসব ভেস্টেড জমিতে কৃষকদের পাট্টা না দিয়ে সমিতির নাম করে কৃষি জমিতে নোনা জল ঢুকিয়ে জোর করে বাগদা চিংড়ির চাষ করছে।

শুধু তাই নয়, বহু সংগ্রামের ফলে পাওয়া রেকর্ডেড বর্গাদারদের অধিকার কেড়ে তাদের উচ্ছেদ করে সেখানেও জলকরের ব্যবস্থা করেছে সিপিআই(এম) দলের নেতৃত্বে। আর এই জঘন্য সামন্ত প্রভুদের চক্রান্তে বংশানুক্রমে চাষ করে আসছিল যেসব গরিব চাষী, তাদের সেই জমিও তারা হারাতে বসেছে। এরপরে ফরোয়ার্ড ব্লকের প্রচারপত্রের সারাংশ এই যে, এই বিপুল পরিমাণ টাকা প্রতি বৎসর রবি দত্ত, মহাদেব দত্ত, শম্ভু ঘোষ আত্মসাৎ করে। এইরূপভাবে কম বেশি প্রায় ১০০টা ভেড়ি সমিতি সিপিআই(এম) পরিচালনা করে। তাহলে বুঝুন বিগত ১৩ বছর ধরে কত কোটি টাকা সিপিআই(এম)র রবি দত্তরা দিয়ে নিয়ে যায়।

**ডেপুটি স্পিকার ঃ** আপনি যে কাগজটি পড়লেন সেটা আমাকে জমা দেবেন।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওই প্রচারপত্রে এই কথাও লেখা আছে যে সিপিএম দলের না হলে তাদের বর্গা রেকর্ডিং হবে না। এবং বর্গাদার কোনও সাহায্য পাবে না। আমি আরেকটি তথ্য আপনাদের সামনে দিতে চাই। শান্তি মোহন রায় হুগলি জেলার নেতা ছিলেন। ডেপুটি লীডার, এ আই সি সির সদস্য ছিলেন। তাঁর তাই বিকাশ রায়ের ১৪ বিঘা জমি ছিল, সেই ১৪ বিঘা জমি কেড়ে নিয়ে বর্গা রেকর্ডিং করে কৃষকদের দেওয়া হল। যাদের এই জমি দেওয়া হল তারা কোনদিন জমি চাষ করে নি সেইসব লোকেদের নামে বর্গা রেকর্ডিং করা হল। এইভাবে বর্গা রেকর্ডিং প্রযুক্ত নয় সেইসব লোকেদের দিয়ে করান হল। যেহেতু ওই এলাকাতে বহু লোক কংগ্রেসি সমর্থক সেই কারণে তাদের দিয়ে চাষ করান হচ্ছে না এবং বয়কট চলছে। ফলে ওই এলাকার লোকেরা কোনও ফসল পাচ্ছে না। আমি মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে কিছু নথিপত্র জমা দেব এবং আশা করব এইরকম ধরনের বিভিন্ন কমপেনসেশন এর কেস আপনার কাছে তুলে ধরা হচ্ছে তার সুরাহা হবে। আগে বহুবার বহু কেস তুলে ধরেছি কিন্তু সময়ের অভাবে বলতে পারেন নি। এইবার জানি দু একটি কেস তুলে ধরতে চাই এবং পরবর্তীকালে এই ধরনের বর্গাদারদের উপরে এবং জমির মালিকদের উপরে তাঁর দলের পক্ষ থেকে অর্থাৎ সিপিএমের নেতৃত্বে যে অত্যাচার চলছে সেগুলো দেখবেন। আমি আরেকটি কথা বলে শেষ করব। মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাব যে, আমি গতবার বাজেটের সময়ে বলেছিলাম যে, যখন সরকার কারুর জমি অধিগ্রহণ করে তার জন্য যে মালিক কমপেনসেশন পায়, সেটা পেতে এত দেরি হয় যে মানুষের ধৈর্য হারিয়ে যায়। এই বিষয়ে আলোচনা হবার পরে আমার এলাকাতে দেখলাম যে তিনি প্রমট অ্যাকশন নিয়েছেন। কিন্তু তার কার্যকরী ফল হিসাবে যে টাকা পেয়ে যাওয়া সেটা এখনো হয় নি। তারপরে কান্দির সার্কিট এমব্যাঙ্কমেন্টের জন্য ১৯৭৭-৭৮ সালে মন্ত্রী লিখেছিলেন কিন্তু তারপরে ৪-৫ বছর পরে আমি ল্যান্ড একুইজিশন অফিসে গেছি, গিয়ে দেখেছি ফাইলের পর ফাইল আসছে আর যাচ্ছে কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। এবং লোকগুলো যারা টাকা পাওয়ার আশায় যাচ্ছে তারা হতাশ হয়ে ফিরে আসছে। ল্যান্ড অ্যাকুইজিশনের অফিস থেকে তারা যে কবে টাকা দেবে তার কোনও আশা নেই। ফলে যারা জমির মালিক বা যারা চাষী, তাদের যে জমি নিয়ে নেওয়া হয়েছে, তার জন্য তারা এখনও পর্যন্ত কমপেনসেশন পাচ্ছে না। জমির অধিগ্রহণ হচ্ছে সরকারি খাতায় কিন্তু কার্যকর কিছুই হচ্ছে না। এই ব্যাপারে আপনি একটু দায়িত্ব

নিয়ে দেখবেন এবং একটি নির্দিষ্ট সময় ধার্য করে দেবেন। তারা যাতে সময় মতো টাকা পায়, টাকা যদি সময়মতো তারা না পায় তাহলে অফিসারদের এগেসেটে আপনি ডিসিপ্লিনারী অ্যাকসন নেবেন। ১৯৭৭-৭৮ সালের সব ফাইল এখনো জমা পড়ে আছে অফিসে, কোনও ব্যবস্থা নেওয়া হচেছ না। এইকথা বলে এই দপ্তরের যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 p.m.]

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের প্রস্তাবিত ১৯৯৪-৯৫ সালের বাজেট ভাষণ '৯৩-৯৪ সালের পুনরাবৃত্তি ছাড়া ভাষণে নতুন কোনও বিষয় নাই। ভূমি সংস্কার বামফ্রন্ট সরকারের ১৭ বছরের রাজত্বের একটি বিশেষ প্রচার যন্ত্র হিসেবে পরিচিত। অথচ এই চার পৃষ্ঠার ভাষণে নতুন কিছু নাই। স্যার, মন্ত্রী মহাশয় তার ভাষণে ৪ নং দফায় উল্লেখ করেছেন যে ২০.৫৭ লক্ষ একর উদ্বৃত্ত জমি ভূমিহীন ও গরিব চাষীর মধ্যে বিলি করেছেন। কিন্তু কতো সংখ্যক ভূমিহীন ও গরিব চাষীদের মধ্যে জমি বিলি করা হয়েছে ভাষণে তার উল্লেখ নাই। আমি যতদূর জানি এই জমি নিয়ে রাজনীতি হচ্ছে। এবং গড়ে শতকরা ০.০৫ শতাংশ জমি এক এক জনকে দেওয়া হয়েছে যা কখনও বাস্তব সম্পন্ন নয়। এছাড়া মন্ত্রী মহোদয় উল্লেখ করেছেন যে ৬০ শতাংশের বেশি মানুষ তফসিলি জাতি ও উপজাতিভুক্ত কিন্তু তাহাদের জরুরি ভিত্তিক খাস জমি দেওয়ার সরকারি নির্দেশ থাকিলেও তা করা হয়না। যেহেতু ভূমি সংস্কার কমিটিতে ঐ দপ্তরের কোনও প্রতিনিধি নাই। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়ের বাজেটের তীব্র বিরোধিতা করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়, আজকে তার দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি সেই ব্যয়বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন এসেছে সেইগুলিকে সমর্থন করছি। বিনয়বাবু ব্যক্তিগতভাবে মন্ত্রীসভায় কি ভাবে আছেন এটা সত্যিই অবাক লাগে। নিজে উনি সৎ লোক, নিষ্ঠাবান লোক, কিন্তু এই বামফ্রন্ট মন্ত্রী সভায় থেকে ওনার যে সততা, নিষ্ঠা তার প্রতি অবিচার করা হচ্ছে বলে আমার মনে হয়। বামফ্রন্ট সরকার দাবি করেছে তারা অনেক কিছু করেছেন, আমি এবারের বাজেট বক্তৃতায় ভেবেছিলাম কিছু তথ্য পাব, সেই তথ্যের ভিত্তিতে বক্তব্য রাখব। দেখলাম ১ থেকে ১৬ অনুচ্ছেদে যা বক্তব্য আছে তাতে কিছু তাত্ত্বিকতা উল্লেখ করেছেন, থিওরেটিকালি আলোচনা করেছেন। তাছাড়া তার মধ্যে আর কিছু বক্তব্য খুঁজে পেলাম না। আপনার এর আগে যে সমস্ত বাজেট বক্তৃতা দেখেছিলাম এবারেও দেখছি আপনি সেই জিনিস পুনরাবৃত্তি করেছেন। বর্তমানে একটি পরিসংখ্যান দেখতে পাচ্ছি তাতে আপনারা যে কৃষি জমি ন্যস্ত জমির পরিমাণ যেটা জমিদারী আইনে পেয়েছে ১০ লক্ষ একর ন্যস্ত জমি পেয়েছেন এর মধ্যে বিলিবন্টন হয়েছে মাত্র ৯ লক্ষ ৭২ হাজার একর জমি।

পাট্টা প্রাপ্তির সংখ্যা হচ্ছে ২১ লক্ষ ৪৬ হাজার, বর্গাদার নথিভুক্তের সংখ্যা হচ্ছে ১৪

লক্ষ ৫১ হাজার। এই হচ্ছে পরিস্থিতি। গতবার যেটা পেয়েছি, পশ্চিমবঙ্গ রাজস্ব পর্যদ যেটা করেছে। ১৯৮৬ সালে ভূমি সংস্কার দ্বিতীয় সংশোধনী আইন নাম দিয়ে যেটা পাস হয়েছে তাতে আপনাদের নিজেদের মতো হচ্ছে ভূমি সংস্কারের কর্মসূচির ক্ষেত্রে সরকার কখনই কোনও লক্ষ্যমাত্রা স্থির করেননি। আপনি নিজে পশ্চিমবঙ্গের মন্ত্রী হিসাবে বলেছেন ১৮ থেকে ২০ লক্ষ একর বাড়তি কৃষি জমি পাওয়া উচিত ছিল জমিদারী অধিগ্রহণ আইনে. সেখানে এখনও পর্যন্ত মাত্র ১০ লক্ষ একর জমি পাওয়া গিয়েছে। ভূমি সংস্কার আইন প্রয়োগের ফলে যেখানে উদবৃত্ত কৃষি জমির পরিমাণ ৩০ থেকে ৩৫ লক্ষ হবার কথা সেখানে হয়েছে মাত্র ২ লক্ষ ৩ হাজার। স্বভাবতই এ ব্যাপারে আপনাদের সাফল্যটা এর থেকেই বোঝা যাচ্ছে যে কিছুই হয়নি। মাননীয় সদস্য অতীশবাবু বলেছেন এবং মন্ত্রী মহাশয়ও অস্বীকার করতে পারবেন না যে পাট্টা প্রাপ্ত যে সমস্ত লোক আছেন তাদের অর্থনৈতিক অবস্থা শুধু পাট্টা দান করলেই যে দূর হবে তা নয়, বরং তাদের অর্থনৈতিক দুরাবস্থার জন্য সেই পাট্টা হস্তান্তরিত হয়ে যাচ্ছে। এটা রোধ করতে আপনাদের সরকারের ব্যর্থতা দিনের পর দিন ধরে আমরা দেখছি। আপনারা বর্গা রেকর্ড করানোর জন্য খুব বাহবা কুড়াবার চেষ্টা করেন কিন্তু আপনারা জানবেন, বামফ্রন্টের আমলে এই বর্গা রেকর্ড বর্গীর আক্রমণ হিসাবেই লোকের কাছে চিহ্নিত হয়ে আছে। কংগ্রেসের আমলেই এই বর্গা রেকর্ড আইন তৈরি হয়েছিল এবং সেটা আমরা প্রয়োগ করেছি কংগ্রেস এখানে ক্ষমতায় থাকার সময়। কিন্তু এটা নিয়ে আপনারা কি করছেন? মন্ত্রী মহাশয়, আপনার জেলা বর্ধমানে কি হচ্ছে? সেখানে যারা জোতদার, যারা বেশি জমির মালিক আজকে তারা আপনাদের দলের কমরেড হয়ে যাবার পর তাদের জমিতে কোনও বর্গা রেকর্ড হচ্ছে না, বরং প্রকৃত চাষী সেখান থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে। আপনাদের দলের পতাকা বইতে পারলে, আপনাদের দলের কৃষকসভার সদস্য হলে এবং মোটা টাকা চাঁদা দিতে পারলে সেই লোকের জমিতে বর্গা হয়না। প্রকৃত ভূমিহীন চাষী বা ক্ষেতমজুরদের নাম সেখানে রেকর্ড করা হয়না অথচ সেই চাষী বা ক্ষেতমজুর সেখানে দীর্ঘদিন ধরে চাষ করে চলেছে। নাম রেকর্ড করা হয় কোথায়? যে লোক আপনাদের দলের সমর্থক নয়, অন্য রাজনৈতিক দলের সমর্থক বা পঞ্চায়েতের ভোটে আপনাদের প্রার্থীর বিরুদ্ধে প্রার্থী হয়েছে বা আপনাদের মিছিলে যায়না, আপনাদের কৃষক সভার বা সংগঠনের সদস্য নয়, আপনাদের মোটা টাকা চাঁদা দেয় না সেইসব লোকের যদি এক বিঘা জমিও থাকে এবং সেখানে সে নিজেও যদি পরিশ্রম করে চাষ করে অথবা ক্ষেতমজুর দিয়ে চাষ করায় তাহলে দেখা যায় সেই জমিতে লাল পতাকা পুঁতে দিয়ে জোর করে আপনারা সেখানে বর্গা রেকর্ড করাচ্ছেন। তা ছাড়া গ্রামবাংলায় আপনারা আজকে প্রকৃত বর্গাদারদেরও উচ্ছেদ করছেন। এককালে আপনাদের অপপ্রচারে বিভ্রান্ত হয়ে বহু ক্ষেতমজুর আপনাদের দলে নাম লিখিয়েছিল, আপনাদের পতাকা বয়েছিল, কংগ্রেসের বিরোধিতা করেছিল সেটা আমরা জানি। তাদের আপনারা মিথ্যা বিপ্লবের স্বপ্ন দেখিয়ে দলে টেনেছিলেন। কংগ্রেস লোক যার দু বিঘা জমি সেখানে তখন আপনারা বর্গা রেকর্ড করিয়েছিলেন। আবার কোথাও কোথাও হয়ত বা ন্যায্যভাবেও বর্গা রেকর্ড করিয়েছিলেন। কিন্তু আজকে আপনাদের ১৭ বছরের রাজত্বে আপনাদের দুর্নীতি, ব্যাভিচার, স্বজনপোষন ব্যর্থতা, জনবিরোধী কাজকর্ম দেখে সেই সমস্ত ক্ষেতমজুর যখন আপনাদের দল থেকে চলে গিয়ে অন্য দলে নাম লেখাচ্ছে তখন দেখছি রেকর্ডভুক্ত প্রকৃত বর্গাদারদেরও আপনারা জমি থেকে উচ্ছেদ করছেন। লাঠি, বল্লম, তীরধনুক নিয়ে মিছিল করে গিয়ে তাদের

উচ্ছেদ করা হচ্ছে। বিনয়বাবু, আপনি পুরানো লোক, আপনাকে আমরা সম্মান দেখাই কিন্তু আপনাকে জিজ্ঞাসা করি, আজকে বর্গা আইন প্রয়োগ করতে গিয়ে গ্রামবাংলায় খুন-খারাপি হচ্ছে কেন? কেন আজকে লাঠি, বল্লম, তীরধনুক নিয়ে মিছিল করে প্রকৃত বর্গাদারদের উচ্ছেদ করা হচ্ছে তার জবাব দেবেন কি? এই দেশেই তো ব্যাঙ্ক জাতীয়করণ হয়েছে, কয়লাখনি জাতীয়করণ হয়েছে কংগ্রেসের আমলে, এই দেশেই তো কংগ্রেসের আমলে আমরা বহু জমিদারের জমি কেড়ে নিয়েছি কিন্তু কই, তার জন্য তো সাধারন মানুষকে আমরা বলি নি যে লাঠি, বল্লম তীর ধনুক নিয়ে মিছিল করে যাও, সেখানে হামলা করো। ব্যাঙ্কের কর্মচারিদের তো আমরা বলি নি যে ব্যাঙ্কের মালিকের কাছে গিয়ে হামলা করো। কিন্তু

[5-00—5-10 p.m.]

আজকে আপনারা আইন হাতে থাকা সত্ত্বেও আইনকে নিজেদের হাতে তুলে নিয়ে আপনারা গ্রাম বাংলায় করছেন কী, এক বিঘা জমির মালিক হলেও সেই জমি কেড়ে নেবার জন্য আপনারা লাঠি বল্লম, তীর ধনুক নিয়ে গিয়ে সেখানে ক্ষেত মজুরদের জমি দখল করিয়ে দিচ্ছেন। এই ভাবে বর্গা আইনকে যে ভাবে প্রয়োগ করতে যাচ্ছে গ্রাম বাংলায় তাতে আজকে বর্গা আইনটা আজকে গ্রামের মানুষের কাছে আতঙ্ক হয়ে দাঁড়িয়েছে। সাধারন ক্ষেত মজুরের কাছে একটা আতঙ্ক হয়ে গেছে, আজকে এটা বর্গার আমল হয়ে গেছে, বর্গীর আক্রমণ হয়ে গেছে। আমরা বর্গীর আক্রমণ দেখিনি, যারা দেখেছে, তারা আজকে এটাকে বর্গীর আক্রমণ বলে ব্যাখ্যা করেন। এই অবস্থা আজকে এই রাজত্বে হচ্ছে। আপনারা ভূমি সংস্কার যদি চাইতেন তাহলে আজকে ভূমি সংস্কারের নাম করে আজকে গ্রাম বাংলায় এই অত্যাচারগুলো হতো না, গ্রামের সাধারন মানুষের উপর। আপনি খবর নিয়ে দেখুন, আপনি তথ্য নিন, এবারে বাজেট বক্তৃতায় এই সম্পর্কে তো কোনও তথ্য নেই, শুধু কতকগুলো থিওরিটিক্যাল বক্তব্য বলেছেন বামফ্রন্ট সরকার এই করেছে, বামফ্রন্ট সরকার নীতিগত ভাবে এই সব মনে করেন, আর আপনি একটু আগে কী একটা বই দেখিয়ে বললেন, আপনি তো ডেকে পাঠিয়েছে। আপনি চলুন গ্রামের দিকে গিয়ে দেখবেন যে ভূমি সংস্কারের নামে আজকে কী অবস্থা তৈরি করেছে। ভূমি সংস্কার যদি পশ্চিমবাংলায় সফল হতো তাহলে এগ্রিকালচার প্রোডাক্ট এত কমে যেত না। ভূমি সংস্কারের নাম করে বিভিন্ন কমিউনিস্ট দেশগুলো যা করেছে, সমাজতান্ত্রিক দেশগুলো যা করেছে, আপনারাও তাই করেছেন। অবিনাশবাবু আপনারা তো ভূমি সংস্কারের কথা বলেন, আপনারা তো সমাজতন্ত্রের কথা বলেন, আপনাদের রাশিয়া, আপনাদের সোভিয়েট ইউনিয়ন ভূমি সংস্কার করেছিল বলে খুব গর্ব বোধ করেন, সোভিয়েত ইউনিয়নের খবর, আজকে ভারতবর্ষ থেকেও পাঠাতে হয়। সোভিয়েট ইউনিয়নের গম আজকে আমেরিকা থেকে আনতে হচ্ছে। আমেরিকা থেকে গম গেলে তবে সোভিয়েট ইউনিয়ন খেতে পাচ্ছে। আজকে চীন দেশের কমিউনিজমের কথা খুব বলেছেন। সমাজতন্ত্রের কথা বলেছেন, ভূমি সংস্কার করেছে বলেছেন, আপনারা অনেক কিছু বলছেন, সেখানে আজকে চীনকেও বাইরে থেকে গম আনাতে হচ্ছে। ভূমি সংস্কার করে কিন্তু আপনারা পশ্চিমবাংলার এগ্রিকালচারাল প্রডাকশন বাড়াতে পারেন নি। এগ্রিকালচারাল প্রডাকশন কমে গেছে। আজকে ভূমি সংস্কারের নাম করে আপনারা যে ভাবে গ্রাম বাংলায় হামলা করেছেন তাতে সাধারণ

মানুষ এক বিঘা, দু বিঘা জমির মালিক সরষে ফেলে দিয়ে জমি রেখে দিচ্ছে, জমিতে চাষ করতে পারছে না। কারণ ক্ষেত মজুরকে দিয়ে যদি আজকে জমি চাষ করাই, কালকে যদি সেই লোকটা আপনার দলের লোক না হয়, তার জমিতে ঝান্ডা পুঁতে দিয়ে জমি দখল করে নেবেন। আজকে এই অবস্থা পশ্চিমবাংলায় আপনারা তৈরি করেছেন। আমি সেই জন্য আজকে এই বাজেটের বিরোধিতা করছি, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীব দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী আজকে যে ব্যয় বরাদ্দ এনেছেন, তাঁর দপ্তরের, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলো আনা হয়েছে, কাটমোশন, আমি তাকে সমর্থন করছি। আমি স্বীকার করি যে সারা ভারতবর্ষের মধ্যে যে কর্মসূচি সরকারের, ভূমি সংস্কারের কর্মসূচি, নিশ্চিত ভাবে উল্লেখযোগ্য ঘটনা, কিন্তু পশ্চিমবাংলায় যে প্রশাসনিক কাঠামো আছে, তার মাধ্যমে এই ভূমি সংস্কার নীতি বাস্তবে রূপায়িত হতে পারে না। সেই কারণে আপনি বারবার বাধা প্রাপ্ত হচ্ছেন। ভূমি সংস্কার সার্ভিস গঠনের সময় আপনার অর্ডার ছিল যারা ডিপার্টমেন্টের অভিজ্ঞ কর্মচারি, তারা মাথায় থাকবে। তার পরিবর্তে আপনি আই.এস.এস., ডবলিউ, বি.সি.এস.কে বসিয়ে এই কাজকে তরান্বিত করতে পারছেন না। ৭৩ সালে কেন্দ্রীয় সরকারের যোজনা পর্যদ কর্তৃক নিযুক্ত টাস্ক ফোর্স ভূমি সংস্কারের কর্মসূচি রূপায়নের ক্ষেত্রে আপনাদের স্বয়ং সম্পূর্ণ হতে বলেছিল এবং এমন লোককে এই দায়িত্ব দিতে বলেছিল যারা থাকবে fanatic zeal with single truck of mind. যিনি এই কাজটাই করবেন। আরও বলা হয়েছিল বক্তব্যে He must be dedicated man যারা হবেন with faith in land and responsible to keep portion of administratively set up. তাঁর পরিবর্তে আপনি পারলেন না, ১৭ বছর ধরে আই.এ.এস. অফিসারদের কাছ থেকে বেরিয়ে আসতে। আপনি হাওড়া জেলায় চলে যান, এ.ডি.এম., এল.আর. একজন ভদ্রলোক, তিনি শুধু এই কাজটা করেন না, আরও অনেক কাজ করেন, তার ফলে ভূমি সংস্কারের কাজ বাস্তবে রূপ পাচ্ছে না। আমি আপনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, পশ্চিমবাংলায় আমরা গর্ব করে বলি, আমরা ভূমি সংস্কারে প্রথম। আমি মন্ত্রী মহাশয়কে সতর্ক করে দিচ্ছি, আপনি আর বেশিদিন প্রথম থাকতে পারবেন না। আমি মন্ত্রী মহাশয়কে সতর্ক করে দিতে চাই—আপনি আর বেশি দিন প্রথম থাকতে পারবেন না। লোকসভায় ১৯৯৩ সালের উইন্টার সেসনে কোয়েশ্চেন নং ৩৮৮'র উত্তরে মন্ত্রী বলেছেন কোন স্টেটে কত জমি বিলি হবে। তার এস্টিমেটটা কি? মাননীয় মন্ত্রী মহাশয় আপনি শুনে রাখুন—অন্ধ্রপ্রদেশ—৩১,০০০ একর জমি বিলি টার্গেট; আসাম—৪২,৮৪০ একর জমি বিলির টার্গেট; মধ্যপ্রদেশ—৩২,৫০০ একর জমি বিলির টার্গেট; মহারাষ্ট্র—৮,২০০ একর জমি বিলির টার্গেট; ওয়েস্টবেঙ্গল ৮,০০০ একর জমি বিলির টার্গেট। আপনি বাজারে যে স্ট্যাটিসটিক্সটা ছেড়েছেন—ইকনমিক রিভিউ ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪, তাতে আপনি কি বলেছেন? ১৯৯২-৯৩ যে অ্যাপেনডিক্স তার অ্যাজ অন ৩০.৬.৯২—৩,৭৮,৯৯০.৮৭ হেক্টর এবং অ্যাজ অন ৩০.৬.৯০—৩,৮০,২৮৮.২৯ হেক্টর ডিস্ট্রিবিউট করেছেন। তাহলে এক বছরে ১২৯৭.৪২ হেক্টর জমি বিলি করা হয়েছে। আপনার টার্গেট যেখানে ৮ হাজার একর, সেখানে আপনি ৩২৪৩.৫৫ একর জমি বিলি করেছেন। সুতরাং আপনি আর বেশি দিন

ফার্স্ট পজিশনে থাকতে পারবেন না। পশ্চিমবাংলার মানুষকে বলতে পারবেন না ঐ কথা। সেই জন্য আপনাকে আমি বলি এই ভূমি সংস্কার হওয়া উচিত ছিল—It is a slogan for a social and economic welfare of the people of West Bengal. তার পরিবর্তে It becomes a political slogan. আপনাদের ক্যাডাররা সব লোককে বলে জমি দেব ভোট দাও। এই জায়গায় তারা চলে গেছে। দয়া করে এটা আপনি লক্ষ্য করুন। আপনার কাছে আমি উল্লেখ করি, এই কৃষি জমি বিলির ফলে আপনি বলেছেন—আমাদের চাষের বিপুল উন্নতি হয়েছে। আপনি ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্টের ১৯৯২-৯৩ সালের আর্থিক সমীক্ষাটা একটু পড়ে দেখুন। ১৯৭১ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে কৃষি মজুরের সংখ্যা ছিল ৩২.৭২ লক্ষ; ১৯৮১ সালে সেটা বেড়ে হয়েছিল ৩৮.৯২ লক্ষ এবং ১৯৯১ সালে সেটা আরও বেড়ে হ'ল ৫০.৩৭ লক্ষ। অর্থাৎ আপনার কৃষি মজুরের সংখ্যা বেড়ে গেল। আপনি দয়া করে এই ব্যাপারটা একটু দেখবেন। আপনি বহুবার এখানে দাঁড়িয়ে বলেছেন, "আমরা প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে আর.আই. অফিস করে দেব, আর.আই. অফিসার নিয়োগ করব।" সেটার কি হ'ল? আমি আপনাকে উদাহরন হিসাবে বলছি—হাওড়া জেলার শ্যামপুর ১ নং পি.এস.-এ গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ১০-টি, তার মধ্যে মাত্র ৫-টিতে আর.আই. অফিস হয়েছে এবং আর.আই. অফিসার আছে মাত্র তিন জন। একজন অফিসার চারটে করে গ্রাম পঞ্চায়েত দেখছে। শ্যামপুর ২ নং পি.এস.-এ মোট ৮টি গ্রাম পঞ্চায়েত আছে, আর.আই. অফিসার আছে ৪ জন। অর্থাৎ আপনি আর.আই. অফিস খুলতে এবং আর.আই. অফিসার নিয়োগ করতে ব্যর্থ হয়েছেন। আপনি পারেননি। তারপর আপনার লক্ষ্য ছিল ইনটিগ্রেটেড স্কীম চালু করা। তাতে কাকে কাকে যোগ করলেন—জে.এল.আর.কে, সেটেলমেন্ট অফিসারকে যোগ করলেন। কিন্তু জে.এল.আর.ও.-র স্টাফরা সব এম.ডি.ও.-র আন্ডারে, এস.ডি.ও. একে একে সব স্টাফ তুলে নিলেন। ফলে ইনটিগেটেড স্কীম আইসোলেটেড হয়ে গেল। যে কোনও অফিসে গিয়ে দেখুন জে.এল.আর.ও.-র কোনও স্টাফ নেই, সবাইকে তুলে নিয়েছে। কারণ স্টাফ কন্ট্রোল করে এস.ডি.ও। আপনি ঐ অফিসে চেয়ার টেবিল পর্যন্ত পাবেন না। আমি এটা আপনাকে খুব দায়িত্ব নিয়েই বলছি। আপনি এক জায়গায় কৃষি পণ্যের ব্যাপারে পাঞ্জাব

[5-10—5-20 p.m.]

এবং হরিয়ানার তুলনা দিয়েছেন যে আমাদের প্রচন্ড উৎপাদন বেড়েছে। আমি অনুরোধ করব, আপনি যে আর্থিক সমীক্ষা এবারে সাপ্লাই করেছেন সেটা একটু খুলে দেখবেন। পার হেক্টর ইল্ড অফ ফুডগ্রেন পাঞ্জাবে উৎপন্ন হয়েছে ৩ হাজার ৪২৮ কেজি, হরিয়ানাতে ২ হাজার ৩৬৯ কেজি আর ওয়েস্ট বেঙ্গলে হয়েছে ১ হাজার ৮৬৩ কেজি। আপনার সমীক্ষাতে আছে। আর আপনার বইতে বলেছেন কৃষিপণ্যের উন্নতি এমন হয়েছে যে পশ্চিমবাংলায় বান ডাকিয়ে দিয়েছেন। আপনার অফিসাররা কায়দা করে পারসেনটেজের হিসাব দিয়ে দারুণভাবে চেপে গেছেন। তারপর রেকর্ডিং অফ বর্গা—আপনার সমীক্ষায় আপনি দেখবেন, ১০৪ পৃষ্ঠায়, ডিসেম্বর, ১৯৯১ ১৪ লক্ষ ৩৯ হাজার ২৫০ জন আর আপটু জুন ১৯৯৩ ১৪ লক্ষ ৪০ হাজার ১০৫ জন। দেড় বছরে ৮৫৫ জন বর্গাদার রেকর্ড করতে পেরেছেন। আপনি বলুন, এটা কি পলিটিক্যাল স্লোগান নয়? আমি আর একটি উদাহরন দিই, আপনি তদন্ত করে

দেখবেন, ভূমি-সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম, বিশ্বে প্রথম। আমি আপনাকে দায়িত্ব নিয়ে বলছি, আমাদের শ্যামপুর থানা এলাকায়—আমি নাম বলে দিচ্ছি, মৌজা গুড়েপল, জে.এল.আর.ও নাম্বার ১০৬, খতিয়ান নাম্বার ৮১৯, প্লট নাম্বার ২ হাজার ৩৩। রেকর্ডেড বর্গাদারের নাম হচ্ছে দিলীপ সামন্ত, সন অফ শ্রী সনাতন সামন্ত। হিজ নেম ওয়াজ রেকর্ডেড অ্যাজ বর্গাদার হোয়েন হি ওয়াজ ৭ ইয়ার্স ওল্ড। আপনি দেখবেন, একটা কংক্রিট উদাহরন দিচ্ছি। তারপর লজ্ অফ রেভেনিউ—আপনি দয়া করে দেখবেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে তাতে কত কত লস হয়েছে বলেছে। মেইনলি ৭৭, আর্টিকেল ২১৯ বলা আছে—আপনি ৩০ বছরের লস দিতে পারবেন। লিজ রিনিউ হয়নি বলে লক্ষ লক্ষ টাকা লস হয়েছে। এই রিপোর্টে সেটা বলা হয়েছে। কিন্তু আপনি স্টেটমেন্টে বলে দিয়েছেন, ইনকামের বন্যা বয়ে গেছে। কিন্তু লক্ষ লক্ষ টাকা লস হয়েছে। ব্যাঙ্কের পাশ বই যদি হারিয়ে যায়, ব্যাঙ্কের রেকর্ড আছে তাতে বোঝা যাবে কত টাকা সে শোধ করেছে। আপনি রেজিস্টার ২ দিতে পারেননি। একটা লোকের খাজনার রসিদ যদি হারিয়ে যায় তাকে প্রমাণ করতে হবে, সরকারের রেকর্ড নেই কত টাকা সে খাজনা দিয়েছে। অনেক গরিব লোককে কষ্ট পেতে হবে। তাই এই বাজেটকে প্রচন্ড বিরোধিতা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমার আনীত কাট-মোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় বরাবরের মতোন এ বছরেও ভূমি সংস্কারের সাফল্যের কথা বলেছেন। তাঁর ভূমি সংস্কারের সাফল্য আমার কথা দিয়ে নয়, ওঁরা যে কমিশন শ্রী নির্মল মুখার্জি এবং শ্রী দেবব্রত বন্দোপাধ্যায়কে নিয়ে তৈরি করেছিলেন সেই কমিশনের যে রিপোর্ট—যে রিপোর্টের কথা উনি উল্লেখ করলেন—নিউ হরাইজেন্স ফর ওয়েস্টবেঙ্গল পঞ্চায়েত—এইরকম ২ জন—পাঞ্জাবের একজন যিনি ভূমি সংস্কারের ব্যাপারে অভিজ্ঞ মানুষ শ্রী নির্মল মুখার্জি আর দেবব্রত বন্দোপাধ্যায়, পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ক্ষেত্রে খুবই অভিজ্ঞ মানুষ, বিশেষজ্ঞ বলা যায়—ওদের রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে। ঐ রিপোর্টে ভূমি সংস্কারের সাফল্য সম্পর্কে কি বলা হচ্ছে? ঐ রিপোর্টে বলছে,—নিশ্চয়ই গুরুত্ব দেবেন—ল্যান্ড রিফর্মস-এর এত উন্নতির কথা বলছেন—কিন্তু সেখানে বলা হচ্ছে জমি যা ভেস্টেড হয়েছে, সরকারি খাস জমির যে হিসাব দেওয়া হয়েছে এবং সরকারের হাতে যে জমি ন্যস্ত হয়েছে এবং যা বন্টন হয়েছে সেই হিসাবের মধ্যে গোলমাল আছে। জমি যেটা নষ্ট হয়েছে তার হিসাবের মধ্যেও গোলমাল। রিপোর্টে বলা হয়েছে যে, প্রায় ৮০,০০০ একরের মতো জমির কোনও হিসেব পাওয়া যাচ্ছে না। হিসেবটা ১৯৮১ সালের, কিন্তু পরবর্তী ১৯৯২ সালের হিসেবের মধ্যেও ৮০,০০০ একর জমি দেখা যাচ্ছে ভ্যানিশ হয়ে গেছে, জমিটা আত্মসাৎ করা হয়েছে। ৩.৫ লক্ষ একর জমি বিলি করবার অবস্থায় থাকা সত্ত্বেও ১১ বছরে বিলি করা হয়েছে মাত্র ৯৪ হাজার একরের মতো। ডাটা তুলে বলছি, এই হারে জমি বিলি করা হলে যে পরিমাণ জমি সরকারের হাতে রয়েছে সেটা বিলি করতে ২৯ বছর সময় লেগে যাবে। কিন্তু পড়ে থাকা জমি পড়ে নেই, সেগুলো কেউ কেউ ভোগ করছে। বলা হয়েছে, এক একর জমি থেকে বছরে এক হাজার টাকা রিটার্ন আসে। সুতরাং এই হিসেব অনুযায়ী তাহলে পড়ে থাকা জমি থেকে ৩৪ কোটি টাকা

আত্মসাৎ করা হয়েছে আনহোলি অ্যালায়েন্সের দ্বারা। রিপোর্টের ২৩ পাতায় কস্টলি রিমার্ক করা হয়েছে; নিশ্চয়ই পড়েছেন এসব, না পড়বার কথা নয়। এতে বর্গা রেকর্ড সম্পর্কে বলা হয়েছে, রেকর্ডেড বর্গাদারের সংখ্যা ১৪.১২ লক্ষ যা ছিল সেটা এখন ১৫.৫ লক্ষ হয়েছে। কাজেই এখন যদি আরও ৫ লক্ষ একর জমি সরকারের হাতে এসে থাকে তাহলে তার বর্গা রেকর্ড করতে ১৫ বছর সময় লেগে যাবে। আর একটি কথা, তৃতীয় ভূমি সংস্কার আইন যেটা পাস হয়েছে সেটা এখনও পর্যন্ত রূপায়িত হল না, উপরন্তু আর একটি মারাত্মক সিদ্ধান্ত—এতদিন পর্যন্ত ছোট চাষীরা খাজনা মকুবের যে সুবিধা পাচ্ছিলেন, সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত, সেই সুবিধাটা হঠাৎ করে প্রত্যাহারের নোটিশ দেওয়া হয়েছে। বলা হয়েছে, এখন সবাইকে খাজনা দিতে হবে। ফলে, আমি শত শত উদাহরন দিতে পারি, ২০ বছরের সুদসহ জমির খাজনা দেবার নোটিশ এসেছে চাষীদের কাছে। মাপঝোক বোঝে না যে চাষী সে কি করে সুদ দেবে। তার জমির হিসেব তো রয়েছে সরকারের কাছে। বলা হয়েছে, বেশি খাজনা আদায় করা হলে সেটা ফেরৎ দেওয়া হবে। এইভাবে চাষীদের দীর্ঘদিনের অর্জিত অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। উত্তরবঙ্গের কথা আমি আগেই উল্লেখ করেছি যে, সেখানে কিভাবে চাষের জমি গ্রাস করে চা বাগান করা হচ্ছে।

[5-20—5-30 p.m.]

এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার। যেখানে পরিষ্কার নিয়ম আছে যে সরকারি খাসজমি, আদিবাসীদের জমি এবং তিস্তা ক্যানেল এলাকার যে সমস্ত জমি আছে, সেই জমি চা বাগানের জন্য নেওয়া যাবে না। ভূমি সংস্কার আইনের ৪(গ)-তে জমির প্রকৃতি পাল্টানো যাবে না। কিন্তু আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এই জমিগুলিকে নিয়ে নেওয়া হচ্ছে, অথচ আপনার ভূমি সংস্কার দপ্তর তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছে না। এই যে প্রায় ২ লক্ষ একরের মতো খাস জমি, যে জমিগুলি কোর্টের স্থগিতাদেশে বিলি হচেছ না, সেগুলি কিন্তু ডাইভেস্ট হচ্ছে। এই জমিগুলি বছরের পর বছর জেলান্তর থেকে হাইকোর্ট স্তর পর্যন্ত বিভিন্ন স্তরে যে মামলাগুলি চলছে, সেগুলি কি অবস্থায় আছে সরকার সেটা জানেন না। এই সম্পর্কে আইনজীবিদের উপরে দায়িত্ব দেওয়া আছে। সরকারি প্যানেলভুক্ত আইনজীবি আছে, তাদের পয়সা দেওয়া হচ্ছে, তারা সময় মতো এই মামলাগুলি করবেন, এই সম্পর্কে দপ্তরকে জানাবেন, কিন্তু তা হচ্ছে না। এই ২ লক্ষ একর জমির মামলায় কি হয়েছে আপনার কাছে তার হিসাব নেই। সরকারি টাকায় প্যানেলভুক্ত আইনজীবি রেখেছেন, তারা এই জমিগুলি ডাইভেস্ট হয়ে গেল কিনা, কোথায় গেল, কি হল তার কোনও হিসেব দেবেন না, কোর্টেও অ্যাটেন করবেন না, মামলায় কেস করবেন না। এর ফলে দেখা যাচ্ছে যে শুধু তদ্বীরের অভাবে ২ লক্ষ একর জমি থেকে ভূমি চাষীরা বঞ্চিত হচ্ছে। আপনি বলেছেন যে ভূমি সংস্কারের ফলে গ্রামীণ উন্নয়ন হয়েছে। কিন্তু আপনি দেখুন কি প্যাথেটিক অবস্থা। আমরা ডিসট্রেস সেলের কথা জানি। কিন্তু পাট্টার ডিসট্রেস সেল হচ্ছে সেটা আপনি খবর রাখেন? অসংখ্য পাট্টা হোল্ডার আনইকনমিক হোল্ডিং হোক, বা যে কোনও ভাবেই হোক, থাউজেন্ড অব পাট্টাস হস্তান্তর হচ্ছে। প্রকৃত স্বচ্ছল মানুষ যারা তাদের কাছে এই পাট্টা হস্তান্তর হচ্ছে। অথচ আপনি বলছেন যে ভূমি সংস্কারের ফলে গ্রামীণ উন্নয়ন হয়েছে। আপনি অপারেশন বর্গার কথা

বলেছেন। বর্গা রাইটস-এর এমন অবস্থা হয়েছে যে বর্গা রাইটস যেটা স্ট্যাম্প দিয়ে করা হচ্ছে, সেই বর্গা রাইটসও হস্তান্তর হচ্ছে। আপনি কি সার্ভে করেছেন যে এইরকম কত হয়েছে? আমি চ্যালেঞ্জ করে বলছি, আপনি সার্ভে করে দেখুন তাহলে দেখবেন যে পাট্টা হোল্ডাররা পাট্টা ধরে রাখতে পারছে না, আর্থিক দুরবস্থার জন্য তারা বর্গা রাইটস ধরে রাখতে পারছে না, এগুলি হস্তান্তর হয়ে যাচ্ছে। আপনি বলছেন যে ভূমি সংস্কারের ফলে গ্রামীণ উন্নয়ন হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের যেট খুব টল ক্লেইম যে ভূমি সংস্কারের ফলে কৃষির উৎপাদন বৃদ্ধি পেয়েছে, এই সম্পর্কে আমি আপনাকে বলি। এবারের বক্তৃতায় মন্ত্রী মহাশয় বলেছেন যে খাদ্য উৎপাদনে ভারতবর্ষের মধ্যে আমরা শীর্ষস্থানে আছি। কিন্তু আপনার এই স্ট্যাটিসটিক, সরকারি পরিসংখ্যান কৃষি উৎপাদন সম্পর্কে, খাদ্য শষ্য উৎপাদন সম্পর্কে এই রিপোর্টে কি বলছে? মুখার্জি-বন্দোপাধ্যায় যে রিপোর্ট দিয়েছে, তারা বলছেন, এখানে কৃষি উৎপাদনের ক্ষেত্রে যে স্ট্যাটিসটিক, সরকারি যে পরিসংখ্যান তাতে বলছেন, All estimates of agricultural production therefore remain conjectural. The statistics base was weak, crop average being guess work in the absence of crop recording system. এছাড়া আরও বহু কথা আছে। তারা বলছেন যে এখানে কোনও কনভিকচারাল ক্রপ সিস্টেম নেই। আরও বহু কথা বলেছে। সিজিন ভিত্তিক, মরশুম ভিত্তিক কি ভাবে ক্রপ উৎপাদন হচ্ছে তার হার নির্ণয় করা হয় না। মৌজা ভিত্তিক হার নির্ণয় করা হয় না। এই ফিগারগুলি কনজেকচারাল। কারণ statistical base was weak, crop average being guess work in the absence of crop recording system. এবং বলছে যে এখানে যে ডাটা দিয়েছেন সেই সম্বন্ধে রিপোর্ট বলছে The Economic Review for 1991-92 published by West Bengal is a statistical appendix according to which the index number of production in agriculture from 86.8 in 82-83 to 171.0 in 91-92. In plain language the agricultural production is doubled in 9 years. This is obviously a good news. How the figures have been arrived at is a mystry because no one knowns the crop-acreage,

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

এই উৎপাদনের সূচক ডবল হয়েছে, আপনি বলছেন ওরা বলেছে। ভাল কথা। দু-গুণ যদি হয় তাহলে এই ফিগার কি ভাবে দেখালেন? এটা তো রহস্যজনক ব্যাপার। এই গ্রেস ওয়ার্ক করে তার ভিত্তিতে প্রমাণ করতে চাচ্ছেন পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে কৃষি উৎপাদনে, খাদ্য উৎপাদনে শীর্ষ স্থান অধিকার করে আছে! অল আর গ্রেস ওয়ার্ক। একে যদি স্বীকৃতি দিতে হয় তাহলে এই রিপোর্ট ছুঁড়ে ফেলে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বশেষে ল্যান্ড রিফর্মস সারভিস সম্পর্কে কি করছেন সেটা জানতে চাই। আমার প্রশ্ন হচ্ছে এটাকে আরও একটু চাঙ্গা করবেন, নাকি এই ব্যাপারে আপনারা অ্যাভয়েড করে যাচ্ছেন? এটাকে পুনর্গঠন করতে হলে আরও ভালো ভাবে দেখা দরকার। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## CONSTITUTION OF SUBJECT COMMITTEES

**Mr. Speaker :** Terms of 10 subject Committees 93-94 will expire today. The reconstituted for 94-95 shall start functioning from 9th April. 1994. I make the following announcement on the reconstitution of the Subject Committees.

### Subject Committee on Agriculture and Food & Supplies

In terms of 310Z(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. I nominate the following Members to constitute the Subject Committee on Agriculture and Food & Supplies :

1. Shri Prabhas Chandra Phodikar,
2. Shri Monoranjan Nath,
3. Shri Mozammel Hoque,
4. Shri Krishnaprasad Duley,
5. Dr. Nirmal Sinha,
6. Shri Chittaranjan Biswas,
7. Shri Soumindra Chandra Das,
8. Shri Rabindra ghosh,
9. Shri Brahmamoy Nanda,
10. Shri Id. Mohammad,
11. Shri Nasiruddin Khan,
12. Shri Bhupendra Nath Seth,
13. Shri Nurul Islam Chowdhury
14. Shri Dilip Mazumdar,
15. Shri Nihar Bose, Minister-in-charge of Agriculture Department (ex officio Member),
16. Shri Kalimuddin Shams, Minister-in-charge of Agriculture (Marketing Branch) Department (ex-officio Member), and
17. Shri Narendranath Dey, Minister-in-charge of Food & Supplies Department (ex-officio Member).

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় ননী কর মহাশয় যে অভিযোগ আনলেন তারই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটা কথা আপনার মাধ্যমে সরকারের কাছে বলতে চাই। একটা গণতান্ত্রিক দেশে, যেখানে গণতন্ত্র প্রতিষ্ঠিত আছে সেখানে যে কোনও অবস্থায় নির্বাচন বন্ধ করাটা নিশ্চয়ই গণতন্ত্রের উপর একটা আঘাত। কিন্তু আজকে শাসক দলের—বিশেষ করে আমাদের বিরোধী যে বন্ধুরা এখানে আছেন তাদের বক্তব্য শুনে আমার হাসি পাচ্ছে। এর আগেও যখন শাগদার মুখ্য নির্বাচনী কমিশনার ছিলেন বা পেরি শাস্ত্রী যখন মুখ্য নির্বাচনী কমিশনার ছিলেন তখন পশ্চিমবাংলায় যে নির্বাচনগুলি হয়েছিল সেই নির্বাচনগুলি প্রহসনে পরিণত হয়েছিল। আমরা বারবার যখন এই কথাগুলি বলতাম তখন মাননীয় জ্যোতি বসু বার বার মুখ্য নির্বাচন কমিশনারের সার্টিফিকেট-এর দোহাই দিয়ে বলতেন যেহেতু মুখ্য নির্বাচনী কমিশনার সার্টিফিকেট দিয়েছেন সেহেতু নির্বাচন বৈধ হয়েছে, অতএব নির্বাচন ঠিক হয়েছে। সেদিন ওরা এইভাবে মুখ্য নির্বাচন কমিশনারের সার্টিফিকেট নিয়ে চালাতেন। শুধু তাই নয়, বর্তমান মুখ্য নির্বাচন কমিশনারের খাম-খেয়ালিপনার ফলে ত্রিপুরায় গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত একটা সরকারকে খারিজ করতে হয়েছিল, ক্ষমতা থেকে চলে যেতে হয়েছিল। আজকের বিপ্লবীরা যারা আজকে শেষনের বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছেন, সেদিন এইরকম বিপ্লবী সেজে শেষনের বিরুদ্ধে একবারও কথা বলতে দেখিনি, শেষনের বিরুদ্ধে প্রতিবাদ করতে দেখিনি। আমরা এই হাউসে এই সিদ্ধান্তের বিরুদ্ধে যখন বার বার বলেছি, তখন এরা একটা কথাও বলেননি। নির্বাচন কমিশনারের রায় বা সিদ্ধান্ত যখন বামফ্রন্টের পক্ষে যায় তখন এরা সেই সিদ্ধান্তকে স্বাগত জানান। কিন্তু যে সিদ্ধান্ত বামফ্রন্টের বিরুদ্ধে যায় তখন এরা সেই সিদ্ধান্তের বিরুদ্ধে বিষোদ্গার করেন, এমন কি আদালত পর্যন্ত চলে যান। আমরা নিশ্চিত চাই না, যে গণতন্ত্রের প্রতি আঘাত হোক, গণতান্ত্রিক পদ্ধতিতে আঘাত আসুক, কিন্তু আমরা এটা চাই, নির্বাচন সুষ্ঠু এবং অবাধ করা হোক। নির্বাচন কমিশনার যখন আইডেন্টিটি কার্ডের কথা বললেন, তখন এরা টাকার দোহাই দিলেন। এরা আইডেন্টিটি কার্ড বা পরিচয় পত্র চালু করতে চান না, নির্বাচনকে প্রহসনে পরিণত করতে সচেষ্ট। সেইটা বন্ধ করতে চান মুখ্য নির্বাচন কমিশনার। যখনই নির্বাচন কমিশনারের সিদ্ধান্ত এদের বিরুদ্ধে যায় তখনই এরা বিষোদ্গার করেন আর যখন পক্ষে যায় তখন বাহবা দেন। এইরকম কেস ত্রিপুরার ক্ষেত্রেও দেখেছি এবং এর আগেও দেখেছি। আজকে যেই নির্বাচন কমিশনার এই কথা বলছেন অমনি ওদের আঁতে ঘা লাগছে। ২টি বিধানসভা এবং ১ লোকসভার উপনির্বাচন আমরাও চাই। কিন্তু নির্বাচনগুলি হোক সুষ্ঠু এবং অবাধ, নির্বাচন হোক এটা আমাদের দাবি।

**শ্রী নির্মল দাস :** স্যার, কংগ্রেসের পক্ষ থেকে বলা হচ্ছে, আমরা খুব চিৎকার-চেঁচামেচি করছি। কারণ [*] আজকে যে জায়গায় চলে যাচ্ছে, বলা যেতে পারে ভস্মলোচন। রাজীব গান্ধী ফ্রাঙ্কেসটাইন সৃষ্টি করেছেন...

**মিঃ স্পিকার :** কোনও অফিসারের নাম নেওয়া যায় না, চিফ ইলেকশন কমিশনারের নাম নেওয়া যায় না।

* Expunged as ordered by the Chair.

**শ্রী নির্মল দাস ঃ** স্বৈরতন্ত্রের প্রতিনিধি হিসাবে ওনাকে দেখছি। গণতন্ত্রের অন্যতম পীঠস্থান সুপ্রিম কোর্ট, আইনসভা, বিচার ব্যবস্থার সর্বোচ্চ জায়গা থেকে যেখানে নির্দেশ করছেন, উনি যা সৃষ্টি করছেন তা গণতন্ত্রের পক্ষে বিপদজনক। আমরা দেখছি, ঐ ব্যক্তি আজকে পশ্চিমবাংলার গণতান্ত্রিক অধিকারকে হরণ করার চেষ্টা করছেন। আমরা চাই, এর বিরুদ্ধে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হোক এবং প্রধানমন্ত্রীকে ওর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য বলা হোক, রাজ্য বিধানসভা থেকে এই নির্দেশ দেওয়া হোক।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচন কমিশনের পক্ষ থেকে চিফ ইলেকশন কমিশনার গতকাল যে নির্দেশ দিয়েছেন সেটা গণতন্ত্র বিরোধী সংবিধান বিরোধী এবং আমাদের পশ্চিমবঙ্গে বিশেষ করে বিধানসভার স্বার্থ রক্ষিত রয়েছে। কারণ দুটি আসন শূন্য আছে, একটা লোকসভার আসনের জন্য উপনির্বাচন এবং সন্দেশখালি, শ্রীরামপুর বিধানসভা কেন্দ্রের নির্বাচনের নির্দেশ তিনি দিয়েছিলেন কিন্তু তিনি যে স্বৈরাচারি নীতি নিয়েছেন এবং তার বিরুদ্ধে সুপ্রিম কোর্ট স্ট্রিকচার দিয়েছেন আমাদের পশ্চিমবঙ্গের প্রতি তিনি বিমাতৃসুলভ ব্যবহার করছেন। এই ৩টি বিষয়ে বহরমপুর, শ্রীরামপুর এবং সন্দেশখালির নির্বাচনের ব্যাপারে কোনও হাইকোর্ট বা কোনও কোর্টের কোনও মামলা নেই, তিনি প্রতিহিংসা চরিতার্থ করার জন্য একটা পাগলের মতো জাস্ট লাইক এ ম্যাড ম্যান তিনি নির্দেশ দিয়েছেন। আমি মাননীয় বিরোধীদলকে বলব আজ পশ্চিমবঙ্গের জনগণের সংসদীয় গণতন্ত্রের যে অধিকার সেটা কেড়ে নিচ্ছেন। তিনি মনে করেন যে তিনি সংবিধানের উর্দ্ধে। তিনি সংবিধান বিরোধী কাজকর্ম করতে পারেন। তাই সকলে মিলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার যাতে তিনি অবিলম্বে নির্বাচন ঘোষণা করেন। এই রকম একটা সিদ্ধান্ত গ্রহণ করা হোক। বহরমপুর এবং আমাদের এখানে আসন শূণ্য আছে সেখানে উপনির্বাচন করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আর মাননীয় কংগ্রেস বিধায়ক আবদুল মান্নান যে প্রস্তাব রেখেছেন তার বিরোধিতা করে আমি বক্তব্য রাখছি। বিরোধিতা করছি এই জন্য উনি যে আইনডেন্টিটি কার্ডের কথা তুলেছেন, সেই আইডেন্টিটি কার্ডের আমাদের আপত্তি নেই যদি কেন্দ্রীয় সরকার তার টাকা বহন করতে রাজি হন। ইলেকশন যে কারণে বন্ধ করে দিলেন এটা অত্যন্ত অগণতান্ত্রিক, এই অগণতান্ত্রিক ব্যবস্থার প্রতিবাদে আপনি রুলিং দেবেন এই আশা রেখে আমরা সকলে আপনাকে অনুরোধ করছি। নির্বাচনের যে দিন ক্ষণ স্থির হয়েছিল তাকে বাতিল করে যে অবস্থার সৃষ্টি করেছেন ৩টি বিধানসভা এবং একটি লোকসভা কেন্দ্রের নির্বাচন সম্বন্ধে আপনি রুলিং দেবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের নির্বাচন কমিশনার মিঃ শেষণ সম্প্রতি যে বিবৃতি জারি করেছেন তাতে পশ্চিমবঙ্গের উপনির্বাচনগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সেটা গণতন্ত্র বিরোধী। আমি মনে করি মাননীয় বিধায়ক শ্রী ননী কর যে প্রস্তাব রেখেছেন আমি

তার সমর্থনে বলছি এবং মাননীয় সদস্য আবদুল মান্নান যে কথা বলেছেন তার বিরোধিতা করছি। আমি মনে করি নির্বাচন হতে না দেওয়া জনগণের গণতান্ত্রিক অধিকারের উপর হস্তক্ষেপ। কাজেই এটাকে নাকচ করা হোক। এর জন্য যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর বিধানসভায় যে প্রস্তাব রেখেছেন তাকে পূর্ণ সমর্থন করছি এবং মাননীয় বিরোধী সদস্য শ্রী আবদুল মান্নান যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করছি। স্যার, আমরা আজকে খবরের কাগজে হঠাৎ দেখলাম রাজ্যে উপনির্বাচন হতে চলেছে নির্বাচন কমিশন তা বন্ধ করার আদেশ দিয়েছেন। নির্বাচন মানুষের গণতান্ত্রিক অধিকার। ভোট মানুষের একটি গণতান্ত্রিক অধিকার, তিনি সেই অধিকার থেকে মানুষকে বঞ্চিত করছেন। সেজন্য তার বিরোধিতা করছি এবং আশা করি আপনি রুলিংয়ের মাধ্যমে পশ্চিমবঙ্গের মানুষ যাতে তাদের গণতান্ত্রিক অধিকার পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচন কমিশনের সাম্প্রতিক সিদ্ধান্ত পশ্চিমবঙ্গের এই উপনির্বাচন আপাতত স্থগিতাদেশ দেওয়ার এটা বিচ্ছিন্ন কোনও ঘটনা নয়। নির্বাচন কমিশনারের খাম খেয়ালিপনা শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতবর্ষে বিভিন্ন গণতান্ত্রিক নির্বাচন পরিচালনার ক্ষেত্রে বাধা সৃষ্টি করছে এবং আমি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নির্বাচন কমিশনারের সিদ্ধান্ত খামখেয়ালিপনার বিরোধিতা করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ ইলেকশন কমিশনারর নির্দেশ বলে আমাদের রাজ্যের আসন্ন উপনির্বাচনগুলি স্থগিত হয়ে যাচ্ছে। এটা গণতন্ত্রের পক্ষে খুবই ক্ষতিকারক। এখানে বিরোধী দলের সদস্য মান্নান সাহেবের কথা শুনে আমার মনে হল, চিফ ইলেকশন কমিশনারের এই সিদ্ধান্ত গ্রহণের পেছরে কেন্দ্রের ক্ষমতাসীন দলের মদত আছে। তারা চাইছেন, পশ্চিমবঙ্গে একটার পর একটা নির্বাচন পিছিয়ে দিয়ে ভবিষ্যতে রাষ্ট্রপতি শাসনের মধ্যে নির্বাচন করতে। এইভাবে তারা গণতন্ত্র ধ্বংস করতে চাইছেন, যার ফলে গোটা ভারতবর্ষের গণতন্ত্রই কিন্তু ধ্বংস হয়ে যাবে। নির্বাচন কমিশনের হাতে সাংবিধানিক ক্ষমতা যাই থাকুক না কেন, কখনই তিনি গণতন্ত্রের উর্ধ্বে উঠতে পারেন না। আর নির্বাচন হল সেই গণতন্ত্রেরই প্রধান হাতিয়ার। তাই আমি তার সিদ্ধান্তের তীব্র বিরোধিতা করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের বিধানসভার তিনটি খালি আসনের জন্য নির্বাচনের দিন ধার্য হয়ে গিয়েছিল, কিন্তু সেই নির্বাচন ইলেকশন কমিশনারের খামখেয়ালিপনার কারণে বন্ধ হতে বসেছে। এই নির্বাচন যাতে হয় তার জন্য সভায় যে প্রস্তাব উঠেছে আমি তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, একটু আগে শ্রী লক্ষ্মণ শেঠ কেন্দ্রের শাসক দলের বিরুদ্ধে কিছু কথা বলছিলেন। আপনি যদি তাকে সংবিধানের একটি কপি সাপ্লাই করেন তাহলে উনি জানতে পারবেন যে, ইলেকশন কমিশনার ইজ নট আন্ডার দি রুলিং পার্টি, ইট ইজ নট ইভন আন্ডার পার্লামেন্ট। আপনি জানেন, সংবিধানে

য ক্ষমতা তাকে দেওয়া হয়েছে তাতে হি ডাইরেক্টলি ওয়ার্কস আন্ডার প্রেসিডেন্ট। কাজেই শাসক দলকে তিনি কেন জড়ালেন সেটা বুঝতে পারলাম না।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে যতদূর খবর আছে, শাসক দলের সঙ্গেও তার সম্পর্ক ভাল নয়, অন্ধ্র প্রদেশের সঙ্গেও তার সম্পর্ক খারাপ হয়ে রয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যা হোক, ইলেকশন হওয়া উচিত বলে আমি মনে করি।

**মিঃ স্পিকার ঃ** তাহলে আমরা একটা রেজলিউশন করি কলিং আপন টু হোল্ড ইলেকশন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনার যদি কোনও প্রস্তাব থাকেও, নির্বাচন কিন্তু নিরপেক্ষ এবং অবাধ হওয়া উচিত, কিন্তু আমরা এখানকার শাসক দলের কাছ থেকে এর কোনও সদুত্তর পাচ্ছি না। নির্বাচনে মেন ইনস্ট্রুমেন্ট হচ্ছে ভোটার লিস্ট, কিন্তু এখানকার ভোটার লিস্টে কিছু বোগাস ভোটার রয়েছে এবং প্রতিটি কনস্টিটিউয়েন্সিতে জেনুইন ভোটার বাদ দেওয়া হয়েছে অন পলেটিক্যাল কন্সিডারেশন। আমরা এর বিরুদ্ধে বারবার অভিযোগ করেছি। আপনি যদি এখানকার শাসক দলকে এর উত্তর হাউসে দিতে বলেন তাহলে প্রস্তুত আছি টু পার্টিসিপেট ইন এ ডিসকাশন। ইলেকশন কমিশন ইজ নট বাউন্ড টু লিসন টু দি হাউস অর টু দি পার্লামেন্ট। সিদ্ধান্ত যা নেবার সেটা তারাই নেবেন, আমরা তার সঙ্গে একমত নাও হতে পারি। কিন্তু আপনারা নিজেদের পার্টি ক্যাডার দিয়ে ইলেকশন করানওটা প্রত্যাহার করুন, ফেয়ার ইলেকশন করুন, তারপর দেখবেন যে, আপনারা কয়জন আসেন এবং আমরাই বা কতজন আসি। এই জিনিসটা আমাদের দেখা দরকার।

[11-20 — 11-30 a.m.]

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলতে চাইছেন উনি সম্পূর্ণ ইলেকশন হওয়ার পক্ষে, কিন্তু আপাতত ইলেকশন যে বন্ধ করেছেন তাতে উনি খুব অরাজি নন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার মুখ দিয়ে এই কথা বলিয়ে নেবার জন্য কেন আপনি বানিয়ে বললেন? আমি বলেছি আমরা ইলেকশন হওয়ার পক্ষে। আমি শুধু নিবেদন করছি আপনার মাধ্যমে শাসক দলের কাছে যে ইলেকশনের যে শর্তগুলি আছে সেই শর্তগুলি পূরণ করুন। কারণ ইলেকশন ক্যান নট বি প্লেড বাই হুইপ। এটা আমি বলার চেষ্টা করছি। প্রথম শর্ত হল ইলেকশন সুড বি ফ্রি অ্যান্ড ফেয়ার।

**শ্রী মানব মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, এটা খুব দুর্ভাগ্যজনক বিষয় যে আমাদের দেশের একজন মেগালোমেনিয়ার হাতে গণতন্ত্রের ভবিষ্যত নির্ভর করছে। মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে কথা বললেন তার সাথে আমি পরিপূর্ণভাবে একমত যে নির্বাচন অবাধ এবং সুষ্ঠু হওয়া উচিত। মাননীয় বিরোধী দলের নেতা দয়া করে একটা প্রশ্নের উত্তর দেবেন কি, পশ্চিমবাংলায় যে ৩টি উপনির্বাচন স্থগিত করার জন্য নির্দেশ পাঠিয়েছেন তার কি কারণ আছে, কোন কোন অভিযোগ আছে? আপনাদের দলের পক্ষ থেকে নির্বাচন কমিশনার যে তিনটি নির্বাচন স্থগিত করার নির্দেশ পাঠালো তাতে বিন্দুমাত্র

আপত্তি নেই। মান্নান সাহেব এবং জয়নাল আবেদিন সাহেব যে কথা বললেন তা হ পশ্চিমবাংলায় ভোট ফ্রি অ্যান্ড ফেয়ার হয় না। আপনাদের কথা যদি আমি মেনেই নিই ( নির্বাচন কমিশনার একটা রাজ্যের এই পদ্ধতিতে নির্বাচন বন্ধ করতে পারে। মাননীয় জয়না আবেদিন সাহেব বলেছেন বোগাস ভোটার আছে। আপনাদের বেঞ্চের মাননীয় সদস্য দু বিধানসভায় তার নাম রেখেছেন, তার বিরুদ্ধে কোনও অভিযোগ করবেন না? তৃতীয় কঃ হচ্ছে আমাদের সংবিধানের অধিকারের কথা না বলে আপনাদের দলের মুখপত্র গ্যাটগি শেষন সম্পর্কে কি বলেছেন সেটা যদি পড়তেন তাহলে বুঝতেন আপনি না আছেন কংগ্রেসে না আছেন পশ্চিমবাংলায় না আছেন বিধানসভায়। কোথায় আছেন সেটা পাবলিকলি বল পারব না, আপনাকে কাছে পেলে বলতে পারতাম।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বিষয়ে আলোচনা হচ্ছে সে সম্পর্কে অনেকেই বলেছেন। আমি শুধু আপনার মাধ্যমে মাননীয় বিরোধী দলের নেতা এব বিরোধী দলের মাননীয় সদস্যদের অবগতির জন্য কিছু কথা বলব। গত কাল রা পশ্চিমবাংলার দুটি বিধানসভা কেন্দ্র এবং একটি লোকসভা কেন্দ্রের নির্বাচন স্থগিত করবা জন্য ইলেকশন কমিশনর নির্দেশ পাঠিয়েছেন। আপনাদের জ্ঞাতার্থে জানাচ্ছি আজে সকালে—আপনারা হয়ত জানেন—গুজরাটের উপনির্বাচন বন্ধ করে দেওয়া হয়েছে। আক্রম যখন আসে, আঘাত যখন শুরু হয় তার মাত্রা থাকে না। এটা আপনাদের নিশ্চয়ই ম আছে আপনাদের শারদ পাওয়ারের কি হাল হয়েছিল, প্রনব মুখার্জির কি হাল হয়েছিল সেইজন্য বলছি এর বিরুদ্ধে সকলের সোচ্চার হওয়া উচিত। অধিকার আক্রান্ত, সে এখা হোক আর যেখানেই হোক, তার বিরুদ্ধে সকলের সোচ্চার হওয়া উচিত।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, আপনার সামনে মাননীয় সদস্য ননী কর এখানে যা উল্লে করেছেন, চিফ ইলেকশন কমিশনার নির্দেশ পাঠিয়েছেন, আমাদের যে নির্বাচনী প্রক্রিয়া এখা চলছে, সেটা বন্ধ হয়ে গেল তার ফলে। এই জায়গায় দাঁড়িয়ে আপনি যদি ভাবেন পশ্চিমবাংলা গণতন্ত্রের ঐতিহ্যবাহী এই যে বিধানসভা, এখানে দু'জন অ্যাবসেন্ট আছেন, সেই জায়গা নির্বাচন হবে, নির্বাচনের সব প্রক্রিয়া ঘোষিত হয়েছে—২৬শে এপ্রিল ভোট নেওয়া হবে বলে সেটা বন্ধ করে দিলেন—শাসক দলের এর মধ্যে প্রচ্ছন্ন ইঙ্গিত আছে। এই কথাটা কেন বল হচ্ছে? মুখ্য নির্বাচন কমিশনারের অসাংবিধানিক কার্যকলাপের জন্য ইমপিচমেন্টের যখন প্র এসেছে, তখন জয়নাল আবেদিন বললেন যে তিনি অ্যাবোভ পার্লামেন্ট, তিনি অ্যাবো অ্যাসেম্বিলি। কিন্তু তিনি অ্যাবোভ পার্লামেন্ট নন। তাকে ইমপিচমেন্ট করা যায়। ইমপিচমেন্টে প্রশ্ন যখন এসেছে তখন কারা কারা সেই ইমপিচমেন্টের বিরোধিতা করেছিলেন? নিঃসন্দে জয়নাল আবেদিনের পক্ষের লোক পার্লামেন্টে দাঁড়িয়ে—তারমধ্যে কংগ্রেস যেমন ছিল, বি জে. পি. ও ছিল—তারা একসাথে দাঁড়িয়ে থেকে এই সমস্ত কান্ড করেছেন। আজ যখন ধ্বংস নেমে এসেছে, তখন এই ধ্বংস মারাত্মকভাবে নেমে আসবে। গণতন্ত্রের পীঠস্থান এই পশ্চিমবাংলায় যে লড়াই নেমে এসেছে, এটাকে রক্ষা করা যাবে না। এই সভায় আমরা এক ভয়েসে, এখানে আমাদের যতটুকু ক্ষমতা আছে, পশ্চিমবাংলার বিধানসভার ভেতর থেকে এক ভয়েসে এই ধ্বংসাত্মক কার্যকলাপকে ক্রাশ করার জন্য এবং মুখ্য নির্বাচন কমিশনারের এই খামখেয়ালি কার্যকলাপের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে হবে।

**Mr. Speaker :** No more on this. My observations are that at this stage there can be no debate on this issue at the moment.

**Held Over Starred Questions**
**(to which written answers were laid on the Table)**

Held Over * 303 : Not called.
* 506 : Not called.
* 507 : Not called.

**অঙ্গনওয়াড়ি কর্মী ও সহয়িকাদের ভাতা**

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৬) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) একথা কি সত্যি যে, সুসংহত শিশু-বিকাশ প্রকল্পের অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকাদের সাম্মানিক ভাতা বৃদ্ধি করার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ তা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অঙ্গনওয়াড়ি কর্মী সহায়িকাদের সাম্মানিক ভাতা ২।১০।৯২ থেকে বৃদ্ধি করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**Starred Question**
**(to which oral answers were given)**

**বিশ্বব্যাঙ্কের সহায়তায় গভীর নলকূপ স্থাপন**

*৫০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৪) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২, ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ (ডিসেম্বর পর্যন্ত ) বছরগুলিতে বর্ধমান জেলায় বিশ্বব্যাঙ্কের সহায়তায় কতগুলি গভীর নলকূপ স্থাপন করা হয়েছে ; এবং

(খ) এর ফলে, কত পরিমাণ জমি সেচ-সেবিত হয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) বিশ্বব্যাঙ্কের সাহায্যে বর্ধমান জেলায় উচ্চ ক্ষমতা সম্পন্ন ও মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের নিম্নরূপ স্থাপন করা হয়েছে—

| উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | মাঝারি সম্পন্ন গভীর নলকূপ |
|---|---|
| ১০০১-৯২—৪২টি | ৫টি |
| ১৯৯২-৯৩—৫১টি | ১০টি |
| ১৯৯৩-৯৪—৬টি (ডিসেম্বর পর্যন্ত) | |

(খ) মোট সেচ সেবিত জমির পরিমাণ ৭০৮০ হেক্টর।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি জানেন যে ঐ ডিভ্যালুয়েশনের ফলে বিশ্বব্যাঙ্কের যে মোট আর্থিক সহায়তা ছিল, টাকার পরিমাণটা বেড়েছে, এই যে উদ্বৃত্ত টাকা, তার সঙ্গে সঙ্গে অন্য কোনও টাকা পাওয়া যাচ্ছে কিনা—যা দিয়ে নতুন কোনও প্রকল্প আপনি গ্রহণ করবেন?

**ডাঃ ওমর আলি :** প্রথম প্রকল্প যখন তৈরি হয়েছিল তখন প্রকল্পের ব্যয় ধরা হয়েছিল ১৫৬ কোটি টাকা। পরে, ডিভ্যালুয়েশনের পরে প্রকল্পের যে টাকা দাঁড়ায় তা'হল ২৯৩ কোটি টাকা। আমরা হিসাব করে দেখলাম যে, বিশ্বব্যাঙ্কের প্রকল্পের যে কাজ আমরা হাতে নিয়েছি সব শেষ হয়ে গেলে তা ২০৩ কোটি টাকার মধ্যে শেষ হয়ে যাবে। তারফলে মোট ৯০ কোটি টাকা উদ্বৃত্ত হবে। এই ৯০ কোটি উদ্বৃত্ত টাকায় আমরা একটি এক্সপ্যান্ডেড প্রোগ্রাম বিশ্বব্যাঙ্ক কর্তৃপক্ষের কাছে দাখিল করেছিলাম। কিন্তু তারা সেটি মঞ্জুর করেন নি। পরবর্তীকালে আমরা তাদের সঙ্গে কথা বলেছি। তারা আমাদের জানিয়েছেন, যে প্রকল্পের সময়সীমা গত ৩১শে মার্চ শেষ হয়েছে, সেই সময়সীমা তারা বাড়াবেন না। কিন্তু তারা কাজটি আরম্ভ করতে রাজি আছেন।

সেজন্য প্রথম প্রকল্প করতে ৫১ কোটি টাকা লাগবে এবং সেটা সহ নতুন করে আরও গভীর নলকূপ, অগভীর নলকূপ, আর. এল. আই করার জন্য ২৭১ কোটি টাকার তৃতীয় পর্যায়ের একটি পরিকল্পনা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে পেশ করা হয়েছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে, ডিপটিউবলে, আর. এল. আই., ডিপ মিনি টিউবেল সেগুলো অপারেট এবং মেন্টেনেন্স করার জন্য রাজ্য সরকারের একটি পরিকাঠামো আছে এবং তারজন্য অ্যাডিশনাল স্কীমও যুক্ত আছে। এগুলো মেন্টেন এবং অপারেট করার ক্ষেত্রে আমরা দেখেছি যে পঞ্চায়েতের সহযোগিতা ঠিকমতো হচ্ছে না এবং ইনফ্রাস্ট্রাকচারের ঘাটতি দেখা যাচ্ছে। আমার জেলাতে বেশ বড় ধরনের ব্রেক ডাউন হয়েছে। এই ব্রেক ডাউন নলকূপগুলো মেন্টেন করার জন্য কোনও স্কিল হ্যান্ড নেই। সাব ডিভিসন জেলাতে কোনও স্কিল হ্যান্ড নেই যার ফলে স্কীমটা আউট অফ অর্ডার হয়ে যাচ্ছে। তাইজন্য বলছি যে, এগুলো মেন্টেন্স অপারেট করার ক্ষেত্রে আমাদের রাজ্যের এর পরিকাঠামো বর্দ্ধিত করার ক্ষেত্রে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে কোনও বিস্তৃত পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**ডাঃ ওমর আলি :** দুই ধরনের ব্যবস্থা আছে। একটা হল আমাদের যে সমস্ত উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ বসানো আছে তার অপরেশন, মেন্টেনেন্স পরিচালনা এবং রক্ষণাবেক্ষণ সরাসরি সরকার গঠন করেন। কিন্তু শ্যালো টিউবেল, অগভীর নলকূপ, সাব মাসিবিল সহ নিম্ন ক্ষমতা গভীর নলকূপ বা একেবারে গুচ্ছ এগুলো পঞ্চায়েত সমিতির মাধ্যমে উপকৃত কৃষকদের কাছে দিয়ে দেওয়া হয়। এবং এইসবের অপরেশন এবং মেনটেন্সের দায়িত্ব তারাই গ্রহণ করেন। সেইক্ষেত্রে সরকারের পক্ষ থেকে কোনও ওয়াটার ট্যাক্স নেওয়া হয় না। ওয়াটার ট্যাক্স নির্ধারণ এবং তার গঠন ও পরিচালনা তারাই গ্রহণ করেন। তাছাড়া

উচ্চ ক্ষমতা সম্পন্ন এবং মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ পঞ্চায়েতের মাধ্যমে পরিচালিত হলেও এর টেকনিক্যাল সাহায্যের যদি দরকার পড়ে তখন আমরা সেটা সাহায্য দিতে পারি কিন্তু উপকৃত কৃষক সমিতি এটা পুরোপুরি পরিচালনা করেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, আপনি পরিকাঠামোর কথা বললেন এগুলো যন্ত্রাংশ রিপেয়ার করতে গেলে স্পেয়ার পার্টসের যে সংকট আছে তাতে স্পেয়ার পার্টস পৌঁছনোর ক্ষেত্রে ঘাটতি রয়েছে, এই বিষয়ে যদি নজর দেন তাহলে কাজটা দ্রুত হতে পারবে, এই ব্যাপার সম্পর্কে আপনাদের সিদ্ধান্ত জানান।

**ডাঃ ওমর আলি ঃ** কিছু কিছু যন্ত্রাংশের ঘাটতি হয়েছিল, কিন্তু কাজকর্ম যাতে বন্ধ না হয় সেই কারণে স্থানীয়ভাবে অগভীরের ক্ষেত্রে কোয়ালিটি ও দাম এর সমতা রেখে যন্ত্রাংশ দেবার চেষ্টা করা হচ্ছে এবং ঘাটতি অনেকটা কমেছে, সুতরাং এই প্রশ্ন ওঠে না।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিশ্বব্যাঙ্কের সহযোগিতায় রাজ্যে কতগুলি অগভীর নলকূপ বসানো হয়েছে এবং বিশ্বব্যাঙ্ক থেকে কত কত টাকা নেওয়া হয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ** এরজন্য বিজ্ঞপ্তি লাগবে, প্রশ্ন তো ছিল বর্ধমান জেলার।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিশ্বব্যাঙ্কের সহায়তায় আমাদের বর্ধমান জেলায় যে ভাবে পরিকল্পনামাফিক কাজ এগুচ্ছে, সেখানে যে লক্ষ্যমাত্রা ছিল সেই লক্ষ্যমাত্রায় আমরা পৌঁছাতে পেরেছি কিনা? আমাদের অনুরূপ প্রকল্পগুলি আছে গোটা রাজ্যে সেখানে বিশেষ করে যে সমস্ত জেলাতে আজ পর্যন্ত বর্ধমানের মতো সুফল পাওয়া যায়নি, বন্যার্ত এলাকায় পুরুলিয়ায় বা অন্যান্য জেলাগুলিকে সেই বর্ধমানের জায়গায় এনে কোনও পরিকল্পনা রাজ্য সরকার করছেন কিনা বলবেন কি? এছাড়া বিশ্বব্যাঙ্কে থেকে দ্বিতীয় পর্যায়ে কোনও টাকা পয়সা বরাদ্দ করবে কিনা, এছাড়া বড় বড় জলাধার এর ব্যাপারে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে আপনার দপ্তর থেকে কোনও উদ্যোগ গ্রহণ করেছেন কিনা, এই ব্যাপারে আপনি যদি অবহিত করেন তাহলে বাধিত হব।

**ডাঃ ওমর আলি ঃ** স্যার, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় যে ক্ষুদ্র সেচ প্রকল্প সেটার ব্যাপারে আমাদের বর্ধমান জেলার যে তথ্য সেটা আমার কাছে আছে। তাতে দেখতে পাচ্ছি যে, '৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত আমরা মাঝারি ক্ষমতা সম্পন্ন এবং উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ১৫২টি ড্রিলিং করেছি, ৩৫টি ক্ষেত্রে পাম্প হাউস নির্মাণের কাজ শেষ করেছি। ১১৭ এবং ২৩টির ক্ষেত্রে বিদ্যুতায়নের কাজ শেষ হয়েছে। বর্ধমানে জেলায় এই প্রকল্পের আওতায় উচ্চ এবং মাঝারি ক্ষমতা সম্পন্নর জন্য মোট বরাদ্দ ছিল ১৭০ এবং ৪০ তার মধ্যে ১৫২টি আমরা ড্রিলিং এর কাজ শেষ করেছি। বাকি যে কাজ আছে সেইগুলি শেষ করে ফেলব কাজ বন্ধ থাকবে না। দ্বিতীয় পর্যায়ে আমরা যে কাজ করেছি তাতে বর্ধমান জেলায় ও পশ্চিমবাংলার অন্যান্য জেলাগুলিতে বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলিতে যেখানে মাটির তলার জল এখনও পর্যন্ত পর্যাপ্ত পরিমাণে আছে সেই সব জেলাগুলিতে

কৃষির অগ্রগতি অন্যান্য জেলার তুলনায় কম হয়েছে সেটা মাথায় রেখে তার সংখ্যা নির্ধা করা হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, এই গভীর নলকূপগুলি বসানোর জন্য বর্ধমান জেল জলের স্তর ১০০ ফুটের অধীক নেমে গিয়েছে এটা সত্য কিনা এবং অন্যান্য জেলার ব্যাপা এই রকম কোনও রিপোর্ট আপনার কাছে আছে কিনা জানাবেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** আমি আগেও বলেছি পশ্চিমবাংলা হচ্ছে সমুদ্র উপকূলবর্তী, ে এলাকার ৪টি জেলার ৭টি ব্লক, সেখানে মাটির তলার জল ব্যবহার করার জন্য আরও বে সর্তকতা অবলম্বন করা দরকার। বর্ধমান জেলা সহ আমাদের রাজ্যে ৩৬টি ব্লকে জলের ি নিচে নেমে গিয়েছে এবং সেইসব ক্ষেত্রে আমরা সতর্কতা অবলম্বন করছি যাতে আর বে জল মাটির তলা থেকে উপরে তোলা না হয়। সুতরাং মাননীয় সদস্য যেটা বলছেন, ১০ ফুট বা ১০০ মিটার নেমে গিয়েছে কিনা সেটা বলতে পারব না, তবে কিছু কিছু ক্ষে জলের স্তর নেমে গিয়েছে। এটা আগের বছরে যে পরিমাণ জলের স্তর নেমে গিয়েছি বর্তমানে কিন্তু সেই রকম ভাবে জলের স্তর নেমে যায়নি।

**শ্রী খারা সরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নিচে থেকে জল তোলার জ জলের স্তর নেমে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, উপরের জল ধ রেখে সারা বছর ধরে তা ব্যবহার করার জন্য কোনও পরিকল্পনার কথা আপনি ভাবছে কিনা?

[11-40 — 11-50 a.m.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের অবগতির জন্য জান যে এখনই আমরা মাটির তলার জল ব্যবহার করার সঙ্গে মাটির উপরের জল আরও বে বেশি করে ব্যবহার করার জন্য কতকগুলি সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করেছি। তারমে আপনারা দেখেছেন যে সমুদ্র উপকূলবর্তী ৬০টি ব্লকে যে অসংখ্য খাল, নালা আছে সেগুলি সংস্কার করে এবং মোহনায় স্লুইস গেট বসিয়ে যাতে সেই জল-ধারণ ক্ষমতা আরও বাড়া যায় এবং তা বাড়িয়ে সেই জল পাশাপাশি এলাকায় সেচের জন্য যাতে ব্যবহার করা যা সেটা দেখছি। তেমনি বর্ধমান সহ অন্যান্য জেলা যেখানে বড় বড় জলাধার আছে, বড় ব বিল আছে সেগুলির সংস্কার করে তার জলধারণ ক্ষমতা বাড়িয়ে কি করে সেচের কাে ব্যবহার করা যায় সেটা দেখছি। সেজন্য আমরা কতকগুলি পরিকল্পনা গ্রহণ করছি। সে সঙ্গে আমাদের কাকুরে মাটির এলাকা যেমন মেদিনীপুরের পশ্চিম অংশ, বাঁকুড়া, পুরুলি এবং বীরভূমের একটা অংশে যে প্রাকৃতিক জল সম্পদ আছে, বাঁধ ইত্যাদি আছে তা উন্নয়ন ঘটিয়ে আরও কি করে সেচের এলাকা বাড়ানো যায় সেটা দেখছি। এইভাবে মাটি উপরের জল ব্যবহার করার ক্ষেত্রে নতুন একটা প্রোজেক্ট তৈরি করার উদ্যোগ আমার দপ্ত থেকে গ্রহণ করা হয়েছে। অপরদিকে আমাদের যে সি. এ. ডি. এ. এলাকা আছে সেখা সেচ সেবিত এলাকার উন্নয়ন করছি। সি. এ. ডি. এ. এলাকার মধ্যে যে ব্লক আছে এ ব্লকে বড় বড় সেচ খাল এবং যেসব নদী আছে সেখানের জন্য আমরা একটা পরিকল্প গ্রহণ করেছি। এখানকার কৃষক সমবায় সমিতি, তারা প্রকল্প তৈরি করে ব্যাঙ্কের কাছে গেে ব্যাঙ্ক ঋণ দেবে। আর যত টাকা ঋণ দেবে তার অর্ধেক অর্থাৎ শতকরা ৫০ ভাগ আমা

অনুদান হিসাবে দেব। ৫ বছরে কৃষকরা সেই ঋণ পরিশোধ করবেন। এই প্রকল্পের রক্ষণা-বেক্ষণ এবং পরিচালনার দায়দায়িত্ব তারা গ্রহণ করবেন। ইতিমধ্যে ঘাটাল ব্লক এলাকাতে এরকম একটা পরিকল্পনা আমরা নিয়েছি এবং আরও দুটি পরিকল্পনা আগামী নভেম্বরে শেষ করব বলে সিদ্ধান্ত নিয়েছি। সি. এ. ডি. এ. এলাকায় যে সমস্ত ব্লক আছে তাদের যে কৃষি উন্নয়ন সমবায় সমিতি আছে তারা উদ্যোগ গ্রহণ করলে আমাদের দপ্তর থেকে ঋণের ব্যাপারে এবং অনুদানের ব্যাপারে সাহায্য করা হবে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় গভীর নলকূপ বর্ধমানে বসানো হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বিশ্বব্যাঙ্কের টাকায় অন্যান্য জেলাতেও এইভাবে গভীর নলকূপ বসানো হচ্ছে কিনা এবং হলে তা কোন কোন জেলাতে এবং এই টাকার ইন্টারেস্ট কি রকম?

**ডাঃ ওমর আলি ঃ** প্রথম কথা হচ্ছে, এটা বিশ্বব্যাঙ্কের টাকায় নয়, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় আমাদের এই প্রকল্প। ভারত সরকারের মাধ্যমে আমাদের এই ঋণটা নিতে হয়। ভারত সরকার অনেক কম সুদে এই ঋণটা গ্রহণ করেন কিন্তু তার চেয়ে অনেক বাড়তি সুদ আমাদের কাছ থেকে নেন। এই দুটি সুদ এক রকম নয়। গভীর নলকূপ, মাঝারি ক্ষমতাসম্পন্ন নলকূপ দার্জিলিং জেলা বাদে সব জেলাগুলির জন্য বরাদ্দ করা হয়েছে। মাটির তলার জলের অবস্থা যেমন, যে পরিমাণে জল ব্যবহার করা যেতে পারে সেটা বিচার বিবেচনা করে কোথাও উচ্চ ক্ষমতা সম্পন্ন, কোথাও নিম্ন ক্ষমতা সম্পন্ন এবং কোথাও মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, কোথাও অগভীর নলকূপ এবং কিছু কিছু জায়গায় ওপেন ডাগ ওয়েল—সেচ কূপ সেগুলি এই প্রকল্পের আওতাধীন আছে। পরবর্তীকালে দার্জিলিং জেলাকেও অন্তর্ভুক্ত করা হয়েছে। সুতরাং ধরা যেতে পারে যে এই ধরনের নলকূপ পশ্চিমবাংলার সব জেলাতে সেচের জন্য করার পরিকল্পনা আছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে সমুদ্র উপকূলবর্তী চারটি জেলায় সতর্কতা মূলক ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কোন কোন জেলায় কি ধরনের সতর্কতামূলক ব্যবস্থা অবলম্বন করার নির্দেশ দেওয়া হয়েছে?

**ডাঃ ওমর আলি ঃ** চারটি জেলা হল মেদিনীপুর জেলা, হাওড়া জেলা, উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনা। সমুদ্র উপকূলবর্তী চারটি জেলার ৬০টি ব্লকে সতর্কতামূলক ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। কারণ দেখা যাচ্ছে অল্প গভীরতায় যে জল পাওয়া যাচ্ছে সেই জল লোনা। তার অনেক ভেতরে গেলে মিষ্টি জল পাওয়া যাচ্ছে। কিন্তু এই মিষ্টি জল যদি বেশি পরিমাণে সেচের কাজে ব্যবহার করা হয় তাহলে সেই জলের স্তরটা লোনা জলে পরিণত হতে পারে, লোনা জল ঢুকে যেতে পারে। ফলে পানীয় জলের স্তরটা নষ্ট হয়ে যাবে। চারটি জেলার ইতিমধ্যে ১৮টি গভীর নলকূপ আগে চালু ছিল মিষ্টি জল দেখে বসানো হয়েছিল, সেইগুলো লোনা হয়ে গেছে। এই সব জেলায় কঠোরভাবে ব্যবস্থা নিতে হচ্ছে, যারা গভীর নলকূপ বসাচ্ছে বেসরকারী ভাবে সাবমার্সিবল ফিটেড বা অগভীর নলকূপ বসাচ্ছে, সেই ক্ষেত্রে বলেছি বিদ্যুতের কানেকশন পেতে গেলে স্টেট ওয়াটার ইনভেস্টিগেশন ডাইরেক্টারেটের অনুমেদান নিতে হবে এবং এস. ডবলিউ. আই. ডি. এর অনুমোদন ছাড়া

ইলেক্ট্রিক কানেকশন দেওয়া হবে না। এই সমস্ত এলাকার মিটিং করে, সেমিনার করে, পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ করে বলা হয়েছে, যারা সেন্ট্রি-ফিউগ্যাল পাম্প ব্যবহার করবে, সেই জলের ক্ষেত্রে কোনও নিষেধাজ্ঞা জারি করিনি। কিন্তু যেখানে সাবমার্সিবল করা হচ্ছে, তাদের বিদ্যুৎ কানেকশন নিতে হলে এস. ডবলিউ. আই. ডি'র অনুমোদন নিতে হবে। এই চারটি জেলার ৬০ ব্লকে এই জিনিস করতে হবে। এছাড়া সারা পশ্চিমবাংলায় যেমন মালদহ, বীরভূম বা অন্যান্য জেলাতে,এই সব এলাকাতে মাটির তলার জল যথাযথভাবে যাতে ব্যবহার করা হয় সেই সম্পর্কে সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া হয়েছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সাব-জেলারের পদ বৃদ্ধির প্রস্তাব

*৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫২) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে সাব-জেলারের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পদ বৃদ্ধির কোনও সম্ভাবনা আছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪২ (বিয়াল্লিশ) টি।

(খ) হ্যাঁ।

৪ (চার)টি নূতন সাব-জেলা খোলা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে সাব-জেলারের সংখ্যা বাড়তে পারে।

## Unstarred Questions
## (to which printed answers were laid on the Table)

### সবং হাসপাতাল

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫২) **ডাঃ মানস ভূঁইয়া :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মেদিনীপুর জেলার সবং গ্রামীণ হাসপাতালটি সরকারী অনুমোদন পেয়েছে ;

(খ) সত্যি হলে—

(১) কোন্ বছরে উক্ত হাসপাতালটি সরকার অনুমোদন করেছে ;

(২) উক্ত হাসপাতালের জন্য কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে ;

(৩) কত দিনের মধ্যে ঐ হাসপাতাল-ভবন এবং ডাক্তার ও কর্মচারিদের বাসগৃহ তৈরির কাজ সম্পূর্ণ হবে ; এবং

(৪) কবে নাগাদ ঐ হাসপাতালটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৮৮ সালে।

(২) ৯৫,০৭,৫০০ টাকা।

(৩) হাসপাতাল-ভবনটি আগামী জুন '৯৪ সালের মধ্যে এবং ডাক্তারদের বাসগৃহ আগামী এপ্রিল '৯৪ সালের মধ্যে তৈরির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা হচ্ছে। কিন্তু কর্মচারিদের বাসগৃহ তৈরির কাজ শেষ হতে কিছু দেরি হবে।

(৪) এখনই বলা সম্ভব নয়।

**রাজ্যে দারিদ্র্যসীমার নিচে অবস্থিত মানুষের সংখ্যা**

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮১) **শ্রী সুকুমার দাস ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কত জন মানুষ বর্তমানে দারিদ্র্যসীমার নিচে বাস করেন ; এবং

(খ) অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যের অবস্থান কোথায়?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কোন্ রাজ্যে কত মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করেন তা জাতীয় নমুনা সমীক্ষা সংস্থা মাঝে মাঝে খতিয়ে দেখে। বর্তমান বছরে এ রাজ্যে কত জন মানুষ দারিদ্রসীমার নিচে বাস করেন এরকম কোনও তথ্য এখনও প্রকাশিত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**গাইঘাটা ব্লকে জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থ**

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ (জানুয়ারি পর্যন্ত) আর্থিক বছরে জওহর রোজগার যোজনা বাবদ গাইঘাটা ব্লকে অর্থবরাদ্দের পরিমাণ কত ; এবং

(খ) এর মধ্যে কত পরিমাণ অর্থ এ পর্যন্ত ব্যয় করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৩-৯৪ (জানুয়ারি পর্যন্ত) আর্থিক বছরে জওহর রোজগার যোজনা বাবদ গাইঘাটা ব্লকের বিভিন্ন গ্রাম-পঞ্চায়েতের জন্য অর্থবরাদ্দের পরিমাণ ৭৩.৫৮ লক্ষ টাকা।

(খ) এর-মধ্যে ৩৪.১৯ লক্ষ টাকা জানুয়ারি ১৯৯৪ পর্যন্ত ব্যয় হয়েছে।

**অনন্তপুর ব্লক প্রাইমারি হাসপাতাল**

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৯) **শ্রী মানিক ভৌমিক :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মেদিনীপুর জেলার নাইকুড়ি ব্লক-১-এ অনন্তপুর ব্লক প্রাইমারি হাসপাতালের প্রবেশপথে মৃতু গবাদি পশু ফেলবার 'ভাগাড়' এবং পিছনে মৃতদেহ দাহ করার 'শ্মশান' আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত 'ভাগাড়' ও 'শ্মশান' স্থানান্তরিত করার কোনও আশু পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

(খ) উক্ত 'ভাগাড়' ও 'শ্মশান' স্থানান্তরিত করার কোনও আশু পরিকল্পনা সরকারের নেই। তবে অনন্তপুর ব্লক প্রাইমারি হাসপাতালের চারদিকে পাঁচিল তৈরি করার জন্য পূর্ত-অধিকারের (কনস্ট্রাকশন বোর্ড) নিকট প্রয়োজনীয় প্রাক্কালন চাওয়া হয়েছে।

**মিত্র কমিশনের সুপারিশ**

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্য সরকার মিত্র কমিশনের কোন কোন সুপারিশ গ্রহণ করেছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** সুপারিশগুলি বিবেচনাধীন। বাজেট অধিবেশনেই সুপারিশগুলি মাননীয় সদস্যদের কাছে রাখার প্রচেষ্টা চলছে।

**বালুরঘাটে বি. এড কলেজ**

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৬) **শ্রীমতী মিনতি ঘোষ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বালুরঘাটে বি. এড কলেজ অনুমোদনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কলেজ স্থাপনের কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কান্দী থানা এলাকায় অকেজো ট্রান্সফরমার**

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৩) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষ তথ্য-অনুযায়ী মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকে ২৫, ৬৩ ও ১০০ কে. ভি. এ. ট্রান্সফরমার কতগুলি খারাপ হয়ে আছে?

(খ) এগুলি মেরামত করে পুনঃস্থাপন করার অথবা নতুন ট্রান্সফরমার বসাবার কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) ট্রান্সফরমারগুলি খারাপ থাকায় চাষের ক্ষতির আনুমানিক পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ব্লকভিত্তিক কোনও তথ্য রাখা হয় না। সর্বশেষপ্রাপ্ত তথ্য-অনুযায়ী কান্দী থানা এলাকায় ৪৩টি ২৫ কে. ভি. এ. ট্রান্সফরমার ১০টি ৬৩ কে. ভি. এ. ট্রাসফরমার এবং ৪টি ১০০ কে. ভি. এ. ট্রান্সফরমার খারাপ ছিল।

(খ) ২৫ কে. ভি. এ. ট্রান্সফরমার ২২টি নতুন এবং ২১টি মেরামত করে পাঠানো হয়েছে। ৬৩ কে. ভি. এ. ট্রান্সফরমার ৪টি নতুন এবং ১টি মেরামত করে পাঠানো হয়েছে। বাকি ৫টি পাঠানোর ব্যবস্থা করা হয়েছে। ১০০ কে. ভি. এ. ট্রান্সফরমার ১টি নতুন এবং ৩টি মেরামত করে পাঠানো হয়েছে।

(গ) এ বিষয়ে দপ্তরের কোনও তথ্য নেই।

## পুরুলিয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৪) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মোট প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কতগুলি বিদ্যালয়ে একজন শিক্ষক আছেন ;

(গ) শিক্ষকবিহীন কোনও বিদ্যালয় আছে কি না ; এবং

(ঘ) থাকলে, বিদ্যালয়ের নামগুলি কি কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলার মোট প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ২,৯৪৭টি।

(খ) তন্মধ্যে ৫৮৮টি বিদ্যালয়ে একজন শিক্ষক আছেন।

(গ) হ্যাঁ, আছে।

(ঘ) বিদ্যালয়ের নাম নিম্নরূপ ঃ

১। রোলাবেলডি উর্দ্দু প্রাথমিক বিদ্যালয়,

২। হরগোড়া প্রাথমিক বিদ্যালয়,

৩। কোকিয়াড়া প্রাথমিক বিদ্যালয়,

৪। ভাণ্ডারকুলি প্রাথমিক বিদ্যালয়,

৫। ঘাটিয়ালি প্রাথমিক বিদ্যালয়,

৬। ইনানপুর উর্দ্দু প্রাথমিক বিদ্যালয়,

৭। বাসবরা উর্দ্দু প্রাথমিক বিদ্যালয়,

৮। পাগরডি প্রাথমিক বিদ্যালয়,

৯। গোবিন্দপুর প্রাথমিক বিদ্যালয়,

১০। কাশীপুর উর্দ্দু প্রাথমিক বিদ্যালয়।

**পুরুলিয়া জেলায় আবাসন প্রকল্প**

১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭২) **শ্রী নিশিকান্ত মেহেতা** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় সরকারী উদ্যোগে আবাসন তৈরির কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ।

(খ) ১৯৯৬-৯৭ সালে ঐ জেলায় ৪৮টি নতুন ফ্ল্যাট তৈরির পরিকল্পনা আছে। এ ছাড়া আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর জনগণের জন্য আবাসন পর্ষদ কর্তৃক জেলা আবাসন প্রকল্পের প্রথম পর্যায়ে পুরুলিয়া জেলায় ৪০০ ব্যক্তিকে রাজ্য সমবায় ব্যাঙ্কের মাধ্যমে ১২,৫০০ টাকা করে ঋণদানের কর্মসূচি ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে এবং এই কর্মসূচির প্রাথমিক কাজকর্ম সেখানে শুরু হয়ে গেছে।

**গাদিয়াড়া টুরিস্ট লজ**

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫০) **শ্রী সঞ্জীব কুমার দাস** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার গাদিয়াড়া টুরিস্ট লজে নূতন ভবন নির্মাণের কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে ;

(খ) ঐ লজে কোনও নতুন কর্মচারী নিয়োগ করা হচ্ছে কি না ; এবং

(গ) হ'লে, নিয়োগের পদ্ধতি কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) গাদিয়াড়া টুরিস্ট লজের নূতন ভবনের কাজ শেষ হয়ে গেছে এবং পর্যটকদের জন্য খুলে দেওয়া হয়েছে।

(খ) কোনও নতুন নিয়োগ হয়নি। তবে নতুন ভবন চালাবার জন্য অন্যান্য পর্যটক আবাস থেকে কিছু কর্মচারীকে বদলি করে আনা হয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জিলাপরিষদে গাড়ি বাবদ খরচ**

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জিলাপরিষদে বর্তমানে মোট গাড়ির সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে নিজস্ব ও ভাড়াকরা গাড়ির সংখ্যা কত (আলাদাভাবে) ; এবং

(গ) গাড়িভাড়া বাবদ হাওড়া জিলাপরিষদের বাৎসরিক খরচের গড় পরিমাণ কত?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৬টি (ছয়টি)।

(খ) তিনটি নিজস্ব গাড়ি এবং তিনটি ভাড়াগাড়ি।

(গ) আনুমানিক ১,৩০,০০০ টাকা (এক লক্ষ তিরিশ হাজার টাকা)।

**হাওড়া জিলাপরিষদে জওহর রোজগার যোজনার কাজ**

১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬৫) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০, ১৯৯০-৯১, ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে হাওড়া জিলাপরিষদকে জওহর রোজগার যোজনা বাবদ কত টাকা বরাদ্দ করা হয়েছে (বছওয়ারি হিসাব) ;

(খ) বছরওয়ারি বরাদ্দকৃত সমস্ত টাকা খরচ করা হয়েছে কি না ; এবং না হলে, কারণ কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রশ্নের উত্তর নিচে দেওয়া হল—

**হাওড়া জিলাপরিষদে জওহর রোজগার যোজনা বাবদ ১৯৮৯-৯০ হতে ১৯৯২-৯৩ আর্থিক বছরওয়ারি বরাদ্দকৃত অর্থ (লক্ষ টাকা)**

| | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ |
|---|---|---|---|---|
| পূর্ব বছরের জের | ১৮২.১৫ | ২৮৬.৫৭ | ৪১৭.৩৫ | ১৬১.৫৬ |
| বরাদ্দকৃত অর্থ | ৬২৬.৪২ | ৫৫৯.২৯ | ৩৪২.৩২ | ৫৮২.১৬ |
| মোট | ৮০৮.৫৭ | ৮৪৫.৮৬ | ৭৫৯.৬৭ | ৭৪৩.৭২ |

(খ) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে বরাদ্দকৃত অর্থ সবটাই খরচ করা গেছে। ১৯৮৯-৯০ সালে জওহর রোজগার যোজনা চালু হওয়ার পর বিশদ কেন্দ্রীয় নির্দেশাবলি বিলম্বে পাওয়ার জন্য এবং ১৯৯০-৯১ সালে বেশ কিছু টাকা বছরের শেষের দিকে পাওয়ার সব টাকা খরচ করা যায় নি।

## আলিপুরদুয়ারে স্টেট জেনারেল হাসপাতাল

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪২) **শ্রী নির্মল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার আলিপুরদুয়ার মহকুমার ভাটিবাড়িতে স্টেট জেনারেল হাসপাতাল চালু করার কোনও সিদ্ধান্ত করেছেন কি না ;

(খ) করে থাকলে,

(১) কবে নাগাদ এই হাসপাতাল চালু করা যাবে ; এবং

(২) এই হাসপাতালে চিকিৎসার কি কি ব্যবস্থা থাকবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(ক) প্রশ্ন ওঠে না।

## ক্ষুদ্রসেচের মাধ্যমে সেচ-সেবিত জমি

১৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৯) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শতকরা হিসাবে মুর্শিদাবাদ জেলার কোনও ব্লকে কি পরিমাণ সেচপ্রাপ্ত জমি আছে ;

(খ) যে সমস্ত ব্লকে জমি সেচ-সেবিত নয় সব ব্লকে অগ্রাধিকারের ভিত্তিতে সেচ-সেবিত কর্মসূচি গ্রহণের কথা সরকার ভাবছেন কি না ; এবং

(গ) ভাবলে, কর্মসূচিটি কিরূপ এবং কবে নাগাদ তা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮৭-৮৮ মাইনর ইরিগেশন সেনসাস-এর তথ্য-অনুসারে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে ক্ষুদ্রসেচের মাধ্যমে সেচ-সেবিত জমির শতকরা পরিমাম নিম্নে দেওয়া হল—

| ব্লকের নাম | শতকরা সেচ-সেবিত জমির পরিমাণ |
|---|---|
| ১। বহরমপুর | ৭৩.৭৯ |
| ২। বেলডাঙ্গা (১) | ৭৮.৬২ |
| ৩। বেলডাঙ্গা (২) | ৬২.০৭ |
| ৪। ভগবানগোলা (১) | ৫৪.৯৬ |
| ৫। ভগবানগোলা (২) | ৬৯.৬০ |

| ব্লকের নাম | শতকরা সেচ-সেবিত জমির পরিমাণ |
|---|---|
| ৬। বারোয়াঁ | ৫৮.৭২ |
| ৭। ভরতপুর (১) | ৪৭.৬৫ |
| ৮। ভরতপুর (২) | ৬৩.৮৪ |
| ৯। দমকল্ | ৬৫.০১ |
| ১০। ফারাক্কা | ১.২৩ |
| ১১। হরিহরপাড়া | ৭৩.৯৩ |
| ১২। জলঙ্গী | ৭০.২৬ |
| ১৩। কান্দি | ৬৭.৭৫ |
| ১৪। খড়গ্রাম | ৫২.৮৫ |
| ১৫। লালগোলা | ৪৪.৪৩ |
| ১৬। মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ | ৪৫.১১ |
| ১৭। নওদা | ৫৪.৩৯ |
| ১৮। নবগ্রাম | ৩৮.৪৭ |
| ১৯। রানিনগর (১) | ১২১.২৬ |
| ২০। রানিনগর (২) | ৭২.৫৪ |
| ২১। রঘুনাথগঞ্জ (১) | ৪২.৮৮ |
| ২২। রঘুনাথগঞ্জ (২) | ২৬.৩১ |
| ২৩। সুতি (১) | ২৫.৬৬ |
| ২৪। সুতি (২) | ২১.১৩ |
| ২৫। সামসেরগঞ্জ | ৯.৭৬ |
| ২৬। সাগরদীঘি | ২৭.১৪ |

ঐ সেন্সাসের পর বিগত কয়েক বছরে কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগ থেকে রানিনগর (২) ও রঘুনাথগ (২) বাদে বাকি সব কয়টি ব্লকেই কিছু না কিছু সেচ প্রকল্পের কাজ শেষ করা হয়েছে। ১লা এপ্রিল, ১৯৮৮ হতে ৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত ঐ প্রকল্পগুলির মাধ্যমে সব ব্লক মিলিয়ে মোট ১৪,৬৬৪ হেক্টর বাড়তি জমি সেচের আওতায় আনা হয়েছে। এ ছাড়া ঐ সময়ে ব্যক্তিগত উদ্যোগে ব্যাঙ্কঋণ অথবা সরকারী সাহায্যে বিভিন্ন সেচ প্রকল্পের মাধ্যমে বিভিন্ন ব্লকে আরও কিছু এলাকায় সেচের ব্যবস্থা করা হয়েছে।

সব মিলিয়ে ক্ষুদ্রসেচের মাধ্যমে সেচ-সেবিত ব্লকওয়ারি শতকরা হিসেবে জমির সর্বশেষ পরিমাণ এখনও নিম্নরূপ করা হয়নি। আগামী মাইনর ইরিগেশন সেন্সাসের পর এই তথ্য দেওয়া সম্ভব হবে।

(খ) এবং (গ)—

প্রতিটি ব্লকেই কিছু-না-কিছু জমি সেচের আওতায় আনা হয়েছে। কাজেই কোও ব্লককে অগ্রাধিকারের ভিত্তিতে আলাদাভাবে চিহ্নিত না করে সামগ্রিকভাবে জেলার সেচ-সেবিত এলাকা বাড়ানোর কথা মনে রেখে প্রায় সব ব্লকেই কিছু-না-কিছু সেচ প্রকল্প বিশ্বব্যাঙ্কের সহায়তায় গৃহীত ক্ষুদ্রসেচ প্রকল্পে নেওয়া হয়েছে।

এই প্রকল্পে সারা জেলায় মোট ২৫৫টি গভীর নলকূপ, ৭৩৮টি অগভীর নলকূপ এবং ৫৭টি নদী-সেচ প্রকল্পের কাজ শেষ করার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এর মধ্যে ৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত ৬১টি গভীর নলকূপ, ৩৮২টি অগভীর নলকূপ এবং ৪২টি নদী-সেচ প্রকল্পের কাজ শেষ হয়েছে।

### আসানসোল মহকুমাকে জেলাস্তরে উন্নীতকরণ

১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৪) **শ্রী মানিকলাল আচার্য** ঃ স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমাকে জেলাস্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### সুন্দরবন উন্নয়ন পর্ষদ

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৪) **শ্রী সুভাষ নস্কর** ঃ উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন-বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কতগুলি ব্লক নিয়ে সুন্দরবন উন্নয়ন পর্ষদ গঠিত ;

(খ) ব্লকগুলি নাম কি ; এবং

(গ) উক্ত ব্লকগুলির মৌজাভিত্তিক জনসংখ্যা কত (তপঃ জাতি, উপজাতি ও অন্যান্য জনসংখ্যা উল্লেখসহ ১৯৯১-এর আদমসুমারি অনুসারে)?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন-বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ১৯টি ব্লক নিয়ে সুন্দরবন উন্নয়ন পর্ষদ গঠিত।

(খ) উত্তর ২৪-পরগনা—হিঙ্গলগঞ্জ, হাসনাবাদ, হাড়োয়া, সন্দেশখালি ১নং, সন্দেশখালি ২ নং ও মিনাখাঁ (৬টি ব্লক) ;

দক্ষিণ ২৪-পরগনা—সাগর, কাকদ্বীপ, নামখানা, পাথরপ্রতিমা, কুলতলি, বাসন্তী, মথুরাপুর ১ নং, মথুরাপুর ২ নং, জয়নগর ১ নং, জয়নগর ২ নং, গোসাবা, ক্যানিং ১ নং, ক্যানিং ২নং (১৩টি ব্লক)।

(গ) ১৯৯১ সালের আদমসুমারির জেলাভিত্তিক তথ্যসম্বলিত বই প্রকাশিত হয়নি। রাষ্ট্রীয় সূচনা বিজ্ঞান কেন্দ্র, পশ্চিমবঙ্গ শাখা থেকে সংগৃহীত তথ্যের ভিত্তিতে মৌজাভিত্তিক ১৯৯১ সালের আদমসুমারি অনুযায়ী ব্লকের জনসংখ্যা, তপঃ জাতি ও উপজাতির পরিসংখ্যানসম্বলিত বিবরণ লাইব্রেরি টেবিলে রাখা হল।

## খাসজমির পাট্টা বিলি

১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৭) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯০-৯১, ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ সালে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং ব্লকে কত খাসজমির পাট্টা কতজন চাষীকে বিলি করা সম্ভব হয়েছে ;

(খ) উক্তএলাকায় খাসজমি ও অভারতীয় সম্পত্তির দখলকারির সংখ্যা ও জমির পরিমাণ কত ; এবং

(গ) উক্ত জমি বা সম্পত্তি দখলমুক্ত করবার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (গত তিন বছরে)

| বছর | পাট্টা-সংখ্যা | জমির পরিমাণ |
|---|---|---|
| ১৯৯০-৯১ | ১১৬ | ৬.৯৩ একর |
| ১৯৯১-৯২ | ১১১ | ১৪.০৭ ,, |
| ১৯৯২-৯৩ | ৩১০ | ৪১.৩০ ,, |

(খ) ১৩.৫৩৯৬ একর খাসজমি ১০৩ জন দখল করেছেন। কিন্তু কোনও অভারতীয় সম্পত্তি দখলের তথ্য জানা নেই।

(গ) প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

## সমুদ্র উপকূলবর্তী এলাকায় Traverse Survey

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৮) **শ্রী মৃণালকান্তি রায় :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সমুদ্র উপকূলবর্তী Traverse Survey এলাকায় অনুষ্ঠিত হয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে—

(১) কতগুলি মৌজায় এই কাজ করা হয়েছে ;

(২) এর ফলে কত পরিমাণ নতুন ভূমি পাওয়া গিয়েছে ; এবং

(৩) কত পরিমাণ ভূমি সমুদ্রগর্ভে বিলীন হয়েছে (পৃথকভাবে)?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯১২-১৬ সালে ডিস্ট্রিক্ট সেটলমেন্টের সময় Traverse Survey হয়েছিল এবং পরবর্তীকালে ১৯৫৪-৫৭ সালে রিভিসনাল সেটলমেন্ট করা হয়েছে।

(খ) (১) রিভিসনাল সেট্‌লমেন্ট করা হয়েছে সমস্ত পশ্চিমবঙ্গে, যার মধ্যে ৩৪টি মৌজা সমুদ্র উপকূলবর্তী।

(২) এবং (৩) এই রিভিসনাল সেট্‌লমেন্ট অনুযায়ী—

মেদিনীপুর জেলায়—

| | |
|---|---|
| সমুদ্রগর্ভে বিলীন হয়েছে | ৩৫৫.৪৮ একর |
| নতুন জমি পাওয়া গিয়েছে | ১,৩০২.৭৭ একর |

দক্ষিণ ২৪-পরগনা জেলায়—

| | |
|---|---|
| সমুদ্রগর্ভে বিলীন হয়েছে | ৭৭৪.০৬ একর |
| নতুন জমি পাওয়া গিয়েছে | ৭৬.৬৫ একর। |

### মেচেদা-দীঘা বাসরুট

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৩) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মেদিনীপুর জেলায় মেচেদা কিংবা তৎসংলগ্ন কে.টি.পি.পি. টাউনশিপে দক্ষিণবঙ্গ পরিবহণের ডিপো স্থাপনপূর্বক (১) মেচেদা-দীঘা (ভায়া কাঁথি) এবং (২) মেচেদা-দীঘা (ভায়া এগরা-ভগবানপুর) রুটগুলিতে বাস চালানোর প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আছে।

### চিত্তরঞ্জনে বাসডিপো নির্মাণ

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৯) **শ্রী এস. আর. দাস ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার চিত্তরঞ্জনে দক্ষিণবঙ্গ পরিবহণ সংস্থার ডিপো নির্মাণের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনাটি বাস্তবায়িত করতে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) উপযুক্ত কর্তৃপক্ষের কাছে বাসডিপো নির্মাণের জন্য জমি চাওয়া হয়েছে।

### চিত্তরঞ্জনে বাসরুট

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩০) **শ্রী এস. আর. দাস ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বর্ধমান জেলার চিত্তরঞ্জনে মোট কতগুলি রুটে রাষ্ট্রীয় পরিবহণ নিগমের বাস চলাচল করে ;

(খ) উক্ত রুটগুলি কি কি ; এবং

(গ) চিত্তরঞ্জন-আসানসোল ভায়া সামডি-এমোডো এবং চিত্তরঞ্জন-রানীগঞ্জ ভায়া গৌরাণ্ডি-দোমহানি রুটে বাস চালানোর পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে দক্ষিণবঙ্গের একটি বাস প্রতিদিন বাঁকুড়া-চিত্তরঞ্জন রুটে (২ আপ / ২ ডাউন) চলাচল করে।

(খ) বাঁকুড়া হতে চিত্তরঞ্জন ভায়া বেলেতোর, বড়জোরা, দুর্গাপুর, জি.টি. রোড, আসানসোল, নিয়ামতপুর।

(গ) কর্পোরেশনের পরিকল্পনা আছে (১) চিত্তরঞ্জন হতে বাঁকুড়া ভায়া সামডি, (২) চিত্তরঞ্জন হতে রানীগঞ্জ ভায়া সামডি, দোমহানি চালানোর, তবে তা আসানসোল (পূর্ব)-এ সাব-ডিপো নির্মাণ সাপেক্ষে প্রয়োজনীয় সুযোগ-সুবিধা পাওয়া গেলেই সম্ভব হবে।

### বনগাঁ এলাকায় জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২০০৭) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে জওহর রোজগার যোজনা বাবদ বনগাঁ পঞ্চায়েত-সমিতির অধীন দিঘাড়ি, আকাইপুকুর, ঘাটবাওড় ও ধর্মপুকুরিয়া গ্রাম পঞ্চায়েতগুলিকে অর্থ-বরাদ্দের পরিমাণ কত ; এবং

(খ) ঐ বরাদ্দকৃত অর্থে কত পরিমাণ—

(১) বনসৃজন ;

(২) রাস্তানির্মাণ ;

(৩) খাল খনন ও

(৪) শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে উক্ত গ্রাম-পঞ্চায়েতগুলিকে জওহর রোজগার যোজনা বাবদ নিম্নলিখিত অর্থ বরাদ্দ করা হয়েছে—

| | ১৯৯১-৯২ (টাকা) | ১৯৯২-৯৩ (টাকা) |
|---|---|---|
| দিঘাড়ি | ১,৯৫,৮৩৪ | ৮,৫৪,২০৮ |
| আকাইপুকুর | ২,৫০,৭৬২ | ১০,৬৫,৭৪৬ |
| ঘাটবাওড় | ১,৫৫,৯৮২ | ৭,০০,৭৩১ |
| ধর্মপুকুরিয়া | ২,০১,০৬৭ | ৮,৭৪,৩৫৯ |

(খ) ঐ বরাদ্দকৃত অর্থে যে পরিমাণ সম্পদ ও শ্রমদিবস সৃষ্টি হয়েছে তা উল্লেখ করা হোল—

| গ্রামপঞ্চায়েত | বনসৃজন | | রাস্তানির্মাণ | | খালখনন | | শ্রমদিবস | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৯১-'৯২ | ১৯৯২-'৯৩ | ১৯৯১-'৯২ | ১৯৯২-'৯৩ | ১৯৯১-'৯২ | ১৯৯২-'৯৩ | ১৯৯১-'৯২ | ১৯৯২-'৯৩ |
| দিঘাড়ি | — | — | ১ কিমি (সংস্কার) | ৪৪ কিমি (সংস্কার) | — | — | ১,১৫১ | ১২,৮৪০ |
| আকাইপুকুর | ১,০০০টি | — | ১৫.৭৫ | ৩১ কিমি | — | ১.৫ | ৮,৫৯৯ | ১৭,১১৭ |
| ঘাটবাওড় | — | — | ২টি | ১১ কিমি (সংস্কার) | ২.৩৩ কিমি (সংস্কার) | — | ২,৫২৭ | ৪,৬৪৯ |
| ধর্মপুকুরিয়া | ৩১,০০০টি | ২৫,০০০টি | ১৬ কিমি (২ কিমি নতুন) | ২৪ কিমি (সংস্কার) | — | — | ৬,৬২০ | ৬,৯৭৬ |

## পুরুলিয়া জেলায় আর. এল. আই.-এর সংখ্যা

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১৮) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় আর. এল. আই.-এর সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে সচল আর. এল. আই.-এর সংখ্যা কত?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলায় আর. এল. আই.-এর সংখ্যা মোট ১৪১টি।

(খ) সচল আর এল. আই.-এর মোট সংখ্যা—১২২টি।

**ঘাটালে বাসডিপো**

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮১) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মেদিনপুর জেলার ঘাটালে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ডিপোর-স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, আছে। বাসডিপো-নির্মাণের উদ্দেশ্যে জিলা-কর্তৃপক্ষের নিকট জমি চাওয়া হয়েছে।

**জয়পুর ব্লকে আর. এল. আই. প্রকল্প**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৯৫) **শ্রী বিন্দ্যেশ্বর মাহাতো ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার জয়পুর ব্লকে মোট কতগুলি আর. এল. আই. প্রকল্প আছে; এবং

(খ) আগামী ১৯৯৪-৯৫ সালে নূতন কোনও প্রকল্পের প্রস্তাব আছে কি না?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ৪টি।

(খ) কোনও প্রস্তাব নেই।

**বনগাঁ পঞ্চায়েত-সমিতি বিভাজন**

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৭) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বনগাঁ পঞ্চায়েত-সমিতি ভাগ করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, কোন কোন অঞ্চল ভাগ করা হচ্ছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এইরকম কোনও পরিকল্পনা সরকারের বিবেচনায় নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিদ্যালয়-পরিচালকমন্ডলীতে পি. আই. ক্যাটাগরি সদস্য**

১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৯) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিদ্যালয়-পরিচালকমন্ডলির পি. আই. ক্যাটাগরি সদস্যপদ পূরণের পদ্ধতি কি ; এবং

(খ) উক্ত পদের জন্য ইচ্ছুক প্রার্থীদের কোনও শিক্ষাগত যোগ্যতার মান নির্ধারিত আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পি. আই. ক্যাটাগরির সদস্যপদ পূরণের জন্য বিদ্যালয়-পরিচালকমন্ডলী তাদের নবগঠিত পরিচালকমন্ডলীতে নির্বাচিত; মনোনীত, এক্স অফিসিও সদস্য এবং আজীবন সদস্যগণেরা এক সভায় মিলিত হবেন এবং একজন শিক্ষানুরাগী ব্যক্তিকে কো-অপ্ট করবেন। তবে সংশ্লিষ্ট এইরূপ কো-অপশনের পূর্বে বিদ্যালয়ের প্রধানশিক্ষকের সমীপে এই মর্মে লিখিত সম্মতিজ্ঞাপন করতে হবে যে তিনি বিদ্যালয়-পরিচালকসমিতিতে কো-অপটেড সদস্য থাকতে রাজি আছেন। পঞ্চায়েতের আওতাভুক্ত বিদ্যালয়ের ক্ষেত্রে অবশ্য স্থানীয় পঞ্চায়েত-সমিতি বিদ্যালয়-পরিচালকমন্ডলীতে পি. আই. ক্যাটাগরির সদস্য মনোনীত করবেন।

(খ) না।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of alleged stalemate condition at National Library in recent times and the second is from Shri Ajoy Dey on the subject of acute crisis of Handloom Industry at Santipur and other places of Nadia district.

The first Motion relates to a matter which is not primarily the concern of the State Government.

I do not, therefore, accept this Motion.

The subject matter of the second Motion does not call for Adjournment of the business of the House.

The Member may draw the attention of the Minister concerned on the subject through Calling Attention, Question, Motion, etc.

I, therefore, withhold my consent to this Motion.

The Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল :—

গত এক মাস ধরে শান্তিপুর সহ নদীয়ায় হস্ত চালিত তাঁত শিল্পে সংকট দেখা দিয়েছে। এক শ্রেণীর ব্যবসায়িদের ফাটকাবাজির ফলে সুতার অস্বাভাবিক মূল্য বৃদ্ধি ঘটেছে। বহু তাঁত

বন্ধ হয়ে মানুষ বেকার হয়ে গেছে। নিরুপায় হয়ে মানুষ আত্মহত্যার পথ পর্যন্ত বেছে নিয়েছে। শান্তিপুর এই শিল্পের উপর নির্ভরশীল ৭০ শতাংশ সাধারণ মানুষ অত্যন্ত অসহায় অবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। রাজ্য সরকার আজ পর্যন্ত এই দুস্থ মানুষদের বাঁচাতে কোনও ভূমি গ্রহণে ব্যর্থ হয়েছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. Reported all-out strike in the Gold trade | : | Shri Saugata Roy. |
| 2. Reported out-break of Gastro-enteritis at Howrah resulting in death of some persons and affected many others | : | Shri Ambica Banerjee. |
| 3. Reported death of a prisoner in Police lock-up at Jorasanko Police Station on 11. 4. 94 | : | Shri Shish Mohammad and Shri Satya Ranjan Bapuli. |
| 4. Reported lack of supply of electricity in Nadia district | : | Shri Ajoy Dey. |
| 5. Reported stalemate condition at the National Library | : | Shri Abdul Mannan and Shri Nirmal Das. |
| 6. Reported increase of anti-social activities at Karimpur area of Murshidabad | : | Shri Chittaranjan Biswas. |

I have selected the notice of Shri Shish Mohammad and Shri Satya Ranjan Bapuli on the subject of reported death of a prisoner in Police lock-up at Jorasanko Police Station on 11/4/94.

T e Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 13th April, 1994.

[11-50 — 12-00 Noon]

**শ্রী আবদুল মান্নান :** স্যার, আপনি এই হাউসের বিতর্কের মানকে উন্নত করার জন্য অনেক ব্যবস্থা নিয়েছেন, ফলে অনেক শাসক দলের অনেক সদস্যই অনেক সময় আপনার

প্রতি ক্ষুব্ধ হয়েছেন। আমরাও অনেক সময়ে হয়েছি। কিন্তু আপনার সমস্ত রুলিংই আমরা মেনে নিয়েছি। কারণ আপনি হাউসের ডিগনিটি বজায় রেখে বিতর্কের মান উন্নত করার চেষ্টা করছেন এবং আপনার এই প্রচেষ্টা আমাদের সকলের সহযোগিতা ছাড়া কখনও সফল হবে না। বিশেষ করে মন্ত্রীসভার সদস্যরা যদি সহযোগিতা না করেন তাহলে আপনার শত চেষ্টাও সফল হবে না, সব প্রচেষ্টাই ব্যর্থ হবে। আমরা দেখছি প্রতিদিন এখানে বুলেটিন প্রকাশিত হয়, প্রতিদিনই আমরা দেখতে পাই বেশ কিছু প্রশ্নের উত্তর দেওয়া হবে বলা হয়। ১৯৯৪-র ৬ই এপ্রিল বুলেটিন পার্ট-।।-তে বলা হয়—৭ জন মন্ত্রীর মোট ১৬-টি প্রশ্নের উত্তর দেওয়া হবে, তার মধ্যে মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স মিন্সিটারের চারটে কোশ্চেন। যেহেতু তিনি অসুস্থ সেহেতু তার কোশ্চেনগুলো এখানে না ওঠাটা মেনে নেওয়া যেতে পারে। কিন্তু তা ছাড়া হোম (মাইনোরিটি অ্যাফেয়ার্স) মিনিস্টারের প্রশ্ন আছে, ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স মিনিস্টারের প্রশ্ন আছে, তারাও কি অসুস্থ? তাঁর পাঁচটা প্রশ্ন এখানে উঠল না, অ্যাগ্রিকালচারাল মিনিস্টারের প্রশ্ন, উঠল না। সোশাল ওয়েলফেয়ার মিনিস্টারের তিনটে কোশ্চেন এবং ঐ একই মন্ত্রীর তার মধ্যে একটা হোম (জেল) বিভাগের প্রশ্ন রয়েছে। আমরা কোনও প্রশ্নেরই উত্তর পেলাম না। এই যে সমস্ত প্রশ্নগুলো আপনি অনুমোদন করার পরেও লিস্টেড হ'ল না, এগুলো আমরা আর আগামী ৬ মাসের মধ্যে করতে পারব না। উত্তরগুলো টেবল হবে কিনা তাও জানি না। আমরা এর মধ্যে দিয়ে—প্রশ্নের উত্তর না দিয়ে—মন্ত্রীদের হাউসকে এড়িয়ে যাবার একটা প্রবণতা দেখছি। তা যদি হয় তাহলে হাউসের বিতর্কের মান কখনই উন্নত হতে পারে না, সেটা সম্ভব নয়। আপনি মন্ত্রী মহাশয়দের এ বিষয়ে একটু কেয়ারফুল হতে নির্দেশ দিন। হাউস চলাকালীন তারা হাউসে অনুপস্থিত থেকে যাতে বাইরে না যান তা একটু দেখুন। এ বিষয়ে আপনি ওদের নির্দেশ দিন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্যার, মাননীয় সদস্য আবদুল মান্নান সোশাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের প্রশ্নের উত্তর না পাওয়ার সম্বন্ধে যে কথা বললেন সে সম্বন্ধে আমি তাকে জানাচ্ছি যে, উত্তর না দেওয়ার ব্যাপারে আমাদের দিক থেকে কোনও ত্রুটি ছিল না। প্রশ্ন কর্তা এখানে উপস্থিত না থাকার জন্যই উত্তর দেওয়া সম্ভব হয়নি।

**মিঃ স্পিকার ঃ** কয়েক জন মন্ত্রী আমাকে চিঠি দিয়ে জানিয়েছেন যে, তারা নানান কাজের জন্য কলকাতার বাইরে গিয়েছেন, তারা হাউসে থাকতে পারবেন না। স্বাভাবিকভাবেই যে অ্যাস্ট্যাবলিসড নিয়ম আছে, আমাদের অ্যাস্টাবলিসড কনভেনশন, নর্ম আছে, মন্ত্রী চিঠি দিলে, সরকারী কাজে বাইরে গেলে তার কোশ্চেন ছাপানো হয় না। আমার একটা কথা আছে, আগামী সেশন থেকে এই ব্যাপারে সতর্ক থাকতে হবে যাতে উপযুক্ত ব্যবস্থা হয় সেই ব্যবস্থা নিতে হবে। একথা ঠিক, মন্ত্রীরা অনেক সময় রাজ্যের কাজে, সরকারী দপ্তরের কাজে বাইরে যান। অনেক সময় দিল্লিতে মিটিং থাকে, দিল্লিতে যেতে হয়। স্বাভাবিকভাবে তিনি নাও থাকতে পারেন। আমার কথা হচ্ছে, তাকে দায়িত্ব নিয়ে দেখতে হবে অ্যাসেম্বলি চলাকালীন সময়ে যত কম কলকাতার বাইরে যেতে হয় এবং তারজন্য ব্যবস্থা নিতে হবে। যদি তাও যেতে হয় তাহলে যত তাড়াতাড়ি সম্ভব ফিরে আসতে হবে, প্রশ্নের উত্তরের দিন ফিরে এসে উত্তর দেবার যাতে চেষ্টা করেন সেই দায়িত্ব তাকে নিতে হবে। তবে একথা ঠিক নয়, যে হাউসকে সম্মান দেওয়া হয়নি। আমি এই শেসনে খুব বেশি কড়াকড়ি করলাম না,—দু-চার

বার মেনশন করলাম। অনেক সদস্য থাকেন না কোশ্চেনের দিন, দিনের পর দিন ডাকা হচ্ছে, হাউসে নেই। কলিং—অ্যাটেশনের দিন ডাকা হল, নেই। দু-একবার এরকমও হয়েছে, অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছেন, ডাকা হয়েছে, নেই। এই ব্যবস্থা ঠিক নয়। প্রশ্ন হচ্ছে, সবার দায়িত্ব হাউস যাতে সুষ্ঠুভাবে চলে তা দেখার। আগামী শেসনে আমি বিল আনছি মেম্বারদের সুযোগ-সুবিধা দেবার জন্য। আমি আশা করব, সদস্যরা দায়িত্ব নিয়ে, গুরুত্ব দিয়ে এই কাজ করুন যাতে আগামী শেসন ভাল হয়। আমি এ পর্যন্ত ছেড়ে দিলাম। আগামী শেসনে কি পদক্ষেপ নিতে পারি, কিভাবে নিয়ন্ত্রণে আনা যায় সেটা আমরা বসে ঠিক করব। আপনাদের ডাকব, কথা বলব কিভাবে কি করা যায়।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Urban Development Department to make a statement on the subject of Acute crisis of drinking water at Baidyabati Municipal area. (Attention called by Shri Abdul Mannan on the 22nd March, 1994)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বৈদ্যবাটি পুরসভা সি. এম. ডি. এলাকার অন্তর্ভুক্ত। অন্যান্য শহরাঞ্চলের ন্যায় উক্ত পৌরসভা এলাকাতেও জন সংখ্যার চাপ স্বাভাবিক কারণেই উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। পুরসভার আয়তন ১১.৫ বর্গ কিলোমিটার।

জন সংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে পুরসভা এলাকায় জল সরবরাহ ব্যবস্থার স্বাভাবিক চাপ বৃদ্ধির প্রয়োজন। বিষয়টি চিন্তা করে এই পুরসভা এলাকায় ইতিপূর্বেই ৭টি গভীর নলকূপ চালু করা হয়েছে। এছাড়া আরও ২টি গভীর নলকূপ সম্প্রতি বসানো হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা শীঘ্রই করবেন বলে আশা করা যাচ্ছে এবং সরবরাহ ব্যবস্থা হওয়ার সাথে সাথে উক্ত নলকূপ দুটি চালু করা সম্ভব হবে। এছাড়া ৭৩টি সাধারণ নলকূপও উক্ত দুটি চালু করা সম্ভব হবে। এছাড়া ৭৩টি সাধারণ নলকূপও উক্ত পুরসভা এলাকায় স্থাপিত হয়েছে।

বৈদ্যবাটি পুরসভা এলাকায় সাধারণভাবে জল সরবরাহের অস্বাভাবিক কোনও সংকট আছে বলে কোনও নাই। তবে এলাকায় জল সরবরাহ ব্যবস্থার আরও উন্নতি বাঞ্ছনীয়।

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** The Minister-in-Charge of Finance Department will make a statement on the subject of reported raids on several Chit Funds in the State recently.

[12-00 — 12-10 p.m.]

**Dr. Ashim Kumar Dasgupta :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statements in response to the Calling Attention Notice from Shri Saugata Roy, M.L.A., regarding recent raids on several Chit Funds in the State and arrest of their owners.

The State Government is aware of the police stations of non-banking financial companies in West Bengal. Almost all such companies are registered under the Companies Act and are termed as "Residuary Non-Banking Companies" by the Reserve Bank of India.

In order to regulate the acceptance of deposits by those Companies and to control their activities, the Reserve Bank of India issued the Residuary Non-Banking Companies (Reserve Bank) Directions, 1977, which are to be compulsorily followed by all such Companies, old or new. For violation of any of the directions of Reserve Bank of India, it is only the Reserve Bank of India who may take suitable action to regulate their activities.

The State Government can step in if only specific complaints of cheating, criminal breach of trust, fraud or any other offences under the Indian Penal Code against them are actually received and criminal cases started against them.

On the basis of specific complaints of offences under the Indian Penal Code, the Calcutta and West Bengal police, have instituted several criminal cases against a number of such residuary non-banking financial companies and conducted raids to apprehend their Chairman, Managing Directors, etc. Particulars are as follows :—

1. Sri Niranjan Dey, Managing Director of FAVOURITE SMALL INVESTMENT LIMITED of 83, Park Street, was arrested on 22-12-93 from 47/4, Becharam Chatterjee Street, Calcutta-34, in connection with two specific complaints of criminal breach of trust etc. received at Park Street Police Station.

2. Sri Swapan Mistry, Founder-Chairman of WELFARE ECONOMY LIMITED of Chatterjee International Centre, was arrested on 27-9-93, in connection with a criminal case started in Park Street Police Station involving cheating, conspiracy to cheat etc.

3. Sri Prodyut Kumar Nag, Managing Director of ANNUITY SAVINGS & INVESTMENT (I) LIMITED of 8/1-E, Creek Lane, Calcutta-14, was arrested on 14-1-94, from Bansberia, Hooghly, in connection with three different cheating cases in Muchipara, Entally and Taltala Police Station.

4. Sri Monojit Biswas, Sri Prasenjit Sarkar and Sri Badal Ganguly, were arrested on 15-1-94, in connection with a cheating case in Bhowanipore Police Station against ANNUITY HOUSING FINANCE DEVELOPMENT LIMITED of 177-B, Kalighat Road, Calcutta-26. Sri

Prodyut Kumar Nag, was also arrested on 3-2-94 and Miss Mira Das and Mrs. Subhra ghosh, surrendered before the Magistrate on 9-2-94, in connection with the same case.

5. Sri Tapan Ghatak, Managing Director and Sm. Indira Ghatak, Director of UDAYAN CREDIT & GENERAL INVESTMENT CO. LTD. of 1/2, Motisil Street, Calcutta-13, were arrested on 22-3-93 at their office in connection with a criminal case for cheating, conspiracy to cheat etc.

6. Sri Kamalesh Chakraborty alias Ram Prosad Chakraborty, Managing Director of RENAISSANCE SMALL INVESTMENT LIMITED and another Sri Sujay Bhattacharyya of A-31, Charu Chandra Place East, Calcutta-33, were arrested on 30-3-94 in connection with a cheating case in Tollygunj Police Station.

7. Sri Mrityunjoy Sarkar and Sri Netai Mukherjee, Chairman and Managing Director respectively of BRITE FUTURE FINANCE AND INVESTMENT LIMITED, were arrested on 3-4-94 from Lake Town, North 24-Parganas, in connection with a criminal case in Lake Town Police Station.

8. Smt. Gitasree Ghosh, Chairman-cum-Managing Director, Sri Ranjit nath, Branch Manager, Kalyani and Sri Kankan Ghosh, Director of ARUNODAY SAVINGS & INVESTMENT (I) LIMITED of Rabindrapally, Krishnapur, P. S. Rajarhat, were arrested on 2nd/3rd April, 1994(Night) in connection with a criminal case at Rajarhat Police Station involving cheating, criminal breach of trust, etc.

I would like to assure the Members, in this connection, that the State Government would take all possible steps to punish all the persons, irrespective of their position and status, for being connected with such type of serious offences.

Mr. Speaker, Sir, I would also like to add that I had recently a discussion over phone with the Governor of Reserve Bank of India. I have suggested that a co-ordinated programme between the State Government and the Reserve Bank of India needs to be launched immediately to eradicate all such illegal activities. A meeting will be held very soon to finalize an action programme.

**Shri Saugata Roy :** Sir, this statement which has been made by the Hon'ble Minister is on a very very important issue. I have given a notice under rule 319 that the statement of the Minister be taken into consideration. Sir, I would humbly submit to please fix up a time today

or tomorrow for discussion on the statement made by the Hon'ble Minister concerned what will be the fate and future of the million of poor depositors in the State. Separately, Subrata Mukherjee and others of our part have also given a notice under rule 185 for a substantive discussion on the matter. Sir, I would humbly submit that it may please be admitted because it is an important issue. You kindly allow discussion on the statement and allow separate discussion under rule 185 as per motion moved by Shri Subrata Mukherjee. I know, the Minister is hard-pressed. So if the time is not available today, the discussion can be arranged tomorrow.

**Mr. Speaker :** The Minister in his statement has stated that a discussion with the Governor of Reserve Bank of India is continuing at this point of time. So, how it is feasible to discuss this issue publicly when the Government is seized of the matter.

**Shri Saugata Roy :** Sir, we feel and actually we think that the Minister has touched the tip of the iceberg, and whatever action is being taken by the State Government has been taken in the past two or one month; because these illegal chit funds have been openly taking deposits and carrying on their business without any hindrance from the Government, and they have important connection with members of the ruling party. We know, the operation of chit funds is guided by the Investment & Money Circulation Act, 1987, under which it is controlled by the Reserved Bank. But the State Government has done nothing to stop the proliferation of these chit funds...

(noise)

**Mr. Speaker :** No, no, Mr. Roy, the Minister has said that they are in confabulation with the Governor of the Reserve Bank of India..(noise)...Please, I don't know whether it is too early or too late. But since the confabulation is going on between the Reserve Bank and the State Government, in the public interest it is not feasible at this stage to discuss anything, because what they will be discussing, we don't know. And the Minister can't reply now. It is not yet a matter of policy. He is not going to discuss that at this point of time, because to divulge that now.

(noise)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ মানস ভুঁইয়্যা রুল ১৮৫ অনুযায়ী যে মোশনটা দিয়েছিলেন সেটা বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে পাশ হয়ে গেছে। নাউ দ্যাট ইজ এ সাবজেক্ট অ্যান্ড প্রপার্টি অফ দি হাউস। মিনিস্টার উত্তর দেবার সময় যতটুকু বলা

যায় সেটাই পাবলিকলি বলবেন, যা বলা যায় না সেটা বলবেন না। Then what's the purpose of a debate if he can't say anything now ?

(noise)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I should call upon the Minister-in-Charge of Home Department to make a statement on the subject of reported irregularities in the voter List of Bongaon Assembly Constituency (Attention called by Shri Bhupendra Nath Seth on the 7th April '94 Shri Prabodh Chandra Sinha, please. ...One moment Mr. Prabodh Chandra Sinha, you see, Mr. Saugata Roy, Mr. Bhupendra Nath Seth has given this call Attention Notice and the date of reply for that was fixed for this day. But Mr. Seth himself is not present. This is a very bad practice.

Mr. Roy, Mr. Seth gave a Calling Attention notice. Now the Government is replying but he is not present in the House. It should not be the practice. It is not etiquette. He should have been present in the Houses.

**Shri Probodh Chandra Sinha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

৮৫ নং বনগাঁ বিধানসভা কেন্দ্রে ১৯৯৪ সালের ভোটার তালিকা সংশোধনের জন্য ৬ ও ৭ নং ফর্মে দরখাস্তকারিদের অধিকাংশকে শুনানির সুযোগ না দেওয়ার বিষয়ে শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ মহাশয়ের উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের জবাবে আমি বক্তব্য রাখছি।

৮৫ নং বনগাঁ বিধানসভা কেন্দ্রের ভোটার তালিকা সংশোধনের দায়িত্ব বনগাঁর মহকুমা শাসক তথা নির্বাচন পঞ্জিকরণ আধিকারিকের উপর ন্যস্ত। তিনি তাহার সাম্প্রতিক প্রতিবেদনে জানিয়েছেন, যে সব দরখাস্ত করেছেন সে সব দরখাস্তকারিদের যোগ্য প্রমাণের সুযোগ যথাযথভাবে দেওয়া হয়েছিল। যে সব দরখাস্তকারি কোনও ব্যক্তির ভোটার তালিকায় অর্ন্তভুক্তিতে আপত্তি জানিয়ে ৭ নং ফর্মে দরখাস্ত করেছিলেন সেক্ষেত্রেও যথাযথভাবে প্রমাণ দাখিলের সুযোগ দেওয়া হয়েছিল। বাংলাদেশি নাগরিকদের নাম অর্ন্তভুক্তির ব্যাপারে নির্বাচক তালিকাভুক্তির প্রসঙ্গে তাঁর বক্তব্য যে এই রকম কোনও আবেদন আইনত গ্রাহ্য নয় এবং হয়নি।

মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবে নির্দিষ্ট কোনও ঘটনার উল্লেখ সুনির্দিষ্ট অভিযোগ তথ্যাদিসহ পেশ করলে তদন্ত করে সরকার যথায়োগ্য প্রতিবিধান করবেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of increase of anti-social activities in the Border Districts of Murshidabad and Malda.

(Attention called by Shri Nirmal Das on the 8th April, 1994)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Nirmal Das, regarding the reported increase in the incidence of anti-social activities in the bordering areas of Murshidabad and Malda districts and the steps taken to curb the same.

It is not a fact that the activities of the anti-social elements in Malda and Murshidabad districts have increased. The overall law and order situation in these districts as well as in other bordering districts is under control.

On February 7, 1994, around 13.15 hrs., an information was received by police that some criminals namely Lal Md. Sk. and others had assembled in the house of Lal Sk. at Saluadanga P.S. Berhampore. ASI. Samarendra Nath Ray and force of Baninathpur police camp reached there to work out the information. As soon as the police reached there, they were attacked by the miscreants with brickbats and firing from unlicensed fire arms. The ASI and the other three members of the police team sustained injuries in the process. In exercise of right of private defence and finding no other alternative police fired 3 rounds from their service rifles and Lal Md. Sk. S/o. Jahir Sk. of Saluadanga sustained bullet injuries and died on way to Hospital. The deceased was involved in serveral dacoity as well as murder cases of Berhampore and Beldanga PSs. under Murshidabad district. Four police personnel sustained injuries in the incident and the police team could recover one improvised fire arm and one live cartridge from the place of occurrence. A case has been started at Berhampore PS. and investigation in the matter is proceeding under the supervision of senior police officers. SP. Murshidabad has taken all administrative measures to curb such activities in the district.

In the districts of Malda and Murshidabad Police Camps have been set up in vulnerable areas. Strong action is being taken against the miscreants who attempt to disturb public, order.

Intelligence Branch, West Bengal, as well as the DIBs. are keeping a close watch on the activities of persons who are trying to disrupt peace and public tranquility.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Finance Department will make a statement.

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker Sir,

With your permission, I rise to make a statement on the grant of one more instalment of dearness allowance.

The State Government has decided to sanction one more instalment of dearness allowance for its employees with effect from the 1st May, 1994. Teachers and non-teaching employees of non-Government educational institutions, employees of Local Bodies etc. will also get their instalment of dearness allowance. About 9 lakhs employees will get benefit from this decision.

Consequent upon sanction of this instalment, employees in the lower slabs of basic pay (upto Rs. 3,500 per month) will get, as per the usual pattern, an additional amount of 9% of their basic pay. Employees in higher slabs will also get additional amounts as per the usual pattern. Details will be given in the Government Order which is being issues.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report on the Unfinished Work of the Committee on Government Assurances, 1993-94

**Shri Lakshman Seth :** Sir, with your permission I beg to present the Report on the Unfinished Works of the Committee on Government Assurances, 1993-94.

### Presentation of the Report on the Unfinished Work of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1993-94.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to present the Report on the Unfinished Works on the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes 1993-94.

### Presentation of the Nineteenth Report of the Committee on Public Accounts, 1993-94.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to present the Nineteenth of the Committee on Public Accounts, 1993-94 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1984-85 (Civil), relating to the Sports and Youth Services Department, Govt. of West Bengal.

## Presentation of the Seventeenth Report of the Committee on Subordinate Legislation 1993-94.

**Shri Debnarayan Chakraborty :** Sir, I beg to present the Seventeenth Report of the Committee on Subordinate Legislation, 1993-94 on the West Bengal Inland Fisheries Rules, 1985.

## Laying of Rules

### The Amendments of the West Bengal Factories Rules, 1958 and the West Bengal Dangerous Machines (Regulation) Rules, 1991.

**Shri Proodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Amendments to the West Bengal Factories Rules, 1958 and the West Bengal Dangerous Machines (Regulation) Rules, 1991 published under Notification Nos. 1183-L.W. dated the 27th Movember, 1991 and 1279 L. W. dated the 24th December, 1991, respectively.

## Laying of Rules

### The 5th, 6th, 7th and 8th Reports and Accounts of the Shalimar Works (1980) Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88 and 1988-89 respectively

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the 5th, 6th, 7th and 8th Reports and Accounts of the Shalimar Works (1980) Ltd. for the years 1985-86, 1986-87, 1987-88 and 1988-89 respectively.

[12-20 — 12-30 p.m.]

## POINT OF INFORMATION

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker Sir, I am obliged to you for giving me the opportunity of bringing a very important issue to the notice of this august House. Mr. Speaker Sir, a gruesome and sensational murder took place in the city of Calcutta under the Phoolbagan Police Stations jurisdiction on the 24th March, 1994. Mala Kakrani was murdered. The story which I will unfold right now will demonstrate how in the name of money and sex in a civilised society murder of an woman could take place. Sir, Mala Kakrani was the mother of two children. On the 18th March, 1993 her husband was found missing. He was last found in a Fiat Car bearing No. 118NA with the jewellery, cash, shares of his wife. His wife Mala Kakrani lodged a complaint with the Phoolbagan Police station in this regard. She went to the

DCDD, Lalbazar and lodged a complaint but no action was taken. Later she went to the Chief Metropolitan Magistrate's Court and made an application under Section 156(3) and the Magistrate ordered the DCDD to investigate the matter. It was only then the DCDD took up the investigation. Her husband Rabinda Kumar Kakrani along with the cash, ornaments, shares and jewellery were then recovered. Recovered from whom ? This is a question. It was recovered from one Kripalini Maharaj who called himself Jagat Guru Sankaracharya. Alongwith them one lady was found who described herself as Goddess of sex. She was also involved in this matter. Mr. Speaker Sir, please let it not be confused. The said Goddess of sex came back eight years back. Shri Subrata Mukherjee, myself and Shri Deokinandan Poddar—we all raised a public hue and cry there and she fled away. This lady allured Mala Kakrani's husband. After all the goods were recovered later. Mr. Speaker Sir, what happened then ? Social pressure on this woman, Mala Kakrani was made from different walks of life which aggravated on her that her husband had made a mistake. She also made a mistake. She might withdraw the criminal case. Later she withdrew the criminal case. No sooner she did it then her husband Rabindra Kumar Kakrani filed a divorce case against her. Shri Mohan lal Agarawal, father of Mala Kakrani, made an appeal to the Hon'ble Chief Minister on 6th April 1994 stating "My daughter has been murdered. Phoolbagan Police is not taking any action because Mr. Kakrnani is a rich man". Phoolbagan Police Station has been managed by the richness of Kakrani. Sir, I would like to mention a caption from a Hindi newspaper (in Hindi). It is a shame in the name of religion. They are alluring the young people to run away from their wives—murder their wives. This is the case. Many telegrams are coming to me from different social organisations requesting me to mention this matter in this august House. It is very strange that Lalbazar Police knows about it. Earlier also when Mala Kakrani was alive she made a complaint. Now she is dead. Her father is appealing. No action has been taken. Why DCDD is not taking up the case ? Why Phoolbagan Police Station is not taking up the case ? Why police is keeping quiet ? Sir, through your good offices I am submitting a Memorandum to the Hon'ble Chief Minister and appealing that the pornography writers should be put to shame. Sir, such a gruesome and sensational murder which has taken place in a civilised society in the name of dowry should be condemned by all of us.

At least in Bengal where we are having such rich heritage and culture, this should not be permitted. So my humble submission, sir, is that, this memorandum be accepted and be sent and immediate action

be taken by DCDD so that free and fair investigation can take plac and the culprits are apprehended. Sir, I would also like to bring on point to your notice. The Phoolbagan Police has not hesitated to giv this murder case a colour of suicide case. Mr. Speaker, Sir, Mal Kaknani could not have committed suicide. A woman, a fighter wh fought to recover her husband, her stolen car, jewellery could not hav committed suicide. She has been murdered. I say, she has been mu dered. I want to say that free and fair investigation should be take place and culprits should be apprehended. I hope and I am confider that action will be taken immediately.

**Mr. Speaker :** Mr. Khaitan, you submit all your papers to M Prabodh Sinha.

Mr. Sinha, see if you could request the Chief Minister to direc the DCDD for investigation.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি এম. ডি. এ. মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রচন্ড গরমে কলকাতার বিস্তী এলাকায় বিশেষ করে সল্ট লেক এলাকায় যেভাবে জলের সংকট দেখা দিয়েছে তাে সাধারণ মানুষের জীবন দুঃসহ হয়ে উঠেছে। জলের স্তর নিচে নেমে গিয়েছে সল্ট লে এলাকায় ফলে গভীর নলকূপগুলি কাজ করছে না। জলাধারে ঠিকমতো জলও তোলা যাচ্ছে না। জলের সংকট দেখা দিয়েছে। জল কিনতে হচ্ছে। সল্টলেক এরিয়ায় অফিস পাড়া জলের সংকট চলছে। বিকাশ ভবনে কিছুদিন আগে জলের সংকটের জন্য সেখানে বিক্ষো দেখা গিয়েছিল কর্মচারিদের মধ্যে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি পাইপ ফুটে হয়ে গিয়েছে বিবেকানন্দ রোডে এবং চিত্তরঞ্জন অ্যাভিনিউতে। আমি আশা করব এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় একটি বিবৃতি দিবেন।

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মেদিনীপুরের ঝাড়গ্রাম মহকুমা আরও অবহেলিত ও অত্যাচারিত মহকুমা, সেই মহকুমা সাঁকরাইল থানার অধীন। বিগত কয়েক মাস ধরে সর্বস্তরের কংগ্রেস কর্মী নেতৃবৃন্দের উপর শাসক দলের অত্যাচার চরম পর্যায়ে পৌঁছেছে। এই ব্যাপারে আমরা জেলা শাসককে ডেপুটেশন দিয়েছিলাম, জেলার এস. পি.-কে বলেছিলাম, মহকুমার শাসককে বলেছিলাম, সাঁকরাইল কংগ্রেস কর্মীর পরিবার রাজনৈতিক দিক থেকে তারা বিচ্ছিন্ন হয়ে আছে। তার ফলে সেখানে লুঠ করা হয়েছে, তাদের বাড়িঘর লুঠ করা হয়েছে, তাদের উপর নির্মমভাবে অত্যাচার করা হয়েছে। এই ব্যাপারে কোনও বিচার না পেয়ে কংগ্রেস কর্মীরা সাঁকরাইল থানার সামনে বিডিও অফিসের সামনে অনশন শুরু করে। মেদিনীপুরের এস. পি. আজকে অনশনকারীদের উপর সামান্যতম বিচার না করেই যারা দোষী তাদেরকে গ্রেপ্তার না করে অনশনকারিদের উপর লাঠিচার্জ করেছে। মেদিনীপুর জেলা কার্যত অত্যাচার এর কারাগারে পরিণত হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বর্ণশিল্পীরা ধর্মঘট করেছে তার ফলে পশ্চিমবাংলার স্বর্ণশিল্পর সঙ্গে যুক্ত হাজার হাজার মানুষ বেকার হয়ে বসে আছে। বিশেষ করে এই সময়টা বাঙালিদের বিবাহের একটা বিশেষ সময়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আবেদন জানাচ্ছি যাতে মাননীয় অর্থমন্ত্রী এই ব্যাপারে একটু হস্তক্ষেপ করেন, এবং তাদের যে দাবি-দাওয়া সেটা যেন পূরণ করেন। আমি একটু আগে মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলছিলাম, উনি বললেন, আমি উভয়পক্ষের সঙ্গে বসেছিলাম আজকে এবং রাইটার্স বিল্ডিং-এ মিটিং করেছি, তাতে উভয় পক্ষের আলোচনা এগিয়েছে। আমাকে মাননীয় অর্থমন্ত্রী বললেন উভয় পক্ষের আলোচনা এগিয়েছে, আমরা চাই দু-একদিনের মধ্যে এই আলোচনার সমাধান হোক। তাদের দাবি-দাওয়া মেনে নিয়ে, তাদের অভিযোগ যেটা আছে সেটা মেনে নিয়ে তাদের স্ট্রাইক যাতে প্রত্যাহার হয় সেটা দেখার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, রেল লাইনের পাড়ে বা ধারে রেলের জমিতে অনেক দোকান আছে। আমাদের বনগাঁ লাইনেও রেল লাইনের পাশে বা পাড়ে এই ধরনের অনেক দোকান আছে। এর আগে সেখানে যখন ডবল লাইন হয় তখন ডবল লাইন করার জন্য সেইসব জায়গা ছেড়ে দেওয়া হয়েছে। এখন যেখানে দোকান আছে সেই জায়গাগুলি রেলের প্রয়োজন নেই। এ ব্যাপারে রেলের কর্মকর্তাদের সঙ্গে দোকানদারদের সমিতির ওখানকার কাশিমপুর গ্রামপঞ্চায়েতের মাধ্যমে আলোচনা হয়েছে। আমি দত্ত পুকুর রেল স্টেশনের কথা বলছি। এটা মাননীয় স্পিকার মহাশয়ের কন্সটিটিউয়েন্সির মধ্যে পড়ে। গত শুক্রবার সেখানে হঠাৎ আর. পি. এফের লোকজন গিয়ে অনেকগুলি দোকান ভেঙ্গে দেন। তাদের বলা হয় যে এই জমি রেলের দরকার নেই এবং এ নিয়ে আলোচনাও হচ্ছে, এই জমি দিতে হবে দোকান করার জন্য অথবা তাদের জন্য বিকল্প ব্যবস্থা করতে হবে কিন্তু তারা শোনেন না। স্যার, আপনি জানেন, বহু লোক রেলে হকারি করে বেঁচে আছেন। তদের জন্য বিকল্প ব্যবস্থা না করে হঠাৎ এইভাবে তুলে দেওয়ার কোনও ব্যাপার নেই। এ ব্যাপার আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, ব্যাপারটি নিয়ে রেল মন্ত্রকের সঙ্গে আলোচনা করুন। দত্ত পুকুরে ৮ তারিখে এই ঘটনা ঘটেছে। বিভিন্ন জায়গাতে এই ঘটনা ঘটছে। এটা যাতে বন্ধ হয় সেটা দেখুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি সাংঘাতিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই ব্যাপারটির প্রতি বিশেষ করে শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২২ হাজার শ্রমিককে একজন বিদেশি সাহেব ব্রিয়ারলি, সে চূড়ান্তভাবে খারাপ অবস্থার মধ্যে ফেলে দিয়েছেন। স্যার, ভিক্টোরিয়া জুট মিল, শ্যামনগর জুট মিল, অ্যাঙ্গাস জুট মিল, টিটাগড় জুট মিল-এর ২২ হাজার শ্রমিক এবং তার সাথে যুক্ত তাদের পরিবারবর্গ আজকে অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছেন। কোথাও কোথাও স্টারভেশন ডেথ এবং আত্মহত্যা পর্যান্ত শুরু হয়ে গিয়েছে। স্যার, গঙ্গার এপারে দুটি এবং ওপারে দুটি

কারখানা আছে। মজার ব্যাপার এখানে সি. আই. টি. ইউ.-এর কথাও শুনছে না। এক পারে সি. পি. এমের পতিত পাবনবাবু এবং পাখি সেন ব্রিয়ারলির সঙ্গে আঁতাত করে বসে আছে আর অপর পারে সি. পি. এম.-এর তড়িৎ তোপদার ও সুভাষবাবু ব্রিয়ারলির সঙ্গে আঁতাত করে বসে আছেন। স্যার, অফিসিয়ালি লক আউট হয়ে আছে ভিক্টোরিয়া জুট মিল ২৮শে অক্টোবর, ১৯৯৩ থেকে। শ্যামনগরের ব্যাপারটা আরও মজার। সেখানে অফিসিয়ালি লক আউট নেই। প্রত্যেকদিন সেখানে বাঁশি বাজছে কিন্তু শ্রমিকরা ভেতরে ঢুকছেন না, কাজ হচ্ছে না, মাহিনা হচ্ছে না। এটা চলছে ২২শে ফ্রেব্রুয়ারি, ৯৪ থেকে। অ্যাঙ্গাসেও প্রতিদিন বাঁশি বাজছে কিন্তু কাজও হচ্ছে না, কোনও পেমেন্টে নেই। এটা চলছে নভেম্বর ৯৩ থেকে। টিটাগড়েও প্রতিদিন বাঁশি বাজছে, কোনও পেমেন্ট নেই, কাজ হচ্ছে না এবং এই অবস্থা চলছে ৫ই ডিসেম্বর থেকে। তা ছাড়া আরও মজার ব্যাপার যে এই সমস্ত মিলগুলিতে যেসব জিনিস জমা হয়ে আছে তার পরিমাণ শুনলে চমকে উঠবেন। তা বিক্রি করে টাকা দিলে কিছু কিছু জায়গায় কারখানাগুলি খুলে যেতে পারে। যেমন শ্যামনগরে প্রায় ১ কোটি ৩৩ লক্ষ টাকার ফিনিশ গুডস আছে যা বিক্রি করে ৯০ লক্ষ টাকার ইলেক্ট্রিক বিল দিয়ে দেওয়া যায়। তা করলে এখনই শ্যামনগরের কারখানা খুলতে পারে। কিন্তু তড়িৎ তোপদার এবং সুভাষবাবু খুলতে দিচ্ছেন না। ৮০ লক্ষ টাকার মাল আছে অ্যাঙ্গাসে। প্রায় ৪৬ লক্ষ টাকার ফিনিশ গুডস পড়ে আছে টিটাগড়ে। একজন বিদেশির সঙ্গে সি. আই. টি. ইউ. নয়, সি. পি. এমের এপার ওপারের ৪ জন নেতা ভাগ করে নিয়ে সর্বনাশ করে দিচ্ছেন। অবিলম্বে এই ২২ হাজার শ্রমিকদের পরিবারকে বাঁচাবার জন্য মন্ত্রীসভার কাছে দাবি রাখছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এখানে উপস্থিত আছেন। শিলিগুড়িতে এক শ্রেণীর কর্মচারীর আন্দোলনের ফলে সেখানে এফ. সি. আই. এর গোডাউন-এর রেশনের যে মালপত্র সেইগুলো ডিস্ট্রিবিউট করা দায় হয়ে পড়েছে। এর ফলে লক্ষ লক্ষ মানুষ এফেক্টেড হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ দাবি করছি। তিনি কি কি ব্যবস্থা করেছেন সেটা তিনি বলবেন। ওখানে রেশনের মাল না পেলে চা বাগিচার লক্ষ লক্ষ শ্রমিকদের মধ্যে আন্দোলন শুরু হয়ে যাবে। মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন, তিনি অবিলম্বে এফ. সি. আই.-কে নির্দেশ দিন যাতে রেশনের মালপত্র তারা সরবরাহ করে। এফ. সি. আই.-এর বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আজকে জনগণের বিরুদ্ধে লড়াই হয়ে যাচ্ছে। মন্ত্রী মহাশয় এই সভায় যদি বলেন যে কি কি ব্যবস্থা এই বিষয়ে নিয়েছেন, তাহলে সভা আশ্বস্ত হতে পারে। মন্ত্রী মহাশয় দয়া করে কিছু বলুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে। আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, তার ইগো, হুইমের ফলে একটাও নুতন হাসপাতাল আজকে খুলতে পারেন নি। যে হাসপাতালগুলো আছে সেইগুলোও সব শেষ হয়ে গেছে। আজকে খবরের কাগজে দেখলাম চিত্তরঞ্জন ন্যাশনাল ইনস্টিটিউটা অব ক্যানসার অ্যান্ড রিসার্চ সেন্টারের উন্নয়ন খাতে ১ কোটি ৩৩ লক্ষ টাকা বরাদ্দ হয়ে গেছে। কিন্তু একটা ফিম্‌সি গ্রাউন্ডে রাজনৈতিক উদ্দশেপ্রণোদিত হয়ে এই সেন্টারের কাজকে ব্যহত করা হয়েছে। যখন তারা মিটিং করছিল, ডিরেক্টার মিটিং করছিল কেনাকাটার

পারে পার্চেজ কমিটি মিটিং করছিল, সেই মিটিং-এ স্বাস্থ্য দপ্তরের ডেপুটি ডিরেক্টার গেছেন, ধ দিন পার্চেজ করতে হবে। তখন একটা টেলিফোন গেল যে কমিটি ঠিকমতো গঠিত নি। যার জন্য ডিরেক্টারকে পদত্যাগ করতে হয়েছে। এক কোটি ৩৩ লক্ষ টাকা একজন াদ মন্ত্রীর পাগলামির জন্য, হুইমজের জন্য এই রিসার্চ সেন্টার বঞ্চিত হল। সেখানকার ৩৩ রের অভিজ্ঞ ডিরেক্টারকে পদত্যাগ করতে হল। এতে মানুষের ক্ষতি হল। এই মন্ত্রীর রুদ্ধে পদত্যাগ দাবি করে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি কর্ষণ করছি। আপনি জানেন যে শিক্ষক যারা আছেন, অনেক শিক্ষক এখানে আছেন, দের শিক্ষকতার জীবনে অ্যাপয়ন্টমেন্টের দিন থেকে রিটায়ারের দিন পর্যন্ত ৩৬৫ দিন ডিকেল লিভ বছরে মাত্র ১৪ দিন, ক্যাজুয়্যাল লিভ এটা কিন্তু কোনও কারণে যদি জুয়্যাল লিভ না খরচ করে তাহলে সেইগুলো নষ্ট হয়ে যায়। সরকারী কর্মচারিদের তা হয় না। এটা যাতে শিক্ষকদের ক্ষেত্রে নষ্ট না হয় সেই জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি কর্ষণ করছি।

[12-40 — 12-50 p.m.]

এই বিষয়টা শিক্ষামন্ত্রী একটু ভেবে দেখুন, শিক্ষকদের এই ছুটিগুলি দেওয়া যায় কিনা। ক্ষকরা আজকে সব দিক দিয়েই বঞ্চিত হচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন ডি. এ. ষিত হয় তখন সেই মাস থেকেই সরকারী কর্মচারীরা ডি. এ. পেয়ে থাকেন, কিন্তু ক্ষকদের সেই ডি. এ. পেতে ৬ মাস চলে যায়। সুতরাং শিক্ষকদের জন্য এই বিষয় গুলি বে দেখতে এবং কার্যকরী ব্যবস্থা গ্রহণ করতে আমি অনুরোধ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ ক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে—হুগলি জেলার ত্তর-পাড়া থেকে বাঁশবেড়ে, ত্রিবেণী পর্যন্ত বিস্তীর্ণ শিল্পাঞ্চলে প্রায় ১ লক্ষ উর্দু-ভাষী মানুষের স। অথচ হুগলি জেলায় উর্দু মিডিয়াম কোনও হায়ার সেকেন্ডারি স্কুল নেই। গঙ্গার অপর রের টিটাগড়, ব্যারাকপুর শিল্পাঞ্চলের উর্দু-ভাষী মানুষদের ছেলে-মেয়েরাও হুগলি জেলার ঐ ঞ্চলে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা গ্রহণের জন্য আসে। এই অবস্থায় ১ লক্ষের উপর উর্দু ষা-ভাষী মানুষের ছেলে-মেয়েরা ওখানে উচ্চ শিক্ষার সুযোগ গ্রহণ করতে পারছে না। খানে আবাদি সোসাইটি হাই মাদ্রাসা ১১ এবং ১২ ক্লাশ খোলার জন্য হায়ার সেকেন্ডারি উন্সিলের কাছে আবেদন করা হয়েছিল, কিন্তু তারা তা টার্ন-ডাউন করে দিয়েছেন। অথচ খানে হায়ার সেকেন্ডারি কোর্স চালু করা সম্ভব। সে জন্য আমি উচ্চ শিক্ষা মন্ত্রীকে অনুরোধ রছি অবিলম্বে আবাদি সোসাইটি হাই মাদ্রাসায় হায়ার সেকেন্ডারি কোর্স চালু করার জন্য নি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি ষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায়, উলুবেড়িয়ার মহেশপুর লাকায় একজন খুব বিত্তশালী মানুষ আছে, তার নাম গোপীনাথ ভোঁর। তার প্রচুর টাকা

আছে এবং সরকারের আইনকে ফাঁকি দিয়ে সে ঐ টাকা করেছে। এখন সে ঐ টাকা দিয়ে সমাজবিরোধী ও গুন্ডাদের উপর প্রতিপত্তি করে এলাকায় হিন্দু মুসলমানে দাঙ্গা বাঁধাবার চেষ্টা করছে। সেখানে রঘুনাথ ঘোষকে দিয়ে কালো বলে একটি মুসলমান ছেলেকে মার্ডার করায় এবং ননী বসু নামে এক ব্যক্তিকে রিভলভার দিয়ে হাতে গুলি করে আহত করে। ঐ গোপীনাথ ভোঁর ক্রমাগত সমাজবিরোধীদের টাকা পয়সা দিয়ে এবং বিভিন্ন আগ্নেয় অস্ত্র দিয়েএলাকায় শান্তি-শৃঙ্খলার বিঘ্ন ঘটাচ্ছে, দাঙ্গা বাঁধাবার চেষ্টা করছে। হিন্দু-মুসলমানদের মধ্যে দাঙ্গা বাঁধাচ্ছে। গত ২১ তারিখে সেখানে এস. ডি. ও. নিজে দাঁড়িয়ে থেকে মুসলমান পরিবারগুলির বাড়ি ঘর পুলিশকে দিয়ে তছনছ করিয়েছে। ঐ গোপীনাথ ভোঁর প্রভাব খাটিয়ে এই জিনিস করিয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে গোপীনাথ ভোঁরের বিরুদ্ধে আইন-মাফিক ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বিধানসভা কেন্দ্রের দুটি স্কুলের শোচনীয় অবস্থার প্রতি আলোকপাত করছি। একটা স্কুলের নাম শুঁটিয়া বারাসাত পল্লী উন্নয়ন বিদ্যাপীঠ, ছাত্র সংখ্যা ৮০০। স্কুলটিতে ৮ম শ্রেণী পর্যন্ত পঠন-পাঠনের ব্যবস্থা চালু আছে। বহু দরবার করা সত্ত্বেও আপগ্রেডেশন সম্ভব হয়নি। ডি. আই., জেলা-পরিষদ আপগ্রেডেশন অনুমোদন করেছেন, তথাপি এখনও পর্যন্ত কিছু হয়নি। আমি শিক্ষা মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি অবিলম্বে স্কুলটিকে ১০ ক্লাশে উন্নীত করা হোক। দ্বিতীয় স্কুলটি হচ্ছে, ঢাকুরিয়া হাইস্কুল। এটিকে ১২ ক্লাসে উন্নীত করার জন্য আবেদন জানাচ্ছি। এই স্কুলটির নিজস্ব বাড়ি, খেলার মাঠ, লাইব্রেরী ইত্যাদি আছে। স্কুলটি এখন পর্যন্ত ১০ ক্লাশ পর্যন্ত অনুমোদন পেয়েছে। ১১ এবং ১২ ক্লাশ চালু করার জন্য বার বার মিনিস্টারকে বলা হয়েছে। এমন কি মহামান্য আদালত পর্যন্ত—৩১.১.৯৪ তারিখে এক মাসের মধ্যে ১২ ক্লাসে উন্নীত করার নির্দেশ দিয়েছেন। কিন্তু সরকার সেই নির্দেশ মানছেন না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে স্কুলটিকে আপ-গ্রেড করা হোক।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এত দিন পশ্চিমবাংলায় যে অঘটন ঘটেনি, সেই অঘটনই ঘটতে চলেছে। ১৫ই এপ্রিল ভারত সরকার গ্যাট চুক্তিতে সই করার জন্য প্রচেষ্টা চালাচ্ছে। মরক্কোতে গ্যাট চুক্তির অনুমোদনের জন্য মিটিং চলছে। আমাদের দেশের 'বর' বরবাদ হয়ে যাচ্ছে, বিদেশি 'বর' আসছে বলে আমরা শুনতে পাচ্ছি। এতদিন পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার হেরোইন, হাসিস আটকে রেখেছিল, এখন ওরা সেগুলিকে ফুলিয়ে নিয়ে আসবে। আমাদের দেশের যা কিছু জিনিস সেগুলিকে সব বাদ দিয়ে বিদেশি জিনিস প্রচুর পরিমাণে আমাদের দেশে আমদানি করবে। আমাদের দেশের যে বর আছে তা বরবাদ করে দিচ্ছে। বিদেশি বর গ্যাট চুক্তির মাধ্যমে আমাদের দেশে ঢুকছে। এইরকম বিদেশি প্রীতি দেখে আমাদের দেশের মানুষ দুশ্চিন্তায় আছে। এটা আমি আপনার মাধ্যমে জানালাম।

**শ্রী অজয় দে ঃ** আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যদিও কিছুক্ষণ আগে আমাদের সদস্য শ্রী সত্যবাবু বলেছেন—এবারের বাজেটে কয়েকটি

বিষয়ের উপর কর বসিয়েছেন, বিলাস কর বসিয়েছেন। এই বিলাস কর বসানোর ফলে এখানকার আই. টি. সি. অন্য জায়গায় চলে যাবার চেষ্টা করছেন। এর আগে সোনা এবং রুপার উপর যে ৩ পারসেন্ট কর ছিল সেটা এখন ৫ পারসেন্ট করে দেওয়া হয়েছে। অতিরিক্ত যে ২ পারসেন্ট বিক্রয় কর বাড়ানো হয়েছে এর ফলে স্বর্ণশিল্পীরা গতকাল ধর্মঘটের ডাক দিয়েছেন। ফলে এক অচল অবস্থার সৃষ্টি করছে। আমি আবেদন করছি, এই অচল অবস্থার অবসানের জন্য অবিলম্বে যে অতিরিক্ত ২ পারসেন্ট বিলাস কর, টার্নওভার ট্যাক্স বসানো হয়েছে তা প্রত্যাহার করা হোক।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উত্থাপন করতে চাই। বিষয়টি হল, হুগলি নদীর জলের নাব্যতা ক্রমান্বয়ে কমছে। তার কারণ, এক হচ্ছে, নদীর ভাঙন, দুই হল, উত্তরপ্রদেশে একের পর এক গঙ্গার উপর ব্যারেজ, বাঁধ ইত্যাদি তৈরি করার কারণে হুগলি নদীর জলের নাব্যতা কমে যাচ্ছে। পলি মাটি জমছে। এই পলি মাটি জমার ফলে হলদিয়া বন্দরে জাহাজ ঢুকতে পারছে না। এমন কি কলকাতা বন্দরেও জাহাজ ঢুকতে পারছে না। ১৯৬৪ সালে যখন হলদিয়া বন্দর হল, তখন ওখানে প্রায় ৩৫ ফুট জলের গভীরতা ছিল, এখন সেটা কমতে কমতে ২০ ফুট, ২২ ফুটে নেমে গেছে। এরফলে একদিন হলদিয়া বন্দর এবং কলকাতা বন্দর বন্ধ হয়ে যাবে। ফলে রাজ্যের অর্থনীতির বনিয়াদ নষ্ট হয়ে যাবে। আমার মূল প্রস্তাব হল, হুগলি নদীর জলের নাব্যতা যাতে বাড়ানো যায় এবং ড্রেজিং করা যায়, নদী পথ যাতে বাড়ানো যায় তারজন্য একটা প্রকল্প রাজ্য সরকারের পক্ষ থেকে এই ধরনের একটা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হোক। বিধানসভার সর্বদলীয় প্রতিনিধিদল মিলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সাক্ষাৎ করে এই বিষয়ে আলোচনা করা দরকার। এর সঙ্গে জল বন্টনের সমস্যা জড়িত আছে, পলি মাটি কাটার বিষয় আছে, ড্রেজিং করার বিষয় আছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র নওদা। নওদা থানার যে ব্লক আছে তার মাঝখানে, একেবারে সেন্ট্রাল প্লেসে সোনাটিকরি, কালান্তর বিস্তীর্ণ এলাকা। আজ প্রায় ২০ বৎসর আগে একটা জুনিয়ার হাইস্কুল স্টার্ট করা হয়েছিল, কিন্তু আজ ও তার স্যাংশন হল না। যার জন্য বিশাল এরিয়ার ছেলে-মেয়েরা ৪।৫ কিলোমিটার দূরে তাদের লেখাপড়া শিখতে যায়। আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ স্কুলটি অবিলম্বে অনুমোদন পায়।

[21-50 — 1-00 p.m.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটিরশিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত ৭ই এপ্রিল আমাদের রাজ্যে পাওয়ারলুমের মালিক এবং শ্রমিক তারা মিলিতভাবে একদিনের ধর্মঘট করেছেন। কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন তাদের এ বছরের বাজেটে, তার ফলে ভারতবর্ষের ক্ষুদ্র শিল্পগুলির নাভিশ্বাস উঠেছে, রোলিং মিলগুলি বন্ধ হয়ে যাচ্ছে, পাওয়ারলুপ সেক্টরের ক্ষেত্রে একটা প্রচন্ড আক্রমণ আসছে। সূতার দাম ভয়ঙ্করভাবে বেড়েছে এবং এর প্রতিবাদে

পাওয়ারলুমের ছোট ছোট মালিকারা শ্রমিকদের সঙ্গে একসঙ্গে দাঁড়িয়ে আন্দোলন করছেন, আমরা শুনেছি রাজ্য সরকার কিছু হস্তক্ষেপ করেছেন এ ব্যাপারে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে। হাউসকে অবহিত করান স্বার্থ রক্ষার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রেখে গ্রহণ করুন।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার খালসিনী গ্রাম পঞ্চায়েতের অর্ন্তগত একটি রাস্তার শোচনীয় অবস্থার সম্বন্ধে সেচমন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। খালসিনী গ্রাম পঞ্চায়েতে গোর্জার, জয়পুর ব্রিজটি কাদিবাড়ির পরের ব্রিজ মাত্র এক-দেড় কিলোমিটার। গোর্জার খাল কাটার সময়ে মাটি পড়ে রাস্তাটি একবারে নষ্ট হয়ে যায় এবং মানুষের যাতায়াতের অযোগ্য হয়ে উঠে। গ্রামের মানুষরা আবেদন করা সত্ত্বেও পূর্ত দপ্তর নীরব রয়েছেন। আমি আপনার মাধ্যমে ঐ রাস্তাটির উন্নয়নের জন্য আবেদন রাখছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ৫০ এবং ৬০-এর দশকে দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চল থেকে কলকাতার রাস্তাঘাটে হাজার হাজার লোক দুটি ভাতের জন্য আসত এবং ভূখা মিছিলে প্রতিদিন কলকাতার রাস্তাঘাট মুখরিত হোত। বামফ্রন্ট সরকার আসার পরে এবং প্রয়াত জ্যোর্তিময় ঘোষের চেষ্টায় বলরামপুর এবং কাটাখালি খাল কাটার ফলে এখন দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চলের গ্রামে গেলে আপনি ব্যাঙের ডাক শুনতে পাবেন এবং সবুজ মাঠ দেখতে পাবেন। এখন বলরামপুর এবং কাটাখালির খালে সিল্ট পড়ে আসতে বুজে আসছে। একে সংস্কার করবার জন্য জেলা পরিষদকে বার বার বলা হয়েছে কিন্তু রাজ্যে বিভিন্ন খাল এবং নদী নালা হবার জন্য এর জল চারিদিকে চলে যাচ্ছে যার জন্য একা জেলা পরিষদের পক্ষে এটার সংস্কার সম্ভব নয়। আমরা বার বার সেচ দপ্তরকে বলেছি, সেচ দপ্তর বলছেন এটা করতে দু-তিন কোটি টাকা খরচ হবে, সেজন্য আমি মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রীর নির্বাচনী কেন্দ্র সাতগাছিয়া...**(মাইক বন্ধ হওয়ায় মাননীয়া সদস্যা তার আসন গ্রহণ করেন।)**

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত দরে সামান্য পরিমাণ হলেও যে পরিমাণ কেরোসিন বন্টন হোত তা এতদিন পালন করছিলেন, আসতে আসতে সে কেরোসিন বহুজাতিক সংস্থার হাতে তুলে দেওয়ার পরিকল্পনা করছেন। বহুজাতিক সংস্থাগুলিকে ইতিমধ্যে বিজ্ঞাপন দিয়েছেন, তারা ডিলার আহ্বান করছে, হুগলি, মেদিনীপুর, এবং হাওড়ায় ইতিমধ্যে সেই ডিলারদের দরখাস্ত জমা পড়েছে।

কেন্দ্রীয় আমদানি নীতির ফলে সরকার নিয়ন্ত্রিত যা কিছু আছে সেগুলো বহুজাতিক সংস্থার হাতে চলে যেতে বসেছে, কেন্দ্রীয় সরকার সেটাই চাইছেন। তাই আজকে বহুজাতিক সংস্থা গাল্ফ ওমান সাত-সাড়ে সাত টাকা লিটার দরে কেরোসিন বিক্রি করবে এবং কেন্দ্রীয় সরকার সস্তায় কেরোসিন সাপ্লাই করাটা বন্ধ করবেন। কেন্দ্রীয় সরকারের এই পদক্ষেপের আমি প্রতিবাদ করছি এবং একটি বহুজাতিক সংস্থার হাতে কেরোসিন বন্টনের দায়িত্ব দেবার আমি বিরোধিতা করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। যোগাযোগের ক্ষেত্রে ক্যালকাটা টেলিফোনস একটা ইম্পর্টেন্ট সেক্টর, কিন্তু ক্যালকাটা টেলিফোনস ১৯৯০ সাল থেকে সাবস্ক্রাইবারদের জন্য কোনও টেলিফোন ডাইরেক্টরি প্রকাশ করছেন না। এটা তাদের একটা ব্যর্থতার নজির। আজকে যোগাযোগ রাষ্ট্রমন্ত্রী কলকাতায় এসেছেন, কিন্তু কলকাতার টেলিফোনের সাবস্ক্রাইবারদের উপর দফায় দফায় চার্জ চাপানো হচ্ছে, বিল পেমেন্ট করতে দেরি হলে তার উপর সারচার্জ বসানো হচ্ছে। ১লা এপ্রিল থেকে ৫ পারসেন্ট সার্ভিস চার্জ লাগু করা হয়েছে। কিন্তু ১৯৯০ সাল থেকে তারা কাউকে ডাইরেক্টরি দিচ্ছেন না। অপরদিকে কিন্তু মাদ্রাজ, দিল্লি, বোম্বেতে প্রতি বছর এটা ছাপিয়ে বিলি করা হচ্ছে। এইভাবে কলকাতার সাবস্ক্রাইবারদের ডাইরেক্টরি না দেবার কারণে তাদের যে ক্ষতি হচ্ছে, আমি দাবি করছি, তারজন্য তাদের কমপেনসেশন দেওয়া হোক, কারণ দুই মাস অন্তর সাবস্ক্রাইবারদের কাছ থেকে ৩৮০ টাকা করে নেওয়া হচ্ছে। আমি তাদের এই আচরণের প্রতিবাদ করছি এবং প্রতিকার চাইছি। আমি রাজ্য সরকারের কাছে আবেদন করছি, সুখরামের সঙ্গে তারা এই ব্যাপারে কথা বলুন, কারণ এই ব্যাপারে তিনি হস্তক্ষেপ করবেন বলে বলেছিলেন ; বলেছিলেন যে, সরস্বতী প্রেস থেকে তারা ডাইরেক্টরি ছাপাবার ব্যবস্থা করবেন। ইউনাইটেড ডাকা প্রেস (ইন্ডিয়া)-কে এটা ছাপতে দেওয়াও হয়েছিল, কিন্তু তারা ৩ কোটি টাকার অ্যাডভার্টাইজমেন্ট তুলবার পরও সেই ডাইরেক্টরি প্রকাশ করেন নি। আমি দাবি করছি, এই ব্যাপারে সি. বি. আইকে দিয়ে তদন্ত করা হোক, কারণ এই ৩ কোটি টাকাটা জনগণের টাকা। তাই আমি সমস্ত বিষয়টা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করবার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেমারি-মন্তেশ্বর-কাটোয়া রাস্তাটি বর্ধমান জেলার অন্যতম গুরুত্বপূর্ণ রাস্তা, কিন্তু ঐ রাস্তায় বেহুলা নদীর উপর মগরা সেতুটি বর্তমানে ভেঙ্গে পড়ার অবস্থায়। সেখানে ১২ মিটার দীর্ঘ হাউস পাইপ দিয়ে কাজ করা হচ্ছে, ফলে পাশের বাইপাশ ধরে যানবাহন চলাচল করছে। অবিলম্বে ঐ সেতুটি পুনর্গঠন করা প্রয়োজন। এই অবস্থায় যথাযথ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার পালিতবেঘিয়া অঞ্চলে কোনও হাইস্কুল নেই এবং আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে কোনও কলেজ নেই। তাই আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ পালিতবেঘিয়া গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি হাইস্কুল এবং কুমারগঞ্জের পানীঘাটায় একটি কলেজ এবং একটি মেয়েদের জন্য হাইস্কুলের অনুমেদান দেওয়া হয়, কারণ ঐ অঞ্চলে স্কুল এবং কলেজ না থাকার কারণে ছাত্রছাত্রীরা খুবই অসুবিধার সম্মুখীন হচ্ছে।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী পরেশচন্দ্র অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী হাউসে উপস্থিত আছেন, আমার কথা উনি

শুনলে খুশি হবেন। আমার নির্বাচনী কেন্দ্রে মেখলিগঞ্জ মহকুমা হাসপাতালের বিভিন্ন বিভাগে ডাক্তারের পদ শুন্য। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে জানেন যে গত বছর মার্চ মাসে ৫ জন ডাক্তার ই. এন. টি, সারজেন, প্যাথোলজিস্ট এবং আরও অন্য বিভাগের দুজন ডাক্তারকে সেখানে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল। তারা সেখানে জয়েন করবার পর বাড়ি থেকে বেডিং-পত্র আনার নাম করে সেই যে গেল তারপর তারা এই ১ বছর হয়ে গেল ফেরেনি। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এখনও পর্যন্ত তার কোনও ব্যবস্থা হয়নি। এখানে কোনও প্যাথোলজিস্ট নেই, রেডিওলজিস্ট নেই এবং অ্যানাস্থিশিষ্ট না থাকার জন্য অপারেশন বন্ধ হয়ে পড়ে আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি এত সত্ত্বর এখানে একজন যাতে অ্যানাস্থিশিষ্ট পাঠানো হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভীমগড় এবং পান্ডবেশ্বরের মধ্যে অজয় নদী আছে এবং এই নদীতে একটা ফেরি ঘাট চালু আছে। দীর্ঘ দিন ধরে হাজার হাজার মালবাহী ট্রাক এবং কলিয়ারির হাজার হাজার শ্রমিক যাতায়াত করে কিন্তু দীর্ঘ দিন ধরে এই ফেরি ঘাটটি একই রকম অবস্থায় পড়ে আছে। স্যার, আপনি জানেন এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তাটির উপর দিয়ে আপ অ্যান্ড ডাউন ৪৫ টাকা করে দিয়ে ট্রাকগুলি চালাচ্ছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অজয় নদীর উপর একটা সেতু নির্মাণ করা যায় তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন। এই ব্যাপারে আগামী ৭ তারিখে ওই এলাকার বুদ্ধিজীবী মানুষ পদযাত্রা করে কলিকাতার আসছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত স্পর্শকাতর বিষয় সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র এলাকায় ভাঙ্গাবাঁধ গ্রামে নারী নিগ্রহের ঘটনা ঘটেছে। সেই ব্যাপারে ইতিমধ্যে হাউসের দু-জন সদস্য মাননীয় নরেন হাঁসদা এবং ডাঃ মানস ভুঁইয়্যা উল্লেখ করেছেন। এই ঘটনাকে কেন্দ্র করে গত পরশু দিন এখানে জমায়েত হয় এবং যে এই ঘটনা ঘটিয়েছে তার প্রাণ দন্ডের জন্য জমায়েত হয়েছে। ধর্ষণের ঘটনা অত্যন্ত নিন্দনীয় এবং এই ব্যাপারে দৃষ্টান্তমূলক শাস্তির দাবি করছি। আমি এটা প্রতিবাদ করছি, দেশে আইন শৃঙ্খলা রয়েছে, কিছু মানুষ অযাচিতভাবে আইন-শৃঙ্খলা বিচার ব্যবস্থাকে কাঁচকলা দেখিয়ে মৃত্যুদন্ড কার্যকর করতে যাওয়াকে। এই যে ধর্ষণ হচ্ছে এটা কোনও জাতের, কোনও ধর্মের, কোনও রাজনৈতিক উদ্দেশ্যে এটা বড় কথা নয়, এটা মাত্র একটা জাতির একটা অপমান। এই সমস্ত ধর্ষণের যে ঘটনা ঘটছে সেখানে রাজনীতির উর্ধ্বে গিয়ে তাকে নিরশন করতে পারছি না। বিরোধী বন্ধুরা তাদের বক্তব্য জমানোর জন্য একজন ধর্ষিতা মহিলাকে নিয়ে এমন সমস্ত কথা রঙিয়ে রসিয়ে বলেন যা শুনতে খারাপ লাগে।

আমরা এও দেখেছিলাম যে কিছু দিন আগে কলকাতায় জনৈকা মহিলাকে বিবস্ত্র করার ঘটনা নিয়ে বাজেট বক্তৃতায় কিভাবে বলা হল। আমরা এও দেখেছি, কংগ্রেসের একজন প্রাক্তন বিধায়কের আট বছরের কন্যাকে, একটি খবরের কাগজ যারা ঈশ্বর ছাড়া কাউকে ভয় করে না, তারা—১৮ বছর বলে ধর্ষণের সংবাদ প্রকাশ করেছে। (এই সময়ে মাইক অফ হয়ে যায়)।

**শ্রী সুভাষ চন্দ্র সোরেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলায় গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলায় আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রামে একটি গ্রাম পঞ্চায়েতে স্কুল না থাকার জন্য ওখানে ছাত্রছাত্রীদের শিক্ষালাভের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। বহুদিন থেকে একটি স্কুল সেখানে চলে আসছে, তার নাম হচ্ছে কেশরেখা মনীন্দ্রমোহন আদিবাসী জুনিয়র হাইস্কুল। সেই স্কুলটি যাতে অবিলম্বে মঞ্জুরী পায় তারজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে কোনও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় না থাকার জন্য ছাত্রছাত্রীদের খুব অসুবিধা হচ্ছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাটে কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেটি আছে তার শয্যা সংখ্যা মাত্র ১৫। সেখানে গোঘাটে ছাড়াও বাঁকুড়া, মেদিনীপুর জেলা থেকে প্রায় ৫০-৬০ জন রোগী ভর্তি থাকছে। শয্যা সংখ্যার তুলনায় রোগীর সংখ্যা বৃদ্ধি পেয়েছে। কিন্তু ওখানে ওষুধপত্র এবং পথ্যের অভাব রয়েছে। উক্ত কামারপুকুর প্রাথমিক স্বাস্থকেন্দ্রে রূপান্তরিত করে চিকিৎসার সুবন্দোবস্থ করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ভাঙাবাঁধ গ্রামে আদিবাসী মহিলাকে যে নিগ্রহ করেছে সে হচ্ছে মেদিনীপুর জেলার জামডহরা গ্রামের বি. জে. পি.-র লোক। সে আগে কংগ্রেস করত। গত পঞ্চায়েত নির্বাচনের সময়ে অজিত মন্ডল বি. জে. পি. প্রার্থী ছিল। তার প্রস্তাবক ছিল লোকরঞ্জন মাসান্তের ভাই মনোরঞ্জন মাসান্ত। কয়েকদিন আগে এই হাউসে নরেন হাঁসদা এবং কংগ্রেসের মানস ভূঁইয়্যা অসত্য ভাষণ পরিবেশন করে তাকে সি. পি. এমের লোক বলে এই সভাতে বিভ্রান্ত করেছেন। আমি তার তীব্র প্রতিবাদ করছি। লোকরঞ্জন মাসান্ত, যে বি. জে. পি. করছে, আগে কংগ্রেস করত, তার সম্পর্কে বর্তমান পত্রিকায় তাকে সি. পি. এম-এর লোক বলে মিথ্যা সংবাদ পরিবেশন করেছে। আমি তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

মাননীয় স্পিকার মহাশয়, আজকে সারা পশ্চিমবঙ্গের মানুষ নির্বাচন কমিশনের আচমকা সিদ্ধান্তে স্তব্ধ। এই নির্বাচন কমিশন বিধানসভাকে অবমাননা করেছেন, পার্লামেন্টকে অবমাননা করছেন। সারা ভারতবর্ষে একনায়কতন্ত্র তিনি চালাতে চাইছেন। এটা ভারতবর্যের গণতন্ত্রের পক্ষে একটা ভয়ঙ্কর অবস্থা। সেই কারণে আমি দাবি রাখছি যে নির্বাচন কমিশনকে ইমপিচ করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বামফ্রন্ট সরকারের জনশিক্ষা নীতির ফলে আমাদের নদীয়া গ্রামেগঞ্জের অনেক কলেজ প্রতিষ্ঠিত হয়েছে। আমার এলাকায় বিভিন্ন কলেজ হয়েছে। করিমপুরে একটি কলেজ প্রতিষ্ঠিত হয়েছে। এই কলেজের ২৫ বছর পূর্তি উপলক্ষে সিলভার জুবিলী অনুষ্ঠিত হয় এবং এতে প্রায় ২ হাজারের উপরে ছাত্র-ছাত্রী পড়ে।

সম্প্রতি দেখা যাচ্ছে যে, ওই এলাকার কলেজের অনার্স না থাকার ফলে ছাত্র-ছাত্রীরা পা করে পোস্ট গ্রাজুয়েট বা বি. এড. পড়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। করিমপুরের পান্না দে কলেজে অঙ্কে অনার্স পড়ানোর সুযোগ যাতে পায় তারজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ কলকাতায় যে প্রতিষ্ঠান রয়েছে চিত্তরঞ্জ ন্যাশনাল ক্যান্সার ইনস্টিটিউট, এটি একটি প্রাইভেট ইনস্টিটিউট ছিল। তারপরে কংগ্রে সরকারের আমলে এটি অধিগ্রহণ করা হয়। রাজীব গান্ধীর সময়ে কেন্দ্রীয় সরকার এ ন্যাশনাল ক্যান্সার রিসার্চ ইনস্টিটিউটি হাসপাতালে রূপান্তরিত হয়েছে। এর ৭৫ ভাগ টাব কেন্দ্রীয় সরকার দেয় এবং ২৫ ভাগ রাজ্য সরকারের দেও দেওয়ার কথা। রাজ্য সরকার ( ২৫ ভাগ দেওয়ার কথা তাতে ৫০ লক্ষ টাকা দেওয়ার কথা ছিল কিন্তু তাতে মাত্র ৭ লম দিয়েছিলেন। এই ন্যাশনাল ক্যান্সার রিসার্চ ইনস্টিটিউটের ডিরেক্টর ডাঃ জয়শ্রী রায়চৌধুরি তিনি বিখ্যাত ডাঃ সুবোধ মিত্রের কন্যা। গতকাল মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর ব্যবহারে অসন্তুষ্ট হ তিনি পদত্যাগ করেছেন। এর ফলে ওই প্রতিষ্ঠানে একটা প্রচন্ড অব্যবস্থার সৃষ্টি হয়েছে। এ প্রতিবাদে ওই প্রতিষ্ঠানের নিওরোলজিস্টি ডাঃ এস. কেঃ দেব পদত্যাগ করেছেন। এর ফে ওই প্রতিষ্ঠানের অ্যাডমিনিস্ট্রেশন একেবারে কোলাপস হয়ে পড়েছে। এই সেন্টারটি জন্য কোটি ৩৩ লক্ষ টাকা কেন্দ্রের থেকে পাটিয়েছিল। কিন্তু মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মিটিং করে জানিে দেন যে কোনও টেন্ডার আপনারা দেবেন না। তারফলে সেইদিনই ১ কোটি ৩৩ লক্ষ টাব ফেরৎ চলে গেল। এইভাবে নতুন করে আবার ১ কোটি টাকা অ্যালোট করার জন্য টেন্ডা করে আনতে হবে এবং অনেক সময় লেগে যাবে। এরফলে এর ডিরেক্টর পদত্যাগ করলে এবং এই ইনস্টিটিউট বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। একে রাজ্য সরকার তার নিজে হাসপাতালই চালাতে পারছে না, তার উপরে আবার এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর হস্তক্ষেপে ফলে প্রতিষ্ঠানটি অচল হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করি যাতে এই ব্যাপারে হস্তক্ষেপ না করেন কারণ এতে বহু ক্যান্সার রোগী আসে প্রপা ট্রিটমেন্টের জন্য। এই ঘটনাতে বহু বিশেষজ্ঞ ডাক্তারও কাজে যোগ দিতে চাইছেন না।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধানসভার সদস্য সৌগত রায় যে কথা বলেছেন, সেটার ঘটনাটা সত্য নয়। গত ৩১শে মার্চ বছরের শেষ দিন জয়শ্রী রায়চৌধুরি ডিরেক্টার, সি. এম. সি. আই. তিনি একটি পারচেজ কমিটির সভা করেন ১ কোটি ৩৩ লক্ষ টাকার জিনিসপত্র কেনার জন্য। স্ট্যান্ডিং ফিনান্স কমিটি, আপনারা জানেন আমাদে একটা গর্ভনিং বডি আছে তার চেয়ারম্যান হল আমাদের সেন্ট্রাল হেলথ মিনিস্টার আর আমি হলাম কোচেয়ার ম্যান। সেখানে যে স্ট্যান্ডিং ফিনান্স কমিটি করে দিয়েছে সেই কমিটির রেজলিউশন আছে, স্ট্যান্ডিং ফিনান্স কমিটির নির্দেশমতো পারচেজ কমিটি কনস্টিটিউট করতে হবে। আর পারচেজ কমিটি ৫০ হাজার টাকার উর্ধে যেমন সমস্ত কেনাকাটা করবেন, ৫০ হাজার টাকার নিচে হলে ডিরেক্টার নিজে কেনাকাটা করতে পারেন। উনি যখন বছরের শেষ দিনে সভা করছেন আমি তাকে টেলিফোনে জিজ্ঞাসা করেছিলাম আপনাদের এই যে পারচেজ কমিটির সভা হচ্ছে এটা ফর্মালি কন্সটিটিউটেড হয়েছে কিনা, তাকে আমি এটাও পড়ে শুনিয়েছিলাম স্ট্যান্ডিং ফিনান্স কমিটি এত তারিখের এই সিদ্ধান্ত এইভাবে পারচেজ কমিটি

করতে হবে। সেখানে পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি থাকবে। তিনি আমাকে বললেন আপনাদের একজন প্রতিনিধি আছে, একজন ডেপুটি সেক্রেটারি আছে। আপনি তার সঙ্গে কথা বলতে পারেন, আমি ডেপুটি সেক্রেটারিকে জিজ্ঞাসা করলাম, আপনি এখানে কিভাবে এসেছেন, উনি বললেন আমাকে সেক্রেটারি পাঠিয়েছেন। দুর্ভাগ্যবশত আমার সেক্রেটারি তখন হাইকোর্টে, তাকে সেখানে ডাকা হয়েছিল, তিনি হাইকোর্টে ছিলেন। আমি তখন জয়শ্রী রায়চৌধুরি এই কথা বলি, আপনি ফর্মালি পারচেজ কমিটি কন্সটিটিউটেড করেছেন কিনা এটা জানান। তিনি আমাকে জানালেন না। না জানিয়ে তিনি ঐ কমিটি কাজ বন্ধ করে দেন। আমি আর একটি কথা বলি, যেটা মাননীয় বিধায়ক সৌগতবাবু জানেন না, তিনি এ পর্যন্ত ১ কেটি ৩৩ লক্ষ টাকা উঠিয়ে রেখেছেন, টাকার ব্যাপারে আপত্তি নেই, টাকা এখনও আছে, তিনি যে কোনও সময়ে সভা করে তিনি সেই টাকা ব্যয় করতে পারেন। কিন্তু এখনও আমি জানতে পারিনি সেইজন্য আমি সেন্ট্রাল মিনিস্টারকে আজকেই চিঠি লিখছি এবং স্ট্যান্ডিং ফিনান্স কমিটির নির্দেশ অনুযায়ী তিনি পারচেজ কমিটি করেছেন কিনা তিনি সেটা আমাকে অ্যাভয়েড করে গিয়েছেন, আমাকে জানাননি। আর সারা বছর চলে যাওয়ার পর বছরের শেষ দিনে ১ কোটি ৩৩ লক্ষ টাকার ঔষধ কিনতে যাচ্ছেন বা জিনিসপত্র কিনতে যাচ্ছেন আমাদের একজন থাকলেই যথেষ্ট নয় হোয়েদার হি ওয়াজ কনস্টিটিউশনালি কনস্টিটিউটেড, দ্যাট ইজ দি পয়েন্ট।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, উত্তর ২৪ পরগনার বসিরহাটে অ্যাসিস্টেন্ট ডিস্ট্রিক্ট জাজেস কোর্ট প্রতিষ্ঠার জন্য অনেক দিন ধরেই বসিরহাটের ক্রিমিন্যাল ও সিভিল কোর্টের বার অ্যাশোসিয়েশন দাবি জানিয়ে আসছেন। গত ২৪. ১. ৯৪ তারিখেও তারা এই একই দাবি জানিয়েছে। মহামান্য হাইকোর্ট এ বিষয়ে তদন্ত করেছেন এবং বসিরহাটে অ্যাসিসটেন্ট ডিস্ট্রিক্ট জাজেস কোর্ট তৈরির সুপারিশ করে কাগজপত্র পাঠিয়েছেন। তা সত্ত্বেও এ বিষয়ে এখনও কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়নি। শোনা যাচ্ছে যে কেন্দ্রীয় সরকার কিছু টাকা মঞ্জুর করেছেন গৃহনির্মাণের জন্য। এটা সত্য কিনা আমি বলতে পারব না। কিন্তু যদি গৃহনির্মাণ নাও হয় তাহলেও বসিরহাটে এই জাজেস কোর্ট এখনই করা যেতে পারে কারণ সেখানে ঘরদোরের ব্যবস্থা আছে। মাননীয় আইন ও বিচার মন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে বসিরহাটে এই অ্যাসিস্টেন্ট ডিস্ট্রিক্ট জাজেস কোর্ট প্রতিষ্ঠা করুন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত ও সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র তারকেশ্বরের মধ্যে কানা নদীর উপর যে সেতুটি আছে, যেটাকে বেলঘাট সেতু বলে সেই সেতুটি ভাড়ামালিপুর, রামবাটি, কুলু এই তিনটি গ্রামের মানুষদের তারকেশ্বরের সঙ্গে যোগাযোগের একমাত্র সেতু। আজও এই সেতুটি পুনর্নির্মিত হয়নি। এই সেতুটি না থাকলে ঐ তিনটি গ্রামের মানুষকে তারকেশ্বরের সঙ্গে যোগাযোগ করতে হ'লে

৭ কিঃ মিঃ ঘুরে আসতে হবে। তারকেশ্বরের বি. ডি. ও. অফিস, হাসপাতাল ইত্যাদি থাকার জন্য অবিলম্বে এই তিনটি গ্রামের মানুষের যোগাযোগের স্বার্থে এই সেতুটি পুনর্নির্মাণের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়দের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় আবগারি ও সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিণ দিনাজপুর জেলা একটা সীমান্তবর্তী এলাকা। এই এলাকায় দেখা যাচ্ছে আদিবাসী সমাজের মধ্যে হাটে হাটে দারুণভাবে পচুই বিক্রি হচ্ছে। আদিবাসী সম্প্রদায়ের একটি অংশের মানুষ এই পচুই বিক্রি করছে। সাধারণ মানুষরা এই পচুই নেশাগ্রস্ত হচ্ছে। যুব সম্প্রদায়ের একটি অংশ তারাও নেশাগ্রস্ত হচ্ছে। যুব সম্প্রদায়ের একটি অংশ তারাও নেশাগ্রস্ত হচ্ছে। স্যার, আমরা শুনেছি, সমাজকল্যাণ দপ্তর থেকে কলকাতায় এই কলেজে পড়া যুবকদের মধ্যে যারা নেশাগ্রস্ত তাদের চিকিৎসার ব্যবস্থা করা হয়। দক্ষিণ দিনাজপুরে যেভাবে স্যার, এই নেশা ছড়িয়ে পড়ছে এবং নেশার প্রাদুর্ভাব বাড়ছে তাতে এই প্রশ্নে যে কোনও সময় আইনশৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। চাল থেকেই এই পচুই তৈরি হয় ফলে প্রতি সপ্তাহে প্রচুর চাল এরজন্য নষ্ট হচ্ছে। এই চালই আমাদের খাদ্যের প্রধান উপকরণ। আবগারি দপ্তর থেকে হাটে হাটে এটা রোধ করার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে না। বরং তোলা আদায় করে একে উৎসাহ দেওয়া হচ্ছে। আজকে যুব সমাজ যাতে কুপথে যেতে না পারে, আইন শৃঙ্খলা যাতে বিঘ্নিত না হয় তার ব্যবস্থা করুন। আজকে দেখা যাচ্ছে চুরি ডাকাতি শুরু হয়ে গেছে। এটাকে রোধ করার জন্য আবগারি দপ্তরকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার আমি এই বিধানসভায় ছিলাম না, মালদহে গিয়েছিলাম আইন শৃঙ্খলার বিষয়টা দেখার জন্য। এখানে অনেক কথা বলা হয়েছে, এর আগে আমিও বলেছিলাম মালদহে আইন শৃঙ্খলার অবনতি ঘটছে। কিন্তু কেন ঘটছে সেটা অনুসন্ধান করতে বলেছিলাম। সেখানে একজন অত্যন্ত নিরীহ ব্যবসায়ী মারা গেছেন। আমরা দুঃখিত এবং মালদহের জনসাধারণও দুঃখিত। কিন্তু তাকে মারার কোনও উদ্দেশ্য ছিল না। যুব কংগ্রেস সভাপতিকে মারার উদ্দেশ্য ছিল। এর আগে ঐ যুব কংগ্রেস সভাপতিকে তিনবার মারার চেষ্টা করা হয়েছিল। এটা নিয়ে চতুর্থবার চেষ্টা করা হোল। বামফ্রন্টের সমস্ত নেতারা বলেছেলেন এই সম্পর্কে একটা প্রি হ্যান্ড এনকোয়ারি করা হোক এবং প্রকৃত অপরাধীকে অ্যারেস্ট করা হোক। কারণ প্রচার করা হচ্ছে যে বামফ্রন্টের লোকেরা নাকি তাদেরকে শেল্টার দিচ্ছে। এই ঘটনা কিন্তু ঠিক নয়। ওদের দলের মধ্যেই অপরাধীরা রয়েছে। সুতরাং আমি বলব এই যুব কংগ্রেস সভাপতিকে প্রোটেকশন এবং সিকিউরিটি দেওয়া হোক এবং প্রকৃত অপরাধীদের খুঁজে বার করে গ্রেপ্তার করা হোক এবং আইনানুগ শাস্তি ব্যবস্থা করা হোক।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দু দুবার বাজেট বইতে সমবায় মন্ত্রী রাজ্যের সমবায়ের প্রাথমিক কর্মচারী, তাদের প্রাপ্য বেতনের ৪০ ভাগ বেতন রাজ্য সরকার থেকে দেওয়া হবে এই কথা বলেছিলেন। কিন্তু আজ পর্যন্ত তা রক্ষিত হয়নি। তাই এই আর্থিক বছর থেকে যাতে দেওয়া শুরু হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর ষ্টি আকর্ষণ করছি। গত ৮ তারিখে কল্যাণী থানার দক্ষিণ চাঙ্গামারিতে রাধাকান্ত হালদার, আমাদের পার্টির কর্মী, যেদিন বিকেলে বলেছে যে আমাকে হত্যা করার চেষ্টা করা হচ্ছে, আমি খুন হয়ে যাব, তারপরের দিন ভোরবেলা তিনি খুন হলেন। এই কংগ্রেসি সমাজ বিরোধীদের নেতৃত্বে এই রাধাকান্ত হালদার খুন হলেন। এই বিষয়ে অপরাধীদের গ্রেপ্তারের দাবি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে করছি এবং তাদের দৃষ্টান্তমূলক শাস্তি দাবি করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘিয়াকুন্তি প্রকল্পের জন্য কাঠকুন্তি নদীর উপর যে ব্রিজ ৫ বছর ধরে রেল দপ্তর করছে, সেটা এখনও শেষ হচ্ছে না। সেই ত্বরান্বিত করার জন্য আপনার মাধ্যমে রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যখন একটু আগে তার বক্তব্য রাখছিলেন তখন মাননীয় সদস্য সুব্রত মুখার্জি আবদুল সালাম মন্ত্রী যে জায়গায় বসেন সেখান থেকে উনি কিছু কটুক্তি করলেন। এটা তিনি করতে পারেন কি না এই ব্যাপারে আপনার রুলিং চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্রত্যেক সদস্য তাদের জন্য যে সিট অ্যালটেড আছে, সেই সিট থেকে যা বলার বলবেন, এটাই নিয়ম। অন্য জায়গা থেকে বলবেন না, এটা নিয়ম বহির্ভূত।

**ডাঃ মানস ভুঁইয়্যা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পার্সন্যাল এক্সপ্ল্যানেশন আছে। আমার নাম করে একটা প্রসঙ্গে বললেন যে মেদিনীপুর জেলার গোয়ালতোড় এবং বাঁকুড়া জেলার শিমলাপালে সম্প্রতি এক আদিবাসী রমণীর ধর্ষণকে কেন্দ্র করে আদিবাসী সমাজের মধ্যে যে উত্তেজনা সৃষ্টি হয়েছে, সেই সম্পর্কে আমি আমার বক্তব্য যা বলেছিলাম, সেটা সঠিক নয় বলা হয়েছে। আমি এই বিষয়ে সবাকে জানাতে চাই এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে প্রকৃত অপরাধীদের গ্রেপ্তার করে সত্য উদঘাটনের ব্যবস্থা করা হোক।

[1-30 —2-00 p.m.] (including Adjounment)

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার,....

**(এই সময় ডাঃ মানস ভুঁইয়্যা দাঁড়িয়ে তার বক্তব্য রাখতে চেষ্টা করেন।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার মিলিত হব ২-টোর সময়।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00 — 2-10 p.m.] (After Adjournment)

## PRESENTATION OF REPORT

**Revised Programme of Business for 12th April, 1994 and Programme of Business for 13th April, 1994 As adopted by**

**the House on the 62nd Report of the Business advisory Committee presented on 12th April, 1994**

**Mr. Speaker :** I, beg to present the revised Programme of Business for 13th April, 1994 as adopted by the House on the 62nd Report of the Business Advisory Committee presented on 12th April, 1994.

| | | |
|---|---|---|
| 12.4.89, Tuesday : | (i) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1994 (Introduction, Consideration and Passing). ... | 1 hour |
| | (ii) The Bengal Legislative Assembly (Membrs' Emoluments) (Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing). | |
| | (iii) The Bengal Legislative Assembly (Members' Pension) (Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing). ... | 1/2 hour |
| | (iv) The Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1994. (Introduction, Consideration and Passing). | |
| | (v) Demand No. 35—Public Health Engineering Deptt. ... | 2 hours |
| 13.4.89, Wednesday : | (i) The West Bengal Panchayat (Amendment) Bill, 1994 as reported by the Select Committee. (Amendment) Bill, 1994. (Consideration and Passing). ... | 2 hours |
| | (ii) Demand No. 51—Fisheries Deptt. ... | 2 hours |
| | (iii) Motion under rule 185 regarding Demand for action against the Chit fund and Non-Banking Companies—Notice given by Shri Subrata Mukherjee, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan. ... | 1 hour |

**Mr. Speaker :** Now I would request the Parliamentary Affairs Minsiter to move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move

that the 62nd Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The Motion was then agreed to.

## LEGISLATION

### The West Bengal Taxation Tribunal (Second Amendment) Bill, 1994.

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Second Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Second Amendment) Bill, 1994 be taken into consideration.

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেশন ট্রাইবুনাল (সেকেন্ড এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ যেটা এই হাউসে উপস্থাপিত করেছেন আমি তাকে সর্বান্তকরণে এবং সম্পূর্ণরূপে সমর্থন জানাচ্ছি। আপনি জানেন, এই ধরনের ট্রাইবুনাল বিল-এর প্রভিসন কনস্টিটিউসন অফ ইন্ডিয়ার ৩২৩(বি) আর্টিকেলে এটা সন্নিবেশিত করা হয়েছে এবং সেই রেলিভেন্ট অংশটা আপনার সামনে উপস্থাপিত করতে চাইছি।

Constitution of India—(1) The appropirate Legislature may, by law provide for the adjudication or trial by tribunals of any disputes, complaints or offernces with respect to all or any of the matters specified in Clause (2) with respect to which such Legislature has power to make laws.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে এই ধরনের ট্রাইবুনাল গঠন একান্ত জরুরি। এই কারণে যে হাইকোর্ট তার হাতে অনেক কেস এখনও পেন্ডিং পড়ে আছে। তারা সেই সমস্ত কেসগুলি নিষ্পত্তি করতে পারছেন না। সুতরাং এই ধরনের একটা ট্রাইবুনাল বিলের সাহায্যে এটা আইনে পরিণত করে যাতে সর্বোচ্চ স্থান সুপ্রিম কোর্ট থাকবে কিন্তু তার আগে এই ট্রাইবুনাল অ্যাক্টের সাহায্যে আমাদের যে কাজগুলি যাতে অনাবশ্যক দেরি না হয় এবং কোনও ডিসপিউট দেখা দিলে এর সাহায্যে সেগুলি নিষ্পত্তি করা যায় সেই কারণে (2) The matters referred to in clause (1) are the following, namely :—(a) levy, assessment, collection and enforcement of any tax etc. তাকে আনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের সঙ্গে আমরা ইতিমধ্যেই যে লাক্সারি ট্যাক্স এটা ইমপোজ করার জন্য মাননীয় অর্থমন্ত্রী এই বিধানসভায় রেখেছেন সেই লাক্সারি ট্যাক্সের বিষয়টাও এই ট্রাইবুনাল বিলের সঙ্গে যুক্ত আছে। যাতে আমরা আমাদের যে রেভিনিউ কালেকশনের ক্ষেত্রে যে অসুবিধাগুলি দেখা দেবে তা যাতে দ্রুত নিষ্পত্তি করতে পারি সেই কারণেই এই লাক্সারি ট্যাক্স যেটা আছে সেটাকেও এর সঙ্গে যুক্ত করতে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যেটা চেয়েছেন সেটা এর সঙ্গে যুক্ত আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এখন প্রশ্ন হল

বিরোধী পক্ষের তরফ থেকে যদি বক্তব্য উপস্থাপিত করতেন তাহলে আমাদের পক্ষে ওদে সমালোচনার জবাব দেওয়া সম্ভব হোত। কিন্তু যখন আপনি ওদের বক্তাকে ডাকলেন তখ ওরা অনুপস্থিত। আমি বুঝতে পারলাম না এই ধরনের ইরেসপন্সিবল একটা বিরোধীপ ভারতের অন্য রাজ্যের বিধানসভায় আছেন কিনা? আমি জানিনা কেন পশ্চিমবঙ্গের বিধানসভ এরা সংখ্যায় কমে গেছেন এবং ওদের মানও নেমে গেছে। তাই ওরা শেষ হয়ে গেছেন, ত এই রকম একটা বিল নিয়ে যখন আলোচনা উপস্থাপিত হচ্ছে ওদের বক্তারা তখন অনুপস্থি থাকেন, তাই আমার যা উত্তর দেবার তা দেওয়া সম্ভব হচ্ছে না। আমি জানি না এই বিষ এদের কোনও সমালোচনা আছে কিনা উত্তরে আমি বলতে চাই একটা বিষয় লাক্সারি ট্যাক্সে ক্ষেত্রে যা ধার্য করা হয়েছে সে বিষয়ে ওনারা উল্লেখ করতে পারেন, আমি আগেই তা উত্তর দিচ্ছি। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ৮৬টি ট্যাক্স হয়েছে তা মধ্যে ৪০ কোটি টাকা সিগারেটের উপর থেকে হচ্ছে। সিগারেট লাক্সারি আর্টিকেলস সন্দে নেই, এর উপর স্ট্যাটুটারি ওয়ার্নিং আছে ইট ইজ ইঞ্জুরিয়াস টু হেলথ।

সুতরাং এটাকে যাতে মানুষ কম ব্যবহার করেন সেটা আমরা চাই, কিন্তু এর ব্যবহা যদি চলতেই তাকে তারথেকে আমরা রেভিনিউ হারাব কেন? তারই জন্য লাক্সারি আর্টিকে হিসাবে সিগারেটের ব্যবহার নিয়ন্ত্রণের সাথে সাথে রেভিনিউ আমদানির জন্য ট্যাক্স ধার্য ক হয়েছে। কাজেই একে সম্পূর্ণভাবে সমর্থন করি। এখানে স্মাগলিং-এর কথা বলা হয়েছে আমরা জানি স্মাগলারদের সঙ্গে আপনাদের দোস্তি আছে, কিন্তু স্মাগলিং হলে সেটা আমাদে আটকাতে হবে। আমি আপনাদের সমস্ত প্রিজিউম করা বিরোধিতার প্রতিবাদ জানিয়ে 'ওয়ে বেঙ্গল ট্যাক্সেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট (ট্রাইবুনাল) বিল, ১৯৯৪—যা সভায় উপস্থাপি হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে একটা নিয়ম আছে যে কাউকে তুই-তোকারি করা যায় না। এমন কি, আপনিও সেটা করতে পারেন না। কিন্তু আপনি হাউসে শক্তি বল, ননী কর, পার্থ দে এইভাবে সবাইকে ডেকে থাকেন। এটা তুই-তোকারি পর্যায়েই পড়ে। বিইং এ চেয়ার-পারসন, আপনি এইভাবে ডাকতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** আজকে দেখছি সুব্রতবাবুর স্টকের অবস্থা খুবই খারাপ। দেখছি, কিছু তার বলবার নেই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে 'ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন সেগেন্ড অ্যামেন্ডমেন্ট (ট্রাইবুনাল) বিল, ১৯৯৪' উত্থাপন করেছেন। এই বিল নাম্বার ৩০ অফ ১৯৯৪, এটা আনার আগে থেকেই ট্যাক্স ট্রাইবুনাল ১৯৮৯ সাল থেকে ফাংশন করছে মন্ত্রী সেটা জানেন, কিন্তু আবার তিনি অনেক মাথা ঘামিয়ে লাক্সারি ট্যাক্সের কথা বলছেন। এটা সিগারেট, পানমশলা ইত্যাদির উপর বসছে এবং তিনি চাইছেন এটা ট্যাক্স ট্রাইবুনালের মধ্যে নিয়ে আসা হোক। এর আগে যখন লাক্সারি ট্যাক্স বিল নিয়ে আলোচনা হয়েছিল তখন আমি কিছু রিজাভেশনের কথা বলেছিলাম এবং আমার সেই রিজারভেশনগুলি এখনও আছে যার আমি রিপিট করব। তার আগে অন্য দু-একটি কথা উল্লেখ করতে চাই আমি কমুনিস্টদের ইতিহাস পড়ি। সংবিধানের ৩২৩(এ) এবং ৩২৩(বি) এটা কবে এসেছিল?

কুখ্যাত ফর্টি-সেকেন্ড অ্যামেন্ডমেন্ট এবং তারপরে ইমারজেন্সি সম্পর্কে অনেক বক্তব্য শুনেছি। সেই কুখ্যাত ফর্টি-সেকেন্ড অ্যামেন্ডমেন্টে জরুরি অবস্থার সময় করা হয়েছিল। আমি যেটা বলতে চাই, এর থেকে প্রমাণিত হয় যে, এরা বিরোধী প্রচার যা করেন সেটা পুরো জিনিসটার মধ্যে না গিয়েই সেটা প্রচার করেন। ৪২তম অ্যামেন্ডমেন্টের ওরা বিরোধিতা করলেন, তারপর পারলামেন্টে ৪২ তম অ্যামেন্ডমেন্টে কিছু কিছু রিলেপ করা হল এবং ৪৪তম অ্যামেন্ডমেন্ট করা হল। তখনও তার বিরুদ্ধে বললেন, তখন বললেন যে না, এই ৪২তম অ্যামেন্ডমেন্টের ট্রাইবুনালের ব্যাপারটাই থাক। অন্যান্য রাজ্যের আগেই পশ্চিমবাংলা এই ট্রাইবুনালের রাস্তায় চলে গেছে। তখন আমরা বলেছিলাম যে ট্রাইবুনাল হলে হাই-কোর্টে বিচার ব্যবস্থার যে দীর্ঘসূত্রতা রয়েছে সেটা দূর হবে। সেটা পরবর্তীকালে দেখা গেল অসীমবাবু মেনে নেন। ট্রাইবুনাল হওয়ার ফলে হাইকোর্টে যে দীর্ঘসূত্রতা সেটা দূর হবে। ট্রাইবুনাল যেটা তৈরি আছে সেখানে ডাইরেক্টলি চলে যাবে, তারপর সুপ্রিম কোর্ট আছে। হাই-কোর্টে দীর্ঘ দিন যেটা ডিলে হয় সেটা আর হবে না। এখন ওরা এই রাস্তা বেছে নিয়েছে, ভাল কথা। আর একটা ট্রাইবুনালের কথা আমরা বলেছিলাম। সেটা কি? সেটাকে বলা হয় সেন্ট্রাল এডমিনিস্ট্রেটিভ টাইবুনাল। সেন্ট্রাল গভর্নমেন্টের এমপ্লইজদের সারভিস ম্যাটারের ব্যাপারে যে গুলি হাই-কোর্টে ছিল সেইগুলি সমস্ত ট্রাইবুনালের হাতে চলে যাবে এবং সেন্ট্রাল এডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল (ক্যাট) অনেক দিন আগে তৈরি হয়েছে। এখন ওয়েস্ট বেঙ্গলে এডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল তৈরি হয়েছে। কিন্তু এখন আবার সেখানে দেখতে পাচ্ছি ওয়েস্ট বেঙ্গল অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল যে তৈরি হয়েছে সেই ট্রাইবুনাল অ্যাক্ট অনুযায়ী তার জাজ কো-অর্ডিনেশন কমিটি পছন্দ করতে পারছে না, সেই জন্য ওয়েস্ট বেঙ্গলে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল বলতে কারা সেটা এখনও পর্যন্ত জানা যায় নি। মাননীয় অর্থমন্ত্রী দপ্তরে নয়, হোম (পার) ডিপার্টমেন্টে এই রকম এডমিনিস্ট্রেটিভ টাইবুনাল দরকার। নিজের দপ্তরে অনেক সমস্যা আছে। এটা কবে চালু করবেন বললেন ভাল হয়। এই আইনটা আসে, এই মূল আইনটা ছিল ১৯৮৭ সালে। সেই দিন ৪টি আইন এনেছিলেন। এই ট্রাইবুনালের অধীনে যেগুলি ছিল তা হচ্ছে বেঙ্গল জুট 1941—The Bengal Finance (Sales Tax) Act, 1941. The Bengal Raw Jute Taxation Act, 1941. 54—The West Bengal Sales Tax Act, 1941. 74—The West Bengal Motor Spirit Sales Tax Act, 1941. 79—The West Bengal State Tax on Profession, Trades, Calling and Employment Tax, 1979. এখন তার সাথে যোগ হল ওয়েস্ট বেঙ্গল লাক্সারি ট্যাক্স অ্যাক্ট। মাননীয় মন্ত্রী মহাশয় নূতন সেলস ট্যাক্সের উপর একটা বিল এনেছেন, সেটা সিলেক্ট কমিটিতে আছে। সিলেক্ট কমিটির রিপোর্ট বিচার বিশ্লেষণ করা হয়নি। তাহলে যখন এইগুলি এক-একটা শিডিউল কমিটির রিপোর্ট বিচার বিশ্লেষণ করা হয়নি। তাহলে যখন এই গুলি এক-একটা শিডিউল হয়ে যাবে তখন আবার পরিবর্তন করার সময় আসতে হবে। এতগুলো নয়, নিউ ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট বলতে হবে। ওয়েস্ট বেঙ্গল লাক্সারি ট্যাক্স এটা ট্রাইবুনালের বাইরে থেকে যাবে। আমি মনে করি এটা না করে সেলস ট্যাক্স অ্যামেন্ডমেন্ট করতে হবে সবটা এক সাথে একটা অ্যামেন্ডমেন্ট আনলে মন্ত্রী মহাশয়কে বার বার বিধানসভায় আসতে হবে না। ট্রাইবুনালের যে কনসেপ্ট আগে বলে গেলেন যে একজন চেয়ারম্যান থাকবেন যিনি জাজের লেভেলে হাই-কোর্টে যুক্ত আছেন এমন লোক। আর একজন টেকনিক্যাল মেম্বার

কিন্তু চেয়ারম্যান নয়। আর একজন সেলস ট্যাক্সের স্পেসিফিক ব্যাপারে থাকবেন এই রকম একজন লোক। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আশা করি তিনি উত্তর দেবেন, ১৯৮৯ সালে এই ট্রাইবুনাল হবার কথা, কটা কেস ট্রাইবুনালে লজড হয়েছে? কটা কেশ ডিসপোজড হয়েছে? যদি কুইকার জাস্টিস ট্রাইবুনালের উদ্দেশ্য হয়, যদি ট্রাইবুনালের উদ্দেশ্য হয় হাই-কোর্টে প্রসিডিউরাল ডিলের জন্য লক্ষ লক্ষ জমে থাকা কেস সেটাকে দূর করা, ৫ বছর হয়ে গেল ট্রাইবুনাল তৈরি হয়েছে, ১৯৮৯ সালে আইন পাশ হয়েছে, কটা কেস ডিসপোজড হয়েছে এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক্যালি জানতে চাই।

তার কারণ সেলস ট্যাক্সের ব্যাপারে যে ডিসপিউট দেখা দিয়েছে, আমরা জানি মন্ত্রী চেষ্টা করছেন এবং আমরা সেটাকে সমর্থন করছি, কিন্তু সেলস ট্যাক্সের একটা রেভেনিউ লস ছিল। আপনি দুটো মোটা মোটা বই সিলেক্ট কমিটির মেম্বারদের দিয়েছেন। এটা হচ্ছে শুধুমাত্র আইনকে কমপ্লিকেটেড করার জন্য। যার ফলে সাধারণ ব্যবসায়ীরা উইদাউট দি হেলথ অব ল'ইয়ার তারা রিলিফ পেতে পারত না, এটা তারা পাবে। এবার থেকে চেষ্টা হয়েছে আইনটাকে কিছু সিমপ্লিফাই করার। কিন্তু তার আগে পর্যন্ত ট্রাইবুন্যালের পক্ষ থেকে কি রকম কেস ডিসপোজাল হয়েছে, সেটা আমরা জানতে চাইছি। এই হাউসে আমরা আগে বলেছি, আমাদের সবচেয়ে বেশি মনে হয়েছে যে ওয়েস্টবেঙ্গলে উই অলওয়েস টপ অন দি হাই সাইড। মাননীয় মন্ত্রী জানেন, উনি হাউসে ক্লেম করেছিলেন যে স্বর্ণশিল্পীদের কনসেশন দিয়েছেন। কিন্তু স্বর্ণশিল্পীরা কি বলছে? এটা একটা সিরিয়াস ক্রাইসিস। চৈত্র-বৈশাখ মাসে বিরাট সোনার ব্যবসা হয়। আজকে সেটাতে টোট্যাল স্ট্রাইক চলছে। বৌবাজারে যান, দেখবেন যে একটা দোকানও খোলা নেই। এর আগে তারা চারদিন বন্ধ করেছিল। ওরা কি বলছে? আপনি একটামাত্র ট্যাক্স কমিয়েছেন, র‍্যাশানালাইজ করেছেন। কিন্তু বাকিগুলোতে তা রয়েছে। টার্ন-ওভার ট্যাক্স যদি এক কোটি টাকার উপরে হয় তাহলে টু পার্সেন্ট এবং এক কোটি টাকার নিচে হলে ওয়ান পার্সেন্ট ট্যাক্স দিতে হবে বলেছেন। আপনি একটা র‍্যাশানালাইজ করেছেন, কিন্তু আর একটাতে করেন নি। টোট্যাল সেলস ট্যাক্স অন অল অর্নামেন্টস'-এর উপরে ওরা রিডাকশন চাইছে। ওরা বলছে যে, আপনি যদি এটা চেঞ্জ না করেন, তাহলে ওরা অনির্দিষ্টকালের জন্য স্ট্রাইক করবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনীতভাবে বলতে চাই যে, মন্ত্রী মহাশয় তরুণ এবং বিদ্বান। আপনি কিছুটা আত্মম্ভরিতা থেকে এবং জিদ থেকে—জিদটা কস্টলি হয়ে যাচ্ছে, এর আগে স্ট্যাম্প অ্যাক্ট নিয়ে এলেন। কি হল তার ফলে, না মার্কেট ভ্যালু কনসেপ্ট নিয়ে এলেন, এর ফলে কি হল? যারা দলিল লিখতেন, তারা স্ট্রাইক করলেন। তারফলে ৭৫ কোটি টাকা ডাইরেক্ট স্ট্যাম্প ডিউটি লস হয়ে গেল। আপনি নতুন সেলস ট্যাক্স স্ট্রাকচার করলেন। কিন্তু দুর্ভাগ্যবশত এটা বাজেটের আগে হাউসে ইন্ট্রোডিউস করলেন না। সেন্ট্রালে ওরা ইন্ট্রোডিউস করার চেষ্টা করেন। সেখানে বাজেট প্লেস করার আগে সিরিজ অব মিটিংস হয়—ইকনোমিস্টদের সঙ্গে, ট্রেডারদের সঙ্গে, প্লানারদের সঙ্গে, ফেডারেশন অব কর্মাস অ্যান্ড ইন্ডাস্ট্রিজের সঙ্গে মিটিংয়ে পয়েন্ট অব ভিউ পরস্পরে আদানপ্রদান করেন। তাদের পয়েন্ট অব ভিউ গ্রহণ করেন। এখানে যেটা হয়—সিক্রেটিভ এক্সার্সাইজ হয়। তিনচার জন মন্ত্রী, ফিনান্স সেক্রেটারি, খুব বেশি হলে সেলস ট্যাক্স কমিশনার, দু-একজন ডেপুটি কমিশনারকে নিয়ে আলোচনা করে বাজেট হয়। আমরা বাজেটকে আগে

থেকে জানতে চাই না। কিন্তু জানতে চাই হোয়েদার ইওর বাজেট উইথ এ রেজাল্ট অব এ কনসার্টেড কনসালটেশন—পার্টিতে কোন লেভেলে আলোচনা করেন সেটা আমাদের জানা দরকার। বিকজ, আপনি বাজেট করছেন, তারপরে ইমিডিয়েট রিঅ্যাকশন হচ্ছে। আপনি ক্লেম করছেন যে স্বর্ণশিল্পীদের আপনি কনসেশন দিয়েছেন। তারা কিন্তু বলছে যে সেই কনসেশন তারা পাচ্ছে বলে মনে করে না। তারা বলছে যে তারা অনির্দিষ্টকালের জন্য স্ট্রাইক করবে। এতে অসুবিধাই হচ্ছে। আমি কালকে একটা বিজ্ঞাপন দেখছিলাম—বাজেটের পর সেন্ট্রাল গভর্নমেন্ট দু'তিন মাস সময় দেন—বিজ্ঞাপনটা স্পেয়ার পার্টসের ডিলাররা দিয়েছেন—হাউ এ ভেইকেল উইল মুভ ইফ প্রাইসেস অব স্পেয়ার পার্টস আর রেইজড্? আপনি স্পেয়ার পার্টসের উপরে যে ট্যাক্স সেটা কমাননি। আপনি শুধু মোটর ভেইকেলসের উপরে এবং স্কুটারের উপরে ট্যাক্স কমিয়েছেন। ডিলাররা আপনার কাছে অ্যাপ্লাই করছে, আপনি কনসালটেটিভ প্রসেসে ট্যাক্স ধার্য করতে চাইছেন না। কিন্তু এখান থেকে বিল পাশ হবার পর যা হচ্ছে তা অসুবিধার মধ্যে নিয়ে ফেলছে এর ফলে আপনার যে ট্যাক্স প্রোপোজাল, তার কিছু কিছু জায়গায় আমরা প্রশংসা করেছি। কিন্তু কিছু কিছু জায়গায় সিরিয়াস রি-কনসিডারেশনের স্কোপ আছে। আজকে লক্ষ্য করুন কিভাবে রিকনসিডারেশনের ডিমান্ড উঠছে বিভিন্ন মহল থেকে। এর ফলে ইন্ডাস্ট্রিটা টোট্যালি ডেড লক হয়ে যাচ্ছে।

যেমন আপনি জিদ করে থাকার ফলে ৭৫ কোটি টাকা স্ট্যাম্প ডিউটি লুজ করেছেন। এখানেও জিদ করে থাকার ফলে যত বিক্রয় কর এই সোনা থেকে পাওয়ার কথা তা আসবে না। ওরা অন্য জায়গায় ট্রেড করতে চলে যাবে এবং আপনার সেলস ট্যাক্স কম আসবে। গত বছরে ৭৫ কোটি টাকার সেলস ট্যাক্স কম পেয়েছেন, আপনি এর জবাবও দেবেন না। ট্রেড ও ইন্ডাস্ট্রিজ কমে যাওয়ার ফলে ওভার অল ট্রেড ভ্যালু ১ হাজার ৪০ কোটি টাকার জায়গায় সেটা ৯০০ কোটিতে ক্যালেকশন হয়েছে। গত বছরে অ্যাজ এ হোল প্রায় নিয়ারলি ৬০০ ক্রোরস শর্টফল দেখানো আছে। টোটাল ট্যাক্স রেভিনিউ কলেকশন থেকে ৮০০ কোটি টাকা শর্টফল। আপনারা প্রায় বলেন অমুক স্টেট ডেবট টাপে পড়ে যাবে, অন্য স্টেটে যেতে হবে না পশ্চিমবঙ্গই তো ডেবট ট্রাপে পড়ে যাবে। সবচেয়ে বড় কথা যে সরকারী কর্মচারিদের শিক্ষকদের মাইনে দিতেই তো ২৬৫ কোটি টাকা খরচ হয়ে যাচ্ছে। তাদের মাইনেতেই তো প্রায় ২০০ কোটি টাকার উপরে খরচ। এই বছরে অথচ সেলস ট্যাক্স রেভিনিউ থেকে কালেকশন হয়েছে ২ হাজার ৯০০ কোটি টাকা। রাজ্য সরকারী কর্মচারিদের মাইনে দেবার পরে তো আর কিছু করার ক্ষমতা থাকে না সুতরাং what can be a better sign or symptom of economic bankrupcy ? আজকেই তো ডিএ বাড়ালেন সরকারী কর্মচারিদের, এরফলে ভয়ঙ্কর অবস্থা হতে যাচ্ছে। সরকারী কর্মচারী বা অন্যান্য সবাই পাক তাতে আমাদের আপত্তি নেই, আনন্দই করছি কিন্তু where does tax revenue meet your expenditue? এটা একটা সিরিয়াস ব্যাপার, ভাববার সময় এসেছে last but not least. লাক্সারি ট্যাক্স-এর বিষয়টি রিকন্সিডার করুন। এই লাক্সারি ট্যাক্সের উপরে সুপ্রিম কোর্ট রুলিং দিয়েছে এবং তাতে টোবাকোকে লাক্সারি আইটেম বলে ঘোষণা করেছেন। তবে আপনি যে ডিফাইন্ড করেছেন পান মশলা লাক্সারি আইটেম হিসাবে এটা ঠিক নয়, এতে কোনও টোবাকোর কিছু নেই, সুতরাং পান মশলাকে লাক্সারি ট্যাক্সের মধ্যে ফেলার

কোনও যুক্তি নেই। ইট উইল বি চ্যালেঞ্জড ইন কোর্ট। একটা আনকমফরটেবেল কোশ্চে এটি আপনি অ্যাভোয়েড করতে পারতেন। দ্বিতীয়ত আপনি যে ৪০ কোটি টাকা স্মাগল লাক্সারি ট্যাক্স থেকে আনবার পরিকল্পনা গ্রহণ করেছেন, এরজন্য আপনি আবার কম্পিউট বসিয়ে নাম্বারস ইত্যাদি দিয়ে ঢেলে সাজানোর চেষ্টা করছেন কিন্তু আমি আগেও বলে আবার বলছি যে এর থেকে ওভার অল রাজ্যের ট্রেড ২০০ কোটি টাকার কমে যা তারপরে আপনি তো আবার চুঙ্গি কর বসানো ব্যাপারে জ্যোতি বাবুর মিটিং করে বলেছে যেএখানে চুঙ্গি কর থাকবে। কিন্তু Have you can gone to Uluberia check pos আপনি তো গাড়ির লাইনে যান না, আমি মেদিনীপুরে যাই এবং যেতে গিয়ে অনেক বি চোখে পড়ে। Have you ever gone to Uluberia check post ? উলুবেড়িয়া চে পোস্টে গেলে দেখা যাবে যে অক্ট্রয় এজেন্টরা তৈরি আছে ঘুষ নেবার জন্য এবং এইভা এক একটা গাড়ি ছেড়ে দিচ্ছে ঘুষ নিয়ে। অথচ আপনার কোষাগারে কত টাকা জমা হচ্ছে আপনি তো এই কর বাবদ ১৫০ কোটি টাকা আদায় করবেন বলছেন, জানি না কি ক করবেন। আপনি হাউ মাচ টাকা এর থেকে পাবেন? এই অক্ট্রয় থেকে নিয়ার অ্যাবাউট ১৫ কোটি।

সুতরাং আমি আপনার কাছে বলতে চাই যে আই. টি. সি. যদি এখান থেকে তা কোম্পানির প্রোডাকশন আস্তে আস্তে বন্ধ করে দেয় যদি আই. টি. সি. এখানে আ ইনভেস্টমেন্ট না করে যদি আই. টি. সি. থ্রু সিগারেট ট্রেড কমিয়ে দেয় তাহলে এখানে লা হবে না ক্ষতি হবে। আমরা বলেছিলাম আপনি এখানে লাক্সারি ট্যাক্স ইনট্রোডিউস করত চাচ্ছেন, ঠিক আছে লাক্সারি পরীক্ষামূলকভাবে অল্প করে ট্যাক্স ইন্ট্রোডিউস করুন। কি আপনার পুরো বাজেটের পেগটাই দাঁড়িয়ে আছে লাক্সারি ট্যাক্সের উপর। এই ট্যাক্স সোর্সটা আপনার বাজেটের অন্যতম প্রধান পেগ। আজকে সিগারেটের উপর থেকে আপনি ৪০ কো টাকা পাবেন বলে আশা করছেন, এটা আপনি পাবেন না, আপনার বাজেটে শর্টফল হবে আপনাকে আবার রিভাইসড বাজেট করতে হবে। আপনি আবার ছোট একটা প্ল্যান করেছিলে ১২ শত কোটি টাকার সেটাও ফুলফিল হবে না, এর জন্য আপনাকে আবার রিভাইসড বাজেট করতে হবে, এখানে [**] আছে, তারা আবার সেটাকে হাততালি দিয়ে সমর্থ করবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে ভেড়ার দল কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, ভেড়ার দল কথাটা কেন বাদ যাবে? আপনি দেখুন, ইট ইজ নট আনপার্লামেন্টারি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু এই সমস্ত ইন্ডিসেন্ট কথা বলা যায় না, আপনি ৩৫৫ রুলটা দেখে নেবেন, এইজন্য এই ইন্ডিসেন্ট কথাটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** কোনটা ইন্ডিসেন্ট, ভেড়ার দল যদি ইন্ডিসেন্ট হয় তাহলে এই যে মেষ শাবকরা আছে, এটা বললে ঠিক আছে তো স্যার? এই যে মেষ শাবকরা আছে, এই

---

Note * Expunged as ordered by the Chair.

যে গরুর পালরা আছে, গোপালনরা আছে—আপনি এদের আওয়াজটা শুনুন তাহলে বুঝতে পারবেন, তাহলে মেষ শাবকটা থাকুক। আমি যেটা বলছিলাম, এই লেবেলে ট্যাক্স করাটা ঠিক হচ্ছে না। আপনার রাজ্যে সিগারেটের ট্রেড কমে গেলে যদি আই. টি. সি.-র ইনভেস্টমেন্ট কমে যায় তাহলে ভাল হবে না। কাগজে এডিটোরিয়াল বেরুচ্ছে, বাস্তব বোধ নিয়ে, কনফেডারেশন অফ ইন্ডিয়া ইন্ডাস্ট্রিয়াল এর মিটিং-এ জ্যোতিবাবু বলেছেন, মার্কসবাদ আঁকড়ে থাকলে চলবে না, বাস্তব বোধ থাকতে হবে। উনি বলেছেন, আমি আমার অর্থমন্ত্রীকে বলেছি, উনি ম্যাসাচুয়েস্ট থেকে অর্থনীতি পড়ে এসেছেন, কিন্তু উনি কিভাবে ব্যবসা করতে হয় জানেন না, ওর বাস্তব বুদ্ধি নেই। সংবাদপত্রে খবর বেরিয়েছে স্পেক্যুলেশন হয়েছে, এরপরে অর্থমন্ত্রী পদত্যাগ করবেন কিনা, আমি আপনার ইন্টিগ্রিটি নিয়ে প্রশ্ন তুলতে চাই না।, কিন্তু আপনার জিদ নিয়ে বলতে চাই, আপনার ব্যক্তিগত ইন্টিগ্রিটি নিয়ে কিছু বলতে চাই না। কিন্তু আপনার জিদের জন্য পশ্চিমবাংলার ক্ষতি হয়ে যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী একজন প্রবীণ অভিজ্ঞতা সম্পন্ন মানুষ, আমার মনে হয় তিনি ট্যাক্স সম্বন্ধে একটা হিন্টস দিতে চেয়েছেন। আজকে সি. আই. তে., আই. টি. সি. তে আপনাদের প্রতিনিধিরা আছে, মাল্টি ন্যাশনালদের তো আপনারা ডেকে আনছেন, গোদরেজের সঙ্গে তো আপনারা বসেছেন, মাল্টিন্যাশনালদের সঙ্গে জ্যোতিবাবু, কোয়েশ্চেন এ্যাণ্ড এ্যানসারে বসেছেন, সেসান করেছেন, সাথে বসেছেন। উনি পার্টির জন্য কতটা সময় দেন জানি না, কিন্তু সি.আই.আই.এর জন্য সময় দিচ্ছেন। উনি একজন বড় মাপের রাজনৈতিক ব্যক্তি, ১৭ বছর মুখ্যমন্ত্রী আছেন, পলিটব্যুরোর সদস্য, সি.পি.এম. পার্টির নেতা, তিনি এমনভাবে পাবলিসিটি করলেন কেন, এটা গভীরভাবে ভাবার দরকার আছে। এর কারণ হচ্ছে, আপনার ট্যাক্স স্ট্রাকচারের বেসিস ঠিক নেই, সেইজন্য ইণ্ডাস্ট্রি রি-এ্যাক্ট করছে। আজকে তো আর আয়রন কার্টেন নেই, কিন্তু একটা বাম্বো কার্টেন তো আছে এই হাউসে। কেন বুদ্ধদেব পদত্যাগ করলেন, কেন বুদ্ধদেব মন্ত্রীত্ব ছেড়ে চলে গেল, কেন অসীমের মাঝে সীমা খুঁজে পাওয়া যাবে না, এই রহস্য এই ফোরামে উদ্ভাসিত হচ্ছে না, তার ফলে একটা গভীর সংকট থেকে গিয়েছে।

এই লাক্সারি ট্যাক্স হচ্ছে বাস্তব বুদ্ধির অভাবের একটি প্রকৃষ্ট উদাহরণ। আমি আবার বলছি, যে দেশে বৃক্ষ নেই সে দেশে ভ্যারান্ডাই বৃক্ষ। যে পার্টিতে পদ্ধতি নেই সে পার্টিতে অসীমবাবু নিশ্চয় সর্বশ্রেষ্ঠ পণ্ডিত। এটা কোন খারাপ নয়। বনগ্রামে নিশ্চয় শৃগালরা রাজা হবে। কিন্তু সেই পাণ্ডিত্যের সুযোগ নিয়ে যদি এক-একটা জায়গায় জিদ ধরে বসে থাকেন তাহলে মুশকিল। আজকে তো অভিযোগ এটা নয় যে অসীমবাবু কাটমানি চান। সে অভিযোগ অন্য মন্ত্রীদের সম্পর্কে আছে, যখন সময় আসবে আমরা এক এক করে বলব যে কত কাটমানি কোথা থেকে নিয়েছেন। অভিযোগ এই যে উনি কোন ফাইল গেলে সেখানে ডিসিসান নিতে পারেন না। একটা সেলস ট্যাক্স রেমিসানের জন্য ফাইল গেলে দিনের পর দিন....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু, এটা একটা ট্যাক্স সেসান বিল, এক্ষেত্রে আপনার বর্ক্তৃতায় রেলেভেন্সি থাকা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি ল'ইয়ার, আপনি কি ট্যাক্স সেসান বোঝেন? যদি বোঝেন তাহলে বুঝবেন ট্যাক্স সেসানের সঙ্গে বাস্তববুদ্ধির সম্পর্ক আছে। তার কারণ, ট্যাক্সটা

শেষ পর্যন্ত বাজেটে রিফ্লেকটেড হয়, সরকারের রিসিটে রিফ্লেকটেড হয়, প্ল্যানে রিফ্লেকটেড হয়। সেখানে যদি বাস্তব বুদ্ধির অভাব না থাকে তাহলে এখানে পাশ করলেই কি ট্যাক্স আসবে? তা তো নয়। ট্যাক্স তো বাজারে গিয়ে তুলে আনতে হবে এবং সেখানে যদি আপনি ট্যাক্স বাজার থেকে তুলে আনতে না পারেন এবং বাস্তব বুদ্ধির অভাব দেখা দেয় তাহলে আবার সেই প্ল্যানে শর্টফল হবে, সব দপ্তরে এমবারগো হবে। মন্ত্রীরা তো মাথায় হাত দিয়ে কাঁদছেন এই বলে যে অর্থমন্ত্রী এমবারগো করে দিয়েছেন। তারা বলছেন, আমাদের রিলিজড টাকা, স্যাংসান্ড টাকা, আমরা সেই টাকা খরচ করতে পারছি না। গত বছর এবং তার আগের বছর মন্ত্রীদের কাছে গিয়েছি এবং দেখেছি তারা কাঁদছেন এই বলে যে অর্থমন্ত্রী এমবারগো করে দিয়েছেন। এ একটা নতুন শব্দ চলে এসেছে—এমবারগো। কাজেই এসব ক্ষেত্রেই কাজ করতে গেলে বাস্তববুদ্ধির প্রয়োজন। মুখ্যমন্ত্রীর আর কিছু না থাক—কমিউনিজম তো কবেই ছেড়ে দিয়েছেন—একটা প্রাগমাটিজম, একটা বাস্তব বুদ্ধি ওর। এই ১৭/১৮ বছরের মুখ্যমন্ত্রীত্বে থাকায় হয়েছে। উনি বুঝেছেন যে থিয়োরিটিক্যাল ভূমি-সংস্কারই সমস্ত সমস্যার সমাধান এসব কথা বললে এখানে ইণ্ডাস্ট্রি হবে না। আর মুখ্যমন্ত্রী বলবেন নাই বা কেন? ওর সামনে ওর ভাইছি জামাই তিনি আই.এ.পি' এগ্রোর মালিক, তিনি উঠে তীব্র সমালোচনা করছেন। তাতে মুখ্যমন্ত্রীর গায়ে লেগেছে। বড় বড় ইণ্ডাস্ট্রিয়ালিস্টদের সামনে ওর নিজের ভাইঝি যিনি নিজেও একজন ইণ্ডাস্ট্রিয়াল, তিনি বলছেন, 'পশ্চিমবঙ্গের কোন সিদ্ধান্ত হয়না।' স্বভাবতই মুখ্যমন্ত্রীর সেই ক্ষোভ প্রকাশ পেয়েছে এবং তিনি বলেছেন যে এম.আই.টিতে পড়াশুনা করলেই হয় না, কি করে শিল্প প্রতিষ্ঠা করতে হয় তারজন্য বাস্তব বুদ্ধির দরকার হয় এবং সেই বাস্তব বুদ্ধি আনতে হবে। আমার আবেদন স্যার, খুব সহজ, আমি আগেও বলেছি, আই.টি.সি. কে ছাড় দেওয়ার ব্যাপারে নয়, এখানে ল্যাক্সারি ট্যাক্সের ব্যাপার রিকন্সিডার করা হোক। ল্যাক্সারি ট্যাক্স এই পরিমানে চালানো ঠিক কিনা, এতে রাজ্যের ভাল হবে কিনা সেটা ভাবা দরকার। বাস্তব বুদ্ধির পয়েন্ট অব ভিউ থেকে আপনাদেরই নেতা যিনি কমিউনিজম ছেড়ে এখন প্রাগটাটিজমের রাস্তায় এসেছেন তারই কথা অনুযায়ী আপনারা এটা কনসিডার করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী নির্মল দাস :** স্যার, আমি প্রথমেই মাননীয় অর্থমন্ত্রী যে The West Bengal Taxation Tribunal Second Amendment Bill, 1994 যে বিলটা এনেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধীদের মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায় যে বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। তিনি নিশ্চয় ইউরোপের বিভিন্ন দেশের যে ট্যাক্সসেসান পদ্ধতি সে সম্বন্ধে ওয়াকিবহাল আছেন। আমি জানি না ওর পরিধিটা কতদূর। ইউরোপে যারা দিতে পারেন, দেবার মত যোগ্যতা আছে তাদের কাছ থেকে ট্যাক্স নিতে হয় for welfare of the society. সংগত কারণে এখানেও আমরা লক্ষ্য করেছি—এমন কি সমাজতান্ত্রিক ব্যবস্থাতেও যাদের পজিসান একটু বেটার, সেখানে যাদের কিছু বেশি অর্থ রোজগার করার সুযোগ আছে, সেখানে তাদের অতিরিক্ত অর্থ দিতে হয়। এখানে আমাদের এই ভারতবর্ষ মার্ক্সবাদ লেনিনবাদের বিপ্লোত্তর ভারতবর্ষ নয়। এখানে আপনাদের সৃষ্টি যে গণতন্ত্র, তার বারোটা আপনারাই ইতিমধ্যে বাজিয়ে দিয়েছেন। কেন্দ্রীয় সরকার যেভাবে পরিস্থিতি সৃষ্টি করেছেন, সেখানে ডঃ

দাশগুপ্ত কিছু ক্ষেত্রকে চিহ্নিত করেছেন। যারা টাকা দিতে পারবে তারা টাকা দেবে। আপনারা সেই ক্ষেত্রে চিহ্নিত করতে পারেন নি। আপনাদের কেন্দ্রীয় সরকার প্রকৃতপক্ষে শতকরা ১৫/২০ ভাগ লোকের মুখ চেয়ে সব করেন, আর শতকরা ৮০/৯০ ভাগ মানুষের আপনারা সর্বনাশ করছেন। আজকে সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে একটা অঙ্গরাজ্যের সরকার যেভাবে চলতে পারে, সেই চলার পাথেয় হচ্ছে এই ট্যাক্স। ট্যাক্স ছাড়া চলা যাবে না। সেই জন্য লাক্সারি গুড্‌স এর উপর ট্যাক্স করা হচ্ছে। এখানে স্বর্ণশিল্পীদের সম্পর্কে বলা হয়েছে। ওরা স্বর্ণ শিল্পীদের কথা চিন্তা করেন না, ওরা করে যারা স্বর্ণ শিল্প থেকে কোটি কোটি টাকা রোজগার করেন। সংগত কারণে যেটা বলতে চাইছি, আজকে আপনি যে টার্গেট স্থির করেছেন তা আপনার যে ইনফ্রাস্ট্রাকচার তার মধ্যে কিছু সীমাবদ্ধতা আছে বলে আমার মনে হয়েছে। সুতরাং এখানে একটা কো-অর্ডিনেশন গড়ে তোলা দরকার। আপনি জানেন আমাদের রাজ্যের বেতন কমিশন তার যে প্রতিবেদন পেশ করেছে, তাতে তার যে লায়াবেলিটি, সেটা কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা। আমি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি, আজ সকালবেলার অধিবেশনে তিনি বাধ্য হয়ে আজকে মহার্ঘ ভাতা ঘোষণা করলেন। আজকে মহার্ঘ ভাতা কেন ঘোষণা করতে হচ্ছে, কেন দিতে হচ্ছে, কার পাপে দিতে হচ্ছে, ঐ সৌগত বাবুদের পাপে আজকে মহার্ঘ ভাতা ঘোষণা করতে হয়েছে। সেই মহার্ঘ ভাতার টাকা দেওয়া দরকার। কেন্দ্রীয় সরকার, তারা অথচ গলা ফাটিয়ে চীৎকার করেন এবং হিসাব দেন। কিন্তু তারা সেখানে বলতে পারছেন না যে নিত্য প্রয়োজীনয় সমস্ত জিনিসের দাম কমিয়ে দেবার ব্যবস্থা করছেন। তা পারবেন না। কারণ আমেরিকার কাছ থেকে ডঃ মনমোহন সিং, পি.ভি. নরসীমা রাও খয়রাতি সাহায্য পাচ্ছেন, তারজন্যই ওদের স্বার্থ দেখছেন, দেশের মানুষের স্বার্থ দেখছেন না। যার জন্য আজকে মহার্ঘ ভাতা দিতে হচ্ছে। তাই আজকে আমাদের পশ্চিমবাংলা যে অবস্থা, সেই অবস্থার মধ্যে নিশ্চয়ই কিছু সংকট আছে, তার মূল কারণ অর্থ কমিশনের বেতন। নিজেদের অস্তিত্বকে রক্ষা করার স্বার্থে অর্থ কমিশন যে দাবি করছে, তার যৌক্তিকতা আছে, তা যদি কেন্দ্রীয় সরকার দিত তাহলে এই জিনিস ঘটতো না। যে সমস্ত রেভিনিউ রাজ্য থেকে কালেকশান হয় তার ৭৫ পার্সেন্ট যদি রাজ্যের উন্নয়নের স্বার্থে ব্যয় করার সুযোগ থাকতো তা তো হচ্ছে না। আজকে কেন্দ্রীয় সরকারের অগণতান্ত্রিক ব্যবহার, যেভাবে ইউনিটারি গভর্ণমেন্টের মত চলছেন, যা ইচ্ছে তাই করছেন, তারই পরিণাম হিসাবে আজকে ট্রাইব্যুনাল এ্যাক্ট গৃহীত হচ্ছে, যে বিল পাশ হয়ে যাচ্ছে সেই বিলের ভিতর দিয়ে সুযোগ থেকে যাচ্ছে, যদি কেউ মনে করে তার প্রতি অবিচার হচ্ছে, তিনি সেই সুযোগ গ্রহণ করতে পারেন, তার রায় নিশ্চয়ই সকলে মেনে নেবেন। তবু আমি বলব প্রকৃতপক্ষে যাদের দেওয়ার সুযোগ আছ—সেই সমস্ত ক্ষেত্রগুলি চিহ্নিত করার দিস ইজ্ হাই টাইম। ডঃ দাশগুপ্ত সংগত কারণেই এটা এনেছেন। যারা ইকনমিক্যালি এস্টাবলিসড তারা কিছু ট্যাক্স দেবে। যাদের জিনিসপত্র কেনার সুযোগ বেশি আছে তারা সেলস ট্যাক্স দেবে। এটা তো খুব স্বাভাবিক কথা। যাদের জিনিসপত্র কেনার সুযোগ কম তাদের জন্য রাজ্য সরকার সাবসিডির ব্যবস্থা করেছে, যদিও কেন্দ্র সাবসিডি দিচ্ছে, উঠিয়ে দেবার চেষ্টা করছে বিশ্ব ব্যাংকের নির্দেশে। কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী গিয়েছেন কানমোলা খেয়ে গ্যাট চুক্তিতে সই করতে। এখানে অধ্যাপক সৌগত রায় লম্ফ ঝম্প করছেন, মুক্ত বাণিজ্যের কথা বলছেন, বাস্তব বুদ্ধির কথা বলছেন। আমরা জানি এরপরে তাঁর বাস্তব বুদ্ধি আসবে যখন আমাদের দেশের সার্বভৌমত্ব, আমাদের

দেশের অর্থনীতি লুণ্ঠিত হবে। আমাদের দেশটা হবে সাম্রাজ্যবাদীদের, ধনবাদীদের ক্রীড়াক্ষেত্র। আমরা তো '৪৮ সাল থেকে গ্যাটের কথা জানি। কিন্তু এখন এত ঢাকঢোল বাজিয়ে আলোচনার কি প্রয়োজন? সমাজতন্ত্র অনেক দূরের কথা, ধনবাদী অর্থনীতির সূর্যও আজ অস্ত যাওয়ার পথে। সে জন্যই আজকে আমেরিকা কাশ্মীরে পাকিস্তানকে মদত দিয়ে পারমাণবিক অস্ত্র তাদের সরবরাহ করছে। আবার আমেরিকা বাজার পাওয়ার জন্য, গোটা ভারতবর্ষকে লুণ্ঠন করার জন্য নরসীমা রাও, প্রণব মুখার্জির কান ধরে টান দিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা মূর্খের স্বর্গে বাস করছেন এবং ভারতবর্ষে ভয়ংকর অবস্থার সৃষ্টি করছেন। সেই ভয়ংকর অবস্থার হাত থেকে বাঁচার জন্যই আমরা বিকল্প অর্থনীতির কথা বলছি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী রাজ্যবাসীকে সেই ভয়ংকর অবস্থা থেকে বাঁচাবার জন্য বিকল্প অর্থনৈতিক পথে চেষ্টা চালাচ্ছেন। সেই চেষ্টার অংশ হিসাবেই আজকে তিনি এই বিল এখানে উত্থাপন করেছেন। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন সেকেণ্ড এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪-র সমর্থনে বক্তব্য রাখতে উঠে প্রথমেই বলা উচিত যে, এই বিলটার কিন্তু একটা নির্দিষ্ট উদ্দেশ্য আছে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন ট্রাইবুনালের আওতায় ওয়েস্ট বেঙ্গল ল্যাক্সারি ট্যাক্সকে আনা। যে ল্যাক্সারি ট্যাক্স আইন ইতিমধ্যে হয়েছে তাকে এখন ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসন ট্রাইবুনালের অন্তর্ভুক্ত করা হচ্ছে। এখানে বলা উচিত যে, ল্যাক্সারি ট্যাক্স বিলটা ইতিমধ্যেই এখানে অনুমোদতি হয়ে আইনে পরিণত হয়ে গেছে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এখন থেকে প্রায় ৭ বছর আগে সংবিধানের ৩২৩(খ) ধারা মোতাবেক আমরা এ রাজ্যে রাজ্য করগুলির ক্ষেত্রে কোন বিবাদ হলে, কোন অপরাধ হলে তার বিচার নিষ্পত্তির জন্য এই ট্রাইবুন্যাল বিধানসভায় অনুমতি নিয়ে পাশ করি এবং এটা প্রেসিডেনশিয়াল এ্যাসেন্ট পায়। এটা বলা প্রয়োজন যে, সংবিধানের ৩২৩(খ) ধারা অনুযায়ী এই ট্রাবুন্যাল সুপ্রিম কোর্টের ঠিক নিচের স্তর হিসাবে কাজ করে। অর্থাৎ মহামান্য হাইকোর্টের পরিবর্তে এই ট্রাইব্যুনাল কাজ করে।

[2-50 — 3-00 p.m.]

রাজ্যের যেগুলি কর তাই যে আইন, প্রায় ১৬টি আইন, প্রায় ৬/৭ বছর এই ট্রাইব্যুনালের আওতায় আমরা এনেছি। এখন যেহেতু লাক্সারি বিল আইন হয়ে গেল তাই একেও একই প্রক্রিয়ায় এই ট্রাইব্যুনালের আওতায় আমরা আনলাম। এখন একটা প্রশ্ন মাননীয় বিধায়ক সৌগত রায় রেখেছেন। এই ট্রাইব্যুনালে আসার পিছনে মূল উদ্দেশ্য ছিল এই, যেখানে যত বিরোধ হবে বিচার বিভাগীয় নিষ্পত্তি যাতে তাড়াতাড়ি হয় ইত্যাদি। আমার কাছে একটা তথ্য আছে—আমি এ্যান্টিসিপেট করেছিলাম নিশ্চয়ই এই প্রশ্ন উঠবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সুযোগটা পেয়ে গেলাম জানানোর জন্য। প্রেসিডেন্ট এ্যাসেন্ট পেয়ে কাজ শুরু করি একটু পরে। আমি সৌগতবাবুর প্রশ্নের জবাব দিচ্ছি। ১৯৮৯ সালের ডিসপোজাল হতো ২৭৩টির মতন কেস। ১৯৯০ সালে ৩৯৩টির মতন কেস ডিসপোজাল হয়। তারপর পেন্ডিং-এর চিত্রটা বলি, আমি ১৯৯০ সাল থেকে পেন্ডিং-এর চিত্রটা পাচ্ছি। ১৯৯০ সালে ট্রাইব্যুনালের সামনে পেন্ডিং কেসের সংখ্যা ছিল ৪৬৫, সেটা কমে গিয়ে ১৯৯৩ সালে ২১৫ নেমে এসেছে। প্রতি বছর এই পেন্ডিং কেসের সংখ্যা কমছে। বস্তুত

আপনি যেটা বললেন তার উত্তর দিয়ে দিলাম যে সত্যিই উন্নতি হয়েছে। অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনালের আলোচনা এখানে প্রাসঙ্গিক নয়, যেহেতু প্রশ্ন উঠেছে, আমি বলছি রাজ্যস্তবে যে সমস্ত পদ্ধতিগত পদক্ষেপ নেওয়ার কথা ছিল সেগুলি নেওয়ার পরে কেন্দ্রীয় সরকারের সর্বশেষ সম্মতির জন্য অপেক্ষা করে আছি। এলে চালু করে দেব, জায়গা ঠিক হয়ে গেছে, মাননীয় উপাধ্যক্ষমহাশয়, এইভাবে ট্যাক্সেশন ট্রাইবুনাল আনলাম, এই বিলের সেটাই মূল উদ্দেশ্য। কিন্তু প্রসঙ্গত আরো কিছু বক্তব্য এখানে এসেছে। এসেছে, আবার সেই ল্যাক্সারি ট্যাক্সকে কেন্দ্র করে, সিগারেটের উপর এবং পান-মশলার উপর। আমি আরো একবার মূল বিষয়, পয়েন্টগুলি উল্লেখ করে দিচ্ছি। ১ নম্বর, লাক্সারির উপর যে রাজ্য সরকার কর বসাতে পারেন সেটা সংবিধানে রাজ্য-তালিকার এন্ট্রি ৬২ তাতে সিদ্ধ হয়ে গেছে, সংবিধান সিদ্ধ। ২ নম্বর, লাক্সারির সংজ্ঞা মহামান্য সুপ্রিম কোর্ট ১৯৬৬ সালে কেরল সরকার বনাম খাদিম—এই মামলায় সুস্পষ্টভাবে বলে গেছেন লাক্সারি মানে হল এই, জীবনের প্রয়োজনের বেশি যে ভোগ তাকে লাক্সারি বলছেন। তার একটা উদাহরণ হল এই সিগারেট। কিন্তু এর বাইরেও আছে, সেখানে পানের মশলা আসছে। সেইভাবে কিন্তু আমরা এনেছি এবং সংজ্ঞায় পরিষ্কারভাবে লেখা আছে। ৩ নম্বর পয়েন্ট হচ্ছে, কার উপর এই কর বসাবো? আমি আবার বলছি, খুচরো ব্যবসায়ীদের উপর, দোকানদার ইত্যাদি স্তরের বসাবো না, এটা স্টকিস্ট স্তরে সীমিত সংখ্যায় যাঁরা আছেন এবং বড় উৎপাদন তাদের স্তরেই বসাবো। এখানে চার নম্বরে দুটি যুক্তি আছে, খুবই অসার যুক্তি। এটা আমি খণ্ডন করছি। একটা খুব বড় উৎপাদক সংস্থা এই যুক্তি আনছেন, তাঁরা বিজ্ঞাপনে যে ভাষা ব্যবহার করছেন মাননীয় বিরোধীদের সদস্য সৌগতবাবু হুবুহু সেই ভাষা ব্যবহার করলেন। প্রথম যুক্তিটা কি? একটা ভয় দেখাচ্ছেন, এটা তুলে নিন। যদি এখনি এ রাজ্যে এটা তুলে না নেওয়া হয় আমরা আগে যে বিনিয়োগ করার কথা ভাবছিলাম সেটা করব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব আস্তে আস্তে বলি, খবরের কাগজের বন্ধুরা আছেন তাঁরা লিখতে পারেন। দেখুন যুক্তিটা কি রকম অসার। একটা 'ক' উৎপাদক তিনি বলছেন পশ্চিমবঙ্গে তাঁরা বিনিয়োগ করবেন না, কারণ এই রাজ্যে লাক্সারি ট্যাক্স আছে। তাঁরা কিন্তু উৎপাদন করছেন পশ্চিমবঙ্গ এবং অনেক রাজ্যের জন্য। সে রাজ্যগুলির মধ্যে তামিলনাড়ু, রাজস্থান, হরিয়াণায় ইতিমধ্যে পশ্চিমবঙ্গের মত লাক্সারি ট্যাক্স বসিয়েছে। উৎপাদন করে বিক্রি করতে গেলে লাক্সারি ট্যাক্স লাগবে, ঐ রাজ্যগুলিতে লাগবে, অন্য রাজ্যে লাগবে না। যদি পশ্চিমবঙ্গে না বিনিয়োগ করে অন্য রাজ্যে করেন—ধরুণ, 'খ' তে করলেন, একেবারে একই চিত্র অন্য রাজ্যগুলিতে পশ্চিমবঙ্গে এখানে বিক্রি করতে পারবে, অন্য রাজ্যে লাগবে না, চিত্রটা একেবারে অপরিবর্তিত থাকছে। তার বিনিয়োগের সিদ্ধান্তের সঙ্গে কোন একটা রাজ্য স্তরে লাক্সারি ট্যাক্স চাপিয়ে যদি বিনিয়োগ করতেন বা যা উৎপাদন করতেন, ধরুন 'এক্স' অ্যামাউন্ট, ঠিক যেভাবে বিক্রি করতে পারতেন—এখন অন্য জায়গায় অবস্থান করলে একই থাকবেন, কিন্তু এটা খুবই অসার যুক্তি, আমি যুক্তিটা খণ্ডন করলাম। এর মধ্যে কোন যুক্তি নেই, যে যুক্তিটা খাড়া করেছেন সেটা এখানে বলছেন যে চোরা চালান বাড়বে। মূলতঃ ওঁরা চোরাচালানের ভয় দেখাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভয় দেখিয়ে খুব একটা লাভ নেই, কারণ আমরা যখন কর বসাই ঠিক এই রকম চোরা চালানের হুমকির ভয় করে বসাই না। কারণ, হুমকির মোকাবিলা আমরা করব। মাননীয় সৌগতবাবুকে এই সুযোগে একবার জানাচ্ছি যে গতকাল

অকট্রয় কমিটির যে বৈঠক হয়েছিল সেই বৈঠকের পরে অন্যান্য রাজ্যের অর্থমন্ত্রী মহাশয়রা যাঁরা এসেছিলেন তাঁরা তাঁদের নিজস্ব আলোচনা করেন, তাতে আমাদের পাশের দুটি রাজ্য আছে, বিহার এবং উড়িষ্যা। উড়িষ্যার মাননীয় অর্থমন্ত্রী এবং বিহারের মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী তাঁরা এসেছিলেন। আমরা যে সিদ্ধান্তটা নিয়েছি, তাতে এই চেক পোষ্টগুলি কম্পুটারাইজ করছি। চেক পোষ্টের তথ্যগুলি আপনি শুনলে খুশি হবেন, আপনারা চান তো তাই করি আমাদের অফিসাররা আছেন, আমরা নিজে দেখি যে কটা ট্রাক ঢুকল, তার পরের দিন স তথ্য পেয়ে যাই। একটা কথা শুধু বলছি যারা ব্ল্যাকমেল করার চেষ্টা করছেন স্পষ্ট বলি যদি কোন যানের মাধ্যমে চোরা চালান হচ্ছে আমরা ধরতে পারি এবং আমরা বলব রাজ্যে আইনের মধ্যে যে সর্বোচ্চ সাজা আছে—সেই যানের সঙ্গে যারা যুক্ত, বা যারা মালিক- তাদের সাজা পেতে হবে, যাতে এই জীবনে এই কাজ না করতে পারেন। হরিয়াণা আপনাদের দল ক্ষমতায় আছেন, কংগ্রেস সরকারের যিনি মাননীয় অর্থমন্ত্রী তিনি এসে আমা করমর্দন করলেন। বললেন আপনারা যা করছেন ঠিক একই রেটে আমরা হরিয়াণায় লা করলাম। উড়িষ্যা বিহারের সঙ্গে পারস্পরিক আলোচনা করেছি। চোরা চালানের ব্ল্যাক মে দিয়ে আমরা করের নীতি নির্দ্ধারণ করিনা। এই বিধানসভায় আমি বাড়তি বলি না, এক কথা বলছি দেখবেন এই কর ক্রমে ক্রমে অন্য রাজ্যগুলিও লাগু করবেন। এই চ্যালেঞ্জ আমি গ্রহণ করলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতাম না, আমার ধারণা ছিল শু তামিলনাড়ু এই লাক্সারি ট্যাক্স বসিয়েছেন। আমরা চোরা চালানের হুমকির কাছে মাথা ন করছি না এবং এই চোরা চালান রুখব। কর থাকবে। যদি অন্য কোন যুক্তি থাকে থাকুক। তবে এই লাক্সারি ট্যাক্সটা যুক্তি নয়। আমি সেটা প্রমাণ করে দিলাম। এই বার য কেউ বলেন, তিনি অসার যুক্তি দেখাচ্ছেন, এর সঙ্গে বিনিয়োগ সিদ্ধান্তের কোন যোগ নে অন্য জায়গাতেও এইরকম হবে এটা আমি প্রমাণ করে দিলাম। একটা কথা বলেছেন, আম নাকি জিদ আছে, হ্যাঁ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বামপন্থীদের নীতির উপর অবস্থ করে বলছি যে হ্যাঁ জিদ আছে।

[3-00 — 3-10 p.m.]

বাস্তবকে আমরা জানি এবং নীতির উপর দাঁড়িয়ে সেটা জানি। আপনাদের মত ন আমরা। ঐ যাদের ব্যাপারে বলছিলেন, এক্ষেত্রে স্ট্যাম্প ডিউটির বাস্তব তথ্যটা দিচ্ছি। আম দেখেছি, বালিগঞ্জ সার্কুলার রোডে ৮০০ টাকা কাঠা দরে জমি বিক্রি হয়েছে কর ফাঁকি দেব জন্য। সৌগত রায় মহাশয়ের বিধানসভা কেন্দ্র আলিপুরের পার্ক রোড এলাকা যেখানে এ লক্ষ টাকার কম নয় এক কাঠা জমি সেখানে মাত্র ১২,০০০ টাকা কাঠা দরে বিক্রি ক হয়েছে জমি। এসব ঠেকাতে আমরা ১৮৯০ সালের আইনের পরিবর্তন করে বাজ মূল্যের আইন এনেছি। বিরোধী শক্তি এর বিরুদ্ধে স্ট্রাইক করেছিলেন, কিন্তু তারপরে স্ট্রা উঠে যায়। এই স্ট্রাইকের ফলে করের ক্ষতি হয়েছে ঠিকই, কিন্তু যতটা করের ক্ষ হয়েছে তার চেয়ে তিন গুণ আদায় বৃদ্ধি পেতে শুরু করেছে ট্রানজাকশন বেড়ে যাবার জ দৃঢ়ভাবে দাঁড়িয়ে ছিলাম বলেই আজকে তিন গুণ বেশি আদায় হচ্ছে। কাজেই ট্যাক্স থাকবে এবং দুর্নীতিকারিদের বিরুদ্ধে সর্বোচ্চ শাস্তি আমরা দেবো, একথা বলে আমার বক্ত শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Second Amendment) Bill, 1994, be taken into consideration was put and agreed to.

**Mr. Speaker :** There are no amendments to Clause 1, 2 & Preamble.

**Clauses 1, 2 & Preamble**

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Second Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, এর আগে মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয়, আমার পিতৃতুল্য মানুষ তিনি, মালদার ঘটনা নিয়ে হাউসকে ভুল বুঝাবার চেষ্টা করেছেন। তিনি বলেছেন যে, যুব কংগ্রেসের সভাপতিকে সেখানে কংগ্রেস তিনবার খুন করবার চেষ্টা করেছে। মালদার ঘটনায় দুর্ভাগ্যবশতঃ যুব কংগ্রেসের বিমল প্রসাদ খুন হয়েছেন, কিন্তু সেদিনই পৌরসভার গাড়িতে করে ঐসব সমাজবিরোধীদের শহরের বাইরে পাঠিয়ে দেওয়া হয়েছে। এখানে বীরেনবাবু বলেছেন যে, খুনটা কংগ্রেস করেছে। আমি চ্যালেঞ্জ জানিয়ে বলছি, আজকে উচ্চ পর্যায়ের তদন্ত করে দেখুন, দেখবেন সেখানে খুনটা সি.পি.এম. করেছে। কাজেই আগে তদন্তটা করান, তারপর এখানে এসব কথা বলবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলা হচ্ছে যে, কংগ্রেস খুনটা করেছে বলে নাকি আমি বলেছি, কিন্তু আমি বলেছি, এর আগে তিনবার খুন করতে গিয়েছে। এটা এফ. আই. আরেও লেখা আছে। আমি বলছি, এ-ব্যাপারে পূর্ণাঙ্গ তদন্ত করা হোক।

**Mr. Speaker :** There are three Bills, The West Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1994, The West Bengal Legislature (Members' Pension) (Amendment) Bill, 1994 and the West Bengal Slaries allowance (Amendment) Bill, 1994 These are Bills will be introduced separately, discussed together and voted separately..

**The West Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1994**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to introduce the West Bengal Legislative assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendments) Bill, 1994, be taken into consideration.

## The West Bengal Legislature Assembly (Members' Pension) (Amendment) Bill, 1994

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to introduce the West Bengal Legislative (Members' Pension) (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Legislature (Members' Pension) (Amendment) Bill, 1994, be taken into consideration.

## The West Bengal Salaries and Allowances (Members' Emoluments) (Amendment) Bill, 1994

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to introduce the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1994.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1994, be taken into consideration.

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী যে বিলগুলি এখানে উত্থাপন করেছেন বিধায়কদের বিভিন্ন বিষয়ে স্যালারি এবং এ্যালাউন্সের ব্যাপারে তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে আমরা যদি পর্যালোচনা করে দেখি তাহলে দেখবো বিধায়কদের জন্য বলার কেউ নেই। সম্প্রতি লোকসভায় সদস্যদের জন্য কেন্দ্রীয় সরকার বিভিন্নরকম প্রস্তাব রেখেছেন এবং তা পাশ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনেকটা কৃপা করেছেন, বেশিটা করেননি। দেশের মানুষ জানুক সত্যিই বাংলার বিধানসভার সদস্যরা ভারতবর্ষের প্রতিটি রাজ্যের বিধানসভার সদস্যদের চেয়ে সুযোগ-সুবিধার ক্ষেত্রে অনেক নিচের স্তরে আছে। আজকে যে বিল এখানে উত্থাপন হয়েছে তা পাশ হবার পরেও ভারবর্ষের অন্যান্য রাজ্যের বিধানসভার সঙ্গে আমরা যদি তুলনা করি, আমরা যদি একটা সমীক্ষা করি তাহলে দেখতে পাবো উত্তরপ্রদেশ, বিহার, মহারাষ্ট্র, কর্ণাটক, গুজরাট এমন কি আসাম, ত্রিপুরা এবং উত্তর-পূর্ব ভারতের ছোট ছোট রাজ্য রয়েছে সেখানকার বিধানসভার সদস্যরা যে সুযোগ-সুবিধা পান, পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা তার থেকে অনেক দূরে।

[3-00 — 3-20 p.m.]

আমি তবুও মাননীয় পরিষদীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাবো যে বিধানসভার সদস্যদের হয়ে যখন কেউ বলার নেই, আমার অন্তত এখন পর্যন্ত সেইরকম কিছু জানা নেই, পরিষদীয় স্তরে

কমনওয়েলথ্ পার্লামেন্টারি এ্যাসোসিয়েশনের সদস্য হওয়া ছাড়া আমাদের বিধানসভার সদস্যদের কোন এ্যাসোসিয়েশন বা ইউনিয়ন আছে কিনা? আমার অন্তত জানা নেই। এই বিষয়টি যদিও স্পর্শকাতর, অনেকে বলেন, আপনারা বিধানসভার সদস্য, জনগণের প্রতিনিধি, আপনারা দেবতার তুল্য। আপনাদের ক্ষুধা থাকবে না, আপনাদের মানসিক যন্ত্রণা থাকবে না, বিধানসভার সদস্যদের অসুখ হতে নেই, ব্যক্তিগত পর্যায়ে আপনাদের অসুবিধা থাকার কথা নেই। আপনারা একবার নির্বাচনে জিতেছেন, আপনাদের সুবিধা-অসুবিধার কথা বলা চলবে না। সংবাদপত্র এই বিষয়ে খুব স্পর্শকাতর, কোন কোন সংবাদপত্র এটা লেখেন। বিধানসভার সদস্যরা কি কি পাচ্ছেন, কি কি পাচ্ছেন না এটা লেখেন। কি কি পাচ্ছেন না সেটা ছোট জায়গায় স্থান পায়। কি কি পেলেন সেটা বড় করে লেখেন। আমি সংবাদপত্রের বন্ধুদের অনুরোধ করবো, আপনারা সেই স্পর্শকাতর বিষয়ের প্রতি সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন। সারা ভারতবর্ষকে আপনারা জানিয়ে দেবেন, পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা অন্যান্য রাজ্যের সদস্যদের চাইতে কম সুযোগ-সুবিধা পান। মানুষের সেবা করার ক্ষেত্রে, মানুষের মানবিক আবেদন নিয়ে বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ থেকে যে দায়িত্ব তা তাঁদের উপর বর্তায় এবং তা সদস্যরা সাধ্যমত করার চেষ্টা করেন, তা ফলপ্রসূ করার জন্য সাধ্যমত চেষ্টা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটি আপনার দৃষ্টিগোচরে আনছি। বিধানসভায় বিল পাশ করার পর, আইন পাশ করার পর, বাজেট পেশ করার পরেও সদস্যরা কিছু কিছু দায়িত্ব পালন করেন। আগে পশ্চিমবঙ্গে ডি-আর-ডি-এর সার্টিফিকেট দেবার যে দায়িত্ব সদস্যদের ছিল, এখন তা দেন পঞ্চায়েত প্রধান। বিধানসভার সদস্যদের এখন টিউবওয়েল করার, রাস্তা করার ব্যাপারে দায়িত্ব পর্যন্ত নেই। পঞ্চায়েত সদস্যরা যেখানে এক হাজার মানুষের প্রতিনিধি, বিধানসভার সদস্যরা সেখানে দু'লক্ষ মানুষের প্রতিনিধি। আমি বিধানসভার প্রতি শ্রদ্ধা রেখে, ভারতীয় সংবিধানের প্রতি শ্রদ্ধা রেখে, এই কথা বলবো যে, আইনসভার সদস্য হলে নৈতিক দায়িত্ব আমাদের একটা থেকে যায় মানুষের কাছে একটা কমিটমেন্ট থেকে যায় টু সার্ভ পিপ্ল অব হিজ কনস্টিটিউয়েন্সি। আজকে সেটা এমন একটা জায়গায় চলে গিয়েছে, এটা লেখা যায় কিনা যে, একজন বিধানসভার সদস্যরা রেকমেণ্ড করলে—আপনি স্যার, একটা কেন্দ্র থেকে নির্বাচিত, আপনি এলাকায় ঘুরতে পারেন, সেই সময়ে মানুষ বলছে অমুক জায়গায় রাস্তা দরকার, অমুক জায়গায় একটা খাল কাটা দরকার—এখানে বিধানসভার সদস্যদের কোন ফোরাম, কোন প্লাটফর্ম আছে কিনা জানিনা যে মানুষের আবেদনে সাড়া দিয়ে কোন জায়গায় পজিটিভ রেকমেন্ডেশান অনুযায়ি কাজ হবে? এটা করা যায় কিনা তা ভেবে দেখার জন্য আমি আপনার কাছে আবেদন করবো। এখানে সরকার পক্ষের সদস্যরা হয়ত স্পষ্টভাবে বলতে পারবেন না সরকারি বা বিরোধীদের সদস্যদের কোন কাজের জন্য কোন একটা ফোরামে বলতে পারবেন, সেই প্রভিসন রাখা যায় কিনা তা ভেবে দেখতে অনুরোধ করবো। যেমন ধরুন, মানুষের বিভিন্ন দাবির মধ্যে পানীয় জল, রাস্তা, উন্নয়নমূলক বিভিন্ন কাজ, এইসব ক্ষেত্রে বিধানসভার সদস্য যেখানে দু'লক্ষ মানুষের প্রতিনিধিত্ব করছেন, এলাকার মানুষ তাঁদের প্রতিনিধিত্ব করার জন্য পাঠাচ্ছেন, তাঁদের আবেদন অনুযায়ী কিছু রেকমেন্ড করা যায় কিনা এবং রেকমেণ্ড করলে প্রশাসন শুনবে কিনা, তাদের সেই ব্যাপারে দায়বদ্ধতা থাকবে কিনা, এই বিষয়ে প্রশ্নটা উঠছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে এবং মাননীয় পরিষদীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, আপনি ভেবে দেখুন, বিভিন্ন পরিবর্তিত অর্থনৈতিক

পরিকাঠামোর ক্ষেত্রে, তথাকথিত বিকেন্দ্রীকৃত অর্থনীতি এবং পরিকাঠামোর ক্ষেত্রে বিধানসভার সদস্যরা তাঁদের প্রয়োজন ভিত্তিক, মানুষের দাবি ভিত্তিক, মানুষের সমস্যাভিত্তিক কোন কথা বলতে পারবেন কিনা এবং তার পিছনে যুক্তি থাকবে কিনা এবং তা গ্রহণীয় হবে কিনা।

আমার আর বেশি কিছু বলার সুযোগ নেই, আমি আপনার কাছে আবেদন রাখছি আমাদের পরিষদীয় দলের পক্ষ থেকে যে এটাকে সমর্থন জানিয়ে বলব আর কিছু এটা নিয়ে পর্যালোচনা করা হোক এবং আর কিছু এটা নিয়ে চিন্তা-ভাবনা করা হোক তাহলে বিধানসভার সদস্যরা অনেক পজিটিভ রোল প্লে করতে পারবেন। তাহলে এখানে যে অসুবিধা থেকে গেল সেগুলোও দূর করা সম্ভব হবে। এবং আগামীদিনে সেই ত্রুটিগুলো পরিলক্ষিত হবে।

**মি স্পিকার ঃ** ডাঃ মানস ভূঁইএ্যার কথা শুনে মনে হল যে এম. এল. এদের যেন কোন কাজকর্ম নেই। এখানেও তো আপনারা আসেন না, তো থাকেন কোথায়?

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ৩টে বিল এখানে উত্থাপিত হয়েছে তাতে ডাঃ মানস ভূঁইএ্যা যে সমর্থন জানিয়েছেন তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তবে তিনি যেকথা বলেছেন তাতে সঠিক তথ্যই তিনি তুলে ধরেছেন। এটা সত্যি কথা যে পশ্চিমবঙ্গের বিধানসভা অন্যান্য রাজ্যের বিধানসভার তুলনায় অনেক কম সুযোগ পেয়ে থাকেন। কিন্তু তারও মধ্যে পশ্চিমবঙ্গ সব সময়ে একটা বিশেষ নজির স্থাপন করে গেছে। সেদিক থেকে এখানে মানুষের আত্মনিয়োগ করার একটা নজির রেখে গেছেন। আমাদের বিধানসভার সদস্যদের সুযোগ সুবিধা দেওয়ার ক্ষেত্রে এবং নেওয়ার ক্ষেত্রে এই বিধানসভাতেই একটি কমিটি করা হয়, যেটাকে নাম দেওয়া হয়েছে যে কমিটি অন এন্টাইটেলমেন্ট। এই কমিটি যা সুপারিশ করেছিল সরকার তা হুবহু মেনে নিয়েছে। মানসবাবু যে বক্তব্য রেখেছেন সেটা পর্যালোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করার ক্ষেত্রে সরকার বিচার বিবেচনা করে দেখবেন। এই প্রসঙ্গে একটি কথা বলি, এখানে বলা সেটা অপ্রাসঙ্গিক হবে না, কয়েকদিন আগে হরিয়াণার পরিষদীয় মন্ত্রী এই রাজ্যে এসেছিলেন। ১ ঘন্টা ধরে তার সঙ্গে বিধানসভার কার্য প্রণালী ইত্যাদি বিষয় নিয়ে আলোচনা করি। সেখানে বিধানসভার সদস্যদের সুযোগ-সুবিধার কথাও উঠে এবং সেই প্রশ্নে তারা মন্তব্য করেন যে পশ্চিমবঙ্গের বিধাসভার সদস্যরা অনেক পিছিয়ে রয়েছে, আর বাড়ানো দরকার। ইউ আর স্টিল লাগিং ফার বিহাইন্ড। আমরা তাতে বলি যে সমস্ত কিছু পরিস্থিতি বিচার বিবেচনা করে। একটা পার্টিকে চালাতে হচ্ছে এবং সেখানে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতির নির্বাচিত প্রতিনিধিদের যাতে সুযোগ সুবিধা সমান থাকে এবং সমস্ত কিছু ব্যবস্থা সমান্তরাল রেখে আমরা ব্যবস্থা নিচ্ছি। সেক্ষেত্রে কমিটি অন এন্টাইটেলমেন্টস নিশ্চয় বিবেচনা করবেন। এই কথা বলে এই বিলটিকে আবার সকলকে পাশ করানোর জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal Lagislative Assembly (Members Emoluments) (Amendment) Bill. 1994 be taken into conseideration was then put and agreed to.

## Clause 1

The question that Clause 1 do stand part of the Bill was then put nd agreed to.

## Clause 2

**Mr. Speaker :** There is one amendment in clause 2, by Shri akshmi Kanta Dey. Shri Dey now please move your amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause (1), in Explanation to proposed sub-clause (i) of clause (a) of Section , for the words "or a Private Secretary", the words "or a Parliamenary Private Secretary" be substituted.

**Shri Probodh Chandra Sinha :** I Accept the amendment.

The question that clause 2, as amended, do stand part of the Bill, vas then put and agreed to.

## Clause 3 and Preamble

The question that clause 3 and Preamble do stand part of Bill, vere then put and agreed to.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমি যেটা বলতে চাচ্ছি, আপনি এম. এল. এ.-দের বেবস্থাটা বুঝতে পেরেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আমরা অন্যান্য রাজ্য থেকে পিছিয়ে আছি। আপনি আমাদের হাউসে আসার ব্যাপারে যেটা বলেছেন সেটার ব্যাপারে আমরা চেষ্টা করছি, ঠিকভাবে যাতে আমরা আসতে পারি। আমাদের এম. এল. এ.-দের থাকার ব্যাপারে অসুবিধা আছে, বহু এম. এল. এ. আছেন তাদের কলকাতায় থাকার জায়গা নেই। এখন বাধা হয়েই অনেককে কলকাতায় থাকতে হবে, আমি ব্যাচেলার মানুষ আমার না হয় অসুবিধা নেই, কিন্তু বহু এম. এল. এ. আছে তাদের থাকার ব্যাপারে অসুবিধা আছে। সেইজন্য বলছি এম. এল. এ.-দের অ্যাকোমোডেশন এর ব্যাপারটি যদি চিন্তা করেন তাহলে ভাল হয় আর একটি ব্যাপার হচ্ছে পেনশনের ব্যাপার নিয়ে, পেনশনের ক্ষেত্রে আপনি ৫০ টাকা বাড়িয়েছেন। এম. এল. এ.-দের দূরাবস্থার কথা চিন্তা করে যদি এটা আর একটু বাড়ানো যায় তাহলে ভাল হয়। আমি টিচার আমি অবশ্য পেনশন পাব না। আমি এম. এল. এ.-দের থাকার ব্যাপারে অ্যাকোমোডেশন এবং পেনশনের পরিমাণটা যদি বাড়ানো যায় সেইজন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এম. এল. এ.-দের থাকার ব্যাপারে যে অ্যাকোমোডেশন আছে, সেটা অল পার্টি মিটিং করে আমরা পার্টি ভিত্তিক কোটা ঠিক করি। পার্টি আবার এম. এল. এ.-দের জন্য রুম অ্যালট করেন। সেখানে আপনার নামে শুনেছি টু বেডেড রুম আছে। আপনি তো থাকেন না, তা সত্ত্বেও আপনার অসুবিধা হয়। আবেদিন সাহেবের নামে তো কোনও অ্যাকোমোডেশন নেই। এখানে আমরা যদি পার্টিভিত্তিক, এই ব্যাপারটি নিয়ে আপনারা পার্টিতে

আলোচনা করে নেবেন। আমার কাছে আনবেন না, আনলে বিপদ হয়ে যাবে। আমাদের যেটা দুর্ভাগ্যের ব্যাপার সেটা হচ্ছে, আমাদের মান্নান সাহেব পেনশন বিলটা পড়েননি, আমরা পেনশনে ৫০ টাকা বাড়াইনি। আমরা এই পেনশন বিলটা এনেছি সংশোধিত আকারে। বাই ইলেকশানে যারা জিতেছিলেন তাদের পেনশনের অ্যামাউন্ট ছিল ২৫০ টাকা আমরা সেটা বাড়িয়ে দিচ্ছি। যারা এই ব্যাপারে বাদ ছিলেন তাদেরকে অর্ন্তভুক্ত করা হয়েছে কারণ আমার কাছে কয়েকজন আবেদন করেছিলেন তাদের কাছে এটা অসম্মানজনক ব্যাপার হয়েছিল। কিছু কিছু এম. এল. এ. ছিলেন যারা ৬৭ সালে এবং ৬৯ সালে যখন হাউস ভেঙে দেওয়া হয়েছিল সেই সময়ে যারা বাই ইলেকশনে এসেছিলেন তারা পেনশন কম পেতেন। যেহেতু তারা বাই ইলেকশনে এসেছিলেন সেইজন্য তারা সেইভাবে পেনশন পেতেন না। বিশেষ করে বাঁকুড়া জেলার স্বাধীনতা সংগ্রামী তিনি আবেদন করেছিলেন, আমি দীর্ঘদিন এম. এল. এ. ছিলাম, আমি এটা নিজের জন্য চাইনি, আমাদের পক্ষে এটা অপমানজনক, এটা আপনারা বিবেচনা করুন, সেইজন্য পেনশনটা সম্পূর্ণ করে দেওয়ার জন্য এই বিলটা এসেছে।

তখন আমরা কমিটিতে বসে সুপারিশ করি, যদি উপনির্বাচনে কেউ জিতে আসেন তাহলে একটা টার্ম ট্রিট করে তাকেও এই টাকাটা দিতে হবে। এটাই সংশোধনী। ৫০ টাকা বাড়ানো হয়নি। দুর্ভাগ্যের ব্যাপার আপনি আদৌ সংশোধনীটা পড়েন নি। আমার শেষ কথা হচ্ছে, একথা ঠিকই যে আমাদের এম. এল. এ.-দের জন্য প্রভিসনস খুবই নগন্য। অন্যান্য রাজ্যের তুলনায় কিছুই নয় বলতে গেলে। কিন্তু বারবার আমরা একথাটাই বলেছি যে এটা বিচার করতে হবে আমাদের রাজ্যের আর্থিক অবস্থার ভিত্তিতে। অর্থাৎ আমাদের রাজ্যের আর্থিক অবস্থার উপর এটা নির্ভর করে। আমাদের জনগণের জন্য যে ব্যবস্থা রয়েছে সেখানে আমাদের রাজ্যের যা অবস্থা রয়েছে আর্থিক ক্ষেত্রে তার উপর আমাদের নির্ভরশীল থাকতে হবে এরজন্য। কাজেই যা আমাদের রাজ্য দিতে পারবে সেটাই তো আমাদের নিতে হবে। আমরা কিভাবে বেশি আশা করব? এই অবস্থার মধ্যে যতটুকু পারা যাবে সেটা বিচার বিবেচনা করে ঠিক করতে হবে। আমরা আরও কয়েকটি সুপারিশ করেছি তবে সরকার এখনই সেগুলি কার্যকরি করতে পারছেন না আর্থিক অসুবিধার জন্য। আমরা বলেছিলাম, এক একজন এম. এল. এ.-এর জন্য একজন করে সি. এ. দেওয়ার জন্য ৫০০ টাকা করে দেওয়ার ব্যবস্থা করা হোক। সেই সি. এ. এম. এল. এ. মহাশয়ের সেক্রেটারিয়াল কাজকর্ম দেখা, চিঠিপত্র লেখা, প্রশ্ন ইত্যাদির ব্যাপারে অ্যাসেম্বলির কাজে সাহায্য করা ইত্যাদি করবেন। সরকার এটা নীতিগতভাবে মেনেও এখনই তা দিতে পারছেন না। এরকম আরও বিভিন্ন খুচর-খাচরা সুপারিশ আমাদের আছে। পরবর্তীকালে সরকার সেগুলি বিবেচনা করবেন। আমরা এখনই এরজন্য খুব বেশি চাপ সরকারকে দিতে পারি না। আর এম. এল. এ. হোস্টেলের ব্যাপারে বলছি, একটা জমি সরকার আমাদের দিচ্ছেন—ল্যান্সডাউন আর সার্কুলার রোডের মোড়ে—ভাল একটা পাড়ায়, সেখানে নতুন একটা এম. এল. এ. ভবন হবার কথা আছে। সেটা ফ্ল্যাট সিস্টেমে হবে, সিনিয়ার মেম্বারদের জন্য কিছু ফ্ল্যাট করার পরিকল্পনা আমরা করছি। কাজেই আমরা যে আদৌ ভাবছি না একথাটা ঠিক নয়। তবে সবটা করতে আমাদের সময় লাগবে একথাটা আপনাদের মনে রাখতে হবে।

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal

Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1994, as settled in the Assembly be passed, was then put and agreed to.

## West Bengal Legislative Members 'Pension (Amendment) Bill, 1994

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal Legislative Members Pension (Amendment) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that the Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Legislative Members' Pension (Amendment) Bill, 1994 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Legislative Members' salaries and allowance (Amendment) Bill, 1994

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal Legislative Members' salaries and allowance (Amendment) Bill, 1994 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that the Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Legislative Members' salaries and allowance (Amendment) Bill, 1994 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT—DEMAND NO. 35

**Mr. Speaker :** There are 9 cut motions to Demand No. 35. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan, Shri SobhandebChattopadhyay, Shri Saugata Ray, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[3-30 — 3-40 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী গৌতম দেব মহাশয় তার দপ্তরের ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমরা তার বক্তব্য খুব বিস্তারিতভাবে

পড়েছি, একটা উৎসাহ আছে, একটা উদ্দীপনা আছে, তার উদ্যোগ গ্রহণের একটা প্রয়াস আছে। কিন্তু মন্ত্রী মহাশয়কে অত্যন্ত বিনীতভাবে আবেদন করতে চাই যে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের দুটো মেজর দিক রয়েছে, একটা গ্রামীণ জল সরবরাহ দপ্তর, শহরাঞ্চলের জল সরবরাহ দপ্তর, এটা একটা পার্ট, আর দুই হচ্ছে স্যানিটেশন প্রোগ্রাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, তার দপ্তরে উদ্যোগ গ্রহণ করলেও আমরা সার্বিক রিপোর্ট সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের অবস্থান যদি দেখি তাহলে দেখতে পাব যে পশ্চিমবাংলার পানীয় জলের সমস্যা অত্যন্ত তীব্র। কারণ এক দিকে মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার ল্যাটারাইট জোন, আর এক দিকে মেদিনীপুরের একটা অংশ এবং ২৪ পরগনার লবণাক্ত জলের সমস্যা সামুদ্রিক অঞ্চল, আর উত্তরবঙ্গের গভীর জলের স্তর, এই সমস্যা নিয়ে আমাদের কাজ হচ্ছে পশ্চিমবঙ্গে। এখানে তিনটি কমপোনেন্টে মেননি কাল হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক হচ্ছে মিনিমান নিড প্রোগ্রাম, দুই হচ্ছে অ্যাক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম, আর একটা হচ্ছে টেকনোলজি মিশন, যার আর একটা অঙ্গ হচ্ছে রাজীব গান্ধী ড্রিংকিং ওয়াটার মিশন। এখন আমরা সামগ্রিকভাবে বিশ্লেষণ করছি, মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় কিছু তথ্য এখানে উপস্থিত করেছেন। আমরা সার্বিক ক্ষেত্রে যদি বিশ্লেষণ করি তাহলে দেখতে পাব যে পশ্চিমবঙ্গে সমস্যা স্কুল যতগুলো গ্রাম নির্ধারিত করা হয়েছিল, সর্ব ভারতীয় প্রেক্ষাপটে, গ্রামীণ উন্নয়ন দপ্তরের পক্ষ থেকে যে পরিসংখ্যান প্রকাশ করা হয় তাতে পশ্চিমবঙ্গের পক্ষ থেকে যে তথ্য সরবরাহ করা হয়েছে তার সঙ্গে মন্ত্রীর বাজেট বক্তৃতার কোনও মিল নেই। এটা কেন হচ্ছে? আমি গতবার বাজেট বক্তৃতায় বলেছিলাম, মন্ত্রী মহাশয়কে দেখিয়েছিলাম, আপনি যা বলছেন বাজেট বক্তৃতায় যা তুলে ধরেছেন, আর ভারত সরকারের গ্রামীণ উন্নয়ন দপ্তর যে তথ্য সরবরাহ করছে, যা ছাপা হয়েছে সর্বভারতীয় ক্ষেত্রে রুর‍্যাল ডেভেলপমেন্ট অ্যানুয়্যাল রিপোর্ট ৯২-৯৩, তার সঙ্গে কোনও মিল নেই। আবার রিসেন্ট এসেছে ৯৩-৯৪, তার সঙ্গেও মিল থাকছে না। এই তথ্য সরবরাহের ক্ষেত্রে গরমিল হচ্ছে কি না সেটা বলতে হবে। কটা সমস্যা সংকুল গ্রাম, সেটা তাকে বলতে হবে। সমস্যা সংকুল বলতে কি বোঝায়, যে গ্রামে ২৫০ জন সংখ্যায় একটা করে ড্রিংকিং ওয়াটার টিউবওয়েল, সেফ ওয়াটার যা পাওয়া যায়, সেই ধরনের গ্রাম পশ্চিমবঙ্গে কত—গত ৯১-৯২ সালে পশ্চিমবঙ্গের তালিকায় সর্বভারতীয় ক্ষেত্রে যে পরিসংখ্যান ছাপা হয়েছে, তাতে বলা হয়েছে এখানে কোনও প্রবলেম ভিলেজ নেই। আর আপনার বক্তব্যে বলেছেন কতগুলো প্রবলেম ভিলেজ চিহ্নিত করেছেন, তার পরিসংখ্যান তুলে ধরেছেন। এই যে তথ্যে গরমিল, এটা অপদার্থতা, আপনার অফিসাররা যে তথ্য সরবরাহ করছে তা ঠিক নয়। আমাদের কাছে উনি যে তথ্য দিয়েছেন, তা হল এই ৩৪ হাজার ২৪টি মৌজার মধ্যে সেভেন্থ প্ল্যান পিরিয়ডে ৩১ হাজার ৯৭১টি মৌজা সংকুল রয়েছে। তাহলে কোনও কোনও বছর কতগুলো গ্রামকে জল সরবরাহ করবেন তার নামগুলো দিয়েছেন। আপনার কাছে প্রশ্ন, এই বাজেট বরাদ্দ আমি খুঁটিয়ে পড়েছি, কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছে এবং আপনি কত টাকা দিয়েছেন মিনিমাম নিডস্ প্রোগ্রামে ; এ. আর. ডাবলু. স্কীমের টেকনোলজি মিশনের জেলাওয়ারি তথ্য আপনি দিয়েছেন। কিন্তু 'ইউনিসেফ' থেকে সম্প্রতি—এই আর্থিক বছরে—প্রায় ১৬ কোটি টাকা দেওয়া হ'ল, তার কোনও উল্লেখ আপনার বাজেট বক্তৃতার মধ্যে নেই। এটা কিভাবে কার্যে রূপান্তরিত হবে, কোনও কোনও জেলায় হবে, তাতে রাজ্য সরকারের ভূমিকা কি, পি.

এইচ. ই.-র ভূমিকা কি? এটা বসানোর দায়িত্ব কাদের হাতে ছাড়ছেন, ইঞ্জিনিয়াররা কি দায়িত্বে থাকবেন? পঞ্চায়েতের দায়িত্ব কি? এসব আপনি কিছুই বলছেন না। এটা আপনার পরিষ্কার করে খুব খোলাখুলি বলা দরকার। কারণ আমরা দেখছি যে, ১৯৯৩-৯৪ সালে যে টার্গেট আপনি করেছিলেন ২০০৮-টির—আপনি বলেছিলেন ২০০৮টি সমস্যা সংকুল গ্রামে, প্রবলেম ভিলেজে পানীয় জলের উৎস করবেন, তাতে দেখছি আপ টু জানুয়ারি, ১৯৯৪ ৮৯৪-টি জায়গায় আপনি পৌঁছতে পেরেছেন। সারা বছরে ১০০৮-টির মধ্যে মাত্র ৮৯৪টি করেছেন—১০ মাসে আর বাকি ২ মাসে বাকি প্রায় ১,২০০ আপনি কিভাবে কমপ্লিট করবেন, কোন যাদু মন্ত্রে করবেন, সেটা আমাদের একটু বলবেন কি? আপনি টাকা সরবরাহ করতে পারেন নি বলেই কি এই বিপত্তি ঘটেছে, নাকি পঞ্চায়েত কাঠামোর মধ্যে দিয়ে গ্রামে গ্রামে এটা ইমপ্লিমেন্ট করতে গিয়ে তাদের অবহেলার জন্য বা অন্য কোনও রাজনৈতিক কারণের জন্য আপনি ধাক্কা খেয়েছেন? সম্প্রতিকালে একটা বিষয় নিয়ে চূড়ান্ত বিতর্ক হচ্ছে, তা হচ্ছে, পানীয় জলের উপর আপনি কর বসাবেন, কি বসাবেন না। সম্প্রতি ফেডারেল রিপাবলিক অফ জার্মানির কে. এফ. ডাবলু. সংস্থা পুরুলিয়ার রঘুনাথপুর এবং বীরভূমের বোলপুরে পানীয় জল সরবরাহ প্রকল্পে কিছু আর্থিক সাহায্য করবে বলে জানিয়েছে। কিন্তু আমরা সংবাদপত্রে দুই মন্ত্রীর দু রকম বিবৃতি পড়ে আতঙ্কিত অবস্থায় আছি। আমি আপনার কাছে জানতে চাইছি কোন শর্তে আপনারা পানীয় জলের উপর পশ্চিম বাংলায় কর বসাতে এগিয়ে যাচ্ছেন? অবশ্য আপনি এ বিষয়ে কিছু প্রতিবাদ করেছেন। এ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্য একরকম, আপনার বক্তব্য আর এক রকম। অসীমবাবু সংবাদপত্রে বিবৃতি দিয়ে এক কথা বলেছেন, আপনি সংবাদপত্রে বিবৃতি দিয়ে আর এক কথা বলেছেন। প্রকৃত বিষয়টা কি আপনি আশা করি বিধানসভায় বিবৃতি দিয়ে পরিষ্কার করে দেবেন, যাতে করে বাংলার মানুষ, পুরুলিয়ার রঘুনাথপুরের মানুষ, বীরভূমের বোলপুরের মানুষ এটা পরিষ্কার বুঝতে পারে। দার্জিলিং, কার্শিয়ং, আসানসোল কয়লাখনি অঞ্চল, খড়গপুর ইত্যাদি কয়েকটা অঞ্চলের কথা আপনি বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন আমার মেদিনীপুর জেলার প্রপার মেদিনীপুর শহরে বর্তমানে তীব্র পানীয় জলের সংকট শুরু হয়েছে। সেখানে মানুষকে এক বালতি জল দু' টাকা দিয়ে কিনতে হচ্ছে। মেদিনীপুর শহরের পানীয় জলের সংকট নিয়ে দীর্ঘ দিন ধরে বলা হচ্ছে। কিন্তু কোনও প্রতিকার হচ্ছে না। আপনার দপ্তরের সঙ্গে মিউনিসিপ্যালিটি গুলির সঠিক সমন্বয়ের দরকার আছে। আপনার দপ্তর বিভিন্নভাবে যে জল সরবরাহ প্রকল্পগুলি হাতে নিচ্ছে সেগুলির প্রায়রিটি কি ভিত্তিতে ঠিক করছেন, সেটা আমাদের একটু জানাবেন। পৌর এলাকা, শহর এলাকা, আধা শহর এলাকা, পানীয় জলের সংকটের তীব্রতা, এইগুলি কি ক্রাইটেরিয়ন, নাকি রাজনৈতিক চরিত্র, রাজনৈতিক রঙ ক্রাইটেরিয়ন সিলেকশনের ক্ষেত্রে? শহরাঞ্চলে পানীয় জল সরবরাহের প্রশ্নে আমরা গত বছর এই বিধানসভায় খুবই আতঙ্কের সঙ্গে দিন কাটিয়েছি—এখনও সেই প্রশ্নটা আমাদের কাছে পরিষ্কার হ'ল না, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় যে পানীয় জল সরবরাহে প্রকল্পগুলি হচ্ছে, তাতে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টার্মস অ্যান্ড কন্ডিশনসগুলো আপনারা মেনে নিলেন কিনা?

[3-40 — 3-50 p.m.]

খোদ কলকাতা মহানগরী এবং অধিকাংশ পৌরসভাগুলিতে তাদের প্রকল্প অনুযায়ী যে

পানীয় জলের প্রকল্পগুলি হচ্ছে, আগামী দিনে মানুষের উপর পানীয় জলের উপর কোনও রকম কর বসাবেন কিনা? যদি এইরকম ধরনের চিন্তা-ভাবনা থেকে থাকে তবে তার তীব্র প্রতিবাদ করছি। কারণ এই বাজেট বক্তৃতায় আপনি পরিষ্কার করে ঐ ব্যাপারে বলেন নি। আমি আপনার কাছ থেকে জানতে চাইব এই বিষয়ে আপনার দৃষ্টিভঙ্গি কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় উদ্যোগ নিয়ে কিছু করার চেষ্টা করছেন, তবে একটা জিনিস স্মরণ করিয়ে দিতে চাই, পশ্চিমবঙ্গ সরকার এই ধরনের কোনও চিন্তা-ভাবনা করছেন কিনা—মাটির নিচের জলকে ব্যবহার করার ক্ষেত্রে—পানীয় জল ছাড়া—কোনও নিয়ন্ত্রণে আনবেন কিনা? কারণ সারা বাংলায় যে সমস্যা দেখা দিচ্ছে সেটা হল, জানুয়ারি মাস থেকে জুন মাস পর্যন্ত অর্থাৎ বর্ষার ঠিক আগে পর্যন্ত—চূড়ান্ত জলের সংকট দেখা দিচ্ছে। এমন কি কোনও কোনও জায়গায় জলের জন্য দুর্ভিক্ষ হতে পারে, মানুষরা আতঙ্কে দিন কাটাচ্ছে। কারণ আমরা দেখছি, এই সরকার উপরের জল সার্ফেস ওয়াটার কাজে লাগানোর ক্ষেত্রে চূড়ান্তভাবে ব্যর্থ হয়েছেন সেচের ক্ষেত্রে এবং বিভিন্ন কাজের ক্ষেত্রে। ফলে পশ্চিমবঙ্গের কৃষক সমাজ সবচেয়ে বেশি ব্যবহার করছে বোরো ধান এবং অন্যান্য চাষবাসের ক্ষেত্রে এই মাটির নিচের জলকে। বর্ষার ঠিক আগে ৪।৫ মাস চূড়ান্ত জলের সংকট এর ফলে দেখা দিচ্ছে। ফলে পানীয় জলের জন্য সংকট সৃষ্টি হয়। আমরা এই কথা বারে বারে এই হাউসে বলেছি, কিন্তু কোনও ফল হয়নি। বোরো চাষের জন্য, এবং অন্যান্য চাষের জন্য মাটির নিচের জল তোলা হচ্ছে। নিশ্চিতভাবেই চাষীরা জল তুলবেন। কারণ তাদের কাছে অলটারনেটিভ কোনও ব্যবস্থাপনা না থাকার ফলে তারা মাটির নিচের জল ব্যবহার করবেন। ফলে পানীয় জলের ক্ষেত্রে সবচেয়ে বেশি টান পড়ছে। আপনার নেতৃত্বে আন্ডার গ্রাউন্ট ওয়াটার সার্ভে করেছেন কিনা—কোনও সচিত্র ম্যাপ তৈরি করেছেন কিনা—কোনও জেলায়, কোনও ব্লকে মাটির তলার জল কোন লেয়ারে আছে? কোনও কোনও এরিয়া ক্রিটিক্যাল পেজে চলে গেছে বা যাবে এইরকম কোনও নির্দেশিকা তৈরি করেছেন কিনা—কৃষি, সেচ, ক্ষুদ্র সেচ এবং আপনার দপ্তর মিলিতভাবে কোনও রকম পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা? কারণ প্রতি বছর সারা বাংলায় পানীয় জলের সংকট দেখা দিচ্ছে। সবচেয়ে বেশি পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় সংকট দেখা দিচ্ছে। এ ছাড়া লবণাক্ত যে সমস্ত জেলা যেখানে সি-বেল্ট রয়েছে, কোস্টাল বেল্ট রয়েছে সেই সমস্ত জায়গাগুলিতে। আপনি পরিষ্কার করে জানাবেন এই ব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি কি? দ্বিতীয়ত আর একটি গুরুত্বপূর্ণ প্রশ্নে নাড়া দিচ্ছি, পানীয় জলে আর্সেনিক পয়জন। গতবার আপনি যে বই দিয়েছিলেন তাতে বলেছিলেন কিছু পদক্ষেপ এই ব্যাপারে গ্রহণ করেছেন। কিন্তু ২৪-পরগনা, মালদা, নদীয়া এবং হাওড়ার বিভিন্ন জায়গায় পানীয় জলে আর্সেনিক দূষণ গভীর সংকটের সৃষ্টি করেছে। এ ব্যাপারে রিপোর্টেড কেস খুব একটা কম নয়। মেডিক্যাল কমপ্লিকেশন ভীষণ খারাপ জায়গায় পৌঁছে গেছে। গ্রামের অসহায় মানুষ আর্সেনিক মিশ্রিত বিষাক্ত পানীয় জল পান করছেন এবং তার ফলস্বরূপ সারা শরীরে আর্সেনিকের পয়জন যে সমস্ত প্রতিক্রিয়া হচ্ছে সেগুলি সারা শরীরে দেখা দিচ্ছে। একবার বললেন আপনারা এই এই করছেন, এই ম্যাপ তৈরি করছেন এবং প্রতিষেধক হিসাবে ডিভাইজ ডেভেলপ করার চেষ্টা করছেন যার মাধ্যমে পানীয় জল নলকূপের মাধ্যমে আর্সেনিক বাই-পাস কর ফিল্টার করে দিতে পারেন। কিন্তু এখন পর্যন্ত পজিটিভ কিছু

দেখতে পেলাম না। যে সমস্ত আর্সেনিক পয়জন এলাকাগুলি আছে সেগুলি প্রি-ডোমিনেন্টলি ডিমার্কেটেড করার জায়গায় পৌঁছতে পারেননি। সঠিকভাবে ইমপ্লিমেন্ট করেত পারেননি। কি কারণে করতে পারেন নি সেটা জানা দরকার এবং বোঝা দরকার।

[3-50 — 4-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি বলব মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার উদ্যোগ আছে, কিন্তু পারসেন্টেজ অফ পারফরমেন্স খুব একটা ভাল অবস্থায় নেই। যেমন আজকে টোটাল এ. আর. ডবলিউ. এস. এর কাজ ১৯৯২-৯৩-কে যদি ধরি লেটেস্ট ১৯৯৩-৯৪ আমার কাছে সংখ্যা তত্ত্ব নেই, আপনি প্রোভাইড করতে পারেন নি যেটুকু অ্যানালিসিস করেছি তাতে দেখা যাচ্ছে total rural population cover. তার টোটাল পপুলেশনকে কভার করতে পেরেছেন ৬২.৮০ পারসেন্ট, তাতে সর্বভারতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান ২৮তম। ২৫টি দেশে ৭টি বিধানসভা কেন্দ্রের মধ্যে আমাদের রাজ্যের স্থান ২৮ তম। Total coverage of the rural population for drinking water is 62.80 per cent. এবং জেনারেল, সাধারণ মানুষ তার পারসেন্টেজ ৬৫.২০ পারসেন্ট। ইন্ডিয়ার ২৭তম পজিশন। শিডিউল কাস্ট পিপলের ক্ষেত্রে আপনি কভার করেছেন ৫৭.৩১ পারসেন্ট, ২৩ তম, পজিশন, শিডিউল ট্রাইবস আপনি কভার করতে পেরেছেন ৬২.২২ পারসেন্ট, সারা ভারতবর্ষে এর পজিশন ১৯ তম। এটা কেন হল? আপনার অর্থ, উদ্যোগ, মেশিনারি সবই আছে। বিশ্লেষণ করে একটা জিনিস আমি দেখেছি কোনও রকম রাজনৈতিক হীণমন্যতার শিকার না হয়ে বলি আমার ধারণা যে পঞ্চায়েতকে নিশ্চয়ই কাজ করতে দিতে হবে, বিকেন্দ্রীকৃত পরিকল্পনা নিয়ে এলাকা বাছতে হবে। সমস্যা সংকুল এলাকাকে নির্ধারণ করার মাধ্যমে কিভাবে কাজ হবে সেটা বাছতে হবে। আপনার দপ্তরের ব্যাপার, এখন আপনার দপ্তরের ইঞ্জিনিয়ারদের কোনও কাজ নেই। সম্প্রতি মেদিনীপুরে ইউনিসেফ কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের সঙ্গে কথা বলে ১৬ কোটি টাকা দিয়েছেন, ইন্ডিয়া মার্ক টাইপ ২ টিউবওয়েল বসাবার জন্য লেটেস্ট টেকনোলজির, ইন্ডিয়া মার্ক ৩ টিউবওয়েলের ব্যাপারে আমার কাছে সংবাদ আছে, আপনি খবর নেবেন ভাল করে, সম্প্রতি মেদিনীপুরে আপনার দপ্তরের একটা সভায় যেখানে আপনার চিফ ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইন্ডিয়ার ইউনিসেফের প্রতিনিধিরা গিয়েছিলেন পঞ্চায়েতের কর্মকর্তারা ছিলেন—আমি দায়িত্ব নিয়ে কথাটা বলছি—আপনি ভেরিফাই করে দেখেবেন ইউনিসেফের একজন প্রতিনিধি তিনি বঙ্গ সন্তান জয়ন্ত রায় হঠাৎ মিটিংয়ের মধ্যে দাঁড়িয়ে বললেন বন্ধু গণ, ইঞ্জিনিয়ার গণ মিটিং যা হবার হয়ে গেছে আর মিটিং করার দরকার নেই, আমার একটা প্রস্তাব আছে। হঠাৎ তিনি হাত ধরে একজনকে নিয়ে মিটিংয়ের মধ্যে ঢুকলেন, তিনি কে। ভাগিরথী জুট হোল্ডিং কোম্পানির একজন প্রতিনিধি, সরকারী মিটিংয়ের মধ্যে উড়িষ্যার একটি ফ্যাক্টরির মালিকদের প্রতিনিধি ইউনিসেফের প্রতিনিধি জয়ন্ত রায় তার হাত ধরে আপনার মিটিংয়ে ঢুকছেন এবং সেখানে বলা হচ্ছে মিটিং করার দরকার নেই। টাকা প্রেস হয়েছে শুনছেন আপনারা এই কোম্পানির কাছ থেকে মাল কেনা হবে। টেন্ডারের দরকার নেই। আপনারা এগিয়ে চলুন। আমার কাছে খবর আপনার দপ্তরের ইঞ্জিনিয়াররা প্রতিবাদ করেছিলেন, তারা বলেছিলেন এ কি কথা ভারতবর্ষের মধ্যে India marked type three tubuwell is advanced technological devise for Laterite

zone and for salt water zone. মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ায় অ্যাডভান্স টেকনোলজি ডিভাইজ এর জন্য টেকনোলজির সাউন্ট ইঞ্জিনিয়াররা রয়েছেন ভাল করে দেখতে হবে কি করে এটা পোঁতা হবে, তা না হলে উল্টোপাল্টা পুঁতে দিলে কিছুদিন পরেই টিউবওয়েলগুলি ঠ্যাং তুলে ধাঁড়িয়ে থাকবে, আপনার সমস্ত প্রচেষ্টা মাঠে মারা যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় আমি আপনাকে বলব, একটা আন্তর্জাতিক সংস্থা বঙ্গ দেশের প্রতিনিধি হিসাবে বঙ্গ সন্তান অসাধুভাবে ভাগিরথী জুট হোল্ডিং কোম্পানির সঙ্গে যুক্ত। যেখানে আপনারা, ভারতবর্ষ এবং ইঞ্জিনিয়াররা যুক্ত রয়েছেন সেখানে তার এতবড় হিম্মত হয় কি করে? একটা কোম্পানির প্রতিনিধিকে নিয়ে প্রকাশ্যে থ্রেট করছে, আপনারা অফিসারদের বলছে আপনাদের কোনও কথা শুনব না, আমি যে কথা বলব সেটা শুনতে হবে। মেদিনীপুরে ১৬ কোটি টাকা দিয়ে বসাতে পারবেন, এর পর পুরুলিয়া, বাঁকুড়ার ল্যাটারাইট জোনে এটা দেখা দরকার, একটা চক্রান্ত করে যেন এটা না হয়, পশ্চিমবঙ্গের অসম্মান যেন না হয় বাংলার মানুষ বঞ্চিত না হয়। সঠিকভাবে ইঞ্জিনিয়ারদের সহযোগিতা নিয়ে ইন্ডিয়া মার্ক টাইপ ৩ টিউবওয়েল বসে এটা আপনাদের দেখতে হবে।

এই যে হতাশামূলক পার্সেন্টেজ, আমরা পার্সেন্টেজ ইক্যুয়েশন করতে গিয়ে স্টাডি করে দেখেছি যে, পোজিশনটা কিন্তু খারাপ জায়গায় রয়েছে। মিনিমাম নিড প্রোগ্রামের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছিলেন পশ্চিমবঙ্গের খারাপ অর্থনৈতিক অবস্থার কথা জানিয়ে, কিন্তু কেন্দ্র সেকথা শোনেন নি। কারণ তাদেরও তো নিয়ম-কানুন মেনে চলতে হবে। আপনি বলবেন, সুতরাং আমি টাকা দেব—এভাবে চলে কি করে? কিন্তু এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তাদের দেয় ম্যাচিং গ্র্যান্টের টাকা দিচ্ছেন, কিন্তু সারা বছর আপনারা টাকা রিলিজের ক্ষেত্রে এমবারগো চালিয়ে যাচ্ছেন। পানীয় জলের ব্যাপারেও দেখেছি প্রতিটি জেলায় আজকে একই অবস্থা। এ-ব্যাপারে টাকা চেয়েও আপনার দপ্তর থেকে জেলাগুলি টাকা পাচ্ছে না। জলের পাইপ যা কিনছেন সেটা লাস্ট মুহূর্তে কিনছেন। লাস্ট মুহূর্তে ফিল্টার কিনছেন, অর্ডারও তাই দিচ্ছেন। কি করে টিউবওয়েল হবে বলুন? ১০ মাসের কাজ দু মাসের মধ্যে হবে কি করে শুনুন। সেখানে টাকা চুরি হবে। কিন্তু কাগজে-কলমে, অন ব্ল্যাক অ্যান্ড হোয়াইট, বুঝিয়ে দেবেন যে, প্রবলেম ভিলেজের সমস্যা মিটে গেছে। আগের মন্ত্রীকেও বলেছিলাম যে, আজকে সারা বাংলা সার্ভে করুন এবং সেটা খোলা মন নিয়ে করুন এবং এটা করলেন দেখবেন যে, বিগত পঞ্চায়েতগুলির মাধ্যমে গ্রাম-বাংলায় যেসব টিউবওয়েল পোঁতা হয়েছে সেগুলোর ক্ষেত্রে অফিসিয়ালি দেখানো হয়েছে তিন-চারশ ফুট, কিন্তু আন-অফিসিয়ালি একটি টিউবওয়েলের পাইপকে ভাগ করে পাঁচ জায়গায় বসানো হয়েছে এবং সেটা বর্ষার মধ্যে বসানো হয়েছে যাতে জলের লেয়ার উপরে পাওয়া যায়। এই করে বলে দেওয়া হয়েছে যে, প্রবলেম ভিলেজের সমস্যা মিটে গেছে, কিন্তু বাস্তবের সঙ্গে আপনাদের কথার কোনও মিল থাকছে না। আজকে গ্রামের পর গ্রামে পোঁতা টিউবওয়েলগুলি খারাপ হয়ে পড়ে রয়েছে। আজকে ব্লকে ব্লকে যদি স্টাডি করা হয় তাহলে এ-ব্যাপারে একটা ভয়ঙ্কর তথ্য বেরিয়ে আসবে। আজকে জনগণের অর্থ সঠিকভাবে ব্যবহৃত না করবার ফলে আপনার দপ্তরের ইচ্ছা থাকা সত্ত্বেও পানীয় জলের ক্ষেত্রে ঠিক জায়গায় পৌঁছাতে পারছেন না। আজকে টেকনোলজিক্যাল ডিভাইসের টাকা সরিয়ে যে সিস্টেমের মাধ্যমে কাজ করা হচ্ছে

তাতে এ-ব্যাপারে রাজ্যের পারফর্মেন্স রিপোর্ট সারা ভারতবর্ষের মধ্যে নিচের দিকে রয়েছে। আজকে এটাই হচ্ছে একটা দুঃখের বিষয়। আজকে পানীয় জল প্রকল্পে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা সঠিকভাবে ব্যয় করুন এবং শহরাঞ্চলের যে কোনও সংস্থাকেই টাকা দেন না কেন মানুষের উপর পানীয় জলের কর বসাবেন না, একথা বলে বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী মদনমোহন নাথ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রীর দেওয়া বাজেট ভাষণটি খুঁটিয়ে পড়েছি। আলোচনার সময় বিরোধী পক্ষের মাননীয় সদস্য যে কথা বললেন তাও আমি মন দিয়ে শোনার চেষ্টা করেছি। উনি বক্তব্য রাখতে গিয়ে যে কথা বলেছেন তা হল, পানীয় জল সরবরাহর যেখানে মুখ্য ব্যাপার সেখানে ত্রাণ ও শহরের মানুষের কাছে খাবার জল পৌছে দেবার ব্যাপারটার নৈতিকভাবে বিরোধিতা করা যায় না, কিন্তু কতকগুলি ব্যাপারের জন্য নাকি বিরোধিতা করলেন। আমাদের অভিজ্ঞতা থেকে আমরা জানি বিরোধিতা যখন বিরোধী সদস্যরা করেন তখন সেখানে কারণ, অকারণ বলে কোনও কথা থাকে না এবং সেটা তাদের কাছে বড় কথাও নয়। বড় কথা হচ্ছে, বিরোধিতা করতে হবে। সেই ব্যাপারে আমি একটু বলি। আমরা দেখতে পাচ্ছি বিরোধী দলের মাননীয় সদস্য বলেছেন যে, পশ্চিমবঙ্গে—জল সরবরাহের ব্যাপারে—প্রায় ৩২ হাজার গ্রামকে সমস্যা সংকুল গ্রাম বলে চিহ্নিত করা আছে। আর হিসাব দেওয়া হয়েছে ৬০৫৩টি গ্রামে পূর্বের জল সরবরাহের ব্যবস্থা ছিল। পরিসংখ্যান দিতে গিয়ে বললেন, কেন্দ্রীয় সরকারের যে পরিসংখ্যান সেই পরিসংখ্যান এই পরিসংখ্যানের সঙ্গে মেলে না। আমি এখানে কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান তুলে ধরে বলছি—১৯৭৭ সালের কেন্দ্রীয় সরকারের যে সার্ভে রিপোর্ট সেটা পড়ে দেখুন। ১৯৭৭ সালে অবস্থা থেকে বামফ্রন্ট সরকার কার্যক্রম শুরু হয়েছে। সেই অবস্থা থেকে আজ পর্যন্ত যে ব্যবস্থা হয়েছে সেটাই এখানে তুলে ধরা হয়েছে। এখানে দেখানো হয়েছে যে, সে সময়ে যে ২০ হাজার গ্রামকে সমস্যা সংকুল গ্রাম বলে চিহ্নিত করা হয়েছিল, সেই ২০ হাজার গ্রামে জল সরবরাহের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। আরও ১১ হাজার গ্রামকে একেবারে সমস্যা সংকুল বলে চিহ্নিত করা হয়েছিল। সেই গুলোতে একটাও উৎস ছিল না। সেই যে ১১ হাজার বাকি ছিল সেই গুলোতেও আংশিক জল সরবরাহ করা গিয়েছে। এই যে দাবি মন্ত্রী মহাশয় করেছেন তার তথ্যের মধ্যে দিয়ে, এই পরিসংখ্যান যে ভুল, এটা আমি মনে করি না। এই পরিসংখ্যান তো এখানে দেয়া আছে, তাহলে এটা বলতে হচ্ছে কেন? কারণ প্রতিটি ক্ষেত্রে আমরা দেখেছি, যখন ওদের সময় কি হয়েছে, আর বামফ্রন্ট সরকারের আমলে কি উন্নতি হয়েছে তা দেখানো হয় তখন দেশবাসী এবং মানুষের কাছে মুখ রক্ষার জন্য ওরা এই সব বলেন। বিধানসভার ভেতরেও নিজেদের গাত্রদাহ নির্বাপনের জন্য বলেন। পারসেন্টেজ টারসেন্টেজ নিয়ে বলার চেষ্টা করেন। তথাপি উনি হিসাব দিয়ে বলেছেন যে, গ্রামাঞ্চলে এবং শহরে ৬৩ পারসেন্ট মানুষ জল সরবরাহের আওতায় এসেছে। হ্যাঁ, এসেছে এবং এই পরিসংখ্যানটা ঠিকই দিয়েছেন। কিন্তু এটা বলছেন না যে, শুরুটা কোথা থেকে হয়েছিল। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কিছুটা সময় বাদ দিয়ে—ওরা ক্ষমতায় ছিলেন। সেই সময়কার সংখ্যাটা দিন? মাত্র ১৪ পারসেন্ট মানুষ সেই সময় গ্রামে জল সরবরাহের আওতায় ছিলেন।

[4-00 — 4-10 p.m.]

ঐ ৬ হাজার ৫৩টি গ্রামের পার্সেন্টেজ করলে, আমি পার্সেন্টেজ কষেছি, আমরা ১৪টি থেকে শুরু করে এই কয়েক বছরে ৬৩ পার্সেন্ট মানুষকে এর আওতায় এনেছি যা ভারতবর্ষের কোথাও পারেনি। এখানে উনি পার্সেন্টেজ-এর কথা বলছিলেন, কোনও রাজ্যেই এটা পারেনি। পার্সেন্টেজের কথা আমরা জানি। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের ক্ষেত্রে পার্সেন্টেজের ব্যাপারে কি রকম কারচুপি করে তা আমরা জানি। সুতরাং এখানে আমাদের কাছে পার্সেন্টেজের কথা বলে লাভ নেই। আমি গ্রামে জল সরবরাহের যে কথা বলছিলাম, আমি শুধু পরিসংখ্যান দিয়ে বলছি না, কোয়ালিটি অ্যান্ড সাস্টেনঅ্যাবল ওয়াটার সাপ্লাই কি হয়েছে তা একবার হিসাব করে দেখুন? এর কারণ হচ্ছে, শুধুমাত্র ডিপ টিউবওয়েল বা কিছু হ্যান্ড টিউবওয়েল, এগুলো মাত্র সাপ্লাই করে, যা পূর্বে ৩০ বছরে যখন কংগ্রেস ক্ষমতায় থাকার সময় করেছিল। আমরা এখানে যেটা করেছি, যেটা অন্য কোথাও হয়নি, সেখানে শুধু টিউবওয়েল নয়। গ্রামে পাইপ ওয়াটার সাপ্লাই ওদের সময়ে যেটা হয়েছিল, আর আমাদের সময়ে যা হয়েছে তা বলছি। এই মুহূর্তে ৩০২টি স্কীম হয়েছে। এর মাধ্যমে সারা গ্রাম বাংলায় পাইপের মাধ্যমে বাড়িতে জল সাপ্লাই করার ব্যবস্থা হয়েছে। ওদের সময়ে বলতে গেলে যা প্রায় একেবারেই ছিল না। তবে একেবারে কিছুই ছিল না, এই কথা আমি বলব না ১৯৭৭ সালে, আগে মাত্র ৭টি স্কীম ছিল। সাতটি স্কীমের মাধ্যমে তখন কভার করা হোত ২৪৯টি গ্রাম। এবারে আপনারা একবার তুলনা করে দেখুন, পার্থক্যটা একটু লক্ষ্য করুন। ওদের ৩০ বছর সময়ে পার্সেন্টেজটা কোথায় ছিল আর এই কয়েক বছরে, ১৯৭৭ সালের পর থেকে পার্সেন্টেজটা কোথায় আমরা নিয়ে গিয়েছি? ভারতবর্ষের আর কোনও রাজ্যে আছে এই পার্সেন্টেজ? উনি এটা দেখাতে পারেন, আমি চ্যালেঞ্জও করছি এটা উনি দেখান? উনি বক্তৃতা করার সময়ে তরুণ মন্ত্রী বলে প্রশংসা করে বলছিলেন। কিন্তু পরিসংখ্যান দেওয়া সময়ে যা বলছিলেন তা যেন কোথায় কত বাকি পড়ে আছে। আজকে পশ্চিমবাংলায় এমন কোনও গ্রাম নেই, ঐ যে সংজ্ঞা দেওয়া হয়েছে সংকটের গ্রাম, সেই রকম গ্রাম নেই। সব জায়গায় একটি হলেও, একটি সোর্স হলেও, আংশিক হলেও কিছু করা গেছে এই পারফরম্যান্সের কোনও স্বীকৃতি নেই? যদি তা না থাকে, পারফরম্যান্স ভাল হয়েছে বলে বলার না থাকে, সেজন্যই আমরা দেখছি এখানে ওরা সমালোচনা করছেন। এবং এটা করছেন মানুষের কাছে বাইরে মুখ থাকছে না বলে এবং গাত্রদাহ হচ্ছে বলে। টাকা হিসাবের কথা বলে গেলেন। বাজেট বরাদ্দের কথা উনি এখানে বলেছেন। ১৯৭৬-৭৭ সালের একটি রিপোর্ট আমি সম্প্রতি পেয়েছি। তাতে দেখছিলাম যে, ১৯৭৬-৭৭ যখন ওদের শেষ বাজেট হয়েছিল তখন গ্রামে জলের জন্য বরাদ্দ ছিল ৩ কোটি ৩৪ লক্ষ টাকা মাত্র। আর আজকে এক বছরের বাজেটে—উনি বলছিলেন, গ্রামে দু'ধরনের প্রকল্প আছে, এম. এন. পি. আর অ্যাকসিলারেটেড রুর্‍যাল ওয়াটার সাপ্লাই স্কীম, এই দু'ধরনের প্রকল্পে—গত বছরে এই সরকার ৩৩ কোটি টাকা খরচ করেছেন। পার্সেন্টেজ কষার সময়ে উনি ঐভাবে দেখিয়েছেন। একটু হিসাবটা করে দেখুন তাহলেই সব বোঝা যাবে যে আপনারা কি করেছিলেন আর আমরা কি করেছি। আমি একটি কথা শুধু বলব, উনি একটু আগে যে কথা বলেছেন সেটি ঠিক। আন্ডারগ্রাউন্ড

ওয়াটারের জন্য যদি নির্বিচারে টিউবওয়েল ইত্যাদি বসানো হয়, তাহলে একটা সমস্যা দেখা দিতে পারে। সেজন্য উনি সার্ফেস ওয়াটারের কথা বলেছেন। নদীর ধারে যে সমস্ত পৌরসভা আছে এবং যে সমস্ত পঞ্চায়েত আছে, সেখানে যদি সার্ফেস ওয়াটারের ব্যবস্থা করা যায়, সেইভাবে যদি কোনও স্কীম নেওয়া যায় তাহলে অনেকখানি এগিয়ে যাওয়া যায়।

গঙ্গা অ্যাকশন প্ল্যান্টের যে সমস্ত কাজ আছে সেগুলো যদি না করা হয় তাহলে যত পরিকল্পনাই করুন না কেন কোনও কাজে লাগবে না। পলতা ওয়ার্ক থেকে পাইপে ঠিকমতো জল তোলা যাচ্ছে না এবং বরাহনগরে যে ৫০০ ফুট পাইপ আছে সেটা গঙ্গার মধ্যে নামিয়ে দেওয়া সত্ত্বেও সে রকম সাড়া মিলছে না। আমরা শুনেছি যে, কানপুর ব্যারেজ তৈরি হচ্ছে, সেচ দপ্তরের সঙ্গে যোগাযোগ করে জানুন কি হবে না হবে। যা দরকার করুন, তা না হলে তো গঙ্গায় জল থাকবে না এবং লাইন বন্ধ হয়ে যাবে এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের জনস্বাস্থ্য ও গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী শ্রী গৌতম দেব ১৯৯৪-৯৫ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষের থেকে আনীত কাটমোশনকে সমর্থন করে বিতর্কে অংশগ্রহণ করছি। আমাদের দলের সদস্যরা গৌতমবাবুর প্রশংসা করেন এবং খুব ভাল ব্যবহার করেন বলে বলে থাকেন। বামফ্রন্ট সরকারের অন্য মন্ত্রীদের মতো অত ঔদ্ধত্য আসেনি। কিন্তু আপনার কাজের সঙ্গে কথার মিল থাকছে না। আপনার মিনিমাম নিট প্রোগ্রামে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রোগ্রামে আজ পর্যন্ত ২৪১টি গ্রামে জল সরবরাহ আপনার মাধ্যমে অনুমোদিত হয়েছে। তার মধ্যে ১৯৯১-৯২ সালে অন গোয়িং স্কীমে তারমধ্যে সম্পন্ন করতে পেরেছেন মাত্র ১টি, ২টি আংশিক, তার একটি মালদহে এবং আরেকটি রতুয়াতে। আপনার পারফরমেন্স দেখলে বোঝা যায় আপনি কতটা কাজ করতে সক্ষম হয়েছেন। যেমন ৮৫টা গ্রামের মধ্যে শুধু ১টি স্কীম হয়েছে। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে যে, পারস্পরিক কো-অর্ডিনেশনের অভাব এত বেশি কিছুই কাজ এগোচ্ছে না। কিছু কাজ করতে গেলেই পাওয়ার ডিপার্টমেন্ট এবং জেলা পরিষদের মধ্যে একটা গন্ডগোল লেগে যাচ্ছে যার ফলে কাজ কিছুই এগোচ্ছে না। ১৯৯১-৯২ সালে এই স্কীম বাবদ জেলা পরিষদকে ২১ কোটি দেওয়া কথা বরাদ্দ ছিল, তাতে ১৭ কোটি ১৬ লক্ষ টাকা জেলা পরিষদকে দেওয়া হয়েছিল। তারপরে ১৯৯১-৯২ সালে আর্থিক বছরে মাননীয় মন্ত্রী জেলা পরিষদকে এই প্রকল্প রূপায়ণের জন্য যে টাকা দিয়েছিলেন তাতে মাত্র ৫ কোটি ৪০ লক্ষ টাকা খরচ করেছিল, তাহলে বাকি টাকা দিয়ে তারা কি করেছেন তার হিসাব কিন্তু দিতে পারেননি।

[4-10 — 4-20 p.m.]

আপনাদের সব জেলা পরিষদের সাফল্য, পঞ্চায়েতের সাফল্য নিয়ে বলছেন, কিন্তু ৫ কোটি ৫০ লক্ষ টাকা বিভিন্ন জেলা পরিষদকে দেওয়া হয়েছে তার মধ্যে ৫টি জেলা পরিষদ আপনাকে হিসাব সাবমিট করেছে, তাদের ইউটিলাইজেশন সার্টিফিকেট পর্যন্ত দিতে পারেনি। যেখানে মাননীয় মন্ত্রী মহাশয় জেলাপরিষদের কাছ থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেট পর্যন্ত পাচ্ছেন না, জেলা পরিষদের মাধ্যমে রুর‍্যাল ওয়াটারের ব্যবস্থা করতে গিয়ে যে টাকা-পয়সা

নয়ছয় হচ্ছে তার কোনও ব্যবস্থা কিছু করতে পারেননি। এখন শুধু কেন্দ্রীয় সরকারে বিরুদ্ধে দোষ দেওয়া এই সরকারের একটা মজ্জাগত স্বভাব হয়ে গিয়েছে। সমস্ত মন্ত্রীদের এ দোষটা হয়ে গিয়েছে। আমি ছাত্রাবস্থায় দেখতাম তখন প্রগতিশীল, বুর্জোয়া এইসব কথ বলতে পারলেই বড় ছাত্র নেতা হয়ে যেত। এখন বিধায়ক আর মন্ত্রীদের দেখি যদি কে বিরোধী কথা বলতে পারে তাহলে সে বড় নেতা যায়। কথা ছিল ত্বরান্বিত গ্রামীণ জ সরবরাহ প্রকল্পের ক্ষেত্রে রাজ্য সরকার যেমন টাকা দেবেন, কেন্দ্রীয় সরকারও তেমন টাক দেবেন। কেন্দ্রীয় সরকার ১৬ কোটি ২৯ লক্ষ টাকা এই প্রকল্পের দিয়েছিলেন, রাজ্য সরকা সেখানে ১১ কোটি ৩ লক্ষ টাকা দিয়েছে। আপনারা পুরোপুরি দিতে পারেননি, ঐ বছ ৯১-৯২-তে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে ১২৪টি জল প্রকল্পের মধ্যে ৩টি সম্প হয়েছে ৪টি আংশিক হয়েছে, এই যে সাফল্য, এই সাফল্য গৌতমবাবুকে বাহবা দেব কি করে— একটা জিনিস দেখবেন গোয়ালা কখনই নিজের দইকে টক বলবে না, আপনার শাসক দলের সদস্য, আপনারা কখনই এটা বলবেন না, এটা ঠিক নয়। কন্ট্রাক্টারদের কি অবস্থা হয়েছে দেখুন, কন্ট্রাকটাররা অর্দ্ধেক কাজ করে চলে যাচ্ছে, কাজও কমপ্লিট করছে না অনেক জায়গায় তাদের টিকি বাঁধা আছে একজিকিউটিভ অর্থরিটি কাছে। আর একটা জিনি হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, জেলাপরিষদের মাধ্যমে যে কাজ আপনি করেছে তার হিসাবগুলি আপনি নিন, তার হিসাবগুলি আপনি হাউসে দিন। আর একটি জিনি দেখবেন, জিরাট এবং কুইনিন হুগলি জেলার গ্রামীণ জল সরবরাহ প্রকল্প, এটা আপ রূপায়ণ করতে পারেন নি। জিরাটের জন্য ৩৩ লক্ষ টাকা দিয়েছিলেন কিন্তু কাজ হয়নি কুইনিন এর জন্য আপনার দপ্তর বলছে, ইলেকট্রিকের কানেকশন দিতে পারছেন না ব ওখানে কাজ হচ্ছে না, এই হচ্ছে আপনার দপ্তরের অবস্থা। পাওয়ার ডিপার্টমেন্টের স আপনার দপ্তরের কো-রিলেশন নেই। ৩১শে মার্চ ই. সি. এল.-এর কাছ থেকে ২০ কো ৯৫ লক্ষ টাকা পেয়েছেন জল সরবরাহ প্রকল্পের জন্য, ঐ স্কীমের সেকেন্ড ফেজের কাজ যে কমপ্লিট করার কথা সেটা করতে পারেননি। সেকেন্ড এবং এইটথ প্ল্যানিং কমিশনের রিপোর্ট আছে সেখানে দেখবেন গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার যে রিপোর্ট বেরিয়েছে তাতে আপনা পারফরমেন্স হয়েছে বিরাট জিরো।

তাতে আপনাদের পারফরমেন্স সম্বন্ধে রয়েছে একটা বিরাট জিরো। অথচ আপনি কি আর. এ. স্কীমে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পেয়েছেন ১৭ কোটি ৬৬ লক্ষ। আপ সেটা রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে দিয়ে দিলেন। আজকে গ্রামীণ উন্নয়ন দপ্তর গ্রামাঞ্চ অবশ্য বেশির ভাগই গর্ত খোঁড়া পাইখানা—যেগুলি আছে সেগুলিকে রিমুভ করে স্যানিটা করার যে প্রোগ্রাম ছিল সেই প্রোগ্রাম ইমপ্লিমেন্ট করতে ব্যর্থ হয়েছে। তারপর গ্রামে জ সরবরাহের ব্যাপার যেটা আছে তারজন্য টিউবওয়েল যেগুলি বসানো হচ্ছে তাতে সা করার ব্যাপারে অসুবিধাটা কোথায় আমরা বুঝতে পারছি না। একটা মাস এক্সটেনশন প্রোগ্র রয়েছে, সেটার সঙ্গে আপনার ডিপার্টমেন্টের যে সার্ভে তার সঙ্গে আপনাদের ডিফারেন্স অপিনিয়ন অনেক সময় দেখা দেয়। এর ফলে একটা টিউবওয়েল হয়ত বসানো হল কি ঠিকমতোন সার্ভে করে না বসানোর জন্য বছর খানেক বাদেই হয়ত দেখা গেল সে টিউবওয়েল অকেজো হয়ে গেছে। যে লেয়ারে টিউবওয়েলটি হলে দীর্ঘদিন চলতে পারত সে

না করার ফলে এক বছর পরেই সেখান রেনোভেশনের প্রয়োজন দেখা দিচ্ছে। কাজেই আপনার ডিপার্টমেন্ট থেকে ঠিকমতোন সার্ভে করে যে লেয়ারে যত ফিট পাইপ দিয়ে ডিপ করে টিউবওয়েল বসানো দরকার সেটা বসাতে হবে এবং এ দিকে বিশেষভাবে আপনাকে নজর দিতে হবে। তারপর যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে আমরা আন্ডার গ্রাউন্ড ওয়াটারের উপর অত্যন্ত বেশি নির্ভরশীল হয়ে পড়ছি। একদিকে আপনার দপ্তর, অন্যদিকে অ্যাগ্রিকালচার ডিপার্টমেন্ট বা ইরিগেশন ডিপার্টমেন্ট এই আন্ডারগ্রাউন্ড ওয়াটারের উপর অত্যন্ত বেশি নির্ভরশীল হয়ে পড়ায় মাটির নিচে থেকে বেশি পরিমাণে জল তোলা হচ্ছে। এর ফলে মাটির নিচে জলের স্তরের হেরফের হয়ে যে কোনও সময় একটা অ্যাকসিডেন্টের সম্ভাবনা থেকে যাচ্ছে। কাজেই আন্ডার গ্রাউন্ড ওয়াটারের উপর এতবেশি নির্ভরশীল না হয়ে সারফেস ওয়াটারের দিকে নজর দিয়ে সারফেস ওয়াটারকে যাতে আরও বেশি বেশি করে কাজে লাগানো যায় সে দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। এই আন্ডারগ্রাউন্ড ওয়াটারের উপর বেশি নির্ভরশীল হয়ে পড়ায় অনেক সময় ক্রাইসিস বাড়ছে। তারপর সি. এম. ডি. এ. এলাকার বাইরে ওয়াটার সাপ্লাই-এর ব্যাপারটা কারা দেখবেন এটা পরিষ্কার করা দরকার। রুর‍্যাল বেল্টে এই ধরনের যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে সেখানে ওয়াটার সাপ্লাই-এর ব্যাপারে কেউ বলেন এটা সি. এম. ডি. এ. দেখবে, কেউ বলেন পি. এইচ. ই. দেখবে, কেউ বলে মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট দেখবে। এই টানাপোড়েনের ফলে সি. এম. ডি. এ. এলাকার বাইরের মিউনিসিপ্যাল এরিয়ার লোকেরা পানীয় জলের সমস্যায় পড়ছেন। এখানে যে কো-অর্ডিনেশনের ব্যাপারটা আছে সেটা ঠিকমতো দেখা দরকার। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, শুধু কেন্দ্রের বিরুদ্ধে কথা না বলে কেন্দ্র থেকে যে টাকাগুলি পাচ্ছেন এবং জেলা পরিষদকে দিচ্ছেন সেগুলির মিসইউজ যেভাবে হচ্ছে সেটা বন্ধ করুন এবং সেই টাকার যথাযথ ইউটিলাইজেশন সার্টিফিকেট তাদের দিতে বলুন। আমি আশা করি, মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় বলবেন যে কতগুলি জেলা পরিষদকে আপনি টাকা দিয়েছেন এবং তারমধ্যে কতগুলি জেলাপরিষদ তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়েছে। আপনি তো খাতায় কলমে বলে দিচ্ছেন যে এমন কোনও মৌজা নেই যেখানে জল সরবরাহের ব্যবস্থা নেই কিন্তু বাস্তব অবস্থা কি তাই ছোটবেলা থেকেই শুনে আসছি যে বাঁকুড়া, পুরুলিয়া খরা প্রবণ এরিয়া, সেখানে পানীয় জলের সমস্যা আছে কিন্তু আজকাল তো এমন অবস্থা হয়েছে যে যেখানে পানীয় জলের ক্রাইসিস ছিল না সেখানেও পানীয় জলের ক্রাইসিস দেখা দিচ্ছে। আপনি তো অনেক জায়গায় পাইপ লাইন দিয়ে ওয়াটার সাপ্লাই করছেন। কিন্তু এগুলির মেন্টেনন্সের ব্যাপারে অনেক গাফিলতি দেখা যাচ্ছে। এই তো সেদিন খানাকুলে গিয়ে দেখলাম যে আপনার ডিপার্টমেন্টের লোকদের গাফিলতিতে সেই ওয়াটার সাপ্লাই ইরেগুলার হয়ে যাচ্ছে। আপনি এগুলির প্রতি দৃষ্টি দিন। আমি আশা করি এখন যেসব বক্তব্য রাখলাম এবং কাটমোশনে যেসব কথা লেখা আছে মন্ত্রী মহাশয় তার জবাব দেবেন। এই বলে আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় জল সরবরাহ এবং জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মাননীয় গৌতম দেব যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন

করেছেন, আমি আন্তরিকভাবে সমর্থন করছি। আমি আপনার মাধ্যমে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি যে আমাদের পশ্চিমবাংলার গৌরব দার্জিলিং, সেখানে জলের অভাব। বিদেশি লোকেরা সেখানে যান, আমরাও যাই, সকলেই যান, ভীষণ জলের অভাব ছিল। সেই জলের অভাব দূর করার জন্য তিনি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ পরিকল্পনা গ্রহণ করেছেন, মুখ্যমন্ত্রী তা উদ্বোধনও করেছেন। উত্তরবঙ্গের শিলিগুড়িতে তিনি একটি ভাল জলপ্রকল্প গ্রহণ করেছেন, খড়গপুরেও একটি জলপ্রকল্প গ্রহণ করেছেন এবং দুর্গাপুরেও একটি জলপ্রকল্প গ্রহণ করেছেন, এই সব কাজের জন্য তাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। তিনি সমস্ত মিউনিসিপ্যালিটিকে জলের ব্যাপারে অনেক উন্নত করেছেন এবং শুধু তাই নয় তিনি নিজে যেটা বলেছেন তিনি নিজের সম্পদ সৃষ্টির ও ব্যবস্থা করেছেন। আমি তার কাছে কয়েকটি কথাও রাখতে চাই, গত বছর ৭৬ কোটি ৬৩ লক্ষ ব্যয় বরাদ্দ ছিল তাকে বাড়িয়ে এবারে ১০০ কোটি করেছেন। মিনিমাম নিড প্রোগ্রামে কাজের অগ্রগতির কথা তিনি বলেছেন। আমি আমার অভিজ্ঞতার কথা বলছি, আর্সেনিকের যে সমস্যা দেখা দিয়েছে, আমাদের গ্রামাঞ্চলের কোথায় আর্সেনিক আছে, কোথায় নেই সেটা পরীক্ষা করে দেখতে হবে। উৎকট আকারে আর্সেনিকের একটা প্রতিফলন মানুষের গায়ে, সারাদেহে যখন দেখা যাচ্ছে তখন ধরতে পারা যাচ্ছে যে, ওখানে আর্সেনিক আছে। কোথায় আর্সেনিক আছে তা পরীক্ষা করার ব্যবস্থা ব্লক পর্যায়ে কোনও জায়গায় নেই। এই সম্পর্কে পরীক্ষা করা যায় কিনা সেটা দেখবেন। দ্বিতীয় কথা যেখানে আর্সেনিক ধরা পড়েছে, আমরা অনেক জায়গায় সেই টিউবওয়েলগুলো বন্ধ করে দিয়েছি, যেখানে ডিপ টিউবওয়েল দ্বারা নল বাহিত জল সরবরাহ হোত আর্সেনিক পাওয়ার ফলে সেইগুলো বন্ধ করে দেওয়া হয়েছে। কিন্তু তার পরে তাদের কিভাবে চলবে তার কোনও ব্যবস্থা করতে পারি নি। এই সম্পর্কে কি ভাবছেন সেটা বলবেন। গতবারেও আমি বলেছিলাম এবারেও বলছি উনি এই সম্পর্কে একটু ডিটেলে বলবেন যে তাদের প্রবলেমটা কিভাবে সলভ করা যাবে। আমার নির্বাচনী এলাকায় গত ৫ বছরে আর্সেনিকের প্রভাবে ৬০০ লোক মারা গেছে ক্যান্সার প্রভৃতি বিভিন্ন রোগে। আমি এই সম্পর্কে হেলথ ডিপার্টমেন্টকে লিখেছিলাম, গত বারে আমি এই সম্পর্কে একটা প্রশ্নও করেছিলাম যে এই সব জায়গায় জল থেকে যে রোগ হচ্ছে এইগুলো পরীক্ষা করে ব্যবস্থা গ্রহণ করুন। হেলথ ডিপার্টমেন্ট থেকে যখন যায় তখন তারা টিউবওয়েলের গভীরতা সম্পর্কে বলে। পঞ্চায়েত এই কাজ করবে, আর. ডবলিউ. এ. সি. তারা গ্রামাঞ্চলে বলে দিচ্ছে আমাদের কাছে কিছু নেই সব পঞ্চায়েত করবে। গত বছর আমাদের ওখানে ডাইরিয়াতে ৩০০ জন মারা গেছে আমার নির্বাচনী এলাকায়। তখন হেলথ ডিপার্টমেন্ট থেকে লোক গিয়ে বলল টিউবওয়েলের প্ল্যাটফর্ম বাঁধানো না হওয়ার জন্য দূষিত জল নিচে চলে যাচ্ছে এবং অল্প গভীরতার টিউবওয়েল করার জন্য লোক মারা যাচ্ছে। হেলথ ডিপার্টমেন্ট সঙ্গে সঙ্গে দায়িত্বটা টিউবওয়েলের ঘাড়ে চাপিয়ে দিল। পানীয় জল সরবরাহের দায়িত্ব সরকারের। সরকারকে পানীয় জল পৌঁছে দিতে হবে। পঞ্চায়েত পারছে না, তারা বলছে—আমরা টাকা পাচ্ছি না। আমি তিনটে গ্রামে দেখলাম টিউবওয়েল করে দেবার কিছু দিন পরেই টিউবওয়েলগুলো খারাপ হয়ে গেল। আর সারাবার কোনও ব্যবস্থা নেই। আমি মন্ত্রীর কাছে কর জোড়ে আবেদন জানাচ্ছি, এ ব্যাপারে এম. এল. এ.-দের কিছু অন্তত ক্ষমতা দিন। আমাদের এসে গ্রামের লোকেরা বলেন, টিউবওয়েল করে দিন। আমাদের কথায় কিছুই হয় না, আমরা কিছুই করে দিতে পারি না। আমার এলাকার মধ্যে

যখানে পঞ্চায়েত কংগ্রেস পরিচালনা করছে, সেখানে তারা আমার কথা শোনেন না, আর আমাদের পঞ্চায়েত বলে,—হাতে টাকা নেই। আপনার কাছে আমার আবেদন, আমরা যাতে ক্রিটিক্যাল কেসগুলির ক্ষেত্রে কিছু অন্তত করতে পারি, তার জন্য আপনি একটা কিছু করুন। য়েত নলবাহী জল সরবরাহ ব্যবস্থা অনেক জায়গায় হয়েছে, কিন্তু আমাদের উত্তরবঙ্গে এই কাজের বিশেষ কোনও অগ্রগতি আমরা দেখছি না। আমার নির্বাচন কেন্দ্রে চার বছর আগে মুর্শিদা প্রকল্প মঞ্জুর হয়েছিল, কিন্তু আজও তার কোনও কাজ আরম্ভ হয়নি। এ বিষয়ে আপনার ডিপার্টমেন্ট কি করছে জানি না। এই বিষয়টা খতিয়ে দেখতে আমি আপনাকে অনুরোধ করছি। আর একটা বিষয় হচ্ছে, প্রতি ২৫০ জন মানুষ প্রতি একটা টিউবওয়েল-এর যে নীতি গৃহীত হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি এখানে নিশ্চয়ই বলতে পারি যে, টিউবওয়েল নেই এরকম কোনও গ্রাম আছে বলে আমি মনে করি না। তবে এখন অনেক জায়গায় নতুন নতুন এমন কিছু পাড়া গড়ে উঠেছে, কিন্তু ২৫০ জনের কম মানুষের হয়ত বাস, তাই সেখানে একটা টিউবওয়েল দেওয়া যাচ্ছে না। আবার আমরা দেখছি বহু জায়গায় সঠিকভাবে টিউবওয়েল বন্টন করা হয়নি। কোনও এলাকায় বেশি আছে, কোনও এলাকায় কম আছে। এ ব্যাপারে একটা কমিটি করে তাদের দিয়ে নতুন করে সার্ভে করানো দরকার। অনেক জায়গায় ছোট ছোট টিউবওয়েল করা হয়েছে, অনেক জায়গায় ঠিকমতো প্লাটফর্ম করা হয়নি। আমি আপনার কাছে আবেদন করছি, আপনি সঠিক প্ল্যাণ করে টিউবওয়েল বসাবার ব্যবস্থা করুন। পঞ্চায়েতকে বলুন আগে থেকে প্ল্যান করতে হবে, তালিকা তৈরি করতে হবে, যে টিউবওয়েল গুলো খারাপ হয়ে আছে সেগুলোর মধ্যে কতগুলো ঠিক করতে হবে এবং কতগুলো নতুন করে বসাতে হবে। তারপর প্ল্যান করে সেই ভাবে কাজ করতে হবে। কারণ পঞ্চায়েত সমিতি বা গ্রাম পঞ্চায়েতকে জিজ্ঞাসা করলে কেউ কোনও প্ল্যান প্রোগ্রাম বলতে পারে না। সেই জন্যই আমি আপনাকে বলছি যে, পঞ্চায়েত সমিতিকে বলা হোক প্ল্যান করে নতুন টিউবওয়েল বসাতে হবে এবং টিউবওয়েল মেরামত করতে হবে। তারপর লৌহ দূষণ সম্পর্কে আমরা যে কাজ আরম্ভ করেছিলাম তার কি অগ্রগতি হয়েছে? এটা আমরা জানি না। মন্ত্রী মহাশয় যদি আমাদের জানান ভাল হয়। আমরা দেখছি অনেক টিউবওয়েলের জল এক ঘণ্টা ফেলে রাখলেই তার উপর একটা আস্তরণ পড়ে যায়। লৌহ দূষণ মুক্ত করার কি কাজ হচ্ছে, আমরা জানি না। এটা যাতে টিকমতো হয় তা ডিপার্টমেন্টকে দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, যেখানে যাই হোক না কেন আপনার ডিপার্টমেন্ট সমস্ত দোষ পঞ্চায়েতকে দিয়ে থাকে। বহু জায়গায় জল পড়ে নষ্ট হচ্ছে, সেটা দেখার কোনও লোক নেই। যেমন আমাদের স্টেশনে একটা ট্যাঙ্ক করে রেখেছেন, সেখান দিয়ে জল পড়ে নষ্ট হয়ে যাচ্ছে, সেই জল কিন্তু কোনও ভাবেই ব্যবহার করা যাচ্ছে না। আপনি গ্রামাঞ্চলে 'অনাময়ের' জন্য ৪ লক্ষ টাকা মঞ্জুর করেছেন, তাতে কি কাজ হবে জানি না। এটা আমি আপনাকে বাড়াতে অনুরোধ করছি। তারপর আমরা গ্রামাঞ্চলে দেখি অনেক সময়ই ঝড়ে বিদ্যুৎ বিপর্যয় ঘটে, তখন বিভিন্ন জায়গায় ওয়াটার সাপ্লাই-এর যে ট্যাঙ্ক আছে সেই ট্যাঙ্কে জল তোলা যায় না। কোনও ডিস্ট্রিক্ট লেভেলে যদি ৭ দিন বিদ্যুৎ না থাকে তাহলে ৭ দিনই জল পাওয়া যায় না। এরকম অবস্থায় যাতে জেনারেটর দিয়ে জল দেওয়া যায় তার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। যাই হোক আপনি আপনার ডিপার্টমেন্টের বিভিন্ন কাজের ক্ষেত্রে যে স্কীম ইন্টারেস্ট তার জন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ সরকারের জনস্বাস্থ্য কারিগর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী গৌতম দেব যে বাজেট উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। আমি বিরোধিতা করছি এই জন্য, আমার আগে প্রবীণ বিধায়ক শ্রী বীরেন্দ্রনাথ মৈত্র মহাশয় বললেন, উত্তরবঙ্গে আশাতীত কাজ হয়নি। উত্তরবঙ্গের মানুষের যে প্রত্যাশা ছিল—ইতিমধ্যে যে সমস্ত প্রবলেম ভিলেজ ছিল যেগুলিতে জল সরবরাহের ব্যবস্থা নেই, সেইসব গ্রামগুলিতে দ্রুত জল সরবরাহ পৌঁছে দেবার ক্ষেত্রে সেই অনুযায়ী কাজ হয়নি। সেইজন্য তিনি ক্ষোভ প্রকাশ করলেন। একটা বড় শরিক দলের সদস্য ধিকৃত হবেন সেইজন্য তিনি বাধ্য হয়ে সমর্থন করলেন। আমি তার সাথে এক জায়গায় একমত এবং সবাই আমার সঙ্গে একমত হবেন। পূর্বসূরি বিধায়কের কাছ থেকে শুনলাম কিছুদিন আগে পর্যন্ত বিধায়করা তাদের তাদের নিজ নিজ এলাকায় তাদের পছন্দমতো এবং প্রয়োজন মতোন টিউবওয়েল বসাবার জন্য কিছু কোটা পেতেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, বিধায়ক হিসাবে জলের মতোন একটা গুরুত্বপূর্ণ প্রয়োজনীয় ব্যাপারে যেখানে জল সরবরাহ নেই, সেখানকার মানুষ এসে আমাদের স্মরণ করিয়ে দিচ্ছে যে আগেকার বিধায়ক-এর কাছ থেকে আমরা এই ধরনের সাহায্য পেয়েছি টিউবওয়েল বসানোর ক্ষেত্রে, সেক্ষেত্রে আমি মন্ত্রী মহাশয়কে এই কথাটা অর্থাৎ কোটার ব্যাপারে বিবেচনা করবার জন্য অনুরোধ করব, সক্রিয়ভাবে এটা ভাববার জন্য অনুরোধ করছি। একটু আগে মান্নান সাহেব বললেন, গৌতমবাবু এই দপ্তরের পাবার পর একটা উৎসাহ সৃষ্টি করেছেন। কিন্তু ওনার আন্তরিকতা থাকলে কি হবে? তার বাজেট ভাষণের একটা বই আছে, সেখানে বলছে, আমাদের রাজ্যে ৩৮ হাজার ২৪টি মৌজা আছে। সেই মৌজার মধ্যে ৩১ হাজার ৯৭১টি মৌজা সমস্যা সংকুল। অর্থাৎ সেখানে পানীয় জল পাবার সুযোগ নেই বলে চিহ্নিতকরণ করা হয়েছিল। তারপর আলাদা আলাদাভাবে চিহ্নিত মৌজাগুলিকে সামনে রেখে মন্ত্রী মহাশয়ের আগে যিনি দায়িত্বে ছিলেন তিনি এগুবার চেষ্টা করেছিলেন। কিন্তু এখানে তার কোনও সুস্পষ্ট চিত্র নেই যা এখন অবধি কতগুলি সমস্যা সংকুল মৌজাকে সমস্যা দূরীভূত করা হয়েছে, সেই এলাকার মানুষদের কাছে পানীয় জল সরবরাহ করা সম্ভব হয়েছে কিনা। একটু আগে মাননীয় সদস্য মানসবাবু বললেন, আমাদের রাজ্যে মন্ত্রীর আন্তরিকতা থাকা সত্ত্বেও ২৪টি অঙ্গরাজ্য এবং ৭টি কেন্দ্রশাসিত রাজ্যের মধ্যে ২৫তম জায়গায় আছে। মাননীয় সদস্য মদনবাবু উনি ১৯৭৭ সালের হিসাব দিয়েছেন, তখন রিজার্ভ ট্যাঙ্কের ব্যবস্থা ছিল। আমি বলছি, ১৯৯২।৯৩ সালের যে হিসাব সর্বভারতীয় ক্ষেত্রে সেই হিসাব বলা হচ্ছে। সুতরাং এই জায়গা থেকে এগুতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, মেদিনীপুর জেলা হচ্ছে আমাদের জেলা, আমি ঐ জেলায় বসবাস করি, ঐ জেলার অধিবাসী। সেখানে গেঁওখালিতে একটা প্রকল্প ইতিমধ্যেই বাস্তবায়িত হয়েছে, পরিপূর্ণ জল সরবরাহের ব্যবস্থা হয়েছে। হলদিয়া শিল্প নগরীর বিস্তীর্ণ এলাকায় সেই জল দেওয়া হচ্ছে। আমার এলাকা হচ্ছে সমুদ্র-উপকূলবর্তী এলাকা বলে বিস্তীর্ণ এলাকাকে নন-টিউবওয়েল জোন, কাঁথির বিস্তীর্ণ এলাকা নন-টিউবওয়েল জোন বলে নলবাহী জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল। আমি গেঁওখালির উদাহরণ দিতে পারি। এখানে চাচাজি বললেন, খড়্গপুরে একটা প্রকল্প নেওয়া হয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয় আন্তরিকভাবে চেষ্টা করছেন কিন্তু যে গতিতে এগোচ্ছে তা ত্যন্ত শম্বুক গতি। সেই পরিকাঠামো নেই দ্রুত গতিতে কাজ করার, তার জন্য আরও দু-চন বছর লেগে যাবে আরও টাকার প্রয়োজন হবে। আমার বাস্তব অভিজ্ঞতা থেকে আমি যেমন আমার এলাকার মানুষদের গতকাল বলছিলাম। আমি তাদের বলছিলাম যে আগামী কাল জনস্বাস্থ্য দপ্তরের বাজেট আছে, তারা বললেন আমরা আজকে পুকুরের জল খাচ্ছি ফটকিরি দিয়ে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি বলছি একটা সর্বদলীয় কমিটি করে দিয়ে আমার সাথে পাঠানো হোক। আমি কাঁথি ১, ২ এবং ৩ নম্বর ব্লকের একটা বিস্তীর্ণ এলাকা যেখান থেকে ৪/৫ কিলোমিটার দূরেই বঙ্গোপসাগর, সেখানে টিউবওয়েলের জল পাওয়া যায় না। যখন কংগ্রেস সরকার ছিলেন পশ্চিমবঙ্গে সেখানে পাইপ লাইন টিউবওয়েলের রিজারভার তৈরি করে রেখে গিয়েছিলেন জল সরবরাহের ব্যবস্থা করে দিয়ে। আজকে সেইসব টিউবওয়েল চাকড হয়ে গেছে, জল উঠছে না। রিজারভারগুলি দাঁত বের করে এলাকার মানুষদের উপহাস করছে। এই অবস্থার মধ্যে আমরা সেই জায়গায় আছি। কি করে হবে? আপনাদের পক্ষে কি করে সম্ভব হবে? যখনই গেছি, আপনাদের ঐ এলাকার অফিসারদের কাছে বার বার দরবার করেছি বলেছেন পয়সা নেই। আজকে যে কথা সমস্ত মাননীয় বিধায়ক এবং মন্ত্রী মহাশয়রা বলে থাকেন যে কেন্দ্র টাকা দেয় না, এই দপ্তরের জল সরবরাহ করার ক্ষেত্রে সব থেকে যে দুটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে তার মধ্যে কেন্দ্রীয় সরকারের এ. আর. ডবলিউ. এস. পি. তার অবস্থাটা আজকে কি? কেন্দ্র টাকা দেয় না, কেন্দ্র টাকা না দেওয়ার জন্য বঞ্চনা করার জন্য জল সরবরাহ করতে পারি না এই যুক্তি আজকে খাটে না। আমরা দেখতে পাচ্ছি ১৯৯৪-৯৫ সালের জন্য কেন্দ্র প্রথমে ১ কোটি ২৪ লক্ষ টাকা বরাদ্দ করেছিল এবং পরবর্তীকালে সংশোধিত আকারে আরও অতিরিক্ত ১১২৮ লক্ষ টাকা বরাদ্দ করেছিল। সেখানে আমরা দেখতে পাচ্ছি ১৮২৪ লক্ষ টাকার মধ্যে মাত্র ৯১২ লক্ষ টাকা সংগ্রহ করে খরচ করা গেছে, এর সঙ্গে ম্যাচিং গ্রান্ট দিতে হবে, রাজ্য সরকার তা দিতে পারছেন না। আমরা দেখতে পাচ্ছি যে গ্রামের মানুষ জল খেতে পাচ্ছে না। আজকে সি. এম. ডি. এ. শহর এলাকাগুলির মধ্যে জল সরবরাহ হবে শহরগুলিতে সেই ব্যবস্থা হচ্ছে। আমি যে কথা বলছিলাম আরও অতিরিক্ত ১১২৮ লক্ষ টাকার মধ্যে ৬০০ লক্ষ টাকা অর্থাৎ ৬ কোটি টাকা খরচ হয়েছে, তাতে অবস্থা কি করে এগোবে? মন্ত্রী মহাশয় এক একটি প্রকল্পের কথা বললেন সি. এম. ডি. এ.-র বাইরে ১৬টি প্রকল্প হাতে নেওয়া হয়েছে সেখানে কত টাকা রাখা হয়েছে, যে পরিমাণ টাকা রাখা হয়েছে—কত জানি না—এই প্রকল্পগুলি বাস্তবে রূপায়িত হবে। মন্ত্রী মহাশয়ের আন্তরিকতা আছে, তিনি এই দপ্তরকে গতিশীল করতে চাইছেন, কিন্তু চাইলে কি হবে, যে অর্থনৈতিক সংকট পশ্চিমবঙ্গে সেই সংকটের মধ্যে পড়ে প্রকল্পগুলিকে রূপায়িত করা সম্ভব হচ্ছে না। তাই আজকে এই কথাগুলির বলছি, এ ছাড়া নিছক বিরোধিতার জন্য বিরোধিতা করছি না। আজকে সামগ্রিকভাবে যখন অন্যান্য রাজ্যগুলিতে ব্যাপকভাবে পানীয় জলের ব্যাপারটিকে মানুষের কাছে সুনিশ্চিত করা হচ্ছে তখন এখানে অন্যরকম অবস্থা দেখা দিচ্ছে।

[4-40 — 4-50 p.m.]

সেখানে অনেক গ্রাম আজকে সমস্যা সঙ্কুল হয়ে রয়েছে। তাই আমি মাননীয় মন্ত্রী

মহাশয়কে বলব, অন্ততপক্ষে পানীয় জলের ব্যাপারে অর্থ দপ্তরের কাছ থেকে প্রয়োজন মাফিক যদি বের করে আনতে পারেন তাহলে আর সমস্য সঙ্কুল ভিলেজ থাকবে না। যে সমস্ত টিউবওয়েল সেখানে পাতা হয়েছে সেগুলো সব অকেজো হয়ে পড়ে রয়েছে, সারাবার ব্যবস্থা পর্যন্ত নেই। এখানে বলবার চেষ্টা করা হয়েছে যে, জওহর রোজগার যোজনার টাকা থেকে এসব করে দেওয়া হবে, কিন্তু যেহেতু পানীয় জলের ব্যাপারে গ্রামগুলি পিছিয়ে রয়েছে সেজন্য আমি এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী খাল্লা সোরেন ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আপনি জানেন, জল হচ্ছে জীবন, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের জীবনের সঙ্গে সম্পর্কিত যে ব্যয়-বরাদ্দর দাবিকে আমরা সমর্থন করছি তার বিরোধিতা করছেন বিরোধীপক্ষ। স্বাধীনতার পর থেকে সময়টাকে ভাগ করলে তার দুই-তৃতীয়াংশ সময় ওরা রাজ্য শাসন করেছেন, আর বামফ্রন্ট সরকার এসেছেন মাত্র ১৭ বছর। কিন্তু এই ১৭ বছরে রাজ্যের অনেক অগ্রগতি ঘটেছে। এখানে পঞ্চায়েতের মাধ্যমে জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। আজকে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত-এর মাধ্যমে গ্রামের মানুষের কাছে পানীয় জল পৌঁছে দেবার চেষ্টা করা হচ্ছে। এক্ষেত্রে ত্রুটি হয়ত কিছু আছে এবং সেটা শোধরানো দরকার। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানকার ১৪টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৬টি গ্রাম পঞ্চায়েত এলাকা খরাপ্রবণ। সেখানে মাটির নিচ থেকে টিউবওয়েলের মাধ্যমে জল তোলা অসম্ভব। সেখানে বাংলাদেশ সীমান্ত এলাকায় ছত্রহাটি বলে একটি অঞ্চল রয়েছে। ওটা বি. এস. এফের এলাকা। ওপারেই রয়েছে বি. ডি. আর. ক্যাম্প। সেখানে লক্ষ্য করেছি, বাংলাদেশ ডিপ টিউবওয়েলের মাধ্যমে দুটি গ্রামে জল সরবরাহের ব্যবস্থা করেছে। তপন থানার ১১টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৫-৬টি গ্রাম পঞ্চায়েতে পাইপের মাধ্যমে জল সরবরাহ করা সম্ভব, কিন্তু বাকিগুলিতে ২০-৩০টি পাইপের মাধ্যমেও জল তোলা অসম্ভব ব্যাপার। ঐ ৬-৭টি গ্রাম পঞ্চায়েতের জল সরবরাহ যাতে করা হয় তারজন্য অনুরোধ করছি। গত বিধ্বংসী বন্যায় জলপাইগুড়ি জেলার ব্রিজ, রাস্তাঘাটসহ অনেক টিউবওয়েলেও নষ্ট হয়ে গেছে। সেখানে অতি দ্রুত জেলা পরিষদের মাধ্যমে সমস্যার সমাধান করা দরকার।

জলপাইগুড়ি জেলার জয়গাঁ, টোডেপাড়া, বক্সাদুয়ার প্রভৃতি জায়গায় জলের সংকট রয়েছে, বন্যা বিধস্ত হয়ে গিয়েছে সেই সমস্ত জয়গা। অবিলম্বে জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে সেখানে মানুষের জলের সমস্যা দূর করা দরকার। আমাদের সরকার পক্ষের পঞ্চায়েত সমিতির কর্ম-কর্তাদের লক্ষ্য রাখতে হবে কোনও এলাকায় কি পরিমাণ মাটির নিচে পাইপ লাগবে যাতে বিশুদ্ধ জল সরবরাহ করা যায়। এই ব্যাপারে সরকারের একটা তথ্য থাকা দরকার, একটা সার্ভে এই ব্যাপারে করা দরকার। সেই অনুযায়ী যাতে জেলা পরিষদের মাধ্যমে টিউবওয়েলগুলি বসানো হয় সেটা দেখতে হবে। জনগণের চাহিদা অনুযায়ী ৩-৪টি করে পাইপ বসিয়ে টিউবওয়েল বসিয়ে দিলে স্থায়ীভাবে জনগণের সমস্যার সমাধান হবে না। মাটির নিচে কোন স্তরে জল আছে সেই ব্যাপারে সরকার পক্ষ থেকে একটা সমীক্ষা করা দরকার। আজকে সঠিকভাবে মন্ত্রী মহাশয় গোটা পশ্চিমবাংলার কটা মৌজায় জলের সমস্যা দূর করতে পেরেছেন, কতগুলিতে পারেননি সেটা তুলে ধরেছেন।

সঠিকভাবে তিনি চেষ্টা করছেন আগামী দিনে পরিকল্পনার মাধ্যমে যাতে বাকি মৌজাগুলিতে জলের সংকট দূর করা যায় তার চেষ্টা করবেন। এই কথা ঠিক যে পানীয় জলের সঙ্গে মানুষের স্বাস্থ্যের যোগাযোগ আছে। বর্ষার পরে কিংবা বন্যার পরে টিউবওয়েলগুলি অকেজো হয়ে যায়, তারপর আন্ত্রিক এবং কলেরা মতো অসুখ দেখা দেয়। আমরা দেখেছি আদিবাসী এলাকায় বর্ষার পর কলেরা হতে শুরু করে। সেখানে ভালভাবে চিকিৎসার ব্যবস্থা না থাকার ফলে অনেক অসুবিধা হয়। জল হচ্ছে মানুষের জীবন। আরও বৈজ্ঞানিক পদ্ধতিতে সঠিকভাবে যাতে মানুষের কাছে পানীয় জল পৌঁছে দেওয়া যায় তার জন্য আগামী দিনে যাতে সঠিক পরিকল্পনা করা যায় সেই দিকে নজর দেবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্যে এবং কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি মন দিয়ে কংগ্রেসি বন্ধুদের বক্তব্য শুনলাম। তারা সংখ্যার ভিত্তিতে অনেক রকম ভুল দেখাবার চেষ্টা করেছেন। কথা হল এই সমস্যা সংকুল বলতে কি বোঝায় আমার মনে হয় তারা সেটা বুঝতে পারেন নি। সমস্যা সংকুল মৌজা হল সেইগুলি যেগুলিতে ২৫০ জন লোক প্রতি একটাও জল সরবরাহ প্রকল্প নেই। যেখানে যেখানে সংখ্যার তুলনায় জল সরবরাহ কম সেখানে সমস্যা সংকুল বলে ধরা আছে। জল সরবরাহের প্রকল্প একটাও নেই এমন গ্রাম পশ্চিমবাংলায় পাওয়া যাবে না। এই কথা নিশ্চয়ই তারা স্বীকার করেন। পঞ্চায়েত সিস্টেমের পর প্রতিটি গ্রামে পানীয় জলের ব্যবস্থা হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এটা আমরা গর্ব করে বলতে পারি। আরও ভাল ব্যবস্থা করার নিশ্চয়ই প্রয়োজন আছে। কিন্তু আমাদের অসুবিধা আছে। আমাদের যা সাধ আছে সেই তুলনায় সাধ্য নেই। কোনও গ্রামে কোনও লোক অশুদ্ধ জল পান করে না, বিশুদ্ধ জল পান করে। এটা তারা স্বীকার করতে পারছেন না। যতটা কাজ এগিয়ে যাওয়ার দরকার ছিল সেই কাজটা এগিয়ে যেতে পারেননি মাননীয় মন্ত্রী মহাশয়, তার অনেকগুলি কারণ আছে।

[4-50 — 5-00 p.m.]

আমি তাকে সেই অসুবিধাগুলির কথা একটু বলতে চাই। যেমন মনে করুন, রিগ বোরের মেশিন, এটি সব জেলায় নেই। আমাদের বীরভূম জেলাতে এবং বর্ধমানে সেই মেশিনটি বাঁকুড়া জেলা থেকে আনতে হয়। ফলে এই চলাচলের জন্য আমাদের কাজটি অনেক দেরি হয়ে যায়। এখানে অনেক অসুবিধার কথা ওরা বললেন, রেলওয়ে ক্রসিংয়ের ব্যাপারে অনেক অসুবিধা হয়ে যায়। রেল কর্তৃপক্ষের কাছ থেকে পার্মিশন পাওয়াটা দুরূহ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে—বছরের পর বছর ধরে তাদের কাছ থেকে পার্মিশন পাওয়া যায় না। স্যার, আপনি জানেন যে অনেক তদ্বির তদারকি করেও রেলওয়ে ক্রসিংয়ের জন্য পার্মিশন পাওয়া যায় না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এদিকে একটু লক্ষ্য দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানে কংগ্রেস পক্ষের একজন সদস্য বিদ্যুৎ বিভাগের ব্যাপারে বললেন। বিদ্যুৎ বিভাগের সঙ্গে একটা সামঞ্জস্য থাকা দরকার। আমরা অনেক সময়ে দেখেছি যে বিদ্যুতের ট্রান্সফর্মার না থাকার ফলে জল সরবরাহ করা যায় না সময়মতো। কোনও জায়গায় হয়ত

একটি ট্রান্সফর্মার বসালে জল প্রকল্পের কাজ তাড়াতাড়ি হতে পারে। কিন্তু বিদ্যুৎ বিভাগের কাছে হয়ত সেই সময়ে ট্রান্সফর্মার নেই, সেজন্য সেটি তারা বসাতে পারেন না, এরফলে সংশ্লিষ্ট কাজে গড়িমসি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় যেন এদিকে একটু লক্ষ্য রাখেন। মহম্মদ বাজারের যে প্রকল্প—ইউনাইটেড নেশান'স ডেভেলপমেন্ট প্রোগ্রামের যে প্রকল্প, সেটি খুব গড়িমসি করে চলছে। চার বছর আগে সেটি শুরু হয়েছে, কিন্তু খুব গড়িমসি করে চলছে। এটির প্রতি লক্ষ্য দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। এরপরে আপনি দেখুন বোলপুর, এটি একটি আন্তর্জাতিক শহর। সেখানে জলের সংকট আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জার্মানের সহযোগিতায় সেখানে একটি প্রকল্প করার চেষ্টা করছেন। আমি তার বাজেট ভাষণে দেখছিলাম যে, সেই প্রকল্পটি অনুমোদনের অপেক্ষায় আছে। সেটি যাতে তাড়াতাড়ি হয়, মন্ত্রী মহাশয় যাতে সেই ব্যাপারে সচেষ্ট হন তারজন্য তাকে আমি অনুরোধ জানাচ্ছি। খাটা পায়খানা যেগুলো আছে, সেইসব প্রকল্পের টাকা পড়ে আছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, মিউনিসিপ্যালিটির সেই সব প্রকল্পের ব্যাপারে ত্বরান্বিত করতে সচেষ্ট হন। সেদিকে একটু দেখা দরকার। জলের বিষয়টি স্পর্শকাতর, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু এই কথা ঠিক যে, যেসব জায়গাতে ওয়াটার রিসোর্সের রিসার্চের যে সমস্ত বিভাগ আছে, তারা ঠিকমতো এগোলে জল সরবরাহের প্রকল্পের বিভিন্ন কাজ তাড়াতাড়ি করা যায়। ওয়াটার রিসোর্স ডিপার্টমেন্টের কাজকর্ম যাতে ত্বরান্বিত করা যায় সেদিকে লক্ষ্য দেওয়া দরকার। কোথাও হয়ত টিউবওয়েল করলেও দেখা যায় জল পাওয়া যায় না। কোথায় টিউবওয়েল ডিপ করতে হবে সেই জ্ঞান সাধারণ মানুষের নেই। আমরা যেটা করি, কোথাও জল পাওয়া গেলে সেখানে প্রকল্পটি করি। কিন্তু পরে দেখা যায় যে জলস্তর না থাকার ফলে সেটি খারাপ হয়ে গেল। এদিকে মন্ত্রী মহাশয় যেন একটু লক্ষ্য রাখেন। কোনও প্রকল্প শুরু করার আগে আমরা চাইব সেইসব প্রকল্পের আনুষঙ্গিক তথ্যগুলো যেন সঠিকভাবে দেখা হয়, তা না হলে প্রকল্পের কাজকর্ম ঢিলেঢালা হয়ে যায়। কোনও প্রকল্পের ক্ষেত্রে কাজ করতে গিয়ে অনেক সময়ে দেখা যায় রাস্তা কাটতে হয়, অনেক সময়ে শহরের রাস্তা কাটতে হয়। তখন অনেক বাধা বিপত্তি আসে। প্রশাসনের সহযোগিতা সেই সময়ে পাওয়া যায় না। যেমন দেখুন, সাঁইথিয়া শহরে সেখানে অগমেন্টেশন স্কীমের কাজ চলছে। সেই কাজ আজকে বন্ধ হয়ে গিয়েছে রাস্তা কাটানো নিয়ে বিরোধের ফলে। এই বিষয়টি যদি প্রশাসনের পক্ষ থেকে দেখা হয় তাহলে এটি তাড়াতাড়ি শেষ করা যাবে। অন্যান্য প্রকল্পের ক্ষেত্রে যেমন, নদী-জলের প্রকল্প যদি না হয়, সার্ফেস ওয়াটার প্রকল্প যদি না হয়, তাহলে বিফল হয়ে যেতে পারে সব। কারণ পশ্চিমবঙ্গ নদীমাতৃক দেশ। সেজন্য এটি আমাদের দেখতে হবে।

বীরভূম জেলার যে সব নদী আছে সেগুলো দেখতে হবে। অনেক জেলাতে নদীও আছে পাহাড়ও আছে। যেমন পুরুলিয়া জেলাতে নদী কম সেখানে অন্য ধরনের প্রকল্প গ্রহণ করতে হবে। নদীমাতৃক জেলাগুলিতে যে ধরনের প্রকল্প নেওয়া হয়ে থাকে ঠিক সেইরকম এইসব এলাকা যেখানে নদী কম সেইসব এলাকাতেও নতুন প্রকল্প নিতে হবে। এটাই আমি আপনার মাধ্যমে বিচার বিবেচনা করার জন্য আবেদন রাখছি এবং এই কথা বলে এই বাজটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় উপাধ্যক্ষ মাহশয়, জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী ১৯৯৪-৯৫ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। বিরোধীপক্ষ থেকে যে কাটমোশন এনেছে তার বিরোধিতা করে আমি দু-একটি কথা বলতে চাই। গ্রামীণ জল সরবরাহ অর্থাৎ গ্রামে গ্রামে পানীয় জল সরবরাহ করা এই বামফ্রন্ট সরকার আসার পরে প্রধান স্কীম ভিত্তিতে পরিকল্পনা নেওয়া হয়েছে। আমাদের বাঁচার জন্য মিনিমাম যেসব সুযোগ-সুবিধা যেমন—জল, বিদ্যুৎ, পয়প্রণালী ইত্যাদির জন্য স্কীম নেওয়া হয়েছে। এখানে একজন বিরোধীপক্ষের সদস্য মন্তব্য করলেন যে, গ্রামের লোকেরা নাকি এখানে পুকুরের জল খাচ্ছে। আমি তাকে বলছি যে, এই ঘটনা ওদের আমলেই সম্ভব হয়েছিল এখন আর তা নেই। এখন প্রত্যেকটি গ্রামেই টিউবেল পৌঁছে গেছে। তবে এই প্রসঙ্গে জানাই যে, যে সমস্ত টিউবেল বসানো হয়েছে সেগুলি প্রায়ই নষ্ট হয়ে যাচ্ছে, রিপেয়ার হচ্ছে মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন যে তিনি সর্বতোভাবে চেষ্টা করছেন যাতে মানুষ পানীয় জল পেতে পারে। নলবাহিত জল সরবরাহ করার স্কীম তিনি নিয়েছেন। সুতরাং নলবাহিত জল যাতে গ্রামে সরবরাহ করা যায় তারজন্য অনুরোধ করব। তাছাড়া পানীয় জল সরবরাহ করার জন্য বিদ্যুতের প্রয়োজন, বিদ্যুৎ না থাকলে পানীয় জল পাওয়া যাবে না। আমাদের রামপুরহাট মিউনিসিপ্যালিটিতে লোডশেডিং হলে সাব ডিভিসন হাসপাতালগুলোতে গাড়ি গাড়ি করে ওয়ার্ডে জল আনতে হয়। সেখানে কোনও জেনারেটর নেই। সেই কারণে বলছি যে, রামপুরহাট সাব ডিভিশনাল হাসপাতালে যেমন জেনারেটর বসানো দরকার তেমনি পাম্পও বসানোর ব্যবস্থা করা দরকার। আমি আরেকটি অনুরোধ করছি যে, মারগ্রামে ওয়াটার সাপ্লাই স্কীমের ডি.পি. সি. সি.-র কিছু কিছু তথ্য মাননীয় মন্ত্রীর কাছে ৩ বছর আগে পাঠানো হয়েছে। আমার ব্লকে মারগ্রামে অঞ্চলটি খুব স্পর্শকাতর এলাকা, এটি খুব গুরুত্ব সহকারে দেখা দরকার। কয়েকদিন আগে কংগ্রেস পরিচালিত বোর্ড মারগ্রামে এবং কালুহরা গ্রাম পঞ্চায়েত পি. এইচ. ই.-র মাধ্যমে জল সরবরাহ করা হয়নি। সেখানে পঞ্চায়েতের মাধ্যমে জল সরবরাহ করা হয়।

সেই সমস্ত অঞ্চলে যে সমস্ত পঞ্চায়েত রয়েছে, সেখানে টাকা-পয়সা দিলেন যিনি পেলেন সেই টাকা-পয়সা—যা অ্যালটমেন্ট করা হয়েছে—সেই টাকা-পয়সা খরচই হয়নি, সমস্ত মেম্বাররা ভাগ করে নিয়েছে। আমি যে ২টি অঞ্চলের কথা বললাম, সেখানে তারা কোনও টাকা-পয়সা খরচ করেননি, কোনও টিউবওয়েলও নেই। সেখানে পি. এইচ. ই. থেকে যে টিউবওয়েলগুলি করে দেওয়া হয়েছিল সেইগুলির শুধু আছে, এই বিষয়টা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের নজরে আনছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন সেটাকে সমর্থন করে বিরোধীদের কাট মোশনগুলিকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী গৌতম দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, প্রথমেই আমি এই বাজেটকে সমর্থন করার জন্য সবাইকে আবেদন জানাচ্ছি। স্বাভাবিকভাবে যে কাটমোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করছি। প্রথম হচ্ছে, এই বাজেট বৃদ্ধি আপনারা সকলে লক্ষ্য করেছেন, বিশেষ করে মাননীয় অর্থমন্ত্রী যখন এই রাজ্যে বাজেট পেশ করেছেন তার অর্থনৈতিক টানাটানির মধ্যে যে কয়েকটি দপ্তরের বরাদ্দ এবারে অনেকটা বাড়ানো গিয়েছে, তার মধ্যে একটি দপ্তর হচ্ছে পি. এইচ. ই.। ৭৬/৭৭ কোটি টাকার বাজেট, এটা ১০০ কোটি টাকায় আনা গিয়েছে।

এটা মন্ত্রীর বিষয় নয়, এটা বামফ্রন্ট সরকারের সামগ্রিক দৃষ্টিভঙ্গির বিষয়। সেই দৃষ্টিভঙ্গি নিয়ে চলছে বলে সামগ্রিকভাবে সরকার জলের ব্যাপারে অনেকটা অগ্রগতি ঘটাতে পেরেছে। যদিও আরও অনেকটা অগ্রগতি ঘটাতে হবে। এখানে কি টার্গেট নেওয়া হয়েছিল, অনেক প্রবলেম ভিলেজ নিয়ে আলোচনা হয়েছে, এটাও বলা হয়েছে। '৭৭ সালে আমাদের যখন বামফ্রন্ট সরকার আসে তখন গ্রাম বাংলার যে তথ্য তাতে দেখা যাচ্ছে সেটাও দিল্লির তথ্য রাজ্যের সহায়তায় হয়েছিল, ১৫ ভাগ মানুষ সেই সেফ ওয়াটার পেতেন, অবশ্য অবস্থাটা ভাল ছিল না, এখন আমরা বলতে পারছি এটা ৬৩ শতাংশ মানুষ পাচ্ছে না। কিন্তু এটা স্বাভাবিকভাবে ১০০ ভাগ মানুষ এই পর্যন্ত জল বা সেফ ওয়াটার পাবে, এটা যে কোনও সভ্য দেশের এটা ন্যূনতম দায়িত্ব। এটা ৬৩ বা ৬৪ নয়, সেইজন্য ১৫ শতাংশ থেকে যেমন ৬৩ শতাংশ আমরা আসতে পেরেছি তেমনি অতি দ্রুত এই রাজ্যের এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে শুধু বিধানসভায় নয় ১০০ ভাগ মানুষ যাতে সেফ ওয়াটার পায় সেইভাবে আমরা পরবর্তী পরিকল্পনা গ্রহণ করছি। সকলের সহযোগিতায় সেটা আমাদেরকে কয়েক বছরের মধ্যে করে ফেলতে হবে। এটাও ঠিক, এই বছরে এবং যে বছরটা শেষ হয়ে গেল তাতে ১৩ হাজার মৌজা বা গ্রাম বাকি আছে, তার মধ্যে গত বছরে ২০০৮টি গ্রাম কমপ্লিট করার কথা ছিল। সেখানে ১৭ শত গ্রামকে আমরা কভার করব, এর একটা বড় সমস্যা হচ্ছে বিদ্যুৎ, সেটা নিয়ে আলোচনা করছি, আশা করছি মেটাতে পারব। সাথে সাথে এটাও বলতে চাচ্ছি নূতন বছরে ২ হাজার থেকে সাড়ে ৩ হাজার গ্রামকে কভার করব। গত বছরে যেটা বিদ্যুৎ এর জন্য অসুবিধা হয়েছিল সেটা মিলিয়ে আমরা টার্গেট অনেক বেশি করতে পারব যেটাকে আমরা আড়াই হাজার তিন হাজারে নিয়ে যেতে পারব, সেই রকম সমস্ত ব্যবস্থা করেই আমরা চেষ্টা করছি। এবং এর জন্য আমাদের যে পাইপওয়াটার চলছে সেটা চলবে সেটা তো বন্ধ করা যায় না। কোয়ালিটি জল দিতে হবে, সাসটেনেবল ওয়াটার দিতে হবে পাইপ ওয়াটার হলে খুবই ভাল হয়। আমি একাধিক দিন বলেছি যে দু/তিন বছর আগে পর্যন্ত আমাদের কাছে ফিগার ছিল যে পশ্চিমবঙ্গে ১০০ লোকের মধ্যে গ্রামবাংলায় ১১টি লোক পাইপ ওয়াটারের জল খান আর বাকি রিগ টিউবওয়েল, হ্যান্ড টিউবওয়েল এবং অন্য জল তারা খান। ৮-ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে আমাদের টার্গেট হচ্ছে এই ১১ পারসেন্টকে ২৪ পারসেন্টে নিয়ে যাব। অর্থাৎ গ্রামবাংলার ২৪ পারসেন্ট লোক পাইপ ওয়াটারের জল খাবেন। তার মানে এখনও বহু মানুষ পাইপ ওয়াটারের জল খাবেন না। আর এতে ভীষণ পয়সা কড়ির ব্যাপার-ট্যাপার আছে। এতে সময় লাগবে। কিন্তু সেই সময়ের মধ্যে অন্তত মানুষ যাতে এই রিগ টিউবওয়েল, অর্ডিনারি টিউবওয়েল, সেখান থেকে সেফ ওয়াটার পেতে পারেন, এরজন্য আমরা এ বছর কিছুটা রিওরিয়েন্টেডও করব। বাকি প্রবলেম ভিলেজগুলিকে কি করে একটু বেশি টিউবওয়েল দেওয়া যায় সে ব্যাপারে কিছুদিনের মধ্যে সিদ্ধান্ত নিয়ে তাদের জানিয়েও দিতে পারব। আমরা ২ কোটি ৬০ লক্ষ টাকা ভেবেছিলাম জেলাপরিষদকে দেব বছরের শুরুতে। দেখবেন আপনার যে বাজেট বক্তৃতায় বলা হয়েছে সেখানে আমরা দিয়েছি শেষ পর্যন্ত ৫ কোটি ৪০ লক্ষ টাকা। তারা তো ঠিক পাইপ ওয়াটার করেন না তারা টিউবওয়েল ইত্যাদি করেন। কিন্তু অনেক বাড়ানো গিয়েছে। যেটা বেড়েছে এ বছর আমরা আরও বেশি বাড়াব সো দ্যাট এই যে প্রবলেম ভিলেজ বলা হচ্ছে এখানে পাইপ ওয়াটার যবে যাবে যাবে, অন্তত প্রত্যেক গ্রামে যে পরিমাণ টিউবওয়েল—এটা ঠিকই যে

সকলেই জানেন গ্রামে টিউবওয়েল নেই এরকম গ্রাম খুঁজে পাওয়া মুশকিল। তবে কয়েকটা জায়গাতে আলাদা সমস্যা আছে। যেমন কাঁথি, ডুয়ার্স, সুন্দরবন—এরকম দু/তিনটে জায়গা ছাড়া এরকম খুঁজে পাওয়া মুশকিল। আর্সেনিকের বিষয় মাননীয় সদস্য শোভনদেববাবু কাটমোশন দিয়েছেন। এটাও বারবার বলা হচ্ছে, এই যে আর্সেনিক আর্সেনিক কথাটা বলা হচ্ছে এটা তো আমরাই বলছি যাতে লোক জানতে পারেন। আমরা গভর্নমেন্ট থেকে প্রচার করছি জেনে বুঝে। এটা প্রচার করার মানেই হচ্ছে একটা দায়িত্ব পড়ে যাওয়া। আমরা নিজেরা দুটি কমিটি করেছি। আর্সেনিকের ম্যাপ করে দেশের লোককে জানিয়েও দিচ্ছি। কিন্তু সেটা ভয় পাইয়ে দেবার জন্য নয়। তবে এটা কি ঘটনা যে মাটির তলায় আর্সেনিক ঢুকে গেল জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হবার পর? তা তো কখনও হ'তে পারে না। যুগ যুগ ধরে আর্সেনিক আছে, লোকে খাচ্ছে? আমরাই এসব দেখেশুনে ব্যবস্থা করছি। আর্সেনিক তো খাওয়া যেতে পারে না, এর জন্য একটা ব্যবস্থা করতে হবে এবং তারজন্য এটা নিয়ে কয়েক বছর ধরে আমরা লেগে আছি। কমিটির ইনটেরিম রিপোর্ট পাওয়া গিয়েছে। মানসবাবু জেনে খুশি হবে যে সেই রিপোর্ট নিয়ে আমরা দিল্লির সঙ্গে কথা বলেছিলাম। সেখানে আমরা বলেছিলাম যে আপনাদের টেকনোলজি মিশন আছে সারা ভারতবর্ষের জন্য স্যালাইনের ব্যাপারে, ব্যাকটেরিয়ার ব্যাপারে, আয়রনের ব্যাপারে এবং অন্যান্য বিষয়ে কিন্তু আর্সেনিকের বিষয় তো তা নেই। আমরা এরকম একটা সমস্যায় পড়েছি কাজেই আর্সেনিকের বিষয়টা ঢোকাতে হবে। আমরা ফার্স্ট ফেজের জন্য ১৫ কোটি টাকার একটা প্রোজেক্ট তৈরি করেছি এবং এই প্রোজেক্টকে অনুমোদন করতে হবে, আপনাদের টাকা দিতে হবে, আমরাও টাকা দেব। অবশেষে কিছুদিন আগে তারা রাজি হয়েছেন। ৯ কোটি ৬১ লক্ষ টাকা এই আর্সেনিকের জন্য আমরা পেয়েছি সেখান থেকে। তারা আমাদের এই প্রোজেক্ট অ্যাপ্রুভ করেছেন। আর আমরা ২৫ পারসেন্ট টাকা দেব। এই প্রথম, এটা জেনে রাখুন, অন্য জায়গায় কে কি জলের কোয়ালিটি টেস্ট করছেন আমি জানি না, পরে হয়ত হবে, সেখানে তাদের সুবিধা হবে, ভারত সরকারের সারা ভারতবর্ষের জন্য যে টেকনোলজি মিশন তাতে এই প্রথম তারা আর্সেনিককে যুক্ত করলেন পশ্চিমবাংলার এই রিপোর্টের ভিত্তিতে। সেখানে ৯ কোটি ৬১ লক্ষ টাকা আমরা পেয়েছি এবং আমরা আমাদের ২৫ পারসেন্ট টাকা সেখানে দিয়ে দেব। এখানে শোভনদেববাবু কাটমোশন দিয়েছেন বলেই নয়, তিনি কংগ্রেসের এম. এল. এ. বলেও নয়, আমরাই দিল্লিতে যে রিপোর্ট পাঠিয়েছিলাম সেই রিপোর্টের মধ্যে আমরা লিখেছিলাম ঐ যে বলা হচ্ছে মালদহ থেকে শুরু করে একটা লেনিয়েনন্ট ট্রাক গঙ্গার পূর্ব দিক ধরে একেবারে বারইপুর পর্যন্ত—যার জন্য বারুইপুরের একটা স্কীম সেখানে আমরা যুক্ত করলাম যেটা প্রায় দু কোটি টাকারও বেশি টাকার প্রোজেক্ট, এটা সেখানে আমাদের বরাদ্দ করা ছিল শুধু বারুইপুরের স্কীমের জন্য। এটাও আমাদের স্যাংশন হয়েছে এবং সেটা হবে। উনি কাট মোশন দিয়েছেন কিন্তু এসব-কিছুই জানেন না। এটা কাটমোশনের জন্য করিনি, আগে থেকেই ঠিকঠাক করা আছে। এরকম মালদহের আছে, মুর্শিদাবাদের আছে, ২৪ পরগনার আছে, নদীয়ার আছে, নদীয়ার স্কীম পরে আমার দপ্তর থেকে জেনে নেবেন। কোনও কোনও জেলায় কি কি স্কীম আছে আমি বলে দিতে পারি কিন্তু সে সময় আমার নেই।

[5-10 — 5-20 p.m.]

কোনও কোনও জেলার কি কি স্কীম আমরা নিয়েছি—আমরা তৈরি করেছি ফার্স্ট ফেজ, সেকেন্ড ফেজ এই ভাবে আমরা করব এবং কিছু অন্য টেকনিক্যাল বিষয় যন্ত্রপাতি, সেখানে বৈজ্ঞানিকরা আবিষ্কার করেছেন, কিছু কাজে লাগানো হচ্ছে, সেইগুলো আগামী দিনে ভালভাবে করা যাবে এবং ডুয়ার্সের কথা বললাম, যে একদম কুমারগ্রাম থেকে মালবাজার পর্যন্ত বিস্তীর্ণ ডুয়ার্স অঞ্চল, ফুট হিলস, সমস্ত রকি জায়গা, সেখানে সত্যিই খুব কষ্ট জলের। যার জন্য আমরা সিদ্ধান্ত নিয়েছি, ডুয়ার্স অঞ্চলের মানুষকে পানীয় জল দেবার জন্য একটা বড় রকমের প্রকল্প আমাদের নিতে হবে এবং এই বছর সেই সিদ্ধান্ত নেব। দরকার হলে চা বাগানের মালিকদের সঙ্গে আমরা মিটিং করব। সেটাও আমাদের আলোচনা হয়েছে যে চা বাগানকেও আমরা জল দেব, গ্রামের লোককেও আমরা জল দেব। তার জন্য কোটি কোটি টাকা আমাদের খরচ হবে, কিন্তু ডুয়ার্সে আমাদের এটা করতে হবে। শৈলজাবাবু বললেন উনি না থাকলেও আমরা সেখানে গিয়েছিলাম, কাঁথির অন্য সমস্ত মানুষ সেখানে ছিলেন, কংগ্রেসের নেতারা ছিলেন, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান কংগ্রেস এর আরও অনেক মানুষ ছিলেন, ইঞ্জিনিয়াররা ছিলেন, আমাদের এম. এল. এ.-রা ছিলেন, আমরা কাঁথির এই সমস্যা আলোচনা করে এসেছি যে সেখানে প্রায় ২০০ কিলোমিটার পাইপ লাইন পাতা হয়ে গেছে, ৮/১০টা ডিপ টিউবওয়েল পাতা হয়ে গেছে, চার পাঁচটা রিজার্ভার তৈরি হয়ে গেছে অনেক আগে, উনি তো বললেন এই সমস্তটা ভেঙ্গে পড়ে আছে। এটাও ঘটনা। কারণ যা তোলা হচ্ছে সমস্ত লবণ বেরোচ্ছে, সব কিছু নষ্ট হয়ে যাচ্ছে। এর ভিত্তিতে কি করা যায়, যেখানে যা করছে সেখান থেকে লবণ বেরোচ্ছে, চারটে রিজার্ভার ভেঙ্গে পড়ে রয়েছে, ১০টা ডিপ টিউবওয়েল ডিফান্ড, ২০০ কিলোমিটার এর বেশি পাইপ লাইন তৈরি হয়ে পড়ে রয়েছে, নষ্ট হয়ে গেছে। আমি সেখানে ঘুরে এসেছি এবং শুধু ঘুরে আসিনি, আমাদের ইঞ্জিনিয়াররা দেখে শুনে কি করার আছে, ওখানে মাটির তলায় কি কোথাও জল নেই, মিষ্টি জল? নাকি আরও ১০ কিলোমিটার দূর থেকে জল নিয়ে এসে কাঁথিকে খাওয়াতে হবে—শেষ পর্যন্ত আমরা ভাবা অ্যাটমিক রিসার্চ ইন্সটিটিউট এর সাহায্য নিয়ে স্যাটেলাইট ম্যাপের সাহায্যে অ্যাটমিক কতকগুলো ডিভাইসের সাহায্যে হোল কাঁথি বেল্টের ম্যাপ নিয়ে একটা জায়গা আমরা পেয়েছি যেখানে মিষ্ট জল আছে বলে মনে করছি এবং সেটাকে সেন্টার করে এই হোল কাঁথির এই যে স্কীমটা ডিফাক্ট হয়ে পড়ে রয়েছে সেটাকে আমরা চালু করব। শৈলজাবাবু আপনি জেনে যান, আপনার কনস্টিটিউয়েন্সিতে গিয়ে বলতে পারেন, তার জন্য দু কেটি ২৪ লক্ষ টাকা খরচ হবে, কাজটা এই বছর শুরু হবে। এটা আমরা আগে থেকে শুরু করেছি। আমরা পশ্চিমবাংলাতে আপনারা শুনেছেন, আমাদের এই পি. এইচ. ই. কাজ করে, সি. এম. এ.-র বাইরে, নন সি. এম. ডি. এ. মিউনিসিপ্যালিতে, ৮০টা মিউনিসিপ্যালিটি আমাদের এই এলাকার মধ্যে পড়ে নন সি. এম. ডি. এ.-র ৮০টি মিউনিসিপ্যালিটি, ৭৭ সালে আমরা যখন ক্ষমতায় আসি মাত্র ৩৭টা মিউনিসিপ্যালিটিতে একটু আধটু জলের ব্যবস্থা ছিল, আর আজকে এই সভায় দাঁড়িয়ে আমি বলতে পারছি যে যেহেতু খরার, খিরপাই এবং রামজীবনপুর, এই তিনটে মিউনিসিপ্যালিটি বাকি ছিল আর বাদুড়িয়া বাকি ছিল ২৪ পরগনার, এই তিনটে মিউনিসিপ্যালিটির স্কীম অনুমোদন হওয়ার পর ৫০ পার্সেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট ফিফ্‌টি পার্সেন্ট

আমরা দেব, এখন সারা পশ্চিমবাংলায় এই ৮০টা মিউনিসিপ্যালিটিতে এক মাত্র ২৪ পরগনার বাদুড়িয়া ছাড়া আর ৭৯টা মিউনিসিপ্যালিটিতেই পি. এইচ. ই. যে মিউনিসিপ্যালিটি দেখে পাবলিক ওয়াটার স্কীম শুরু হল, সব জায়গায় শেষ হয়েও গেছে, আমাদের বাকি আছে বাদুড়িয়া, যেখানে আমরা শুরু করেত পারব কিছুদিনের মধ্যে। তবে এটা ঠিকই শহরটা ছোট ছিল, বেড়ে গেছে। বর্তমানে শহরটা বেড়ে গেছে, সেখানে স্কীম করতে হবে। এই রকম স্কীম আমরা কিছু না কিছু নিচ্ছি। এটাও আপনাদের ভাল লাগবে, এটার সঙ্গে দিল্লীর সরকার যুক্ত যে একদম রাণিগঞ্জ থেকে দুর্গাপুর পর্যন্ত হিসাব করে দেখা যাচ্ছে প্রায় ২।। হাজার স্কোয়ার কিলোমিটার, এদিকে দামোদর, ওদিকে অজয়, ওদিকে বরাকর, এদিকে দুর্গাপুর, এর মাঝখানে ২।। হাজার স্কোয়ার কিলোমিটার এর মাটির তলায় জল নেই। সেই জল খাওয়া যায় না, কোলিয়ারি বেল্ট। তার জন্য আর. সি. এ. ফেজ ওয়ান, ফেজ টু, অন্যান্য স্কীম করে আমরা মানুষকে জল দিচ্ছি। আর. সি. এফ. (৩) আমরা শুরু করতে পারছিলাম না, সর্ব শেষ ই. সি. এল.-এর সঙ্গে কথা বলে এবং সেখানে আমাদের যিনি মন্ত্রী কয়লা দপ্তরের শ্রী অজিত পাঁজা উপস্থিত ছিলেন, আমরা আর. সি. এফ. (২) ওখানে করতে গিয়েছিলাম, মুখ্যমন্ত্রীও ছিলেন, সেখানে আর. সি. এফ. (৩) এই নূতন প্রোজেক্ট যেটা একেবারে দুর্গাপুরের বর্ডার অন্ডাল পর্যন্ত আসবে, ২।। কোটি টাকা খরচ হবে। আমরা দেব ১২ কোটি টাকা আর ই. সি. এল. দেবে ১০ কোটি টাকা। এই কয়েকদিন আগে আমরা পেলাম ই. সি. এল. জানিয়েছেন, হ্যাঁ, তারা তাদের বোর্ড মিটিং-এ সিদ্ধান্ত নিয়েছেন এই স্কীমে তারা পার্টিসিপেট করবে। ফলে আমাদের একটা খুব সমস্যার জায়গা এই রাণীগঞ্জ এলাকা, সেখানে আমরা আর. সি. এফ. (১), আর. সি. এফ. (২) পরে আর. সি. এফ. (৩) এর কাজ আমরা শুরু করতে পারব।

বিগত ৩৬৫ দিনের যে আর্থিক বছরটা শেষ হ'ল, সেই বছরের মধ্যে আমরা চারটে স্কীমের কাজ শুরু করেছি। শিলিগুড়ি, দুর্গাপুর, খড়্গপুর এবং দার্জিলিং-এর জন্য ৯০ কোটি টাকা মূল্যের আমরা চারটে স্কীমের কাজ শুরু করেছি। হাডকো'র কাছ থেকে লোন নিয়েছি। এখানে মাননীয় সদস্য মানস ভূঁএ্যা জল ট্যাক্স নিয়ে প্রশ্ন তুলেছেন। আমি বাজেট ভাষণের মধ্যেই এ বিষয়ে আমাদের পরিকল্পনার কথা উল্লেখ করেছি। শিলিগুড়ি, দুর্গাপুর এবং খড়্গপুরের সঙ্গে বিস্তারিত আলোচনা করেছি। আমরা শিলিগুড়ি মিউনিসিপ্যাটিকে বলেছি—৪৫ কোটি টাকার স্কীম হবে, আমরা রাজ্য সরকারের তরফ থেকে টাকা দেব এবং হাডকোর লোনেরও ব্যবস্থা করে দেব। কিন্তু আমপনাদের ১০ কোটি টাকা সংগ্রহ করতে হবে। আপনারা বড় বড় হোটেলে জল দেবেন, বড় বড় দোকানে, ব্যবসায়ী প্রতিষ্ঠানে জল দেবেন, তিনতলা, চারতলা বাড়িতে জল দেবেন, সেখানে ধনী ব্যক্তিরা বাথরুমে শাওয়ার খুলে স্নান করবেন, অথচ তাঁদের কাছ থেকে কোন পয়সা তুলবেন না! শিলিগুড়ি বিরাট শহর, সেখানে এমন বহু মানুষ আছে যাদের অবশ্যই কিছু পয়সা দেবার ক্ষমতা আছে। শিলিগুড়িকে বলেছি—সাড়ে ৯ কোটিরও বেশি টাকা তুলতে হবে। দুর্গাপুরকে বলেছি—৯ কোটিরও বেশি টাকা তুলতে হবে। আর খড়্গাপুরকে বলেছি—৩ কোটি টাকা তুলতে হবে। এইভাবে তিনটি মিউনিসিপ্যালিটি থেকে প্রায় ২২ কোটি টাকা সংগৃহীত হবে।

**ডাঃ মানস ভূঁইএ্যা ঃ** ওরা কিভাবে টাকা সংগ্রহ করবে?

**শ্রী গৌতম দেব ঃ হাউস কানেকশনের অ্যাডভান্স হিসাবে সংগ্রহ করবে।** আপনারা জানেন মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে মিউনিসিপ্যাল এলাকা পি. এইচ. এ.-এর কাজ হচ্ছে মিউনিসিপ্যালিটির বিহাফে কাজ করা। পি. এইচ. ই. প্রজেক্টের মিউনিসিপ্যালিটিকে টাকা দিয়ে দেয়, তারপর মিউনিসিপ্যালিটি পি. এইচ. ই.-কে দিয়ে কাজ করায়। সম্পত্তিটা হয় মিউনিসিপ্যালিটির, পি. এইচ. ই. কাজটা করে চলে আসে। মিউনিসিপ্যালিটি যদি বলে— মেন্টিন্যান্সে তোমাকে থাকতে হবে, তাহলে পি. এইচ. ই. থাকতে পারে, আবার কোথাও নাও থাকতে পারে। পি. এইচ. ই. প্রজেক্ট ওরিয়েন্টেড ডিপার্টমেন্ট। পি. এইচ. ই. মেন্টিন্যান্সের কাজ করে না। অতএব যদি মিউনিসিপ্যালিটিকে সঠিকভাবে মেন্টিন্যান্স করতে হয় তাহলে তাদের টাকা তুলতেই হবে। কারণ মিউনিসিপ্যালিটির বছরে ২ কোটি টাকার বেশি খরচ হয়। সেই জন্য শিলিগুড়ি, দুর্গাপুর এবং খড়্গপুরকে বলা হচ্ছে ২২ কোটি টাকা স্থানীয় লোকদের কাছ থেকে তুলতে—বিশেষ করে অবস্থাসম্পন্ন মানুষদের কাছ থেকে সংগ্রহ করতে হবে। এ বিষয়ে আমরা মিউনিসিপ্যাল ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করছি। যাঁরা পয়সা দিতে পারবেন তাঁদের কাছ থেকে কেন নেব না! যাঁরা পারবেন তাঁরা ঐ টাকা দেবেন—জলের জন্য দেবেন।

আপনারা জানেন ১৪ কিলোমিটার দূরের তিস্তা নদী থেকে শিলিগুড়ি শহরে জল নিয়ে আসতে হবে। বিদ্যুৎ পুড়িয়ে ওয়াটার ট্রিটমেন্ট করতে হবে। তারপর সেই জল হোটেলে, ব্যবসায়ী প্রতিষ্ঠানে, চারতলার বাড়ির ছাদে উঠবে। তারপর অবস্থাসম্পন্ন মানুষেরা বিনা পয়সায় শাওয়ার খুলে সেই জল দিয়ে স্নান করবেন! হোটেলের মালিকরা সেই জল দিয়ে ব্যবসা করে লাভ করবেন! এটা কখনোই হতে পারে না। গরীব মানুষদের জন্য শত শত স্ট্যাণ্ডিং পোষ্ট করে দিন, বাজারে ভ্যাট করে দিন। কিন্তু বাড়িতে, হোটেলে, দোকানে, শিল্প এবং ব্যবস্থা প্রতিষ্ঠানে যাঁরা কানেকশন নেবেন তাঁদের তো কিছু টাকা দিতেই হবে। যারা এফর্ড করতে পারবে তাদের বাধা দেবেন কেন? তারা দেবে। সে জন্যই আমরা আলোচনার মাধ্যমে সিদ্ধান্তে উপনীত হয়েছি।

তারপর একজন মাননীয় সদস্য স্যানিটেশনের প্রশ্ন তুলেছেন। স্যানিটেশন আমার ডিপার্টমেন্ট করে না, রুরাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট ঐ দায়িত্বে আছে। তবে উনি 'ইউসেফ'-এর প্রশ্ন তুলেছেন—অবশ্যই ও বিষয়ে আমি খোঁজ নেব। 'ইউসেফ' কি করছে, না করছে আমি ঐ সমস্ত জানি না। কোথায় কি টাকা দিচ্ছে, কি জলের ব্যবস্থা করছে, না করছে, আমার ঠিক জানা নেই। তারা সম্ভবতঃ রুরাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে কাজ করছে। ঝাড়গ্রামের মিটিং-এ কি হয়েছে, না হয়েছে, আমি বলতে পারব না। তবে হ্যাঁ, আমাকে খোঁজ নিতে হবে। বিশেষ করে ঝাড়গ্রামের 'ইউসেফ'-এর মিটিং-এর যে কথা বললেন—ব্যবসায়ী-ট্যাবসায়ী ইত্যাদি যা বললেন তাতে খোঁজ নিতেই হবে। কারণ সাউণ্ড ওয়াটার নিয়ে—আমরা সেন্ট্রাল গভর্ণমেন্টের গ্রাউণ্ডে ওয়াটার বোর্ড—আমরা সবাই উদ্বিগ্ন। আমি আগেরবার বলেছি, আবারও বলছি—সারা পশ্চিমবাংলায় মাটির তলায় গ্রাউণ্ড ওয়াটার টেব্‌লের প্রিমন্‌সুন এবং পোস্ট-মনসুন কি অবস্থা তা আমরা জানি। যদিও সব জায়গায় তা অ্যালার্মিং নয়, তথাপি খুব একটা ভাল'ও নয়। বিশেষ করে বর্ধমান এবং আরো কয়েকটি জায়গায় অ্যালার্মিং। তবে মাটিরতলা থেকে মোট যে জল তোলা হয় তারমাত্র ৫ ভাগ পানীয় জল হিসাবে বা খাওয়ার জল তোলা হয়, বাকি ৯৫ ভাগই ইরিগেশন অ্যাণ্ড ইণ্ডাস্ট্রির জন্য

তোলা হয়। এ ব্যাপারে লেজিসলেশন আনতে হলে সেটা প্রধানত ইরিগেশন ডিপার্টমেন্টকেই আনতে হবে। আমরা সাউণ্ড ওয়াটার ম্যানেজমেন্ট নিয়ে বিভিন্ন স্তরে আলোচনা করছি, সেমিনার করছি। আন্‌স্ক্রুপুলাস ওয়েতে জল তুলে নিলাম—এটা ঠিক নয়। এ বিষয়ে আপনাদের (বিরোধীদের) উদ্বেগের সঙ্গে আমরাও সহমত পোষণ করছি।

[5-20 — 5-28 p.m.]

কিন্তু এর কি কোন সুযোগ আছে—পঞ্চায়েতে যদি কোথাও ত্রুটি হয়ে থাকে, সরকারি দপ্তরে কোথাও ত্রুটি হতে পারে, সেইজন্য পঞ্চায়েতের হাত থেকে কি করে ক্ষমতা নিয়ে নেবেন? ১ লক্ষ ৬৫ হাজার টিউবওয়েল পি. এইচ. ই. করেছে। পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রাম। পঞ্চায়েত দপ্তরের কাছ থেকে আমি খবর নিচ্ছিলাম, জে. আর. ওয়াই এবং ডিস্ট্রিক্ট প্ল্যান ফাণ্ডের টাকায় আরো ৩০/৪০ হাজার টিউবওয়েল করেছেন। তাহলে ২ লক্ষ টিউবওয়েল কি করে ইঞ্জিনিয়াররা মনিটর করবে? পি. এইচ. ইর পক্ষে এ কাজ অসম্ভব। গ্রামের লোককে যদি এই দায়িত্ব না দেওয়া যায় তাহলে পঞ্চায়েত হোক আর যেই হোক কি করে হবে? সেইজন্য আমরা দেখছি, খালি পঞ্চায়েতকে দায়ী করলে হবে না। আমরা যদি মার্চের শেষের দিকে টাকা পাঠাই আর পঞ্চায়েতকে বললাম ১০ দিনের মধ্যে হিসাব দিয়ে দাও, তাহলে তাদের পক্ষে হিসাব দেওয়া সম্ভব নয়। ডেপ্‌থের ব্যাপারে বলি, ডেপথের ব্যাপারে যদি আমরা দেখি, যে ডেপথে পোঁতার কথা ছিল সেই ডেপ্‌থে পোঁতেনি, এক্ষেত্রে শুধু পঞ্চায়েতকে বললেই হবে না, এগুলি আমরা অন্যভাবে গ্রহণ করবো। আমাদের ইঞ্জিনিয়ারদের বলেছি—আমাদের যে জি. ও. আছে—যেমন সেই টাকা আমরা পঞ্চায়েতকে দিয়ে দিই টিউবওয়েলগুলি পোঁতার জন্য সেখানে লেখা আছে আমাদের পি. এইচ. ইরি ইঞ্জিনিয়ারদের দেখে নিতে যে সেই ডেপ্‌থে গেছে কিনা। কোথাও যদি আমরা দেখি যে ডেপ্‌থে পোঁতার কথা ছিল সেই ডেপ্‌থে পোঁতা হয়নি, সেখানে শুধু পঞ্চায়েতের প্রশ্ন নয়, আমাদের ইঞ্জিনিয়ারদেরও দায়িত্ব থেকে যাবে। সে ব্যাপারে আমাদের যা করণীয় তা আমাদের করতে হবে। সেটা আমি বলেছি। তবে এটা আপনারা বুঝুন, পাবলিক এ্যাওয়ারন্সের ব্যাপার আছে। শুধু কল পাইয়ে দেবার ব্যাপার নয়, শাস্তির প্রশ্ন নয়, ২টি টিউবওয়েল ভেঙে ৩টি করে নাও, হয়তো অনেস্টলি করলো, অত কিছু বুঝলো না, তারপর গরমকালে টিউবওয়েলগুলির জল নেমে গেল এবং ৩টি টিউবওয়েল একসঙ্গে খারাপ হয়ে গেল, নয়তো যে জল পাওয়া যাচ্ছে সেই জলে ব্যাকটেরিকয়া আছে, ঐ লেভেলে জল নেওয়া উচিত ছিল না। এগুলি এ্যওয়ারনেসের ব্যাপার আছে এবং সেই এ্যাওয়ারেন্স আমাদের করতে হবে এবং সঙ্গে সঙ্গে আমাদের ব্যবস্থা নিতে হবে। দেরির ব্যাপারে যে কথা বলেছেন সেকথা আমি নিশ্চয়ই উড়িয়ে দিতে পারবো না। কিন্তু আমাদের পাইপ ওয়াটারের এবং অন্যান্য বিষয়ে অনেক কাজ হচ্ছে। শুধু কংগ্রেস এম. এল. এরা দেখতে গেছেন তা নয়, ডিফেন্স মিনিস্টার স্বয়ং দেখেছেন এবং দার্জিলিং-এর সুভাষ ঘিসিং তিনি বলেছেন" আমি যদি এই ন্যাওড়াখোলা পাইপ লাইন জল প্রকল্প না দেখতুম তাহলে আমি বিশ্বাস করতাম না যে এত বড় জিনিস কি করে করলেন? 'ভারতবর্ষে এইরকম স্কীম কেউ করেনি। আমাদের ইঞ্জিনিয়াররা, আমাদের আর্মি পারসোনেলরা এই কাজ করেছে। ভালুকের কামড়ে মরে গেছে ৩/৪ জন। ঐ পাহাড়ের মধ্যে ১১০ কিলোমিটার ভেদ করে তারা জল নিয়ে এসেছে। এটা হয়েছে আমাদের আর্মির জন্য। আমাদের ইঞ্জিনিয়াররা

বড় বড় কাজ করছেন। ঐ গেঁওখালিতে আমাদের ইঞ্জিনিয়াররা কাজ করেছেন। আমরা নির্দিষ্ট সময়ের মধ্যে কাজ শেষ করে দিয়েছি যাতে হলদিয়ার মানুষ জল পেতে পারেন। তবে গ্রামের মানুষ যাতে জল পায় সেটা আমরা নিশ্চয়ই দেখবো। নির্দিষ্ট সময়ের মধ্যে বাকি স্কীমগুলি মাননীয় সদস্য শেষ করতে বলেছেন। আমাদের যতগুলি অন-গোয়িং স্কীম চলছে তারমধ্যে ১৫টি স্কীম গত বছর শেষ হয়েছে। আরো বেশি শেষ হওয়ার কথা ছিল। ৩৩টা স্কীম শেষ হয়েছে, কিন্তু পাওয়ার কানেকশন আমরা পাইনি, আর কয়েকদিনের মধ্যে পাবো। ১৫টা আর ৩৩টা হলে দেখা যাবে অন-গোয়িং স্কীম ৩৩ পারসেন্ট, ৪০ পারসেন্ট শেষ হল। এ ব্যাপারে ইঞ্জিনিয়ারদের নিয়ে, অফিসারদের নিয়ে আমরা সবাই মিলে আলোচনা করেছি যে আমাদের কোন আত্ম-সন্তুষ্টি থাকতে পারে না। যে স্কীম ৩ বছরে শেষ হবার কথা, সেই স্কীম যদি ৫ বছর হয়ে যায়, ৬ বছর হয়ে যায়—লিগিটেশন যদি কিছু হয়ে যায়, ল্যাণ্ডের যদি কোন প্রবলেম হয় সেটা আলাদা কথা, কিন্তু লোকাল এম. এল. এদের সঙ্গে বসে, পঞ্চায়েতের সঙ্গে বসে সেইসব সমস্যা মেটাতে হবে। আর একেবারে কোর্ট-কাছারিতে চলে গেলে সেই এলাকার কাজ কি করে হবে? সেটা আলাদ কথা। কিন্তু যেখানে ইঞ্জিনিয়ারদের ত্রুটির জন্য দেরি হবে সেখানে বিরোধীপক্ষ, সরকার পক্ষ সকলেই সমালোচনা করবেন এবং তা শুনতে হবে এবং সেক্ষেত্রে ব্যবস্থা নিতে হবে। সেই ব্যাপার নিয়ে আমরা আলোচনা করছি এবং নিশ্চয়ই আমরা কিছু করতে পারবো এবং আপনারা সতর্ক থাকলে, যে যার এলাকায় নজর রাখলে আমাদের সুবিধা হবে ধরতে এবং আলোচনা করতে। অবশ্য বিভিন্ন সময়ে আপনারা সেগুলি নজরের মধ্যে আনেন। আমি একটু আগেই বলেছিলাম ১ লক্ষ ৬৫ হাজার টিউবওয়েল হয়েছে। কনস্টিটুয়েন্সি ভাগ করে হবে। যেমন আমি হিসাব নিচ্ছিলাম, মানসবাবুর কনস্টিটুয়েন্সির মধ্যে পড়ে কিনা আমি জানি না, সবং-এর একটা ব্লকেতে ২৩২টি গ্রামে ১ হাজার ১৭৩টি টিউবওয়েল আছে। আচ্ছা এমনও হতে পোরে সেই টিউবওয়েলগুলির মধ্যে ১০ পারসেন্ট, ১২৫ পারসেন্ট খারাপ হতে পারে এবং ঐ ব্লকে একটা পাইপ ওয়াটার স্কীম চলছে। এর ফলে ৫টি গ্রামের লোক সেই জল পাবেন। আরো একটা স্কীম আমরা গ্রহণ করেছি, সেটা চালু করবো।

সেদিক থেকে কয়েকমাসে সবই করা হতো, কিন্তু কিছু জিনিস দেখার আছে। ধরুন একজন এম. এল. এ. ছুটে এলেন যে প্রাইমারী স্কুলের সামনে একটা টিউবওয়েলের জন্য ধরলেন। প্রাইমারি হেল্‌থ সেন্টার, প্রাইমারি স্কুল এইসব গুলির সামনে টিউবওয়েল থাকা দরকার। তিনি বললেন যে আমি বাজারে গিয়েছিলাম বাজারের সব লোক ধরেছে যে একটা টিউবওয়েল না করলে চলছে না। এসব ক্ষেত্রে পঞ্চায়েতীগুলি প্রায়রিটির মধ্যে পড়ছে না। সেজন্য আমি জিজ্ঞাসা করলাম যে আমি একটা টিউবওয়েল করতে পারি না, পরে দেখলাম আমার গুলির দরকার নেই এই রকম অবস্থা হলে জরুরি ভিত্তিতে ২/১টি টিউবওয়েল করে দিতে হবে, এবারের বাজেটে তার জন্য ব্যবস্থা রেখেছি। এম. এল. এ.-দের জন্য করা হবে। চারু মিহির সরকার কংগ্রেসের মন্ত্রী ছিলেন, বয়স্ক মানুষ, নদীয়ায় এখন একটা আশ্রম চালাচ্ছেন। এখন এটা কে কি পঞ্চায়েতে পাঠান যায়? তাই আমি বলেছি দুটি টিউবওয়েল করে দেব। তার জন্য আমি টাকাও রেখেছি। তার মানে এই নয় যে আপনারা সবাই পাঠাতে শুরু করবেন, তা হলে হবে না। সেজন্য আমি আর সময় নেব না, এই কটা কথা বলে

আমি আশা করব যে সকলে এই বাজেট বরাদ্দকে অনুমোদন করবেন। এই কথা বলে আপনাদের কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The cut motion moved by Shri Abdul Mannan, Shri Sobhandeb Chattopadhyay, Shri Saugata Roy & Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by rs. 100/- were then put and agreed to.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,00.95.14.000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215-Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215-Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution)".

(This is inclusive of a total sum of Rs. 33,65,10,000 already voted on account in March 1994) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-28 p.m. till 11 a.m. on Wednesday, the 13th April, 1994 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 13th April, 1994 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 6 Ministers of State and 157 Members.

[11-00 — 11-10 a.m.]

## RESOLUTION FROM CHAIR

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, আজকে ১৩ই এপ্রিল, আপনি জানেন ৭৫ বছর আগে ১৯১৯ সালের এই দিনটিতে অমৃতসর শহরের জালিওয়ানওয়ালা বাগে জেনারেল ডায়ারের নেতৃত্বে যে গুলি চলেছিল তাতে তখনই সরকারিভাবে ৩৭৯ জন মারা গিয়েছিলেন এবং বে-সরকারি মতে ১,০০০ জন মারা গিয়েছিলেন। আমি আপনাকে অনুরোধ করবো, দেশের স্বাধীনতার স্বার্থে সেই সময় তাঁরা হত হয়েছিলেন তাই আজকে সাম্প্রদায়িক সম্প্রীতি, জাতীয় সংহতি এবং গণতন্ত্র রক্ষার স্বার্থে আপনি যদি আমাদের শপথ গ্রহণ করান তাহলে সেটা সবচেয়ে ভাল হবে। আপনি জানেন, ঐ ঘটনার প্রতিবাদে ১৯১৯ সালের ২৯শে মে ইংরেজদের দেওয়া নাইট খেতাব পরিত্যাগ করেছিলেন। এটা ঘটনা। ১৩ তারিখে ঐ গুলি চালাবার ঘটনার পর সারা দেশে যখন সাংঘাতিক অবস্থা তখন ১৪ তারিখে মহাত্মা গান্ধী অবশ্য বলেছিলেন যে, ঘটনাটা ঠিক নয় ; বলেছিলেন যে, এটা হিমালয়ান ব্লাণ্ডার এটা ঠিক কিন্তু তা সত্ত্বেও সমস্ত দলের পক্ষ থেকে ঐ ঘটনাকে স্মরণ করবেন। ইতিমধ্যে গোটা রাজ্যে মানব-বন্ধন হচ্ছে স্বাধীনতা বিক্রি করে দেওয়ার বিরুদ্ধে গ্যাট চুক্তির মাধ্যমে, ১৫ তারিখে যেটা সই হবে। সেজন্যই আজকে জাতীয় সুরক্ষার প্রচেষ্টা ৭৫ বছর আগের ঐ ঘটনাকে স্মরণ করি। আমাদের বিধানসভার একটা ঐতিহ্য আছে, তাই আপনার নেতৃত্বে সকলে মিলে যদি আমরা শপথ নিতে পারি, তাদের প্রতি শ্রদ্ধা জানাতে পারি, তাহলে আমাদের বিধানসভার এবং রাজ্যের সম্মান অনেকখানি বাড়বে একথা আমি আপনার কাছে নিবেদন করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুনতে পেলাম, মাননীয় সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপাল বলছিলেন, এই জাতীয় প্রস্তাব চেয়ার থেকে আসবে। এটা খুবই দুঃখের ঘটনা, এ-সম্পর্কে অনেক কিছুই বলবার আছে। কিন্তু ননীবাবু কেন সংখ্যায় গেলেন জানি না, কারণ সংখ্যাটা অনিশ্চিত। তবে সংখ্যাতত্ত্বের মধ্যে না গেলেও দিনটি ভারতবাসীর পক্ষে দুঃখের এবং মর্মান্তিক। আমরা যে স্বাধীনতা পেয়েছি সেটা ঐ মানুষদের আত্মত্যাগের ফলেই, কারণ তাঁদের আত্মত্যাগই পরবর্তী স্বাধীনতা সংগ্রামীদের উদ্বুদ্ধ করেছে স্বাধীনতা সংগ্রামে। আমরা জানি, যার নির্দেশে সেখানে গুলি চলেছিল সেই কুখ্যাত জেনারেল ডায়ারের বিরুদ্ধে ইংলণ্ডে গিয়ে ঐ হত্যার প্রতিশোধ নিয়েছিলেন উধম সিং এবং সেই

অপরাধে দুই বছর পর তাঁর ফাঁসি হয়েছিল। আমরা চাইছি—লিডার অফ দি হাউস সভায় উপস্থিত থাকলে ভাল হতো—চেয়ার থেকে রেজলিউশন মুভ করুন, আমরা সকলে সেটাকে সমর্থন করবো।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য ননী কর বলেছেন এবং আমাদের বিরোধি দল নেতা বললেন যে আজকের দিনটা জালিওয়ানওয়ালাবাগ-এ শত শত শহিদ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে নিজের জীবন যাঁরা উৎসর্গ করেছেন তাঁদের প্রতি শ্রদ্ধা জানানোর দিন। ৭৫ বছর পরে তাঁদের কথা স্মরণ করে শহিদদের শ্রদ্ধা জানানোর জন্য আমাদের দেশের প্রধানমন্ত্রী শহিদ দিবস পালন করার আহ্বান জানাচ্ছেন। দেশের স্বাধীনতা, স্বার্বভৌমত্ব রক্ষা করার জন্য হিন্দু শিখ, মুসলমান সব সম্প্রদায়ের সব অংশের মানুষ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিল। আমরা তাদের শ্রদ্ধা জানাচ্ছি। সেই সময় দেখতে পাচ্ছি মরোক্কর মারাপলে দেশের বাণিজ্যমন্ত্রী সাম্রাজ্যবাদের আর একটা যে চক্র সেই গ্যাট চুক্তিতে আবদ্ধ হচ্ছেন। দেশকে নতুন করে এই পথে জড়াবার চুক্তি হচ্ছে। আজকে আমরা দেশের স্বাধীনতা, স্বার্বভৌমত্ব এবং গণতন্ত্র রক্ষার জন্য প্রতিশ্রুতি বদ্ধ। আজকে পশ্চিমবাংলায় সর্বত্র নানা কর্মসূচি গ্রহণ করা হচ্ছে, কলিকাতায় মানব প্রাচীর তৈরি করা হচ্ছে, সমস্ত জায়গায় মানব বন্ধন তৈরি করা হচ্ছে। দেশের স্বার্বভৌমত্ব রক্ষা করার জন্য, তাকে আমরা শক্তিশালি করার জন্য আমরা শপথ গ্রহণ করছি। আরো স্মরণ করিয়ে দিতে চাই, রবীন্দ্রনাথ নাইট উপাধি প্রত্যাখ্যান করে স্বাধীনতা আন্দোলনে একটা নতুন জোয়ার তৈরি করেছিলেন। সেই সময় আমাদের দেশের স্টেবিলিটি নষ্ট করার কাজে লিপ্ত হচ্ছে আমাদের দেশের সরকার। এই সময় সাম্রাজ্যবাদের কাছে দেশকে বিকিয়ে দেবার কাজে লিপ্ত হচ্ছে আমাদের দেশের সরকার। কুখ্যাত জেনারেল ও ডায়ারের নেতৃত্বে জালিয়ানওয়ালাবাগে শত শত মানুষ নিহত হয়েছে। সেই শহীদদের প্রতি যদি আমরা প্রকৃত শ্রদ্ধা জানাই তাহলে সাম্রাজ্যবাদের কাছে আত্মসমর্পণ করা ঠিক হবে না, তার বিরুদ্ধে প্রতিবাদ করা ছাড়া কোন পথ নেই। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে প্রতিবাদের পথই হলো শহিদদের প্রতি প্রকৃত শ্রদ্ধা জানানো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আবেদন জানাচ্ছি শহিদদের প্রতি শ্রদ্ধা জানানোর জন্য এখান থেকে একটা প্রস্তাব গ্রহণ করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের দিনটা আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ দিন, এই দিনটি জাতীয় জীবনের কাছে একটা বিশেষ তাৎপর্যপূর্ণ দিন। এখানে কোন দলমতের কোন পার্থক্য আছে বলে আমি মনে করি না। এই দিনটিতে একটা নির্মম ঘটনা ঘটেছিল, শহিদদের ত্যাগের মাধ্যমে আমরা স্বাধীনতা অর্জন করেছি। এই দিনটা স্মরণ করতে পারলে আমাদের নিজেদেরই গর্ব বোধ হয়। এর মধ্যে রবীনবাবু নানারকম কথা বললেন। আমাদের লিডার বলেছেন যে চেয়ার থেকে এই ধরণের একটা প্রস্তাব আনা হোক। এখানে রবীনবাবু যেভাবে বলছেন তাতে মনে হলো ওঁনারা মনেপ্রাণে জালিওয়ানওয়ালাবাগের শহিদের প্রতি শ্রদ্ধা জানাননি। তিনি এই প্রস্তাব সম্পর্কে বলতে গিয়ে গ্যাট সহ নানা ইস্যু ঢুকিয়ে দিলেন। এদের জন্মের ইতিহাস আমরা সবাই জানি, কমিউনিস্ট তৈরি করেছে বৃটিশরাজ। ওঁনারাই বলেছিলেন এই স্বাধীনতা ঝুটা। ৪২-এর আন্দোলনের ওঁনারা বিরোধিতা করেছিলেন। স্বাধীনতা যুদ্ধে যে সমস্ত শহিদ আন্দোলন করে স্বাধীনতা এনেছিল সেই স্বাধীনতাকে আপনারা

বলেছিলেন এ আজাদী ঝুটা হ্যায়। আপনারা ৪২-এর আন্দোলনের বিরোধিতা করেছিলেন। আজকে আপনারা ইতিহাসকে বিকৃত করছেন। একসময় আপনারা রবীন্দ্রনাথকে বুর্জুয়া কবি বলে বর্জন করেছিলেন। আবার শান্তিনিকেতনে গিয়ে জ্যোতিবাবু বলেছিলেন রবীন্দ্রনাথকে নোবেল পুরকস্কার পাইয়ে দিল কে, জ্যোতিবাবু আবার কে। ইতিহাসকে আপনারা উল্টো করে দিয়েছেন। এই ভাব-গম্ভীর পরিবেশে একটা সুন্দর প্রস্তাব গ্রহণ করা উচিত। ননী করকে তো অনেকে খুনী কর বলেন, তিনি তো সমস্ত ইতিহাসটাকে উল্টো করে দিলেন। এই যে অসম ব্যবস্থাগুলো, সেগুলো বিধানসভায় বর্জন করা উচিত বলে আমি মনে করি। আপনি যদি চেয়ার থেকে এই প্রস্তাব নেন, এরচেয়ে ভাল কিছু হয় না। আমরা সর্বসম্মতক্রমে সেটা গ্রহণ করবো এবং শহীদদের প্রতি শ্রদ্ধা জানাবো।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, আমি কোন বিতর্কে যেতে চাইছি না। আজকের দিনটি শুধু পশ্চিমবঙ্গে কেন, সারা ভারতবাসীরই মনে আছে। সেই দিনটি পশ্চিমবাংলার বুকে বিভিন্ন রাজনৈতিক দল সাধারণ মানুষ বিভিন্নরূপে আজকে পালন করছেন। আমরা জানি যে জালিওয়ানওয়ালাবাগ দিবসে যে সমস্ত স্বাধীনতা সংগ্রামীরা মারা গিয়েছিলেন সেই সমস্ত শহিদদের প্রতি গভীর শ্রদ্ধা জানাবার জন্য আপনার পক্ষ থেকে যদি কোন প্রস্তাব আনেন, আমরা তাকে সশ্রদ্ধভাবে তাঁদের প্রতি শ্রদ্ধা জানাতে পারি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় যে প্রস্তাব উংথাপিত হয়েছে, এটি সকলের কাছে অবশ্যই সমর্থনযোগ্য। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে যে দিনটি চিরকালের জন্য স্বর্ণাক্ষরে লেখা থাকবে। বৃটিশ সাম্রাজ্যবাদের অত্যাচারের কলংকজনক যে ইতিহাস, যার প্রতিবাদে আমাদের বিশ্বকবি রবীন্দ্রনাথ তাঁর নাইট উপাধি ত্যাগ করেছিলেন। সেই শহীদদের স্মরণে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, সেটি সকলেই সমর্থন করবেন। শ্রদ্ধার সঙ্গে সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে এই কথা অবশ্যই বলতে হয়, এটি অবশ্যই যথার্থ, এই সাম্রাজ্যবাদের প্রতি আমাদের যে ঘৃণা এবং শহীদদের প্রতি শ্রদ্ধা জানানো যাতে সঙ্গতিপূর্ণ হয়, সেটি সকলের কাছে কাম্য। সেখানে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ঘৃণা এবং শহীদদের প্রতি শ্রদ্ধা জানাতে গিয়ে, যে কোন কোয়ার্টার থেকেই আসুক না কেন, আবার যদি সাম্রাজ্যবাদী শক্তির আক্রমণের পথ উন্মুক্ত করা হয় তাহলে তা মিথ্যাচার বলে দেশের কাছে প্রতিপন্ন হবে। ফলে আন্তরিকতার সঙ্গে শহীদদের প্রতি শ্রদ্ধা জানাতে গেলে এই ধরণের বিচ্যুতি থেকে সরে আসা উচিত। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের দিনটি আমাদের জাতীয় ইতিহাসে একটি রক্তাক্ত দিন। জালিওয়ানওয়ালাবাগ দিবসে দেশের স্বাধীনতার জন্য অসংখ্য মানুষ আত্মবলিদান দিয়েছেন, রক্ত দিয়েছেন এবং তাঁদের রক্তের বিনিময়ে, তাঁদের ত্যাগের বিনিময়ে, তাঁদের প্রাণের বিনিময়ে আমরা এই স্বাধীনতা পেয়েছি। স্বাভাবিকভাবেই তাঁদের ভুলে যাবার কথা নয়। যাঁরা দেশের মানুষ, গণতন্ত্রপ্রিয় মানুষ, স্বাধীনতাকামী মানুষ তাঁরা শহীদদের চিরকালই মনে রাখবেন। আজকের দিনটি আরও তাৎপর্যপূর্ণভাবে আরও বেশি করে আমাদের কাছে

দেখা দিচ্ছে, যেখানে আমরা দেখছি নানাভাবে আমাদের দেশের স্বার্বভৌমত্বের উপর আঘাত আসছে। আমাদের অর্থনীতিকে ভেঙে দেবার জন্য চক্রান্ত চলছে। এরই বিরুদ্ধে ঐ সমস্ত শহীদরা পতাকা উড্ডীন রেখেছিলেন, স্বার্বভৌমত্বকে এনে দিয়েছেন, স্বাধীনতা এনে দিয়েছেন। তাকে আমরা যাতে অক্ষুণ্ণ রাখতে পারি, বজায় রাখতে পারি, তাই তাঁদের উদ্দেশ্যে শ্রদ্ধা জানানোর দিন। যাতে করে আগামী প্রজন্ম আগামীদিনে অনুপ্রাণিত হতে পারে, তারজন্য আপনার কাছে অনুরোধ জানাচ্ছি, তাঁদের সম্মানে একটি প্রস্তাব নিয়ে আসুন সেই সমস্ত শহীদদের প্রতি যথাযথ শ্রদ্ধা জানিয়ে। আমরা তাকে স্বাগত জানাবো।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে দেশের প্রত্যেকটি মানুষের কাছে এই দিনটি হচ্ছে পবিত্রতম দিন। এই দেশেই শহীদরা তাদের নিজেদের মায়ের মন্ত্রে অনুপ্রাণিত হয়ে দেশ মাতৃকাকে স্বাধীন করবার জন্য শহীদ হয়েছিলেন। তাদের তরতাজা রক্তে আজকে দেশের মাটিতে বইছে। সেই শহীদদের মাটিতে আজকে রক্তে রাঙা হয়ে রয়েছে এবং স্মরণীয় দিনের বিষয় আজকে যে বলবার সুযোগ করে দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং তাদের যে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করবার সুযোগ আপনি করে দিয়েছেন এরজন্য আমি নিজেকে ধন্য বলে অনুভব করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের থেকে ৭৫ বছর আগে জালিওয়ানওয়ালাবাগে যে নৃশংস হত্যাকাণ্ড হয়েছিল এবং তারজন্য দেশের স্বাধীনতা সংগ্রামীদের যে শহীদ হতে হয়েছিল আজকে সেই শহীদ হবার দিন এবং আমাদের এই দিনটিকে স্মরণ করবার এবং মনন করার দিন বলে মনে করি। এই হত্যাকাণ্ডের প্রতিবাদে বিশ্বকবি রবীন্দ্রনাথ নাইট উপাধি ত্যাগ করেছিলেন। তিনি জলিওয়ানওয়ালাবাগের ঘটনার প্রতি যন্ত্রণা সহ্য করতে না পেরে তিনি একটি গান লিখেছিলেন "এ মনিহার আমার নাহি সাজে, এরে পরতে গেলে লাগে এরে ছিঁড়তে গেলে বাজে, কণ্ঠে যে রোধ করে সুরত নাহি সরে ঐদিকে যে মন পড়ে রয় মন লাগে না কাজে।" বিশ্বকবি এই শহিদদের কষ্ট খুব গভীরভাবে অনুভব করেছিলেন এবং ঐদিন শত শত স্বাধীনতা সংগ্রামী দেশকে স্বাধীন করবার জন্য নিজেদের জীবনকে তুচ্ছ করে শহীদ হতেও পিছপা হননি। কিন্তু আজকে এতদিন পরে আবার সেই স্বাধীন ভারতবর্ষকে পরাধীনতার দিকে ছেড়ে দিতে চাইছে এটাই আমাদের খুব লজ্জার এবং ঘৃণার কথা। সুতরাং আজকে আমাদের আবার দিন এসেছে নতুন করে শপথ নেওয়ার। যে শহিদদের রক্তবিন্দু জালিয়ানওয়ালাবাগের মাটিতে পড়েছে তাদের আজকে স্মরণ করার দিন এসেছে এবং সেই কারণে আজকে যে প্রস্তাব এসেছে তাকে সবাই নিশ্চয় গ্রহণ করবেন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ৭৫ বছর আগে জালিয়ানওয়ালাবাগে যে নৃশংস ঘটনা ঘটেছিল আজকে সেই দিন, সুতরাং সেই দিনটিকে এনেছেন তাকে সমর্থন করছি কিন্তু তার সঙ্গে রবীনবাবু যে বক্তব্য রাখলেন তাতে শোনার পরে আমরা একটু হোঁচট খেলাম। তাতে মনে হল এরা স্বাধীনতা সংগ্রামী, জালিয়ানওয়ালাবাগের শহিদদের প্রতি শ্রদ্ধা জানানোই কি তাদের মূল উদ্দেশ্য নাকি, আজকে তাকে কেন্দ্র করে এই পবিত্র হাউসে দাঁড়িয়ে একটা রাজনৈতিক স্বার্থ সিদ্ধি করাই তাদের মূল উদ্দেশ্য সেটাই

আজকে বুঝতে পারছি না। সুব্রতবাবু এর সমালোচনা করার পরে আশা করেছিলাম যে শাসকদলের সদস্যরা তাদের সুর অন্তত পাল্টাবেন। আজকে এইভাবে একটা ইস্যু এনে তাতে রাজনীতি টানা হচ্ছে এবং সুব্রতবাবু বলার পরেও দেখলাম যে, ওই শহিদদের স্মরণ করতে গিয়ে রাজনৈতিক স্বার্থ নিয়ে কথা বললেন। তাতে আর. এস. পি. এবং শাসকদলের সদস্য এই শহিদদের কথা বলতে গিয়ে অন্য প্রসঙ্গে তুলে রাজনৈতিক ফায়দা লোটবার চেষ্টা করেছেন। এর জন্য ধিক্কার জানাচ্ছি এবং নিন্দা জানাবার ভাষা নেই। আজকে যারা বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কথা বলেন তাদের লজ্জা পাওয়া উচিত। ১৯৭২ সালের রিগিংয়ের ধুঁয়ো তুলে মুখ্যমন্ত্রী চলে গেলেন বৃটেনে প্রচার করার জন্য, আপনারা বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কথা বলেন, কোনও অধিকার আপনাদের নেই। মাননীয় স্পিকার মহাশয় তো অনেক সময়ে সমস্ত রাজনীতির উর্দ্ধে থেকে কোনও ইস্যু নিয়ে আলোচনা করার সুযোগ করে দেন, তাই আমি বলছি রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে যেসব কথা বলা হয়েছে সেগুলো এক্স্যাঞ্জ করে আপনার চেয়ার থেকে বসে সর্বদলীয় প্রস্তাব আনুন এটাই আমার বক্তব্য।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর জালিয়ানওয়ালাবাগ-এ যে হত্যাকান্ড ঘটেছিল তার পরিপ্রেক্ষিতে বিধানসভায় সেই সমস্ত শহিদদের প্রতি শ্রদ্ধা জানাবার অন্য যে প্রস্তাব এনেছেন তাকে আমি পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। জালিয়ানওয়ালাবাগ-এর হত্যাকান্ডে যে সমস্ত শহিদদেরকে সেখানে নির্মমভাবে হত্যা করা হয়েছিল আজকে সেই ঘটনার কথা স্কুলের ছাত্রছাত্রীরা শুনলে আতঁকে ওঠে যারা জন্য আমাদের বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর নাইট উপাধি ত্যাগ করেছিলেন। সেই রক্তাক্ত দিনের কথা মনে রেখে আজকে যে প্রস্তাব নেওয়া হয়েছে বীর শহিদদের প্রতি শ্রদ্ধা জানাতে সেই প্রস্তাব আপনার পক্ষ থেকে নেওয়া হোক এই আবেদন আমি জানাচ্ছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর যে প্রস্তাবের কথা উল্লেখ করেছেন জালিয়ানওয়ালাবাগের ১৯১৯ সালের ঘটনার ব্যাপারে, যে দিনটি ভারতবর্ষের সংগ্রামের একটা ঐতিহাসিক দিন, যেখানে বহু সংগ্রামী শহীদ হয়েছে, সেই শহিদদের প্রতি শ্রদ্ধা জানাতে পশ্চিমবাংলার বিভিন্ন স্তরের রাজনৈতিক দল এবং মানুষ আজকে তারা জালিয়ানওয়ালাবাগের হত্যাকান্ডের রক্তাক্ত দিবস পালন করছে। তাই আজকে এই বিধানসভা থেকে আপনার পক্ষ থেকে একটা প্রস্তাব গ্রহণ করা হোক এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজ এই বিধানসভায়, ৭৫ বছর আগে জালিয়ানওয়ালাবাগ যে নৃশংস হত্যাকান্ড বৃটিশ সরকার করেছিল তার প্রতিবাদে ভারতবর্ষের সমস্ত স্থানে জালিয়ানওয়ালাবাগ দিবস পালিত হচ্ছে। জাতীয় জীবনে এমন অনেক ঘটনা আছে যা মুক্তি সংগ্রামের সেই ঘটনাকে চিরকাল স্মরণীয় করে রাখে, সেই রকম একটি হচ্ছে জালিয়ানওয়ালাবাগের ঘটনা আজকে আমাদের মনে রাখতে হবে। জালিয়ানাওয়ালাবাগের শপথ মনে রেখে স্বাধীন ভারতবর্ষকে পরাধীন করা তাকে বিকিয়ে দেওয়ার কোনও ষড়যন্ত্র আমরা সহ্য করব না। আমরা দেশকে উন্নতির পথে নিয়ে যাব, আমরা দেশকে স্বাবলম্বী করব, এই স্বাধীনতাকে রক্ষা করব এই শপথ আজকে নিতে হবে।

জালিয়ানওয়ালাবাগের সেই ঘটনা পৃথিবীর ইতিহাসে অনেক ঘটনাই ঘটে, কিন্তু জালিয়ান-ওয়ালাবাগের ঘটনা আমাদের চির স্মরণীয় হয়ে থাকবে। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং এই বিধানসভায় যদি সর্বসম্মতিক্রমে কোনও প্রস্তাব আপনার মাধ্যমে আসে তাহলে বিধানসভার মর্যাদা রক্ষিত হয় এই আশা আমি রাখি।

**শ্রী লক্ষ্মনচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'জালিয়ানওয়ালাবাগ দিবস' পালন আজকের দিনে খুবই প্রাসঙ্গিক। তার কারণ খুঁজতে গেলে আমাদের ১৯১৯ সালের আন্তর্জাতিক ঘটনাবলি দেখতে হবে। ১৯১৭ সালে মহান নভেম্বর বিপ্লবের মধ্যে দিয়ে ভারতবর্ষের গণ আন্দোলন উত্তাল হয় এবং তার ফলে বৃটিশ সরকার আমাদের দেশে শাসনব্যবস্থা আরও শক্তিশালী করার জন্য রাওলাট অ্যাক্ট পাশ করেন এবং আরও দমন-পীড়নের ব্যবস্থা করেন। তার প্রতিবাদে সারা দেশ গণ-আন্দোলনে উত্তাল হয়। দুর্ভাগ্যের বিষয় কংগ্রেসের সেদিনের ভূমিকা ছিল দোদ্দুল্যমান। মহাত্মা গান্ধী মাঝে মাঝেই বলেছেন জনগণের উত্তাল আন্দোলন হিংসাত্মক হয়ে যাচ্ছে, উৎশৃঙ্খল আচরণ হয়ে যাচ্ছে। কংগ্রেস সেদিন দোদ্দুল্যমান ভূমিকা গ্রহণ করেছিল। প্রসঙ্গক্রমে আজকেও কংগ্রেসের ভূমিকা খুবই দোদ্দুল্যমান। ভারতবর্ষের বাণিজ্যমন্ত্রী আজকে মরক্কো চলে গিয়েছেন গ্যাট চুক্তিতে সই করার জন্য। এই চুক্তি সই হলে ভারতবর্ষের অবস্থা বিপর্যস্ত হবে, ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হবে। আজকেও কংগ্রেসের ভূমিকা দোদ্দুল্যমান। আর সুব্রতবাবু কখন কি বলেন বোঝা যায় না। কখনও তিনি গ্যাটের পক্ষে আবার কখনও গ্যাটের বিরুদ্ধে বলছেন। কাজেই স্যার, সুব্রত মুখার্জির নামটা বিব্রত মুখার্জি হওয়া উচিত। মানুষকে বিব্রত করেন, তিনি নিজেও বিব্রত হন।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ঐতিহাসিক জালিয়ানওয়ালাবাগ দিবস। এই দিবস উপলক্ষে মাননীয় বিধায়ক শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব রেখেছেন তা আমি সমর্থন করছি। স্যার, আমরা জানি ঐ দিন পাঞ্জাবের জালিয়ানওয়ালাবাগে বুভুক্ষু জনসাধারণের যে সমাবেশ হয়েছিল বৃটিশ সরকার তার উপর নির্মমভাবে গুলি চালিয়েছিল এবং তার ফলে বহু মানুষ প্রাণ হারিয়েছিলেন। তারপর বহু নেতার বিরুদ্ধে তারা মিথ্যা মামলা দায়ের করেছিল। এই মামলার জের হিসাবে শহিদ ভগত সিং-এর ফাঁসি পর্যন্ত হয়। আজকে স্যার, বিধানসভায় দাঁড়িয়ে আমাদের এই শপথ নেওয়া দরকার যে ভারতবর্ষে অনুরূপ ঘটনা আমরা আর ঘটতে দেব না। যে কাজ বৃটিশ সরকার করেছিল সেই কাজের অনুরূপ কাজ মার্কিন সাম্রাজ্যবাদের দ্বারা হয়ে ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হতে যাচ্ছে। এর বিরুদ্ধে আমাদের ধিক্কার জানাতে হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাই আজ ঐতিহাসিক 'জালিয়ানওয়ালাবাগ দিবস' উপলক্ষে আপনি এই হাউসে আলোচনা করার সুযোগ দিয়েছেন বলে। স্যার, জালিয়ানওয়ালাবাগের একটা ঐতিহাসিক পটভূমিকা আছে। সেই সময় ভারতবাসী আশা করেছিল যে প্রথম বিশ্বযুদ্ধে তাদের সঙ্গে কিছুটা ভারতবাসী সহযোগিতা করেছিল এবং তার বিনিময়ে ভারতবাসী আরও কিছু স্বাধিকার পাবে, আরও কিছু সুযোগ পাবে। কিন্তু বৃটিশ সরকার যে মন্টেগু চেমসফোর্ড রিফর্মস আনলেন তাতে ভারতবাসী সন্তুষ্ট হতে পারেন নি, সেখানে ভারতবাসিদের উপর রাউলাট অ্যাক্ট চাপিয়ে দেওয়া হল ভারতবাসীর

অধিকার খর্ব করার জন্য। সেই কুখ্যাত রাউলাত অ্যাক্টের বিরুদ্ধে তখন মহাত্মা গান্ধী মহামানবের মতোন ভারতবর্ষে অবতীর্ণ হলেন। গান্ধীজি প্রথম হরতাল ডাকলেন ৬ই এপ্রিল। পাঞ্জাবে সেই হরতালের বিশেষ প্রভাব পড়েছিল। ৬ই এপ্রিলের পর বৃটিশ সরকার পুরো পাঞ্জাবে সভা সমাবেশ নিষিদ্ধ করে দিলেন। সেদিন, ১৩ই এপ্রিল, অনেক লোক সেদিন বৈশাখি মেলা উপলক্ষে গ্রাম থেকে সেখানে সমবেত হয়েছিলেন এবং তাদের সকলে জানতেন না যে সেখানে সভাসমাবেশ নিষিদ্ধ হয়েছে। একটা ঘেরা জায়গার মধ্যে—আপনি স্যার, সেই জায়গাটা দেখেছেন—বৃটিশ পুলিশ ও'ডায়ারের নেতৃত্বে ফায়ারিং করল। সরকারী হিসাব মতো সেদিন ৩৭৯ জন মারা গিয়েছিলেন এবং ২ হাজার ৪ শো লোক আহত হয়েছিলেন। আর বেসরকারী হিসাবে তার চেয়ে অনেক বেশি লোক মারা গিয়েছিলেন। জালিয়ানওয়ালাবাগের ঘটনা সেদিন সারা ভারতবর্ষকে নতুন করে ইলেকট্রিফাই করল। রবীন্দ্রনাথ এর বিরুদ্ধে নাইটহুড ত্যাগ করলেন। আর গান্ধীজির পথ মেনে নিতে তখনও কংগ্রেসের মধ্যে যে দ্বিধা ছিল, এর ফলে গান্ধীজির অসহযোগ আন্দোলন মেনে নেওয়ার ক্ষেত্রে কংগ্রেসের মধ্যে একটা চাপ সৃষ্টি হল। জালিয়ানাওয়ালাবাগ না হলে সেদিন কংগ্রেস বৃটিশের বিরুদ্ধে চূড়ান্ত অসহযোগিতার রাস্তায় যেত না। এই একটা ঘটনায় প্রমাণ হয়ে গিয়েছিল যে বৃটিশের সঙ্গে কোনও রকম সহযোগিতা করা যায় না এবং কোনওভাবেই বৃটিশ ভারতবাসীকে কোনও সুযোগ দিতে রাজি নয়। এর পর এই ঘটনার পরিপ্রেক্ষিতে ২১ তারিখ থেকে দেশ জুড়ে অসহযোগ আন্দোলন শুরু হয়েছিল। তাই ভারতবর্ষের ইতিহাসে যে ওয়াটারশিপ, জলবিভাজনরেখা, আমরা এই ১৩ই এপ্রিল, ১৯১৯ সালের ঘটনাকে বলতে পারি। ভারতবর্ষের রাজনীতি, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন তারপর থেকে আর কোনওদিন পিছনে ফিরে তাকায়নি। স্যার, এর সঙ্গে এটাও মনে রাখতে হবে যে এই ঘটনা যখন হয়েছে তখন মস্কোতে রুশ বিপ্লব হয়ে গিয়েছে। ভারতবর্ষে তখন কমিউনিস্ট পার্টির জন্ম হয়নি। সেদিন যেমন ছিল আজকেও তেমনি ভারতবর্ষের প্রধান রাজনৈতিক দল হচ্ছে কংগ্রেস। আজকে বিধানসভায় দাঁড়িয়ে ভারতের জাতীয় কংগ্রেসের সদস্য হিসাবে একথাই আমরা বলতে চাই যে সেদিন যেমন জাতীয় কংগ্রেসের নেতৃত্বে স্বাধীনতা সংগ্রাম হয়েছিল আজকেও তেমনি দেশের সার্বভৌমত্ব রক্ষার ক্ষেত্রে কংগ্রেসের নেতৃত্বে সংগ্রাম হবে এবং আমরা সেই সংগ্রামের মধ্যে দিয়ে দেশের ঐক্য ও সার্বভৌমত্বকে আরও সুনিশ্চিত করার ক্ষেত্রে প্রতিজ্ঞাবদ্ধ।

[11-30 — 11-40 a.m.]

আমরা মনে করি এটা ইতিহাসের কাছে আমাদের দায়বদ্ধতা এবং জালিয়ানাওয়ালাবাগের যে শহীদ, তাদের কাছে আমাদের দায়বদ্ধতা। আজকের দিনে আমরা তাই এই শহিদদের উদ্দেশ্যে শ্রদ্ধা জানাই, যারা সেদিন ব্রিটিশ রাজ শক্তির কাছে মাথা নিচু করেছিলেন এবং আপনি জানেন যে পাঞ্জাবের লোক উধম সিং, সে বিলাতে গিয়ে সেই ওডায়ারকে হত্যা করেছিল, ভারতবর্ষের বিপ্লববাদ এত শক্তিশালী ছিল। কিন্তু সেদিনও ব্রিটিশনরা সাম্রাজ্যবাদী এত ছিল যে ওডায়ারের সমর্থনে সেদিন লন্ডনে চাঁদা উঠেছিল, টাকা উঠেছিল, তাদের সেই সাম্রাজ্যবাদী মানসিকতায় ভারতবাসীর নতুন বোধোদয় হয়েছিল এবং ভারতবাসী নুতন ভাবে গান্ধীজির নেতৃত্বে অসহযোগ আন্দোলন-এ আত্মনিয়োগ করেছিল। গান্ধীজিকে সেই সময় পাঞ্জাবে ঢুকতে দেওয়া হয়নি, পাঞ্জাবে তার ঢোকা নিবিদ্ধ ছিল। গান্ধীজি হয়ত পাঞ্জাবে যেতে

পারলে এত বড় ঘটনা ঘটত না। কিন্তু আজকের দিনে তাই আমরা যেমন জালিয়ানওয়ালাবাগের শহিদদের স্মরণ করি তেমনি জাতির জনক, জাতীয় আন্দোলনের প্রধান নেতা মহাত্মা গান্ধীকে আজকের দিনে সম্মান জানাই এবং আমরা এটাই প্রতিজ্ঞা করি যে সেই শহিদদের আত্ম ত্যাগ আমরা কোনও মতো বিফল হতে দেব না।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই স্মরণীয় দিনটিকে স্মরণ করে এখানে অনেকে বক্তব্য রেখেছেন। আমাদের স্বাধীনতার সাড়ে চার দশক অতিক্রান্ত হয়েছে এবং এই সাড়ে চার দশকে আমরা অনেক কিছু হারিয়েছি, আমরা অনেক কিছু পেয়েছি। কাজেই এই জালিয়ানওয়ালাবাগের স্মরণীয় দিনে হারিয়েছি অনেক কিছু, হারিয়েছি কংগ্রেস নামে একটা সংগঠন ছিল, যারা জাতীয় দল হিসাবে স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করেছিল, কিন্তু সে কংগ্রেস দল যে নীতি নিয়ে লড়েছিল, সেই নীতি আমরা হারিয়েছি এবং কংগ্রেসের সাইনবোর্ড ধরে একদল মানুষ কংগ্রেস নাম নিয়ে যে স্বাধীনতার সমস্ত সুযোগগুলো ভোগ করছে, এই ধরনের একদলকে পেয়েছি, যারা প্রকৃত স্বাধীনতার জন্য লড়াই করেছিল কংগ্রেসের পতাকার নীচে, তাদের নীতিকে হারিয়েছি। সুতরাং এমন একটা দিনে আমাদের জাতীয় সংহতি বিপন্ন হচ্ছে, আমাদের ভৌগোলিক সীমা রেখা বিভিন্ন দিক থেকে বিচ্ছিন্ন হচ্ছে, বিপন্ন হচ্ছে এই পরিস্থিতির মধ্যে আজকে দেশকে রক্ষা করতে গেলে একটা নিশ্চয়ই জাতীয় ভাবনা আসা দরকার। কেন্দ্রে যারা বসে আছেন, তারা যে ভূমিকা গ্রহণ করছেন, তাতে জাতীয় ভাবনা আসার সম্ভাবনা দিনের পর দিন কমে যাচ্ছে। আমরা সকলে তা শুনেছি। আমার বক্তব্য আপনি একটা রেজলিউশন এখানে আনছেন, এটা সত্যই অত্যন্ত প্রয়োজনীয় রেজলিউশন, কারণ আমাদের একটা ভাবনা আসা দরকার, দেশের মানুষকে বোঝানো দরকার যে রক্ত ঝরেছিল, যে শহীদরা প্রাণ দিয়েছিলেন, তারা যা চেয়েছিলেন, তা হয়নি, তা পায়নি দেশের খেটে খাওয়া অগণিত মেহনতি মানুষ। তারা যে বাঁচতে চেয়েছিল, সেই বাঁচার রাস্তা পরিষ্কার হয়নি। কাজেই শহিদের নামে এই রক্তাক্ত দিনটিতে আমাদের শপথ গ্রহণ করতে হবে এবং আমরা যে জন্য স্বাধীনতা চেয়েছিলেন সেই অভিষ্ট লক্ষ্যের দিকে আমাদের এগিয়ে যেতে হবে। আজকে এই রেজলিউশন সেদিক থেকে আমাদের অনেক সহায়ক হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় যে প্রস্তাবটা সার্কুলেট করা হল, আমি তাকে সমর্থন করছি। এর আগে মাননীয় সদস্য ননী কর মহাশয় যে বিষয়টা উত্থাপন করেছেন, সঠিকভাবে করেছেন। আজকে আমাদের জাতির জীবনে একটা গুরুত্বপূর্ণ দিন। আমাদের স্বাধীনতা সংগ্রামে সেই বীর শহীদরা যে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে প্রাণ দিয়ে শহীদ হয়েছেন সেটা আমাদের স্মরণ সব সময় করতে হবে এবং আমরা, যারা স্বাধীনতা সংগ্রামে প্রাণ দিয়েছেন তাদের কাছ থেকে আমরা শিক্ষা গ্রহণ করতে চাই। সুতরাং বর্তমান সময়ে আমাদের দেশের সামনে যে সংকটজনক অবস্থা রয়েছে, প্রাসঙ্গিক সেই কথা আসবে, আমরা শহিদদের কথা স্মরণ করব কেন? করব এই জন্য, আমরা তাদের যে দান, অবদান সেটা ভুলে যেন না যাই। এবং আজকের দিনে প্রাসঙ্গিকভাবে উঠেছে, আমাদের স্বাধীনতা, সার্বভৌমত্বের সামনে একটা সংকট দেখা দিয়েছে, অর্থনৈতিক স্বাধীনতা আজকে যেতে বসেছে। সে জন্য নিশ্চয়ই আমরা তাদের স্মরণ করব। আমি কোনও বিতর্কে যেতে চাই না। তবে

একথা বলতে চাই যে, মিরাট কন্সপিরেসি কেস কাদের বিরুদ্ধে ইংরেজ করেছিল—যারা আন্দামান খেটে এসেছেন, ফাঁসির মঞ্চে গিয়েছেন তাদের মধ্যে অনেক শহীদ, অনেক সংগ্রামী ছিলেন যারা কংগ্রেস করেন নি।

**ডাঃ জয়নাল আবেদিন :** একটা নাম করুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** হরেকৃষ্ণ কোঙার ছিলেন, কামাখ্যাবাবু এখনও এখানে রয়েছেন। কটা নাম শুনতে চান? আপনার কাছ থেকে আমি স্বাধীনতা সংগ্রামের ইতিহাসের শিক্ষা গ্রহণ করতে চাই না। গান্ধী—ডারুইন প্যাক্টের বিরুদ্ধে সারা ভারতবর্ষের মানুষ প্রতিবাদ করেছিল। আমি আজকে বিনয়ের সঙ্গে বলতে চাই যে, সাম্প্রদায়িক রাজনীতির মধ্যে দিয়ে আমাদের দেশ বিভক্ত হয়েছে। আজকে আবার নতুন করে সংঘ পরিবার বৃন্দাবনে এবং মথুরায় মসজিদ ভাঙার কথা বলছে। দেশের স্বাধীনতা, ঐক্য, সাম্প্রদায়িক সম্প্রীতি, গরিব মানুষের সংগ্রামকে ধ্বংস করার চেষ্টা করছে। এই সময় আমাদের নিশ্চয়ই শহিদদের স্মরণ করতে হবে। আমাদের দেশের সার্বভৌমত্ব, অর্থনৈতিক স্বাধীনতা যাতে আবার বিনষ্ট হতে না পারে তার জন্য নিশ্চয়ই আমাদের জালিয়ানাওয়ালাবাগের শহিদদের প্রতি শ্রদ্ধা প্রকাশের মধ্যে দিয়ে শপথ নিতে হবে। আপনি যে প্রস্তাব সার্কুলেট করেছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি পশ্চিমবঙ্গ বিধানসভার ঐতিহ্যকে আরও উজ্জ্বল করে তোলার জন্য যে প্রস্তাব সার্কুলেট করেছেন তাকে আমাদের সকলের সর্বান্তকরণে গ্রহণ করা উচিত। জাতীয় সম্মানকে উর্দ্ধে তুলে ধরা উচিত।

**শ্রী সমর বাওয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ৭৫ বছর আগে ঠিক আজকের দিনটিতে পাঞ্জাবের জালিয়ানওয়ালাবাগের যে ঘটনা ঘটেছিল তা পরবর্তীকালে ভারতের স্বাধীনতা সংগ্রামকে আরও এগিয়ে নিয়ে গিয়েছিল, সমগ্র ভারতবাসীকে স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করে জীবন বিসর্জন দিতে উৎসাহিত করেছিল। আমি কোনও ইতিহাসের বিতর্কের মধ্যে যাচ্ছি না। কারণ পরবর্তীকালে এই সংক্রান্ত ইতিহাস নিয়ে আরও অনেক গবেষণা হবে। এবং স্বাধীনতা সংগ্রামে ভারতীয় সমাজের বিভিন্ন স্তরের মানুষের বিভিন্ন ধরনের ভূমিকা নিয়েও পরবর্তীকালে নিশ্চয়ই গবেষণা হবে—স্বাধীনতা সংগ্রামের সময় এবং তার পরবর্তীকালকে কোনও রাজনৈতিক ধারাকে, স্রোতকে নেতৃত্ব দিয়েছেন তা নিয়েও গবেষণা হবে। সুতরাং আমি সেই বিতর্কের মধ্যে এখনই যাচ্ছি না। মাননীয় সদস্য ননী করের বক্তব্যের পরিপ্রেক্ষিতে আপনার পক্ষ থেকে যে প্রস্তাব আমাদের সামনে উপস্থিত হয়েছে তা এবং তার শেষ লাইনটা—আজ জালিয়ানওয়ালাবাগ দিবসে আমরা শপথ গ্রহণ করছি দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব, ঐক্য, সংহতি, সম্প্রীতি রক্ষায় সর্বশক্তি নিয়োগ করব—শহিদদের প্রতি শ্রদ্ধা জানাবার পক্ষে যথার্থই সঠিক। আমাদের দেশের রাজনৈতিক বা অর্থনৈতিক সার্বভৌমত্বের উপর যদি কোনও রকম হামলা হয়, সামান্যতম হামলার প্রচেষ্টাও কেউ গ্রহণ করে তাহলে তার বিরুদ্ধে অবশ্যই আমাদের সংগ্রাম চালাতে হবে। সেই সংগ্রামই হবে জালিয়ানাওয়ালাবাগের শহীদের প্রতি প্রকৃত সম্মান প্রদর্শন। আমরা নিশ্চয়ই সেই ভাবে আমাদের দেশকে পরিচালিত করবার চেষ্টা করব যাতে কেউ আমাদের দেশের রাজনৈতিক এবং অর্থনৈতিক স্বাধীনতাকে বিপন্ন করতে না পারে। আমরা আশা করব আমাদের বিরোধী সদস্যরা নিশ্চয়ই সেই সংগ্রামে

আমাদের সঙ্গে থাকবেন এবং আজ আমাদের সাথে সেই শপথ গ্রহণ করবেন। এই কথা বলে আপনার পেশ করা প্রস্তাবটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[11-40 — 11-50 a.m.]

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ৭৫ বছর আগে সেই ঐতিহাসিক দিনটিকে স্মরণ করে একটা রেজোলিউশন নিয়ে এসেছেন মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয়।

**মিঃ স্পিকার ঃ** ননী কর মহাশয় কোনও রেজোলিউশন আনেননি।

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ** তিনি উল্লেখ করেছেন। এই প্রস্তাবনায় আরও একটি বাঁধন যদি শক্ত হত, ভাষার বাঁধুনি যদি শক্ত হত তাহলে আরও ভাল লাগত। আজকে শুনতে ভাল লাগছে, স্বাধীনতার পর যারা জন্মেছে, স্বাধীনতার উত্তরযুগের যারা শরিক, এই পবিত্র বিধানসভায়—যারা আজকে দেশের স্বয়ংম্ভরতা এবং স্বাধীনতার কথা বলছেন জালিয়ান-ওয়ালাবাগ দিবসকে স্মরণ করে তাদের কথা আমাদের শুনতে ভাল লাগছে। শুনতে ভাল লাগছে এই কারণে, ইতিহাস বড় নিষ্ঠুর, কারণ সেদিন কমিউনিস্ট পার্টি জন্ম নেয়নি। আজকের যারা কমিউনিস্ট নেতা তারা বৃটিশ সাম্রাজ্যবাদ সম্বন্ধে দেশের সার্বভৌমত্ব, দেশের স্বাধীনতা সম্বন্ধে তাদের কি ধারণা ছিল, পরবর্তীকালে কি ভূমিকা ছিল? পরবর্তীকালে আজকের যারা প্রজন্ম সেই ইতিহাস সম্বন্ধে অজ্ঞ থাকলেও আজকে যারা স্বাধীনতা, সার্বভৌমত্ব নিয়ে কথা বলছেন তাদের কথা শুনে তারা আতঙ্কিত। কারণ ওদের পূর্বসূরি বৃটিশ সাম্রাজ্যবাদীদের সঙ্গে হাতে হাত মিলিয়েছিলেন রাশিয়ার স্টালিনের নেতৃত্বে। আজকে যারা বিভিন্ন ঘটনার প্রেক্ষাপটে আমাদের প্রতি কটাক্ষ করছেন জালিয়ানওয়ালাবাগের ঘটনাকে সামনে রেখে তাদের করজোড়ে নিবেদন করব, পবিত্র জালিয়ানওয়ালাবাগ দিবসের দিনে, ঐ ঐতিহাসিক মুহূর্তকে স্মরণ করতে গিয়ে ইতিহাসকে কলঙ্কিত করবেন না, নিজেদের লজ্জা দেবেন না। ইতিহাস বড় নিষ্ঠুর, ওদের ইতিহাস অত্যন্ত কালিমালিপ্ত ইতিহাস, বৃটিশ সাম্রজ্যবাদের তোষনের ইতিহাস। একথা আগামী দিনের ইতিহাসে লেখা থাকবে, আগামীদিনের প্রজন্ম মনে রাখবে। সেই প্রেক্ষাপটে আজকের কথা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমরা যারা এই হাউসের সদস্য, যারা বিভিন্ন রাজনৈতিক দল এখানে রিপ্রেজেন্ট করে। স্বাধীনতার আগে এবং স্বাধীনতার পরে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভূমিকা বিভিন্ন রাজনৈতিক দলের বিভিন্ন দৃষ্টিভঙ্গি আছে এবং সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে কংগ্রেসের অবস্থান কি সেটা আমরা আগে দেখেছি। একটা স্বতন্ত্র অবস্থান থাকতেই পারে, আমাদেরও স্বতন্ত্র অবস্থান আছে, স্বতন্ত্র মূল্যায়ন আছে। স্বাধীনতা আন্দোলনে অবিভক্ত বাংলার মানুষের যে ভূমিকা সেই ভূমিকা গোটা ভারতবর্ষের কাছে দৃষ্টান্তস্বরূপ। তাই আমি অনুরোধ করছি, জালিয়ানওয়ালাবাগ হত্যাকান্ডের যারা শহীদ হয়েছেন তাঁদের প্রতি শ্রদ্ধা জানানোর জন্য যাতে সর্বসম্মতভাবে বাংলার অতীত গৌরবকে রক্ষা করতে পারি সেই মোতাবেক যে প্রস্তাব এখানে এনেছেন তাকে সমর্থন করছি এবং এই হাউসের সকল সদস্য যাতে সমর্থন করেন তারজন্য আবেদেন জানাচ্ছি।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা ঐতিহাসিক দিন, এই গৌরবময় পুন্য দিনটিতে সাম্রাজ্যবাদীদের অত্যাচার নিষ্ঠুর, নিপীড়নের কথা স্মরণ করে আমি বলব 'শত শহীদের রক্ত, হবে নাকো ব্যর্থ।' আজকে আমরা কি সেটা মনে রেখে এই মহৎ দিনটিতে অমর শহিদদের স্মৃতিচারণ করতে গিয়ে নিজেদের রাজনৈতিক মতামত জ্ঞাপন করতে গিয়ে একে অপরকে দোষারোপ করছি, রাজনীতিতে কে কিরকম ভূমিকা নিয়েছেন সেই কথা নিয়ে আলোচনা করছেন। এ বিষয়ে তাদের একই রকম মনোভাব আজও আছে। সেদিনের কংগ্রেসের সম্বন্ধে মানুষের ধারণা ছিল যে, স্বাধীনতার পর অধিক সংখ্যক মানুষ না খেয়ে থাকবে, সে ধারণাটা ব্যর্থ হয়নি। যদিও সেই রক্তাক্ত দিনের শহিদদের কথা ভেবে আমাদের চিন্তা হচ্ছে। আমরা যে কোনওভাবেই আমাদের ঐক্যবদ্ধ দেশকে অপরের হাতে তুলে দিতে চাই না, যারা দেশের সার্বভৌমত্ব বিক্রি করে দিতে চায় তারা সাম্রাজ্যবাদী, তারা আমাদের শত্রু, এই ভেবে নিয়ে এই মহৎ দিনটিতে শহিদদের স্মৃতি চারণ করে তাদের প্রতি শ্রদ্ধা নিবেদন করে এটাই আজকে আমাদের প্রতিজ্ঞা হোক যে, যে কোনও বর্বর, নিষ্ঠুর শক্তির বিরোধিতা করে দেশের প্রতি প্রেম এবং ভালবাসা যেন আমাদের থাকে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ৭৫ বছর আগে ১৯১৯ সালের ১৩ই এপ্রিল তারিখটি আমাদের কাছে ভারতবর্ষের অগণিত মুক্তিকামী মানুষের কাছে অত্যন্ত স্মরণীয় দিবস এবং সেদিন যারা মৃত্যু বরণ করেছিলেন তারা সকলেই আমাদের কাছে অত্যন্ত বরণীয়। আমাদের এই যারা ৪০এর দশকের গোড়ায় রাজনীতিতে প্রবেশ করেছি, ১৯৪২-এর আন্দোলন, রক্ত ঝরা আন্দোলন তাতে আমরা অংশ গ্রহণ করেছিলাম সেদিন থেকে প্রতি বছর আমরা এই দিবসটিকে বিশেষ করে জালিয়ানওয়ালাবাগের দিবসটিকে গুরুত্বের সঙ্গে পালন করতাম, যারা প্রাণ দিলেন শ্রদ্ধাবনত চিত্তে তাদের স্মরণ করতাম। বিশেষ করে আজকে একটা নূতন তাৎপর্য নিয়ে জালিয়ানওয়ালাবাগ দিবস আজকে আমাদের সামনে সমুপস্থিত হয়েছে। আমরা সকলেই জানি ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে ২টি ধারা গোড়া থেকে প্রবহমান ছিল। একটি ধারা প্রবর্তক মোহনদাস করমচাঁদ গান্ধী, আর একটি ধারা যারা ঋষি অরবিন্দর ভাষায় বিশ্বাস করতেন যে, জার্মস ক্যানন্ট বি কিল্ড বাই রোজ ওয়াটার' সেই ধারার যারা বাহক ছিলেন বিপ্লবী অরবিন্দ থেকে শুরু করে ক্ষুদিরাম, প্রফুল্ল চাকি, বিনয়, বাদল, দীনেশ, মাস্টার দা সূর্য সেন, ভগৎ সিং, শচীন স্যান্নাল, যোগেশ চ্যাটার্জি, ভিংলে ভ্রাতৃদ্বয়, চাপেকর ভ্রাতৃদ্বয়, রামেশ্বর, আবদুল সালাম, এবং সেই ধারার শেষ প্রবক্তা নেতাজী সুভাষ চন্দ্র বসু এবং জালিয়ানওয়ালাবাগের যে সমস্ত শহীদরা প্রাণ দিয়েছিলেন সেই ধারা, যে ধারায় ক্ষুদিরাম, প্রফুল্ল চাকি, থেকে শুরু করে ভিংলে এবং চাপেকর ভ্রাতৃদ্বয়, রামেশ্বর, আবদুল সালাম শেষ হয়েছে সেই ধারার একটা উজ্জ্বল যোজনা। এই কথাটা ভাল করে মনে রাখতে হবে, আজকে যখন অঙ্গীকার চাপে বিশেষ করে আমাদের সামনে এই বিধানসভায় এসেছে তখন আমরা বিশেষ করে এই কারণে আজকে নূতন একটা তাৎপর্য নিয়ে বিশেষ করে সোভিয়েট ইউনিয়নের বিপর্যয়ের পরে সাম্রাজ্যবাদী এবং ধনবাদিরা আজকে আমাদের ৪০, ৫০, ৬০, ৭০, ৮০-র দশকে তৃতীয় বিশ্বে যে দেশগুলি নূতন ভাবে স্বাধীনতা লাভ করছে আজকে বিশেষ করে সোভিয়েট ইউনিয়নের বিপর্যয়ের পরে সেই সাম্রাজ্যবাদী,

ধনবাদী শক্তিগুলি সেই তৃতীয় বিশ্বের দেশগুলিকে পায়ের তলায় রাখার জন্য মরিয়া হয়ে উঠেছে। সাম্রাজ্যবাদী শক্তিগুলি লং আর্ম বাড়িয়েছে তৃতীয় বিশ্বের দেশগুলিতে আজকে আমরা তা দেখছি।

[11-50 — 12-00 Noon.]

আমরা চোখের সামনে দেখেছি তৃতীয় বিশ্বের দেশ বোলিভিয়া, আর্জেন্টিনা, পেরু তাদের অর্থনৈতিক স্বাধীনতা হারিয়েছিল ধনবাদের কাছে। আজকে সেজন্য হুঁসিয়ার হতে হবে, কারণ আজকে ষড়যন্ত্র চলছে আমাদের অর্থনৈতিক স্বাধীনতাকে টোটাল সেল আউট করবার এবং তারজন্য আজকে এই জালিয়ানওয়ালাবাগ দিবসে আমাদের স্বাধীনতাকে রক্ষা করবার অঙ্গীকার নিতে হবে, অঙ্গীকার করতে হবে যাতে আমরা সমস্ত অশুভ শক্তির বিরুদ্ধে দাঁড়াতে পারি। এই পরিপ্রেক্ষিতে আজকে ১৩ই এপ্রিল বিশেষ তাৎপর্যপূর্ণ। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জালিয়ানওয়ালাবাগ হত্যাকান্ডের ৭৫তম আজকের এই দিবসের স্মরণে সারা ভারতবর্ষে এবং এই রাজ্যে ঐ দিবসকে স্মরণ করা হচ্ছে তারজন্য আপনি যে আলোচনার অনুমতি দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। সংবাদপত্রে দেখেছি, পাঞ্জাবের মুখ্যমন্ত্রী বিয়ন্ত সিং এবং কেন্দ্রীয় মানব-সম্পদ বিকাশ মন্ত্রী অর্জুন সিং জালিয়ানওয়ালাবাগে এই দিবস উদযাপনের ব্যবস্থা করেছেন। একথা সত্যি, পৃথিবীর মধ্যে প্রথম ঐ হত্যাকান্ডের বিরুদ্ধে রবীন্দ্রনাথের কণ্ঠস্বর ভারতবাসী এবং বিশ্ববাসী শুনতে পেয়েছিলেন। ঐ ঘটনার পর সারা পৃথিবী যখন স্তব্ধ তখন রবীন্দ্রনাথই প্রথম সি. এফ. অ্যান্ড্রুজকে প্রকৃত খবর আনবার জন্য পাঠিয়েছিলেন, কিন্তু তদানিন্তন ব্রিটিশ শাসকেরা তাকে জালিয়ানওয়ালাবাগ পর্যন্ত যেতে দেননি। সেজন্য রবীন্দ্রনাথ পরে ভাইসরয়কে যে চিঠি লিখেছিলেন নাইট উপাধি পরিত্যাগ করে সেটা ভারতবাসী পরে জানতে পেরেছিলেন। তিনি ভেবেছিলেন, মানুষ যখন শোকে অত্যাচারে স্তব্ধ তখন তিনি ইংরেজদের দেওয়া উপাধি গ্রহণ করতে পারেন না। আমাদের দেশ স্বাধীনতার অনেক সংগ্রাম, অনেক আত্মত্যাগের মধ্যে দিয়ে একটা জায়গায় এসেছে, সেজন্য দেশের সংহতি, ঐক্য আমরা বিপন্ন হতে দিতে পারি না, যদিও সাম্রাজ্যবাদী শক্তি সেই অপচেষ্টা চালাচ্ছে। তাই এখানে দলমত নির্বিশেষে যে প্রস্তাব গ্রহণ করবার জন্য সুযোগ দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থন করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ঠিক ৭৫ বছর আগে জালিয়ানওয়ালাবাগের নৃশংস হত্যাকান্ডে নিহত শহিদদের আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি এবং একই সঙ্গে স্বাধীনতা সংগ্রামের ক্ষেত্রে আপোষহীন ভাবে প্রতি সংগ্রামি শহীদকে আমরা স্মরণ করছি। আমরা এটাও স্মরণ করছি যে, ঐসব শহীদেরা জীবন দান করবার আগে একটি স্বপ্ন দেখেছিলেন এবং একটি সংকল্প নিয়েছিলেন—আমাদের দেশ স্বাধীন হবে। তাই আজকে যখন আমরা তাদের শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি তখন একসঙ্গে তাদের সেই সংকল্পের পাশে দাঁড়িয়ে আমরা আবার উচ্চারণ করছি—আমাদের দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব আমরা অটুট রাখব। একই সঙ্গে আমরা মনে রাখব যে আমাদের দেশের মধ্যে মানুষের সঙ্গে মানুষের, কখনও ধর্মের নামে, কখনও ভাষার নামে, কখনও জাত-পাতের নামে, কখনও আঞ্চলিকতাবাদের নামে বিভেদ সৃষ্টি করার চক্রাত হচ্ছে, তাকে ধ্বংস করে জাতীয় সংহতি

বং সম্প্রীতিকে আমরা অটুট রাখব। তাই আমি আশা করব আজকে সর্ব্বদল সম্মত একটা স্তাব আমরা এখানে নিতে পারব। এই অঙ্গীকার নিয়ে প্রস্তাব রাখা হবে মাননীয় অধ্যক্ষ হাশয়রে পক্ষ থেকে। শহিদদের স্মরণ করে তাদের প্রতি শ্রদ্ধা প্রদর্শন করে ওই সমস্ত ংকল্প নেওয়ার ক্ষেত্রে আমরা সহমত হতে পারব এই আশা রেখে আমি আমার বক্তব্য শয করছি।

[12-00 — 12-10 p.m.] (Including adjournment)

**Mr. Speaker :** Hon'ble Members, today is a historical day. We will pay out respect and bow our heads in tributes to the glorious martyrs who gave their lives on this day at Jalionwalabag exactly 75 years ago. I have allowed the Members to speak from the floor of the House because I thought Members have a right to pay their respect and tribute to this martyrs. On this occasion, we all must forget our petty political disputes and differences because the martyrs cannot be made the subject matter or political disputes and that should not be done. They are to be remembered and respected because we have not been able to fulfil the task they have left unfinished. Independence has been achieved but a lot is yet left to be achieved. Our country today is at a cross-roads. We are facing serious problems. Political and social fabrics of the country are being torn up. Democracy is being threatened. We have to rise to meet these challenges. Even though there are political difference in the political parties of the country but by and large most national parties agree on certain basic issues relating to the interest of the country and they had agreed in the past also on certain basic principles relating to the interest of the country and it is in that light we have to remember these martyrs not only for ourselves, but for children, grand children, great grand children and the future generations of India.

I have circulated a Resolution. I now read it out. I hope it will be adopted by all.

আজ ১৩ই এপ্রিল। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে "দেশের স্বাধীনতা সংগ্রামের একটি স্মরণীয় দিন। ব্রিটিশ সাম্রাজ্যবাদের প্রতিনিধি কুখ্যাত ও'ডায়ারের নির্দ্দেশিত নৃশংস গুলিতে ৭৫ বৎসর পূর্বে এই দিনটিতে শতশত ভারতবাসী নির্মম ভাবে শহীদের মৃত্যু বরণ করেছেন। পশ্চিমবঙ্গ বিধানসভা শহিদদের প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছে।

আজ জালিয়ানওয়ালাবাগ দিবসে আমরা শপথ গ্রহণ করছি দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব, ঐক্য, সংহতি এবং সম্প্রীতি রক্ষায় সর্বশক্তি নিয়োগ করব।"

...The Resolution was then put and agreed to....

We will adjourn the House for 15 minutes. We will assemble again at 12.15 p.m.

..(at this stage the House was adjourned till 12.15 p.m.)...

[12-15 — 12-20 p.m.] (After recess)

## Starred Questions
## (to which oral answers were given)

### ঘোড়দৌড় ক্লাবের ট্যাক্স থেকে আয়

*৫০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১) **শ্রী আবদুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে ঘোড়দৌড় ক্লাবের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত ক্লাবগুলি থেকে ১৯৯২-৯৩ আর্থিক বছরে বেটিং ও টোটালি জেটর ট্যাক্স বাদ কথা টাকা আয় হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

মাননীয় স্পিকার মহাশয়, আপনি আদেশ করেছেন তাই আমি উত্তর দিচ্ছি। আজকে দিনে ঘোড়দৌড়ের উপর, এই জালিয়ানাওয়ালাবাগের রক্তাক্ত দিনের কথা যেখানে আলোচনা হয়েছে সেই অবস্থায় এই উত্তর আমাকে দিতে হচ্ছে। ক) ৩টি (তিনটি)। এর মধ্যে এখন একমাত্র কলকাতায় রয়াল ক্যালকাটা ট্রাক ক্লাব বর্তমানে ঘোড় দৌড় পরিচালনা করে। খ) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে রয়াল ক্যালকাটা ট্রাক ক্লাব পরিচালিত ঘোড়দৌড় থেকে টোটালাইজেটর ট্যাক্স বাবদ ২,৯২,০৭,৮১৩.৫০ টাকা এবং বেটিং ট্যাক্স বাবদ ১,৯৬,৪৭,২১০.৮ টাকা আয় হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনাকে ধন্যবাদ যে আপনি রেসকোর্স এর ব্যাপারটা খুব ভাল চোখে দেখেন না। আপনার উত্তর দেওয়ার পক্ষে যা বললেন এর জন্য ধন্যবাদ। সেইজন্য আমি জিজ্ঞাসা করছি এই যে রেসকোর্স-এর খেলা যেটা হয় ঘোড়দৌড়ের খেলা এটাকে বন্ধ করার জন্য নৈতিকতার দিক দিয়ে রাজ্য সরকার কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখন পর্যন্ত এই ধরনের কোনও চিন্তা নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** রেসকোর্সের ওখানে যারা ঘোড়দৌড় পরিচালনা করেন আর. সি. টি. সি. ক্লাব সেটা কাদের নিয়ে গঠিত, কারা কারা এর সদস্য আছেন, এখানের পরিচালক কারা, এখানে রাজ্য সরকারের ভূমিকা কি আছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমার কাছে বিস্তারিত তথ্য নেই, এই ক্লাবের আভ্যন্তরীণ সদস্য কে কে, তার বিস্তারিত লিস্ট আমার কাছে নেই। রাজ্য সরকারের পক্ষ থেকে অর্থ দপ্তরের একজন প্রতিনিধি থাকেন, কলকাতা পুলিশের প্রতিনিধি থাকেন, একজন নোমিনেটেড

মেম্বার থাকেন এটার মূল দায়িত্ব হচ্ছে আর. সি. টি. সি. ক্লাবের, এর সঙ্গে খৈতান গ্রুপও যুক্ত, এটুকু আমার কাছে আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই ঘৌড়দৌড় থেকে আপনি একটা ভাল অঙ্কের অর্থ সংগ্রহ করছেন, অন্যান্য রাজ্যে এই ঘোড়দৌড় আছে কিনা, সেখানে কি পরিমাণ অর্থ সংগ্রহ করা হয়, এইরূপ কোনও তথ্য আপনার কাছে কিনা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ঘোড়দৌড় থেকে যে অর্থ কালেকটেড হয় সেটা আলাদাভাবে থাকে না। এটা অ্যামুজমেন্ট ট্যাক্স এর মধ্যে থাকে বলে আলাদাভাবে দেখা যায় না। যে সমস্ত রাজ্যে মূলত এই ঘোড়দৌড় চলে সেটা মূলত মহারাষ্ট্রের বোম্বেতে এবং অন্ধ্রপ্রদেশের হায়দ্রাবাদে। যদি করের হার বলেন আমার কাছে যে সমস্ত প্রতিবেদন এসেছে তাতে বারংবার বলা হচ্ছে এই করের হার নাকি বেশি রেখেছি, কিছুদিন আগে যখন এটা কমানো হয় তার পরেও বলা হয় আরও কমানোর জন্য, কিন্তু এর বেশি কমানোর সুযোগ আমাদের আর নেই।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিজেও জানেন যে আপনি যে ট্যাক্স আদায় করছেন বলে জানিয়েছেন তার চেয়ে অনেক বেশি লিকেজ হয়। অর্থাৎ বাইরে দাঁড়িয়ে খেলে ট্যাক্স না দিয়ে রেস খেলা হয় সেদিন লক্ষ লক্ষ মানুষ এলাকা ভিত্তিক এই অবৈধ খেলাতে জড়িত থাকে। আমিও এক সময় এই দপ্তরটা দেখেছি। এটা সব সময় ঐ ২ কোটি, ২।। কোটি, ৩ কোটির মধ্যেই সীমাবদ্ধ থাকে। এই যে বাইরে অবৈধ ভাবে খেলা হয় ট্যাক্স ফাঁকি দিয়ে এটা বন্ধ করার জন্য আপনি কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা যেটা ধরেছি সেটার কথা প্রথমে বলছি। দু ধরনের ফি এখানে আছে—একটা হচ্ছে টোটালিটাইজার ফি এবং অপরটি বেটিং ফি, ঐ ২৬ নথিভুক্ত যারা আছেন তাদের কথা বলছি। আমাদের বক্তব্য ছিল, আমরা মনে করছি, দুটি বড় এরিয়ার আর. সি. টি. সি.-র কাছ থেকে আমরা পাব। একটা হচ্ছে প্রায় ৭ কোটি ৩২ লক্ষ টাকার মতোন। এর পিরিওডটা হচ্ছে ৯. ৬. ৮০ থেকে ৪. ৪. ৯০। আমরা আমাদের এই অতিরিক্ত যে প্রাপ্য।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার প্রশ্নটা বুঝতে পারেন নি। আমি জানতে চাই যে, এখানে নন রেজিস্টার্ড বুকি অনেক বেশি এবং অবৈধভাবে খেলা হয় ফলে ট্যাক্স ফাঁকি পড়ে। এই বেটিংগুলি চেক করার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাকে সবটা বলতে দিন তাহলেই আপনার প্রশ্নের উত্তর পেয়ে যাবেন। আমাদের যে এরিয়ার আছে বলে আমরা মনে করছি অর্থাৎ পাওনা আছে সেটা হল ৭ কোটি ৩২ লক্ষ টাকা। সেটা নিয়ে বিবাদ চলছে ৬ কোটি ২৬ লক্ষের মতোন সেই এরিয়ার আর. সি. টি. সি.-কে দিতে হবে। আমরা বলেছি যে আপনারা ইনস্টলমেন্টে ভাগ করে দিন প্রতি বছর ৫০ লক্ষ টাকা করে। ইদানিংকালে প্রতি মাসে তারা ভাগ করে দিতে শুরু করেছেন। আমরা বলেছিলাম যে তা না হলে লাইসেন্স বাতিল করে দেব। এটা দিয়ে তারা লাইসেন্সটা রক্ষা করতে পেরেছেন। আমি আর. সি. টি.-র মাধ্যমে যে বুকি তার

কথা বললাম। আর বেআইনি বুকির কথা যেটা বলছেন সেটা সবটা অর্থ দপ্তরের মধ্যে পড়ে না। পুলিশের মাধ্যমে এ বিষয়ে পদক্ষেপ নিতে আমরা বদ্ধপরিকর হয়েছি, আশা করি পরে এ বিষয়ে বলতে পারব।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা** ঃ ময়দানে যে বিরাট জমিটা আর. সি. টি. সি. দখল করে আছে সেটা কার জমি? এই জমি কি আপনারা তাদের লিজ দিয়েছেন? দিয়ে থাকলে তারজন্য বছরে কত টাকা পান? জমিটা আপনাদের, না, ডিফেন্সের?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ এটা কিন্তু মিনিস্ট্রি অব ডিফেন্সের অধীনে জমি তার থেকে এদের লং লিজ নেওয়া আছে। ডিফেন্সের জমি ডিফেন্স লিজে পান।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় অর্থমন্ত্রী আপনি বলুন, এই যে সাত কোটি টাকা '৮০ সাল থেকে বললেন, এটা কেন আপনি রেহাই দিয়ে আছেন, কেন সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেওয়া হয়নি, আপনি সাত বছর আছেন, এখানে অর্থমন্ত্রী, why you are so kind, charitable and generous to these "Bookis" Khaitans and the RC club? এই টাকা কেন বাকি হল?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ দুটো অংশ ভাগ করে বললাম এই কারণে, কারণ ৭ কোটির কিছু বেশি অংশটি—আমি বলে রাখি ট্যাক্স দু ভাবে হয়। এখানে বসে এখানে যে রেস হচ্ছে তার উপর, আর ইন্টার স্টেটের, সেটাও একই ভাবে আর. সি. টি. সি.-র মাধ্যমে হয়, প্রত্যেক রাজ্যে হয়। সেখানে নোটিফিকেশনের একটা গলদ পরে ধরা পড়ে এবং যার জন্য এর স্ট্যাটাসটা এখন ডিসপিউটেড হয়ে রয়েছে। আমরা তাদের ক্লেমটা ছাড়িনি। নোটিফিকেশন না থাকায় ওরা যে ক্লেমটা করেছে এবং আইনগতভাবে বলেছে, এই নোটিফিকেশন না থাকায় এখানে ওরা এই কালেকশনটা করেননি। এই স্ট্যাটাসটা ডিসপিউটেড আছে বলে কোনও ক্লেম ছাড়িনি। কিন্তু যেটা ডিসপিউটেড নয় এটা যখন ধরা পড়ে সেটা হচেছ ৬ কোটির একটু বেশি যে অর্থটা বলেছিলাম তাতে আমি নির্দেশ দিই, হয় আপনি এখনই ইনস্টলমেন্ট পেমেন্ট শুরু করুন, নইলে লাইসেন্স বাতিল করে সাধারণভাবে আবার আমরা টেন্ডার করব। তাতে ওরা সঙ্গে সঙ্গে মেনে নিয়ে পেমেন্ট শুরু করেছে। এই প্রসেসটা শুরু হয়েছে। কোনও ছাড় দেবার প্রশ্নই উঠে না।

**শ্রী সৌগত রায়** ঃ আমাদের কলকাতায় আগে দুটো রেস চালু ছিল, একটা আর. সি. টি. সি.-র আর একটা টালিগঞ্জ ক্লাবের। টালিগঞ্জ ক্লাবের রেসটা বন্ধ করে দেওয়া হয়েছে। মন্ত্রীর কাছ থেকে যা শোনা গেল যে রেভিনিউটা পান সেটা খুবই অকিঞ্চিৎকর। আমি অর্থমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই, এই রেস পুরোপুরি বন্ধ করে দেবার পরিকল্পনা রাজ্য সরকারের কাছে আছে কি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ আমি একটু বড় করে বলি, আমাদের রাজ্যে তিনটি ক্লাবের ছিল। এছাড়া লেবং রেস কোর্স দার্জিলিং এও এক সময় রেস হত। আর টালিগঞ্জেও রেস হত। এই দুটো চালু করার কোনও প্রশ্ন নেই। আর এটা সম্বন্ধে কি হবে, এখনও পর্যন্ত ঐ ধরনের কোনও সিদ্ধান্ত আমরা নিইনি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** অর্থমন্ত্রী জানাবেন কি যে কলকাতা রেস কোর্স-এ কতগুলো ঘোড়া আছে এবং তার সঙ্গে আমাদের সুব্রতবাবু টাবু ওরা রেজিস্টার্ড না আনরেজিস্টার্ড বুকি? এটা একটু জানাবেন?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্ন হল না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয়, আপনি কি জানাবেন, এই রেস কোর্সের এটা অপসংস্কৃতির মধ্যে পড়ে কি না?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না, ইট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** *৫১০ এই প্রশ্নটা আমার দপ্তরের সংশ্লিষ্ট নয়, এটা নগর উন্নয়ন দপ্তরের। তবুও আমি জানিয়ে রাখছি।

## গড়িয়া সেতু সংস্কার

*৫১০। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৪) **শ্রী রবীন দেব ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গড়িয়া সেতু চওড়া করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) গড়িয়া সেতু চওড়া করার কোনও পরিকল্পনা বর্তমানে রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগের বিবেচনাধীন নেই।

(খ) কোন প্রশ্ন উঠে না।

(গ) কোন প্রশ্ন উঠে না।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানাতে চাই, এখানে নগর উন্নয়ন মন্ত্রীও আছেন, আমি এই প্রশ্নটা রেখেছিলাম মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর কাছে। আমি বুঝতে পারছি না কি করে এটা সেচ ও জলপথ বিভাগের কাছে গেল। এই জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি মাননীয় নগর উন্নয়নের মন্ত্রী এখানে আছেন, এই সম্পর্কে তিনি এই হাউসকে অবহিত করতে সক্ষম কি না, যদি থাকেন তাহলে অনুরোধ করছি, এই বিষয়ে অবহিত করার জন্য।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষের অনুমতি নিয়ে এবং মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের অনুমতি নিয়ে আমি বলছি, উনি যেটা বলেছেন, উনি একেবারে সঠিকই বলেছেন, এটা সেচ ও জলপথ দপ্তরের সত্যই কোনও প্রকল্প নয়, এই প্রকল্পটা নগর উন্নয়ন দপ্তরের এবং এই প্রকল্পটি আমরা গ্রহণ করেছি। এই প্রকল্প গ্রহণ

করার জন্য আমাদের অর্থাঙ্কটি যতদূর মনে পড়ছে ২।। কোটি টাকার কিছু বেশি। আমার নির্দিষ্ট অর্থাঙ্কটা মনে পড়ছে না, সেই অর্থ মঞ্জুর করে দেওয়া হয়ে গেছে এবং আপনি যদি ইদানিংকালে গিয়ে থাকেন, ঐ কাজটা শুরু হয়ে গেছে এবং তার জন্য যে বাধা ছিল সেটা ঝুপড়িগুলো, এটা কিছু বেআইনি কাজের সঙ্গে ছিল সেটা ভাঙার কাজ শুরু হয়েছে। আমি আরও একটু বলে দিচ্ছি যে এই ব্রিজটি হবে, এখন যে সেতুটি আছে ঠিক তার পাশে সমান্তরাল আর একটা সেতু। ঠিক ইদানিংকালে স্তম্ভগুলো তৈরি করার কাজ, সেই কাজটা এই বর্ষার আগেই আমরা অনেকটা এগিয়ে নিতে চাইছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা যতটুকু ওনাদের কাছ থেকে তথ্য সংগ্রহ করতে পেরেছি সেটাই পরিবেশন করছি। এই পরিকল্পনা বাবদ ২ কোটি ১৮ লক্ষ টাকা ধরা হয়েছে। এতে যে ১০ মিঃ চওড়া এবং ৩৩ মিঃ লম্বা জমি গোলমালের জন্য অধিগ্রহণ করা যায় নি এখন সেই অসুবিধা হয়েছে, কাজ শুরু হয়েছে।

**শ্রী সৌগত রায় :** গড়িয়া খাল এবং টালিনালা খালের এক্সটেনশনের কথা, কিন্তু খালের যে অবস্থা তাতে কুচরিপানায় ভরে গেছে এবং মশার উপদ্রব খুব বেড়েছে, সেইকারণে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, এই গড়িয়া থেকে টালিগঞ্জ এই খালটির এক্সক্যাভেট করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এটা সংশ্লিষ্ট মন্ত্রীর বিষয় ছিল, এই বিষয়টা মেগাসিটি প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে।

### বকেয়া ঋণ আদায়

*৫১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৬) **শ্রী দেবপ্রসাদ সরকার :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা সি সত্য যে, পশ্চিমবঙ্গ অর্থ নিগম (ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশন)-এর ঋণ সময়ে শোধ না করায় শিল্পোদ্যোগীদের কাছ থেকে বকেয়া ঋণ আদায়ের জন্য রাজ্য সরকার বিশেষ অভিযান শুরু করেছে ;

(খ) সত্যি হলে, এই উদ্যেশ্যে রাজ্য সরকার কোনও ডিফল্টার তালিকা প্রস্তুত করেছে কি না ;

(গ) করে থাকলে, ডিফল্টারের সংখ্যা কত ; এবং

(ঘ) অর্থ নিগমের প্রাপ্য টাকার পরিমাণ কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :**

(ক) পশ্চিমবঙ্গ অর্থ নিগমই (ওয়েস্টবেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন) শিল্পোদ্যোগীদের কাছ থেকে নিগমের প্রদত্ত ঋণ আইনানুসারে আদায় করে থাকেন।

(খ) উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে বলা যায় পশ্চিমবঙ্গ অর্থ নিগমই ডিফল্টার তালিকা প্রস্তুত করেন।

(গ) ৩১/৩/৯৩ তারিখ পর্যন্ত মোট ডিফল্টারের সংখ্যা ১২,৬৩৯ (বার হাজার ছয়শত উনচল্লিশ) জন, এবং

(ঘ) ঐ তারিখ পর্যন্ত ডিফল্টারদের কাছ থেকে অর্থ নিগমের প্রাপ্য টাকার পরিমাণ ৮২০১.৩৩ লক্ষ টাকা (বিরাশি কোটি এক লক্ষ তিন হাজার টাকা)।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য দিলেন তাতে রাজ্য সরকারের আর্থিক বকেয়া ৮২ কোটি টাকার উপরে, এক্ষেত্রে আমার জিজ্ঞাস্য যে, ডিফল্টার লিস্টে ইস্টার্ন বিস্কুট কোম্পানি এবং ইস্টার্ন স্ন্যাক্স সংস্থার মালিক হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রীর পুত্রর নাম ওই লিস্টে আছে কিনা এবং এই সংস্থা দুটির কাছ থেকে ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশনের কত টাকা পাওনা বাকি আছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** ডিফল্টার লিস্টে এই দুটি সংস্থারই নাম আছে। এরমধ্যে ইস্টার্ন বিস্কুট প্রায় ৮ লক্ষ ৪২ হাজার টাকা এবং ইস্টার্ন স্ন্যাক্সের কাছ থেকে ৫ লক্ষ ৯৫ হাজার টাকা পাওনা আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** নভেম্বর মাসে ডিফল্টারদের তাগাদা দেওয়ার ক্ষেত্রে যে রিকোভারি মিট করা হয়েছিল সেই রিকোভারি মিটে মুখ্যমন্ত্রীকে ডাকা হয়নি কেন? বিশেষ করে ইস্টার্ন বিস্কুট কোম্পানির ঋণশোধের ক্ষেত্রে ১৯৮৯-৯০ সালে যে বিরাট বকেয়া রেখেছে এটা পরিশোধের ব্যাপারে আপনার দপ্তর কোনও উদ্যোগ নিয়েছেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** ঋণ পরিশোধের জন্য বিশেষ উদ্যোগ ওয়েস্ট বেঙ্গল ফিনান্স কর্পোরেশন নিয়েছে। যদিও এটা রাজ্য সরকারের সংস্থা তবুও এই বোর্ড অফ ডিরেক্টরসে রাজ্য সরকারের প্রতিনিধি ১২ জনের মধ্যে মাত্র ৫ জন। তবে আমার কাছে খবর আছে যে এই দুটি সংস্থাই ওয়ান টাইমে ফেরৎ দেবে এবং নির্দিষ্ট সময়ের মধ্যেই ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনকে টাকা ফেরত দেবে এই প্রতিশ্রুতি দিয়েছেন।

**শ্রী অবিনাশ প্রামাণিক :** মাননীয় মন্ত্রী মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশন-এর বোর্ডে রাজ্য সরকারের ক'জন প্রতিনিধি আছেন এবং কেন্দ্রীয় সরকারের ক'জন প্রতিনিধি আছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনে ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশন অ্যাক্ট, ১৯৫১ অনুযায়ী যে বোর্ড গঠিত হয় সেখানে মোট ১২ জন সদস্য আছেন। তার মধ্যে কেন্দ্রীয় সরকার বা কেন্দ্রীয় প্রতিষ্ঠানগুলির—রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার একজন প্রতিনিধি, আই. ডি. বি. আই.-র একজন প্রতিনিধি, সিডবি-র একজন প্রতিনিধি, এল. আই. সি.-র একজন প্রতিনিধি এবং ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলির পক্ষ থেকে একজন প্রতিনিধি নিয়ে মোট—পাঁচ জন প্রতিনিধি থাকেন। রাজ্য সরকারের পাঁচ জন

প্রতিনিধি থাকেন এবং এর বাইরে কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির একজন প্রতিনিধি থাকেন, আর শেয়ার হোল্ডারদের একজন প্রতিনিধি থাকেন। এই ভাবে মোট ১২ জন থাকেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা সংবাদপত্রে দেখেছি ইস্টার্ন বিস্কুট ফ্যাক্টরি আপনাকে চ্যালেঞ্জ জানিয়ে বলেছিল যে, ওরাই আপনাদের কাছে টাকা পাবে। এখন আপনি বলছেন আপনারা ওদের কাছে টাকা পাবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় মুখ্যমন্ত্রীর পুত্র বলে আপনি আজ পর্যন্ত ডিফল্টারের বিরুদ্ধে ডিমান্ড অ্যান্ড রিকভারি অ্যাক্ট অনুযায়ী সার্টিফিকেট ইস্যু করতে পারেন নি। একজন প্রিভিলেজ মানুষের পুত্র বলে সরকার তার বিরুদ্ধে এখনও কোনও ব্যবস্থা গ্রহণ করেনি, বরঞ্চ সরকারই তার অনুগ্রহ প্রার্থনা করছে, এটা কি সত্য?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি আর একবার বলছি, দুটি সংস্থার কাছে ৮ লক্ষ ৪২ হাজার টাকা এবং ৫ লক্ষ ৯৫ হাজার টাকা ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন পাবে। ঐ কোম্পানি দুটির পক্ষ থেকে ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশনের যারা নেতৃত্বে আছেন তাদের বলে গেছেন যে, এক সঙ্গে বা একবারে ওরা ওদের দেয় টাকাটা দিয়ে দেবেন। এটা আমি একটু আগেও বলেছি, আবারও বললাম।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মূল প্রশ্নের উত্তরে বললেন যে, ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্সিয়াল কর্পোরেশনের মোট ১২ হাজার ৬৩৯ জন ডিফল্টার আছে। সেই ডিফল্টারদের মধ্যে সব চেয়ে বেশি পরিমাণ টাকা যাদের কাছে পাওনা আছে তাদের প্রথম তিন জনের নামগুলো এবং টাকার পরিমাণ আমাদের জানাবেন কি?

[12-40 — 12-50 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি এইরকম নাম বলিনি, তবে যদি বলেন আমি দিতে পারি, আমার কাছে গোটা লিস্ট আছে। উপর থেকে প্রথম ৩ জন, তাদের কাছে প্রাপ্য সবচেয়ে বেশি। আমি নাম না বলেই বলছি, ১৩২ লক্ষ টাকা। আপনার অনুমতি নিয়ে নাম বলছি, নবীন ক্লোড স্টোরেজ প্রাইভেট লিমিটেড আর একটা লাল চাঁদ রায় অ্যান্ড কোম্পানি প্রাইভেট লিমিটেড-১ কোটি ২৪ লক্ষ টাকা। রাংকিং-এর দিক থেকে দেখতে পাচ্ছি। তারপর দুর্গাপুর ম্যালেবেল প্রাইভেট লিমিটেড-১ কোটি ৯ লক্ষ টাকা। বিশেষ উদ্যোগের পরে, তাদের বলা হয়েছে সুযোগ দিচ্ছে, একেবারে দিয়ে যান। তাতে ১৫ জন সাড়া দিয়েছেন। বড় যেগুলি আছে আগেকার যে দুটির নাম বললাম অ্যামাউন্ট কম—৮ লক্ষ, ৫ লক্ষ ইত্যাদি বললাম। ৫০ লক্ষের উপর যারা তাদের বড় বলি। তাদের প্রত্যেককে একটা সময় দেওয়া হয়েছে যে তোমাদের একটা সুযোগ দিলাম। তারপর আইনগত পদক্ষেপ যা আচে তা নেওয়া হবে। মাননীয় সদস্যকে এই সুযোগে বলে রাখছি, একটা ফল হয়েছে। বিশেষ উদ্যোদের কারণে আমরা দেখতে পাচ্ছি, প্রত্যেক বছর ক্রেডিট রিকভারি বা ঋণ আদায়ের একটা লক্ষ্যমাত্রা আই. ডি. বি. আই. এবং সিডবি—কেন্দ্রীয় সরকারের সংস্থা—ওরা ঠিক করে দেন। ১৯৯১-৯২ সালে স্থির করেছিলেন ৪৩ কোটি টাকা পুরোটা তুলতে হবে, ঋণ আদায় করতে হবে। তার লক্ষ্যমাত্রা ৭৯ শতাংশ পূরণ করা হয়েছিল। ১৯৯২-৯৩ সালের লক্ষ্যমাত্রা ৪৩ কোটি টাকা। তার লক্ষ্যমাত্রার ৮৫ শতাংশ পূরণ করা সম্ভব হয়েছিল। ১৯৯৪-৯৫ সালে বেশি

লক্ষ্যমাত্রা রাখেন, ৪৬ কোটি টাকা। বিশেষ উদ্যোগ নেওয়ার পরে ফল হয়েছে—৩১শে মার্চ পর্যন্ত যে খবরটা পাচ্ছি তাতে ৪৬ কোটি টাকার ঋণ পরিশোধের যে লক্ষ্যমাত্রা রেখেছিলাম তার ১০২.৫ শতাংশ পূর্ণ হয়েছে। এই উর্দ্ধমুখীতা অক্ষুন্ন রাখব এটাই বদ্ধপরিকর।

**শ্রী নাসিরুদ্দিন খান :** খবরের কাগজে একটা খবর বেরিয়েছিল মুখ্যমন্ত্রীর পুত্র—আমি নাম করছি না—৩ বছরের অতিরিক্ত যদি হয়ে যায় তার আর টাকা শোধ করবার অর্থাৎ আইনে পাকড়াও করবার কোনও ব্যবস্থাপনা নেই। সেই টাকা আর তাকে দিতে হবে না। এই রকম টাইম আছে কি? আপনি বললেন, টাকা আদায় করব, অমুক করব তমুক করব, আসলে আইনগত কোন ক্ষমতা আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এই প্রশ্নের উত্তর দিতে পারি। আইনগত যে অবস্থান আছে তার মধ্যে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন বোর্ডের হাতে এই প্রভিসন আছে। যখন কেউ ডিফল্টার থাকেন, একজন ব্যক্তি বা প্রতিষ্ঠানের ক্ষেত্রে, তাকে সময় বলা হয়েছে। একটা সেটলমেন্ট করার সুযোগ দেওয়া হয়েছে যে সেটেলমেন্ট করুন। যে সুযোগ তাকে দেওয়া হয় সেই সুযোগ যদি গ্রহণ না করেন তখন পদক্ষেপ গ্রহণ করতে শুরু করা হয়—এটাই টার্মস।

**শ্রী মুস্তাফা বিন কাসিম :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, ১৯৯৩ সালের মার্চ মাস পর্যন্ত অনাদায়ী ঋণের পরিমাণ ৮২ কোটি টাকার উপর। আমি জানতে চাই, ঐ সময়কাল পর্যন্ত ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন মোট যে ঋণ দিয়েছে—অনাদায়ী ঋণের পরিমাণ শতাংশ হিসাবে মোট ঋণের কত শতাংশ? এই অনাদায়ী ঋণ আদায় করার জন্য ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন কি কি প্রধান পদক্ষেপ ইদানিং গ্রহণ করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নগুলি উনি রেখেছেন একটু আগে যদিও তার উত্তর দিয়েছি তবুও আমি আর এক বার দিচ্ছি। এর চেয়ে সর্বশেষ তথ্য আমার কাছে আছে। যে ঋণ দেওয়া হয়েছে মঞ্জুরীকৃত নয়, ডিসবার্সমেন্ট হয়েছে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোপেশনে সেটা হচ্ছে ৩৫৯ কোটি টাকা। তার মধ্যে ডিফল্টার ৮২ কোটি টাকা, অর্থাৎ প্রায় ২২ শতাংশের মতো। দ্বিতীয় প্রশ্নের জবাব কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে এটা এই যে বিশেষ উদ্যোগ শুধু কলকাতায় নয় জেলাগুলিতেও এক একটি ক্যাম্প করা হচ্ছে, সেই ক্যাম্পে ঐ জেলার অধীনে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের যে ব্র্যাঞ্চ অছে সেখান থেকে যারা যারা নিয়েছেন তাদের একবারে বলে দেওয়া হয়েছে এসে একটা সময় করুন অর্থাৎ ওয়ান টাইম সেটলমেন্ট করুন, তা না হলে এই রকম করা হচ্ছে। তবে কোথাও যদি রুগ্নতা দেখা যায় ছোট শিল্পে মূলত আমরা রিহ্যাবিলিটেশন প্যাকেজ করছি ব্যাঙ্ককে নিয়ে। ইনস্টলমেন্টে এটা ফেজমেন্টের মধ্যে পড়ে, ঋণ দিতে পারছেন না, রুগ্নতা দেখা দিয়েছে আমরা ক্ষেপে ক্ষেপে শোধ করার কথা বলছি, কোনও কোনও ক্ষেত্রে আমরা বি. আই. এফ. আরে কেসটা নিয়ে যেতে বলি। তৃতীয়ত আর এক ধরনের উদ্যোগ আছে। আমাদের যারা অফিসার কর্মী আছেন তাদের মাথাপিছু ঋণ আদায়ের মাত্রা স্থির করা হয়েছে। শুধু ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের সাধারণ লক্ষ্য মাত্রা করা হয়েছে, তার ১০০ ভাগ যা লক্ষ্য মাত্রা ছিল তা পূরণ হয়েছে।

## Starred Questions
## (to which written answers were given laid of the Table)

### শিক্ষা বিভাগের ব্লক-ভিত্তিক কার্যালয়

*৫১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯) **শ্রী মোজাম্মেল হক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের ব্লক-ভিত্তিক কার্যালয় চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তুতি চলছে।

### ভাগিরথী নদীর ভাঙ্গনরোধে রিং বাঁধ

*৫১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৩) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অধীন ভাগিরথী নদীর ভাঙ্গনরোধে রিং বাঁধ নির্মাণের জন্য মীর্জাপুর ও মেলিয়ানা মৌজায় ১৯৭৯ সালে অধিগৃহীত জমির ক্ষতিপূরণের টাকা জমির মালিকেরা এখনও পায় নি ;

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি ; এবং

(২) কবে নাগাদ ঐ টাকা দেওয়া যাবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা আংশিক সত্য।

(খ) (১) আর্থিক অপ্রতুলতার কারণে শতকরা ২০ ভাগ টাকা এখনও দেওয়া সম্ভব হয়নি।

(২) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ঐ বাকি টাকা দিয়ে দেওয়া যাবে বলে আশা করা যায়।

### বিক্রয়কর আদায়ের লক্ষ্যমাত্রা

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে বিক্রয়কর আদায়ের লক্ষ্যমাত্রা কত ছিল ; এবং

(খ) আদায়কৃত অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯০০.০০ কোটি টাকা।

(খ) ১৬২২.৪১ কোটি টাকা। (প্রাক প্রকৃত)

### নেপালি ও হিন্দী ভাষার বিদ্যালয়

*৫২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৯) **শ্রী মনোহর তিরীক :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় নেপালি ও হিন্দী ভাষার মোট কটি প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে ; এবং

(খ) নেপালি ও হিন্দী ভাষা-ভাষী ছাত্র-ছাত্রীর আনুপাতিক হার-অনুসারে উক্ত জেলায় কত সংখ্যক প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় হওয়া প্রয়োজন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক)

| | হিন্দী মাধ্যম | নেপালি মাধ্যম |
|---|---|---|
| প্রাথমিক | ১৭৯ | ২৯ |
| নিম্ন মাধ্যমিক | ১ | ১ |
| মাধ্যমিক | ২০ | ২ |
| উচ্চ মাধ্যমিক | ১ | ০ |
| মোট | ২০১ | ৩২ |

(খ) প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে ৩০০ জন পিছু এবং মাধ্যমিক বিদ্যালয়ে শ্রেণীকক্ষ পিছু চল্লিশ জন থাকলে বিদ্যালয় অনুমোদিত হয়। আর কতগুলি হিন্দী বা নেপালি বিদ্যালয় দরকার সেরকম সমীক্ষা করা হয়নি।

### 4th Pay Commission for State Government Employees

*523. (Admitted question No. *1793) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government is thinking to constitute the 4th

Pay Commission for State Government and Semi-Government employees ; and

(b) if so, the tentative date of announcement ?

**Minister-in-charge of the Finance Department :**

(a) No decision on the matter has been taken.

(b) Does not arise.

### অযোধ্যা পাহাড়ে আবাসিক বিদ্যালয়

*৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২৪) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) অযোধ্যা পাহাড়ের আবাসিক বিদ্যালয়টিকে মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ অনুমোদন পাওয়া যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### ঋণ আদায়ের পরিমাণ

*৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৭) **ডাঃ মোতাহার হোসেন ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি ১৯৯৪ পর্যন্ত রাজ্যের ঋণ আদায়ের পরিমাণ কত ; এবং

(খ) প্রতি বছর ঋণ বৃদ্ধির হার কিরূপ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বশেষ প্রাপ্ত হিসাব অনুসারে ৩১শে মার্চ ১৯৯৩ পর্যন্ত প্রকৃত ঋণ আদায়ের পরিমাণ টাকা ৯০১২.১১ কোটি টাকা।

(খ) ১২%।

### চাপড়া বেসিন প্রকল্প

*৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৭) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার চাপড়া বেসিন সেচ প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চাপড়া বেসিন প্রকল্পটি বস্তুত কোনও সেচ প্রকল্প নয়। এটি মূলত একটি নিকাশী প্রকল্প। তবে এই প্রকল্পের মাধ্যমে ওই অঞ্চলের বিস্তৃত এলাকায় সেচ সম্প্রসারণের সম্ভাবনা আছে।

প্রকল্পটি যোজনা কমিশনের অনুমোদন লাভ করেছে। প্রকল্পটির প্রশাসনিক অনুমোদন এখনও হয়নি। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে প্রতিবেশী দেশ বাংলাদেশের সহিত আন্তর্জাতিক সীমানার ২০ কিলোমিটার-এর মধ্যে অবস্থিত হওয়ার জন্য ভারত সরকারের অধীন প্রতিরক্ষা মন্ত্রকের ছাড়পত্র পাওয়াও প্রকল্পটি জন্য প্রয়োজনীয়। প্রশাসনিক অনুমোদন না পাওয়া পর্যন্ত কাজ শুরু করা যাবে না।

**দশম অর্থ কমিশনের রাজ্যের প্রস্তাব**

*৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫) **শ্রী তপন হোড় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

দশম অর্থ কমিশনের নিকট পাঠানো রাজ্যের প্রস্তাবগুলি কি কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দশম অর্থ কমিশনের নিকট রাজ্য সরকার কর্তৃক প্রেরিত স্মারক লিপির একটি কপি পেশ করা হইল। স্মারক লিপির ২৪-২৫ পাতায় পরিসমাপ্তি পর্যবেক্ষণ বিশেষভাবে দ্রষ্টব্য। (মেমোরেন্ডামটি প্রশ্ন উত্তরের শেযে প্রদত্ত হল)

**গোলাবাড়ি এলাকায় নতুন বালিকা বিদ্যালয়**

*৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৪) **শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বারাসাত থানার অন্তর্গত গোলাবাড়ি এলাকায় নতুন বালিকা বিদ্যালয়ের অনুমোদন দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নেই, তবে আবেদনের ভিত্তিতে জেলা পরিদর্শক টিম ও জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতির সুপারিশের ভিত্তিতে বিবেচনা করা যেতে পারে।

**১৯৯২-৯৩ আর্থিক বছরে যোজনা খাতে বরাদ্দকৃত আর্থিক-ব্যয়**

*৫২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৯১) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে যোজনা খাতে বরাদ্দকৃত ১৫০১ কোটি টাকার কত শতাংশ ঐ সময়ে খরচ হয়েছে ;

(খ) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে যোজনা খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত কত ভাগ খরচ হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৫৯.১৪ শতাংশ।

(খ) ১৫৪৪,০৬,৪০,০০০ টাকা (পনের শত চুয়ান্ন কোটি ছয় লক্ষ চল্লিশ হাজার টাকা), যার মধ্যে মূল পরিকল্পনা বরাদ্দ (Core Plan) ১২১৪ কোটি টাকা। এর পরিপ্রেক্ষিতে সংশোধিত বরাদ্দ অর্থ হয়েছে ১২১৭.৩০ কোটি টাকা।

(গ) ৩১শে ডিসেম্বর, '৯৩ পর্যন্ত প্রকৃত ব্যয়ের পরিমাণ উক্ত সংশোধিত বরাদ্দের শতকরা ৫৯.২ শতাংশ।

**রামনগর বিধানসভা কেন্দ্রে সেচের কাজে মঞ্জুরীকৃত অর্থ**

*৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৩) **শ্রী মৃণালকান্তি রায় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (৩১শে জানুয়ারি ১৯৯৪ পর্যন্ত) রামনগর বিধানসভা কেন্দ্রে সেচ কাজের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত কোন্ কোন্ খাতে কত টাকা খরচ হয়েছে ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রামনগর বিধানসভা কেন্দ্রে ১৯৯৩-৯৪ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত) সেচ ও জলপথ বিভাগের তরফে বিভিন্ন খাতে মঞ্জুরীকৃত মোট অর্থের পরিমাণ ৩৯ লক্ষ টাকা। প্রসঙ্গত উল্লেখ্য যে উক্ত এলাকায় বিভাগীয় কাজ মূলত নিকাশী ব্যবস্থার সংস্করণ বা নতুন নিকাশি ব্যবস্থার নির্মাণ, সমুদ্রতীরবর্তী ভূমিক্ষয় রোধ এবং বন্যা নিয়ন্ত্রণ। সেচ কাজের কোন পরিকল্পনা বা সম্ভাব্যতা না থাকায় ঐ নির্দিষ্ট উপখাতে কোন বরাদ্দও নেই।

(খ) ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত মোট ১৪ লক্ষ ৮৩ হাজার টাকা বিভিন্ন খাতে খরচ হয়েছে। এই মোট খরচের বিভাজন নিম্নরূপ :

| | | বরাদ্দকৃত অর্থ | ৩১.১২.৯৩ পর্যন্ত ব্যয়ের পরিমাণ |
|---|---|---|---|
| ক) রক্ষণাবেক্ষণ খাতে | — | ১২.০০ লক্ষ টাকা | ৭.৭২ লক্ষ টাকা |
| খ) পরিকল্পনা খাতে | — | | |
| ১) সমুদ্রসৈকত সংস্করণ | — | ১৩.০০ লক্ষ টাকা | ১.২৪ লক্ষ টাকা |

| | | |
|---|---|---|
| ২) সমুদ্রবাঁধ মজবুতীকরণ— | ৬.০০ লক্ষ টাকা | ৫.৮৭ লক্ষ টাকা |
| মোট | ৩১.০০ লক্ষ টাকা | ১৪.৮৩ লক্ষ টাকা |

### নবম অর্থ কমিশনের সুপারিশক্রমে কেন্দ্রীয় সাহায্য

*৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৪) **শ্রী শিবপ্রসাদ মালিক :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

নবম অর্থ কমিশনের সুপারিশ-অনুযায়ী রাজ্য সরকার (৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত) কোন্ খাতে কত টাকা কেন্দ্রীয় সাহায্য পেয়েছে ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

নবম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ডিসেম্বর, ১৯৯৩ পর্যন্ত প্রাপ্ত কেন্দ্রীয় অনুদান নিম্নরূপ :

| | | কোটি টাকার হিসেবে |
|---|---|---|
| আয় করের অংশ | — | ১৮৮৯.৩৪ |
| বেসিক এক্সাইজ ডিউটি | — | ৩২০৯.০৫ |
| এডিশনাল এক্সাইজ ডিউটি | — | ৭৪৯.০৫ |
| রেলযাত্রী ভাড়ার উপর করের অংশ | — | ৪৭.৪০ |
| প্রাকৃতিক দুর্যোগ জনিত | — | ১১২.৫০ |
| অন্যান্য খাতে | — | ৭৫৩.০৭ |
| | মোট | ৬৭৫৩.২৫ |

*532—Held Over

### বুক অফ অ্যাকাউন্টস ক্রোক

*৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭০) **শ্রী দিলীপ মজুমদার :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কমার্শিয়াল ট্যাক্স বিভাগ কর্তৃক গত ১লা জানুয়ারি ১৯৯০ থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৩ পর্যন্ত কত জনের হিসাব-খাতা (বুক অফ অ্যাকাউন্টস) ক্রোক করা হয়েছে ;

(খ) এদের মধ্যে কত জনের উপর বর্ধিত কর আরোপিত হয়েছে ; এবং

(গ) কত নির্ধারণের পর কত জনকে রেহাই দেওয়া হয়েছে ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৮৬ জনের হিসাব খাতা সীজ করা হয়েছে।

(খ) ২৩৩ জনের।

(গ) খাতাপত্র পরীক্ষা করার পর বাড়তি কর আরোপ না হওয়ায় ২২ জনের খাতাপত্র ছেড়ে দেওয়া হয়েছে।

### স্বল্প সঞ্চয় প্রকল্প

*৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১০) **শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যে স্বল্প সঞ্চয়ে মানুষকে আগ্রহী করতে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

স্বল্প সঞ্চয়ে সাধারণ মানুষকে আগ্রহী করতে রাজ্য সরকার বিভিন্ন পঞ্চায়েত সংস্থার মাধ্যমে জেলায় জেলায় বিশেষ প্রচার অভিযান চালাচ্ছে। তাছাড়া বিভিন্ন গণ মাধ্যম—যেমন বিভিন্ন ভাষায় সংবাদপত্র, টেলিভিশন, রেডিও প্রভৃতিতে বিজ্ঞাপনের মাধ্যমে এবং গুরুত্বপূর্ণ স্থানে হোর্ডিং, ব্যানার, সিনেমা স্লাইডের সাহায্যে স্বল্প সঞ্চয়ের উন্নত দিকগুলি সাধারণ মানুষের কাছে তুলে ধরা হচ্ছে।

গ্রামের মানুষকে বিশেষভাবে আকৃষ্ট করার জন্য স্বল্প সঞ্চয়ের উপর বিশেষ ম্যাজিক, গান, তর্জ্জাগন প্রভৃতি রচনা করে প্রচার চালান হচ্ছে।

স্বল্প-সঞ্চয় প্রকল্পগুলির বিশদ বিবরণ বিভিন্ন ভাষায় পুস্তিকা আকারে ব্যাপকভাবে সাধারণ মানুষের মধ্যে বিলি করা হচ্ছে।

এছাড়াও সঞ্চয়ের পরিমাণ আরও বাড়াবার জন্য কতকগুলি উৎসাহ দান প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এর মধ্যে রয়েছে (১) স্বল্প সঞ্চয়ের এজেন্টদের কমিশনের উপর ১০% পুরস্কার প্রদান। (২) প্রতি জেলায় স্বল্প সঞ্চয়ের লক্ষ্যমাত্রা পূরণে জেলা পরিকল্পনাখাতে অতিরিক্ত অর্থ প্রদান প্রভৃতি।

### বিড়িশিল্প থেকে বিক্রয় কর

*৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩০) **শ্রী আবুল হাসনাত খান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বিগত ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে বিড়িশিল্প থেকে আদায়কৃত বিক্রয় করের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিড়ির উপর বিক্রয়কর নাই। তবে বিড়ির পাতার উপর বিক্রয়কর আছে। ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে বিড়ির পাতার উপরে আদায়কৃত বিক্রয়করের পরিমাণ যথাক্রমে ২.৯১৫ এবং ৩.১০ কোটি টাকা।

**মেদিনীপুর জেলায় আদয়ীকৃত রাজস্বের পরিমাণ**

*৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৬) **শ্রীমতী নন্দরাণী ডাল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ আর্থিক বছর দুটিতে মেদিনীপুর জেলা থেকে কোনও অতিরিক্ত রাজস্ব আদায় হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, আদায়কৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত অর্থের কি পরিমাণ অর্থ মেদিনীপুর জেলার উন্নয়নে খরচ করা হয়েছে ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ সাল থেকে সরকার জেলাগুলিতে স্থানীয় পঞ্চায়েতের সহযোগিতায় বিকেন্দ্রীকৃত রাজস্ব সংগ্রহ প্রকল্প গ্রহণ করেছেন যার মাধ্যমে যে জেলা সরকার কর্তৃক নির্ধারিত লক্ষ্য মাত্রার অতিরিক্ত রাজস্ব নিম্নলিখিত খাতে সংগ্রহ করতে পারবেন সেই জেলাকে উৎসাহ দেওয়ার জন্য অতিরিক্ত সংগ্রহের ৫০% মঞ্জুর করা হবে—

১) স্ট্যাম্প শুল্ক ও নিবন্ধিকরণ ফি। (Stamp Duty and Registration fee).

২) প্রমোদকর। (Amusement Tax)

৩) মোটর যান কর। (Motor Vehicle Tax)

৪) খনিজ থেকে মুখ্য গৌণ রাজস্ব। (Royalty/Cess from major/minor minerals).

১৯৯১-৯২ সালে এই প্রকল্প চালু ছিল না।

১৯৯২-৯৩ সালে মেদিনীপুর জেলা থেকে অতিরিক্ত রাজস্ব সংগৃহীত হয়েছে।

(খ) ১৯৯২-৯৩ সালে ৪৬ লক্ষ টাকা অতিরিক্ত আদায় হয়েছে। এই বছরে এই চারটি বিষয়ে মোট আদায়ীকৃত অর্থের পরিমাণ ২২ কোটি ৯৫ লক্ষ।

(গ) ১৯৯২-৯৩ সালে ২৩ লক্ষ টাকা ইনসেনটিভ হিসাবে জেলাকে মঞ্জুর করা হয়েছে।

## কাটোয়া সাব-রেজিস্ট্রী অফিস

*৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২৭) **শ্রী অঞ্জন চ্যাটার্জী :** অর্থ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়ায় সাব-রেজিস্ট্রি অফিসটি বর্তমানে অত্যন্ত জীর্ণ একটি ভাড়া বাড়িতে রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত অফিসটির নিজস্ব বাড়ি নির্মাণ বা স্থানান্তরের কোন পরিকল্প সরকারের আছে কি না ?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কাটোয়ায় সাবরেজিস্ট্রী অফিস বর্তমানে একটি অতি পুরানো ভাড়া বাড়িতে রয়েছে

(খ) বাড়ি নির্মাণের কোনও প্রস্তাব সরকারের কাছে নেই। তবে সরকার অফিসটি স্থানান্তরের বিষয়ে চিন্তা-ভাবনা করছে।

## প্রমোদকর বাবদ আয়

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২২) **শ্রী আবদুল মান্নান :** অর্থ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যের সিনেমাহলগুলি থেকে গত ১৯৯২-৯৩ আর্থিক বছরে প্রমোদকর বাব কত টাকা আয় হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্যে প্রমোদকর বাবদ ৩৮,৮৬,৯৬,০৮৫ টাকা আ হয়েছে।

সিনেমাগুলি থেকে আদায়ের কোনও পৃথক হিসাব রাখা হয় না।

## লাইসেন্সবিহীন মদের দোকান

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮) **শ্রী রবীন্দ্র ঘোষ :** আবগারি বিভাগের ভারপ্রা মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া থানার অন্তর্গত শহর ও গ্রামাঞ্চলে লাইসেন্সবিহী মদের দোকান চলছে ; এবং

(খ) সত্যি হলে, এ-ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে/করছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বেআইনি মদের কোনও দোকান নেই। তবে কিছু বেআইনি মদ ধরা পড়েছে

Bengal Panchayat (Amendment) Bill, 1994, as reported by the Select Committee, be taken into consideration. মিঃ স্পিকার স্যার, আমার এই মুহূর্তে কিছু বলার নেই, সবার হয়ে গেলে আমি বলব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪ এনেছেন সেটা মূলত ৭৩তম কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্টের ফলে যে পরিবর্তনগুলি আনা একান্তভাবে দরকার সেগুলোই মোটামুটিভাবে এই বিলের মধ্যে এনেছেন। এর বাইরে কয়েকটি জায়গায় কিছু পরিবর্তন সাধিত হয়েছে, আমি সেগুলো সম্পর্কেই বক্তব্য হাউসের সামনে রাখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পঞ্চায়েত আসনগুলি যেভাবে বিন্যস্ত রয়েছে, যেভাবে ভাগ করা হয়েছে, তাতে কোথায়ও কোথায়ও একটি কনস্টিটিউয়েন্সিতে দুটি আসন, আবার কোনও কোনও কনস্টিটিউয়েন্সিতে একটি করে আসন রয়েছে। কিন্তু আপনি জানেন যে, আমাদের আর্টিকেল ১৪ অফ দি কনস্টিটিউশনে সকলকে সমান অধিকার দেওয়া হয়েছে। এই ব্যাপারটা হাউসে বারবার করে মন্ত্রীকে বলবার চেষ্টা করেছি যে, এটা অত্যন্ত অগণতান্ত্রিক বলে মনে করি, কেন না একজন ভোটার একটি কনস্টিটিউয়েন্সিতে দুবার ভোট দিতে পারছেন গ্রাম পঞ্চায়েতে, কিন্তু দেখা যাচ্ছে, হয়ত পাশের আর একটি কনস্টিটিউয়েন্সির একজন ভোটার গ্রাম পঞ্চায়েতে একটিমাত্র ভোট দিতে পারছেন। এটা অত্যন্ত দৃষ্টিকটু এবং একে আমরা অগণতান্ত্রিক এবং সংবিধান বিরোধী বলে মনে করি। সেজন্য আমরা বারবার দাবি করেছি, বিন্যাসটা এমনভাবে করা দরকার যাতে প্রত্যেক ভোটারের, একটিই হোক বা দুটিই হোক, সম সংখ্যক ভোট দেবার অধিকার থাকা দরকার।

এটা করতে গেলে যে অসুবিধাগুলির সম্মুখীন হতে হবে অ্যাডমিনিস্ট্রেশনের তরফ থেকে পরিচালনার ক্ষেত্রে সেটা আমরা বুঝি। কিন্তু এটার একমাত্র সলিউশন হচ্ছে গ্রাম পঞ্চায়েতগুলি ভাগ করে ছোট ছোট করা। কিন্তু সেই ছোট ছোট করার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি সরকারের ভীষণ অনীহা। এমন বড় বড় গ্রাম পঞ্চায়েত আছে আমাদের পশ্চিমবাংলায়— এই ব্যাপারে আমি পরে আসছি—সেই গুলি ঠিকভাবে পরিচালনা করার ক্ষেত্রে পঞ্চায়েত সদস্য, প্রধান এবং উপপ্রধানের পক্ষে অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করব। একটা বিরাট বড় বিল সিলেক্ট কমিটির মাধ্যমে এখানে এসেছে, সেখানে এই ধরনের কোনও চিন্তা ভাবনা আমরা দেখতে পেলাম না। আমি আশা করব এই ধরনের চিন্তা-ভাবনা মাননীয় মন্ত্রী মহাশয় করবেন। আর এই যে সমস্যার কথা বললাম, কোথাও দুটি ভোট আবার কোথায় একটা ভোট, এই ব্যাপারে তিনি সমস্যার সমাধান করার চেষ্টা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণত যেখানে ৫০০ ভোটার সেখানে একজন প্রতিনিধি যাতে থাকতে পারে তার জন্য রুলে বলা আছে। সর্বোচ সংখ্যা একটা গ্রাম পঞ্চায়েতে কত জন প্রতিনিধি হবে তার একটা সর্বোচ সীমা আগে ছিল ২৫ জন, এখানে এবারে ৩০ জন করতে যাচ্ছেন। অর্থাৎ ২৫ জন প্রতিনিধি হলে একজন প্রতিনিধির ক্ষেত্রে যদি ৫০০ ভোটার হয় তাহলে দাঁড়ায় ১২,৫০০ জন ভোটার। এখন ৩০ জন করা হচ্ছে, অর্থাৎ ১৫ হাজার ভোটার হচ্ছে। অঙ্কের হিসাব অনুযায়ী ৫০০ জনে একজন প্রতিনিধি হলে একটা গ্রাম পঞ্চায়েতে ১৫,০০০ ভোটার হবে। এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে, আমার

নিজের এলাকা কুমারসভা এবং হিজলে ১৫,০০০-এর বেশি ভোটার আছে। অথচ সেইগুলিকে দুই ভাগে ভাগ করা হল না। এই ব্যাপারে আমি পরে আসছি। আপনি চিন্তা করে দেখুন একটা গ্রাম পঞ্চায়েতে ৩০ জন সদস্য হলে কি অবস্থা হবে। এই ৩০ জন সদস্যের সঙ্গে আরও ৩ জন সদস্য পঞ্চায়েত সমিতির যোগ হবে, এই ৩ জন পঞ্চায়েত সমিতির সদস্য প্রধান এবং উপপ্রধান নির্বাচনে ভোট দিতে পারবে না কিন্তু গ্রাম পঞ্চায়েতে অন্য কোনও বিষয়ে আলোচনার সময় তারা অংশগ্রহণ করতে পারবে এবং ভোটও দিতে পারবে। অর্থাৎ সর্ব্বোচ ৩৩ জন সদস্য হবে একটা গ্রাম পঞ্চায়েত এলাকায়। একটা ছোট বিধানসভার মতো ব্যাপার হয়ে যাবে। পশ্চিমবাংলায় অধিকাংশ গ্রাম পঞ্চায়েতের ঘর নেই, অফিস ঘর তৈরি করার জন্য তারা টাকা পায়নি। গ্রাম থেকে যারা এসেছেন তারা জানেন যেখানে ১০-১২-১৫ জন সদস্য একটা গ্রাম পঞ্চায়েতে সেখানে তাদের বসার জায়গা নেই, চেয়ার নেই টেবিল নেই। এখন ২৫ থেকে বাড়িয়ে ৩০ জন সদস্য করতে যাচ্ছেন তার উপর পঞ্চায়েত সমিতির ৩ জন সদস্য, মোট ৩৩ জন সদস্য সেই গ্রাম পঞ্চায়েতে বসবে কোথায়? প্রধান উপ-প্রধান সে আপনাদের দলের হোক আর আমাদের দলের হোক যদি কোনও কারণে ঝগড়া লেগে যায় বা আলোচনা করতে গিয়ে মত পার্থক্য দেখা দেয় বা একটা সিদ্ধান্ত গ্রহণ করতে গিয়ে মত পার্থক্য দেখা দেয় তাহলে তো একটা খারাপ পরিস্থিতির সৃষ্টি হতে পারে। একটা সিদ্ধান্ত গ্রহণ করার ক্ষেত্রে সুষ্ঠু আলোচনার ক্ষেত্রে একটা উদ্ভট পরিস্থিতির সৃষ্টি হতে পারে। কোথায় গ্রাম পঞ্চায়েত ছোট ছোট করে ২০-তে আনবেন, সেখানে আপনি ২৫ থেকে ৩০ করে দিলেন। এতে একটা অসুবিধার সৃষ্টি হবে। আপনি বলছেন অর্থের অভাব। এই অর্থের অভাব যদি সব জায়গায় হয় তাহলে তো গ্রাম পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে অচল হয়ে যাবে। গ্রাম পঞ্চায়েত ভাগ করতে গেলে গ্রাম পঞ্চায়েতের সেক্রেটারি দিতে হবে, জব অ্যাসিস্টেন্ট দিতে হবে। তাতে সরকারের খরচ বাড়বে। এবারের ১৯৯২ সালের পঞ্চায়েত নির্বাচনে সেই সময় বলেছিলাম বড় বড় পঞ্চায়েতগুলি ভাগ করুন, সাড়ে বারশো ভোটার রেখে ভাগ করুন। এই অনুপাতে দেখা গেল ৪০০ এই রকম বড় গ্রাম পঞ্চায়েত রয়েছে। এই সংখ্যাটা আপনি জানেন কিনা আমি জানি না। ১০০টা এই রকম বড় পঞ্চায়েতকে ভাগ করা হল, বাকি ৩০০ পঞ্চায়েতকে ভাগ করা হল না।

[1-00 — 1-10 p.m.]

এটা খুবই দুঃখের কথা যে, কিছু পঞ্চায়েত সেক্রেটারি এবং জব অ্যাসিস্ট্যান্ট দেবার জন্য যদি সরকারের খরচ বাড়ে, সেখানে ২৫ জন সদস্য সংখ্যা থেকে বাড়িয়ে এনে এই যে ম্যাক্সিমাম ৩০ করলেন, এর ফলে এমন অবস্থার সৃষ্টি হবে যে পরিচালনার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হবে। এই রকম বড় পঞ্চায়েতগুলিতে গ্রাম পঞ্চায়েতগুলিতে সুষ্ঠুভাবে পরিচালনা করতে গেলে একটা অসুবিধার সৃষ্টি হবে। এই ব্যাপারে আমি আশা করব যে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই একটা সিদ্ধান্ত গ্রহণ করবেন। বর্তমানে ২৫ যেটি আছে প্রতিনিধি নির্বাচিত হবার ব্যাপারে, সেটিকে না বাড়িয়ে যাতে গ্রাম পঞ্চায়েতগুলিকে ছোট ছোট করে করা যায় তারজন্য আপনি নিশ্চয়ই একটা চিন্তাধারা নেবেন, আমরা এটি আপনার কাছে আশা করেছিলাম। ১৯৭৮ সালে যখন পঞ্চায়েতের প্রথম ভাগ হয়, যখন বিধানসভা ভাগ হয়েছিল, তেমনি পঞ্চায়েত ভাগ হয়েছিল, গত নির্বাচনের সময়েও কিছু কিছু পঞ্চায়েত ভাগ হয়েছে, দুঃখের

বিষয়, আমরা আগেও বলেছি, যে পঞ্চায়েতগুলিকে এক, দুই করে এইভাবে চিহ্নিত করে করা হচ্ছে তা ঠিক নয়। এই ব্যাপারে একটি উদাহরণ দিলে বুঝতে পারবেন। আমার বিধানসভা কেন্দ্রে গোকর্ণ বলে একটি পঞ্চায়েত আছে। ১৯৭৮ সালে সেটি এক এবং দুই এইভাবে ভাগ করা হয়। এই রকম ভাবে মহালন্দি বলে একটি গ্রাম পঞ্চায়েত যেটি ছিল, সেটিও এক এবং দুই করে ভাগ করা হয়। আমরা বারবার করে বলছি, আপনি সেকশন ৪(১) টা একটু দেখুন। সেখানে বলা আছে ফর এভরি Gram the State Government shall constitute a .Gram Panchyat bearing the name of the Gram. এখানে এই গোকর্ণ এবং মহালন্দিতে এক এবং দুই করে যে এরিয়াকে অন্তর্ভুক্ত করা হয়েছে, তারমধ্যে গোকর্ণ নেই এবং মহালন্দি নেই। সম্পূর্ণ অন্য একটি চেহারা সেখানে নিয়েছে, অথচ তার নাম গোকর্ণ এবং মহালন্দি বলে রাখা হয়েছে। আমরা বলেছিলাম যে, সেখানকার মানুষের পরামর্শ নিয়ে, বিধানসভা বা লোকসভার প্রতিনিধিদের পরামর্শ নিয়ে নামগুলোর পরিবর্তন করা দরকার। সেই অঞ্চলগুলোর মধ্যে থেকে একটি নাম নির্দিষ্ট করা প্রয়োজন। এটি আমরা বারবার করে অনুরোধ করেছি। কিন্তু এই ব্যাপারে আপনি কোনও সিদ্ধান্ত বা পদক্ষেপ গ্রহণ করেছেন বলে কিছু দেখছি না আমার পরের যে বক্তব্য, সেটি খুবই জরুরি। আমাদের দলের পক্ষ থেকে বারবার করে আপনার কাছে বিষয়টি তুলে ধরেছি। আমরা দেখছি, আপনি একটি হাফ হার্টেড অ্যাটেম্পট এই বিলের মধ্যে এনেছেন, সেটি হচ্ছে ভোট গণনা নিয়ে। আমরা বারবার করে দাবি করছি যে, এই পঞ্চায়েতের ত্রিস্তরের যে ভোট গণনা, ভোট গ্রহণ করার পরই সেই কেন্দ্রে হবে যেটি পঞ্চায়েত অ্যাক্টে আছে। গ্রাম পঞ্চায়েতের সঙ্গে যারা যুক্ত যারা পরপর কয়েকটি পঞ্চায়েত নির্বাচন দেখেছেন, তারা নিশ্চয়ই এটি অনুধাবন করেছেন, ফিল করেছেন যে একটি গ্রাম পঞ্চায়েতে ত্রিস্তরের নির্বাচনে যেখানে মানুষ তাদের প্রতিনিধি নির্বাচন করবেন, সেখানে ভোট শেষ হতে হতেই অনেক সময়ে ঝগড়া বাঁধে, এবং তাহলে তো কথা নেই, সব ভোটদাতার ভোট নিতে নিতে অনেক সময় রাত্রি ৭-৮টা পর্যন্ত গড়িয়ে যায়। সব ভোটাররা অনেক সময়ে তাদের ভোট দিতে পারেন না। এইভাবে ভোট নিতে নিতে স্বাভাবিকভাবেই প্রিসাইডিং অফিসার এবং অন্যান্য যারা ভোটকার্য পরিচালনা করেন তার ভোটপর্ব শেষ হবার পর বলেন, 'এই বারে আমরা খেয়ে নিই, তারপর ভোট গণনা শুরু হবে।' আপনারা জানেন যে গ্রাম পঞ্চায়েতে এবং জেলা পরিষদের নির্বাচনে যারা যেতেন তার কোথাও এক ভোট, কোথাও বা দুই ভোট, কোথাও কোথাও সমান সমান হয়—আমি বেশি ভোটে যেখানে প্রার্থী বিজয়ি হন তাদের কথা ধরছি না—সেখানে বহু জায়গায় আমরা দেখেছি ঝগড়া বিবাদ ইত্যাদি হয়। আমরা দেখেছি, সেই সমস্ত জায়গায় উত্তেজনা একটা চরমে ওঠে। একদল যারা জিতবে বলে আশা করেছিল এবং যাদের শক্তি বেশি—যদিও আইনে আছে যে ভোট গণনার সময়ে সেখানে কেউ ঢুকতে পারবে না, কাউকে সেখানে ঢুকতে দেওয়া হবে না—তারা কিন্তু তাদের লোকদের নিয়ে ভিতরে ঢুকে যায়। এই রকম অবস্থা গতবারের পঞ্চায়েত নির্বাচনে বহু জায়গাতে হয়েছে। গতবারে আপনারা নিশ্চয়ই দেখেছেন যে প্রিজাইডিং অফিসাররা যদি জিতেছে বলে রায় না দেন তাহলে প্রিজাইডিং অফিসারকে উলঙ্গ করে পর্যন্ত ঘোরানো হয়েছে। বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের নির্বাচনের পর ভোটের কাউন্টিং শেষ হবার পর যেখানে এই রকম অবস্থা হচ্ছে, সেখানে আমরা দাবি করেছিলাম যে, কাউন্টিংটা নির্বাচনী বুথে করবেন না। আমরা বহু সরকারী কর্মচারিদের সঙ্গেও

এই ব্যাপারে কথা বলেছি। তারা বলেছেন যে তাদের শরীরের দিক থেকে, মানসিক দিক থেকে ভোট গ্রহণের পর সেই বুথে ভোট গণনার ফলে একটা বিরাট চাপ আসছে। কোথাও কোথাও আবার কাউন্টিং শেষ হতে না হতেই সেখানে ঝগড়া বাঁধে, কোথাও কোথাও রিকাউন্টিং করতে হয়। সেখানে দেখা যায়, প্রিজাইডিং অফিসার বা কাউন্টিংয়ের জন্য যে অফিসাররা যান, ভোট কাউন্টিং করতে করতে অনেক সময়ে দু'তিন রাত্রি পর্যন্ত চলে যায়।

[1-10 — 1-20 p.m.]

দু রাত্রি, তিন রাত্রি কেটে যাচ্ছে অমানুষিক অবস্থার মধ্যে থাকতে হচ্ছে, এই ব্যাপারে একটু চিন্তা করে দেখুন। আপনাদেরই সরকারী কর্মচারী কি অবস্থার মধ্যে কাটাচ্ছে, কেউ কেউ আবার অসুস্থ হয়ে পড়ছেন। সেইজন্য আমি দাবি করছি যে, এই অব্যবস্থার থেকে রক্ষা করুন, কারণ এমন এমন পরিস্থিতির সৃষ্টি হচ্ছে যে, কোনও একটি দল চাপ সৃষ্টি করে তার প্রার্থীর জেতার কথা নয়, এমন প্রিসাইডিং অফিসারকে চাপ সৃষ্টি করেন যে ওই প্রিসাইডিং অফিসারের আর কোনও গত্যন্তর থাকে না তাকে জয়ী প্রার্থী বলে ঘোষণা করে দেওয়া ছাড়া। এই অব্যবস্থার থেকে পঞ্চায়েত নির্বাচনকে যদি সুষ্ঠুভাবে করতে চান তাহলে ওই গণনা কখনওই ওই ভোট কেন্দ্রেই হতে পারে না। সেইজন্য আমি দলের তরফ থেকে দাবি করছি যে, ভোট গণনা যাতে কোনও একটি নির্দিষ্ট জায়গায় যেন হয়। বি.ডি.ও. অফিস বা এস.ডি.ও. অফিসে অথবা যে কোনও সরকারী অফিসে নিয়ে হতে পারে। যেমন বিধানসভা বা লোকসভার নির্বাচনের সময়ে ইস্কুল বাড়ি রিকুইজিশন করে গণনা হয়ে থাকে তেমনি জেলার ক্ষেত্রেও এই ধরনের একটা ব্যবস্থার প্রয়োজন এখন আমরা দেখছি যে, সেইদিক থেকে একটা হীন প্রচেষ্টা মাননীয় মন্ত্রীর, সেই কারণে আমি দাবি রাখিছি যে, ক্লজ ৪৮ এর সেকশন ২০৩টি সংশোধন করবেন। আপনি যেটা বলেছেন স্টেট ইলেকশন কমিশন যদি স্যাটিশফায়েড হন "That the counting of votes cannot be conveniently done at any or all the polling stations immediately after the close of the poll he may consulting with the State Government require by order, the used and sealed ballot box of such polling station or polling stations to be transported to such places for safe custody till counting, subject to such procedure as may be prescribed. আপনি হাফ হার্টেড অ্যাটেম্পট না নিয়ে ফুল হার্টেড অ্যাটেম্পটড করে এটাকে সমস্ত কাউন্টিং যাতে সেন্ট্রাল প্লেসে করা হয় তার একটা আইন করার দাবি জানাচ্ছি। এটাই আমাদের জোরালো দাবি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে রাখছি যে, সেকশন ৪ এবং সাব সেকশন (২) যদি দেখেন তাতেই উনি বলেছেন যে—For the words of the West Bengal, Legislative Assembly in force on the last date of nomination for Panchayat election the words prepared in accordance with such rules as may be made by the state government in this behalf and in force on such dates as the State Election Commission may declare for the purpose of any election. অর্থাৎ আগে যে নিয়ম ছিল পশ্চিমবঙ্গে বিধানসভায় যে ভোটার লিস্টে চালু আছে যে ভোটের ঠিক তিন দিন আগে পর্যন্ত নোমিনেশন পেপার জমা দেওয়ার শেষ দিন পর্যন্ত এই ভোটের তালিকাতেই পঞ্চায়েতের ভোট হবে।

এই ব্যাপারে আমরা কি দেখছি সেখানে তিনি পরিবর্তন করে বলছেন প্রিপেয়ার in accordance with such rules as may be made by the State Government in this behalf. এখানে স্টেট গভর্নমেন্টের ভূমিকা কি? যখন আপনারা স্টেট ইলেকশন কমিশনারের হাতে ছেড়ে দিতে চান—যেটা আপনাদের দিতে হবে—তারা যে ভোটার তালিকা গ্রহণ করবেন, যে ভোটার তালিকায় নির্বাচন হবে বলে তারা মনে করবেন, সেক্ষেত্রে এখানে কিন্তু দেখা যাচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়, একটা জায়গায় স্টেট গভর্নমেন্ট ঢুকিয়ে দিয়েছেন। স্টেট গভর্নমেন্ট ইন দিস বি হাফ যে রুল করবার অধিকারী আপনারা আইনের মধ্যে এনেছেন সেটাকে বিশেষ পরিবর্তন করার দরকার বলে আমি মনে করি। আপনারা অনেক জায়গায় করেছেন ওয়েস্ট বেঙ্গল-এ যে অ্যাসেম্বলি ইলেকশন হয় যে ভোটার লিস্টে, সেই ভোটার লিস্টেই পঞ্চায়েত ইলেকশন হবে, সেখানে কিন্তু আপনাদের স্টেট ইলেকশন কমিশনার যে ভোট করবে যে ভোটার লিস্ট অনুযায়ী তারা ভোট করতে বলবে সেটা অনেক জায়গায় আপনারা সংশোধন করেননি। আমি যদি সুযোগ পাই সেই ব্যাপারে পরে বলব। এবারে দেখুন সেকশন ৯ এবং ক্লজ ৮, এখানে আপনি বলেছেন পঞ্চায়েত সমিতির যারা সদস্য হবেন তারা আগে নিয়ম ছিল গ্রাম পঞ্চায়েতের সদস্য হবেন এবং প্রধান উপপ্রধান নির্বাচনের জন্য অংশগ্রহণ করবেন। এবারে আইনে আপনি বলছেন যে না তারা প্রধান উপ প্রধান নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন না। আমি যতটুকু বুঝেছি এই আইন হয়েছে। আমার মনে হয়েছে এই পঞ্চায়েত সমিতির যারা সদস্য ঐ গ্রাম পঞ্চায়েত এলাকা থেকে নির্বাচিত হচ্ছেন তারা গ্রাম পঞ্চায়েতের সদস্য থাকছেন। কিন্তু তারা প্রধান উপ-প্রধান নির্বাচনে অংশগ্রহণ করতে পারছেন না। কিন্তু কোনও মিটিং-এ ধরুন যদি একটা রেজলিউশন পাস করতে হবে যেখানে প্রধান উপপ্রধান নির্বাচন হচ্ছে না, তারা অন্য ব্যাপারে আলোচনা করবেন, যেখানে দ্বিমত হচ্ছে সেখানে হয়ত তারা ভোট দিতে পারবেন। আমি যতটুকু বুঝেছি। হ্যাঁ কি না বলুন?

**শ্রী সূর্যকান্ত মিশ্র ঃ** পারবেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** তাহলে দেখুন, তিন জন নর্মালি যদি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির থেকে সদস্য হন, গ্রাম পঞ্চায়েত থেকে ৩ জনকে বাদ দিয়ে উপপ্রধান হল, তাহলে কোনও সিদ্ধান্ত গ্রহণের সময় প্রধানের বিরুদ্ধেও সিদ্ধান্ত হতে পারে। ধরুন কোনও পঞ্চায়েত এলাকায় কোনও মৌজায় টিউবওয়েল হবে, সেখানে কিন্তু পঞ্চায়েত সমিতির সদস্যরা ভোট দিতে পারবে, ভোট দিলে দেখা যাবে প্রধান যে দলের সে হয়ত একদিকে টিউবওয়েল বসাতে চাইছে, তখন অন্যরা ঐ তিন জন ভোট দিয়ে অন্য দিকে টিউবওয়েলকে বসাবে। এটা আপনি কেন আনলেন বুঝলাম না। সেভেন্টি থার্ড অ্যামেন্ডমেন্ট দেখুন, দি চেয়ার পার্সন অফ এ পঞ্চায়েত at the villege level shall be elected in such manner as the Legislature of a state may by law provide. ছেড়ে দিয়েছে রাজ্য সরকারের উপর। একটা প্রধান উপ প্রধানের নির্বাচন পঞ্চায়েতে কিভাবে হবে সেটা রাজ্য সরকার বিধানসভায় আইন এনে ঠিক করবেন। কিছুদিন আগে যে অ্যামেন্ডমেন্ট করেছিলেন সেখানে বলেছিলেন পঞ্চায়েত সমিতির যারা সদস্য হবে তারা প্রধান উপ প্রধান নির্বাচনে ভোট দিতে পারবেন। কিন্তু তারা নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন না, তারা মেম্বার থাকবেন, তারা অন্যান্য

বিষয়ে ভোট দিতে পারবেন। সুতরাং এই ব্যাপারটা কেন যে করলেন আমি বুঝতে পারছি না। সুতরাং এটাকে নিশ্চয় পরিবর্তন করবেন। সেভেন্টি থার্ড অ্যামেন্ডমেন্টের মধ্যে বাধা নেই পঞ্চায়েত সমিতির সদস্যদের ভোট দেওয়ার ব্যাপারে। আপনারা রিজারভেশন করেছেন ফর প্রধান এবং উপ প্রধান, ফর উওমেন এবং এস. সি., এস. টি. চেয়ারপার্সন যে রকম পঞ্চায়েত সমিতি জেলা পরিষদে আছে, সেখানে আপনারা বলছেন অমুক অমুক সিট ওয়ান থার্ড গ্রাম পঞ্চায়েতে মহিলাদের জন্য নির্ধারিত হল, এবারে দেখা গেল একটা নির্বাচনে মহিলা বা এস. সি. হল আপনার দল সি. পি. এম. দল হয়ত সেখানে জিতেছে অথচ ঐ শ্রেণীর কেউ জেতেন তখন সেখানে আপনি কাকে প্রধান করবেন। সুতরাং এই সমস্যাগুলি এখানে আসবে, এইগুলি নিশ্চয় ভাবনা চিন্তা করবার অবকাশ হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে 'দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ এনেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কর্মসূচির অন্যতম বিষয় ছিল ক্ষমতার বিকেন্দ্রীকরণ। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার গঠিত হবার পরেই তাই ক্ষমতার বিকেন্দ্রীকরণের কর্মসূচী কার্যকরী করার জন্য ১৯৭৮ সালে ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন করে এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে গ্রামীণ জনগণের হাতে গ্রামোন্নয়নের দায়িত্বভার অর্পণ করা হ'ল। এই কর্মসূচী কার্যকরী করার ক্ষেত্রে পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা সারা ভারতের দৃষ্টান্ত স্থল হয়ে উঠেছে। পশ্চিমবাংলায় বামফ্রন্টের আমলে পঞ্চায়েত ব্যবস্থার সাফল্য তার ক্ষমতাকে সমাজের তৃণমূলে পৌছে দিয়েছে। আজকে সভায় আনীত বিলটিতে এই কাজকে আরও ব্যাপক, সুসংহত ও অর্থবহ করে তোলার জন্য নতুন কিছু সংযোজনী আনা হয়েছে। স্যার, এই বিলটিতে মোট ৫৩টি ধারা উপস্থাপিত করা হয়েছে। এরমধ্যে ৪৩টিতে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে, তিনটি ক্ষেত্রে সাবস্টিটিউশন অব নিউ সেকশন, তিনটি ক্ষেত্রে অমিশন অব সেকশন, ৫টি ক্ষেত্রে ইনসারশন করা হয়েছে। এরমধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়টি হচ্ছে ক্লজ নং ৫৩-তে ইনসারশন অব নিউ সেকশন। আর ২১৪(এ)-তে ডিস্ট্রিক্ট কাউন্সিলের সংযোজন রয়েছে এই সংযোজন গণতান্ত্রিক পদ্ধতির প্রতি আন্তরিক আস্থা স্থাপনের এক অনবদ্য পদক্ষেপ। জেলা কাউন্সিলের যিনি চেয়ারপারসন হবেন তিনি বিরোধী-স্বীকৃত রাজনৈতিক দলের জেলাপরিষদের নির্বাচিত সদস্য। এতে বিরোধী দলকে যেভাবে মর্যাদা দেওয়া হয়েছে তা সত্যিই অভিনন্দনযোগ্য। ভাইস চেয়ার পারশন হবেন, সভাধিপতি, সহকারি সভাধিপতি, কর্মাধ্যক্ষ বাদে জেলাপরিষদের স্বীকৃত রাজনৈতিক দলের কোনও একজন সদস্য। এইভাবে নানান স্তরে লক্ষ্য রেখে জেলা কাউন্সিল গঠিত হবে। স্যার, বাঁকুড়া জেলার মতোন জেলাপরিষদের যেখানে বিরোধীদলকে জনগণ ঝেঁটিয়ে বিদেয় করেছেন সেখানে জেলাপরিষদের নির্বাচিত স্বীকৃত রাজনৈতিক দলের কোনও সদস্য চেয়ারপারশন হবেন। এই কাউন্সিলের সদস্য সংখ্যা হবে ১১। কাউন্সিলের কাজ হবে জেলা পরিষদের আয়-ব্যয়ের হিসাব পরীক্ষা, বাজেট অনুমোদন ইত্যাদি। আর অন্যান্য স্তরের পঞ্চায়েতের কাজ হবে হিসাব-নিকাশ পরীক্ষা করা ইত্যাদি। অর্থাৎ, টাকা পয়সা আইনসঙ্গত ভাবে, যথাযথভাবে যথাযোগ্য স্থানে ব্যয় করা

হচ্ছে কিনা এইগুলি দেখা। এই জেলা কাউন্সিল গঠনের ফলে জেলা পরিষদের কাজ আরও পরিকল্পনা মাফিক সুষ্ঠুভাবে হবে। এবং গণতান্ত্রিক কর্মতৎপরতা আরও বিকশিত হবে। এই কাউন্সিলের কাজের সাফল্য জেলাপরিষদের কাজের ক্ষেত্রকে আরও সমৃদ্ধ করবে। এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে পঞ্চায়েতের প্রতিটি স্তরেই হিসাব পরীক্ষার জন্য বর্তমানে নির্দিষ্ট সেল আছে। তারা যথেষ্ট বিশ্বস্ততার সঙ্গে এই সমস্ত কাজ করে চলেছেন। ত্রিস্তর পঞ্চায়েতে ইউনিফরমিটি রাখার জন্য এটা করা হচ্ছে। আমাদের এখানে বিগত ৪টি পঞ্চায়েতের নির্বাচন অত্যন্ত সাফল্যের সঙ্গে হয়ে গেছে। আমরা দেখেছি, পঞ্চায়েতের বিভিন্ন স্তরে হাজার হাজার সদস্য নির্বাচিত হয়েছেন। কোটি কোটি মানুষ ভোট দিয়েছেন। অত্যন্ত দক্ষতার সঙ্গে এই নির্বাচনের সঙ্গে সংশ্লিষ্ট কর্মীরা পরিচালনা করেছেন। আমি আর একটি কথা উল্লেখ করতে চাই যে এই পঞ্চায়েত ইলেকশন অফিসারদের ৫ বছর অন্তর একবার করে প্রয়োজন হয়। বাকি সময় এদের উপযোগিতার গুরুত্ব কম থাকে অথচ এরজন্য একটা এস্টাবলিশমেন্ট থেকেই যায়। তাই এর পরিবর্তন ঘটিয়ে পঞ্চায়েত, পৌরসভা সহ অন্যান্য নির্বাচনের জন্য একই এস্টাবলিশমেন্ট রাখার ব্যবস্থা হয়েছে। এটি খুব গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত। ক্লজ নং নাইনে প্রিন্সিপ্যাল অ্যাক্টের ১২ নং ধারায় সংশোধনী আনা হয়েছে। এখানে কোনও প্রধান বা উপ-প্রধান—তাদের কার্যভার গ্রহণের এক বছরের মধ্যে অনাস্থা আনা যাবে না এবং একবার অনাস্থা আনলে পরবর্তী ৬ মাসের মধ্যে আর অনাস্থা আনা হবে না। আমরা দেখেছি, অতীশবাবু বা মানসবাবুদের দল-এর কল্যাণে আয়ারাম-গয়ারামের যে খেলা চলে তার ফলে একটা জটিলতার সৃষ্টি হয়। এই বিলের মধ্যে দিয়ে সেটা প্রতিহত হবে এবং সংশ্লিষ্ট ব্যক্তিদের কাজ করার ক্ষেত্রে, সহযোগিতার ক্ষেত্রে একটা গ্যারান্টির সৃষ্টি হবে। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই, কোনও সংস্থা বা কোনও ব্যক্তির কাজের মূল্যায়ণ করতে হ'লে অন্ততপক্ষে এক বছর কাজ করার বিষয়টিকে পর্যালোচনা করা দরকার। আমরা দেখেছি, আমাদের বিরোধী বন্ধুরা যখনই পঞ্চায়েত নির্বাচন হয় তখন থেকেই তারা আর্তনাদ শুরু করেন যেবুথে ভোট গণনা নয়, ব্লক হেড কোয়ার্টারে ভোট গণনা করতে হবে। কিন্তু আমরা এই যে অধিকার অর্জন করেছি দীর্ঘদিনের সংগ্রামের মধ্যে দিয়ে এবং এটা সত্যিকারের গণতান্ত্রিক পদ্ধতিকে তৃণমূল স্তরে নিয়ে যাবার ক্ষেত্রে একটা সাফল্য। কাজেই তাদের যে প্রস্তাব আমি তার তীব্র বিরোধিতা করছি। ক্লজ নং ফোরে গ্রাম পঞ্চায়েতের সদস্য সংখ্যা ২৫-এর জায়গায় ৩০ করা হয়েছে। আমি এটাকে একটি খুব গুরুত্বপূর্ণ সংযোজন বলে মনে করছি। গ্রাম পঞ্চায়েত এলাকায় যেভাবে কাজের বিস্তৃতি ঘটেছে, যেভাবে জনগণ পঞ্চায়েতের কাজকর্ম করতে অগ্রণী হচ্ছেন তার সঙ্গে সঙ্গতি রেখে এই বিলটি আনা হচ্ছে। এটা খুবই তাৎপর্যপূর্ণ বিষয় বলে আমি মনে করি। ১০/১১/১২/১৩ নং ধারায় পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে কতকগুলি জরুরি বিষয় নথিভুক্ত করা হয়েছে। গ্রাম সংসদ, গ্রামসভা ইত্যাদি বিষয়গুলি খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার বলে আমি মনে করি। গ্রামসংসদ, গ্রামসভার ক্ষেত্রে কোরাম নির্দিষ্ট করা বাধ্যতামূলক করা হয়েছে। এই সভাগুলিতে সদস্যদের উপস্থিতি সুনিশ্চিত করার জন্য নিয়মবিধি প্রস্তুত করা হয়েছে। ব্যাপক প্রচারের বিষয়ের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। গ্রামীণ অর্থনৈতিক উন্নয়ন পরিকল্পনা রচনা করা হচ্ছে। দারিদ্র দূরীকরণ কর্মসূচী কার্যকরী করার জন্য বেনিফিসিয়ারি কমিটি গঠন করা হয়েছে। পঞ্চায়েতের গ্রামীণ কর্মকান্ডের কর্মসূচিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। আর ক্ষমতা সমাজের তৃণমূল স্তরে পৌছে দেওয়ার জন্য ব্যবস্থা গ্রহণ করা

হয়েছে। আমাদের রাজ্যে পঞ্চায়েত পরিচালনার নেতৃত্বে বামফ্রন্ট আছে এবং এই সমস্ত কর্মসূচিগুলি কার্যকরী হয়ে আসছে। তবে একটা ঘটনা যে আমাদের বিরোধী বন্ধুরাও পঞ্চায়েত পরিচালনার নেতৃত্বে আছেন, যদিও তার সংখ্যা অনুবীক্ষণ যন্ত্র দিয়ে দেখার মতোন এবং সেখানে জনগণের তোয়াক্কা না করে পঞ্চায়েত পরিচালনা করা হয়। কোনও রকম অসঙ্গতি বা ত্রুটি প্রমাণিত হলে সংশ্লিষ্ট প্রধান বা উপ-প্রধানকে বাতিল করার প্রভিসন এখানে রাখা হয়েছে। ক্লজ নং ১৪, ১৫, ১৭,১৮, ২০, ২১ ধারাগুলিতে গ্রাম পঞ্চায়েতের বাজেট, বার্ষিক প্ল্যান অনুমোদন, পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রস্তুতি, উন্নয়ন পরিকল্পনা প্রস্তুতি কমিটি ইত্যাদি নির্দেশিত হয়েছে। অর্থাৎ নীতির পরিবর্তন ঘটিয়ে পঞ্চায়েত পরিকল্পনার তহবিল বাড়ানোর সুযোগ সৃষ্টি করা হয়েছে। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের অনুরূপ নিয়ম বিধি রাখা হয়েছে। বামফ্রন্ট ১৭ বছর সরকার পরিচালনার মধ্য দিয়ে গ্রামীণ অর্থনীতিতে নূতনতর ইতিবাচক দিক নির্ণয় করেছে। গ্রামীণ চাহিদার পরিবর্তন ঘটেছে। ফলে গ্রামীণ চাহিদার পাশাপাশি নাগরিক চাহিদা পূরণের সুযোগ সৃষ্টি এই বিলে করা হয়েছে। ওয়াটার সাপ্লাই, কমিউনিকেশন, স্যানিটেশন, বিদ্যালয় শিক্ষা ইতাদির মতো বিষয়গুলিকে পঞ্চায়েত সমিতির কার্যাবলির আওতায় আনা হয়েছে ভবিষ্যতের কথা চিন্তা করে। পঞ্চায়েত সমিতির পঞ্চবার্ষিক ও বার্ষিক প্ল্যানের গ্রামীণ চাহিদা ও প্রয়োজনের পাশাপাশি নাগরিক চাহিদার দিকে নজর দেওয়া হয়েছে। আরও অনেকগুলি সংশোধনী আছে। দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ আনা হয়েছে ক্ষমতা বিকেন্দ্রীকরণ কর্মসূচিকে সামনে রেখে। আজকে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গির সার্থক রূপায়ণ ঘটেছে এই বিলের মধ্যে দিয়ে।

মাননীয় স্পিকার, স্যার, আমি এক্ষেত্রে যেটা বলতে চাই, সেটা হচ্ছে সারা ভারতবর্ষে পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে একটা ইউনিফর্ম প্যাটার্ন করার জন্য কেন্দ্রীয় সরকার উদ্যোগ গ্রহণ করেছেন, সে ক্ষেত্রে পশ্চিমবাংলায় আমরা যে পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনা করছি তার মূল কনসেপ্টকে ভিত্তি করেই কেন্দ্রীয় সরকার ঐ উদ্যোগ গ্রহণ করেছেন। আমাদের পশ্চিমবঙ্গে তৃণমূল স্তরে যেভাবে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে পঞ্চায়েতের কাজ-কর্ম হচ্ছে তা সারা ভারতবর্ষের ক্ষেত্রে দৃষ্টান্ত-স্বরূপ হয়ে দাঁড়িয়েছে। সে জন্যই আজকে আমাদের কনসেপ্ট এবং প্যাটার্নকে কেন্দ্র করে সর্ব-ভারতীয় ক্ষেত্রে পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনার কাজকে নিয়ে যাওয়ার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। এই কথা বলে, এই বিলকে পুনরায় সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৪ এনেছিলেন এবং যার সিলেক্ট কমিটি তৈরি হয়েছিল আজকে তার সেই রিপোর্ট অফ দি সিলেক্ট কমিটির উপর আলোচনা হচ্ছে। আমি রিপোর্ট অফ দি সিলেক্ট কমিটির ভিত্তিতে যে বিল তৈরি হয়েছে তার বিরোধিতা করছি সিলেক্টিভলি। আমি কেন করছি, সেটা বলব। নর্মালি আমাদের হাউসে এবং পার্লামেন্টে নিয়ম নেই—সিলেক্ট কমিটির মেম্বাররা সাধারণ ডিবেটে অংশ গ্রহণ করেন না। এই ট্রেডিশন আছে, এই কাস্টম আছে। নর্মালি আমিও এটা মেনে চলতে চাই। কিন্তু আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, সিলেক্ট কমিটিতে বিরোধী দলের পক্ষ থেকে আমরা যে অ্যামেন্ডমেন্টগুলি রেখেছিলাম তার একটাও গ্রহণ করা হয়নি।

মাননীয় মন্ত্রী মাইন্ড ম্যানার্ড—আস্তে কথা বলেন, কিন্তু বিরোধিদের কোনও মতেই অ্যাকোমোডেট না করার ক্ষেত্রে কট্টর। এটাই আমাদের এক্সপিরিয়েন্স। স্বভাবতই সিলেক্ট কমিটিতে আমাদের অ্যামেন্ডমেন্ট গৃহীত হয়নি। আমরা আবার রিকনসিডার করতে বলতে পারতাম, কিন্তু আমরা জানি উনি ডিসাইড করে সিলেক্ট কমিটির রিপোর্ট নিয়ে এসেছেন। আমাদের আর কিছু করার নেই, সংখ্যা গরিষ্ঠতার জোরে উনি পাশ করিয়ে নেবেন। সুতরাং আমি এখন হাউসে বক্তব্য রাখছি এবং মানস ভুঁইয়ার যে অ্যামেন্ডমেন্ট আছে এই সিলেক্ট কমিটির রিপোর্টের উপর, সেটা আমি পুরোপুরি সমর্থন করছি। স্যার, সিলেক্ট কমিটিতে আমার একটা ডিসেন্টিং নোট আছে। সেই ডিসেন্টিং নোটে এটা খুবই স্পষ্ট যে, আমরা বিলটার পুরোপুরি বিরোধিতা করিনি। আমরা যে জায়গাগুলোর অ্যামেন্ডমেন্ট চেয়েছিলাম, সে জায়গাগুলোতে ওরা আমাদের অ্যামেন্ডমেন্ট গ্রহণ করলেন না। স্যার, আমি সংক্ষেপে আপনাকে বলি—আপনি জানেন যে, ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যাক্টের ১৯৭৩ সালের যে আইন সেটা প্রথমেই ওরা একটু চেঞ্জ করেছিলেন, আর গত পঞ্চায়েত নির্বাচনের আগে—অলরেডি পার্লামেন্টে কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্ট হয়ে গেছে, রিজার্ভেশনের কনসেপ্ট এসে গেছে মহিলাদের এবং শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের—ওরা সিলেলটিভলি শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস এবং মহিলাদের রিজার্ভেশনের জন্য অ্যামেন্ডমেন্ট নিয়ে এলেন। বাকি প্রোসিডিউরাল চেঞ্জগুলো ওরা করলেন না। তার কারণ ওরা যে কোনও ভাবে পঞ্চায়েত নির্বাচনের আগে একটা আইন খাড়া করার জন্য ব্যস্ত হয়ে পড়েছিলেন। ফলে কেন্দ্রের কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্টের ফলে যে প্রোসিড্যুরাল চেঞ্জগুলির প্রায়োজন হয়েছিল সেগুলো গতবারের বিলে ইনকরপোরেটেড হ'ল না এবং একটা পঞ্চায়েত ইলেকশন হ'ল যেখানে রিজার্ভেশন হ'ল ঠিকই, কিন্তু স্টেট ইলেকশন কমিশন তৈরি হ'ল না।

[1-30 — 1-40 p.m.]

ইন্ডিপেন্ডেন্ট অথরিটি ইলেকশন কন্ডাক্ট করুন, তাও তৈরি হল না। দ্বিতীয়ত, পঞ্চায়েতের জন্য ফিনান্স কমিশন তৈরি করা হল না। এই দুটো ইমপর্টান্ট ব্যাপারটা বাদ দিয়ে ওরা ১৯৯২ সালে অ্যামেন্ডমেন্ট করে নিলেন। কনস্টিটিউশন লাইন ফলো করতে গেলে বাকি যে অ্যামেন্ডমেন্ট করতে হয় সেটা ১৯৯৪ সালে পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিলের মাধ্যমে নিয়ে এসেছে। এখানে আমি বলে রাখি, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম, আমাদের একটা অ্যামেন্ডমেন্ট মেনে নিলে হোল-হার্টেডলি আমরা এই বিলকে সমর্থন করব। কিন্তু উনি কিছুতেই মানলেন না যা আমরা চেয়েছিলাম। আমরা চেয়েছিলাম কাউন্টিংটা বুথে না হয়ে সেন্ট্রালি একটা জায়গায় করা হোক। ওরিজিন্যাল যে বিল ছিল তার সেকশন ২০৩-তে এই রকম একটা প্রভিসন করেছিলেন—"Provided that if the State Election Commissioner is satisfied that the counting of votes cannot conveniently be done at any or all of the polling stations immediately after the close of the poll, he may, in consultation with the State Government, require, by order, the used and sealed ballot boxes of such polling station or polling stations to transported to such place for safe custody till counting, and subject to such procedure, as may be prescribed;" এখানে আমরা বললাম কাউন্টিং কমপালসারিলি বুথে না হয়ে ব্লকের একটা কেন্দ্রস্থলে হোক। তার কারণ, আমাদের

এ ব্যাপারে অভিজ্ঞতা হচ্ছে, পঞ্চায়েতের নির্বাচন হয় গ্রামের একটা ছিটে বেড়া দেওয়া ঘরে। তার মাথায় টালির ছাদ, সব ফাঁকা হয়ে আছে। যখন ইলেকশন হয়ে যায় তখন গ্রামের লোক সব ঐ ঘরের কাছে এসে জড়ো হয়। ওখানে পুলিশ আসে না, হোমগার্ডকে পাঠিয়ে দেয়। হোমগার্ড বাইরে দাঁড়িয়ে থাকে। ভোট রাত অবধি হয়, ৮টা/৯টা পর্যন্ত হয়ে যায়। তারপর কাউন্টিং শুরু হয়। রাত যত বাড়তে থাকে সি. পি. এমের লোকেরা অস্ত্রশস্ত্র নিয়ে ওখানে জড়ো হতে থাকে। পশ্চিমবাংলায় এই রকম ইনস্ট্যান্স আমি ১০০টি দিতে পারি। কাউন্টিং-এ এক রকম রেজাল্ট বার হয়েছে, তারপর সেখানে চেঞ্জ করে দেওয়া হয়েছে। ব্যালট পেপার ছিনিয়ে নেওয়া হয়েছে। জোর করে প্রিসাইডিং অফিসারকে দিয়ে লিখিয়ে নেওয়া হয়েছে যে অমুক জেতেনি, অমুক জিতেছে। এই রকম অনেকগুলি কেস হাইকোর্ট হয়েছে। প্রিসাইডিং অফিসারকে উলঙ্গ করে ঘোরানো হয়েছে। সেইজন্য বলছি, অ্যাসেম্বলি, পার্লামেন্টের মতোন সমস্ত বুথের ব্যালট পেপার নিয়ে একটা জায়গায় কাউন্টিং করতে আপনার কি অসুবিধা আছে? আপনি বুথের কাউন্টিং সমস্ত অ্যবলিশ করে একটা জায়গায় করুন। আমার একমাত্র কমপ্লেন ৫০ পারসেন্ট complaints regarding panchayat elections are with regard to counting only আমি বললাম, একটা সেন্ট্রাল জায়গায় রাখা হোক। আপনি শুনলে আশ্চর্য হবেন, গ্রাম পঞ্চায়েতের ভোট কাউন্টিং হয়ে যাবার পর পঞ্চায়েত সমিতির যখন কাউন্টিং হয় তখন যে দল জেতে তারা সেখানে এসে এমন চিৎকার করে যে যারা হেরে যায় গ্রাম পঞ্চায়েতে, তাদের কেউ আর তখন থাকে না। তারফলে পঞ্চায়েত সমিতির কাউন্টিং-এ কি যে লেখা হয় আর কি যে গোনা হয় তারা কেউ জানতে পারে না। আর জেলা পরিষদের ক্ষেত্রে প্রশ্নই উঠে না, যা খুশি ইচ্ছা লিখে দিল, হিসাব করার ব্যবস্থা থাকে না। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম এই একটা ব্যাপারে গণতন্ত্র চালু করুন এবং এটা সেন্ট্রালি জায়গায় করুন। বার বার বলা সত্ত্বেও, অ্যামেন্ডমেন্ট দেওয়া সত্ত্বেও, ডিসেন্টিং নোট দেব বলা সত্ত্বেও বুথে গণনা ছাড়তে রাজি হলেন না। এর ফল কি? রাতের অন্ধকারে পুলিশ থাকে না, একটা মাত্র হোমগার্ড দাঁড়িয়ে থাকে, অস্ত্রশস্ত্র নিয়ে সি. পি. এমের লোকেরা নির্ভয়ে ঘুরে বেড়ায়, তখন দরকার হলে কাউন্টিং-এর রেজাল্ট চেঞ্জ করে দেয়। এই ক্ষমতা ওদের হাত থেকে ছেড়ে দিতে ওরা রাজি নয়, তাই ওরা এটা মানলেন না। মন্ত্রী মহাশয়কে মিটিং-এ বললাম, শ্রী নির্মল মুখার্জি এবং শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে নিয়ে গঠিত আপনাদের মনোনীত কমিটি রিপোর্ট দিয়েছিলেন, "নিউ হরাইজন্স ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত ইলেকশন"। সেখানে ইলেকশন সম্পর্কে কি বলছে, শুনুন, counting of votes at polling stations create problems. Whether matters will improve by shifting the counting to block headquarters may be discussed with political parties. পলিটিক্যাল পার্টির সঙ্গে আলোচনা করেছেন কি? আমি বারবার একটি কথা বলছি, কাউন্টিং অফ ভোটস সুড বি shifted to block headquarters. কিন্তু আপনি সেটা করেননি। তারফলে, আমি বলছি, মেজর ল্যাকুনা থেকে যাচ্ছে এই বিল কাউন্টিং সংক্রান্ত। এবারে আমি আসি অ্যাকচুয়াল বিলের যে কমপোজিশন সেখানে আমি বলেছি যে এতে ব্যাপক গন্ডোগোল থেকে গিয়েছে। আমাদের হোল প্রবলেম হচ্ছে এটাকে আমরা আমাদের ওয়েস্ট বেঙ্গলে আগে থেকে চলে আসা একটা প্রিভ্যালেন্ট প্র্যাকটিসের সঙ্গে মেলাতে চেয়েছি, এর সঙ্গে মেলাতে চেয়েছি সেন্ট্রাল কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্ট। তা

ফলে কি অ্যানোমেলাস সিচুয়েশন সৃষ্টি হচ্ছে দেখুন। মাননীয় মন্ত্রীকে আমি বার বার জিজ্ঞাসা করেছি কিন্তু এখন পর্যন্ত কোনও স্যাটিসফ্যাক্টরি উত্তর উনি দিতে পারেন নি। আজকেও বলবেন কিনা জানি না। আজকে প্রথম জেলা পরিষদের সভাধিপতি থেকে শুরু করে পঞ্চায়েত সমিতির সভাধিপতি, গ্রাম পঞ্চায়েতের প্রধান এই ক্ষেত্রে রিজারভেশন চালু করবেন। কোথাও রিজার্ভ থাকবে মহিলাদের জন্য, কোথাও বা শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসের জন্য। আমাদের পশ্চিমবঙ্গে যে সিস্টেম চালু আছে তাতে পলিটিক্যাল পার্টি ওয়াইজ ইলেকশন হচ্ছে যদিও পলিটিক্যাল পার্টি আমাদের পঞ্চায়েতের অরিজিন্যাল কনসেপ্টে ছিল না। পলিটিক্যাল পার্টির সিমবল নিয়ে লড়াই হবে, আমাদের এখানে হচ্ছে। সি. পি. এম. কংগ্রেস অমুক তমুক হল। ধরুন একটা সিট রিজার্ভ আছে জেলা পরিষদে ফর এস. সি.। দেখা গেল যে দল মেজরিটি পেল সেই জেলায় সেই দলের একজনও এস. সি. জেতেনি, এই রিজার্ভ সভাধিপতির সিসটা তাহলে কি হবে? এই বিলে কোথাও উত্তর নেই। পঞ্চায়েত সমিতিতে সভাপতির পদ মহিলার জন্য রাখা হোল, দেখা গেল কোনও মহিলা জেতেনি, পঞ্চায়েত সমিতির সভাপতি পদের তাহলে কি হবে, কোনও উত্তর এখন পর্যন্ত পাইনি। মাননীয় মন্ত্রী এখন পর্যন্ত তার কোনও ক্লিয়ার কাট উত্তর দিতে পারেননি। আমি চাই মাননীয় মন্ত্রী এবারে ক্লিয়ার কাট উত্তর দিন। দ্বিতীয়ত পঞ্চায়েতে যে ডিভুলশন ক্ষমতা আমরা চেয়েছিলাম সেই রিজার্ভ এখনও পর্যন্ত আসেনি। নির্মল মুখার্জির কমিটি কি বলছেন, তাতে বলছেন—Self-Governing Panchayat and State Machinery. If self-government means measured autonomy and it machinery of government contract. Hitherto far from contracting, governmental machinery has expanded during the very time the Panchayat have been in existence. If Calcutta carries on as an expanding version of the machinery inherited from British times all talk of Panchayat self-governance may as well cease. A major reorganisation of the machinery of Government at the state leave is therefore called for. তার মানে কি বলছে, আপনারা ডিসেন্ট্রালাইজ করছেন, তার মানে কি? রাজ্য সরকারের মেশিনারি ছোট হয়ে যাবে, পঞ্চায়েতের মেশিনারিটা বড় হয়ে যাবে। কি দেখছি বামফ্রন্ট সরকারের আমলে? ওরা বলছেন পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিচ্ছি। রাজ্য সরকারের মেশিনারি কম, কর্মচারী, সেক্রেটারি অফিসার বড় হয়ে যাচ্ছে। তার মানে কি? এদিকে ডিসেন্ট্রালাইজ করে থাকেন তার মেশিনারি, অন্যদিকে রাজ্য সরকারের অ্যাকচুয়াল ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে না।

মাননীয় মন্ত্রী বিলে কেন আনছেন না, উনি কি ভাবে সেটা করতে চান? এবারে আমি একটি সর্বপ্রথম প্রশংসনীয় জিনিসের কথা বলব। অ্যাকচুয়াল ডিভলুয়েশন অফ পাওয়ার কংগ্রেস সরকার নিয়ে এসেছিলেন। মাননীয় অতীশবাবু প্রথম প্রশ্ন তুলেছিলেন ১৯৯২ সালে যখন পঞ্চায়েত নিয়ে আলোচনা হচ্ছে তখন পঞ্চায়েতে অ্যান্টি ডিফেকশন ল্য চালু হবে কিনা— ওরা তখন করেননি, এবারে পঞ্চায়েতের জন্য অ্যান্টিডিফেকশন ল্য চালু করে আমরা সমর্থন করি কিন্তু এখানে ডিফেক্ট রয়ে গেছে। আপনারা বলছেন ইন্ডিপেন্ডেন্ট মেম্বার ৬ মাসের মধ্যে দল চেঞ্জ করতে পারবেন, তারপর আর করতে পারবেন না। এটা অ্যান্টিডিফেক্ট ল্য ডায়ালুট করে দেবে। অ্যান্টিডিফেকশন ল্য আমরা সেটা সমর্থন করি। দ্বিতীয়ত এই প্রথম

পঞ্চায়েতে প্রভিসন রাখা হয়েছে পাবলিক অ্যাকাউন্টস কমিটির জেলা পরিষদ স্তরে এই কমিটি তৈরি হয়েছে। আমাদের পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে। জেলা পরিষদে পাবলিক অ্যাকাউন্টস কমিটি ছিল না। পাবলিক অ্যাকাউন্টস কমিটি করার যে কথা তাকে আমি সমর্থন করি।

শেষে একটি কথা বলে শেষ করব। আপনি কি জানেন পঞ্চায়েতে নতুন করে কিসের উপর ট্যাক্স করবার ব্যবস্থা হল? কিসের উপর ট্যাক্স করতে বলেছেন শুনুন—ফিজ অন লাইসেন্স অন ডগস অ্যান্ড বার্ডস অ্যান্ড আদার ডোমেস্টিক পেট অ্যানিমেলস, অর্থাৎ বাড়িতে কুকুর, বেড়াল, পাখি ইত্যাদি উপর ট্যাক্স করবার ক্ষমতা পঞ্চায়েতকে দেওয়া হল। নেকস্ট, ফিজ ফর গ্রেজিং ক্যাটেলস অন গ্রেজস্ড ল্যান্ড ভেস্টেড ইন অর আন্ডার দি ম্যানেজমেন্ট অ্যান্ড কন্ট্রোল অফ দি গ্রাম পঞ্চায়েতস। এর মানে, চাষী যারা মাঠে গরু চরাবে তারজন্য ট্যাক্স করবার অধিকার ওনাকে দেওয়া হল। তারপর করা হল ফিজ্ ফর ইউজ অফ বার্ণিং ঘাট ভেস্টেড ইন অর আন্ডার দি ম্যানেজমেন্ট অ্যান্ড কন্ট্রোল অফ দি গ্রাম পঞ্চায়েতস। তার মানে, গ্রামের লোক মৃতদেহ পোড়াবেন তারজন্য ট্যাক্স করা হল। আমি বলেছিলাম, এটা তিনি কেন ইন্ট্রোডিউস করছেন। তিনি বলেছিলেন যে, এটা নাকি অন্য জায়গায় আছে তাই করছেন। তাহলেও কাউন্টিং-এর ব্যাপারে আমাদের প্রস্তাব যদি মেনে নেন তাহলে পুরোপুরি এই পঞ্চায়েত বিলকে সমর্থন করবো, তা নাহলে প্রিন্সিপাল বিরোধিতা আমাদের এর প্রতি থাকবে।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী যে এ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। এই বিলে অনেক উন্নত ধরণের কথা বলা হয়েছে। তবে আমি মাননীয় মন্ত্রীকে কয়েকটি কথা কেবল স্মরণ রাখবার জন্য অনুরোধ করছি। গত পঞ্চায়েত নির্বাচনের পর দেখলাম, আপনার অফিসারদের এক, দুই, তিন, চার, পাঁচ করে বলে দিলেন যে এক, তিন এবং পাঁচ হবে, কিন্তু দেখা গেলো একটি সিটে কেউ নেই, দেখা গেল একই পরিবারের একজনকে তিনটি পার্টি থেকে নোমিনেট করে দিলাম। এই অবস্থা দাঁড়িয়েছে। ঐ যে প্রধান এবং উপ-প্রধান এস. সি., এস. টি. এবং মহিলাদের থেকে করা হবে বলা হয়েছে সেটা এইরকমভাবে করা হলে হবে না। অভিজ্ঞতা থেকে আমার মনে হয়েছে একটা নিয়ম করে দিন যাতে এস.টি. মেয়েদের পাওয়া যায়। তারজন্য পপুলেশনের দিকটা দেখতে হবে। এটা না করা হলে হবে না। পাবলিক এ্যাকাউন্টস কমিটি যেটা করেছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি, এটা ভালই করেছেন। কিন্তু একটা দিকে হয়ত আপনার চোখ পড়েনি। বর্তমানে পঞ্চায়েতের রাস্তা সবচেয়ে খারাপ বেশি খারাপ করেছে ট্রাক্টর এবং যেগুলো প্রাইভেট জিনিসপত্র ক্যারি করছে গ্রামাঞ্চলে, কিন্তু সেগুলো কৃষিকার্যে ব্যবহারের জন্য নেওয়া হয়েছিল। এই ট্রাক্টরের দাপটে আজকে গ্রামে গরুর গাড়ি উঠে যাচ্ছে এবং এগুলো গ্রামের রাস্তা নষ্ট করছে। কিন্তু এই ট্রাক্টরের উপর ট্যাক্স ধার্যের কথা এতে নেই। কিন্তু ট্র্যাক্টরগুলো আজকে কমার্শিয়াল বেসিসে ব্যবহৃত হচ্ছে। আর একটি কথা, বর্তমানে সরকারি কর্মচারিরা পঞ্চায়েত বলতে প্রধানকেই বুঝেছেন। আই. আর. ডি. পি. বলুন আর যাই বলুন, সবটাই করবেন প্রধান। কিন্তু হোয়াট ইজ দি মিনিং অফ পঞ্চায়েত? পঞ্চায়েত মানে কি প্রধান, অনুপস্থিতিতে উপ-প্রধান? সেখানে উন্নয়নের লিস্টটা তো মিটিং করে করতে হবে। কারণ মেম্বাররাও ইলেকডেট হয়ে এসেছেন। কাজেই সবাইকে নিয়ে চলতে হবে। আপনার ভাল উদ্দেশ্য আছে মানছি।

আর একটি প্রশ্ন উঠেছে, এখানে এবারে দেখা গেছে যে, গ্রাম পঞ্চায়েতে যাঁরা নির্বাচিত হয়েছেন, তাঁদের ডিক্লারেশান সেখানে হয়ে যাচ্ছে। তাঁদের সেখানে সার্টিফিকেট দেওয়া হয়েছে। কিন্তু পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের ক্ষেত্রে যে কাউন্টিং হয়েছে, সেখানে এজেন্টকে কাউন্টিং ফর্মে প্রার্থী কত ভোট পেল নির্দিষ্ট বুথে, তার কোন সার্টিফিকেট দেওয়া হয় নি। এর ফলে ব্লকে এ্যাকচুয়াল যে কাউন্টিংটা হয়েছিল, দেখা গিয়েছে তার উল্টো রেজাল্ট হয়েছে। তা নিয়ে কোর্ট-কাছারি পর্যন্ত হয়েছে এবং শেষ পর্যন্ত প্রুভড্ হয়েছে। সেখানে যে ডিক্লারেশান করা হয়েছিল এবং এখানে যেটা দেখা গেছে সেটা সম্পূর্ণ অন্য রকম হয়েছে। এইক্ষেত্রে আমার সাজেসান হচ্ছে, জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতিতে যিনি এজেন্ট থাকবেন তাঁকে সেখানে অফিসার লিখে দেবেন ফর্মে যে কত ভোট হয়েছে, কত ভোট পেয়েছেন এবং সেইভাবে সার্টিফিকেট পেলে এই সমস্যা এড়ানো যাবে বলে আমি মনে করি। গ্রাম-পঞ্চায়েতকে আমরা সবাই বলছি—জনসাধারণের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে, সেখানে নীচের স্তরে গ্রাস-রুট লেভেল পর্যন্ত আমরা ক্ষমতাকে পৌঁছে দিতে চাই। আপনার সদিচ্ছা আছে, আমরা আপনার সদিচ্ছা থেকেই এটা করছেন বলে ধরে নিচ্ছি। এটা ধরে নিয়েও বলছি যে গ্রাম-পঞ্চায়েতে রাইট টু রিকল, এটা করা যায় কিনা যে, পঞ্চায়েত প্রার্থীরা—আপনি বলছেন, এই রকম হলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। আমি যে এ্যামেণ্ডমেন্ট দিয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(এই সময়ে মাইক অফ্ হয়ে যায়)

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় 'দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৪ যেটি এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই যে সংশোধনগুলো এখানে রাখা হয়েছে, এগুলো মূলতঃ আমাদের মূল পঞ্চায়েত আইনের মধ্যে ছিল না। অথচ কেন্দ্রীয় যে আইন আছে, তাঁর সঙ্গে সঙ্গতি রাখতে গিয়ে অনিবার্যভাবে এই সংস্থানগুলো রাখা হয়েছে। এর কতকগুলো উল্লেখযোগ্য দিক আছে। এখানে আমরা পঞ্চায়েত যে দৃষ্টিভঙ্গী থেকে দেখে থাকি যে, এটি একটি গ্রামের মানুষের সংগঠন, গ্রামের সরকার, সেই সরকারের মধ্যে যাতে জনগণের ইনভলমেন্ট থাকে, তাদের অংশগ্রহণ যাতে সুনিশ্চিত হয়, সেই ব্যবস্থা এখানে রাখা হয়েছে। এর আগে একটি উদ্যোগ নেওয়া হয়েছিল, যেটি সার্কুলার আকারে দেওয়া হয়েছিল, যার বিধিগত কিছু ছিল না, পরবর্তীকালে বিধিগত করে নেওয়া হয়। সেটি ভাসাভাসা আকারে ছিল। এটি এখন কংক্রিট আকারে নেওয়া হয়েছে। শুধু নাম কা ওয়াস্তে নয়, জনগণের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। এখানে গ্রাম সংসদে বছরে দুটি করে সাধারণ সভা ডাকার কথা বলা হয়েছে, যেখানে সংশ্লিষ্ট এলাকার ভোটাররা উপস্থিত থাকবেন এবং তাঁরা এ্যাডভাইস করবেন। কি স্কিম কি প্রিন্সিপাল্-এর ভিত্তিতে নেওয়া হবে সেই প্রিন্সিপল্ তাঁরা ঠিক করে দেবেন। তাঁরা বেনিফিশিয়ারি কারা হবেন তা নির্বাচিত করবেন, বেনিফিসিয়ারি নির্বাচন করার নীতি নির্দ্ধারণ করে দেবেন এবং পঞ্চায়েতের যে বাজেট, সেই এলাকায় যে কাজকর্ম বিগত দিনে হয়েছে এবং আগামীদিনে হবে, বাজেটে তার একটি নির্দ্দেশিকা ঠিক করে সিদ্ধান্ত হিসাবে নেওয়া হবে। সেখানে যে সিদ্ধান্ত গৃহীত হবে, পরবর্তী সাধারণ সভায় সেটি বিবেচিত হবে। সংশোধিত

আকারে বা পরিবর্তিত আকারে এটি একটি নতুন দিক, এটি করার প্রয়োজনীয়তা সেজন্য আরও বেশি করে দেখা দিয়েছে। এই কারণে এখন পঞ্চায়েতের সদস্যরা যেভাবে নির্বাচিত হচ্ছেন, সীটগুলো যেভাবে রিজার্ভড হয়ে যাচ্ছে, এস.সি., এস.টি., এবং মহিলাদের সীট যে যাবে রিজার্ভড্ হয়ে যাচ্ছে, তাতে একই সদস্য পুনরায় একই জায়গা থেকে যে নির্বাচিত হবেন, তার সম্ভাবনা খুব কম।

সেখানে জেনারেল মেম্বার যারা থাকবে তাদের আর ফিরে আসার সুযোগ থাকবে না। মহিলা প্রার্থী, তফসিলী জাতি বা আদিবাসী সম্প্রদায় যারা আসছেন তাদেরও পুনরায় ফিরে আসবার সুযোগ থাকছে না। ফলে তাদের কাজের মূল্যায়ন হওয়ার কোন স্কোপ থাকছে না। ৬ মাস পর পর যে ভোট হচ্ছে তাতে যেহেতু ফিরে আসবার সুযোগ থাকছে না সেই কারণে পরবর্তী সময়ে দলের কাছে প্রতিনিধিদের কৈফিয়ৎ দেবার ব্যাপার থাকছে না। তবে যে ফিনান্স কমিশন করা হয়েছে তারাই পঞ্চায়েতি ব্যবস্থায় যে পরিকাঠামো আছে সেগুলো সংশোধন করে সমস্যার সমাধান করে দেবেন। সেই কারণে আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব যাতে এই পয়েন্টগুলো নিয়ে আলোচনা করেন এবং বিষয়গুলো একটু বিবেচনা করে দেখেন এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত এ্যামেন্ডমেন্ট বিল ৯৪ এখানে পেশ করেছেন, এটা সিলেক্ট কমিটিতেও পাঠান হয়েছিল। সিলেক্ট কমিটি তার রিপোর্ট হাউসে পেশ করেছে। সেই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই এবং আমি একটার পর একটা ক্লজ ধরে আলোচনা করছি। প্রথম ক্লজ (৪) নিয়ে আলোচনা করতে চাই—প্রিন্সিপাল এ্যাক্টের সেকশান ৪ বি-তে বলা আছে নট বিইং লেস দ্যান ফাইভ অর মোর দ্যান টোয়েন্টি ফাইভ। আমার মনে হয়ে এই মোর দ্যান থার্টি টা স্যাল বি সবস্টিটিউটেড হওয়া উচিত। এইবার প্রিন্সিপাল এ্যাক্টে যে লোয়ার লিমিট দেখান হয়েছে—সেখানে বলা হয়েছে নট লেস দ্যান টোয়েন্টি ফাইভ অর মোর দ্যান টোয়েন্টি ফাইভ অর্থাৎ মিনিমাম হবে টোয়েন্টি ফাইভ। সুতরাং এই এ্যামেন্ডমেন্ট বিলো লোয়ার লিমিট কত হওয়া উচিত সেটা কিন্তু বলা নেই। আমাদের পঞ্চায়েত মন্ত্রী মেদিনীপুরের স্বনামধন্য ডাক্তার। তিনি যখন রোগী দেখেন তখন তাঁকে প্রেসার দেখতে হয়। এই প্রেসার দেখতে গিয়ে সিসটোলিক এবং ডায়াসটোলিক এই দুটো জিনিসই দেখতে হয়। সিসটোলিকের চেয়ে ডায়েসটোলিকের গুরুত্ব বেশি। ইন দি মেডিক্যাল সায়েন্স ডায়োসটোলিক ইজ মোর ইমপর্টেন্ট দ্যান দি সিসটৌলিক। প্রিন্সিপাল এ্যাক্টে যা ছিল তাতে পঞ্চায়েত এ্যাক্টে টোটাল নাম্বর অফ ইলেকটোরেলসে কত হবে সেই সম্পর্কে বলা আছে। এবং সেখানে ক্লজে নাম্বার অফ সিটস্ও কত হবে সেটাও বলা আছে। আমরা জানি যে পপুলেশানের ভিত্তিতেই ভোটারের সংখ্যা নির্ধারণ করা হয়। এ্যাকোরডিং টু পপুলেশান সেনসাল রিপোর্ট তৈরি হয়। আমি সেই কারণে মাননীয় মন্ত্রীমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে ১৯৯৮ সালে যে নির্বাচন হবে সেটা কোন সালের পপুলেশানকে ভিত্তি করে হবে? ১০ বছর পরপর একটা সেন্সাস রিপোর্ট তৈরি হয় তাহলে এটা কোন বছরকে ধরে করা হয়েছে? আপনি বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে কাজ করেছেন ভালো কথা, কিন্তু এখানে কোন সালটাকে ১০ বছরে ধরেছেন? ইন সেকসান ৮

অফ দি প্রিন্সিপাল এ্যাক্টে বলা আছে হ্যাজ not attained the age of twenty-one years on the date fixed for the scrutiny of nominations for any election. ইলেকশান কমিশন বলেছেন যে ভোট হতে গেলে ২১ বছর বয়স হতে হবে। প্রিন্সিপাল এ্যাক্ট ৭ (১) বলা আছে দি পারসন্স হুজ নেমস্ আর ইনক্লুডেড ইন দি ইলেকটোরাল রোল অফ ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ এ্যাসেম্বলী। কাজেই ২১ বছর না হলে সেই ক্যান্ডিডেট ডিসকোয়ালিফায়েড বলে পরিগণিত হবে

তারা তো অনেক লেখাপড়া জানেন না, গ্রামের কৃষক, চাষী মানুষ আপনি কিভাবে প্রমাণ করবেন তাদের বয়স ২১ বছর হয়েছে। আপনি বলবেন এম. এল. এ.দের এইসব ব্যাপারে তাদের সার্টিফিকেট দিতে হয়। গ্রাম পঞ্চায়েতের সদস্য সংখ্যা হিসাবে আপনি নিশ্চয় অবগত আছেন, আপনারা সেখানে এটা কিভাবে করতে যাচ্ছেন ২১ বছর, এটা কিভাবে আনছেন আমি জানি না। আপনারা বলছেন একটা জায়গায় পঞ্চায়েত বয়সটা The members of Gram Panchayat hold office for a period of five years from the date of Poll in the general election for Constitution of Gram Panchayats. আগে আমাদের যেটা ছিল পঞ্চায়েত ইলেকশান হলে তার ৫ বছর হবে। এখানে আপনি বলছেন যখন থেকে প্রথম মিটিং হবে তখন থেকে ৫ বছর বয়স হবে, এই কথাটা বিলে বলেছেন। এটা তো বিভিন্ন জেলায় বিভিন্ন সময়ে মিটিং হতে পারে সেই হিসাবে দেখলে বিভিন্ন পঞ্চায়েতের বিভিন্ন রকম আয়ু হয়ে যায়। ৭৩তম সংশোধনীর দিকে লক্ষ্য রেখে আপনি এটা করেছেন, কিন্তু এই ব্যাপারে আমি একমত হলাম না। এই যে আইনটা হচ্ছে এটা পশ্চিমবাংলার পরিপ্রেক্ষিতে নয়, সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে এটা হয়েছে। সারা ভারতবর্ষে পঞ্চায়েতের লক্ষ্য ছিল দলহীন গণতন্ত্রের ব্যাপারে, যেহেতু আমরা পঞ্চায়েত নির্বাচনে রাজনৈতিকভাবে লড়াই করি সেখানে কোন দলের পক্ষ থেকে হয়ত সংখ্যা গরিষ্ঠ হল, কিন্তু সংখ্যা গরিষ্ঠ দল যারা তপশিলী মা বোন পেল না সেখানে এটার ক্ষেত্রে বাদানুবাদ হবে। সারা ভারতবর্ষের ক্ষেত্রে দলহীন গণতন্ত্রের কথা বলা হয়েছিল, এখানে সেটা বলা হয়নি। আমাদের এখান থেকে দলের তরফ থেকে বলা হয়েছিল যেখানে রিজার্ভ হবে সেখানে ডাইরেক্ট ইলেকশান করতে পারেন কিনা। আমাদের সিলেক্ট কমিটির যারা মেম্বার ছিলেন তারা পরিষ্কারভাবে এই কথা বলছেন। আমাদের দৃষ্টিভঙ্গী অনুযায়ী আমরা কি বলছি সেটা আপনারা শুনতে চাননা। কে বলছে কি বলছে সেটা যখন ভাববেন না, আপনি তখন এই ব্যাপারটা একটু ভেবে দেখবেন। সেকশান ১২-এ বলেছেন প্রধান, উপ-প্রধান রিজার্ভ কিভাবে করা হয়েছে। প্রিন্সিপাল এ্যাক্টে ছিল A Prodhan or an Upa-Pradhan of a Gram Panchayat may at any time be removed from office by a resolution of the Gram Panchayat carried by the majority of the existing membrs of the Gram Panchayat at meeting specially convened for the purposes আপনি এখানে বলছেন ১ বছরের জন্য তাকে রিজার্ভ করা যাবে না। আমি আপনাকে প্রশ্ন করি, মনে করুন একটা গ্রাম পঞ্চায়েতের সদস্য ২১ জন, একদল পেয়েছে ১১ জন, আর এক দল পেয়েছে ১০ জন, এটা হতে পারে খুব স্বাভাবিকভাবেই, কিন্তু এই সংখ্যা গরিষ্ঠ ১১ জন যাদের দল তাদের কোন কারণে ইলেকশানের দিন ২ জন এ্যাবসেন্ট হলেন, সেক্ষেত্রে সংখ্যাগরিষ্ঠতা প্রমাণের দিনে গ্রাম পঞ্চায়েতের অফিসে সংখ্যা দাঁড়াল ৯,

সেক্ষেত্রে সংখ্যাগরিষ্ঠ যারা ১০ জন ছিলেন, স্বাভাবিকভাবে সেখানে তারা প্রতিনিধিত্ব করার সুযোগ পেলেন। সেখানে আপনি কি করবেন। তারা তো ১ বছর সভার কাজ চালাবে। মানুষের যে গণতান্ত্রিক অধিকার সেখানে আপনি ১ বছর করে দিলেন। এই ১ বছরের মধ্যে তো নানা উপায় হতে পারে। এটা অস্বীকার করে লাভ নেই, আপনি হয়ত স্বীকার করবেন না। পশ্চিমবাংলা বহু জায়গায় পঞ্চায়েতের নির্বাচনের দিন কংগ্রেসের লোকেদের যেতে দেওয়া হয়নি, সেক্ষেত্রে ২ জন মেম্বারকে যদি আটকে রেখে দেওয়া হয় তাহলে তাদের ভবিষ্যৎ কি হবে? এখানে ১ বছর আপনি সময় ধার্য্য করে রেখেছেন। পঞ্চায়েতের মূল্যায়ণের উপর তার আস্থা-অনাস্থা ব্যাপারটা আসে না, বরং এটা করতে পারেন ১ বছরের পরিবর্তে ৬ মাস এর মধ্যে তাদের বিরুদ্ধে অনাস্থা আনা যাবে না। যদি ১।৩ সংখ্যক পঞ্চায়েত অফিসে উপস্থিত থাকে সেক্ষেত্রে অনেক সময় আপনাকে আমি অনুরোধ করবো আপনি এখানে একটা বলেছেন যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে প্রতিটি নির্বাচনী ক্ষেত্রে একটি গ্রাম-সংসদ থাকবে। আমি এ ব্যাপারে খুব আপত্তি করি না। কেননা আপনার যে দৃষ্টিভঙ্গী গ্রাম-পঞ্চায়েতে ইনভলভমেন্টটা সমস্ত মানুষের মধ্যে ছড়িয়ে দেওয়া—গ্রামের লোকরা গ্রামে বসবে, তারাই প্ল্যান, প্রোগ্রাম করবে, এটা নীতিগতভাবে থিয়োরির দিক থেকে ইট ইজ কারেক্ট। কিন্তু প্রাকটিসের দিক থেকে বা বাস্তবের দিক থেকে যদি বিচার করেন তাহলে কিন্তু তাতে একথাটা বলে না। এই প্রসঙ্গে আমি একটি উদাহরণ দিতে চাই। আমার শ্যামপুর ২ নং পঞ্চায়েত সমিতিতে যারা ফিজিক্যালি হ্যান্ডিক্রাপড তাদের আইডেন্টিটি কার্ড দেওয়ার ব্যাপারে হাওড়া থেকে সি. পি এমের একজন এম. এল. এ. হাজির হলেন কিন্তু আমি ওখানকার এম. এল. এ. হওয়া সত্বেও আমাকে সেখানে খবর দেওয়া হল না। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনীতভাবে জিজ্ঞাসা করি, যে রাজ্যে ইলেকশানে কংগ্রেসকে ভোট দিয়েছে বলে তার হাত কেটে নেওয়া হয়, পঞ্চায়েতের ভোটে কংগ্রেসটে ভোট দিয়েছে বলে গুলি করে মারা হয় সেখানে এক রাজনৈতিক অবস্থার মধ্যে গ্রামের সমস্ত মেম্বারকে নিয়ে প্ল্যান প্রোগ্রাম ঠিক করবেন থিয়োরিটিক্যালি এটা সম্ভব হলেও ইন-প্র্যাকটিস এটা সম্ভব কিনা তা মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি বলবেন। যেটা করতে চাইছেন এটা তে তো গৃহযুদ্ধ লেগে যাবে। তারপর বলছেন, একজন প্রধান বা উপ-প্রধান গ্রামসভার মিটিং-এ প্রিসাইড করবেন এটা যদি কোন কারণে সম্ভব না হয় তাহলে আইনে কোথাও বলা নেই যে কে সেখানে প্রিসাইড করবেন। ১৪টা গ্রাম সংসদের মতামত নিয়ে পরে পঞ্চায়েতের মিটিং যদি করতে হয় তাহলে সেটা বাস্তবে সম্ভব কিনা সেটাও ভাববেন। এই বলে, আমাদের দলের পক্ষ থেকে যেসব সাজেসন রাখা হয়েছে তা বিবেচনা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় যে 'দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৪ এনেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, সারা দেশে পঞ্চায়েত ব্যবস্থায় এবং তার কাজকর্মের ব্যাপারে পশ্চিমবঙ্গের বুকে তিন তিনটি পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে গঠিত পঞ্চায়েতের কার্যাবলী এবং তার সাফল্যের নিরিখে একথা নিশ্চিতভাবে বলা যায় যে এই রাজ্যের

পঞ্চায়েত ব্যবস্থা সারা দেশের মধ্যে সর্বোত্তম, সর্বোৎকৃষ্ট, সবচেয়ে গণতান্ত্রিক। মাননীয় সদস্য শ্রী অতীশ সিনহা, সঞ্জীব দাস, সৌগত রায় অনেক কথা বললেন। তারা বললেন, ৭৩-তম সংশোধনীর পরিপ্রেক্ষিতে এই সংশোধনী আনতে মন্ত্রী মহাশয় বাধ্য হয়েছেন ইত্যাদি। আপাতদৃষ্টিতে তা মনে হতে পারে কিন্তু একথা মনে রাখা দরকার যে পঞ্চায়েতের কাজে স্থানীয় জনসাধারণ ও বিভিন্ন সংস্থাকে যুক্ত করে কাজ করতে করতে অভিজ্ঞতার ভিত্তিতে অনেক পদক্ষেপ নেওয়া হয়, নিতে হচ্ছে। যেমন আমাদের বিধানসভাতেও পঞ্চায়েত বিষয়ে একটা সাবজেক্ট কমিটি আছে, সেখানেও সব দলের সদস্যরা আছেন। সৌগতবাবু কেন যে আর্বান বা সেমি আর্বান এলাকার প্রশ্ন তুললেন সেটা বুঝতে পারলাম না। আমাদের পঞ্চায়েতে ক্ষমতা দেওয়া হয়েছে, যদি সেই এলাকায় কোন ভেস্টেড ল্যাণ্ড থাকে তাহলে পঞ্চায়েত যদি মনে করে তা জনগণের মধ্যে বিলি না করে পঞ্চায়েতের হাতে রাখতে পারে। নো কনফিডেন্সের ব্যাপারে বললে বলতে পারি, সৌগতবাবুরা প্রশ্ন তুলেছেন কেন এই ব্যবধান রাখতে হবে, এখানে আমরা পরিষ্কারভাবে বলছি দেয়ার should be a gap of minimum . x months from one no-confidence to another, the Act should be to meet accordingly. রিজার্ভ ইত্যাদির ব্যাপারে যে রকম আইন আছে, সেই রকম ব্যবস্থা আছে। সৌগতবাবু নোট অব ডিসেন্ট দিতে পারেন, কিন্তু তাতে কোন কিছু পরিষ্কার হয় না। নো পার্টি ইলেকশন, নন-পার্টি ইলেকশন ইত্যাদি বলে তিনি কী বোঝাচ্ছেন, এটা কী মুক্ত বাণিজ্য অঞ্চল না কি, যে কাউকে ধরে পঞ্চায়েতের প্রধান করে দেওয়া হবে? পঞ্চায়েতকে আরও গণমুখী, জনমুখী করার স্বার্থে এই যে এ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে একে আমরা সম্পূর্ণভাবে সমর্থন করি এবং এর সাফল্য কামনা করে বিরোধিদের আনা এ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যে পঞ্চায়েত আইন সংশোধনী বিল এনেছি, সেই বিলের উপর যে আলোচনা হয়েছে, সেই জন্য মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি, বিশেষ করে আমাদের মাননীয় বিরোধি পক্ষের সদস্যদের, তাঁরা কয়েকটি বিষয়ে আপত্তি দিয়েছেন, কিন্তু ডিসেন্টিং নোট দিয়েছেন। আমি তখনও বলেছিলাম, এখনও বলছি, এই যে ডিসেন্টিং নোট যে বিষয়গুলো বা আরও কয়েকটি কথা তারা বলেছেন, এইগুলো খালি ওদের ডিসেন্টের ব্যাপার নয়, এর মধ্যে অনেকগুলো বিষয় রয়েছে, যেগুলো আমরাও বিরোধিতা করেছিলাম, যখন ৭৩তম সংশোধনী প্রস্তাব আইনে পরিণত হয়। তারপর আমি বলে এসেছি, আমাদের মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন, আমি চিঠি লিখেছি, এই সংবিধানের মধ্যে যে স্ববিরোধিতাগুলো রয়েছে, সেইগুলো কি করে দূর করা সম্ভব। কাজেই এই সব বক্তব্যের পরেও রিজার্ভেশনের ব্যাপার আছে। আমি দু-একটি কথা বলছি, আমাদের ভিন্ন মত থাকলেও আমাদের সংবিধান যা আছে, সেই অনুসারে আইন করতে হবে। আমাদের কাছে কোনও চয়েস নেই, এটা হচ্ছে আমাদের যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা। আমাদের বিধানসভার মাননীয় সদস্যরা যে সমস্ত আলোচনা করেছেন, তার মধ্যে আমাদের কোনও চয়েস নেই। কারণ আমাদের সংবিধানের ভিত্তিতে এই আইন করতে হচ্ছে। চেয়ারপার্সন রিজার্ভেশন নিয়ে সৌগতবাবু ডিসেন্টিং নোট দিয়েছেন এবং তিনটে বিকল্প কথা বলেছেন—সংবিধানের সঙ্গে সঙ্গতি রেখে রিজার্ভেশন করতে গিয়ে যে অসুবিধা হচ্ছে সেটা আমরা কি ভাবে দূর করতে পারি। তার মধ্যে একটা কথা বলেছেন যে, দলহীন নির্বাচন আমরা কি করতে পারি না? ওটা আমরা

মেনে নিতে পারিনি। বোধ হয় ওরাও ওটা মানেন না। কারণ আমরা ওদের কাগজে বিবৃতি দেখেছি। কেন্দ্রীয় মন্ত্রী, বিভিন্ন কেন্দ্রীয় মন্ত্রী এবং রাজ্য মন্ত্রীদের যে সম্মেলন ডেকেছিলেন সেখানে একটা রিজলিউশন এনেছিলেন—পঞ্চায়েত নির্বাচন এবং পঞ্চায়েত ব্যবস্থাকে দলহীন করতে হবে। আমরা বলেছিলাম, আমাদের পক্ষে ওটা মানা সম্ভব নয়। পরে আমার দেখে আনন্দ হয়েছিল, কংগ্রেস-এর পক্ষ থেকেও বিবৃতি দেওয়া হয়েছে যে, ওরাও দলহীন চায় না। আজকে বলছেন আবার বিকল্প হিসাবে দলহীনের কথা। আমরা ওটা মানতে পারব না। আমরা দলহীন করতে পারব না। দ্বিতীয় বিকল্প প্রস্তাব দিয়েছেন, ডাইরেক্ট ইলেকশনের মাধ্যমে চেয়ারপার্সন নির্বাচিত করা হোক। সেটা না হয় গ্রাম পঞ্চায়েতে করলেন, অন্য দুটো ক্ষেত্রে কি হবে? তারপর তিনি যদি সরাসরি নির্বাচিত হন তাহলে তার দায়-বদ্ধতা থাকবে সরাসরি জনগণের কাছে। সুতরাং তাকে তো কখনও কোনও ভাবেই সরাতে পারবেন না। সুতরাং আমরা ওটাও মানতে পারছি না। তারপর জয়নাল আবেদিন বললেন, "আপনি আমেরিকান সিস্টেম করে দিন, সেখানে যেমন সেনেট আছে, প্রেসিডেন্ট আছে, সে রকম করে দিন।" আমেরিকার কাছ থেকে টাকা নেবেন, ঋণ নেবেন, প্রযুক্তি নেবেন, সংস্কৃতি নেবেন আবার পঞ্চায়েতেও নেবেন। এটা তো আমরা মানতে পারব না। আমাদের দেশে যে পঞ্চায়েত আছে সেটাই থাকবে এবং আমাদের দেশের মতো করেই আমরা আমাদের পঞ্চায়েতকে পরিচালিত করব। তারপর স্ববিরোধিতা দেখুন—পঞ্চায়েত সমিতি পর্যন্ত না হয় ডাইরেক্ট ইলেকশন করলেন, জেলা পরিষদে কি করবেন? সেখানে তো ইন্ডাইরেক্ট ইলেকশনের কথা বলা হয়েছে সংবিধানের ভেতরে। এই স্ববিরোধিতার কি উত্তর হবে? আপনারা কেন্দ্রীয় সরকারকে প্রশ্ন করুন, ওরাও উত্তর দিতে পারবেন না। আর ওরা যেখানে সংবিধান পরিবর্তন করেছেন সেখানে আমরা কি করে উত্তর দেব। তৃতীয় যে প্রস্তাবটা দিয়েছিলেন, সেটাও মেনে নেওয়া যায় না। ওটা একটা ব্যাড প্রিসিডেন্ট, ওটা কখনই আইন হতে পারে না। আর একটা ব্যাপারে ওদের খুব আপত্তি আছে—সেটা হচ্ছে কাউন্টিং-এর ব্যাপারে। ১৯৭৩ সালে ওরা যে আইন করেছিলেন সেই আইন অনুযায়ীই এত দিন কাউন্টিং হয়ে আসছিল। গতবারে অনেকে বলেছিলেন, এটা নিয়ে সমস্যা হচ্ছে। এটা ঠিকই নির্মল মুখার্জির রিপোর্টে বলা আছে—সমস্যা হচ্ছে। সে জন্য আমরা ব্যবস্থা করেছিলাম। আইনে রিজিড ব্যবস্থা ছিল, আমরা একটু ফ্লেক্সিবিলিটি এনেছিলাম যে, ইলেকশন কমিশন রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করে—তিনি রাজ্য সরকারের পরামর্শ নিতেও পারেন, নাও নিতে পারে—সেখানেই কাউন্টিং করতে পারেন বা অন্য জায়গায়ও কাউন্টিং করতে পারেন।

[2-20 — 2-30 p.m.]

সেটা আমরা আইনে ব্যবস্থা করলাম, আইনে আগে ছিল না। ওরা বলছে, রিজিড করে দাও, ধরাবাঁধা করে দাও। না, এটা করলে করার কিছু থাকবে না, স্টেট ইলেকশন কমিশনের করার কিছু থাকবে না। ঐ জায়গায় কাউন্টিং করা বাধ্য থাকবে এইসব যদি করে দিই তাহলে যে নির্বাচন কমিশন করছি তাদের আগে থেকেই হাত-পা বেঁধে দিলাম। তারপর বলা হচ্ছে, নির্মল মুখার্জির রিপোর্টে বলা হয়েছে, রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা করতে হবে। আমরা তো সেটা করছি। আমরা তো বলেছি, আলোচনা করতে হবে। বিভিন্ন মত আছে সবদলের সঙ্গে আলোচনা করতে হবে কোথায় কি সুবিধা, অসুবিধা আছে। তা সত্ত্বেও ওরা

বলছে, রিজিড ব্যবস্থা করতে। আমরা সেটা মেনে নিতে রাজি নই। তারপর বলতে গিয়ে আরও অনেক কথা বলেছেন, ধান ভাঙতে শিবের গীত গেয়েছেন। ওরা বলেছেন, এক্স-অফিসিও মেম্বারদের ভোটের রাইট সম্বন্ধে। গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতিতে পদাধিকার বলে যারা সদস্য হবেন তারা প্রধানদের নির্বাচনে ভোট দিতে পারবেন না, কিন্তু অন্য নির্বাচনে তারা ভোট দিতে পারবেন। এখানেই গড়বর, গন্ডগোল হয়েছে কনস্টিটিউশনে। এইসব পড়ে দেখুন, সেখানে কি বলা আছে? এম. এল. এ. এবং এম. পি. এরা এক্স-অফিসিও মেম্বার, তাদের ভোটের রাইট নেই। আমরা ঐ একই কথা লিখেছিলাম। আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে ঐ একই কথা লিখেছিলেন। নির্বাচনে ভোট দিতে পারবে না, কিন্তু অন্য কোনও প্রস্তাব এলে ভোট দিতে পারবেন। তাহলে প্রস্তাবের বিরুদ্ধে ভোট দিলে তো ডেড-লক হয়ে যাবে। এই কথা যখন দিল্লিতে বললাম, তখন ওরা এর জবাব দিতে পারলেন না। তাই বলছি, যান না, দিল্লিকে গিয়ে বলুন। তার সঙ্গে সঙ্গতি রেখে এটা করা হয়েছে। পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদে যা করেছে বাধ্য হয়ে গ্রাম-পঞ্চায়েতে তাই করতে হয়েছে। তারপর উনি ২১ বছরের কথা বললেন। আমরা বলেছিলাম যাদের ১৮ বছর বয়স তাদের ভোটের অধিকার আছে, তারা সবাই নির্বাচনে দাঁড়াতে পারেন, ২১ বছর আনতে গেলেন কেন? আজকে সঞ্জীববাবু বলছেন, কেন ২১ বছর করলেন? দিল্লিকে গিয়ে এই কথা জিজ্ঞাসা করুন? পড়ে দেখুন, ৭৩তম সংবিধান সংশোধনে কি আছে? কেন আমরা প্রতিবাদ করেছি? কেন এইসব বলছি? ১৯৭৩ সালে যে আইন পাশ হয়েছে সেটা এতদিন ধরে আছে। সেটা পড়ে দেখুন। তারপর সঞ্জীববাবু ৩০ বছর লিমিটের কথা বলেছেন। এটা বলতে গিয়ে উনি ডাক্তারি শাস্ত্রে সিস্টোলিক, ডায়াস্টোলিকে চলে গেলেন। ৫ বছর হচ্ছে মিনিমাম আইন আছে, ১৯৭৩ সাল থেকে আছে পড়ে দেখুন। তারপর ৫ বছরে একবার ইলেকশন হলে, ১ বছরের আগে নো-কনফিডেন্স আনা যাবে না। এটা কোথা থেকে হল? কেন্দ্রে মন্ত্রীদের সম্মেলন হয়েছিল। সেখানকার রেকমেন্ডেশন ছিল। তারপর আমাদের এখানে পঞ্চায়েতের যে সাবজেক্ট কমিটি সেখানে সব দলের লোকেরা আছে। আপনাদের দলের লোকেরাও আছে। সেখান থেকে ইউনানিমাস রেকমেন্ডেশন হল। তাদের যে সুপারিশ ছিল সেগুলি বিলে মর্যাদা দিয়েছি, ঢোকাবার চেষ্টা করেছি, আইন করবার চেষ্টা করেছি। তারপর অনেক ছোটখাটো কথা বলেছেন। অতীশবাবু বললেন, রুল করবার অধিকার কেন রাখছেন? রুল তো রাজ্য সরকার করেন, এটা রাজ্য সরকারকেই করতে হবে, তাই রেখেছি। তারপর বলেছেন, গ্রাম পঞ্চায়েতের নামের কথা বলেছেন। আমি এই নিয়ে অনেকবার বলেছি। গ্রাম পঞ্চায়েতের নাম কে ঠিক করবে? আপনার নাম আমি কি ঠিক করব?

আপনার নাম আপনি ঠিক করবেন। পিতৃদত্ত নাম। গ্রাম পঞ্চায়েত ঠিক করতে হলে গ্রাম পঞ্চায়েতের সদস্যকে রেজলিউশন করতে হবে। এখানে পাঠাবেন, অনুমোদন করে দেব। গোকর্ণ এক এবং দুই নিয়ে আপনার শিরপীড়া হচ্ছে, আপনারা পরিবর্তন করে দেবেন। আমি ওখানে গিয়ে নাম পরিবর্তন করতে পারব না। আপনার অসুবিধা হচ্ছে—আপনি বলছেন যে, ডগ, বার্ড, কুকুর, পাখির উপর ট্যাক্স পড়ে যাচ্ছে। এটা কি নূতন করে দেখলেন। গ্রাম পঞ্চায়েতের লোকের এই কান্ডজ্ঞান আছে, কোনও কুকুর বা কোনও পাখির উপর ট্যাক্স বসাতে হবে সেটা তারা জানে। গ্রামে আপনাদের মতো লোক আছে সেজন্য এটা করতে হয়। তারপর গ্রেজিং ফিল্ড বার্ণিং ঘাট এসব আছে। গ্রেজিং ফিল্ড মানে গোচারণ ভূমি এবং শ্মশান

ঘাট—যেগুলি আছে, যেগুলি গ্রামপঞ্চায়েত রক্ষণাবেক্ষণ করে না এগুলির উপর ট্যাক্স বসাতে যাবে কেন? যেগুলি রক্ষণাবেক্ষণ করে সেগুলির উপর বসাতে পারবে। আর একটা কথা মাননীয় সৌগতবাবু বলেছেন—যেমন ডিভলুয়েশন, সেলফ গভর্নমেন্ট, অটোনমি ইত্যাদি, নির্মল মুখার্জির রিপোর্টের কথাও বলেছেন, এই ব্যাপারে বার বার বলেছি, এখন বলছি দিল্লিতে বলেছি, আবার আগামী পরশুদিন যাব, বলব। অটোনমি, সেলফ গভর্নমেন্ট এটা রাজ্য স্তরে আলোচিত হবে না। রাজ্য স্তরে অটোনমি, সেলফ গভর্নমেন্ট ইত্যাদি, সেগুলি ছিল অনেকদিন আগে। রাজ্যের হাতে থাকলে সেগুলি বিকেন্দ্রীভূত হতে পারত, যা নয় সেগুলি হবে কি করে? আমরা কি করে করতে পারি। ৭৩তম সংবিধান সংশোধনী আইনের ভিত্তিতে এগুলি করতে হচ্ছে। আজকে যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থা থাকা সত্ত্বেও রাজ্যের উপরে কতকগুলি বিষয় জবরদস্তি করে চাপিয়ে দেওয়া হচ্ছে। যেটা মাননীয় বিরোধী সদস্যরা বুঝতে পারবেন। এর বৈচিত্র্য তারা জানেন। কতকগুলি বিষয়ে রাজ্যের উপর স্টিম রোলার চালিয়ে দেওয়া হচ্ছে একটা ইউনিফরমিটি আনবার জন্য। কাজেই বিকেন্দ্রীকরণ ইত্যাদি, এই সব সথা বলে লাভ কি? ওখান থেকে যাতে শুরু না হয়, রাজ্যের উপর যাতে ক্ষমতা ছেড়ে দেওয়া হয় সেটাই বলুন। ওখান থেকে শুরু করুন। আরও দু-একটা ব্যাপার আছে, আমি কথা বাড়াতে চাই না, আর আমার কথার জবাব আর কিছু দিতে বাকি আছে বলে মনে হয় না। আমাদের আপত্তি সত্ত্বেও আমাদের দেশের যে সংবিধান আছে আমরা তাই মেনে কাজ করি। আমরা দেখিয়ে দোব যারা শোষিত মানুষ তাদের দিক থেকে ভারতবর্ষের সংবিধানের উপর কোনও আক্রমণ আসে না, সংবিধানের উপর আক্রমণ আসে তাদের কাছ থেকেই যারা ক্ষমতায় অধিষ্ঠিত হয়ে আছেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Clauses 1 to 16**

The question that clauses 1 to 16 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 17**

**Mr. Dy. Speaker :** There is one amendment in clause 17. That amendment is out of order.

The question that clause 17 do stand part of the Bill was then put and agreed to.

[2-30 — 2-40 p.m.]

**Clauses 18**

**Mr. Deputy Speaker :** There is two amendments of Shri Prabodh Purkait to clause 18. That amendments are in order. I now request Shri Prabodh Purkait to move his amendment.

**Shri Prabodh Pukait :** Sir, I beg to move that Clause 18(1) (b) (xiii) be omitted. (Amendment No. 2).

Sir, I also beg to move that Clause 18(1) (b) (xiv) be omitted. (Amendment No. 3)

**Dr. Surya Kanta Misra :** I do not accept the amendments.

The motions of Shri Prabodh Purkait (Amendment Nos. 2 and 3) were then put and lost.

The question that Clause 18 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 19-47**

The question that Clauses 19 to 47 do stand part of the Bill were then put and agreed to.

**Clause 48**

**Mr. Deputy Speaker :** There is one amendment of Dr. Manas Bhunia to Clause 48. The amendment is in order. I now request Dr. Manas Bhunia to move his amendment.

**Dr. Manas Bhunia :** Sir, I beg to move that in Clause 48, sub-clause 5, for item (c), the following be substituted :

'(c) the following proviso shall be added at the end :

"Provided that the State Election Commission shall, in consultation with the State Government, require, by order, the used and sealed ballot boxes of all polling stations to be transported to such places, for safe custody till counting, and for counting, subject to such procedure as may be prescribed.

মিঃ স্পিকার স্যার, মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর শ্লেষাত্মক বক্তব্য শুনলাম, একজন উন্নাষিক মানুষের কথাবার্তা আমরা শুনলাম। এই পরিপ্রেক্ষিতে এটাই বলছি যে এটা প্রতিষ্ঠিত সত্য, হাজার হাজার ব্লকে রাত ১২টার পর যখন কাউন্টিং শুরু হয় তখন প্রতিটি ব্লকের প্রতিটি বুথে মার্ক্সবাদী কম্যুনিস্ট পার্টির গুন্ডাবাহিনী সকলের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে ঘোষণা করে দেয় যে কে হারল আর কে জিতল। তাই গণতন্ত্রকে সঠিকভাবে প্রতিষ্ঠিত করবার জন্য, সাংবিধানিক অধিকারকে প্রতিষ্ঠিত করবার জন্য এই অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছিলাম। আমরা চেয়েছিলাম, সমস্ত বুথ থেকে ব্যালট-বক্সগুলো নিয়ে এসে ব্লকের একটি জায়গায় কেন্দ্রীভূত ভাবে প্রশাসনের তদারকিতে কাউন্টিং করাতে, কারণ তাহলে ব্লকওয়ারি পঞ্চায়েতে প্রকৃত প্রতিনিধিত্বের প্রতিফলন ঘটবে। আমি আবারও উন্নাষিক মন্ত্রীর শ্লেষাত্মক বক্তব্যের পরিপ্রেক্ষিতে বলছি, বাংলার মানুষের প্রকৃত জনমতের প্রতিফলন ঘটাতে ব্লকের একটি কেন্দ্রীভূত জায়গায় কাউন্টিং এর ব্যবস্থা করা হোক এবং এই বিষয়ে আমার অ্যামেন্ডমেন্ট গ্রহণ করা হোক, এই আবেদন রেখে বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করতে পারছি না, কারণ এখানে অনেক বক্তৃতা হয়েছে, কিন্তু তাতে দেখা গেছে যে, এই সংশোধনী

বিল সম্পর্কে ওদের দৃষ্টিভঙ্গি নেতিবাচক, আর আমাদের দৃষ্টিভঙ্গি ইতিবাচক ; ওরা ইলেকশ কমিশনের হাত শক্ত করতে চাইছেন, আমরা ওদের বিরোধিতা করছি।

The Motion of Dr. Manas Bhunia that "in clause 48, sub claus 5, for Item (c), the following be substituted :—

'(c) the following proviso shall be added at the end :

"Provided that the State Election Commission shall, in consulta tion with the State Government, require, by order, the used an sealed ballot boxes of all polling stations to be transported t such places, for safe custody till counting, and for countin subject to such procedure as may be prescribed." was then pu and lost.

The question that Clause 48 do stand part of the Bill was then pu and agreed to.

**Clauses 49-54 and Preamble**

The question that Clauses 49 to 54 and Preamble do stand part o the Bill was then put and agreed to.

**Dr. Surya Kanta Mishra :** Sir, I beg to move that the We Bengal Panchayat (Amendment) Bill, 1994 as settled in the Assembl be passed.

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের তরফ থেকে অনেকগুলো ইমপর্ট্যান্ট বিষয় এসেছিল। মাননীয় মন্ত্রী মহাশয় অবশ্য বক্তৃতা দিয়েছেন। আমি আপনাকে শুধু কয়েকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি প্রথমে ওরিজিন্যাল বই থাকলে সেটা দেখে নিন। এখানকার অ্যামেন্ডমেন্ট অব ক্লজ ফাইভ, এখানে বল হয়েছে—"Provided that if the first meeting of the newly formed Gram Panchayat cannot be held before the ex-piry of the period of five year under sub-section (1) the State Government may by order appoint fo a period not exceeding three months". ওরিজিন্যাল অ্যাক্টে এটা আছে—"প্রোভাইডে দ্যাট ইফ সাচ first meeting of the newly formed Gram Panchayat cannot be held within three months. তারপরে অ্যামেন্ডমেন্ট হয়েছে। অ্যামেন্ডমেন্ট হয়েছে বা ২(বি) (i)-তে সাবস্টিটিউট হয়েছে ফর লাস্ট ফোর ইয়ার্স। ফোর ইয়ার্স যেটা হয়েছিল, তা জায়গায় এবারে যা করছেন, যেটার লাইফ হচ্ছে ফাইভ ইয়ার্স। গ্রাম পঞ্চায়েতে ফার্স মিটিংটা থ্রি ইয়ার্সের মধ্যে না হয়—ফার্স্ট মিটিংয়ের ব্যাপারে আপনি যেটা বলেছেন তা হচ্ছে 'দি গভর্নমেন্ট হ্যাজ দি পাওয়ার টু অ্যাপয়েন্ট অফিসার নট এক্সিডিং সিক্স মান্থস', এখানে একটা অ্যানোম্যালি হচ্ছে না? এটা অ্যানোম্যালি হচ্ছে। কারণ ওরিজিন্যাল যে অ্যাক্ট আছে তারপরে এবারে আপনি চার বছরকে পাঁচ বছর করলেন এক্সটেনশন করে, তার পিরিয়ডটা

টোটাল পিরিয়ড ফাইভ ইয়ার্সের সঙ্গে সঙ্গতি নেই। আমি জানি না কখন থেকে আপনি কাউন্ট করবেন? যদি পাঁচ বছর হয়ে যায় তাহলে তারপর আপনি অ্যাডমিনিস্ট্রেটর বসাবেন, 'পার্সন' বলেছেন যেটা, সেটা এখানে হচ্ছে না। এখানে একটু সময় লাগবে। সুতরাং এটা নিয়ে একটু ভাববেন। দ্বিতিয়ত, আপনি একটি অ্যামেন্ডমেন্ট এনেছেন যে অ্যামেন্ডমেন্টটি খুব গুরুত্বপূর্ণ। সেটি হচ্ছে যেটি আপনি ২১৩(এ)-তে এনেছেন, তাতে ফর দি রিজন, এতে আগে কিন্তু ক্যালকাটা হাইকোর্টের ডিভিসন বেঞ্চের একটি ডিসিশন আছে। তারফলে যে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে—এনি অর্ডার ইউদাউট অ্যাসাইনিং এনি রিজন ফর টার্মিনেশন, ইট ট্যান্টামাউন্টস টু দি ডিসরিগার্ড অব দি অ্যাক্ট। সুতরাং এখানে আপনি যেটা করছেন, ২১৩(এ)-তে আগে যেটা ছিল, ২১৩ ক্লজ ওয়ান (এ), সেটাকে অ্যামেন্ডমেন্ট বলে আনছেন। কিন্তু এখানে রিজন দেখাতে হবে। আমি আপনাকে বলব, আপনি এখানে অনেকগুলো চেঞ্জ করছেন, যেগুলো ছোট্ট করে বলেছেন। এই যে চেঞ্জ, এটা আপনি বলেছেন ঠিক করেছেন। কিন্তু রিজন না দেখালে হয় না। রিজন না দেখিয়ে শুধু বললাম, এটা বলা যায়? সেটা হয় না। রিজন দেখাতে হয়। আপনি কিন্তু আর একটা কথা বলেছেন, আদার চেঞ্জেস আর মাইনর অ্যান্ড ভার্বাল, কন্সিকোয়েন্সেসটা, ভার্বালটা আপনি বলেছেন। কিন্তু ইফ এনি রাইটিং অর এনি অ্যামেন্ডমেন্ট ইজ মেড, নর্মালি ইন এনি অ্যাক্ট অর রুলস, দ্যাট স্যুড বি ইন রাইটিং, এখানে তো ভার্বালের কোনও জায়গা নেই। এই ওয়ার্ডটা কি করে এল জানি না। আপনাকে অফিসাররা সব লিখে দিয়েছেন, বক্তৃতা দেবার সময় আপনি দিল্লির কথা বলছিলেন। হ্যাঁ, কিছুটা এতে আছে যেটা সংবিধান মেনে হয়েছে। সৌগত রায় এখানে নোট অব ডিসেন্ট দিয়েছিলেন, আমিও দিয়েছি এবং তা ভেরি রিজিন্যাবল। আপনি তা অ্যাকসেপ্ট করলেন না। অথচ এটি অ্যাকসেপ্ট করলে নির্বাচনটা ফেয়ার অ্যান্ড ফ্রি হোত। কিন্তু এখন যা হচ্ছে তাতে প্রপার রিপ্রেজেনটেশন হচ্ছে না, এটা আপনিও জানেন, আমরাও জানি। প্রপার রিপ্রেজেনটেশন এতে হচ্ছে না। মন্ত্রী মহাশয়, আপনি কিছু পড়াশোনা করেছেন। আপনার বক্তৃতা শুনে এটা মনে হচ্ছিল। কিন্তু প্রেজেন্ট সিস্টেমে যে ইলেকশনগুলো হয়, ইলেকশন ফর দি রিপ্রেজেনটেশন অব গ্রাম পঞ্চায়েত অর পঞ্চায়েত সমিতি অর জিলা পরিষদ, সেগুলো আপনি দেখুন, দেখবেন যে গন্ডগোল থেকে গেছে। মোস্ট ইমপর্ট্যান্ট ভাইটাল ইলেকশনে গন্ডগোল যাতে না হয়, সেই গন্ডগোল রিমুভ করার জন্য চেষ্টা করবেন না?

যখন অ্যামেন্ডমেন্ট এনেছিলেন তখন সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং এই বিষয়ে কিছুটা বুঝিয়েও ছিলেন, সেটা আনলেই ভাল হত। যেমন বুথে গোনা এবং তারপরে সেখানেই ডিক্লেয়ার করা এবং অফিসার ব্লক থেকে যাওয়া, এইগুলো করলে ভাল হত। অবশ্যি শেষ পর্যন্ত আপনাকে করতেই হবে। কেননা এই নিয়ে একটা মামলা হয়েছিল। এক্ষেত্রে এটা কার্যকরী হবে কিনা জানি না তবে এটা চেঞ্জে আপনার একটু অসুবিধা হবে। সেই কারণে কমপ্রিহেনসিভ বিলের ক্ষেত্রে যেভাবে আটকাচ্ছে দিল্লি যেভাবে করছে সেইভাবে করলে ভাল হত। সেইভাবে মিল করে করলে ভাল হত। সেটা না করে আপনি যেটা করছেন সেটা ঠিক পথ নয়। আমি এই কারণে কিছু সাজেশন দিচ্ছি যেটা শুনলে আপনার পক্ষে ভাল হবে যেমন বেটার ফর ফ্রি অ্যান্ড নট ফ্রি অ্যান্ড ফেয়ার ইলেকশন বাট অ্যাজ পার দি প্রভিসন দি রুলস অ্যান্ড দি লজ। আপনি জানিনা ভাবছেন কিনা ভাবলে ভাল হত। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Hon'ble Members, please listen. According to Rule 93 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the scope of the debate should be confined to the submission of arguments either in support of the Bill or for the rejection of the Bill. You should confine your debate...

(Noise and interruption)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহশয়, আপনি যে রুলসের কথা বলছেন সেটা রেলিভেন্ট স্বীকার করছি, কিন্তু স্কোপ অফ দি ডিবেট ইজ লিমিটেড টু পয়েন্টেড কোশ্চেন। আপনি আইনজীবি, বুঝতে পারবেন, আপনার ওন্দাতেও এই জিনিস হতে পারে ধরুন পঞ্চায়েত ইলেকশন হচ্ছে ওন্দাতে, ওখানে ফরোয়ার্ড ব্লক বেশি সিট পেল।

**Mr. Deputy Speaker :** Mr. Ray, the scope of the debate is very limited. You can submit arguments, either in support of the Bill or for the rejection of the Bill.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই বিলটা রিজেকশনের পক্ষেই। একটা বিল যখন হবে তখন কনপ্রিহেনসিভ বিল হবে, সেখানে মন্ত্রী বেসিক্যালি বলছেন যে একটা কন্ট্রাডিকশন রয়ে গেছে—Because the scope of the debate must be arguments either for acceptance of the Bill or for the rejection of the Bill. সেটা কি—সেটা হচ্ছে যে, জেলা পরিষদের সভাধিপতি, পঞ্চায়েতের সভাপতি এবং গ্রাম পঞ্চায়েতের প্রধান এই ৩টের ক্ষেত্রে রিজার্ভেশন করা হবে। আমরা যে ডিসেন্ডিং নোট দিয়েছি তাতে বলেছি এখানে একটা ডেড লক সিচুয়েশনে রিচ করছে। এখানে বলা আছে যে মেজরিটি সিট রিজউম বাই শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইভস বা মহিলা সংখ্যাধিক্যের দ্বারা, এক্ষেত্রে যদি কেউ জিততে না পারে তাতে কি হবে তার কোনও উত্তর নেই। একটা বিল আনার পরে কন্ট্রাডিকশন থেকে যাচ্ছে এবং একটা ডেডলক হয়ে গেল। আমার প্রশ্ন বিধানসভাটা আছে কি জন্যে? বিধানসভায় থেকে লোওয়ার লেবেলের অরগ্যানাইজেশনের প্রবলেম ক্রিয়েট করব না, লোওয়ার লেবেল অরগানাইজেশনের প্রবলেম বিধানসভাতে এনে রিজলভ করব? মন্ত্রীর কি তাড়াহুড়ো ছিল জানি এই ধররেন একটা বিল তৈরি করলেন, একটা কনট্রাডিকশন রয়ে গেল। আপনি হয় ডাইরেক্ট ইলেকশন করুন তা না হলে পার্টি বাদ দিয়ে করতে পারেন আর ৩নং হচ্ছে নইলে রিজার্ভেশনটা রেখে দিন। এরফলে ভবিষ্যতটা ডেডলকে চলে যাবার সম্পূর্ণ সুযোগ রয়ে গেল। আপনি আরেকটা বলতে পারতেন যে ইলেকশনটা হয়ে যাবার পরে একর্ডিং টু পপুলেশন রিজার্ভ করবেন, তাহলেও হত। কিন্তু মন্ত্রী মহাশয় কিছুই মানলেন না। আপনি তো একজন আইনজীবি, আপনাকেও তো পঞ্চায়েত লেবেলে লড়তে হয়, একজন এম. এল. এ. হিসাবে আপনি কি রিজলিউশন নেবেন বলতে পারেন? এমন একটা সিচুয়েশনে কিভাবে এই বিলটা গ্রহণ করবেন বলতে পারেন? এতে তো কাউন্টিংয়ের ব্যাপারটা গৃহীতই হল না। এবং প্রতিবারই একটা না একটা গন্ডগোল হবেই। আমি তাই বলছি এই বিলটি রিজেকশনের পক্ষে এবং এই হাউসে অপজিশনের পক্ষ থেকে এই বিলের বিরোধিতা করছি।

প্রবলেম হচ্ছে কাউন্টিং নিয়ে প্রতিবাদ গন্ডগোল হবে, এই বিল গ্রহণ করা যায় না, এই বিল রেগুলেটেড করার পক্ষে আমরা স্ট্রংলি অপোজ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** : স্যার, থার্ড রিডিং এর বেলায় বলি, এই ব্যাপারে আলোচনার কোনও স্কোপ আছে ওরা যেটা বলছেন, সেই ব্যাপারে আমি প্রত্যেকটি পয়েন্টে জবাব দিয়েছি। আমি মনে করি বিলটা ঠিকই আছে, বিলটা পাশ হোক।

The motion of Dr. Surya Kanta Mishra that the West Bengal Panchayat (Amendment) Bill, 1994, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### DEMAND NO. 51

**Mr. Deputy Speaker :** There ae ten cut motion to Demand no. 51. All the cut motions are in order.

**Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Saugata Roy, & Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী শৈলজাকুমার দাস** : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী কিরনময় নন্দ মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি দেওয়া হয়েছে তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই এই মৎস্য দপ্তর কি সম্পূর্ণ একটা পরিপূর্ণতা লাভ করেছে। এই মৎস্য দপ্তরের একটা স্যাচুরেটেড অবস্থা দেখা গিয়েছে। আমরা দেখতে পাচ্ছি গত বছরে যেখানে '৯৩-'৯৪ সালে ব্যয়বরাদ্দ ছিল ৩০ কোটি ৫ লক্ষ ৫৮ হাজার টাকা, '৯৪-'৯৫ সালে সেখানে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তার চেয়েও কম ২৯ কোটি ৮৫ লক্ষ ৮৭ হাজার টাকা। এর কারণ কি, এই দপ্তরের মাননীয় মন্ত্রী ৭।৭ বার পুরষ্কার প্রাপ্ত হয়ে পুরষ্কার নিয়ে এসে বাংলার মানুষকে এই কথা বলতে চাচ্ছেন মৎস্য দপ্তরের করণীয় কাজ শেষ হয়ে গিয়েছে। পশ্চিমবাংলার প্রতিটি মানুষের তাদের প্রয়োজন মাফিক মাছ পাওয়ার ব্যবস্থা করে দিয়েছেন, বাজেট বক্তৃতায় বারবার তিনি এই কথাই বলবার চেষ্টা করেছেন। পশ্চিমবাংলার মানুষের জন্য যা প্রয়োজন তার চেয়েও ২২ শতাংশ এখনও কম আছে। আজকে মন্ত্রী মহাশয় বলবেন, অর্থ দপ্তর তাকে টাকা দেয় না বলে অসহযোগিতা করার জন্য, না কি জন্য গত বছরের তুলনায় যেখানে প্রতিটি দপ্তরের বাজেট বেড়েছে, ক্রমাগত পরিমাণে বেড়েছে, সেখানে মৎস্য দপ্তর থেকে যে নানান কর্মসূচির কথা বলা হয়েছে সেইগুলি কি করে রূপায়িত হবে? তিনি যদি এই ব্যাপারে পরিষ্কার করে বলেন, আজকে তিনি ঢাক ঢোল পিটিয়ে এই দপ্তরের সাফল্যের কথা বলছেন, কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মন্ত্রীকে এই সাফল্য পাওয়ার জন্য নিশ্চয় আপনি যেমন আনন্দিত, আপনি যেমন গর্বিত, তেমনি তার সাথে নিশ্চয় আমরা গর্ববোধ করব।

কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বলুন তো এই প্রথম পুরস্কার ভারতবর্ষের কোনও রাজ্যের মৎস্য দপ্তরের ছিল, কার কাছ থেকে ছিনিয়ে আনতে পেরেছেন? স্যার, আপনি জানেন ফিস-ইটিং পপুলেশন বা মৎস্যভোজি জনসাধারণ পশ্চিমবাংলার মতোন আর কোথাও নেই। আজকে এই মাছের উৎপাদন এবং কালচারের ব্যাপারে বা প্রডাকশনের ব্যাপারে মন্ত্রী মহাশয় নানান দাবি করেন এই বলে যে তার চেষ্টার ফলে এবং বৈজ্ঞানিক ব্যবস্থা অবলম্বন করার ফলেই এখানে মাছের উৎপাদন বেড়েছে এবং এই পথেই তিনি এগিয়ে যাবার চেষ্টা করছেন। কিন্তু এখনও আমরা দেখতে পাই যে পশ্চিমবাংলায় ভারতবর্ষের নানান রাজ্য থেকে মাছ আসছে—উড়িষ্যার চিল্কা, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, মধ্যপ্রদেশ প্রভৃতি জায়গা থেকে যদি মাছ পশ্চিমবাংলায় না আসত তাহলে এখানে মাছের অবস্থা শোচনীয় হয়ে পড়ত। মাননীয় মন্ত্রী মহাশয় আর দাবি করেন যে এখানে নাকি মাছের দাম অত্যন্ত কম। স্যার, যারা বাজারে যান তাদের দৈনন্দিন অভিজ্ঞতা কিন্তু সে কথা বলে না। একমাত্র ঐ চারা পোনাটা একটু কাঙ্খিত বা নিয়ন্ত্রিত মূল্যে পাওয়া যায় কিন্তু তার বাইরে অন্যান্য সব মাছই অগ্নিমূল্য এবং দুষ্প্রাপ্য। মাননীয় মন্ত্রী মহাশয়কে তাই বলি, আপনি ৭ বার পুরস্কার নিয়ে আসতে পারেন কিন্তু পশ্চিমবাংলার মানুষের জন্য যে পরিমাণ মাছের প্রয়োজন তা মেটাবার ক্ষেত্রে আপনি ব্যর্থ। মৎস্য মন্ত্রী এখানে ডাঙ্কেল নিয়ে অনেক চিৎকার করছেন কিন্তু তার বাজেটে কি দেখছি? গত ১৯৯৩/৯৪ সালের বাজেট বক্তৃতায় আমরা বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেবার কথা দেখেছিলাম, এবার কিন্তু বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেওয়ার কথা তিনি বাজেট ভাষণে বলেন নি। আমরা তারজন্য বিরোধিতা করছি না কিন্তু তার কাছে অনুরোধ করছি যে এ ব্যাপারে পরিষ্কার চিত্রটা পশ্চিমবাংলার বিধানসভায় তিনি তুলে ধরুন। মাননীয় মৎস্যমন্ত্রী শঙ্করপুর মৎস্য বন্দর নিয়ে অনেক গর্ব করেছেন। আমি স্যার, মেদিনীপুর জেলার অধিবাসী এবং এই শঙ্করপুর বন্দর মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় অবস্থিত বলে এ সম্বন্ধে আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে। এই শঙ্করপুর বন্দর যে উদ্দেশ্য নিয়ে করা হয়েছিল তা কি এই বন্দর মেটাতে পারছে? মৎস্যজীবীরা যে তাদের ট্রলার, লঞ্চ বা মেকানাইজড বোট নিয়ে এই শঙ্করপুর বন্দরে আসবে আমরা দেখছি সেটা সিলটেড হয়ে গিয়েছে ফলে মৎস্যজীবীরা তাদের ট্রলার, লঞ্চ বা বোট সেখানে আনতে পারছেন না। এর ফলে যে সাফল্য আসার কথা ছিল তা আসছে না। তারপর আর একটা কথা বলতে চাই। জন্মগতভাবে যারা মৎস্যজীবী তারা ছাড়াও আজকে মৎস্যচাষ বিভিন্ন জায়গায় বিভিন্ন লোককে আসতে দেখা যাচ্ছে। আজকাল চিংড়ির চাষ অত্যন্ত লাভজনক হওয়ায় ম্যালটি ন্যাশনাল কোম্পানিগুলি এতে ঢুকে যাচ্ছে।

[3-00 — 3-10 p.m.]

দেখা যাচ্ছে সেখানে আই. টি. সি.-র জায়গা নেই, দেখা যাচ্ছে অ্যাভুলের জায়গা নেই, আই. এফ. বি. অ্যাগ্রো এবং আরও বহু বড় বড় মাল্টি ন্যাশনাল কোম্পানি অর্থশালী ব্যক্তিরা আজকে চাষিদের কাছ থেকে, জেলেদের কাছ থেকে আজকে জায়গা নিয়ে নিচ্ছে এবং তা ছাড়া মন্ত্রী মহাশয় যে পরিকাঠামো তৈরি করে যে চিংড়ি চাষের ব্যবস্থা করেছিলেন,

সরকারী উদ্যোগে করবেন বলেছিলেন সেইগুলোও ক্রমশ নিয়ে নিচ্ছে। আমাদের তাতে আপত্তি নেই কারণ আমরা দেখছি এই জায়গায় এক কালে যেখানে এস. এফ. ডি. সি. তৈরি করা হয়েছিল, এই জন্য তৈরি করা হয়েছিল, এই জন্য তৈরি করা হয়েছিল যে মাছের বহুমুখী উন্নয়ন সাধন করার জন্য কিন্তু সেই এস. এফ. ডি. সি.-র আজকে অবস্থা কি, গত তিন চার মাস ধরে তার কর্মচারীরা মাইনে পায়নি। সেই এস. এফ. ডি. সি.-র শাসন ব্যবস্থা আজকে মাথা ভারি শাসন ব্যবস্থা, যে মাছ চাষের জন্য, মাছের উন্নয়নের জন্য, মাছের জোগান বৃদ্ধি করার জন্য, সেই এস. এফ. ডি. সি. তার লক্ষ্য থেকে ভ্রষ্ট হয়েছে, সেই জায়গায় আমরা মনে করি যে বছরের পর বছর ধরে এই সমস্ত কর্পোরেশনগুলোকে তাদের অনুদান বা গ্রান্ট দিয়ে বাঁচিয়ে রাখার চেয়ে সেই জায়াগায় আজকে যদি কোম্পানিকে দিয়ে মাছের উৎপাদনের ব্যবস্থা করা যায়, এরা তা সমর্থন করে না। তাই দু ঘন্টা সময় ছিল, মন্ত্রী মহাশয় কোথায় যাবেন না কি, অন্য কি কারণে সময় কমিয়ে নেওয়া হয়েছে, অল্প সময়ের মধ্যে আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় যে মাছের উৎপাদন এবং জোগান দেবার জন্য মৎস্য দপ্তরের যে উদ্যোগ, হয়ত মৎস্য মন্ত্রীর কিছু আন্তরিকতা আছে, কিন্তু সেই জায়গায় যতটা আন্তরিকতা বা চেষ্টা আছে, তার চেয়ে বেশি, তার প্রচার, সেই প্রচার ধর্মী ব্যবস্থা মৎস্য দপ্তরকে পেয়ে বসেছে। তাই আমি মনে করি আজকে যে মৎস্য দপ্তর এখনও অনেক পিছিয়ে আছে, পশ্চিমবাংলায়। আজকে শুধু ২২ পার্সেন অভাব পশ্চিমবাংলায় জোগানের নয়, অনেক অনেক বেশি পিছিয়ে আছে, তাই এখানে যে সুযোগ আছে, বিরাট একটা বিস্তীর্ণ এলাকা জুড়ে যে সমুদ্র উপকূলবর্তী জায়গা এবং সেই জায়গায় মোহনা এলাকাতে বিশেষ করে চিংড়ি মাছের চাষ সেখানে করার জায়গা আছে, কিন্তু সেই জায়গা যথার্থ উদ্যোগ হচ্ছে না বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় মান্না ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৫১ নং ডিমান্ডে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তা সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মানব জীবনে বেঁচে থাকতে গেলে খাদ্য, বস্ত্র, বাসস্থান, শিক্ষা, স্বাস্থ্যের প্রয়োজন আর সেই খাদ্য তালিকার মধ্যে বাঙালি জীবনে মাছ ভাতই প্রিয় খাদ্য। মাছ স্বাস্থ্যের ক্ষেত্রে সহজ পাচ্য, প্রোটিন যুক্ত খাদ্য। এর পাশাপাশি আমাদের দেশ কৃষি প্রধান দেশ, আমাদের দেশের শতকরা ৭০ ভাগ মানুষের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে উঠে কৃষির উপর, ঠিক তেমনি মাছ চাষও আমাদের গ্রামবাংলার গ্রামীণ মানুষের অর্থনৈতিক কাঠামো গড়ে তোলার একটা ভিত। এবং সেদিকে লক্ষ্য করে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন, তা বাস্তবমুখী। পরপর সাতবার জাতীয় ক্ষেত্রে মৎস্য উৎপাদনে আমাদের রাজ্য প্রথম স্থান অধিকার করেছে ঠিক কিন্তু পশ্চিমবাংলায় মানুষের যতকানি মাছের প্রয়োজন, আমরা তা পূরণ করতে না পারলেও অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিম বাংলা যে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে একটা বিশেষ স্থান অধিকার করেছে, এটা অস্বীকার করার উপায় নেই। আমাদের রাজ্য

মাছ চাষের বৃদ্ধি করার জন্য প্রাকৃতিক যে সমস্ত সম্পদ রয়েছে, খাল, নালা, পুকুর, ত কাজে লাগিয়ে অর্থনৈতিক কাঠামো গড়ে তোলার জন্য যে প্রয়াস নেওয়া হয়েছে তাতে : খালগুলো সংস্কার করা এবং সেই খালগুলোতে সমবায় ভিত্তিতে মৎস্য চাষের উদ্যোগ : করার সরকার পক্ষ থেকে নেওয়া হয়েছে। এছাড়া গ্রাম উন্নয়ন প্রকল্পের মাধ্যমে গ্রামীণ গ মানুষ, তফসিলি জাতি, আদিবাসী সম্প্রদায় তাদের ব্যক্তিগত সম্পদ ক্রিয়েট করার জন্য পু সংস্কার এবং মৎস্য চাষের উদ্যোগ সৃষ্টি করা হয়েছে। এছাড়া নোনা জলে মৎস্য চাষের ক্ষে একটা বিশেষ ভূমিকা পূরণ করেছে আমাদের রাজ্য। এই বলে এই বাজেটকে সমর্থন ক আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্য : যে বাজেট বরাদ্দ এনেছেন, তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাটমোশনগু আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় মৎস্যমন্ত্রীকে প্রশংসা ক এবং তার বাজেটকে সমর্থন করা আমাদের পক্ষে বিপদ। কারণ এখন যা অবস্থায় পশ্চিমবাং চলছে, এখন উনি পশ্চিমবাংলার মানুষকে বৈষ্ণব ধর্ম অবলম্বন করাবেন কি না, এই বি আমরা চিন্তিত। হয়ত বলবেন—সপ্তাহে দু' দিন মাছ খাওয়া বন্ধ করুন। অবশ্য বর্তমানে অবস্থা তাতে প্রায় প্রত্যেক পরিবারই মাছ খাওয়া বন্ধ করে দিয়েছে, কারণ বাজার তা ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। তা সত্ত্বেও আপনি বলছেন—মাছ উৎপাদনে পশ্চিম বাং রেকর্ড করেছে। কিসের মাধ্যমে করলেন? আমি বনগাঁর এম. এ. এ., বাংলাদেশ সীমা আমার বাস, আপনি বাংলাদেশ থেকে ইলিশ মাছ আমদানি করছিলেন, আমরা ভেবেছি আপনি আমাদের মাছ খাওয়াবার ভাল ব্যবস্থা করছেন। কিন্তু রাজ্যের মানুষ এখন ভাবছে? তারা এখন কোথাও আপনার সেই ইলিশ মাছ দেখতে পাচ্ছে না। আপনি ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। মাছের উৎপাদনকে দু' ভাগে ভাগ করা যায়—একটা নোনা জলে মাছ, আর একটা মিষ্টি জলের মাছ। আমাদের উত্তর-২৪ পরগনার বনগাঁ মহকুমার ৪২ বাঁওড় আছে এবং কয়েক হাজার হেক্টর লম্বা জলাশয় আছে এবং কয়েক লক্ষ মৎস্যজী সেখানে বসবাস করে। তাদের একটা সোসাইটি করে দিয়েছেন, ফিসারিস সোসাইটি, ত উপরে আপনি আছেন, সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটি আছে, বেনফেড আছে। এখন সে সম্পূর্ণ রাজনৈতিক স্বার্থে পরিচালিত হচ্ছে। কো-অপারেটিভ সোসাইটিতে যে মৎস্যজীবী আছে তাদের জন্য যে সমস্ত প্রকল্পে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে যে টাকা দেওয়া হচ্ছে সে টাকা নিয়ে রাজনীতি করা হচ্ছে। সেই টাকা আত্মসাৎ করে, মেরে দেওয়া হচ্ছে। আমি ব বার আপনাকে বলেছি—সোসাইটির মৎস্যজীবীরা মারা যাচ্ছে। কিন্তু আপনি তাদের বাঁচাব জন্য কোনও উদ্যোগই গ্রহণ করতে পারেন নি। তারপর জমি লিজ আউট আগে আপনা ডিপার্টমেন্ট থেকে হ'ত—সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটির রেকমেন্ডেশনে প্রাইমারি সোসাইটি দেওয়া হবে। আজকে প্রাইমারি সোসাইটির মধ্যে সি. পি. এম. ক্যাডাররা ঢুকে ডাইরেক্ট ল্যা রিফর্মস থেকে জমি লিজ নিয়ে যে মাছ উৎপাদন হচ্ছে তা লুটে-পুটে খাচ্ছে। আমি আপনা বহুবার বলেছি যে, সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটি সম্পূর্ণ ব্যর্থ। এফ. এফ. ডি. এ. লো সেন্ট্রাল গভর্নমেন্ট ৯০% টাকা যেখানে দিয়েছিলেন, কোথায় সেই টাকা? সেন্ট্রাল গভর্নমে মৎস্যজীবীদের জীবন যাত্রার মানের উন্নতি সাধনের জন্য 'ইন্দিরা আবাসন' প্রকল্পের মাধ্যে

তাদের ঘর করে দেবার জন্য যে স্কীম গ্রহণ করেছিল, তার কি হ'ল? সেই প্রকল্প কার্যকরী হ'ল না, মৎস্যজীবীরা অর্ধাহার, অনাহারে দিন কাটাচ্ছে। আজকে বড় বড় জলাশয়ে মাছ চাষ হচ্ছে না, বহু জলাশয় সংস্কারের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। অথচ এরপরেও আপনি বলছেন, আপনি নাকি মাছ উৎপাদনে রেকর্ড করেছেন।

পশ্চিমবাংলার মানুষ বাঁচত না যদি বাইরে থেকে মাছ না আসত, বাইরে থেকে প্রোটিন যদি আমদানি না হত তাহলে পশ্চিমবাংলার মানুষকে সব বৈষ্ণব বানিয়ে দিতেন, হরে কৃষ্ণ, হরে রাম ছাড়া আর কিছু করার উপায় ছিল না। তাই আমি আবার বলছি, আপনি আসুন, মৎস্যজীবীদের অবস্থা দেখুন। আজকে মিস্টি জলে মাছের প্রডাকশনের কত স্কোপ রয়েছে, সেই সব বন্ধ হয়ে গেছে। আজকে ইছামতি নদীর যে মিস্টি জল, যেখনে সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায় তার সাহিত্য রচনা করেছেন সেই ইছামতি নদীর উপর নির্ভর করে মৎস্যজীবীরা মাছ ধরত, আজকে তার সংস্কারের অভাবে মাছ ধরা বন্ধ হয়ে গেছে। জলাশয় এবং বাওরগুলি বন্ধ হয়ে গেছে। সেখানে কত স্কোপ ছিল। তারপর নোনা জলেরক্ষেত্রে আপনি মানুষের মধ্যে একটা সংঘাত সৃষ্টি করেছেন। ছোট ছোট কৃষক, অল্প অল্প যাদের জমি ছিল সেইসব জমিগুলি মহাজন এবং বড় বড় কোম্পানির অধীনে দিয়ে, সেই জমিগুলি বেশি দামে ক্রয় করে নিয়ে বড় লোকেদের আরও ধনী করার চেষ্টা করেছেন। আর দরিদ্র মানুষরা হতাশার মধ্যে পড়েছে, শেষ সম্বল রক্ষা করার জন্য তারা এখন চিৎকার-চেঁচামেছি করছে। আপনি কোথা থেকে ৭টি রিওয়ার্ড পেলেন? কিসের জন্য পেলেন তা পরিষ্কার করে বলুন। পশ্চিমবাংলার মানুষ জানতে চান। কারণ বাস্তবে দেখা যাচ্ছে, ১০০ টাকা কিলো মাছ। চিতল মাছ বাজারে আজকাল আর কেউ দেখেছেন? কই মাছ দেখেছেন কোথাও? বাজার থেকে সব উধাও হয়ে গেছে। বাজারে খালি পুঁটি মাছ আর চারা মাছ। আজকে লক্ষ লক্ষ মৎস্যজীবী মানুষের জন্য মৎস্য উৎপাদনের উৎস আছে, সেগুলি লক্ষ্য করুন। খালি বিশ্বব্যাঙ্ক আর সেন্ট্রল গভর্নমেন্ট-এর টাকা নেবেন আর বিদেশে গিয়ে কাগজে-কলমে পরিসংখান দেখাবেন? আজকে ফিসারিজ কর্পোরেশনের যাকে চেয়ারম্যান করেছেন, শ্রী বিমান মিত্র মহাশয় তিনি কতগুলি জলাশয়ের মালিক সে খবর রাখেন? গরিব মৎস্যজীবীদের জলাশয় তিনি কেড়ে নিয়েছেন। গরিব মানুষদের দিয়ে মৎস্য উৎপাদন করে সেই মাছ বেশি দামে বিক্রি করছেন। আমাদের বনগাঁর পাটশিমূলিয়াতে তিনি বিরাট জলাশয়ের মালিক। তাকে চেয়ারম্যান করেছেন, তাকে বোর্ড অফ ডিরেক্টর, ফিসারিজ কর্পোরেশনের হেডে রেখেছেন। তিনি সাধারণ গরিব মানুষকে শুষে খাচ্ছেন। এই সমস্ত মানুষকে রেখে আপনি মৎস্যমন্ত্রী হিসাবে পশ্চিমবাংলার মানুষকে মাছ খাওয়াবেন? ন্যায্য দামে চাহিদা অনুসারে মাছ খাওয়াতে পারবেন? আজকে মানুষ যদি অভুক্ত থাকে তাহলে বাইরে আপনি যতই চাক-চিক্য দেখান না কেন, খসে পড়বেই। কেন বাংলাদেশের মাছ আসছে না? যে চুক্তি আপনি তাদের সঙ্গে করলেন সেই চুক্তি কেন তারা মানল না? ওদের মাছের কিলো ছিল ১ কেজির উপর হলে ৬০ টাকা আর এক কেজির নিচে হলে ৫৫ টাকা। যেই ডায়মন্ড হারবারের ইলিশ বাজারে প্রচুর পরিমাণে এসে গেল, অমনি বাংলাদেশের মাছ আর বিক্রি হয় না। বাংলাদেশ গভর্নমেন্ট আপনার সঙ্গে চুক্তি করলেন, কিন্তু আপনারা সেই চুক্তির কেন সম্মান দিলেন না? আপনার কত লক্ষ টাকার মাছ লোকশন হয়েছে? আপনি বেনফেডের মাধ্যমে যে মাছ তুললেন এবং ডিলারশিপের মাধ্যমে ডিস্ট্রিবিউশন করলেন, কত টাকা আপনার লোকশান হল? বাজারে এর চেয়েও কম দামে মাছ পাওয়া যাচ্ছে।

কেন আপনি করতে গেলেন? কেন কয়েক লক্ষ টাকা আপনাকে লোকশান দিতে হল? আজকে আপনাকে সমস্ত কথার উত্তর দিতে হবে। কেন আপনি বনগাঁয় ৪২টি বাঁওড় নিয়েছিলেন, আমি তখন এম. এল. এ. ওখান থেকে রেকর্ড করে কলকাতার বুকে মাছ দেওয়া হয়েছে। You are satisfied wih the production of fish from the Bongaon Sub-Division. আজকে ১০০টি মাছও আসে না। কেন, কি কারণে। আমি আপনার কাছে চিঠি দিয়েছিলাম, কোও উত্তর দেননি। আবার বলেছিলেন যে আমি যাব, গিয়ে দেখে আসব। আজকে সমস্ত মানুষের কি অবস্থা। জমিটা লিজ দিচ্ছে ল্যান্ড রিফর্মসে যেহেতু, সি. পি এম. মন্ত্রী, আপনি সোস্যালিস্ট পার্টির মন্ত্রী আপনার কো-অপারেটিভ সোসাইটি আপনাদের দু দলের সংঘাতে সব কিছু স্তব্ধ হয়ে যাবে সেটা দয়া করে লক্ষ্য রাখুন, পশ্চিমবঙ্গকে বাঁচান, আপনি ভাল ব্যক্তি, মানুষকে যাতে সুনিশ্চিত করতেপারেন সেজন্য আপনাদের অফিসারদের একটু বলুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী কিরণময় নন্দ মহাশয় যে বাজেট ভাষণ উত্থাপন করেছেন তাকে আমি সংক্ষিপ্তভাবে সমর্থন জানিয়ে কয়েকটি কথা এখানে রাখছি। একথা অনস্বীকার্য যে পশ্চিমবঙ্গ মৎস্য উৎপাদন প্রথম এবং মৎস্যজীবীদের জন্য বিভিন্ন নিরাপত্তা স্কীম সহ কতকগুলি ব্যবস্থা করা হয়েছে এবং মাসিক ভাতার ব্যবস্থা করা হয়েছে, বৃদ্ধ মৎস্যজীবী তাদের সকলের জন্যও, সেগুলি সংক্ষিপ্ত সময়ের মধ্যে বিনীত ভাবে মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন নিবেদন করি। আমাদের রাজ্য যেমন উচ্চ স্থানে বসেছে লোনা জলে মাছ চাষ করে সারা বিশ্বের দরবার থেকে কোটি কোটি টাকা আমাদের রাজ্যে আসছে। প্রশ্নটা এই জায়গায়, যে যে জায়গায় সমুদ্র উপকূলবর্তী স্থানে লোনা জলে মৎস্য চাষ হয় সেখানকার মানুষের কাছে লোনা জলে মৎস্য চাষটা আশীর্বাদ না অভিশাপ? একদিকে যেমন কোটি কোটি টাকা বৈদেশিক মুদ্রা আসার ফলে আমাদের রাজ্যের শ্রী বৃদ্ধি ঘটছে পশ্চিমবঙ্গের মুখ উজ্জ্বল করছে সেখানে আমরা কি দেখছি। যারা পুঁজিপতি তারা বহু একর জমিতে এই চাষ করছেন। সেখানে মৎস্য চাষের উপযোগী জমি ছাড়াও শালি জমিতে মৎস্য চাষ করছেন পারমিশন নিচ্ছেন কিনা সন্দেহ আছে। তাতে কুফলটা কি হচ্ছে? এই শালি জমি যা কৃষি জমি সেখানে শ্রমিক মজুররা বঞ্চিত হচ্ছে। যেখানে সবুজের সমাহার ছিল সেই সমাহারে এখন ফসল উৎপাদন হচ্ছে না। ধান চাষ হচ্ছে না ধান চাষ থেকে বঞ্চিত হচ্ছে। কয়েক লক্ষ মানুষ কাজ হারাচ্ছেন। সুতরাং তাদের কাছে এটা অভিশাপ। আর একটা অভিশাপ কি আপনি জানেন বাগদা মিন লোনা জল ছাড়া চাষ করা যায় না, বাগদা চিংড়ি উৎপাদন করা যায় না। আবার তার জন্য নদীর বাঁধগুলি ভেঙ্গে যায়, আবার এটা বন্ধ হলেও অনেক ক্ষতি হবে এর জন্য অনেক মানুষ কুমির, কামটের পেটে যাচ্ছে। সুতরাং নদী বাঁধ ভেঙ্গে যাবার জন্য যে ক্ষতি হচ্ছে এটা তাদের কাছে একটা অভিশাপ। অপর দিকে কোটি কোটি টাকা এর জন্য বৈদেশিক মুদ্রা অর্জন করছে। সেজন্য এর বিকল্প চিন্তা ভাবনা আমরা করতে পারছি না। লোনা জলের ক্ষয়ে রাস্তা ভেঙ্গে যাচ্ছে। বড় বড় ফিসারি, ঐ হিন্দুস্থান লিভার তারা নদীর চ্যানেল দিয়ে জলটা ঢোকাচ্ছে এবং বেরোবার সময় এমন তোড়ে বার করছে যে তাতেই নদী বাঁধ ভেঙ্গে যাচ্ছে যার প্রোটেকশনের জন্য এই কোম্পানি কিছুই করছে না।

আজ প্রোটেকশনের জন্য ঐ কোম্পানি কিছু করছে না। সুতরাং এটা অভিশাপ কেন ব, আশীর্বাদ কেন হবে না। এত কোটি টাকা যখন আয় হচ্ছে তখন তার থেকে কিছু আমাদের দিক।

সবশেষ বলি, সমুদ্রে যারা মাছ ধরেন তাদের প্রায় সময় জলদস্যুরা ধরে রেখে মুক্তিপণ করে, সুতরাং সঠিক সময়ে তারা সমুদ্র থেকে ফিরতে পারবেন এমন কোনও গ্যারান্টি সুতরাং তাদের নিরাপত্তার ব্যবস্থা করুন, এই অনুরোধ জানিয়ে শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী অবিনাস প্রামানিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী ৫১ নং দাবির প্রক্ষিতে যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এখানে বিরোধীপক্ষের ায় সদস্যরা মৎস্য দপ্তর সম্পর্কে অনেক কথা বলেছেন, কিন্তু তারা যখন ক্ষমতায় ন সেই সময় মৎস্য দপ্তরের স্বার্থে কি করেছেন সেসব কথা কিন্তু বললেন না। সেই তারা মৎস্য জলকরের জমিদারি পর্যন্ত তোলেননি। এখানকার মৎস্যজীবীরা ভিখারিতে ত হয়েছিলেন কংগ্রেস শাসনকালে যার জন্য আমাদের প্রতিনিয়ত আন্দোলন করতে ছ মৎস্যজীবীদের স্বার্থে। তখন পশ্চিমবঙ্গে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য তাদের কোনও ল্পনা ছিল না। আজকে পশ্চিমবঙ্গের মৎস্য বিভাগের মন্ত্রী মৎস্য দপ্তরকে সমবায় এবং য়েতের সঙ্গে যুক্ত করে বামফ্রন্ট সরকারের আমলে সাতবার উৎপাদনের ক্ষেত্রে পুরষ্কার ছেন। আজকে মাছের উৎপাদনে পশ্চিমবঙ্গে বিপ্লব ঘটে গেছে। আজকে রাজ্যের কোথায়ও ব নেই। সবচেয়ে যে জিনিসের দাম সস্তা সেটা হচ্ছে মাছ। কলকাতার নিউ মার্কেটে চলে বা যে কোনও জায়গা—রাস্তাঘাট, হাটে-বাজরে যান, সমস্ত জায়গায় মাছ পাওয়া যায়। কাতার ফুটপাথে এখন জ্যান্ত মাছ খেলে বেড়ায়, বিক্রি হয়। সুষ্ঠ পরিকল্পনার মাধ্যমে ৗ দপ্তরকে সমবায় এবং পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে বে শীর্ষ স্থানে পৌছানোটা কম বড় সাফল্য নয়। আজকে অন্তর্দেশিয় মৎস্য চাষ যেভাবে মৎস্যজীবীদের নিয়ে, সেক্ষেত্রে আপনাদের সময় কিন্তু তাদের জন্য কোনও যন্ত্রচালিত র ব্যবস্থা করেননি। তখন ডাঃ বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী, আমরা মৎস্যজীবী, যারা সমুদ্রে ধরতে যান, তাদের জন্য মুখ্যমন্ত্রীকে বলেছিলাম কিছু বড় নৌকার ব্যবস্থা করতে। তিনি রেখে মাত্র সাতটি নৌকার ব্যবস্থা করে দিয়েছিলেন।

তখন এই বিধানসভায় প্রয়াত বঙ্কিম মাইতি সদস্য ছিলেন। তিনি বিধানচন্দ্র রায়কে দেবার জন্য বলেছিলেন। অনেক দিন পর ৭টি নৌকা বিধানচন্দ্র রায় দিয়েছিলেন।

(এই সময় লালবাতি জ্বলে উঠে)

সময় মৎস্য দপ্তরের কোনও পরিকল্পনা ছিল না মৎস্যজীবীদের উন্নয়নের স্বার্থে, মাছ াদন বাড়ানোর স্বার্থে। আমি সর্বশেষে যে কথা বলতে চাই তা হল আগে শুনতাম রের সবুজ বিপ্লব হয়েছে। এখন পশ্চিমবাংলায় ১৭ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বে সবুজ বিপ্লব হয়নি, আজকে পশ্চিমবাংলার ডাঙ্গা ভরে গেছে গাছে, খেত ভরে গেছে এবং জল ভরে গেছে মাছে। এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ

করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মৎস্যমন্ত্রী ১৯
সালের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা
চাই। স্যার, কংগ্রেসের আমলে মৎস্য দপ্তর বলে কোনও দপ্তর ছিল বলে আমার জান
এখানে যারা হাউসে আছেন সেই সময় মৎস্যমন্ত্রী কে ছিলেন আমার মনে হয় সেট
বলতে পারবেন না। বর্তমানে এই দপ্তর পাহাড় থেকে সমুদ্র পর্যন্ত পরিকল্পনা মাফিক
কর্ম করে যাচ্ছে। এই দপ্তর অনগ্রসর মানুষের সেবায় নিযুক্ত। পশ্চিমবঙ্গ মৎস্য উৎ
সকলের শীর্ষে গিয়েছে বলে অনেকের গায়ে জ্বারা ধরেছে। কিন্তু সেই ব্যাপারে কিছু
সুযোগ পাচ্ছে না। আমরা দেখতে পাচ্ছি স্থানীয় পঞ্চায়েত এবং স্থানীয় মৎস্যজীবীদের
নিয়ে মৎস্য সঞ্চার প্রকল্প কাজ যে শুরু করেছেন সেটা নিশ্চয়ই প্রশংসার যোগ্য। বহু
পর আমাদের এখানে পদ্মার ইলিশ আসছে। তার সাথে সাথে আমাদের দেশের
বাংলাদেশের সঙ্গে একটা সুন্দর বন্ধনে আবদ্ধ হবার সুযোগ পেয়েছি। মৎস্যজীবী গ্রাম
আছে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব সেই সমস্ত মৎস্যজীবীদের ঘর-বাড়িতে দা
ছাপ রয়েছে। পঞ্চায়েতের রিপোর্টের ভিত্তিতে আপনার দপ্তরের তরফ থেকে যাতে
ভাবে তাদের ঘরবাড়ি তৈরি করে দেওয়া যায় সেই দিকে মন্ত্রী মহাশয়কে নজর দিতে
প্রতিটি ব্লকে যাতে মৎস্যজীবীদের জাল তৈরি করার প্রশিক্ষণ কেন্দ্র আপনার দপ্তরের
থেকে গড়ে তোলা যায় সেটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। একমাত্র মাছ ধরার জ
বিশেষ করে জল দস্যুদের মোকাবেলা করার জন্য মৎস্যজীবীরা সুবন্দোবস্ত পেতে পা
বিষয়টা আপনি দেখবেন। আমরা দেখতে পাই বড় বড় রাস্তার ধারে যে বাজার ব
বাজারে মৎস্য ব্যবসায়িরা আসে, সেখানে তারা চিংড়ি মাছের খোসা ছাড়িয়ে বরফে
প্যাক করে নিয়ে চলে যায়। এই উচ্ছিষ্ট চিংড়ির খোসা বাজার নোংরা করে এবং প
দূষিত করে। আমার বিধানসভা এলাকায় নরঘাটে মৎস্যজীবীরা এই চিংড়ি মাছ আনে,
ব্যবসায়ীরা চিংড়ি মাছের খোসা ফেলে চলে যায়। আপনি পরিকল্পনা মাফিক যদি
সেড়ের ব্যবস্থা করে দেন তাহলে ভাল হয় এবং যে সমস্ত খোসা নোংরা এবং আ
জোনার সৃষ্টি করে, পরিবেশ দূষিত করে সেই খোসাগুলিকে নিয়ে ফুড প্রসেসিং ক
খাদ্য তৈরি করেন সেই বিষয়ে নজর দেবার জন্য অনুরোধ করছি।

যারা প্রকৃত চাষী তাদের পরিচয়পত্র দেবার ব্যাপারে আপনি সচেষ্ট হবেন।
সার্টিফিকেটের দ্বারা যাতে লোন পান সেটিও দেখতে হবে। সমস্ত জলাশয়গুলো যাতে
মৎস্যচাষীদের হাতে দেওয়া যায় এবং এর দ্বারা যাতে তারা জীবিকা অর্জন করতে
সেদিকে নজর দেওয়া দরকার। এই দপ্তর অনগ্রসর মানুষের সেবায় নিযুক্ত। এই দপ্তর
যে কৃতিত্ব দেখিয়েছে, সবুজ বিপ্লবের পর এখানে মৎস্য বিপ্লব হবে। আপনার এই বা
সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধিদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার
শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মৎস্যমন্ত্রী তার যে

বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমাদের মাননীয় সদস্যা শৈলজা দাস মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে একটি প্রশ্ন রেখেছেন যে, আমরা বিভিন্ন সময়ে বিভিন্ন দপ্তরের বাজেটে দেখতে পাচ্ছি বাজেটে আগের বছরে যা ব্যয় বরাদ্দ ছিল তার পরের বছরে ব্যয় বরাদ্দ বেড়ে যাচ্ছে। কিন্তু মৎস্য দপ্তরের ক্ষেত্রে তা দেখছি না। মৎস্য দপ্তরে ১৯৯২ সালে ব্যয় বরাদ্দ ছিল ৩১ কোটি ৪ লক্ষ ৩৪ হাজার টাকা, তার পরের বছরে তা কমে গিয়ে দাঁড়িয়েছিল ৩০ কোটি ৫ লক্ষ ৫৮ হাজার টাকা, অর্থাৎ ৯৮ লক্ষ ৬৬ হাজার টাকা, প্রায় ১ কোটি টাকার মতো কমেছে। আবার পরের বছরে দেখা গেল ২৯ কোটি ৮৫ লক্ষ ৮৭ হাজার টাকা হয়েছে। যেখানে কর্মচারিদের মাইনে বেড়ে যাচ্ছে, ডি. এ. বাড়ছে, এস্ট্যাবলিশমেন্ট খরচ বেড়ে যাচ্ছে সমস্ত কিছু যেখানে এক্সক্যালেশন হচ্ছে, সেখানে যদি বরাদ্দকৃত টাকা কমে যায় তাহলে বোঝা যায় অর্থ দপ্তর এই দপ্তরকে কি ভাবে দেখছে। মাননীয় মন্ত্রী মহাশয় কতকগুলো ভুল তথ্য দিয়ে প্রাইজের কথা বলেছেন—এই রাজ্য কেবলমাত্র সাতবার প্রাইজ পায়নি, ভারতবর্ষের মধ্যে উৎপাদনের ক্ষেত্রে, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে জাতীয় স্তরে উৎপাদনের হার বেড়েছে ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায়। আপনি বলেছেন যে উৎপাদনের হার খুব বেশি করতে পেরেছেন। এতে মন্ত্রী মহাশয় আত্মতুষ্টি দেখিয়েছেন। ব্যয় বরাদ্দ তার দপ্তরে দিনের পর দিন কমে যাচ্ছে যেখানে সেখানে তার এফিশিয়েন্সি বাড়ছে, পারফর্ম্যান্স বেড়েছে। এই যদি অবস্থা হয়, আমি তাকে জিজ্ঞাসা করছি, পশ্চিমবঙ্গ থেকে কত টন মাছ আপনার মন্ত্রীত্বকালে অন্য রাজ্যে পাঠাতে পেরেছেন? আমাদের রাজ্যের কেউ মাছ কিনতে আসে না। আমাদের রাজ্যে সমুদ্র উপকূল অনেক, সেখানে মৎস্যচাষিদের উৎসাহিত করার দরকার হয় না। আমরা বাস্তবে যেটা দেখছি, অন্ধ্রপ্রদেশ থেকে আমাদের রাজ্যে মাছ আমদানি করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো বোম্বে রোড দিয়ে যান, আপনি নিশ্চয়ই দেখেছেন কত মাছের গাড়ি অন্ধ্র প্রদেশ থেকে আমাদের রাজ্যে আসছে? অন্য রাজ্য থেকে কত মাছ আমাদের রাজ্যে আসছে এবং আমাদের রাজ্য থেকে বাইরে অন্য রাজ্যে কত মাছ যাচ্ছে তা আপনি আমাদের কাছে বলবেন? আপনি মাছের দামের ব্যাপারে বলেছেন যে এখানে মাছের দাম নাকি কমে গিয়েছে। এখানে মাছের দাম আশানুরূপ ভাবে বাড়েনি। আপনি তো মাঝে মাঝে দিল্লিতে যান, আপনি সেখানে আই. এন. এ. মার্কেটে, চিত্তরঞ্জন পার্কে যাবেন দেখবেন, সেখানে মাছের দাম কি রকম আর এখানে দামটা কি রকম। একটু হিসাব করে দেখলে সহজেই বুঝতে পারবেন। এখানে মাছের দাম বেশি। এরপরে আপনি হাস্যকর একটি কথা বলেছেন। ছয় নম্বর অনুচ্ছেদে আপনি বলেছেন যে নদীগুলো মৎস্য চাষের অনুপযুক্ত হয়ে গেছে। এরপর আমরা কোনওদিন শুনব—ভক্তিবাবু মৎস্যমন্ত্রী থাকা কালে বলেছিলেন পাহাড়ে মাছ চাষ করবেন—আপনিও বলবেন পাহাড়ে মাছ চাষ করবেন। এখন আপনি নদীতে মাছ চাষ করছেন। এরপর কোনওদিন আমরা শুনব, আপনি চাঁদে গিয়ে মাছ চাষ করবেন। আপনি একটা কাল্পনিক তথ্য দিয়ে প্রাইজ পেয়ে যাচ্ছেন। চাঁদে গিয়ে মাছ চাষ যদি করেন তাহলে আমরা স্পিকার মহাশয়কে বলব একটা সাবজেক্ট কমিটি করে দিন। তাহলে আমরা সেখানে কমিটির পক্ষ থেকে যেতে পারব। আপনি আসলে কাল্পনিক তথ্য দিয়ে মানুষকে বছরের পর বছর ধরে ধাপ্পা দিয়েছেন। আপনার নির্বাচন কেন্দ্রের মানুষকেও ধাপ্পা দিয়েছেন। আপনি সেখানে মাননীয় মুখ্যমন্ত্রীকে

দিয়ে একটি প্রকল্পের ভিত্তিপ্রস্তর উদ্বোধন করিয়েছিলেন। বলন তো, ঐ কাজটি কতদূর করতে পেরেছেন? ঝাড়গ্রামে মানিকপাড়াতে মৎস্য উন্নয়ন প্রকল্প আপনি তৈরি করেছিলেন। সেখানে একটি কেন্দ্র করেছিলেন। আজও সেখানে কোনও কাজ হয়নি। কয়েক লক্ষ টাকা আপনি সেখানে নষ্ট করলেন।

আপনাদেরই মাননীয় সদস্য বললেন যে আগে নাকি তারা ভিখারি ছিলেন এখন শিকারি হয়েছেন। আপনারা বাহবা নিতে চাইছেন যে আপনারাই নাকি জমিতে চাষ করে অপারেশন বর্গা চালু করেছেন। জেনে রাখুন সুন্দরবনে যে মাছ চাষ হচ্ছে, সেই মাছ শিকার করতে গেলে যে পাস দরকার হয় বা ব্যবহার করা হয় সেই পাস কিন্তু ফরেস্ট ডিপার্টমেন্ট বা আপনার ডিপার্টমেন্ট দেয় না। সেই পাস বাপ ঠাকুরদার আমল থেকেই দেওয়া হচ্ছে এবং এখনও দেওয়া চলে আসছে। তবে এই পাস দেওয়ার ক্ষেত্রে এর মধ্যে ফড়িয়ারা থাকায় তারা এর থেকে টাকা রোজগার করছে। কিন্তু আপনার দপ্তর বা ফরেস্ট ডিপার্টমেন্ট এখনও পর্যন্ত ওই গরীব চাষীদের পাস দেওয়ার ব্যবস্থা করলেন না। মানুষকে ফুড হ্যাবিটট পাল্টাতে হবে, অ্যাগ্রিকালচার ফুডের উপর বেশি নির্ভর না করে জলজ প্রাণীর উপরে নির্ভর যাতে করা যায় সেটা দেখতে হবে। জলজ প্রাণীর উপরে যে নির্ভর করবে সেখানে আপনি তো মৎস্য উৎপাদনে ব্যর্থ। মাছ আমাদের রেগুলার হ্যাবিট, সেই মাছই আমরা খেতে পারছি না। ফিসারিজ কর্পোরেশনের দুর্নীতি সম্পর্কে আপনার দলের লোকই অভিযোগ করেছেন সেই দুর্নীতির জবাব দেবেন। আপনার অ্যাচিভমেন্টটা কি সেটা কিন্তু আপনার বাজেট বইয়ের মধ্যে দেখতে পেলাম না। বিধানসভার কাউন্টার থেকে যে রিপোর্ট পেলাম সেখানে কোনও অ্যাচিভমেন্ট রেকর্ডই দেখলাম না। যে আয় ব্যয়ের হিসাব দিয়েছেন তাতে কিন্তু কোনও অ্যাচিভমেন্ট নেই। কেন্দ্রীয় সরকার তো ইলিশ মাছ পাইয়ে দেওয়ার আপনাদের ব্যবস্থা করে দিলেন, কিন্তু তারজন্য একটুও কৃতজ্ঞতাও দেখানোর দরকার বলে মনে করলেন না। বাণিজ্য দপ্তরও এই বিষয়ে আপনাকে যথেষ্ট সাহায্য করেছেন, কিন্তু আপনি একবারও তারজন্য কৃতজ্ঞতাও দেখালেন না। বাণিজ্য দপ্তর রেভিনিউ ডিপার্টমেন্টের সাথে বেশ কিছুটা কাজ করেছে। কিন্তু আপনি তাদের কথা একবারও বললেন না। আপনি তো সর্বদা পাবলিসিটির জন্য ব্যস্ত থাকেন। সব সময়ে টি. ভি., সংবাদপত্রে রেডিওতে ফটো তোলার জন্যে ব্যস্ত। অন্যান্য মন্ত্রীদের থেকে আপনাকেই বেশি দেখা যায়। আপনি তো কাজের কাজ কিছু করেন না, কেবল ছবি তুলতেই ব্যস্ত। আগে মাছ চাষ যেটুকু হত এখন আপনার ফটো তোলার ফলে তাও বন্ধ হয়েছে। এর একটু ব্যবস্থা নিন।

[3-40 — 3-50 p.m.]

সেই বাংলাদেশের ইলিশ মাছ নিয়ে এসেও—সেই নিয়ন্ত্রণ ব্যবস্থার ব্যাপারে আপনি যে প্রশ্নের উত্তর দিয়েছেন, ডিস্ট্রিবিউশন করেছেন, কিন্তু দেখা গেল তারা সেইগুলি নিয়ে বিক্রি করে দিল, সেখানে প্রপার ডিস্ট্রিবিউশন হল না, সেই ইলিশ মাছও চলে গেল এক শ্রেণীর ফোড়ের হাতে। যেখানে সরকার নিয়ন্ত্রিত বেনফিস থেকে বিক্রি করার কথা, সেখানে দেখা গেল, এক শ্রেণীর ফোড়ে বক্রি করে দিচ্ছে। আপনার দপ্তরের কাজ হচ্ছে শুধু মুখ্যমন্ত্রী মোসাহেবী করা আর মুখ্যমন্ত্রীকে সন্তুষ্ট রাখা। আপনি সমস্ত বাজারমাত করার চেষ্টা করছেন। আসলে আপনি আপনার দপ্তরের যে সাফল্যের ইতিহাসটা দেখাবার চেষ্টা করছেন, এইগুলি

কিন্তু কাল্পনিক, বাজেটের সঙ্গে এর মিল নেই। তাই এই ব্যয় বরাদ্দর দাবিকে সমর্থন করতে পারলাম না। তাই এই ব্যয় বরাদ্দর দাবিকে বিরোধিতা করে আমাদের কাটমোশনগুলিকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি বিরোধী দলের কাটমোশনগুলিকে সব অগ্রাহ্য করছি। ওদের বক্তব্য আমি শুনলাম কোনটা থেকে উত্তর দেব আমি বুঝে উঠতে পারছি না। কারণ হচ্ছে, এই দপ্তরের ব্যয় বরাদ্দের উপর আলোচনায় ওদের ৩ জন বিধায়ক অংশগ্রহণ করেছেন, এর মধ্যে ২ জন এর কিছু গ্রাম এলাকা আছে। কিন্তু ওরটা জানি না কোন গ্রাম এলাকা আছে কিনা? তবে একটা জিনিস, এটা পরিষ্কার, দুর্ভাগ্যবশত ওরা নির্বাচিত হন, কিন্তু গ্রামের সঙ্গে মানুষের সঙ্গে ওদের যোগাযোগ নেই ; ওরা কোনও খবর রাখেন না। ওদের সাধারণ জ্ঞানটা পর্যন্ত নেই। সেটা যদি থাকত তাহলে আবদুল মান্নান বিধায়ক মহাশয় নদীতে মাছ ছাড়ার ব্যাপারে এইসব বক্তব্য রাখতেন না। যাদের কোনও ধ্যান-ধারণা নেই, বিজ্ঞান সম্পর্কে কোনও দৃষ্টি নেই, তাদের বক্তব্যর কি জবাব দেব। বিশ্বের যে সমস্ত উন্নয়নশীল দেশ তারা নদীতে কেন সমুদ্রে মাছ ছাড়ছে, ইকলজিকে রক্ষার জন্য। এইসব কিছুই জানেন না। আপনি খলি ঠাট্টাবিদ্রূপ করেন। আজকে কেন্দ্রীয় সরকার বলছেন, আমরা যে প্রকল্প নিচ্ছি—নদীতে মাছ ছাড়ার স্কীম, সারা ভারতবর্ষে এই প্রকল্পটা চালু করার দরকার, আমাদের দেশের ইকলজিকে রক্ষা করার জন্য। এইসবগুলি আপনারা জানেন না বলে, এই কথা বলছেন, যদি আরও আগে আমরা এই পরিকল্পনা নিতে পারতাম, তবে এই কাজ আরও আগে করতে পারতাম তাহলে আরও আমরা পরিবেশের ক্ষেত্রে নদীতে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে, আরও একটা ধাপ এগিয়ে যেতে পারতাম এবং সেই নদীর উপর নির্ভরশীল যে মৎস্যজীবী তারাও উপকৃত হোত। তৃতীয় প্রশ্ন যেটা করলেন—আপনার বাজেট বরাদ্দ হচ্ছে কেন—এটা আপনার ধারণা নেই, বাজেটে যে অঙ্কটা থাকে তাকে দুটো দিকে ভাগ করা থাকে। একটা হচ্ছে প্ল্যান আর একটা নন-প্ল্যান। আমার নন-প্ল্যানে টাকার অঙ্কটা বাড়ছে না প্রতি বছরে। নন প্ল্যানে টাকার অঙ্ক যদি না বাড়ে তাহলে সেটা তো ভাল। গত বছরে প্ল্যানে ছিল ২ কোটি টাকা, এই বছরে প্ল্যানে হয়েছে ৮ কোটি টাকা। কমে গেল টাকা? অদ্ভুত যুক্তি এইসব যুক্তি তাহলে কি উত্তর দেব আপনাদের? আপনারা এইসব পড়াশুনা করেন না, এইসব জানেন না, কিছু পড়েন না এখানে। একটা কাল্পনিক ভিত্তির উপর দাঁড়িয়ে বক্তৃতা করে দেন, ভাবেন যে আপনাদের মতো আমরাও অজ্ঞানতায় ভুগছি ; আপনাদের মতো আমরাও পড়াশুনা করি না। নন-প্ল্যান সম্বন্ধে যাদের ধারণা নেই, তাদের বাজেট আলোচনা করা উচিত নয়। এইসবগুলি জানবেন। আপনাদের বিধানসভার সদস্যদের এইগুলি জানা উচিত। এছাড়া বললেন, পরিসংখ্যাগত ভাবে আমরা জাগলারি করছি।

ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে এইসব মাছ আসছে বললেন, কত মাছ আসছে বলতে পারেন, বললেন আমি বলতে পারব না, আপনি বলতে পারবেন। আমি তো বলছি, আপনি তো একবারও বললেন না যখন বললেন অমুক জায়গা থেকে আসছে, তমুক জায়গা থেকে আসছে, তখন পরিসংখ্যান তো জানা উচিত, যেহেতু আপনি চিত্রটা বলেছেন, আমাদের পশ্চিমবাংলায় প্রতি বছরে সাড়ে ৯ লক্ষ টন মাছের দরকার হয়, সেই সাড়ে ৯ লক্ষ টন

মাছের মধ্যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে যে মাছটা এখানে আসছে তার পরিমাণ হচ্ছে ৩০ হাজার টন। সাড়ে ৯ লক্ষ টনের মধ্যে। এটা হচ্ছে হিসাব। এখানে তো কারচুপি করার কিছু নেই। জয়নাল সাহেব মৎস্যমন্ত্রী ছিলেন, আপনিও শুনুন, পশ্চিমবাংলা থেকে যখন মাছ রপ্তানি হয়ে যাচ্ছে, বিদেশে রপ্তানি হচ্ছে, অন্য রাজ্যেও যাচ্ছে, যে রাজ্য তারা মিষ্টি জলের মাছ খায় না তারা এই রাজ্যে পাঠায়। যে রাজ্য সামুদ্রিক মাছ খায় তারা এই রাজ্য থেকে নিয়ে যায়। ভারতবর্ষ তো একটাই, এটা তো আমাদেরই রাষ্ট্র, ভারতবর্ষটা তো আলাদা নয়, যেখানে অভাব ঘটবে, সেখানে অন্য রাজ্য থেকে আসবে, এটাই তো স্বাভাবিক। আমার রাজ্যে যে ঘাটতিটা আছে সেটা তো লুকোচুরি করার কিছু নেই। আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি, এখনও ঘাটতি আছে আমাদের। আমাদের যে জনসংখ্যা আছে, সেই জনসংখ্যার অনুপাতে মাছের ঘাটতি হবে। আমার বাজেট বক্তৃতায় আছে, সেই ঘাটতির অভাবকে মেটাবার জন্য ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে যদি মাছ আসে এটা অন্যায় নাকি? ভারতবর্ষ তো একটাই দেশ। আর এই রাজ্যগুলিতে অবাধে খাদ্য যাতায়াত করতে পারে। এটাতে অন্যায় কোথায়? এমনি ভাবে আপনি বক্তৃতা করলেন, যেন ভারতবর্ষের মধ্যে এই পশ্চিমবাংলার একটা আলাদা রাষ্ট্রের মধ্যে পড়ে। ঐগুলি যেন একটা আলাদা রাষ্ট্র, এটা যেন একটা বেআইনি মাল চলাচল করছে। এটা একটা গর্হিত কাজ, এমনভাবে বক্তৃতাটা রাখলেন। এইসব বক্তব্য রেখে দেশের এই হাল করেছেন। ঐ যে বিধায়ক বললেন, বাংলাদেশ থেকে ইলিশ আসছে, ইলিশ এর কি সব লোকশান হচ্ছে, উনি কি বলতে চাইলেন, আমি তো বুঝতে পারলাম না। আমি বলবটা কি? ইলিশটা যে সময়ে আনার কথা ছিল, বাংলাদেশ সরকার সেই সময় চুক্তি করে আমাদের সরকারের সঙ্গে, সময়টা খুব অল্প ছিল, সেইজন্য ওরা যা দিয়েছে, আমরা সেটা তখন এনেছি। এই আনা দেওয়ার ক্ষেত্রে অসুবিধা যেটুকু আছে, অসুবিধাটা দূর করার চেষ্টা হচ্ছে, তা সত্ত্বেও আমি সেদিন বলেছি, ৪ লক্ষ টাকা লাভ হয়েছে। আমাদের যে সংস্থা ইলিশ সরবরাহ করেছে, বাজারে বিক্রি ব্যবস্থা করেছে, এটা শুধু খাওয়ানোর জন্য আনা নয়, কেননা আমাদের রাজ্যে ইলিশ উৎপাদন হয়, আমাদের দীঘা নামখানায় এই সমস্ত জায়গায় প্রচুর ইলিশ উৎপাদন হয়—গঙ্গায় ইলিশ আছে, রূপনারায়ণের ইলিশ আছে, ফারাক্কা থেকে আসে। এই ২টি দেশের মধ্যে বাণিজ্যিক সম্পর্কে উন্নত করার জন্য আজকে ইলিশ কত পরিমাণে আসবে, কত পরিমাণে ইলিশ বিক্রি হবে, কত চাহিদা মেটাবে, এই দৃষ্টিভঙ্গি নিয়ে ভারত বাংলাদেশ যে ইলিশ চুক্তি হয়েছিল, সেই চুক্তিতে আনা হয়নি। দৃষ্টির কেন্দ্রটা ছিল ২টি দেশের মধ্যে বাণিজ্যিক সম্পর্কটাকে আরও ভাল ভাবে গড়ে তুলতে হবে, যাতে মধুর সম্পর্কটা গড়ে ওঠে তার জন্য এটা করা হয়েছিল।

আমরা এই দৃষ্টিকোন থেকেই এটা করেছিলাম কিন্তু আপনি এখানে যে বক্তব্য রাখলেন তাতে আপনি এ সব কথার ধার-কাছ দিয়েও গেলেন না, অন্য সব কথা বললেন। স্যার, আমি ওদের বলব, মাননীয় বিরোধীদলের সদস্য মহোদয়গণ, দু বছর আগে এই বিধানসভায় আপনাদের বিধানসভার সদস্যদের সেই বক্তৃতার কপি খুলে একটু দেখুন তো। দু বছর আগে এই বিধানসভায় কংগ্রেসি সদস্যরা এই দপ্তরের উচ্ছসিত প্রশংসা করেছিলেন। আমার যতদূর মনে আছে তখন মাননীয় সৌগতবাবু বক্তৃতা করেছিলেন। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় তখন বিধানসভার সদস্য ছিলেন এবং আরও কেউ কেউ বক্তব্য রেখেছিলেন। আমি তো ভাবতেই পারি নি যে কংগ্রেস বেঞ্চ থেকে এত উচ্ছসিত প্রশংসা করে বক্তৃতা করা হবে। সেদিন

আমাকে লজ্জা পেতে হয়েছিল। আবার সঙ্গে সঙ্গে একথাও মনে হয়েছিল যে কংগ্রেস এতো উচ্ছ্বসিত হয়ে প্রশংসা করছে কেন? তখন মনে হয়েছিল তাহলে কাজে কি কোথাও ত্রুটি-বিচ্যুতি আছে? মনে হয়েছিল, গরিব মানুষরা কি আমার দপ্তর থেকে বাদ পড়ছে যে কংগ্রেসিরা এতো উচ্ছ্বসিত প্রশংসা করছেন? দু-বছর আগে যে সদস্যরা এতো উচ্ছ্বসিত প্রশংসা করে বর্ক্তৃতা করলেন দু-বছর পরে দেখা যাচ্ছে হঠাৎ তাদের চোখ জ্বালা করা শুরু হয়ে গেল এবং তারা সব এখন ভুল দেখতে শুরু করলেন। স্যার, আমি আপনার মাধ্যমে ওদের বলি, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে আর্থিক উন্নয়নের ক্ষেত্রে বা মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নয়নের ক্ষেত্রে আমাদের সরকার যেটুকু সুযোগ পেয়েছে, যেটুকু ক্ষমতা পেয়েছে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থাকে যুক্ত করে এবং সাধারণ মানুষকে যুক্ত করে সেখানে আমরা আমাদের দায়িত্ব সঠিকভাবে পালন করে কিছুটা পরিবর্তন ঘটাতে পেরেছি। আজকে গ্রামাঞ্চলের মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটেছে মৎস্য চাষের মাধ্যমে। সাধারণ মৎস্যজীবিরা যে কথা আগে কল্পনাও করতে পারতেন না যে তারা আধুনিক মৎস্যচাষের ব্যাপারে প্রশিক্ষণ নেবেন এখন কিন্তু তারা সেই সুযোগ পাচ্ছেন। জয়নাল সাহেব তো মৎস্যমন্ত্রী ছিলেন, আপনি কি বলতে পারেন, আপনার সময়ে কংগ্রেসের আমলে একটাও মৎস্য চাষ প্রশিক্ষণ কেন্দ্র পশ্চিমবাংলায় ছিল? বলতে পারবেন কি একটাও মৎস্যচাষী পশ্চিমবাংলায় প্রশিক্ষণ পেয়েছেন?

(গোলমাল)

একটাও দৃষ্টান্ত ছিল না পশ্চিমবঙ্গে আপনাদের সময়।

(গোলমাল)

আমি আপনাকে চ্যালেঞ্জ করে বলছি, একটাও মৎস্যচাষ প্রশিক্ষণ কেন্দ্র ছিল না। ৩ লক্ষের উপর মৎস্যচাষী প্রশিক্ষণ পেয়েছেন পশ্চিমবাংলায় ১৯৭৭ থেকে ১৯৯৩ সাল পর্যন্ত।

(গোলমাল)

সত্য কথাটা যখন বলব তখন আমার সংযত হয়ে বলার দরকার নেই। আমি এটা চ্যালেঞ্জ করে বলছি।

(গোলমাল)

একটা মৎস্যচাষীও প্রশিক্ষণ পায়নি কংগ্রেসের সময়। এটা বিধানসভায় আমার চ্যালেঞ্জ।

(গোলমাল)

স্যার, আমি আবারও বলছি, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার আগে পশ্চিমবাংলায় একটাও মৎস্যচাষ প্রশিক্ষণ কেন্দ্র ছিল না। যা কিছু মৎস্যচাষ প্রশিক্ষণ কেন্দ্র পশ্চিমবাংলায় গড়ে উঠেছে তা সবই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পরে। ব্লক স্তরে একজনকেও প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা ছিল না। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর ব্লক স্তরে যা কিছু প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। ওদের সময় একজন মৎস্য চাষীও পশ্চিমবাংলায় প্রশিক্ষণ পায় নি।

১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ৩ লক্ষের উপর মৎস্যচাষী পশ্চিমবাংলায় প্রশিক্ষণ পেয়েছেন ১৯৯২/৯৩ সাল পর্যন্ত। স্যার, আমি আমার বর্ক্তৃতা আর দীর্ঘ করবো না। স্যার আমাদের যেসব পরিসংখ্যান সেগুলি সঠিক কিনা তা দেখার জন্য কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় সংস্থা ইণ্ডিয়ান স্ট্যাটিসক্যাল ইন্সটিটিউটকে দায়িত্ব দিয়েছিলেন ৫টি জেলাতে সার্ভে করার জন্য। পশ্চিমবাংলার ৫টি জেলাতে সার্ভে করে যে রিপোর্ট ইণ্ডিয়ান স্ট্যাটিসক্যাল ইন্সটিটিউট দাখিল করেছেন সেটা আমরা দেখেছি। তাতে তারা কি বলছেন? স্যার, এটা ভাবা যায় না, গোটা ভারতবর্ষে যেখানে পার হেক্টারে এ্যাভারেজ প্রোডাকসন ৩০০ থেকে ৪০০ কে.জি., পার হেক্টার প্রডাকসান।

[3-50 — 4-00 p.m.]

এটা আমার কথা নয়, এটা কেন্দ্রীয় সরকারের আই. এস. আই. তার সার্ভে রিপোর্টে যে কথা বলেছে, ইণ্ডিয়ান ম্যানেজমেন্ট ইন্সটিটিউট, আমাদের সংস্থা নয়, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সংস্থা নয়, কেন্দ্রীয় সরকারি সংস্থা, ইণ্ডিয়ান ম্যানেজমেন্ট ইন্সটিটিউট-এর রিপোর্টটা কী, সারা ভারতবর্ষে যেখানে এ্যাভারেজ প্রোডাকসান ৩০০ থেকে ৪০০ কিলো, সেখানে পশ্চিমবাংলার এ্যাভারেজ প্রডাসশন ১০ শত থেকে ১৪ শত কিলো প্রতি হেক্টারে। এমনও জলাশয় আছে যেখানে পশ্চিমবাংলায় পার হেক্টার জলাশয় উৎপাদনের পরিমাণ চার হাজার থেকে পাঁচ হাজার টন। এটা আমার পরিসংখ্যান নয়, এটা কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকে বলেন, আমাদের পশ্চিমবাংলায় নাকি জলাশয় অনেক বেশি, সেই জন্য নাকি আমাদের উৎপাদন অনেক বেশি হয়। এই সব বক্তব্য ওরা রাখেন। এই সব সম্পর্কে ওদের ধারণা নেই। ভারতবর্ষে কোন জেলাতে কত জলাশয় এবং মাছের উৎপাদন কত হয়, আমি একটা ছোট্ট পরিসংখ্যান কেন্দ্রীয় সরকারের দেওয়া, আমি সেটা একটু শোনাচ্ছি। পশ্চিমবাংলায় জলাশয়ের পরিমাণ ৩ লক্ষ ৩৫ হাজার হেক্টার। এইগুলো হচ্ছে বিল, বাঁওড়, পুকুর সব কিছু নিয়ে জলাশয় এর পরিমান, আমাদের এখানে উৎপাদন হয় গড়ে ১ হাজার ২১ কিলো, এটা হচ্ছে ৯০-৯১ সালের পরিসংখ্যান। উত্তরপ্রদেশ ৪ লক্ষ ৪৫ হাজার হেক্টার জলাশয়ের উৎপাদন, প্রতি হেক্টারে ১৮৬ কিলো। অন্ধ্রপ্রদেশ যে অন্ধ্রপ্রদেশের পরিসংখ্যান ওরা দিলেন, এটা কেন্দ্রীয় সরকারের দেওয়া পরিসংখ্যান, অন্ধ্রপ্রদেশের জলাশয়ের পরিমাণ ৭.৪১ লক্ষ হেক্টার উৎপাদন হয়েছে ১৬২ কিলো প্রতি হেক্টারে। তামিলনাড়ু, ওদের জলাশয়ের পরিমাণ হচ্ছে ৮ লক্ষ ১ হাজার হেক্টার, উৎপাদন হয়েছে ১১৬ কিলো প্রতি হেক্টারে। আমি আর কত পরিসংখ্যান শোনাব? হ্যাঁ, এই কথা আমরা কখনও বলি না সাফল্যের যতটুকু দরকার সবটুকু আমরা করতে পেরেছি। অনেক এখনও বাকি আছে। এক লাফে সব কাজ শেষ করা যায় না। এত গরীব মৎস্যজীবি, এত সাধারণ মানুষ, কিন্তু বামফ্রন্ট সরকারের কৃতিত্ব হচ্ছে সাধারণ মানুষকে আমরা উৎপাদনের সঙ্গে যুক্ত করতে পেরেছি, উৎপাদনটা বাড়াতে পেরেছি। আর একটা ছোট্ট পরিসংখ্যান দিলে আপনারা বুঝতে পারবেন, ৯৩-৯৪ সালে আমাদের রাজ্যে যে পরিমাণ রপ্তানি হতো, সেই রপ্তানি দ্রব্যের যে মূল্য আমরা পেতাম, তার পরিমাণ ছিল ২৯ কোটি ৮৭-৮৮ সালে। আর ৯৩-৯৪ সালের শেষে, অর্থাৎ পাঁচ বছর পর তার পরিমাণ হলো ২৫৬ কোটি টাকা। ২৯ কোটি টাকা থেকে ২৫৬ কোটি টাকার বৈদেশিক মুদ্রা আনয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে সাহায্য করেছে

পশ্চিমবাংলা। আর ৪ হাজার টন প্রোডাকশন যেখানে বছরে বৈদেশিক মুদ্রা রপ্তানি হতো যে সমস্ত সামগ্রী রপ্তানি হতো, তার পরিমাণ ছিল ৪ হাজার টন, সেটা হয়ে দাঁড়িয়েছে ১১ হাজার টন পাঁচ বছরে। এটা আমার পরিসংখ্যান নয়, এটা কেন্দ্রীয় সরকারের দেওয়া পরিসংখ্যান, যে পরিমাণ রপ্তানি হয় আর যে পরিমাণ বৈদেশিক মুদ্রা আমরা আয় করেছি। এই কথা আমরা স্পষ্টভাবে বলতে চাই, বাংলাদেশ একটা দেশ আর ভারতবর্ষ একটা দেশ, আর পশ্চিমবাংলা একটা রাজ্য, এই কথা স্পষ্টভাবে বলতে চাই যে দৃষ্টিভঙ্গী নিয়ে মৎস্য চাষের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আজকে বলছে, আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী একটু আলাদা। আমরা মৎস্যচাষের ক্ষেত্রে সাধারণ মানুষ, গরীব মানুষ, মৎস্যজীবি এবং বেকার যুবকদের আমরা মৎস্য উৎপাদনের সঙ্গে যুক্ত করতে চাই। আমাদের মৎস্য প্রকল্প মৎস্যজীবিদের জন্য কাজ করেছে, তাতে অধিকাংশ সাধারণ মানুষই উৎপাদনের সঙ্গে যুক্ত হয়েছে বলে আজকে আমরা এই সাফল্যটা দেখতে পেয়েছি। মাছের দামের সম্বন্ধে বললেন, এখনও বলি, স্ট্যাটিসটিক্যাল যে সমস্ত ডাটা অন্যান্য জিনিসপত্রের দাম যেভাবে বেড়েছে মাছ তো আর তার বাইরে যেতে পারে না? যে মৎস্যজীবি মাছ বিক্রি করে, তাকে অন্য জিনিসটা কিনতে হয়। সমুদ্রে যে মৎস্যজীবি মাছ ধরে, ঐ জলদস্যুর হাত বলুন, সমুদ্রের ঝঞ্ঝা বলুন, এই সব নানা বাধার মধ্যে জীবন বিপন্ন করে তাকে মাছ ধরতে হয়। সেই মৎস্যজীবি যদি মাছের দাম না পায়—আপনাদের কেন্দ্রীয় সরকার ইঞ্জিনের দাম বাড়িয়ে দিচ্ছে, কাঠের দাম বাড়িয়ে দিচ্ছে, তেলের দাম বাড়িয়ে দিচ্ছে, চালের দাম বাড়িয়ে দিচ্ছে, তাহলে একজন মৎস্যজীবি তিন লক্ষ টাকা ব্যায়ে যে যন্ত্রচালিত নৌকাটা আজকে তিন বছর আগে তৈরি করতো, আজকে সেই যন্ত্রচালিত নৌকাটাকে তৈরি করতে ৮ লক্ষ টাকা লাগে। তাহলে তিন লক্ষ টাকায় একটা যন্ত্রচালিত নৌকার পরিবর্তে ৮ লক্ষ টাকা খরচ করে যে যন্ত্র চালিত নৌকাটা মৎস্যজীবিকে তৈরি করতে হয় সে যদি মাছের দামটা না পায়, তার যন্ত্রচালিত নৌকার ঋণটা কি আপনি শোধ করে দেবেন?

যে মৎস্যজীবি মাছ উৎপাদন করে তাকে মাছ বিক্রি করে বাজার থেকে চাল, ডাল, তেল কাপড় ইত্যাদি সবই কিনতে হয়—আজকে অন্যান্য জিনিস-পত্রের দাম যেভাবে বাড়ছে তাতে তার পাশাপাশি মৎস্যজীবিরা যদি মাছের দাম সেভাবে না পায় তাহলে তারা অন্যান্য জিনিস কিনবে কি করে? পরিসংখ্যান বলছে—অন্যান্য জিনিসের দাম যে হারে বাড়ছে, মাছের দাম সে হারে বাড়ছে না। সে কারণে মৎস্যজীবিরা আমাদের কাছে ডেপুটেশান দিয়েছেন, "আমরা মাছ উৎপাদন করে যে পয়সা পাচ্ছি তা দিয়ে জীবন-জীবিকা নির্বাহ করতে পারছি না।" অবশ্যই আমরা মৎস্য চাষ প্রকল্পের সাথে সাথে মৎস্যজীবিদের জন্য অনেকগুলি কল্যাণ প্রকল্প গ্রহণ করেছি। বিরোধি দলের মাননীয় সদস্যরা কেউ এমন একটা কোন প্রকল্পের নাম করতে পারবেন কি যেটা পশ্চিমবঙ্গে আমরা গ্রহণ করিনি, অথচ ভারতবর্ষের জন্য কোন রাজ্যে গ্রহণ করা হয়েছে? বা পশ্চিমবঙ্গে যে প্রকল্পের কাজ শুরু হয়নি, অন্য কোন রাজ্যে শুরু হয়েছে? কেউ এরকম একটা প্রকল্পের কথাও বলতে পারবেন না। এমন কি এমন একটা প্রকল্পের কথাও কেউ বলতে পারবেন না যেটা কেন্দ্রীয় সরকার অন্য কোন রাজ্যে চালু করেছেন, আমরা পশ্চিমবঙ্গে চালু করতে পারিনি। সেরকম একটা মডেল স্কিমেরও কেউ উল্লেখ করতে পারবেন না। এখানে মৎস্যজীবিদের জন্য বাড়ি নির্মাণের কথা উঠেছে। আমরা ১৪,০০০ বাড়ি তৈরি করেছি। তারপর হঠাৎ কেন্দ্রীয় সরকার ফরমান জারি করলেন— ঐ

স্কিমে আর বাড়ি নির্মাণ করা চলবে না। তাহলে এখন আমরা কোন স্কীমে করব? ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে ১৪,০০০ করেছি। এখন মৎস্যীবিদের বাড়ি নির্মাণের জন্য আমাদের বিরোধি সদস্যরা কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন। আমরা ঐ স্কীমে প্রতিটি জেলা পরিষদ থেকে তালিকা প্রস্তুত করে কেন্দ্রীয় সরকারকে পাঠিয়েছি। এবং প্রতিটি জেলা পরিষদকে জানিয়ে দিয়েছিলাম কোন্ জেলায় কতগুলি বাড়ি হবে। সমস্ত কিছু যখন প্রস্তুত হয়ে গেল তখন হঠাৎ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ফরমান এলো—ঐ স্কীমে মৎস্যজীবিদের জন্য বাড়ি করা যাবে না। তা আমি বিরোধী সদস্যদের অনুরোধ করছি, আপনারা কেন্দ্রীয় সরকারকে একটু ঐ ফরমানটি তুলে নিতে বলুন না। তারপর এখানে বিরোধী সদস্যরা নদীর মাছ চাইলেন। বললেন,—নদীতে মাছ নেই। তার জন্য দায়ী কে? কে নদী পরিকল্পনা করবে? একটাও নদী পরিকল্পনা কি আছে? দীর্ঘ দিন ধরে নদীগুলি মজে যাচ্ছে, রাজ্য সরকারের কি সেগুলি সংস্কার করার ক্ষমতা আছে? কেন্দ্রীয় সরকার যদি সেই পরিকল্পনা না গ্রহণ করেন তাহলে কি হবে? নদীগুলি মজে যাওয়ার ফলে একদিকে বন্যা হচ্ছে, অপর দিকে নদীতীরে দীর্ঘদিন ধরে যেসব মৎস্যজীবি পরিবারগুলি বসবাস করছেন নদীর মাছ ধরে নিজেদের জীবিকা নির্বাহ করছিলেন তাঁরা আজ জীবিকা হারিয়েছেন। এই যে অবস্থার সৃষ্টি হয়েছে কৈ এ অবস্থার কথা তো বিরোধী সদস্যরা কেউ একবারও বললেন না! আমরা বার বার দাবি জানাচ্ছি যে, নদীগুলির সংস্কারের জন্য কেন্দ্রীয় সরকারকেই উদ্যোগ নিতে হবে। আমরা জানি নদীতে মাছ নেই। মাননীয় সদস্য ভূপেন্দ্রনাথ শেঠ নদী, বিল, বাঁওড়-এর কথা বললেন। আমি জানি তিনি বনগাঁর লোক, তাঁর এলাকায় নদী, বিল, বাঁওড় আছে। আমরা এটাও জানি প্রকৃতির নিয়মে বিল, বাঁওড়গুলো নদীর সঙ্গে সংযুক্ত। ফলে অতীতে যখন নদীতে মাছ থাকত তখন প্রাকৃতিক নিয়মেই বিল বাঁওড়ে নদীর মাছ যেত, সেখানে আলাদাভাবে মাছের চাষ করতে হ'ত না। আজকে বিল, বাঁওড়ে আলাদাভাবে মাছের চাষ করতে হচ্ছে। কারণ আমরা স্বীকার করছি নদীতে আজ আর মাছ নেই। সুতরাং বিল, বাওড়ে আলাদাভাবে মাছের চাষ না করলে সেখানেও মাছ পাওয়া যাবে না। সেখানে আমরা মাছ চাষ করছি বলেই আজকে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বাড়ছে। জয়নাল সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলায় ২ লক্ষ টন উৎপাদিত হ'ত, এখন ৮ লক্ষ টন উৎপাদন হচ্ছে। আমরা যেসব কাজ করেছি সেসব কাজ না করতে পারলে আজকে পশ্চিমবাংলার মানুষ আর মাছ দেখতেই পেত না। কারণ প্রাকৃতিক নিয়মে নদী, বিল, বাঁওড়ে যে মাছের উৎপাদন হ'ত তা আজ আর হচ্ছে না। তারপর কৃষিজাত দ্রব্য, খাদ্যশস্য উৎপাদনের জন্য রাসায়নিক সার, ওষুধ, কেমিক্যাল ফার্টিলাইজার, প্রেসটিসাইডস যেভাবে ব্যবহার করা হচ্ছে তাতে তা মাছ উৎপাদনের ক্ষেত্রে একটা বিরাট বাধার সৃষ্টি করছে। মাছের মধ্যে বিভিন্ন রোগ দেখা দিচ্ছে। বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষায় দেখা গেছে মাছের রোগের মূল কারণই হচ্ছে জল দূষণ, মাটি দূষণ। চাষের কাজে যেভাবে প্রেস্টিসাইড এবং কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার করা হচ্ছে তাতে জল এবং মাটি দুষিত হচ্ছে, বিশেষ করে মাছ চাষের পক্ষে দুষিত হয়ে পড়ছে। আগে বর্ষার সময়ে মাঠে যেসব মাছ জন্মাত তা এখন আর জন্মাচ্ছে না, ফলে পিমি কালচারের ওপর আজকে আমাদের পুরোপুরি নির্ভর করতে হচ্ছে। কালচারের ওপর নির্ভর করেও পশ্চিমবাংলার গ্রাম বাংলার সাধারণ মৎস্যজীবিরা যে পরিমাণ মাছের উৎপাদন করছেন তাতে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে হেক্টর প্রতি উৎপাদনেই শুধু নয়, টোটাল প্রোডাকশানের ক্ষেত্রেও প্রথম স্থান

ধিকার করে আছে। এটা নিশ্চয়ই আমাদের বিরাট সাফল্য। তারপর শৈলজাবাবু সমুদ্র রবর্তী এলাকার মানুষ, তিনি সমুদ্রের কথা বললেন। উনি এখানে শংকরপুর সম্বন্ধে কিছু থা বললেন। কিন্তু উনি জানেন না যে, শংকরপুর হার্বার, টাইডাল হার্বার হিসাবে তৈরি য়েছিল। জোয়ারের সময় যখন নৌকা, ট্রলার ইত্যাদি ঢুকছে। শংকরপুরে যে সিলটেশন হচ্ছে ক্লিয়ার করার দায়িত্ব কার? হার্বার সংস্কারের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। সে কাজ রাজ্য রকারের পক্ষে করা সম্ভব নয়। আমরা বার বার কেন্দ্রীয় সরকারকে সিলটেশন ক্লিয়ার রার জন্য বলেছি। কিন্তু নেতিবাচক উত্তর মিলেছে। এখন আমরা কি করব?

[4-00 — 4-30 p.m.] (Including adjournment)

কেন্দ্রীয় সরকার নেতিবাচক উত্তর দেবেন, যে না, ঐ সিলটেশন ক্লিয়ার করার দরকার নই আর বর্ক্তৃতা করবেন পশ্চিমবঙ্গ সরকার যে হারবার তৈরি করেছে তারজন্য সারাক্ষণ ঞ্চ ঢুকছে না। মাননীয় সদস্য মানিকপাড়ার হ্যাচারির কথা বললেন। আমি এই হ্যাচারি ম্বন্ধে এই বিধানসভায় প্রশ্নের উত্তরে বলেছি, যে কেন এই হ্যাচারি হয়েছে? কে এই চারির স্থান নির্দ্ধারণ করলো। বিশ্বব্যাঙ্ক নির্দ্ধারণ করলো এবং কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি রি করেছেন। আমি তখন মন্ত্রী ছিলাম না। ওখানে ১ ছটাক জল থাকে না, জল ধারণের মতা নেই, সেখানে ঠিক করা হল হ্যাচারি, সেখানে টাকা নিয়োগ করা হল। কেন প্রশ্ন রি করা হয়েছি মানিকপাড়ায়? বিশ্বব্যাঙ্ক বলেছেন ঐ জায়গায় করতে। করার পর দেখা চ্ছে, মৎস্য উৎপাদনের যে ক্ষেত্র থাকা দরকার সেই ক্ষেত্রের পক্ষে উপযোগী নয়। ওরা যে মস্ত বক্তব্যগুলি রেখেছেন সেগুলি বিরোধিতা উদ্দেশ্য নিয়েই বিরোধিতার করেছেন। শ্চিমবাংলায় মৎস্য উৎপাদনের ক্ষেত্রে আমরা কোনোভাবেই আত্ম-সন্তুষ্টির মধ্যে নেই। উৎপাদন ড়াবার জন্য আমরা অনেক প্রকল্প গ্রহণ করেছি এবং তার পাশাপাশি জলাশয়গুলিকে রক্ষা রার জন্য, পরিবেশের ভারসাম্য রক্ষা করার জন্য এবং গ্রামীণ অর্থনীতির উন্নতির জন্য, ম-বাংলার মানুষের রুজি-রোজগার এবং গরীব মৎস্যজীবিদের আর্থিক উন্নতির জন্য গুরুত্ব য়েছি। পশ্চিমবঙ্গে মাছের উৎপাদন প্রত্যেক বছর ১৪০০ কোটি টাকা থেকে ১৫০০ কোটি কা যেটা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের সাধারণ মানুষ, গরীব মৎস্যজীবি মানুষ পেয়ে যাবে, দের মাধ্যমে এই টাকা বিতরণ হচ্ছে। পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নের দৃষ্টিভঙ্গী নিয়ে জ করতে পেরেছি বলেই এটা সম্ভব হয়েছে। সুতরাং যতই বিরোধিতা করুন এই সরকারের দৃষ্টিভঙ্গী আগামীদিনে আমরা ইতিবাচক মনোভাব নিয়ে, এই সমস্ত প্রকল্প বা পরিকল্পনা য়ে এবং গরীব মৎস্যজীবিদের নিয়ে পার হেক্টর মাছের উৎপাদন যাতে আরো বাড়াতে পারি বং অষ্টম পরিকল্পনার শেষে আমাদের লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারি সেই দৃষ্টিভঙ্গী নিয়ে মরা আমাদের কাজকর্ম শুরু করেছি এবং তা সাধারণ মানুষের কাছে পৌঁছে দিয়েছি। তরাং বিরোধিদের আনা কাট্‌মোশান তার বিরোধিতা করে এবং ওদের বিরোধী যে বক্তব্য ই বক্তব্যের পরিপূর্ণভাবে বিরোধিতা করে এই বাজেটের ব্যয়-বরাদ্দের সমর্থনের জন্য বেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 51**

The motions of Shri Abdul Mannan (Amendment Nos. 1-2) and

[13th April, 1994]

Shri Subrata Mukherjee (Amendment Nos. 3-8) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs 29,85,87,000/- be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405-Fisheries, 4405-Capital Outlay on Fisheries and 6405- Loans for Fisheries." (This is inclusive of a total sum of Rs. 9,95,35,000/- already voted on account) was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4-30 P.M.)

[4-30 — 4-40 p.m.] (After adjournment)

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now I call upon Dr. Manas Bhunia to move his motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে প্রস্তাব এখানে নিয়ে এসেছি মোশন আকারে মোশন আন্ডার রুল ১৮৫ সেই প্রস্তাবটি আমি পেশ করছি।

"যেহেতু পশ্চিমবঙ্গে বিভিন্ন বে-আইনি নন-ব্যাংকিং চিট ফাণ্ড, প্রাইভেট ফাইনান্স ইনভেস্টমেন্ট কোম্পানি নিয়ম বহির্ভূত কাজ করছে ;

যেহেতু এই সংস্থাগুলি বহু সাধারণ মানুষের বিশেষ করে গরীব মানুষদের অর্জিত টাকা বিভিন্ন কায়দায় আত্মসাৎ করে নিচ্ছে ;

এবং যেহেতু এই সংস্থাগুলি কোটি কোটি টাকা বে-আইনীভাবে আয় করছে ও বে-আইনীভাবে বিনিয়োগ করে অসৎ ব্যবসা চালাচ্ছে ;

সুতরাং এই সভা অবিলম্বে এই বে-আইনী সংস্থাগুলি বন্ধ করার এবং গরীব মানুষদের গচ্ছিত অর্থ ফেরৎ দেওয়ার বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে"।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত স্পর্শকাতর এবং আমাদের রাজ্যের অর্থনৈতিক দিক থেকে একটা উদ্বেগজনক অবস্থার পরিপ্রেক্ষিতে এই প্রস্তাবটি আনা হয়েছে। এমন নয় যে বিষয়টি যে শুধুমাত্র রাজনৈতিক দৃষ্টি কোণ থেকে আমাদের রাজ্য সরকারকে ব্যতিব্যস্ত করার জন্য এই প্রস্তাব নিয়ে এসে পর্যালোচনা করছি। বিষয়টি এই জন্য উদ্বেগজনক যে কলকাতা সহ প্রতি জেলায় ব্লকে ব্লকে ব্যাঙের ছাতার মত প্রাইভেট নন-ব্যাংকিং ফিনান্স কর্পোরেশনগুলি গজিয়ে উঠেছে এবং তাদের কার্যবিধি এমন একটা পর্যায়ে গিয়ে পৌঁছেছে যেখানে প্রলোভিত হয়ে গাঁয়ের মানুষ, আধা-শহরের মানুষ এমন কি স্যার, খোদ কলকাতার মানুষ তারা আজকে তাদের শিকারের জালে জড়িয়ে পড়েছে এবং গরীব মানুষ, শ্রমিক মজুর থেকে শুরু করে সর্ব স্তরের মানুষ তাদের সারা জীবনের সঞ্চিত অর্থকে লাভের আশায়

লাভের মধ্যে পড়ে সেখানে সঞ্চয় করছে এবং কিছুদিন বাদে তার পূর্ণতা প্রাপ্তির সময় আসার আগেই কোম্পানিগুলি তালা বন্ধ করে পালাচ্ছে। সাধারণ সর্ব স্তরের মানুষ বঞ্চিত হচ্ছে। এই বিষয়টা নিয়ে এই রাজ্যে আমরা বহু বিতর্ক করেছি। এই প্রতিষ্ঠানের যারা প্রতিভূ তাদের মাথা থেকে শুরু করে নীচের তলা ভিত্তিক কথা বললে একটা বিরাট ইতিহাস হয়ে যাবে, এই জিনিসটা আমাদের কাছে প্রতিষ্ঠিত হয়েছে। কিছু কিছু প্রতিষ্ঠান ভাল কাজ করছে আবার বেশিরভাগ প্রতিষ্ঠান এমন বিপদজনক কাজ করছে যাতে সাধারণ মানুষের স্বার্থ বঞ্চিত হচ্ছে।

আমরা আপনার মাধ্যমে এই হাউসে এবং বাইরে বিভিন্ন প্রতিষ্ঠানের পক্ষ থেকে, রাজনৈতিক মঞ্চ থেকে বারবার সরকারের কাছে আবেদন করা হয়েছে যে, এই বিষয়ে লক্ষ্য দিন, কিন্তু সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে, যেহেতু কেন্দ্রীয় সরকারের রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে অনুমতি পেয়ে এরা কাজ করেন সেহেতু নাকি কিছু করবার উপায় থাকছে না। কিন্তু বাস্তব কি তাই? এ-নিয়ে বিতর্ক রয়েছে। তাই যদি হোত তাহলে রাজ্যের প্রাক্তন অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র যখন কি করে বুঝতে পেরেছিলেন যে, সঞ্চয়িতা নামক প্রতিষ্ঠানটি সাধারণ মানুষদের বিপজ্জনকভাবে ঠকাচ্ছে? তিনি কিন্তু এই স্ট্রাকচারের মধ্যে থেকেই রাজ্যের মানুষের স্বার্থ রক্ষা করবার জন্য তাদের ধরেছিলেন। আপনি এই বিষয়ে উদ্যোগ গ্রহণ করেছেন বলেছেন, কিন্তু কার্যক্ষেত্রে কোন পদক্ষেপ নিয়েছেন বলে মনে পড়ছে না। ইদানিংকালে ব্যাপক ঘটনা ঘটে যাবার পর—চারিদিকে জনরোষ বিস্ফোরিত হচ্ছে, এজেন্টরা আত্মহত্যা করছে, মালিকরা কোটি কোটি টাকা আত্মসাৎ করে পালাচ্ছে—তখন নামমাত্র সংস্থার মালিকদের গ্রেপ্তার করে দেখাবার চেষ্টা করছেন যে, এখন কিছু করা হয়েছে, কিন্তু গ্রেপ্তার করবার পর আর বলা হচ্ছে না ঐ সমস্ত ক্রিমিনাল অফেন্সকারিদের বিরুদ্ধে আর কি পদক্ষেপ তাঁরা নিচ্ছেন ; আমানতকারি, টাকা জমা রেখে যারা ফতুর হয়ে গেছেন, তাদের টাকা ফেরৎ দেবার ব্যাপারে কি করছেন সেটা বলছেন না। শাসকদলের পক্ষপুটে কিছু মদৎপুষ্ট কোম্পানি ফুলে-ফেঁপে উঠেছে পিয়ারলেস থেকে আরম্ভ করে ভেরোনা, ভেরোনিকা, সঞ্চয়িনী, আর কত নাম বলবো, এরা এসব কাজ করছে। কিন্তু পিয়ারলেসের মত কোম্পানিগুলির হাত এত লম্বা যে, তাদের হাত ছুঁতে সাহস পাচ্ছেন না। সেখানেও ঘটনা ঘটেছে, 'হলদিয়া উৎসব'-এর নাম করে ভেরোনা কোম্পানি যে এ্যাডভান্টেজটা তুলছে তাতে স্থানীয় বিধায়কের নামও জড়িয়ে পড়ছে। এঁদের পেট্রোনেজেই এসব ঘটছে। এটা শুধু কলকাতাতেই নয়, বিভিন্ন জেলায় তারা কাজটা করছে ; আমার জেলা মেদিনীপুরকেই নয়, উত্তরবঙ্গের জেলাগুলোকে তারা বেছে নিয়েছে মৃগয়াক্ষেত্র হিসাবে। আজকে কোটি কোটি টাকার কোন হিসাব নেই, এদিকে মন্ত্রী বলছেন, স্বল্প সঞ্চয়ে নাকি কেন্দ্র বঞ্চনা করছেন, রাজ্য স্বল্প সঞ্চয়ের অংশ পাচ্ছেন না! এবারে অবশ্য বলেছেন যে, এক্ষেত্রে প্রাপ্তির অংশটা বেড়েছে। আমার বক্তব্য হল, যদি এইভাবে বে-আইনি পথে মানুষকে প্রলোভিত করে সংস্থাগুলির কোটি কোটি টাকা লুট করবার কারবার আটকাতে না পারেন তাহলে তারজন্য দায়ী কে হবেন? এক্ষেত্রে সাধারণ মানুষের কোন অপরাধ নেই, কারণ তাদের কানের কাছে গিয়ে বলা হচ্ছে 'টাকা দুই বছরে দ্বিগুণ, দু'বছরে দু'গুণ। কিন্তু এটা রোখবার ব্যাপারে সরকারের কোন চিন্তা-ভাবনা নেই। আজকে এই টাকাটা যদি স্বল্প সঞ্চয়ে যেতো তাহলে রাজ্যের উন্নয়ন হতো, কিন্তু কোটি কোটি

টাকা আত্মসাৎ হয়ে যাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী গতকাল বলেছেন যে, তিনি খুব দ্রুততার সঙ্গে এই বিষয়ে কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরের সঙ্গে কথা বলেছেন। এই ব্যাপারে তিনি আরও কথা বলুন এবং সেটা বলা উচিৎ, কারণ রিজার্ভ ব্যাঙ্কেরও এই ব্যাপারে দায়িত্বটা থেকে যায়, কিন্তু যে প্রশ্নটা ঘুরেফিরে আসছে—এতদিন সময়টা কেন লাগল মাননীয় অর্থমন্ত্রীর পদক্ষেপ নিতে বা রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরের সঙ্গে কথা বলতে যখন মানুষ সর্বস্ব খোঁয়াচ্ছেন, এজেন্টরা আত্মহত্যা করছেন এবং বেশকিছু মালিক পালাচ্ছে অন্য জায়গায়? এই জায়গাটাতেই সন্দেহ থেকে যায়। আজকে তাই এই প্রস্তাব আনতে হয়েছে বিধানসভার শেষ দিনে। অবস্থাটা কি আজকে? সাধারণ মানুষ—বর্গাদার প্রান্তিক চাষী দিনমজুর, এরা সবাই শিকার হয়ে গেছে ঐসব কোম্পানির কাছে।

আজকে কোথায় যাব আমরা? তাহলে কি রাজ্যে আইন-শৃঙ্খলা নেই? রাজ্যের আর্থিক পরিকাঠামো নেই? রাজ্যে এই যে বেআইনি কার্যকলাপ হচ্ছে তার কোনও প্রতিকার হবে না? আপনারা বলেন আপনাদের কাছে যদি কোনও অভিযোগ না আসে তাহলে কি করে ধরবেন। অভিযোগ এলে তবে রাজ্য সরকার হস্তক্ষেপ করবেন? রাজ্য সরকার কি অন্ধ হয়ে বসে আছে? তারা কি এই যে বিপদজনক বেআইনি কার্যকলাপ চলছে সেটা দেখেন না? প্রতিনিদন সংবাদপত্রে বার হচ্ছে, প্রতিদিন কোনও না কোনও সংবাদ পত্রে বার হচ্ছে, জলপাইগুড়ি থেকে মেদিনীপুর, পুরুলিয়া থেকে কুচবিহার, দার্জিলিং থেকে ২৪-পরগনায় একটা না একটা ঘটনা ঘটছে। এই বিপদ জনক পরিস্থিতির শেষ কোথায়? মাননীয় মন্ত্রী রিজার্ভ ব্যাঙ্কের কথা বলবেন, নর্মস ঠিক করবেন, প্রয়োজন অনুযায়ী ঠিক করবেন, ব্যাঙ্কিং সিস্টেম, প্রাইভেট নন-ব্যাঙ্কিং কথাটা সংবিধান মতো যখন কেন্দ্রীয় সরকারের আওতায় সেই যুক্তি অনুযায়ী সেই যুক্তি দেখিয়ে রাজ্য কি এড়িয়ে যাবে? কোটি কোটি মানুষের বঞ্চনাকে এড়িয়ে যাওয়ার পথ এই ভাবে করে নেবেন? এই ভাবে যদি টাকা আত্মস্মাৎ করতে দেন, ভয়ঙ্কর অর্থনৈতিক জালিয়াতির রাস্তা তৈরি করে দেন তাহলে এর বিচার কোথায় হবে? এই ব্যাপারে রাজ্য সরকারের দায়িত্ব নেই। আজকে আমরা দেখতে পাচ্ছি একটা রাজ্য সরকার বিক্রি হয়ে গেছে প্রাইভেট নন-ব্যাঙ্কিং ইনভেস্টমেন্ট কোম্পানি পিয়ারলেসের কাছে। তারা কোনও জায়গায় হাসপাতাল করছে, তারা কোনও জায়গায় রাস্তা করছে, তারা কোনও জায়গায় হোটেল করছে। এই সব কাদের টাকায় করছে? গরিব মানুষের সমস্ত নন-রিফান্ডেবল টাকা নিয়ে সমস্ত ডিফল্ট প্রিমিয়ামের টাকা নিয়ে কোটি কোটি মানুষকে প্রবঞ্চনা করেছে। সেই টাকা দিয়ে তারা ব্যবস্থা করে খাচ্ছে। এইভাবে কিছু কিছু জায়গায় সমাজসেবার নামে কাজ করছে। বড় ভাই-এর পদাঙ্ক অনুসরণ করে কেউ সিনেমা করছে, কেউ দুধ-ঘি-র ব্যবসা করছে কেউ শ্বেত পাথরের থালা করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি বিষয়টা লঘু করে দেখবেন না। এটাকে একটা রাজনৈতিক ইস্যু করবার দরকার নেই। আমি আপনাকে বিনীত ভাবে আবেদন করছি বাংলার মানুষের স্বার্থে, আইন শৃঙ্খলা বিশ্লেষণ করে, সমস্ত কিছু বিচার বিবেচনা করে খোঁজ করে দেখুন কি করে এই জিনিস বন্ধ করা যায়। এই জালিয়াতি কোম্পানিগুলি আর কত দিন বাংলার মানুষকে শোষণ করবে? এটা আপনি পরিষ্কার করে বলুন। বেশ কিছু বেকার ছেলেকে, যারা বেকারত্বের জ্বালায় একটা বিরাট অন্ধকারময় অবস্থার মধ্যে দাঁড়িয়ে ছিল তাদের প্রভাবিত করে নিজেদের কাজে লাগিয়েছে। মানুষ তাদের সঞ্চয় নিঃশেষ করে তাদের টাকা এখানে রেখেছে। অনেক মানুষকে আত্মহত্যা করতে হয়েছে। [illegible]

কথা নয়, এর বিরুদ্ধে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন বলুন। আপনাদের এই ১৭ বছরের রাজত্বকালে এর বিরুদ্ধে আপনাদের স্লোগান কি সেটা জানাবেন। অশোক মিত্র মহাশয় এই আইনের মাধ্যমেই সঞ্চয়িতার মোকাবেলা করতে পেরেছিল, সঞ্চয়িতাকে ধরতে পেরেছিল। এই আইনের মাধ্যমে আমাদের রাজ্যের যে সংস্থাগুলি মানুষকে প্রতারনা করছে, সমাজসেবার নামে সমাজের সমস্ত সত্ত্ব লুটেপুটে খাচ্ছে, সেটা আপনি বন্ধ করবেন কিনা জানাবেন। কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে যদি যৌথ ভাবে কথা বলার দরকার হয় তাহলে আমরা বলব। এই ব্যাপারে আপনার নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের কাছে যেতে আমরা প্রস্তুত আছি। বাংলার মানুষ আমাদের পাঠিয়েছে এই বিধানসভায়, আমাদের একটা দায়িত্ব থেকে গেছে। একটা রাজ্যে যদি একটা শাসক দল থাকে, একটা রাজ্যে যদি শাসন ব্যবস্থা থাকে, একটা রাজ্যে যদি একটা সরকার থাকে তাহলে এই জিনিস দিনের পর দিন হতে পারে না। আমি আপনাকে আবার বলছি এটাকে একটা রাজনৈতিক বিষয় করবেন না। এটা একটা অর্থনৈতিক জালিয়াতির, বিষয়, এটা একটা মানুষকে বঞ্চনার বিষয়, এটা একটা মানুষের আত্মহত্যার ইতিহাসের বিষয়, সার্বিক ভাবে এটা একটা অর্থনৈতিক জালিয়াতি অর্থনৈতিক কেলেঙ্কারির বিষয়। এই জায়গায় দাঁড়িয়ে আপনি সামান্য কাজ শুরু করেছেন। আপনি যে কাজ করেছেন তাতে আপনি একটা বিশাল আইসবার্গের চুড়ো ছুঁয়েছেন মাত্র, আপনি ভেতরে যেতে পারেন নি। গত বিধানসভায় এই পিয়ারলেসের সম্পর্কে বলার পর পিয়ারলেসের চেয়ারম্যানকে ডেকে একটু বকে দিলেন। তারপর পিয়ারলেসের সম্পর্কে আর একটা কথাও বললেন না। আপনি চেষ্টা করছেন, আপনাদের মন্ত্রীদের আপনি বলছেন পিয়ারলেসের কাছে অর্থনৈতিক দায়বদ্ধতা বিক্রি না করতে। আপনি একটু নেড়ে চেড়ে বসছেন। কিন্তু আপনার মন্ত্রীগণ, আপনার সহকর্মীরা নেড়ে চড়ে বসতে দিচ্ছে না।

এই নড়ে খাওয়ার ব্যাপারটা কতদূর অবস্থায় আছে? আপনি কি সেই বক্তব্য বলবেন যে, আমার কিছু করার নেই, কেন্দ্রের ব্যাপার, রিজার্ভ ব্যাঙ্কের ব্যাপার, আমি ভেবে দেখছি, রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরের সঙ্গে কথা বলব? এই কথাগুলো শুনতে শুনতে আমরা ক্লান্ত হয়ে যাচ্ছি। আপনি বলুন, আপনার পূর্বসূরির মতো, তিনি যে ভাবে হিম্মৎ দেখিয়ে চেষ্টা করেছিলেন, সেইভাবে মানুষকে বাঁচাবার জন্য এইসব কার্যকলাপকে বন্ধ করবেন কিনা? আমাদের মোশনকে সার্বিকভাবে রাজনীতির উর্দ্ধে উঠে গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত মুখার্জি, মাননীয় মানস ভুঁইয়্যা এবং শ্রী আব্দুল মান্নান যে প্রস্তাব এনেছেন তার মূল সুরকে আমি সমর্থন করে কয়েকটি বিষয় আপনার দৃষ্টিতে নিয়ে আসার চেষ্টা করব। প্রথমত মানসবাবু তার বক্তব্যের মূল বিষয়কে গোপন করার জন্য মূল বক্তব্য থেকে সরে গিয়ে কতকগুলো বস্তাচাপা কথা বলে গেলেন। সমস্ত দায়টা রাজ্য সরকারের উপরে চাপিয়ে দেবার চেষ্টা করলেন। তিনি এখানে বলেছেন যে বে-আইনী নন-ব্যাঙ্কিং চিট ফান্ডের কথা। আমরা এটা জানি যে বে-আইনী চিট ফান্ড আছে, আইনী চিট ফান্ডগুলো বেআইনি ভাবে অর্থ তছরূপ করছে। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের অনুমোদন ছাড়া তারা চিট ফান্ডের কোনও কাজ করতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু রেজিস্ট্রেশন পেয়েছে, লাইসেন্স পায়নি রিজার্ভ ব্যাঙ্ক থেকে, এমন কিছু

আছে। কিন্তু অধিকাংশ বড় বড় চিট ফান্ডগুলো রিজার্ভ ব্যাঙ্ক থেকে রেজিস্ট্রেশন নিয়ে ব্যবসা করছে। তারা বেআইনি পথে অর্থ আত্মসাৎ করছে। রিজার্ভ ব্যাঙ্কের যে রুল, যে বিধি আছে সেই অনুযায়ী তারা কত শতাংশ সুদ দেবে, এটা রিজার্ভ ব্যাঙ্ক অনুমোদন করে আমরা দেখেছি। কিন্তু এই চিট ফান্ডগুলো তিন-চার গুণ সুদ দিচ্ছে এটাও দেখছি। এই ব্যাপারে তো শুধু রাজ্য সরকারের দায়িত্ব নেই, রিজার্ভ ব্যাঙ্কের কোনও দায়িত্ব নেই? তারা তাদের দায়িত্ব পালন করছে না। আমার মূল বক্তব্য হল, শুধু এই চিট ফান্ডগুলোর কার্যকলাপের ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে তদারকি করলেই হবে না, চিট ফান্ডগুলো যাতে না হয়, শুধু এই রাজ্যে নয়, ভারতবর্ষের কোথাও যাতে না হয়, তারজন্য আইন করা দরকার। কোম্পানি অ্যাক্ট ১৯৫৬ যেটি আছে, সেই আইন বাতিল করতে হবে। তা না হলে ওরা পাপ করবেন আর রাজ্য সরকারকে তার দায় বহন করতে হবে? কেন্দ্রীয় সরকারের আইন বলে জনগণের টাকা চিট ফান্ডগুলো লুঠ করছে। তাই কেন্দ্রীয় সরকারের ক্ষমতাসীন যে দল আছে, তাদের মদতে সারা ভারতবর্ষে আজকে চিট ফান্ডগুলো গড়ে উঠেছে। ওরা কেন আইনটিকে সংশোধন করতে পারছেন না? কেন নির্দেশ দিচ্ছেন না যে চিট ফান্ড করতে পারবেন না? এই প্রস্তাবে আপনারা রাজি আছেন? তাহলে আমরা সবাই সমর্থন করতে পারব। এই কথা এই জন্য বলছি যে, ওদের লজ্জা নেই। তাহলে আমরা সবাই সমর্থন করতে পারব। এই কথা এই জন্য বলছি যে, ওদের লজ্জা নেই। ওরা মালহোত্রা কমিটি, নরসিংহম কমিটি করেছিলেন। এই কমিটি করে কেন্দ্রীয় সরকার বুঝিয়েছিলেন, সেই কমিটি যেভাবে সুপারিশ করেছিল তাতে শুধু চিট ফান্ড নয়, ভারতবর্ষের ব্যাঙ্কিং ব্যবস্থা, অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলো বেসরকারী সংস্থায় পরিণত হয়ে যাবে, সবগুলোকে বেসরকারী মালিকদের হাতে তুলে দেবার জন্য তারা সিদ্ধান্ত নিয়েছেন। ভারতবর্ষের ব্যাঙ্কিং ব্যবস্থা চিটফান্ডে পরিণত হবে। এই যে আইন ওরা করতে চলেছেন, এটি হচ্ছে আন্তর্জাতিক অর্থভান্ডারের নির্দেশে। তারফলে আমাদের দেশের সমস্ত পরিসেবামূলক সংস্থা বিদেশী সংস্থার কাছে তুলে দেবে। এখানে বিদেশী সংস্থা, বেসরকারী সংস্থার অনুপ্রবেশের সুযোগ করে দেওয়া হচ্ছে।

সুতরাং কেন্দ্রীয় সরকার ব্যাঙ্ক, বীমা শিল্পগুলোকে বেসরকারী মালিকদের হাতে ছেড়ে দিতে চাইছেন। দুর্নীতি গ্রস্ত মানুষ যারা চোর, তারা দেশের সম্পদ নিয়ে ভারতবর্ষটাকে মৃগয়া ক্ষেত্রে পরিণত করতে চলেছেন। আজকে চিট ফান্ডগুলো আমাদের দেশের অর্থ আত্মসাৎ করছে। ব্যাঙ্ক এবং বিমা শিল্প বেসরকারিকরণ হলে দেশের সম্পদ আজকে কোথায় যাবে সেটা সকলেই বোঝেন এবং দেশের সম্পদ বিদেশে পাচার হয়ে যাবে। এখানে যাতে চিট ফান্ডগুলো না হতে পারে তারজন্য আইন সংশোধন করা হোক। আজকে কেন্দ্রীয় সরকার বড় বড় চিট ফান্ডগুলোর সঙ্গে একটা গোপন সম্পর্ক আছে সেই কারণে তারা চিট ফান্ডগুলো বন্ধ করার জন্য কোনও প্রস্তাব আনছেন না। আনার চেষ্টাও করছেন না। আমাদের দেশের গরীব মানুষদের অর্থ নিয়ে চিট ফান্ডের মালিকরা ভোগ করছে। তাদের বোঝানো হচ্ছে যে তারা যদি ১০০ টাকা জমা দেয় তাহলে তারা ৩০০ টাকা ফেরৎ পাবে। এই ভাবে বুঝিয়ে তাদের কাছ থেকে অর্থ নিয়ে মালিকরা আত্মস্মাৎ করছে। মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু যে এই চিট ফান্ডগুলো তুলে দেবার জন্যে প্রস্তাব নিয়েছেন এটা খুবই ভাল কাজ তিনি করতে যাচ্ছেন। প্রাক্তন অর্থমন্ত্রীও আমাদের এই চিট ফান্ডগুলো তোলার জন্যে প্রস্তাব দিয়েছিলেন

কিন্তু সেই সময়ে এতটা কার্যকরী হয়ে ওঠেনি। আজকে এই সব সংস্থার মালিকরা গরিবদের অর্থ শেষ করে দিয়ে বড়লোক হচ্ছেন। এদের কোনও লোক ক্ষমা করবে না। কেন্দ্রীয় সরকার যদি এই ব্যাপারে সজাগ হতেন এবং বিশেষ আইন আনতেন তাহলে এই ব্যাপারটা নিয়ে এতটা গোলমাল দাঁড়াত না। যাই হোক আমাদের রাজ্যের অর্থমন্ত্রী যথেষ্ট তৎপরতার সঙ্গে এই চিট ফান্ডগুলো তুলে দেবার প্রস্তাব নিয়েছেন, এরজন্য তাকে সাধুবাদ জানাই। আজকে কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন এতে দেশের সমস্ত স্তরের মানুষেরা ক্ষতিগ্রস্ত হবেন। এবং একটা বিরাট অর্থনৈতিক চাপ দেশের উপরে আসছে, এর থেকে রেহাই পাওয়ার কোনও উপায় নেই। সেইদিক থেকে মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু যে দৃঢ় পদক্ষেপ নিয়েছেন তারজন্য অসংখ্য ধন্যবাদ। বহুক্ষেত্রে দেখা যাচ্ছে এই চিট ফান্ডের মালিকদের গ্রেপ্তার করছে কিন্তু বিচার বিভাগ তো সরকারের হাতে নয়, সেই কারণে গ্রেপ্তারের পরেও তাদের আদালতে পাঠানো হচ্ছে এবং সেখানে চক্রান্ত করে ওইসব মালিকরা ছাড়া পেয়ে যাচ্ছে সুতরাং আজকে এমন কোনও আইন নেই দেশে যাতে বিচার বিভাগটাকে নিয়ন্ত্রণ করা যায়। আজকে স্বাধীনতার পর থেকে কংগ্রেস সরকার পাপ করে চলেছে, সেই পাপের প্রায়শ্চিত্ত সমস্ত রাজ্যকেই নিতে হবে। তার থেকে মুক্তি পাওয়া যাবে না। আমরা যতই চেষ্টা করি না কেন দেশের অর্থনৈতিক সংকট কাটিয়ে উঠতে পারব না। সুতরাং আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই চিট ফান্ডগুলোর ব্যাপারে যে ব্যবস্থা নিতে চলেছেন এবং তারজন্য যে সংশোধনী আনার দরকার আনা হোক। এই কথা বলে মোশানক সমর্থনকরে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখানে লক্ষ্মীদের ২টি অ্যামেন্ডমেন্ট আছে, এটা আগে নেওয়া উচিত ছিল, আপনি অ্যামেন্ডমেন্টগুলি মুভ করুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার স্যার, ২টি অ্যামেন্ডমেন্ট আছে, দুটোই একমত হয়ে করা হয়েছে। এই যে চিট ফান্ড কথাটা এটা দক্ষিণ ভারতে চালু আছে। আমাদের এখানে রেসিডিউয়ারি নন-ব্যাঙ্কিং ফিনান্সিং কোম্পানি এটা এই ভাবে ধরে নিয়ে সেটা অ্যামেন্ডমেন্ট হয়েছে। আর একটা আছে সেটা হচ্ছে শুধু পশ্চিমবঙ্গ সরকারের উপর দায়িত্ব দিলেই হয় না। আমাদের বক্তব্যটা শুনেছেন আসলে এই আইনটা রিজার্ভ ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সরকার কন্ট্রোল করে। আমরা কেবলমাত্র পশ্চিমবঙ্গ সরকারকে দেখুন বললে হয় না, সত্যিকারের যদি এটাকে ধরা যায় এই নন ব্যাঙ্কিং ফিনান্সিং ইনস্টিটিউশনগুলি যেখান থেকে হাজার হাজার টাকা-পয়সা সাধারণ মানুষের কাছ থেকে নিয়ে যাচ্ছেন, যেটা বলেছেন আইনটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের রিজার্ভ ব্যাঙ্ক দেখবেন। যেখানে ল্যাপস হয় কোটি কোটি টাকার সেগুলি ক্লেম করতে পারে না, কিছুই হয় না। তার জন্যই আর. বি. আই. এবং কেন্দ্রীয় সরকার এটা যুক্ত করা হয়েছে, আপনারা নিশ্চয় একমত হবেন, এটা নূতন কোনও ব্যাপার নয়।

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মণ শেঠ আপনি এই সংশোধনীর উপর মন্তব্য দিন, এটাকে তো আপনি সমর্থন করছেন?

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই সংশোধনীকে সমর্থন করে এটাকে আমি আরও সমৃদ্ধ করার জন্য বলছি। এই কোম্পানি আইন সংশোধন করে সারা দেশের চিটফান্ড বন্ধ করা উচিত

কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি আমি রাখছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আমরা নিয়ে এসেছি চিটফান্ড সংক্রান্ত, চিট ফান্ড না বলে নন-ব্যাঙ্কিং কথাটা বলা হচ্ছে, এরকম ভাল ভাল কথা বলা হচ্ছে। কিন্তু আসলে আমরা দেখতে পাচ্ছি, আমাদের অভিজ্ঞতায়, সেই সঞ্চয়িতা থেকে আরম্ভ করে পিয়ারলেস পর্যন্ত এটা চিটফান্ড নয়, এটা চিটিং ফান্ড। এটা সকলেই স্বীকার করবেন, আমি তো একটা কথা স্বীকার করতে রাজি আছি যে কথাটা লক্ষ্মীবাবু অ্যামেন্ডমেন্ট হিসাবে নিয়ে এসেছেন রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার এবং আর. বি. আই. তিন জনে মিলে লড়াই করুক, আমি এটা মেনে নেওয়ার পক্ষে। কারণ তিন জনে যৌথভাবে এই গণশত্রুর বিরুদ্ধে যদি আইন প্রয়োগ করে, উপযুক্তভাবে যদি ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে শুধু একটা সরকারকে বললেই হবে না। আমি মনে করি এর সঙ্গে আর. বি. আই.-এর দায়িত্ব আছে, কেন্দ্রীয় সরকারের অধীনে হচ্ছে আর. বি. আই. স্বভাবতই তাদেরও দায়িত্ব আছে। আমি শুধু একটা ব্যাপারে অবাক হয়ে যাই, মাননীয় মন্ত্রী মহাশয় আমাকেও বলেছেন, আমি তার কাছে ক্ষমা চেয়ে নিয়ে উল্লেখ করছি, একেবারে কেস বিল্ডআপ না হলে, অভিযোগ ওনার কাছে কেন আসে না? ফেবারিট ৩০ কোটি টাকা মেরে দিল এই অভিযোগ ওনার কাছে কেন আসে না, জনপ্রিয় ১২ কোটি টাকা মেরে দিল, স্থাবর সম্পত্তি বাদ দিয়ে, ওনার কাছে এই সংবাদ আসে না? দিনের পরদিন এই জিনিস হচ্ছে ওনার তো ইউনিয়ন আছে। এই প্রস্তাব আসার পর আপনাকে আমি বলতে পারি ৩০ টি কোম্পানির জোগাড়ি বই—অভিযোগ সংক্রান্ত—আমার কাছে আছে। যদি আমাদের কাছে সংবাদ আসতে পারে তাহলে কেন গ্রাম বাংলার গরীব মানুষের সংবাদ আপনাদের কাছে আসবে না? আজকে এটা বিশেষ কোনও দলের ব্যাপার নয়, আজকে লক্ষ্মণ শেঠ শুধু কেন্দ্র কেন্দ্র বলছেন, ওতো ক্লাস ফোর পর্যন্ত পড়েছে, তাই কেন্দ্র ছাড়া আর কিছু শেখেনি কেন্দ্র বিরোধী বুলি ছাড়া, ওর কিছু বইও নেই, খাতাও নেই, পেন্সিল নেই একটা শেঠ সেজে বসে আছে। ওতো এই অভিযোগগুলি বলতে পারত, এত কংগ্রেস কমিউনিস্ট এর কথা নয়, এত সব গরীব লোকের টাকা মেরে সর্বনাশ করে দিচ্ছে, আজকে যদি আমরা সচেতন না হই তাহলে সঞ্চয়িতার মতো আরও বড় ধরনের ঘটনার জন্য আমাদের তৈরি থাকতে হবে।

আমরাও যারা জনস্বার্থে কাজ করে থাকি বলে মনে করি, আমরাও এই দায়িত্ব হতে মুক্ত হতে পারব না। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব যে, তিনি কোন কোন কোম্পানির বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ পেয়েছেন—সেই নির্দিষ্ট অভিযোগগুলির পরিপ্রেক্ষিতে তিনি একটি শ্বেতপত্র প্রকাশ করুন এবং তা এখানে ঘোষণা করুন। আমরা জানতে চাই কোন কোন কোম্পানির বিরুদ্ধে কি কি অভিযোগ করা হয়েছে। যদি সত্যিই কোনও কোম্পানির বিরুদ্ধে কোনও অভিযোগ না থাকে তাহলে আমার বলার কিছু নেই। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এর জন্য শ্বেতপত্র প্রকাশ করবেন না কেন? অভিযোগগুলি নির্দিষ্টভাবে জনগণের স্বার্থে তুলে ধরবেন না কেন? আমি তো বলছি না যে, শুধু আমার অভিযোগগুলিই গ্রহণ করুন। আজকে তো বলতে পারি এই যে ভেরোনা বলে একটা কোম্পানি—তার কে মালিক আমি তো তদন্ত করতে বলছি। শুধু ঠিকানাটা বললেই বুঝতে পারবেন, ভেরোনা কমার্শিয়াল ক্রেডিট অ্যান্ড ইনভেস্টমেন্ট কোম্পানি প্রাইভেট লিমিটেড, রেজিস্টার্ড হেড অফিস দুর্গাচক

হলদিয়া, মেদিনীপুর। দুর্গাচকের কোন শেঠজি এর মালিক আপনারা আশা করি অনেকেই জানেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, আমি ভেরোনা দিয়ে শুরু করছি, তদন্তটা ওখান দিয়েই শুরু করুন তাহলেই দেখবেন কত বড় বড় সাপ বেরবে। (গোলমাল) স্যার, এইভাবে বলতে পারি—ডিপেন্ডেপল—কলকাতার বুকের উপর কালীপদ মুখার্জি রোডে অফিস, কোটি কোটি টাকা তছরূপ করছে। আপনি জানেন না বলছেন? সঞ্চয়িনী সেভিংস অ্যান্ড ইনভেস্টমেন্ট—বিধান সরণী কলকাতায়, রাইটার্স বিল্ডিংস-এর পেছনে। আপনি জানেন না বলছেন? কত ডিপোজিটরের টাকা মেরে দিয়েছে—এই সমস্ত বই আমার কাছে আছে। আর এসব নামও স্যার, আগে শুনিনি—সেভ থ্রু প্রতিয়াগ ফাইনান্স অ্যান্ড ইনভেস্টমেন্ট কোম্পানি লিমিটেড। ক্ষুদিরাম বোস রোডে কলকাতার উপর রয়েছে। আপনি জানেন না বলছেন? আর একটা হচ্ছে ফাইসোর ইনভেস্টমেন্ট কোম্পানি কলকাতার বুকের উপর, আপনি জানেন না বলছেন? এই ভাবে আমি কত আর দেখাব! ৩০-টা আমি নিয়ে এসেছি। আমি এই বইগুলো আপনাকে দেব যাতে আপনার সুবিধা হয় অভিযোগগুলি নিয়ে তদন্ত করার এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার। স্যার, এখানে কোনও কোনও বক্তা বক্তৃতা করতে গিয়ে বললেন যে, এর জন্য নাকি রিজার্ভ ব্যাঙ্কের ভীষণ অনুমতি নিতে হয় ইত্যাদি। না। এটাও একটা চিটিং। সিমপ্লি কোম্পানি অ্যাক্টে রেজিস্ট্রারের কাছে গিয়ে একটা কোম্পানি রেজিস্ট্রেশন করে এই কাজ চালু করে দেওয়া যায় এবং এটাই চিটিং-এর মেন জায়গা। যদি ঠিক ঠিক ভাবে আইন মোতাবেক রিজার্ভ ব্যাঙ্কের অনুমতি নিতে বাধ্য থাকত তাহলে অনেক অনেক সুরাহা হ'ত এবং সেটাই মন্ত্রীর অনেক আগে বলা উচিত ছিল। আপনাদের দলের পক্ষ থেকেও—আপনারা যদি একটু ডিটেলস-এ যান তাহলে দেখবেন আপনাদের পক্ষ থেকেও এই নিয়ে অভিযোগ করা হয়েছে। শ্রী সমর মুখার্জির একটি চিঠির খানিকটা অংশ আমি আপনাকে পড়ে শোনাচ্ছি। উনি লোকসভায় সি. পি. এম.-এর পার্লামেন্টারি গ্রুপের যখন লিডার ছিলেন সে সময় ১৭ই সেপ্টেম্বর ১৯৮১ সালে তিনি এটা লিখেছিলেন। শ্রী ভেঙ্করটমন ছিলেন সে সময়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রী। ক্যাটাগরিক্যালি উনি লিখেছিলেন, এই চিট ফান্ডের ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক এবং ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এর জন্য প্রয়োজনে আইন করা হোক। সুতরাং চিট ফান্ডের ব্যাপারটা সবার কাছেই একটা উদ্বেগজনক অবস্থায় পরিণত হয়েছে। সঞ্চয়িতার ক্ষেত্রে আমরা দেখেছি ঘরে ঘরে কান্নার রোল, মৃত্যু বরণ। এই যে ৩০-টা কেস নিয়ে এসেছি এগুলি হ'ল ছোট চোর। হলদিয়ার দুর্গাচকের যেমন ঘটনা। কিন্তু পিয়ারলেসের মতো রাঘববোয়াল, তাকে ধরবে কে? পিয়ারলেস হাসপাতাল করছে, মুখ্যমন্ত্রী গিয়ে তার উদ্বোধন করছেন। এটা কি তারা দাতব্য চিকিৎসালয় করছেন, সাধারণ মানুষের জন্য করছেন? পিয়ারলেসকে আপনি ধরবেন কি করে? সুভাষ চক্রবর্তী, তাদের রিজ হোটেলটা দিয়ে দিল দয়া দাক্ষিণ্য করে—কি করে ধরবেন তাকে? যেখানে যেখানে চাকরি হচ্ছে আলিমুদ্দিন স্ট্রিট-এর আপনাদের পার্টি থেকে কোটা নিয়ে এসে পিয়ারলেস চাকরি দিচ্ছে। আপনি তো টাকা নিয়েছেন, আসাম গভর্নমেন্টও টাকা নিয়েছে।

আপনি বলবেন আপনারা টাকা নিচ্ছেন না, টাকা ফেরৎ দিচ্ছেন। কিন্তু পিয়ারলেসের অবস্থা কি সেটা জানেন এবং অবস্থা শুনে চমকে উঠবেন। ওই টাকা আপনাদের টাকা। সরকার পিয়ারলেসের কাছ থেকে টাকা নিচ্ছেন। স্যার, পিয়ারলেস গভর্নমেন্টকে জানাচ্ছেন সাবস্ক্রিপশন কালেক্ট করেছেন বারশ পঞ্চাশ কোটি টাকা, আর সাবক্রিপশন দিতে পারেনি

বলে বাজেয়াপ্ত হয়ে গেছে ৬৫০ কোটি টাকা। টোটাল সার্টিফিকেট হোল্ডার হচ্ছে ২.৫ কোটি। এর থেকে মাইনাস ১.০ ক্রোরস—১ কোটি লোকের আমানত, ডিফল্টারদের টাকা মেরে দিয়েছে। টাকা মেরে দিয়ে পালাচ্ছে পিয়ারলেস আপনাদের চোখের সামনে, সেটা আপনারা ভাল করেই জানেন। আপনি জানেন এই চিট ফান্ডগুলোর ক্রেডিবিলিটি বাজারে কমছে। যত কমছে, ততই পিয়ারলেস বাইফারকেশন করে দিচ্ছে। খেলার টিম করে দিচ্ছে, হাসপাতাল করে দিচ্ছে, আর তাতেই আপনারা ধেই ধেই করে নাচছেন। আপনারা মিঃ সেনের সাথে নাচছেন। আর আপনাদের ক্ষিপ্রতার সুযোগ নিয়ে লুঠ করে যাচ্ছে এত লোকের টাকা। এতগুলো টাকা দখল করে নিয়েছে, আর এই পিয়ারলেসকে নিয়ে আপনারা কি ডিসিশন নিচ্ছেন দেখুন। এই পিয়ারলেস সম্পর্কে কি বলে গেছেন সেটা একটু দেখুন। ১১.৪.৮৫ তারিখের আগের দিন ১০ তারিখে বললেন পিয়ারলেস সম্পর্কে একটুখানি কথা। তারপরের দিনই দেখলাম ভয়ঙ্কর রাগ করেছেন জ্যোতিবাবু। তারপরেই আপনি স্ট্রিক্ট করলেন—কার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেন নি। তারপরেই আপনি থমকে গেছেন। স্যার, পিয়ারলেস সম্পর্কে সংবাদপত্রে বেরুল যে, কিভাবে পিয়ারলেস সর্বনাশ করেছে এবং আমি তার কয়েকটি উদাহরণ দিই। বম্বের ডেলি কাজগ লিখেছে—'ইট ভায়োলেটস অল ইন্সিওরেন্স রুলস। বি ওয়ার অফ পিয়ারলেস।" বড় বড় করে হেডিং দিয়ে বেরিয়েছে। আপনি তথ্যটা পড়ে নেবেন। "বি ওয়র অফ পিয়ারলেস"—বম্বে ডেলি-বড় বড় করে লেখা আছে আপনি পড়ে নেবেন। আরেকটি কাগজ নাগপুর টাইমস তারাও লিখেছে। ইন্ডিয়ান এক্সপ্রেস বম্বে পাবলিকেশন ১৭.২.৮৩ তারিখে লিখেছে—আমি তার লাস্ট স্ট্যানজাটা পড়ছি। দি পিয়ারলেস বাবল ইজ গোয়িং টু বার্স্ট ওয়ান ডে, টু মরো, ইফ নট টু ডে, বাট হোয়াট উইল বি ইটস কস্ট টু দা পলিসিস। আস্ক দি ফরমার আর বি আই অফ দি অফিসিয়াল হু হ্যাজ রিসেন্টলি রিটায়ার্ড অ্যান্ড পয়েন্ট আউট দি আর বি আই হ্যাজ ইন ইটস রিপোর্ট অন দি কোম্পানি। আর বি আইয়ের কাছে রিপোর্ট আছে। আপনি জানেন না এতদিন ধরে একজন রিটায়ার করা লোক পরে পিয়ারলেস গ্রোজ বাবলস অথরিটি বলে হেডিং করে বিশাল নিউজ করেছে। আরেকটি সংবাদপত্র নাগপুর টাইমস বলছে—জি আই সি টোল্ড নট টু কভার সার্টিফিকেট"—বলে হেড লাইন করে এক পাতা লিখেছে। ইতিমধ্যে আমরা দেখতে পাচ্ছি অনেকেই আমাদের কাছে প্রশ্ন করছেন যে আপনারা পিয়ালেসের কাছে প্রশ্ন করুন এর জবাব চাইবার জন্যে। পিয়ারলেস সম্বন্ধে আমার ১নং প্রশ্ন হচ্ছে—এই প্রতিষ্ঠানের আমানতকারি অর্থাৎ সার্টিফিকেট হোল্ডারদের মোট সংখ্যা কত? ১নং—মোট কত সার্টিফিকেট ধারি পুরো টাকা ফেরৎ পেয়েছে? ৩নং—আমানতকারিদের জমা দেয় টাকার অঙ্ক কত? ৪নং-কত টাকা সার্টিফিকেটধারিদের প্রত্যাপর্ণ করা হয়েছে? তারমধ্যে এখনও কিছু ডিফল্টার আছে, তার সংখ্যা কত এবং তার টাকার পরিমাণ কত? এইভাবে টাকা লুঠ হচ্ছে। তার উপরেই এইরকম লবর চবর চলছে। আর লোকের কাছে আই ওয়াশ হচ্ছে। আমি আপনার কাছে বলছি পিয়ারলেস যে সর্বনাশ করছে তাতে অন্ততপক্ষে ১০টা সঞ্চয়িতার সমান মারাত্মক ঘটনা আগামী দিনে ঘটতে চলেছে। পিয়ারলেসের মালিক মিঃ সেন বুঝতে পেরেছেন যে এই ব্যবসার ক্রেডিবিলিটি না থাকলে এই ব্যবসা চলবে না, চলে না। তাই এই টোটাল টাকাটা আজকে বাইফরকেশন করে দিয়েছে। হ্যাঁ—কেন্দ্রীয় সরকারের কাছেও আমাদের দাবি—আগে একটা আইন ছিল যে পাবলিক সেক্টর ছাড়া এই সমস্ত চিট ফান্ডের লোকেরা ইনভেস্টমেন্ট করতে পারবে না।

পরবর্তীকালে সেই আইন পরিবর্তন করে ভুল করেছেন, অন্যায় করেছেন। পরিবর্তন করা হয়ে গেল এবং পরিবর্তন করে ঢালাউ পারমিশন দিয়ে দেওয়া হল এবং বলা হল তুমি যা ইচ্ছে যেখানে খুশি ইনভেস্টমেন্ট করতে পারবে। এটাই আমি মনে করি কেন্দ্রীয় সরকারের—যার জন্য আমি লক্ষ্মীবাবুর অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করলাম। এই পরিবর্তন অ্যামেন্ডমেন্টটা নেওয়ার দরকার আছে কারণ তাদেরও একটা দায়িত্ব আছে।

স্যার, পিয়ারলেস থেকে আরম্ভ করে এই জাতীয় সমস্ত কোম্পানিগুলো নিজেদের নন-ব্যাঙ্কিং সংস্থা পরিচয় দিয়ে নতুন নতুন সিস্টেম চালু করে মানুষকে প্রলুব্ধ করছে। বিশেষ করে গরিব মানুষরা এদেরে শিকার হচ্ছে। ছোট ছোট দোকানদার এবং বিভিন্ন ধরনের ছোট ব্যবসায়িদের কাছ থেকে এদের অনেকে রোজ ৫ টাকা করে জমা দিচ্ছে। এমন কি অনেকের ২৫/৩০ হাজার টাকা পর্যন্ত জমা পড়ে গেছে। মাননীয় অর্থমন্ত্রী, আপনি এই সমস্ত কোম্পানির মালিকদের কাউকে কাউকে অ্যারেস্ট করছেন, ২/৩ দিন জেলে রাখছেন, কাগজে নিউস হচ্ছে ব্যাস, আর কিছু হচ্ছে না। দোষিদের বেশিরভাগ জায়গায়ই আপনি সাজা দিতে পারছেন না। যারা টাকা জমা দিচ্ছে তাদের সর্বনাশ হয়ে যাচ্ছে। ব্যাঙ্ক এবং এল. আই. সি.-র মতো এখানে আইন করতে হবে, সেই মতো এদের চলতে হবে। বাধ্যতামূলক আইন করতে হবে এবং সাথে সাথে মনিটরিং এবং চেকিং-এর ব্যবস্থাও করতে হবে। আর. বি. আই. রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কিং দপ্তরকে এদের পেছনে গোয়েন্দার মতো লেগে থাকতে হবে। সব চেয়ে ভাল হয় যদি এই জাতীয় ব্যবসা আইন করে সারা ভারতবর্ষে তুলে দেওয়া যায়। আমি মনে করি সেটাই সকলের কাছে সব চেয়ে বেশি গ্রহণযোগ্য হ'ত, কিন্তু আপনারা তা পারবেন না। অসীমবাবু, আমি মনে করি আপনার পেছনে যতক্ষণ সুভাষবাবু, আমি মনে করি আপনার পেছনে যতক্ষণ সুভাষবাবুর মতো মানুষ বসে থাকবেন ততক্ষণ আপনি পিয়ারলেসের মতো সংস্থাগুলির বিরুদ্ধে কোনও ব্যবস্থাই গ্রহণ করতে পারবেন না। ফুটবল খেলা হবে, পিয়ারলেস টাকা দেবে, মিঃ সেন প্রিসাইড করবেন। এই অবস্থায় আপনি কি করবেন। 'নব আনন্দে জাগো' হবে, মিঃ সেনের কাছে যেতে হবে, আপনি কি করবেন। খাওয়ার প্রতিযোগিতা হবে, রিচ হোটেল থেকে খাবার আসবে, আপনি কি করবেন। আপনি যেখানে ৫১৩ কোটি টাকার বেশি নতুন বিনিয়োগ আনতে পারলেন না, সেখানে মহারাষ্ট্রে ৭০ হাজার কোটি টাকা বিনিয়োগ হচ্ছে। এখানে পিয়ারলেস চিটিংবাজি করছে, লুট করছে। বিড়লা পর্যন্ত এখন পিয়ারলেসের কাছ থেকে টাকা নিচ্ছে। গরিব মানুষের সঙ্গে চিটিংবাজি করা টাকা দিয়ে 'হিন্দুস্তান মটোরে'র ডিরেক্টর হচ্ছে। সেই টাকা দিয়ে বহু ব্যবসা প্রতিষ্ঠানের বোর্ডে ঢুকে যাচ্ছে। টাকা দিয়ে গভর্নমেন্টকে পর্যন্ত ক্রীতদাস করে রেখেছে। আপনার সদিচ্ছা এবং সৎ সাহস থাকলেও আপনি তাকে কার্যকরি করতে পারবেন না। রুলিং পার্টির কারও ক্ষমতা নেই সেই কাজ করার। আজকে এই জাতীয় যে ফ্রডগুলি হচ্ছে—পিয়ারলেস হচ্ছে সব চেয়ে বড় প্রতারক। আপনার যদি সৎ সাহস থাকে আপনি পরিপূর্ণ তদন্তের কথা ঘোষণা করুন। আমি এক্ষেত্রে কোনও ব্যক্তিকে বা রাজনৈতিক দলকে কটাক্ষ করতে চাই না। এই সব সংস্থায় কোনও বিশেষ শ্রেণীর মানুষদের টাকা নেই, সাধারণ গরিব মানুষদের টাকা আছে। আমাদের ব্যাঙ্কিং সিস্টেমে কেউ কোনও ভাবে ডিফল্টার হয়ে গেলে তার সব টাকা কখনই বাজেয়াপ্ত হয়ে যায় না এবং জীবন বিমার ক্ষেত্রেও তা হয় না। কিন্তু আমরা দেখছি চিট ফান্ড বা চিটিংবাজি ফান্ডের ক্ষেত্রে ডিফল্টার হলে পলিসি ল্যাপ্স হয়ে যাচ্ছে। সাধারণ

গরিব মানুষের জমা দেওয়া টাকা লুট করে নিয়ে সেই লুট করা টাকা দিয়ে মিঃ সেন, মিঃ রায়ের জন্ম দিন পালন করে কোটি কোটি টাকা খরচ করা হচ্ছে। আমি মনে করি এ ক্ষেত্রে পিয়ারলেস হচ্ছে প্রধান আসামী। তাদের বিরুদ্ধে অবিলম্বে অভিযান চালানো দরকার। তাদের উপর যথাযথ শর্ত আরোপ করে সাধারণ মানুষের গচ্ছিত টাকার গ্যারান্টির দায়িত্ব নিতে হবে। এই ক'টি কথা বলে প্রস্তাবটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি, মানস ভূঁইয়্যা এবং আবদুল মান্নান যে মোশন এখানে এনেছেন সেই মোশনের মূল সুর এবং মানবিক আবেদনকে আমি সমর্থন করে ২/৪টি কথা বলছি এবং সঙ্গে সঙ্গে আমি মাননীয় সদস্য লক্ষ্মীকান্ত দে মহাশয়ের আনা অ্যামেন্ডমেন্টসহ প্রস্তাবটি সমর্থন করছি। এখানে অনেক তথ্য দিয়ে অনেক আলোচনা হ'ল, তাই আমি আর সে সব তথ্যের মধ্যে যাচ্ছি না। আমি গ্রামের মানুষ হিসাবে আমাদের গ্রাম-গঞ্জে যা দেখছি তাই এখানে উল্লেখ করতে চাই। আমরা দেখছি বিভিন্ন গ্রাম-গঞ্জে এবং মফস্বল শহরে বিভিন্ন নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশন রয়েছে এবং বেশ কিছু প্রভাবশালী ব্যক্তি তাদের সঙ্গে যুক্ত আছেন প্রত্যক্ষভাবে বা পরোক্ষভাবে। তারা এই সমস্ত ব্যবস্থাকে সম্প্রসারিত করার জন্য এবং মানুষকে চিট করার জন্য একটা ভূমিকা নিচ্ছেন। এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমরা আমাদের বীরভূম জেলায় 'তপোবন' ইত্যাদির ব্যাপার দেখেছি। এদের সম্বন্ধে আমরা বহু অভিযোগ পেয়েছি। এই চিট ফান্ডগুলি বহু গরিব মানুষের ক্ষতি করেছে এবং করছে। এক দিকে যেমন গরিব মানুষদের এরা ক্ষতি করছে, অপরদিকে বেশ কিছু শিক্ষিত বেকার যুবক—যারা বেকারির জ্বালায় ২০০, ৪০০, ৫০০ টাকা আয় করার উদ্দেশ্যে এজেন্সি নিয়ে এদের শিকারে পরিণত হচ্ছে। মানুষের কাছ থেকে তারা টাকা নিয়ে আসছে, পরবর্তী পর্যায়ে মানুষ আসল দোষিদের না পেয়ে এদের মারধোর করছে। সুতরাং এদের দিকটাও ভেবে দেখার দরকার আছে।

এই চিট ফান্ডগুলির অনুমোদনের ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকা থাকে না, থাকে রিজার্ভ ব্যাঙ্কের। আমরা শুনেছি, রিজার্ভ ব্যাঙ্কের এই চিট ফান্ড বা নন-ব্যাঙ্কিং ফিনান্স ইনস্টিটিউশনগুলি যেগুলি রয়েছে তার দেখভাল করার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার দরকরা সেই ইনফ্রাস্ট্রাকচার আদৌ আছে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। যদি থাকে—আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, তিনি বলবেন—আমাদের রাজ্য সরকারের ডেপুটি সেক্রেটারিকে নিয়ে একটা সেল থাকার কথা, সেই সেলে রিজার্ভ ব্যাঙ্ক থেকে কোনও তথ্য বা কোনও অভিযোগ রাজ্য সরকারের কাছে এসেছে কিনা, এ ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে রাজ্য সরকারের ল্যাক অফ কমিউনিকেশন হয়েছে কিনা এই ব্যাপারগুলি বোঝা দরকার। আমরা গ্রামে থাকি, আমরা এ বিষয়টি বুঝতে পারছি না। এ বিষয়ে আমাদের কাছে বলার দরকার আছে। যাদের বিরুদ্ধে সুনির্দিষ্ট অভিযোগ আছে—আমি এই বিধানসভায় বীরভূমের "তপোবন" সম্পর্কে সুনির্দিষ্টভাবে বলেছি—এইসব লোকগুলির ক্ষেত্রে ক্রিমিনাল যে প্রোসিডিওর সেগুলি সরাসরি মেইনটেন করা হচ্ছে কিনা? এখানে বলা হচ্ছে, আইন আমাদের হাতে নেই, বিচার করার অধিকার আমাদের হাতে নেই। লক্ষ্মীবাবু বলেছেন, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার আইন করুন যাতে চিট ফান্ডগুলিকে সারা ভারতবর্ষ থেকে উচ্ছেদ করা সম্ভব হয়, অন্তত গরিব মানুষের টাকা নিয়ে নয়-ছয় না হতে পারে সে বিষয়ে দৃষ্টি দেওয়া দরকার। মাননীয় অর্থমন্ত্রী

মহাশয়কে আমি বলব, অন্যান্য রাজ্যে এই চিটফান্ডগুলি কিভাবে কাজ করছে, সেখানে গজিয়ে ওঠা ফান্ডগুলির ক্ষেত্রে সেখানকার রাজ্য সরকার কি ভূমিকা নিয়েছেন সে ব্যাপারে কমপ্যারেটিভ স্টাডি থাকা দরকার, কারণ তাহলে আমরা বুঝতে পারব। তাই বলছি, শুধু বক্তৃতা দিয়ে নয়, অসংখ্য গরীব মানুষ যে নিঃশেষ হয়ে যাচ্ছে এবং তার সঙ্গে শিক্ষিত বেকার যুবক তারাও যে নিঃশেষ হয়ে যাবে সেইদিক থেকে আমাদের পজিটিভ সিদ্ধান্ত গ্রহণ করা দরকার। এই আবেদন রেখে এই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এটা শেষ হওয়ার কথা ৫-৩০ মিনিটে। কিন্তু ঐ নির্দিষ্ট সময়ে শেষ হবে না, সেইজন্য সভার অনুমতি নিয়ে আমি আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিলাম।

The motion was then put and agreed to.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বেসরকারী বির্তকে—কিন্তু খুবই গুরুত্বপূর্ণ বিতর্কে অংশগ্রহণ করতে উঠে আমি সেইদিকে আমার বক্তব্য নিয়ে যেতে চাইব যেটা একেবারেই কার্যকরী পদক্ষেপের দিকে যাবে এবং আমি প্রত্যেকের সহযোগিতা বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্যদের সহযোগিতা এবং সকলের সহযোগিতা কামনা করব। প্রথমে একটু পরিষ্কার করে বলা উচিত—তাতে মূল যে বক্তব্য রাখছি—দুই পক্ষের বক্তব্য একই থাকবে। সংজ্ঞাগত জিনিসটা বলে রাখি—এই রাজ্যে এই যে বে-আইনি কার্যকলাপ যা নিয়ে চিন্তিত, শঙ্কিত—যে সংস্থাগুলি অন্যায় করছে, তাদের নাম লিখতে অনেক স্পেস লাগে কাগজে, অসুবিধা হয়। দয়া করে লিখবেন, যারা অন্যায়গুলি করছে—ঐটার সুযোগে মহামান্য কোর্টে যাচ্ছে। এরা মূলত রেসিডিউয়ারি নন ব্যাঙ্কিং ফিনান্স কোম্পানি। আমি পরে দাখিল করব—রিজার্ভ ব্যাঙ্ক সেইভাবে টাকা নিচ্ছেন। এরা সাধারণভাবে পরিচিত চিটফান্ড হিসাবে। এটা বলে রাখা ভাল, এত বড় নামগুলি দেখে অনেকে হয়ত ভাববেন, এরা ঠিক কাজ করছে। সাধারণভাবে চিট ফান্ড হিসাবে পরিচিত, যদিও তারা যেটা করেন চিটিং। তারা যেটা করেন সেটা চিটিং। মাননীয় সুব্রতবাবু বলেছেন, কিন্তু চিট ফান্ড বানানো এখানে এই ভাবে বলা হয়েছে, 'সি, এইচ, আই, টি', কিন্তু চিট ফান্ড একটা অন্য জিনিস। চিট ফান্ড হচ্ছে, তার সংজ্ঞাটা আমি নিয়ে এসেছি। এটা আমাদের দেশে খুব বেশি চালু নেই, দক্ষিণ ভারতে চালু আছে এবং ইদানিং দিল্লি শহরে চালু হয়েছে, সংজ্ঞা আমি দিয়ে দিচ্ছি "Chit means a transaction whether called chit, chit fund, chitty, kuri, or by any other name by or under which a person enters into an agreement with a specified number of persons that every one of them shall subscribe a certain sum of money (or a certain quantity of grain instead) by way of periodical installments over a definite period and that each such subscriber shall, in his turn, as determined by lot or by auction or by tender or in such other manner as may be specified in the chit agreement, be entitled to the prize amount." এর মূল কথাটা হচ্ছে, ধরন উদাহরম হিসাবে বলছি চিট ফান্ড হচ্ছে সেটাই ধরুন, ১০ জন ব্যক্তি, তারা এক হাজার, এক হাজার করে টাকা রাখলেন, ১০ হাজার টাকা হল, এই এগ্রিমেন্ট হল প্রতি বছর চিট ফান্ডের একটা হচ্ছে, একটা ড্র করতে হয়, একটা লটারির মতো হয়ে তার থেকে

যিনি প্রথমবার জিতবেন তিনি ঐ ১০ হাজার টাকাই পাবেন। তারপর তাকে বছরে বছরে ১০ হাজারই দিয়ে যেতে হবে। এটা আমাদের রাজ্যে সাধারণভাবে প্রচলিত নেই, দক্ষিণ ভারতে প্রচলিত আছে শুনেছি দিল্লি শহরেও ইদানিংকালে চলছে। আমরা কিন্তু ঠিক অতটা বলছি না, যেটা প্রচলিত আছে, যাকে নিয়ে আমরা শঙ্কিত, যা বলালম ফিনান্সিয়াল কোম্পানিজ তার সংজ্ঞা খুব পরিষ্কারভাবে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার ১৯৮৭-তে নোটিফিকেশন এবং গাইডলাইনসে আছে তার কথা আমরা বলছি। এরা, যারা ব্যাপক সংখ্যক সাধারণ মানুষের কাছ থেকে ডিপোজিট নিচ্ছেন, নিয়ে একটা সময় রিটার্ন, ফেরৎ দেবেন এই বলে নিচ্ছেন এবং এর মধ্যে ইকুইপমেন্ট লিজিং কোম্পানি চলে আসে, হায়ার পারচেজ ফিনান্স কোম্পানি আসে, ইনভেস্টমেন্ট কোম্পানি আসে, লোন কোম্পানি আসে, মিউচুয়াল ফিনান্সিয়াল বেনিফিট কোম্পানি আসে এবং অন্যান্য মিসলেনিয়াস কোম্পানি আসে। এটা এক একটা জায়গায় কার কোন খানে কি ভূমিকা একটু আলোচনা করে নেওয়া ভাল। মাননীয় বিধায়ক সুব্রতবাবু, এই রকম কোম্পানি যারা চালু করেন তারা কোম্পানিজ অ্যাক্টে নিজেদের রেজিস্টার্ড করেন, কিন্তু কোম্পানিজ অ্যাক্ট হচ্ছে কেন্দ্রীয় আইন, কেন্দ্রীয় সরকারের আইন, এটা কেন্দ্রীয় সরকারের শিল্প মন্ত্রক আইনটি পরিচালনা করেন। মিনস্ট্রি অফ ইন্ডাস্ট্রিজ এই আইনটাকে একজিকিউট করেন। এখানে কেন্দ্রীয় সরকারের একটা ভূমিকা আসছে। এই যে রেজিস্ট্র কোম্পানি এটা রাজ্য বনাম কেন্দ্রের ব্যাপার, তাতে আমি যেতে চাইছি না। আমি বলছি এখানে রাজ্যের কাছে তাকে আসতে হয় না, রাজ্য কোনও রেজিস্ট্রেশন দেন না, রেজিস্ট্রেশনটা কেন্দ্রীয় সরকার দেন, দেওয়ার পরে তাদের কার্যকলাপ নিয়ন্ত্রণ বা নির্দেশ দিতে পারেন। এখনও সংবিধানে যা বিভাজন আছে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার ১৯৮৭-র যে গাইড লাইনস তাতে খুব পরিষ্কার ভাবে আছে এবং একটা কথা মাননীয় সুব্রতবাবু যেটা বললেন সেটা হচ্ছে যেটা প্রাসঙ্গিক হচ্ছে খুব পরিষ্কারভাবে আছে যে ডিপোজিট নিচ্ছেন কিন্তু সেই ডিপোজিট নিয়ে কত শতাংশ অর্থ কোথায় রাখবেন এটা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার গাইড লাইনসে প্যারা সিক্সে খুব পরিষ্কার করে বলা আছে। বলা আছে যে, তার ৭০ পারসেন্ট অ্যাপ্রুভড সিকিউরিটি রাখতে হবে। নট বিলো দ্যান ১০% পাবলিক সেক্টর কোম্পানি এটা রাখতে হবে। এটা আমরা বারংবার বলছি, এখানে পরিবর্তন হওয়া উচিত। একই আছে, বলা হচ্ছে নট মোর দ্যান ২০% এটা অন্য কোম্পানিতে বিনিয়োগ করবেন, কিন্তু এই সিকিউরিটিতে ৭০ পারসেন্ট অন্তত রাখতে হবে।

একটি কোম্পানি শুরু হলে প্রতি মাসে গিয়ে দেখা দরকার যে তারা কত ডিপোজিট পেলেন। এই দেখবার এক্তিয়ার কিন্তু এখনও পর্যন্ত রিজার্ভ ব্যাঙ্কেরই আছে। এদের কার্যকলাপ সম্পর্কে, সুব্রতবাবু যে নামগুলি বললেন সে সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্কের কাছে আমরা চিঠি লিখেছি। আমরা ১৯৯১/৯২ সালের ১৭ই ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত যে চিঠিগুলি লিখেছি রিজার্ভ ব্যাঙ্কের কাছে তার কপির গুচ্ছ সঙ্গে করে এনেছি, দেখতে পারেন। তখন আমরা অলমোস্ট এব্রিডে নিউমারাস কমপ্লেনস আর বিইং রিসিভড ইন দিস অফিস এবং যেহেতু রাজ্য সরকার বিষয়টা পরিদর্শন করতে পারছেন না তারই জন্য আমরা চিঠি লিখে রিজার্ভ ব্যাঙ্কের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তারপর ১লা জানুয়ারি, ১৯৯১ তারিখে রিজার্ভ ব্যাঙ্ক উত্তর দিয়ে স্বীকার করলেন যে, এইরকম ইনভেস্টমেন্ট কোম্পানি গ্রো করছে, কাজেই মিটিং

করা যাক। তারপর ঐ জানুয়ারি মাসে অর্থ দপ্তরের অফিসাররা তাদের সঙ্গে বসলেন। আমার কাছে ঐ মিটিং এর মিনিটসও আছে। তারপরে একটি কথা বলি, তখন কিন্তু এই আশঙ্কার কথা লিখিতভাবে তাদের জানিয়েছিলাম যে, কোম্পানিগুলো যে টাকা ডিপোজিট নিচ্ছে সেক্ষেত্রে তাদের প্রতারণা বোঝা যাবে দেড় থেকে দুই বছরের মাথায়। এর কারণ হচ্ছে, সুব্রতবাবু, আপনি দেখবেন, প্রথম রিটার্ন দিচ্ছে দুই বছর পরে, তাই প্রতারণাটা বোঝা যাবে তখন থেকে দুই বছর পরে। তাই বলেছিলাম, এখনই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন, তা না হলে ক্ষতি হয়ে যাবে। তারপরে দেড় বছর সময়ে, আমার কাছে চিঠির গুচ্ছ আছে, আমরা কিছুদিন ছেড়ে ছেড়ে বারবার রিজার্ভ ব্যাঙ্ককে রিমাইন্ডার দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু যৌথভাবে একটা কর্মসূচিতে যাচ্ছি সেজন্য বেশি বক্তব্য রাখছি না, কিন্তু তাদের জানিয়েছি যে, এটা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। তখন আমরা দেখলাম, এখন থেকে প্রায় ছয়-সাত মাস আগে, এইভাবে বসে থাকা যায় না, তাই নিজেরাই কাজটা শুরু করলাম। রিজার্ভ ব্যাঙ্ক যা করবার করুন, কিন্তু আমরা তো আর চুপ করে বসে থাকতে পারি না, কারণ আমরা আগেই যা অ্যান্টিসিপেট করেছিলাম সেইমতো নানা কমপ্লেন পেতে শুরু করেছি যে, নির্দিষ্ট দিনে ডিপোজিটররা টাকা ফেরৎ পাচ্ছেন না। এরফলে অ্যাকশন নিতে আমাদের সুবিধাই হোল। বুঝতে পারলাম যে, এটা পরিষ্কার চিটিং হচ্ছে, কাজেই আই. পি. সি. রাজ্য সরকার কাজে লাগাতে পারেন। তারপরই আমরা নির্দিষ্টভাবে আই. পি. সি. ৮০৬, ৮০৮, ৪২০ এবং ১২০(খ) ধারা মোতাবেক সিদ্ধান্ত নিই এবং অ্যারেস্ট করতে শুরু করি। সুব্রতবাবু ৩০টা কোম্পানির নাম করেছেন, কিন্তু আমাদের হিসাবে অন্তত ১৭০টি এরকম প্রতিষ্ঠান কলকাতা এবং জেলাগুলিতে তাদের বেআইনি কাজ-কারবার চালাচ্ছে ; তবে তাদের কারবারটা কোনও জেলায় কম, আবার কোনও জেলায় বেশি। ইতিমধ্যে আমরা ৮টি কেস দিয়েছি এবং আরও ধরা পড়বে। এক্ষেত্রে শুধুমাত্র অ্যারেস্ট করে থামলেই চলবে না। এর জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি বক্তব্য রেখেছিলাম, এই হাউসে বক্তব্য রেখেছিলাম, মুখ্যমন্ত্রী সঙ্গে আলোচনা করে, ওনার অনুমতি নিয়ে আমি রিজার্ভ ব্যাঙ্কের গভর্নর রঙ্গরাজনের কাছে ফোন করে কিছু দিন আগে এই সমস্যা নিয়ে বলি। এটা মনে হয় একত্রিতভাবে আমরা যদি কাজ না করি, টিম না করে করি তাহলে নির্মূল করা যাবে না। এই ব্যাপারে রঙ্গরাজন মহাশয় বলেন যে সহযোগিতা করবেন। এটা খুব দরকার। আমরা এখন যেটা করছি সেটা বলছি। কালকে ছুটি হয়ে সমস্যা হয়ে গেল। কিন্তু ছুটি দিতেই হবে, ছুটি দেওয়ার প্রয়োজন মনে করেছি, যেহেতু বি. আর. আম্বেদকারের জন্ম দিন, সেই জন্য এন. আই. অ্যাক্টে ছুটি দিয়েছি। আমরা আগামী দিনে বলে রাখি রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে অর্থ দপ্তর বসবে এবং সঙ্গে পুলিশ দপ্তর বসবে। এটা একটা উচ্চ পর্যায়ে মিটিং হবে। কি কি পদক্ষেপ নেব সেটা বলে দিচ্ছি। প্রথম পদক্ষেপ, আগে একটা সংকল্প নিতে হবে। এই সমস্ত বেআইনি কার্যকলাপ করছে এবং তার সঙ্গে যুক্ত সমস্ত সংস্থা—যে কোনও হোক, কোনও বাদ-বিচার নেই—এই বেআইনি কাজে যুক্ত সমস্ত সংস্থার ক্ষেত্রে আমাদের সংকল্প যেন এই থাকে যে এই বেআইনি কাজ আমরা নির্মূল করব। এটা একটা রাজনৈতিক সংকল্প।

(গোলমাল)

আমার বক্তব্য শেষ করতে দিন। রিজার্ভ ব্যাঙ্ক, অর্থ দপ্তর এবং পুলিশ এই সমস্ত

নিয়ে আমরা যে টিমটা করতে যাচ্ছি, লাগাতার ভাবে, দু-এক দিনের ব্যাপার নয়, লাগাতার ভাবে কাজ করবে। ১৭০টি বা তার বেশি যদি থাকে, কলকাতা থেকে আরম্ভ করে জেলায় প্রতিটি সংস্থার কাছে তারা নিরন্তর ইন্সপেকশনে যাবে এবং এই ইন্সপেকশনের ফল কি হল সেটা জয়েন্টলি রিভিউ করে যেখানে অ্যারেস্টের প্রয়োজন হয়ে পড়বে সেটা তারা করবে। এর সঙ্গে বলছি পদক্ষেপ তিন, এই কাজের সঙ্গে সঙ্গে এই অ্যারেস্ট করা চলবে, এর পরেও চলবে। অ্যারেস্ট করছি এই জন্য যে অন্যায় যারা করছে তাদের মনের মধ্যে ভয় ঢুকবে। সর্বশেষে যেটা বলছি এবং সবচেয়ে বড় যে কথা সেটা হল ক্যামপেন। এই যে মানস ভূঁইয়া বললেন—হ্যাঁ, এই প্রচার কাজটা নিশ্চয়ই গুরুত্বপূর্ণ। কেন গুরুত্বপূর্ণ সেটা আমি বলে রাখি। এই যে আপনারা বললেন না যে আমরা কি করেছি? আমি তার হিসাবটা দিচ্ছি। এই সময় ৪ লক্ষ মতো হ্যান্ড বিল স্বল্প সঞ্চয় আধিকারিকের মাধ্যমে বিলি করা হয়েছে। এই জায়গাগুলি আপনারা লক্ষ্য রাখবেন না? আমরা সেখানে হ্যান্ড বিলের মাধ্যমে বলেছি যে এই এই জায়গাগুলিতে অর্থ রাখবেন না, এই সমস্ত ইনভেস্টমেন্ট কোম্পানিগুলিতে অর্থ রাখবেন না, এই ফান্ডগুলিতে অর্থ রাখবেন না। আমরা সেখানে বলেছি কোনও প্রলভনে পা দেবেন না। আমরা সেখানে বলেছি যদি টাকা রাখতে হয় তাহলে স্বল্প সঞ্চয়ে রাখুন, ব্যাঙ্কে রাখুন, কো-অপারেটিভ ব্যাঙ্কে রাখুন। সল্প সঞ্চয় এখন ভাল সুদ দেয় সেখানে রাখতে পারেন, ব্যাঙ্কে রাখতে পারেন, কো-অপারেটিভ ব্যাঙ্কে রাখতে পারেন। এর বাইরে কোনও জায়গায় অর্থ রাখবেন না। সল্প সঞ্চয় এখন ভাল সুদ দিচ্ছে সেখানে টাকা রাখুন। যারা বেআইনি কাজ করছে, যারা কোন বেআইনি সংস্থার সাথে যুক্ত সেখানে অর্থ রাখবেন না। এই কাথাগুলি যখন বলছি, মাননীয় বিধায়করা যে যার এলাকায় এই ব্যাপারে সহযোগিতা করুন। আমাদের অর্থ দপ্তরের অফিসাররা ব্লকে ব্লকে যাবে, বাজার এলাকায় যাবে, সেখানে ঘোষণা করবে। আপনাদের সহযোগিতা আমি চাই। আমরা বাড়িতে গিয়ে মা-বোনেদের কাছে পৌঁছে যাব। আমরা তাদের কাছে বলব স্বল্প সঞ্চয়ে টাকা রাখুন, ব্যাঙ্কে টাকা রাখুন এবং কো-অপারেটিভ ব্যাঙ্কে টাকা রাখুন। আমরা মনে করছি এটা শুধু নির্মূল নয়, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার সঙ্গে বসতে যাচ্ছি, শুধু অ্যারেস্ট করে থামলে চলবে না, এই অর্থ যাদের কাছ থেকে নেওয়া হয়েছে তাদের কাছে ফিরিয়ে দেওয়ার ব্যবস্থাটা আইন ভিত্তিক কি করে করতে হবে রিজার্ভ ব্যাঙ্কের সেখানে খুব গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। রিজার্ভ ব্যাঙ্কে সেই ভূমিকা পালন করতে হবে। এই গুলি যৌথ উদ্যোগে হবে। তাই যে সংশোধনীগুলি আনা হয়েছে সেইগুলি আপনারা সমর্থন করবেন, তাহলে একটা সর্ব্বসম্মত প্রস্তাব এখানে আসতে পারে এবং সেটা গৃহীত হতে পারে। এই কথা বলে আমাদের রাজনৈতিক সংকল্পের কথা আর একবার বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ডঃ অসীমকুমার দাশগুপ্ত, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বক্তব্য খুব গভীরতার সঙ্গে শুনেছি। তার বক্তব্যের সঙ্গে আমরা একমত শুধু একটি জায়গা বাদে। সেটি হল, আমরা যে স্পেসিফিক কোম্পানিগুলোর নাম বললাম, আমরা আশা করেছিলাম, দুটি দাবি যা সাধারণ মানুষের স্বার্থে করেছি, আপনি শ্বেতপত্র প্রকাশ করবেন। কোন কোন কোম্পানিগুলো কাজ করছে, কত টাকার আমানত, কতজন অফিসারকে আপনি ধরেছেন ইত্যাদি তথ্য দিয়ে শ্বেতপত্র প্রকাশ করবেন, এটা আমরা আশা করেছিলাম। এই সঙ্গে পিয়ারলেস, বড় দাদা থেকে আরম্ভ করে ভেরোনা, মেজদাদা, একদম

ব্লকে ব্লকে যেগুলো ব্যাঙ্কের ছাতার মতো গজিয়ে উঠেছে, পিয়ারলেসকে নাগপাশে বেঁধে নিয়ে শ্বেতপত্র প্রকাশ করবেন। ৬৫০ কোটি টাকা গরিব মানুষকে বঞ্চিত করে, ডিফল্ট প্রিমিয়ামের টাকায় বড়লোকদের—সাধারণ মানুষের জন্য নয়, গ্রামের মানুষের জন্য নয়—যা করছে, এই বিষয়ে আপনার পদক্ষেপ কি, আপনার সরকারের স্ট্যান্ড কি? এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবং সার্বিকভাবে আমাদের সহযোগিতা নিয়ে আপনি এগোবেন কিনা, পদক্ষেপ নেবেন কিনা? দ্বিতীয়ত আমরা যে বিষয়ে খুব আতঙ্কিত, নতুন যে কোম্পানিগুলো গজিয়ে উঠছে বেসরকারী ভাবে, এখান থেকে যে সমস্ত রেজিস্ট্রেশনগুলো হয়ে যাচ্ছে, সরকারের পক্ষ থেকে আইনমাফিক কোনও পদক্ষেপ নেওয়া যায় কিনা যে, এটি অন্তত বন্ধ থাকুক। তৃতীয়ত, যেটি সবচেয়ে গুরুত্বপূর্ণ, যারা এর সঙ্গে যুক্ত, লক্ষ লক্ষ বেকার এর সঙ্গে যুক্ত রয়েছে, তারা কিন্তু এই সিস্টেমটিক শিকার হয়ে গেছে। আমরা কিন্তু সেই বেকার ছেলেদের বিরুদ্ধে নই। এই কোম্পানিগুলো যদি সাধারণ মানুষের কাছে তাদের সুযোগ পৌঁছে দেয়, আমরা তাদের পাশে আছি। আপনার কাছে অনুরোধ করব, আগামীকাল থেকে বেকার ছেলেদের বাঁচিয়ে, কর্মচারীদের বাঁচিয়ে আমানতকারীদের অর্থ যাতে তাদের কাছে পৌঁছে দেওয়া যায়, সেই পদক্ষেপ আপনি নেবেন। আমি খুশি যে এটি সবাই গ্রহণ করেছেন। আমরা লক্ষ্মীবাবুর অ্যামেন্ডমেন্ট দুটিকে গ্রহণ করছি।

The motion of Shri Lakshmi Kanta Dey that "In line 1 of first para for the words,"—"বেআইনি নন-ব্যাঙ্কিং চিট ফান্ড" the words রেসিডিউয়ারি নন-ব্যাঙ্কিং ফাইনান্সিয়াল কম্পানিজ" be substituted.

The motion of Shri Lakshmi Kanta Dey that an "In last line of Fourth Para after the words,"—"পদক্ষেপ নেওয়ার জন্য" "the words" "রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, কেন্দ্রীয় সরকার ও"—was then put and agreed to.

The motion of Dr. Manas Bhunia, 'যেহেতু পশ্চিমবঙ্গে বিভিন্ন রেসিডউয়ারি নন-ব্যাঙ্কিং ফাইনান্সিয়াল কোম্পানিজ প্রাইভেট ফাইনান্স ইনভেস্টমেন্ট কোম্পানি নিয়ম বর্হির্ভূত কাজ করছে ;

যেহেতু এই সংস্থাগুলি বহু সাধারণ মানুষের বিশেষ করে গরীব মানুষদের অর্জিত টাকা বিভিন্ন কায়দায় আত্মসাৎ করে নিচ্ছে ;

এবং যেহেতু এই সংস্থাগুলি কোটি কোটি টাকা বে-আইনিভাবে আয় করছে ও বে-আইনি বিনিয়োগ করে অসৎ ব্যবসা চালাচ্ছে ;

সুতরাং এই সভা অবিলম্বে এই বে-আইনি সংস্থাগুলি বন্ধ করার এবং গরীব মানুষদের গচ্ছিত অর্থ ফেরৎ দেওয়ার বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার জন্য রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে" as amended, was then put and carried.

[5-40 — 5-50 p.m.]

**Mr. Speaker :** Today is the last day of the present session. The

next session will be held sometime in the end of May or may be first week of June. The Programme will be made known to you by the Government.

There are certain Demands which are being scrutinised by the Subject Committee and there are certain Demands which have not been discussed.

All the Demands for Grants have earlier been moved. Some of these have already been passed and some others are yet to be taken up. There are notices of cut motions tabled by the members on those Demands for grants.

Cut motions, as are in order, are taken as moved and be treated as pending motions under rule 313 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

## POINT OF ORDER

**Shri Gyan Singh Sohanpal :** Sir, we understand that the House will be adjourned sine die today which will subsequently be prorogued by Government under article 174(2) of the Constitution of India. Prorogation will bring to end the present budget session. Sir, what will be the effect of prorogation has to be examined. The Constitution of India as also the Rules of Procedure guide us in this matter. Article 107(3) of the Constitution of India provides that Bills pending in the State Legislature shall not lapse. Rules of Procedure in the State Legislature prescribe that notices of questions, motions, resolutions should not be lapsed. In West Bengal Sir, rule 312 guide us in connection with notices of questions, motions and resolutions. Sir, there is also a provision in the rules that motions or resolutions moved will not lapse (rule 313). Sir, as you have right mentioned some of the Demands for grants have been discussed and passed while a good number of Demands have not been discussed but they are being referred to sub-committees formed by the House. The House will have to wait for the report of these committees. It is only after the reports are received and taken up for discussion on the Demands can be passed. Sir, the rules provide that cut motions can only be moved when Demand for grant is taken up for discussion. It has not been the practice of this House. I hope you will recall that when Demand for grants of any department are taken up at the commencement of the discussion you make a declaration that the cut motions are in order and taken up as moved. The discussion takes place. Demand are voted and passed.

Now, Sir, pending the reports of the Subject Committees which are

to come not before 27th of May, I am afraid, the moving of the cut motions perhaps is not in order as it has not the action of any rule. There is no such conventions anywhere in India or in this House. The cut motions as you know, Sir, cannot be moved by proxy. The cut motions and amendments standing in the name of any Member has to be moved, otherwise, those cut motions are not in order. Secondary, unless the discussion is taken up, the cut motions cannot be moved. Sir, the Demands—that have not been discussed, which have been referred to the Subject Committees, I think, in my humble opinion, cannot be moved at this stage. Another point, I would like to draw your attention, is that some of the Demands will be guillotined and cut motions relating to those Demands cannot be moved in the House. So, under the circumstances, I am afraid, the procedure that you desire to follow perhaps will be irregular. We have already committed irregularities by allowing speeches made outside has been made the part of the proceedings. I have submitted that unless the statements are read out or tabled here, it cannot form part of the proceedings. Keeping this in view, I have found a solution. Rule 363 of our Rules of Procedure and Conduct of Business provides that a particular rule or a part thereof can be suspended, particularly in relation to motions and resolutions. I think the proper course would be to suspend Rule 312 for the session so that the cut motions pending with the House can be given a new lease of life till the next session. Sir, while speaking on the subject, though it is partially out of order, knowingly and deliberately, I will also include the notices of questions. Sir, you will agree with me that Budget Session is the most important sessions in parliamentary practice. With the introduction of Subject Committee system it has gained greater importance. Question is an important weapon in parliamentary armoury and it is an asset for the members of the Opposition through which they can elicit information and even make executives answerable. Sir, chapter VII of the Rules of Procedure and Conduct of Business deals with Questions. Rule 35 prescribes that clear 12 days notice should be given for a question. The Rule 37 provided that the Minister should answer the question after 7 days of question listed. So, we give ample time and opportunity both to the Assembly Secretariat to admit the question and we also provide sufficient time to the Department to answer those question. Sir, you will be surprised to know that more than three hundred questions referred to the Department have not been answered. They have not been answered deliberately, if I may say so. For instance I have asked, given notice of a question, I wanted to know form the Government the number of plots sold in the Salt Lake area on the recommendation of the Chief Minister and the names of the

allottees. Sir, the notice was given on the 7th of January and the notice to the Department was also given on the 3rd of February. It is a matter which can be easily answered from the files. It has taken three months time but the answer has not come. Now, Sir, in the next session, again the same procedure will be followed and I am sure the answer will never come because of the attitude of the administration. It is in the context, I have come to you with the appeal that the notice of question which your Secretariat has scrutinised and admitted and has been list should be given a new lease of life for the next session. I know that the Rules do not permit, but the House is supreme, the Rules are rame by the House. The House has the right and authority to overrule those rules and can direct that the notices of question should be given a new lease of life. I appeal to you in the interest of the Members, the interest of the labour that your Secretariat has given, in the interest of all the implications that are involved in this, kindly consider this submission passionately and agree to provide lease of to the questions as well. Thank you, Sir.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, the issue here is related to only the cut motions. You have gone beyond cut motion questions and too many other issues. I am confined myself to the cut motions, at the moment for the time being. I do want to dilute the question. The question over here is under Rule 313—"A motion, resolution or an amendment, which has been moved and is pending in the House, shall not lapse by reason only of the prorogation of the House." Now, my reason for taking this as moved is that by don't take it as moved then the House be summoned again. We will all have to submit fresh cut motions again. I have got no objection on that. If you want to file fresh cut motions I have no objection on that. I am quite comfortable.

**Shri Gyan Singh Sohanpan :** Sir, my submission was that this is not the right procedure to give lease of life.

**Mr. Speaker :** I will come to that later on. I am coming to that procedure later on. Let us first deal with the situation whether we accept the position—the cut motions be kept alive till the next session. We first accept this principle. If we think that it is necessary that the cut motions be kept alive then we can discuss which procedure is good. which procedure is bad, which is the correct method, which is not the correct method because technically speaking cut motions have to be moved by the persons in whose name it is at the time demand is placed, discussed. But this House by past convention has never insisted

on that technicality. We have always taken it to be as moved. We never insisted that the member be present or his name be called or preferring to discuss....

**Shri Gyan Singh Sohanpal** : Sir, that is your magnanimity.

**Mr. Speaker** : Let us be less magnanimous at the moment and confine to the technicality. Now, in the last year session, if we recall, similar situation arose when the members had to refile fresh cut motions and lot of members were deprived of the opportunity of their earlier cut motions and many demands went without any cut motions being there. If we recall last year what happened. I want to save the situation. I do not want to deprive any member of going into a debate without cut motions because technically a budget debate without cut motions because technically a budget debate does not stand on very good grounds if there is no cut motions. Then what do you oppose? What is your policy? You are not demanding any reduction of the demand. What you are objecting to? You are not giving any counter policy statement that is what the cut motion is about. Last year what happened? Many demands made without being any cut motions because there was no time. House was resummoned and again the members had to file fresh cut motions. Technically, we could not revive the past cut motions, they all lapsed. This time I thought it fit that I don't want to prejudice any member as they have given cut motions. I think that the cut motions should be kept alive till the next session. There is no cause in getting these cut motion lapsed because they have to be again refilled for discussion in the next session. But the question is that whether the technicality is right or wrong, the procedure is right or not. You have said that under Rule 313 the cut motions cannot be moved until discussion is taken up. That is the technical aspect that on the day of discussion only the cut motions can be moved. Because our procedure of budgets is going into what we call the Subject Committee system. It is being debated there. The Subject Committees are coming back with reports and then we are going into a discussion. Now, take for granted if I take your argument as correct. You have given a cut motion on certain demand on certain item and the Subject Committee during review of the budget have proposed to amend the allotment or the department on that subject and appropriate the demand under the same head. Then what is about that cut motion? That cut motion will die, will not remain as cut motion anymore. If the Government agrees to that reappopriation then the cut motion will not remain.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, cut motion is only to initiate discussion.

(At this stage Mr. Sohanpal rose to speak)

**Mr. Speaker :** I am again coming to that. I want to hear from you. So, the cut motion is only to initiate discussion. So, it does not remain relevant whether it is moved earlier or on the date of the debate.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the rule provides that it cannot be moved earlier. There is a specific time. It can only be moved and discussed in respect of a particular demand be taken up and it cannot be moved before or after. If you want, I can show you the rule also.

**Mr. Speaker :** That is the position. Technically I entirely agree with you on that aspect. It is moved by the member in whose name it stands. He has to give reference which cut motion he moved, which cut motion he wants to discuss, that procedure is there. I am not denying that. I entirely agree with you but this House has a convention of not following that procedure technically.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the goal is the same. You also want that cut motion should be given a lease of life. I also desire the same. The difference is only in approach. The approach that you propose to adopt, in my opinion, is irregular and there is a way out. The rules are provided that a particular rule by which the matter is lapsed can be saved by suspending that rule partially or fully.

[6-00 — 6-10 p.m.]

**Shri Gyan Singh Sohanpal :** So when another way is available and that is the right way, I do not understand why we should insist on this.

**Mr. Speaker :** I know you that right way. I understand that why you want that way.

**Shri Gyan Singh Sohanpal :** The motion I have given. I have confessed myself because there is no provision for question. I appeal to you that you in your own discretion approach the House and got this done. It is not in the rules but the House has the competence to do it.

**Mr. Speaker :** I am not willing to keep question lying because it is a bad precedence, bad practice ; because by doing this we are

extending the business to another House by keeping the cut motion alive. Certain precedence has need to be maintained. You want to dilute everythign. I am not willing to. I think that this present order is o.k. Mr. Gyan Singh Sohanpal, what is the objection in suspending rule 302 ? I think the rule never be suspended when it is impossible to run the House. I believe that it is a matter of principle. Rule should never be suspended because the rules are there with their own powers and objectives. Rules should be suspended only when the House cannot run with this.

**Shri Gyan Singh Sohanpal :** Let us have one time exception.

**Mr. Speaker :** I am very sorry. I think this proposal is alright, if it is agreeable to all. We follow this proposal, if not we go according to our own form of practice. All these demands for grants have earlier been moved, some of this have already been passed, some are yet to be taken up. Mr. Gyan Singh Sohanpal, in the next session what I will do is, I will initiate the debate and keep it pending. Nothing more than that. That will being order in the Lok Sabha they initiate the debate and keep it pending.

**Shri Gyan Singh Sohanpal :** I will express my opinion that time.

## BRIEF RESUME OF BUSINESS

**Mr. Speaker :** To-day the 13th April, 1994 is the last day of the Sixth Session of the Eleventh assembly. Before adjourn the House sine-die, I would like to make an announcement regarding Questions. Starred Questons to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies thereto would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during the Sixth (January - April, 1994) Session of the Eleventh assembly.

(Position as on the 13th April, 1994)

**QUESTIONS**

(1) Total number of notices of Question received ... 2667

(2) Number of Questions admitted as -

(a) Starred ... 760

(b) Un-starred ... 335

(3) Number of Questions replied as -

| | | |
|---|---|---|
| (a) Starred | ... | 469 |
| (b) Un-starred | ... | 155 |

(4) Total number of Questions disallowed ... 17

(5) Replies received from Departments but not yet placed in the order paper ... 177

(6) Notices pending with Departments for reply -

| | | |
|---|---|---|
| (a) As Starred | ... | 118 |
| (b) As Un-starred | ... | 176 |

**GOVERNMENT BILLS :**

| | | |
|---|---|---|
| No. of Notices received | ... | 32 |
| No of Bills Introduced | ... | 29 |
| No. of Bills Passed | ... | 28 |
| No. of Money Bills Passed | ... | 5 |
| Ordinances replaced by Legislation | ... | 5 |
| No. of Bills referred to Select Committee | ... | 2 |
| Presentation of report of Select Committee | ... | 1 |

**ORDINANCES :**

| | | |
|---|---|---|
| Notice received for laying of Ordinances | ... | 5 |
| Ordinances laid | ... | 5 |

**RULES :**

| | | |
|---|---|---|
| Notice received for laying of Rules | ... | 10 |
| Rules laid | ... | 10 |

**ADJOURNMENT MOTION :**

| | | |
|---|---|---|
| Notice received | ... | 36 |
| Consent withheld | ... | 36 |

**CALLING ATTENTION NOTICE :**

| | | |
|---|---|---|
| Notices received | ... | 146 |
| Notices admitted | ... | 30 |
| Statement made | ... | 28 |

**MOTION UNDER RULE - 185 :**

| | | |
|---|---|---|
| Notice received | ... | 21 |
| Admitted | ... | 21 |
| Disallowed | ... | Nil |
| Admitted but not discussed | ... | 6 |
| Discussed and adopted | ... | 12 |
| Discussed and lost | ... | 3 |
| Not moved | ... | Nil |

**MOTION UNDER RULE - 319 :**

| | | |
|---|---|---|
| Notices received | ... | 2 |
| Admitted | ... | Nil |
| Disallowed | ... | 2 |

**RESOLUTIONS :**

(i) Government Resolution regarding 77th Constitituion Amendment Bill :

| | | |
|---|---|---|
| Notices received | ... | 1 |
| Discussed and adopted | ... | 1 |

(ii) Private Members Resolution :-

| | | |
|---|---|---|
| Notices received | ... | Nil |
| Discussed and adopted | ... | Nil |

Laying of Annual Reports and Accounts of Government Companies and Undertakings

| | | |
|---|---|---|
| Notices received | ... | 30 |
| Reports laid | ... | 27 |

**Privilege Issues**

| | | |
|---|---|---|
| Notices Received | ... | 1 |
| Disallowed | ... | 1 |
| Disposed of by the House | ... | Nil |
| Case referred to the Privilege Committee | ... | Nil |
| **Mention Cases** | ... | 584 |
| **Zero Hour Mention** | ... | 191 |
| **Numbers of Sitting** | ... | 33 |
| Total Hours of Sittings | ... | 166 Hours 08 Minutes (upto 4-00 P.M.) |

**Dr. Zainal Abedin :** Sir, how many days ?

## FELICITATION

**Mr. Speaker :** It is 38 days and 168 hours and 13 minutes upto 6.5 p.m.

Honourable Members, before I adjourn the House Sine die I would like to thank the Honourable Chief Minister's cabinet colleagues, the Honourable Leader of the Opposition, Dr. Zainal Abedin, different leaders, the Deputy Speaker, the staff of this Secretariat and all the members of the House for this very eventful session. I say it was eventful because so many things happened in the session and so many different changes of things have come and we are all in the threshold in the parliamentary system of this country. the committee system have become strengthened. We have gathered more experience on that work and we have also tried to enforce better attendance of Members and Ministers in this House. We hope in the next Session the performance would be better. The Ministers have tried to be better in their attendance. Many more questions have been answered. But unfortunately during this session a lot of days were lost because of the reasons beyond our control. Many unfortunate death took place. Many unexpected holidays took place. As such the work could not be on. Nevertheless, we have done some important works – important bills have been passed, the Budget has been placed and we look forward to the next session for the remaining of the Budget to be passed. And we have particularly worked

for strengthening the parliamentary system through the increase in the participation of the members. Certain benefits have been given to them.

I am sure, the members will appreciate them and try to reciprocate by the performance in the House. At the same time, we have observed that our country is passing through a very troubled time.

[6-10 — 6-20 p.m.]

We have taken certain resolutions in this House in the appropriate manner and spirit irrespective of different parties.

I would like to inform the Hon'ble Members that I would be leaving day after tomorrow for Norfolk Island, New Australia to attend the Executive Committee meeting of the Commonwealth Parliamentary Conference. I would be back on the 6th of May. Till then I wish and hope all our members good health. I would like to met you all again.

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট শেষনের আজকে শেষ দিন। এই বাজেট সেসনের শেষ দিনে খুব অল্প সময়ের জন্য—আমাদের নিশ্চয় মনে হচ্ছে এই শেষ দিনগুলির কথা কর্মসূচিতে ঠাসা ছিল এবং আমরা মনে করছি আলোচনা এবং বিতর্কে উত্তাপ সৃষ্টি হয়েছে, কিন্তু শুধু উত্তাপ নয় কিছু আলোকও বিচ্ছুরিত হয়েছে। তিক্ততা হয়েছে মাঝে মাঝে কিন্তু কোন সীমা অতিক্রম করেনি। সাধারণভাবেই যে সহযোগিতা বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছ থেকে পেয়েছি—মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন এবং প্রত্যেক মাননীয় বিরোধীদলের সদস্যকে আমি এই সুযোগে ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি এবং অন্যান্য মাননীয় সদস্যদেরও জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেসনের কাজ অত্যন্ত সুন্দরভাবে পরিচালনা করার জন্য আপনাকে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে এই সুযোগে ধন্যবাদ জানালাম। ধন্যবাদ এই বিধানসভার প্রত্যেক কর্মীকে, সহকর্মীকে, গণমাধ্যম এবং সংবাদপত্রের প্রতিনিধিদের যাঁরা ঘন্টার পর ঘন্টা এখানে থেকেছেন এবং সর্বশেষ বলছি যে আমরা গণতন্ত্রের পতাকা তুলে রাখব। সাধারণ মানুষের স্বার্থে একে তুলে রাখতেই হবে, যত বাধাই আসুক গণতন্ত্রের পতাকা আমরা তুলে রাখব। আপনি বিদেশে যাচ্ছেন তাই সর্বশেষে আপনাকে বঁ ভঁ জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ বর্তমান বাজেট অধিবেশনের শেষ দিন। গত ৩ মাস ধরে মাঝে মাঝে বিরতি ছিল। আমরা বিধানসভার অধিবেশনে যোগদান করেছি, আপনার সুনিপুণ পরিচালনা, নির্দেশ এবং এই সময়ের মধ্যে বিধানসভায় বহু গুরুত্বপূর্ণ বিল পাশ করা হয়েছে যা আগামী দিনে আমাদের রাজ্যে সামাজিক এবং প্রশাসনিক পরিবর্নের ক্ষেত্রে যথেষ্ট গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। শুধু তাই নয়, যে সমস্ত বে-সরকারি প্রস্তাব এখানে আলোচনা করা হয়েছে এবং পেশ করা হয়েছে সেগুলির সঙ্গে রাজ্যের জনগণের স্বার্থ খুব ঘনিষ্ঠভাবে জড়িত তাই এই কথা বলতে হয় যে এই বিধানসভা তার প্রতিটি মুহূর্ত্ত সাধারণ মানুষের স্বার্থের সম্পর্কে যুক্ত যে সব বিষয় সেগুলি সম্পর্কে নজর দেওয়ার সুযোগ পাচ্ছে এবং সেগুলি সুরক্ষিত করার জন্য সকল দিকে মনোনিবেশ

করতে পেরেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য বারের তুলনায় এবারে বিধানসভার যে পরিবেশ সেই পরিবেশ খুব ভাল লাগে এবং বিরোধীদলের নেতা এবং মাননীয় সদস্যগণ তারা যথেষ্ট সহযোগিতা করেছেন এবং তারা গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়েছেন এবং যেখানে আমাদের সরকারকে তাদের সহযোগিতা করার প্রয়োজন সেখানে তা করতে তারা কোনও রকম দ্বিধা বা কুণ্ঠা বোধ করেননি।

আমি মনে করি, আগামী দিনে সরকারপক্ষ এবং বিরোধীপক্ষের মধ্যে গঠনমূলক দৃষ্টিভঙ্গির বিনিময়ের ক্ষেত্র আরও বৃদ্ধি পাবে এবং পশ্চিবঙ্গের উন্নয়নের স্বার্থে এই বিধানসভায় সম্পূর্ণভাবে নিজেদের নিয়োজিত করতে পারবেন একথা আমার মনে হয়েছে। আপনি বিদেশে যাচ্ছেন, আপনার যাত্রা শুভ হোক। পশ্চিমবঙ্গ বিধানসভার প্রতিনিধি হিসাবে আপনি সংসদীয় গণতন্ত্রের মর্যাদ এবং ঐতিহ্যকে উন্নত করে রাখবার জন্য যে প্রচেষ্টা চালাচ্ছেন তাকে আমরা আন্তরিকভাবে স্বাগত জানাই এবং কামনা করি আগামী দিনেও আপনি আমাদের সুপরামর্শ দিয়ে সাহায্য করবেন।

এইসঙ্গে আপনার অনুপস্থিতিতে উপাধ্যক্ষ মহাশয় সুনিপুণভাবে সভার কাজ পরিচালনা করায় তাকেও আন্তরিকভাবে ধন্যবাদ জানাই। প্যানেল অফ চেয়ারম্যান, যারা আপনার অনুপস্থিতিতে সভার কাজ পরিচালনা করেছেন, তাদেরও ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই বিধানসভার অফিসার এবং কর্মচারিবৃন্দকে, কারণ তারা নিয়ত সহযোগিতা না করলে সভার কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করা সম্ভব হত না। ধন্যবাদ জানাই সংবাদপত্র এবং গণমাধ্যমের প্রতিনিধিবৃন্দকে যারা প্রতি মুহূর্তে বিধানসভায় উপস্থিত থেকে আলোচনার বিষয়বস্তু জনসাধারণের মধ্যে তুলে ধরেছেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা প্রায় তিন মাস এই সভায় উপস্থিত ছিলাম। সভায় উপস্থিত থাকাকালিন বিরোধীদলসহ সবাইকে একই পরিবারভুক্ত বলে মনে করতাম। আজকে আমরা ভারাক্রান্ত মনে যে যার এলাকায় ফিরে যাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সম্পর্কে কিছু বলা মানে গঙ্গা জলে গঙ্গা পূজা করা, তাই আমি সেদিকে যেতে চাই না ; তবে আপনাকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাতেই হবে, কারণ গত তিন মাসে অনেক কিছু আপনার কাছ থেকে পেয়েছি। সে সম্পর্কে যেমন বিস্তারিত আলোচনা করতে চাই না, তেমনি আলোচনা করতে চাই না আপনার পাণ্ডিত্য সম্পর্কে। সি. পি. এ.-এরা কর্ণধার হিসাবে আজকে আপনি পশ্চিমবঙ্গের গর্ব, ভারতবর্ষে এবং বিদেশে আজকে আপনি নেতৃত্ব দিচ্ছেন। এবারের সভায় আমরা কতগুলো নতুন দিক লক্ষ্য করেছি আপনার বলিষ্ঠ নির্দেশের ক্ষেত্রে। এই অধিবেশনে প্রশ্নোত্তরের ক্ষেত্রে যে নতুন নিয়ম চালু করেছেন তাতে আমি ব্যক্তিগত ভাবে মনে করি এতে সভার মর্যাদাই বৃদ্ধি পেয়েছে।

আপনি শুধু সরকার পক্ষের বা বিরোধী পক্ষের সদস্যদের নয়, আপনি মন্ত্রিসভার সদস্যদের নির্দেশ দিয়েছেন সভায় ঠিকমতো হাজির থাকার জন্য। এই সমস্ত বলিষ্ঠ নির্দেশ দেওয়ার জন্য সভার মান মর্যাদা জনসাধারণের কাছে বেড়ে গিয়েছে বলে আমি মনে করি। আমি আশা করব ভবিষ্যতে আপনার উপস্থিতিতে হাউসের আরও উন্নতি হবে এবং আরও সুদক্ষভাবে হাউস পরিচালিত হবে। এ ছাড়া মাননীয় ডেপুটি স্পিকার আপনার অনুপস্থিতিতে

সুদক্ষভাবে হাউস পরিচালনা করেছেন। এ ছাড়া আমাদের এই অফিসে যে সমস্ত অফিসার এবং কর্মচারী আছেন তাদের যথেষ্ট আমরা সহযোগিতা পেয়েছি, তার জন্য তাদের আমি অভিনন্দন জানাচ্ছি। তা ছাড়া সংবাদপত্রের প্রতিনিধি, দূরদর্শনের প্রতিনিধি আমাদের এই হাউসের সংবাদ পরিবেশন করেছেন, তাদের আমি অভিনন্দন জানাচ্ছি। আমাদের চিফ হুইপ, বিরোধী দলের নেতা এবং সকল সদস্যদের কাছ থেকে আমরা যে ভাবে সহযোগিতা পেয়েছি তাতে এই হাউস চালানোর ক্ষেত্রে সুবিধা হয়েছে, তার জন্য আমি তাদের আমাদের পার্টির তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। তা ছাড়া মন্ত্রীগণ আমাদের সহযোগিতা করার জন্য অনেক পরিশ্রম করেছেন, তাদের আমি আমাদের পার্টির তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। সর্বশেষে আপনাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ দিন ধরে আমরা এই সভায় বিভিন্ন কাজকর্ম পরিচালনা করে আসছি এবং এই কাজ কর্ম পরিচালনার ক্ষেত্রে বিরোধী দলের নেতা এবং সদস্যগণ যে ভাবে সহযোগিতা করেছেন সেটা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। আপনি আমাদের সকলের উপর থেকে যে ভাবে সভা পরিচালনা করেছেন তাতে এই সভার মর্যাদা উত্তরোত্তর বৃদ্ধি করেছেন। সেটা একটা লক্ষ্যনীয় বিষয়। বরং বলতে গেলে এটা বলা যায় আমরা এই পক্ষের এবং ঐ পক্ষের সদস্যগণ যে ভাবে এই বিধানসভার মর্যাদা তুলে ধরা উচিত সেই জায়গায় আমরা আপনার সঙ্গে পাল্লা দিয়ে চলতে পারিনি। এবারে আমাদের সকল সদস্যের অনুপস্থিতি আপনি চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছেন। আমরা সঠিকভাবে বিধানসভার মর্যাদা রক্ষা করতে পারিনি। আমাদের একটা জিনিস ভেবে দেখার সময় এসেছে। ফেব্রুয়ারি-মার্চ বিধানসভার কাজ পুরোদমে চলেছে, এবং আমরা লক্ষ্য করছি এই সময় প্রতিটি রাজনৈতিক দলের রাজনৈতিক কর্মসূচি চলে আসছে। এতে আমাদের অসুবিধা হচ্ছে, এখানে ঠিকমতো উপস্থিত হতে পারছি না আর জনগণের সঙ্গে থেকে কাজ করতে পারছি না। এই সেশানটাকে দুই ভাগে ভাগ করে যদি হাউস চালানো যায়, মার্চ মাসে এবং পরে জুন জুলাই মাসে এই ভাবে যদি ভাগ করে করা যায় তাহলে ভাল হয়। এটা বিচার বিবেচনা করে দেখতে বলছি। এই সভা পরিচালনার ক্ষেত্রে আপনার যে ভূমিকা সেটা আমি শ্রদ্ধার সঙ্গে স্বীকার করছি। আপনার অনুপস্থিতিতে মাননীয় ডেপুটি স্পিকার যে ভাবে চালিয়েছেন তা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। পরিষদীয় মন্ত্রী এই বিধানসভার কাজকে যে ভাবে পরিচালনা করেছেন তা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। আমাদের চিফ হুইপ যে ভাবে পরিশ্রম করে হাউসের কাজকে সাহায্যে করেছেন তাতে তাকে অভিনন্দন জানাতেই হয়। এই বিধানসভার কর্মচারী বন্ধুগণ যে ভাবে হাউস পরিচালনার কাজকে সহযোগিতা করেছেন তার জন্য তাদের অভিনন্দন জানাতেই হয়। গণমাধ্যমে, সংবাদপত্রের প্রতিনিধিরা এই হাউসে উপস্থিত থেকে এই হাউসের সমস্ত সংবাদ যে ভাবে মানুষের কাছে পৌঁছে দিয়েছেন তার জন্য আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সেসনে—বাজেট সেসনের—শেষ দিন। আপনি এইবারে শেসনকে যেভাবে দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং বিধানসভার সমস্ত কর্মী, দূরদর্শন, বেতার

এদের সকলের সহযোগিতা যে ভাবে এসেছে, সবাইকে তারজন্য ধন্যবাদ জানাই। সাময়িক হলেও বিরোধীপক্ষের সদস্যরা উত্তেজনায় কখনও কখনও ফেটে পড়েছেন, কিন্তু তার পরেই তারা আবার সম্মিলিত ভাবে আপনাকে সভার কাজ চালাতে সহায়তা করেছেন। আপনাকে দেখলে আমাদের মনে হয়, আমরা সবাই রাজা আমাদের এই রাজার রাজত্বে। আপনি নিজে যেমন দক্ষ, তেমনি আমাদেরও সমানভাবে সমান স্বাধীনতা দিয়ে দক্ষতার সঙ্গে সুদৃঢ় ভাবে নিজেদের মতো পোষণ করবার অধিকার আপনি দিয়েছেন। সেজন্য আপনাকে পুনরায় ধন্যবাদ জানাই।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ তিনমাস হতে চলেছে, আজকে আপনি বাজেট অধিবেশন সমাপ্ত ঘোষণা করেছেন, আমি তার পূর্বে দু'চার কথা বলতে চাই। আমাদের এই বাজেট সেশনে বিভিন্ন ডিমান্ড নিয়ে, বিভিন্ন বিল নিয়ে আমাদের সরকার পক্ষের এবং বিরোধীপক্ষের মধ্যে বিতর্ক শুরু হয়েছে, উত্তেজনা চরম হয়ে উঠেছে, পরমুহূর্তে আপনার দক্ষতার জন্য তা প্রশমিত হয়েছে। এই সেশনে আমাদের সমস্ত সদস্যকে আপনি যেভাবে পরিচালনা করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। সাথে সাথে আমাদের ডেপুটি স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানাই। আমাদের সরকার পক্ষের চিফ হুইপকে ধন্যবাদ জানাচ্ছি, পরিষদীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। তার সঙ্গে সঙ্গে সংবাদপত্রে যে সমস্ত বন্ধুরা নিরলস ভাবে কাজ করেছেন, একনাগাড়ে থেকেছেন এবং বিভিন্ন আলোচিত বস্তু পশ্চিমবঙ্গের বিভিন্ন কাগজে ছেপেছেন, তারজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। এই বিধানসভার অফিসার ও অন্যান্য কর্মীবৃন্দ তাদের ধন্যবাদ জানাই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই বাজেট সেশনের শেষ দিনে আমি শুনে উৎসাহিত বোধ করছি যে আপনি কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাসোসিয়েশনের সম্মেলনে যোগদান করতে অস্ট্রেলিয়া যাচ্ছেন। আমি উৎসাহিত বোধ করছি যে বিভিন্ন রাষ্ট্রের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা করে এবং আপনাদের যে সিদ্ধান্ত সেখানে গৃহীত হবে তা আমাদের ভবিষ্যতে সমৃদ্ধ করবে, কিম্বা সংশোধনে সাহায্য করবে। সেজন্য আপনার যাত্রা শুভ হোক, এই কামনা আমরা করি। স্যার, এই সেশনটা যেভাবে শুরু হয়েছিল এবং যে ভাবে শেষ হচ্ছে, এর মাঝখানে অনেক কিছু ফাঁক থেকে গেছে, অনেক পরিবর্তন সূচিত হয়েছে। আমরা এক এক সময়ে একটু চিন্তিত হয়ে পড়ি, সারা পৃথিবীতে, শুধু পশ্চিমবঙ্গে নয়, এই পার্লামেন্টারি গণতন্ত্র অপেক্ষাকৃত সমৃদ্ধ হচ্ছে, না হোয়েদার ইট ইজ অন দি পাথ অব ডিক্লাইন? এই রকম আতঙ্ক সারা পৃথিবীতে দেখা দিয়েছে। পশ্চিমবঙ্গ যেহেতু পৃথিবীর বাইরে নয়, আমাদের সচেতন হওয়ার সময় এসেছে। এটা যদি সম্ভব হয়, আমরা এখানে একাধিকবার সেমিনার করে আলোচনা করতে চাইছি। আমাদের কমনওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের গাইডেন্সে বিভিন্ন সেমিনার এবং কনফারেন্সে আমরা যদি আমাদের ত্রুটিগুলো খোঁজবার চেষ্টা করি এবং সবাইকে সচেতন করার চেষ্টা করি, তাহলে এই ডাউনফল রোধ করা সম্ভব হবে। স্যার, উই আর ইলেক্টেড হেয়ার টু রিপ্রেজেন্ট দি পিপল টু রিপ্রেজেন্ট দেয়ার কজেজ ইফ উই আর অ্যাবসেন্ট ফ্রম দিস—সুভাষ গোস্বামীর সঙ্গে আমি একমত নই, রাজনৈতিক আন্দোলন হচ্ছে বলে এখানকার দায়িত্ব ফেলে আমাদের এখান থেকে চলে যেতে হবে।

আমরা এরসঙ্গে একমত হতে পারি না কারণ জনগণ আমাদের এখানে পাঠিয়েছে টু ডিসচার্জ আওয়ার ডিউটিজ অন দি ফ্লোর অফ দি হাউস। কিন্তু আই অ্যাম অ্যাফরেড যে আমরা তা করছি না। আপনারা কিছু কিছু নিয়ম প্রবর্তন করেছেন কার্যকরীও হবে বলে সবসময়ে মনে করি না। আজকাল পার্টিশিপেশন অফ মেম্বার এত কমে যাচ্ছে যে, এটা নিয়ে ভাবনা চিন্তা করার দরকার। আমরা এখানে এসেছি বিকজ উই আর হিয়ার টু ফুলফিল আওয়ার ডিউটিজ। আপনারা কি কখনও পার্লামেন্টারি ডেমোক্রেসিতে এই নিয়ে চিন্তা ভাবনা করেছেন যে কি করে এটাকে আরও সমৃদ্ধ করা যায়? সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা ছাড়া আর কোনও কিছুতেই এত উন্নতমানের ব্যবস্থা হয় কিনা আমার জানা নেই। দিস ইজ দি লাস্ট সিসটেম উই নো। পৃথিবীর কয়েকটি দেশ ছাড়া সব জায়গার থেকেই মনার্কি সিস্টেম উঠে গেছে। বর্তমানে ডেমোক্রেসি সিস্টেম ছাড়া আর কি কোনও ব্যবস্থা থাকা সম্ভবপর? আপনি বিদগ্ধজনের ওপিনিয়ন নিন এবং আপনিও নিজে একজন যথেষ্ট জ্ঞানী ব্যক্তি, আপনি নিজে উদ্যোগ নিয়েছেন ইন বিটিউন সেশান সেমিনার করে এই ব্যবস্থার কোনও পরিবর্তন করা যায় কিনা। এই সংসদীয় সিস্টেমটাকেই কার্যকরী করা ছাড়া আর কোনও উপায় নেই। আজকাল এই গণতান্ত্রিক সিস্টেমে যেভাবে হাউস চলা দরকার মনে হয় সেইদিক থেকে সদস্যদের কিছুটা গাফিলতি পরিলক্ষিত হচ্ছে। তাদের উপিস্থিতি এবং পার্টিসিপেশনও বেশ কমে যাচ্ছে, এটা তো ঠিক নয়, এর ব্যবস্থা হওয়া দরকার। আপনার সকল শ্রেণীর কর্মচারী এই হাউস যাতে সুষ্ঠুভাবে চলে তারজন্য চেষ্টা করেছেন। এটা নিশ্চয় উল্লেখযোগ্য বলে মনে করি যে হাউসের নীতি নির্ধারণ, সরকার কিভাবে চালাবে সেই বিষয়ে সরকারের দৃষ্টিভঙ্গি একটু পাল্টানো দরকার। কারণ হাউস বিলংস টু দি অপজিশন। আজকে ১ হাজার কোশ্চেনের মধ্যে ৬৯টা কোশ্চেনের আলোচানা হয়েছে। সেখানে মিনিস্টার দায়ী হল, কে কে দায়ী হল সেটা আমাদের দেখার কথা নয়। ৩ মাস হয়ে গেল উত্তর পেলাম না। তারপরেও কি আবার প্রশ্ন করব—এই জিনিসের জবাব চাই। আমার বক্তব্যে যদি কেউ যদি কষ্ট পান তাহলে আমাকে ক্ষমা করবেন কিন্তু এর একটা প্রতিকার দরকার। বিরোধীপক্ষের প্রতি আপনার মনোভাব পাল্টানো দরকার। আমরা যাতে পরস্পর পরস্পরের প্রতি সহযোগিতা করতে পারি, হাউসকে সুষ্ঠুভাবে চালানোর ক্ষেত্রে সেটা দেখা দরকার। ওই স্পিকারের চেয়ারে যিনি বসবেন তিনিই প্রিসাইড করবেন, সেখানে ইম্পারিশিয়ালিটির প্রশ্ন উঠে না। হাউসকে সুষ্ঠুভাবে চালানো দরকার এবং তারজন্য উভয় পক্ষেরই সহযোগিতা দরকার।

আমি আশা করব, এই যে, ইন্টারাপশন, আনফরচুনেট ডেথ হয়েছে, কিন্তু তা ছাড়াও তো কিছু সময় গিয়েছে, যে সময়টা আমরা কাজে লাগাতে পারিনি হাউসে, এই অপচয় যেন না হয় এটা দেখবার জন্য সরকার পক্ষকে অনুরোধ করব। শেষ কথা লিডার অফ দি হাউস নেই, আমি দেখেছি লিডার অফ দি হাউস যেদিন প্রেজেন্ট থাকে, যেদিন প্রেজেন্টের সম্ভাবনা থাকে এখানে, সেদিন অ্যাটেন্ডেন্স ইন দি হাউস বেড়ে যায়। আমি ডাঃ রায়ের সময় থেকে আছি, আগে যখন সকালে ৮টায় কাউন্সিল বসত, বিকালে অ্যাসেম্বলি বসত, পরে কাউন্সিল হওয়ার পর ওখানে ট্রান্সফার হয়ে যায়, একসাথে দুটো হাউসে ডাঃ রায়কে দেখেছি আসতে, সেখানে অ্যাটেন্ডেন্স এর প্রশ্ন আমি দেখিনি। দীর্ঘদিন চলছে, মাঝে এই সেশনটা ছাড়া এত ফলেন অ্যাটেন্ডেন্স আমরা দেখিনি। আজকে আমি মানতে রাজি নই, এটা হতে পারে একটা

স্ট্রিক কম্পালশন এর মধ্যে আমরা পড়েছি। এই যে বাইরে যাচ্ছে, আমাদেরও তো কিছু প্রিভিলেজ আছে, এই সময়ে কাজ করার জন্য কোর্ট সমন করতে পারে না, আমাদের কাজ করার ক্ষেত্রে কোনও বাধ্যবাধকতা নেই, উই আর প্রিভিলেজড হেয়ার ডিউরিং দি সেশান অফ দি হাউস। এই প্রিভিলেজ অ্যাবিউসড বা মিসইউজড করছি কেন এটা খোঁজ করা দরকার, আমাদের কোথায় ত্রুটি হচ্ছে, কোথায় সংশোধন দরকার। যদি হাউসে অ্যাটেন্ডেন্স না থাকে তাহলে পার্লামেন্টে কোরাম ঠিক রাখতে হয়। সেইজন্য আমি চাইব, সবাই যেন উৎসাহিত হয় অ্যাটেন্ডেন্স এর জন্য। আপনি আমাদের সঙ্গে এবং সরকার পক্ষের বিভিন্ন যে দল আছে তাদের সঙ্গে বসে এটা ঠিক করতে হবে। কতকগুলি হচেছ, আমাদের ইচ্ছাকৃত নয়, বিকজ অফ দি ইন্ট্রোডাকশন অফ দি সাবজেক্ট কমিটি, এখানে ইন্ট্রোডাকশনটা হচ্ছে, এটা বোধ হয় কভার করে ইভেন উইথ দি অ্যাডভেন্ট অফ দি ওয়ার্কস অফ দি সাবজেক্ট কমিটি, আবার যখন আসবে তখন আলোচনা হবে দেশের কি পরিবর্তন হবে। সর্বশেষে আপনি ঠিকই বলেছেন, কোনও অধিক্ষণে আমরা দাঁড়িয়ে আছি, বিভিন্ন ইন্টারেস্টে বিভিন্ন রাজনৈতিক দল কাজ করছে, সেই ভিত্তিতেও আমাদের দেখা দরকার। দেশের মূল কথা সংহতি, প্রগতি এবং ঐক্য—এটাকে কোনও কোনও শক্তি নষ্ট করতে চাইছেন সেইজন্য আমাদের একসঙ্গে কি কি উপাদান আছে, যেগুলি একসঙ্গে কাজ করতে সাহায্য করবে সেটা দেখা দরকার। এই ব্যাপারে আমি আপনাকে অনুরোধ করব, আপনি যদি মাঝে মাঝে আমাদেরকে নিয়ে বসেন, অল পার্টি মিটিং তো আপনি করনে, আমরা আইডেন্টিফাই করতে পারি, আমাদেরকে বিভাজন করবে যেসব উপকরণগুলি, এই কারণগুলি নয়, এই ইস্যুগুলি নয়, কিন্তু আমাদেরকে এক জায়গায় করবে, এই ব্যাপারে আপনি যদি উদ্যোগী হন, আমি মনে করব অনেকটা এতে ইউজফুল হবে, কার্যকরী হবে। কারণ আপনি এই উদ্যোগ অতীতেও নিয়েছেন, ভবিষ্যতেও যদি নেন তাহলে যে সমস্ত বিষয়ে একসঙ্গে কাজ করতে পারি, সেই ক্ষেত্রগুলি চিহ্নিত করে কাজ করতে পারব বলে মনে করি। এই হাউসের একটা ঐতিহ্য, এখানে কোনও সাম্প্রদায়িক দল এর রিপ্রেজেন্টেড নেই। সেদিক দিয়ে সাম্প্রদায়িকতা বিরোধী ফ্রন্ট আজকে উৎপাতের লক্ষ্য হিসাবে দেখা যাচ্ছে। আজকে কিছু কিছু দায়িত্বজ্ঞানহীন কার্যক্রম, বিব্রত রাজনৈতিক দল দেখছি। এখানে তো গরীব মানুষের ভাল করার জন্য কথা ব্যাপারে তো কোনও বাধা নেই, পথের আলাদা নির্দেশ থাকতে পারে, কিন্তু শেষ লক্ষ্য এটাই টু সার্ভ দি পিপিল। এখানে সরকার পক্ষের মাননীয় অর্থমন্ত্রী আছেন, আজকে উনি চিট ফান্ড নিয়ে বললেন যেটা, এটা মারাত্মক কথা। এই যে মানুষগুলিকে যারা চিট করছে, চিট বানানটা আমি জানতাম, আপনি নূতন একটা কি বানান বলে দিলেন, এইগুলিতো আপনি রোধ করবার চেষ্টা করবেন। সেই ব্যাপারে আমরা পূর্ণ সহযোগিতা দেব। আর ক্ষুদ্র যেগুলি আমরা সহযোগিতা করব বারবার বলছি লেট আস identify the areas where we can work together. আমি এটা নূতন কথা বলছি না, আপনি জানেন টেন্থ ফিনান্স কমিশন, আনকল্ড ফর, আমরা এটাকে সমর্থন করেছি, আপনাদের স্বার্থে। তাতে সবাই যে এক বাক্যে মেনে নেবে তা নয়, আমরা চাই পশ্চিমবাংলা এগিয়ে যাক। পশ্চিমবাংলার দুঃখ দুর্দশা দূর হোক, কারণ এখানে জনসংখ্যা বেড়ে যাচ্ছে। অস্বাস্থ্যকর ভাবে জনসংখ্যা বাড়ছে। আবার সঙ্গে সঙ্গে স্কুল, কলেজের অভাব বাড়ছে, দারিদ্রের সংখ্যা ও বাড়ছে, অশিক্ষার সংখ্যাও বাড়ছে।

জনসংখ্যা বাড়লে সঙ্গে সঙ্গে স্কুল কলেজেও বাড়ানো দরকার। তারপর জবের দরকার। তার কারণ এখানে বেকারের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। দারিদ্রও বাড়ছে। অশিক্ষাও বাড়ছে। মাননীয় অর্থমন্ত্রীকে তাই বলব, আপনি এগুলিকে চিহ্নিত করুন যেখানে আমরা একসঙ্গে কাজ করতে পারি। পুপুলেশনের এক্সপ্লোশন হচ্ছে কাজেই ফ্যামিলি ওয়েলফেয়ারের কাজ এক সঙ্গে করতে কোনও বাধা নেই। হাসপাতালের অবস্থা ভাল হোক, এটাতেও কাজ করতে বাধা নেই এক সঙ্গে। শিক্ষার পরিবেশ ভাল হোক—এটাতেও এক সঙ্গে কাজ করতে বাধা নেই। অ্যাট্রোসিটিস এগেনস্ট ও'মেন—এগুলি বন্ধ হওয়া দরকার, চিটিং বন্ধ হওয়া দরকার—এসব ক্ষেত্রে এক সঙ্গে কাজ করতে বাধা নেই। ফ্রম অপজিশন এটুকু বলতে পারি, উই will extend our co-opration in the areas where we can. তবে আপনারা যদি এমন সব ব্যবস্থা নেন যেগুলির ক্ষেত্রে আমরা অপোজ করি সে সব ক্ষেত্রে আমরা এক সঙ্গে কাজ করতে পারব না। যে গুলিতে সকলের সহযোগিতা দরকার সেগুলিকে আলাদা করে রেখে, যেখানে ইউনিটি হতে পারে সেগুলিকে দেখে এক সঙ্গে কাজ করা দরকার। যারা ফান্ডামেনাটলিস্ট, সাম্প্রদায়িক শক্তি তাদের বিরুদ্ধে আমরা এক সঙ্গে কাজ করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি এ ব্যাপারে নেতৃত্বে দেন তাহলে ইন বিটুইন সেশান এসব নিয়ে আমরা আলোচনা করতে পারি। আপনি বাইরে থেকে যে সব অভিজ্ঞতা সঞ্চয় করে আসছেন সেগুলিকেও আমরা কাজে লাগাতে পারি। সরকারপক্ষ সহযোগিতা করেছেন, বিভিন্ন দলের কাছ থেকেও আমরা সহযোগিতা পেয়েছি, আমাদের মধ্যে সরকারী কর্মচারী যারা আছেন তারাও সহযোগিতা করেছেন। আমাদের অ্যাসেম্বলি সেক্রেটারিয়েটের স্টাফরা সহযোগিতা করেছেন। এমনিতেই তারা কোর্টিয়াস। যাই হোক, পরিশেষে আমি বলব, আমাদের আচরণে সরকার পক্ষ বা ট্রেজারি বেঞ্চের বন্ধুদের মধ্যে যদি কেউ ক্ষুন্ন হয়ে থাকেন আই apologize for it.

**শ্রী লক্ষী দে** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তিন মাসের অধিবেশনের আজকে শেষ দিনের শেষ সময়। এই সময়টা এতদিন ধরে আমরা বিভিন্ন বিষয়ে বিতর্ক করেছি। আজকে বিতর্কের কোন অবকাশ নেই। এই মুহূর্তে এই সময়টা নিশ্চয়ই আমরা সকলে মিলে চাই যে বিধানসভা বিশেষত গণতন্ত্রের গুরুত্ব যাতে বৃদ্ধি পায়, আমি এই সেশন চালাতে গিয়ে, এখানে যে সমস্ত দলের হুইপরা আছেন, চিফ হুইপরা আছেন বিভিন্ন দলের তাদের সহযোগিতা পাবার জন্য তাদের প্রত্যেককে ধন্যবাদ জানাচ্ছি, বিরোধী দল এবং অন্য বিভিন্ন দলের যারা আছেন, তারা সাহায্য করার জন্য, সুষ্ঠুভাবে বিধানসভা এবারকার পরিচালিত হয়েছে বলে আমি মনে করি, তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার সঙ্গে যুক্ত যে সমস্ত সরকারী কর্মচারী, বিধানসভার কর্মচারী আছেন, অফিসাররা আছেন, গ্রুপ ডি স্টাফরা আছেন, তারা প্রত্যেকে যে ভাবে বিধানসভার কাজ করেন, খাটেন এবং বিধানসভার কাজকে পরিচালনা করার জন্য সাহায্য করেন, আমি দেখেছি চিফ হুইপ হওয়ার পর থেকে কার্যত দারুন পরিশ্রম তাদের করতে হয়, তাই তাদেরকেও ধন্যবাদ জানানো উচিত। নিশ্চয়ই সংবাদ পত্র এবং মিডিয়া, তাদের একটা গণতন্ত্র বজায় রেখে দেবার জন্য বা সুষ্ঠুভাবে গণতন্ত্র পরিচালনা করার ক্ষেত্রে ভূমিকা আছে, তার জন্য তাদেরকে ধন্যবাদ নিশ্চয়ই দেওয়া উচিত। সর্বশেষ ডেপুটি স্পিকার, যিনি বিভিন্ন সময়ে মাঝে মাঝে সভা পরিচালনা করেছেন এবং প্যানেল অব

চেয়ারম্যান তারাও বিভিন্ন সময়, এবারে অন্তত অনেক সময় ধরে সভা পরিচালনা করেছেন, তাদেরকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের বিভিন্ন মন্ত্রী, বিশেষত পরিষদীয় মন্ত্রী এবারে উদ্যোগ নিয়েছেন হাউস চালানোর ক্ষেত্রে, তাকেও ধন্যবাদ জানাচিছ। এবং আপনাকে নিশ্চয়ই ধন্যবাদ, কারণ আপনি হাউস পরিচালনা করবার ক্ষেত্রে সুষ্ঠুভাবে তো পরিচালনা করেছেনই, করেনও এবং ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি দিন আপনি আছেন এই পদে। বাইরেও ভারতকে আপনি রিপ্রেজেন্ট করেন এবং অনেক সময় অনেক এখানকার অনেক কঠিন সমস্যা আপনি সহজেই আপনার চেয়ার থেকে সহজ করে দেন। যার ফলে আমাদের পক্ষে কাজ করতে খুব সুবিধা হয়। আর শেষ, আগেকার বিধানসভার মধ্যে কিছুদিন জয়নাল সাহেব জানেন, এখন বিধানসভার মধ্যে বিতর্ক ছাড়া বিধানসভার অঙ্গ যেটা মাঝে মাঝে একটু হিউমার, এটা তো আপনি বিধানসভাকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য করেন। আপনাকে আর কি ধন্যবাদ জানাব আমি জানি না। আপনি বিদেশ যাত্রা করছেন, সেই যাত্রা শুভ হবে, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুপস্থিতিতে এই বিধানসভা পরিচালনার ক্ষেত্রে সরকার পক্ষের সমস্ত সদস্য এবং বিরোধী দলের সমস্ত সদস্য যে সাহায্য এবং সহযোগিতা করেছেন, এই জন্য আমি প্রত্যেককে ধন্যবাদ দিচ্ছি। এবং দুই দলের, সরকার পক্ষের এবং বিরোধী দলের সাহায্য, সহযোগিতা ছাড়া কোনও প্রিজাইডিং অফিসারের পক্ষে হাউস চালানো সম্ভব হয় না। কাজেই তাদের সাহায্য, সহযোগিতাতে এই হাউস পরিচালনা করা সম্ভব হয়েছে এবং এছাড়াও যারা বিধানসভার অফিসার এবং কর্মচারী তাদেরও অক্লান্ত পরিশ্রম এবং সহযোগিতা এই বিধানসভার পরিচালনায় সাফল্য এনেছে, সেই জন্য আমি তাদেরও ধন্যবাদ জ্ঞাপন করি। সাংবাদিক বন্ধুরা সকাল থেকে শেষ পর্যন্ত তারা থাকেন এবং আমাদের প্রসিডিংস রিপোর্টিং করেন। সেই জন্য আমি তাদেরও ধন্যবাদ দিই। লিডার অব দি অপোজিশন এবং মন্ত্রীমন্ডলীর সদস্য, এই বিধানসভা পরিচালনার ক্ষেত্রে তাদের নিজ নিজ দায়িত্ব পালনে এই বিধানসভার সাফল্য নির্ভর করে, সুতরাং সেই জন্য তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি।

চিফ হুইপ এবং পরিষদীয় মন্ত্রিসভার কাজ সুষ্ঠুভাবে যাতে পরিচালিত হতে পারে তার জন্য অক্লান্ত পরিশ্রম করেছেন এবং আমাদের সব সময় সাহায্য সহযোগিতা করেছেন। বিভিন্ন দলের হুইপ-রাও প্রতিদিন সভার শুরু থেকে শেষ পর্যন্ত উপস্থিত থেকে যে দায়িত্ব তারা পালন করেছেন সেই দায়িত্ব যদি তারা পালন না করতেন তাহলে এই সভার কাজ পরিচালনার ক্ষেত্রে আমরা সম্পূর্ণরূপে সাফল্যলাভ করতে পারতাম না। কাজেই আমি তাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিদেশ যাত্রা করছেন। আমি আশা করি আপনার যাত্রা শুভ হোক। আপনি সুস্থ, সবল দেহে বিদেশ ঘুরে আসুন, এই কামনা করে, সকলকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I once again thank each and every member of the Cabinet, the Deputy Speaker, the Parliamentary Affairs Minister, the Chief Whip, Panel of Chairmen, the Leader of the Opposition, all group

eaders and Chairmen of the Committees and every staff of this Secetariat who have assisted to make this Session successful and worthvhile.

With these words, I now adjourn the House Sine die.

The House was adjourned sin die at 6/51 p.m.

---

The Assembly was subsequently prorogued with effect from 14.4.94, ınder notification. No 898 P.A-dt 22. 4. 94 issued by, the Home (P.A.) Deptt., Government of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol: 103 No-III (One Hundred and third Session) (January to April, 1994)**

(The 30th, 31st, March, and 4th, 5th, 6th, 7th, 8th, 11th, 12th, & 13th April, 1994)